Commerce and Industries Department be pleased to state as to whether the State Government was in a position to advance towards this project from its own resources while seeking assistance from the Central Government ?

**Shri Nirmal Kumar Bose** : The State Government has already spent for this Project about seven crores of rupees. It is quite clear that it is not possible for the State Government to spend the entire amount for this National Project. This Project is not only necessary for the development of West Bengal or Eastern Region but also necessary for the development of India as a whole. Some how we could have arranged for 150 crores of rupees but let the Central Government come forward to spend that amount for this National Project.

**শ্রী লক্ষ্মণচন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, আর্থিক কারণ দেখিয়ে কেন্দ্রীয় সরকার এই হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্সে অংশ গ্রহণ করতে রাজী হননি। আমার জিজ্ঞাস্য, কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়াই রাজ্য সরকার এই প্রকল্প রূপায়ণের ব্যপারে কোন উদ্যোগ নিয়েছেন কি?

**শ্রী নির্মল কুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুনরাবৃত্তির জন্য আমি মার্জনা চেয়ে নিয়ে আমরা উত্তর আরম্ভ করছি। আমরা সিদ্ধান্ত নিয়েছি যে এ ব্যাপারে আমরা কেন্দ্রীয় সরকারকে বলেই যাব যে শুধু পশ্চিমবঙ্গের নয়, সারা পূর্ব ভারতের স্বার্থে এই হলদিয়া পেট্রো-কেমিক্যাল কমপ্লেক্সে তাদের অংশগ্রহণ করা উচিত। যদি তারা এগিয়ে না আসেন তাহলে পশ্চিমবঙ্গ সরকারকেই এগুতে হবে। আমরা তো একা পারবো না, আমরা সেইজন্য এটা জয়েন্ট সেক্টারে করতে চাই। এরজন্য নানান রকমের প্রাইভেট কোম্পানীর সঙ্গে কথাবার্তা চলছে, অনেক কোম্পানীর সঙ্গে আলোচনা করছি এবং আমরা আশা করি তাদের সহযোগিতায় যৌথ উদ্যোগে, জয়েন্ট সেক্টারে কেন্দ্রীয় সরকারের অংশ গ্রহণ ছাড়াই এটা আমরা করতে পারবো।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, কেন্দ্রীয় সরকারের সাহায্য ছাড়া আপনারা কি এই প্রকল্পে হাত দিতে পারেন না?

(নো রিপ্লাই)

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন তাতে আমরা দেখছি যে, পশ্চিমবঙ্গ সহ গোটা পূর্বাঞ্চলের প্রতি কেন্দ্র অবিচার এবং বঞ্চনা করছে। এখন মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার প্রশ্ন হচ্ছে, কেন্দ্রের এই কাজের ফলে ভারতবর্ষের জাতীয় সংহতি রক্ষার ক্ষেত্রে এটা কি একটা আঘাত নয়?

(নো রিপ্লাই)

## Miniature Film Division

***245. (Admitted question No. *882) Shri ABDUL RAUF ANSARI : Will the Minister-in-charge of the Information and Cultural**

**Affairs Department be pleased to state–**

**(a) the amount spent by the State** Government since 1978-79 on the project for setting up of a Miniature Film Division ; and

**(b)** what is the progress in the matter since then ?

**Shri Prabhas Chandra Phodikar :**

The changed nomenclature of miniature Film Division is Film Production Unit. Rs. 9,79,188.00 has been spent since 1978-79. Cameras, editing machine and airconditioning plant have been purchased and installed. All the quipments are being utilised for making State Government films/documentaries, news-reel etc. Private film Producers are also getting some of these benefits at nominal rates. Raw stock of films is supplied to the makers of Government produced films. Monitoring and supervision of production of Government films is also made from this Unit.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মিনিয়েচার ফিল্ম ডিভিশনের যে কাজ শুরু হয়েছে, সে কাজ কবে পুরোপুরি শেষ হবে?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** মাননীয় সদস্যের অবগতির জন্য জানাচ্ছি, ফিল্ম প্রোডাকসন ইউনিটের নিজস্ব যে কাজ সে কাজ শুরু হয়েছে এবং সে কাজ চালু আছে। সেখানে সরকারী তথ্য-চিত্র [illegible] করা হয়। সেখানে নিয়মিত এই সমস্ত কাজ চলছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় যখন বলছেন যে, সেখানে নিয়মিত কাজ চলছে, তখন সেখানে শুধু তথ্য-চিত্র নির্মাণ না করে চলচিত্রের সার্বিক উন্নয়নের কথা চিন্তা করে — সরকারি যে সকল বিষয়গুলি আছে সেগুলি ছাড়া— সাধারণভাবে কাহিনী চিত্র নির্মাণের ব্যবস্থা করা হবে কি? মিনিয়েচার ফিল্ম ডিভিশনের মাধ্যমে সাধারণভাবে চলচ্চিত্রের প্রোগ্রেস হবে কিনা, সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** ফিল্ম প্রোডাকসন ইউনিটের নিজস্ব কাজ, অর্থাৎ সরকারি প্রয়োজনার নিজস্ব কাজ, সেই কাজগুলি সেখানে হয়। এছাড়া নর্মাল রেটে সাধারণের ব্যবহারের জন্য ব্যবস্থা আছে।

**শ্রী বিভূতি ভূষণ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে, কেন্দ্রীয় সরকারের ফিল্ম ডিভিশনের যে প্রোডাকসন সেন্টারটি কলকাতায় আছে সেটিকে কেন্দ্রীয় সরকার এখান থেকে সরিয়ে নিয়ে যাবার চেষ্টা করছে? যদি অবগত থাকেন, তাহলে এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী প্রভাস চন্দ্র ফাদিকার :** এ রকম শোনা যাচ্ছে। মাননীয় মুখ্যমন্ত্রী এ বিষয়ে প্রতিবাদ জানিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পত্র পাঠিয়েছেন।

**সরকারে ন্যস্ত কৃষি ও অকৃষি জমির পরিমাণ**

*২৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬২) **শ্রী মাধবেন্দ্র মোহান্ত :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কৃষি ও অকৃষি জমির পরিমাণ কত ;

(খ) আজ পর্যন্ত উদ্বৃত্ত জমির কত পরিমাণ সরকারের ন্যস্ত হয়েছে এবং কি পরিমাণ বিলি করা হয়েছে ; এবং

(গ) ন্যস্ত জমি ইনজাংসন মামলায় কত আবদ্ধ থাকায় বিলি করা যায় নি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) পশ্চিমবঙ্গে কৃষি জমির পরিমাণ প্রায় এক কোটি পঁয়ত্রিশ লক্ষ একর।

বন, জলা, প্রভৃতি সহ অকৃষি জমির পরিমাণ প্রায় একাশি লক্ষ একর।

(খ) ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত সরকারে ন্যস্ত কৃষি জমির পরিমাণ বার লক্ষ তেত্রিশ হাজার দুই শত সত্তর একর।

বিলিকৃত ন্যস্ত কৃষি জমির পরিমাণ প্রায় আট লক্ষ একর।

(গ) প্রায় এক লক্ষ একাশি হাজার একর কৃষি জমি বিভিন্ন আদালতের অন্তর্বর্তীকালীন আদেশে আবদ্ধ আছে।

**[ 12.50 - 1.00 p.m.]**

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যারা জমি পেয়েছে তাদের মধ্যে কতজন তপসিলী আদিবাসী আছে।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এ ব্যাপারে পৃথক প্রশ্ন দেবেন। তবে আমি বলবো, আমাদের মোট যে ৮ লক্ষ একর জমি বিলি হয়েছে তা ১৫ লক্ষেরও কিছু বেশী লোকের মধ্যে বিলি হয়েছে এবং তার মধ্যে ৫০ পারসেন্টের উপর হচ্ছে তপসিলী জাতি এবং উপজাতি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, ইনজাংসনে আবদ্ধ হয়ে যে মামলাগুলি অনেকদিন ধরে পড়ে আছে সেই মামলাগুলি যাতে দ্রুত নিষ্পত্তি হয় তারজন্য কোন ব্যবস্থা অবলম্বন করেছেন কি?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এ বিষয়ে আমাদের দপ্তর থেকে চেষ্টা করছে। আপনারা মাঝে মাঝে সংবাদপত্রে দেখেছেন, কত মামলা সেখানে জমা হয়ে পড়ে আছে। এ ব্যাপারে আমরা চেষ্টা করছি, এমনকি এরজন্য দুবার বিভিন্ন সময়ে এই ৩।৪ বছরের ভিতর চীফ জাস্টিসের সঙ্গে দেখা করি এবং এগুলি ক্লাসিফাই করার জন্য বলি। ৮।১০ টি ভাগে ভাগ করে বর্ড ক্লাস করার জন্য বলি এবং টিপিক্যাল কেসগুলি যত তাড়াতাড়ি ডিসপোজ-আপ করা যায় সেই সম্পর্কে আলোচনা করা হয়েছে। কিন্তু কাজ তেমনভাবে এগুচ্ছে না।

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন আজ পর্যন্ত উদ্বৃত্ত জমির পরিমান হচ্ছে ১২লক্ষ ৩৩হাজার ২৭০একর জমি। এই ন্যস্ত জমির মধ্যে ১৯৭৭ সালের জুন মাস থেকে আজ পর্যন্ত কত জমি ন্যস্ত হয়েছে আর তার আগে কত জমি ন্যস্ত হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এর জন্য আলাদা প্রশ্ন করে দেবেন, তবে আপনি যেটা চাচ্ছেন সেটা পেলে কিন্তু সুবিধা হবে না।

**শ্রী আবদুস সাত্তার :** আমাদের কাছে আপনার একটি উত্তর আছে তাতে ৩০ পারসেন্টের বেশী আপনারা পারেননি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** নির্দিষ্টভাবে প্রশ্ন দিলে জবাব দেব, আমি তো আর পকেটে করে নিয়ে আসিনি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আপনি ন্যস্ত জমি বিলি করার ব্যাপারে যে হিসাব দিয়েছেন তাতে দেখা যাচ্ছে ইনজাংসান মামলায় আবদ্ধ থাকা সত্ত্বেও আড়াই লক্ষ একরের উপর ন্যস্ত জমি এখনও রয়েছে। আমার প্রশ্নের প্রথম অংশ, এই জমি এখনও কেন বিলি বন্টন করা হয়নি? দ্বিতীয় অংশ হচ্ছে, ১৯৭৭ সালের জুন মাস থেকে আজ পর্যন্ত(ডিসেম্বর পর্যন্ত) বামফ্রন্ট সরকারের আমলে কার্যত কত ন্যস্ত জমি বিলি বন্টন হয়েছে?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** নির্দিষ্টভাবে যদি দিতেন তাহলে আমি ধীরে ধীরে কত সালে কত বিলি হয়েছে সমস্ত কিছুই বলে দিতে পারতাম। একটা জিনিষ বলছি, অনেক সময়ে কথা ওঠে- এটা জেনে রাখুন- ১৯৫৩ সালে আইনটা পাশ হয় এবং ১৯৬৭ এবং ১৯৬৯ সালে এই দুই পিরিওডে যে যুক্তফ্রন্ট সরকার হয়েছিল তার আগে কিন্তু ১ ছটাকও জমি বিলি হয়নি। শুধু তাই নয়, যে জমি ভেস্টেড হয়েছে সেই জমির জন্য তারা কমপেনসেসান নিয়েও সেই সমস্ত পুরানো মালিকেরা সেইসব জমি বসে বসে খাচ্ছিলো বা সেইজন্য যুক্তফ্রন্ট সরকারের আমলে এগুলিকে জোর করে দখল করা হয়। ১৯৭৭ সালের জুন মাসে লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্ট আসার আগে ৬লক্ষ ১৪ হাজার জমি বন্টন হয়েছিল। সেই জমির বন্টন আপনাদের আমলে হয়নি। সেই জমি বন্টন হয়েছিল জোর করে দখল করে। আপনারা ১৯৬৭ এবং ১৯৬৯ সালে কেড়ে নেবার চেষ্টা করেছিলেন কিন্তু ব্যর্থ হয়েছিলেন। এই জন্য জমি বিলির ব্যাপারটা যুক্তফ্রন্টের আমলে এবং আমার আমলেই হয়েছে। আপনাদের আমলে ঐ হাত দিয়ে জমি গলবে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে আপনি নিজে চীফ জাস্টিসের সংগে দেখা করে ইনজাংটেড ল্যাণ্ডগুলি ক্লারিফাই করে আলাদাভাবে নিস্পত্তির জন্যে বলেছেন। আমার প্রশ্ন হচ্ছে এই সরকারের যে সব আইনজীবি আছেন তাঁদের একটা সেল করে ইনজাংটেড ল্যাণ্ড ভেকেড করার জন্য চেষ্টা করবেন কিনা?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** হ্যাঁ, এ ব্যাপারে আমরা কিছুদূর এগিয়েছি। ব্যাপারটা হচ্ছে সেই আমাদের আমলের যাদব চক্রবর্তী মহাশয়ে অংকের মতো। একটা নল দিয়ে এত জল বেরোচ্ছে, অপর নল দিয়ে এত ঢুকছে। আমরা হয়ত মাসে ১০০ একর জমির ইনজাংশান ভেকেড করলাম, অপর দিকে মাসে ২০০/৩০০ একর জমি ইনজাংশান হতে চলেছে।

## Adult Education Centres in Sunderban Region

***247.** (Admitted question No. *907) **Shri SATYA RANJAN BAPULI :** Will the Minister-in-charge of the Development and Planning (Sunderban Area) Department be pleased to state–

(a) whether it is a fact that the number of Adult Education

Centres set up to improve the level of literacy in the Sunderban region of 24-Parganas district has persistently declined during the past few years ; and

(b) if so, —

(i) the number of such Adult Education Centres in the Sunderban region as on 30th June, 1977 and on 31st December, 1984 ;

(ii) the reasons for decline in the number of Adult Education Centres during the period mentioned above : and

(iii) the steps taken and/or contemplated to be taken by the State Government to check this trend of decline in the number of Adult Education Centres in the Sunderban region of West Bengal ?

**Shri Prabhas Chandra Roy :**

a) It has declined.

b) i) The number of adult literacy Centres as on 30.6.77. was 'Nil' as the scheme was introduced from October,'77 and the number of such Centres was 392. Another 9 (nine) Centres started from January '78 and thus the total no, became 401.

No. of Adult literacy Centres as on 31.12.84 was 332.

ii) Death, resignation and prolonged discontinuation in running the centres without intimation on the part of the teachers.

iii) In addition to Sunderban Development Board's programme for providing literacy to adult persons, the centrally sponsored programme of the Education Department to provide literacy amongst the adults has since been introduced in the Sunderban Development Region as other parts of the state. Sunderban Development Board has decided to discontinue the programme and for that dialogue is going on with the education Department so that centres are taken over by them. Till finalisation of this issue, centres are being continued by the Sunderban Development Board. As the Sunderban Development Board scheme would be discontinued, vacancies caused by death, resignation etc. on the part of the teachers are not filled up.

**হাওড়া জেলার বাগনানে সুপার মার্কেটের জন্য জমি অধিগ্রহণ**

*২৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮৬) শ্রী রবীন্দ্র ঘোষ : ভূমি ও ভূমিসংস্কার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার বাগনানে সুপার মার্কেট করার জন্য ৬৬ বিঘা জমি অধিগ্রহণ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, উক্ত জমির মালিকগণ এ পর্যন্ত ক্ষতিপূরণ বাবদ টাকা পায় নাই— এই মর্মে সরকারের নিকট কোন সংবাদ আছে কিনা; এবং

(গ) থাকিলে, উক্ত ক্ষতিপূরণ বাবদ টাকা কবে নাগাত দেওয়া হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) আশা করা যায় অতিশীঘ্রই ক্ষতিপূরণের টাকা উপযুক্ত মালিকগণকে প্রদান করা যাইবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি - যে এই জমি কোন সালে অধিগ্রহণ করা হয়েছিল?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** আমি সব বলছি, প্রথম হচ্ছে অধিগ্রহণ ও দখলের তারিখ ২১.৮.৮১। ৪/১(ক) ধারার বিজ্ঞপ্তি প্রকাশের তারিখ ৮.১২.৮১, সরকারের ক্ষতিপূরণের মঞ্জুরীর তারিখ ২৬.৬.৮৪। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে বিজ্ঞপ্তি প্রকাশিত হবার পর কালেক্টর ক্ষতিপূরণের যাবতীয় তথ্য সংগ্রহ করে এসটিমেট প্রস্তুত করে বিভিন্ন কমিশনারের মাধ্যমে ভূমি ও ভূমিসংস্কার বিভাগে পাঠালেন। এইবারে পরীক্ষা করে মঞ্জুরী দানের জন্য ১৫.১১.৮২ তারিখে কৃষিবিভাগে রিকয়ারিং ডিপার্টমেন্ট প্লেসড হয়, কৃষিবিভাগ অর্থবিভাগের অনুমোদন নিয়ে ২৬.৬.৮৪ তারিখে এষ্টিমেট মঞ্জুর করেছেন। জমি সমূহের মালিক, বর্গাদারদের শর্ত এই সব আইনানুগ পরীক্ষা করে নিরূপণের জন্য দেরী হয়েছে।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৮৫ সালের মধ্যে ক্ষতিপূরণ পাবে তো?

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী :** এটা খুব তাড়াতাড়ি পাওয়া যাবে।

**আহমদপুর চিনিকল**

*২৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯১) **ডাঃ মোতাহার হোসেন :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে (জানুয়ারী মাস পর্যন্ত) বীরভূম জেলায় আহমদপুর চিনিকলে কত পরিমাণ চিনি উৎপাদন হয়েছে; এবং

(খ) উল্লিখিত বছরগুলিতে উক্ত সংস্থার লাভ/ক্ষতির পরিমাণ কত?

**শ্রী নির্মল কুমার বোস :**

| (ক) | বছর | চিনি উৎপাদনের পরিমাণ |
|---|---|---|
| | ১৯৮২-৮৩ | ৩৮,১৩৭ কুইন্টাল। |
| | ১৯৮৩-৮৪ | ১২,০০৮ কুইন্টাল। |

১৯৮৪-৮৫ ১,১০১ কুইন্টাল।

(খ) লাভ হয় নাই, ক্ষতির পরিমাণ নিম্নরূপ :-

| বছর | ক্ষতির পরিমাণ |
|---|---|
| ১৯৮২-৮৩ | টাকা৬৮,৪১,৩১২.৪২ |
| ১৯৮৩-৮৪ | অডিটের হিসাব এখনও পাওয়া যায় নাই। |
| ১৯৮৪-৮৫ | হিসাবের কাজ এখনও চলিতেছে। |

**[ 1.00 - 1.10 p.m.]**

**ডাঃ মোতাহার হোসেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ১৯৮৩-৮৪ সালের হিসাব না পাওয়ার কারণ কি এবং হিউজ এ্যামাউন্ট লস হয়েছে, সেটা সাবপ্রেস হয়েছে, সেটা কি সত্য?

**শ্রী নির্মল কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যা বলছি তাতে লুকোবার কিছু নেই। ঐখানে আখের কলটা স্থাপন করা ভুল হয়েছে কারণ ঐ এলাকায় আখ হয়না, তবুও এটা করা হয়েছে। একবার আগের সরকারের আমলে এটা বন্ধ করে দেওয়া হয়েছিল। আবার তা চালু করা হয়েছে। যদি এটা চালাতে হয় তাহলে আখের উৎপাদন বাড়াতে হবে। আসল কারণ হচ্ছে ওর পাশ দিয়ে কয়েক'শ গুড়ের কারখানা হয়েছে। আজকে ভারত সরকার আখের দাম ঠিক করেছেন ১৫ টাকা, আমরা করেছি ২০ টাকা কিন্তু ঐ গুড়ের কারখানাগুলি ২৫ টাকা দরে আখ কিনছে। যদি ঐ গুড়ের কলগুলো বন্ধ করে দিতে পারি তাহলে চিনির কারখানা চালান যাবে।

## Started Questions
## (to which answers were laid on the Table)

### দৈনিক সংবাদপত্রগুলিতে সরকারী বিজ্ঞাপন

*২৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৪) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ১৯৮৪ সালের জানুয়ারি মাস থেকে ১৯৮৫ সালের জানুয়ারি মাস পর্যন্ত দৈনিক সংবাদপত্রগুলিতে সরকারের তরফ থেকে মোট কত টাকার বিজ্ঞাপন দেওয়া হয়েছে?

Minister of state in charge of the Information of Cultural Affairs Deptt.

১৯৮৪ সনের জানুয়ারী মাস হইতে ১৯৮৫ সনের জানুয়ারী মাস সময় পর্যন্ত দৈনিক সংবাদ পত্র গুলিতে এ যাবৎ পাওয়া হিসেব মত ১,১৭,৩০,০০০ টাকার মত বিজ্ঞাপন দেওয়া হয়েছে।

### আসানসোলে ইস্টার্ণ কোল্ডফিল্ড কোম্পানীর দেয় রয়্যালটি

*২৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬১) **শ্রী বামাপদ মুখোপাধ্যায় :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) আসানসোলের ইস্টার্ণ কোল্ডফিল্ড কোম্পানী পশ্চিমবঙ্গ সরকারকে বার্ষিক রয়্যালটি বাবদ কত টাকা দেয়; এবং

(খ) উক্ত কোম্পানী এ পর্যন্ত সমস্ত বকেয়া রয়্যালটি দিয়াছে কিনা; এবং

(গ) উক্ত কোম্পানীর বকেয়া রয়্যালটির পরিমাণ বর্তমানে কত (

Minister on Charge of the Land and Land Reforms Deptt.

(ক) রয়্যালটির পরিমাণ গড়ে ১০কোটি টাকার কিছু বেশী। বিগত দুই বৎসর রয়ালটির পরিমাণ ছিল-

১৯৮২-৮৩ - ১০ কোটি ৫৫ লক্ষ টাকা

১৯৮৩-৮৪ - ১০ কোটি ৯ লক্ষ টাকা

(খ) সমস্ত বকেয়া রয়ালটি দেয় নাই।

(গ) বকেয়া রয়ালটির পরিমাণ ৪ কোটি ১১লক্ষ টাকা।

**সরকারী কাজে বাংলা ভাষা চালুকরণ**

*২৫৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১০০) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকারী কাজে বাংলা ভাষা চালু করার সরকারী নীতি রূপায়নে কি কি কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

Minister of state in charge of the Information of Cultural Affairs Deptt.

১। বাংলা ভাষা প্রচলনের কর্মসূচী সুষ্ঠ রূপায়নের জন্য তথ্য ও সংস্কৃতি বিভাগে একজন উপসচিবের তত্ত্বাবধানে একটি ভাষা সেল গঠিত হয়েছে।

২। সরকারী নথিপত্রে মন্তব্যাদি বাংলায় লেখার নির্দেশ দেওয়া হয়েছে (দার্জিলিং, কার্শিয়াং ও কালিমপঙ, মহকুমা অঞ্চল বাদে) এবং সদর দপ্তর থেকে জেলাগুলিতে চিঠিপত্র এবং অন্যান্য লিখিত যোগাযোগ বাংলা ভাষার মাধ্যমে (দার্জিলিং এর পার্বত্য এলাকা বাদে) দিতে বলা হয়েছে।

৩। ছয় খন্ড বাংলা পরিভাষা পুস্তক প্রকাশ করা হয়েছিল। বর্তমানে পরিভাষা পুস্তকের পুনমুদ্রনের কাজ চলছে।

৪। প্রত্যেক অধিকার, কমিশনারের দপ্তর ও জেলা শাসকের দপ্তরে একটি করে বঙ্গানুবাদকের পদ সৃষ্টির নির্দেশ জারী করা হয়েছে।

৫। এই রাজ্যের বিভিন্ন ব্লক অফিসে অন্ততঃ ১টি করে বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। এই উদ্দেশ্যে এ পর্যন্ত ব্লক অফিসগুলিতে ১০৩টি বাংলা মুদ্রনলেখন যন্ত্র সরবরাহের ব্যবস্থা করা হয়েছে এবং শীঘ্রই আরও ২৮ টি যন্ত্র সরবরাহের ব্যবস্থা করা হচ্ছে। এছাড়া ইতিপূর্বে এই বিভাগ থেকে বিভিন্ন সরকারী দপ্তরে ২০০টি বাংলা মুদ্রলেখন যন্ত্র সরবরাহ করা হয়।

৬। তথ্য ও সংস্কৃতি বিভাগের পরিচালনায় মহাকরনে এবং বালীগঞ্জ গর্ভণমেন্ট হাইস্কুলে বাংলা মুদ্রনলেখন প্রশিক্ষন কেন্দ্র খোলা হয়েছে। এগুলির মাধ্যমে কলিকাতা তান্ত্রিক ইংরাজী মুদ্রলেখক দের বাংলা মুদ্রলেখন প্রশিক্ষন ব্যবস্থা আছে। জেলা অফিসগুলির ক্ষেত্রে সরকার অনুমোদিত মুদ্রলেখন প্রশিক্ষন কেন্দ্রে এই প্রশিক্ষন দানের ব্যবস্থা চালু আছে।

### সরকার কর্তৃক অধিগৃহীত রুগ্ন/দুর্বল শিল্প সংস্থা

*২৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৭) শ্রী সাধন চট্টোপাধ্যায় : শিল্প পুনর্গঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক অধিগৃহীত রুগ্ন/দুর্বল শিল্প সংস্থার সংখ্যা কত ; এবং

(খ) উক্ত সংস্থাসমূহে কর্মরত শ্রমিক কর্মচারীর সংখ্যা কত?

Minister of state in charge of the Industrial Reconstruction Deptt.

(ক) ও (খ) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক এই রূপ কোন সংস্থা অধিগৃহীত হয় নাই। কেন্দ্রীয় সরকার কর্তৃক শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রন) ১৯৫১ আইন অনুযায়ী রুগ্ন শিল্প সংস্থা অধিগৃহীত হইয়া থাকে। ঐরূপ অধিগ্রহনের পর সংস্থাগুলি চালাইবার জন্য প্রতিটি ক্ষেত্রে তাহারা নিগম নিয়োগ করিয়া থাকেন। পশ্চিমবঙ্গে রাজ্য সরকার এবং ইহার অধীনস্থ নিগম (Corporation)

মোট ১৩টি শিল্প সংস্থার অনুমোদিত পরিচালকরূপে নিয়োজিত হইয়াছেন। উক্ত ১৩টি সংস্থায় কর্মরত শ্রমিক কর্মচারীর সংখ্যা ৮৩০১ ।

### কাঁথি শহর বাইপাশ রাস্তার জন্য জমি

*২৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮৬) শ্রী শিশির অধিকারী : ভূমি ও ভূমিসংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,

(ক) মেদিনীপুর জেলার কাঁথি শহর বাইপাশ রাস্তার জন্য আনুমানিক কত জমির দরকার;

(খ) উক্ত কাজে এ পর্যন্ত কি পরিমান জমি অধিগ্রহন করা হইয়াছে;

(গ) উক্ত অধিগৃহীত জমির মূল্য কত;

(ঘ) উক্ত বাবদ জেলা অধিগ্রহণ কর্তৃপক্ষের নিকট এ পর্যন্ত কত টাকা দেওয়া হইয়াছে; এবং

(ঙ) উক্ত অধিগৃহীত জমির মালিকগণকে -

(১) এ পর্যন্ত কত টাকা দেওয়া হইয়াছে, ও

(২) বাকী টাকা কবে নাগাত দেওয়া হইবে বলিয়া আশা করা যায়?

Ministers in charge of the Land ard Land Reforms Deptt.

(ক) ৩৪.৪৬ একর।

(খ) ৩০.২৯ একর।

(গ) ৯লক্ষ টাকা।

(ঘ) ১,১৮,৬৯৩.০৪ টাকা।

(ঙ) (১) ১,০৬,০৮৭.৯৫ টাকা

(২) বকেয়া টাকা যথা সম্ভব মিটাইয়া দিবার বাবস্থা লওয়া হইতেছে।

প্যারাফিন উৎপাদন কেন্দ্র

*২৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৫) শ্রী শিশ মহম্মদ : কুটীর ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গে কোথায় কোথায় প্যারাফিন উৎপাদন কেন্দ্র আছে;

(খ) উক্ত প্যারাফিন উৎপাদন কেন্দ্রগুলি হইতে প্রতিবৎসর গড়ে কি পরিমাণ প্যারাফিন উৎপাদন হইয়া থাকে ; এবং

(গ) উক্ত প্যারাফিন পশ্চিমবঙ্গের বাইরে রপ্তানী করা হয় কিনা?

Minister of state in charge of the Cottage and Small Scale Industries Deptt.

(ক) পশ্চিমবঙ্গে একমাত্র মেদিনীপুর জেলার হলদিয়াতে কেন্দ্রীয় সরকারের অধিনস্থ সংস্থাতে প্যারাফিন উৎপাদন কেন্দ্র আছে।

(খ) জানা নেই।

(গ) জানা নেই।

প্রয়াত ইন্দিরা গান্ধীর ভস্মাধার গ্রহণ ও প্রত্যপর্ণের জন্য সরকারের ব্যয়

*২৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫) শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ : তথ্য ও সংস্কৃতি বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) প্রয়াত ইন্দিরা গান্ধীর ভস্মাধার গ্রহণ ও প্রত্যর্পণের জন্য রাজ্য সরকারের কোন অর্থ খরচ হয়েছে কিনা; এবং

(খ) হলে, তার পরিমাণ কত?

Minister of state in charge of the Information and Cultural Affairs Deptt.

(ক) হ্যাঁ।

(খ) টাঃ ৩৯,৪৪০ (আনুমানিক)।

উত্তরবাংলায় কারখানা স্থাপন

*২৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৮) শ্রী তারক বন্ধু রায় : শিল্প ও বানিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, উত্তর বাংলার জেলা গুলিতে কোন কোন স্থানে কাগজ, সিমেন্ট, ইলেকট্রনিক্স্ ইত্যাদির কারখানা স্থাপনের পরিকল্পনা সরকারের আছে?

Minister in charge of the Commerce and Industries Deptt.

উত্তর বাংলার কাগজ ও সিমেন্ট কারখানা স্থাপনের কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নাই, তবে দার্জিলিং ও জলপাইগুড়ি জেলায় ইলেকট্রনিক্স কারখানা স্থাপনের পরিকল্পনা সরকারের আছে।

**রাজ্যে বিদেশী পর্যটক**

*২৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩২) **শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি,

(ক) ১৯৮৪ সালে পশ্চিমবঙ্গে মোট কতজন বিদেশী পর্যটক এসেছিলেন এ ধরনের তথ্য রাখার কোন ব্যবস্থা আছে কি ;

(খ) ' ক ' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, তার সংখ্যা কত ; এবং

(গ) উক্ত পর্যটকদের বেশীর ভাগ পশ্চিমবঙ্গের কোন কোন স্থানে ভ্রমনে গিয়েছিলেন?

Minister in Charge of the Tourism Deptt.

(ক) আছে

(খ) ৪৬,৫০০ র মতো।

(গ) কলিকাতা ও দার্জিলিং।

**বাঁকুড়া জেলার 'বাসলীপুকুর' ও 'ধোপাপুকুর' জলাশয় অধিগ্রহণ**

*২৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৬) **শ্রী সুভাষ গোস্বামী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি বাঁকুড়া জেলার ছাতনায় কবি চন্ডীদাসের স্মৃতি বিজড়িত বাসলী মন্দির সংলগ্ন 'বাসলীপুকুর' এবং 'ধোপাপুকুর' জলাশয় দুটিকে অধিগ্রহণ এবং সংরক্ষন করার জন্য সরকার কোন উদ্যোগ গ্রহণ করেছেন কিনা?

Minister of state in charge of the Information and Cultural Affairs Deptt.

না।

**Steps to Re-Open Mayurakshi Cotton Mills**

*261. (Admitted question no.*473) **Shri DINESH CHANDRA DAKUA :** Will the Minister in charge of the Commerce and Industries Department be Pleased to state:

(a) how much fixed capital has been invested in the Mayurakshi Cotton Mills of Birbhum since it was taken over by the Government of west Bengal;

(b) how long is the Mill closed under look out;

(c) has the I R C I agreed to give further assistance for re opening of the Mill;

(d) what is the reason for the long closure of the Mill; and

(e) what steps have been taken to reopen the Mill?

Ministers in Charge of the Commerce and Industries Deptt.

a) Mayurakshi Cotton Mills Ltd. was not taken over by the Govt.of West Bengal. At the time of the establishment of the Mill the State Govt. invested Rs. 10 Lakhs in equity Share and Rs. 10 Lakhs in Cumulative Redeemable Preference shares in the compay.

b) The Mill has not yet been declared closed or under lock out. Due to acute financial crisis , the Co. could not procure raw materials for the Mill and therefore the production workers were laid off partially with effect from 20.8.84 and fully with effect from 10.10.84.

c) The Industrial Reconstruction corporation of India Ltd. it is learnt, is prepared to provide a loan of Rs. 16.14 lakhs for acquiring machinery for expansion programme to be undertaken by the company provided the balance amount required is made available by the Govt. of West Bengal to restart the operation of the Mill.

d) The Mill was not closed. Due to acute financial crisis and want of raw materials, Partial lay off of production Workers was effected from 20.8.84 and full lay off effected from 10.10.84.

e) The Govt. has already stood guarantor to the State Bank of India for making available to the Co. a loan of Rs. 10 lakhs. The latter has already released the sum but the co. apent same for payment of wages, bonus and lay off compensation to the workers. The company has now approached the Govt. for a long term loan of Rs. 165 lakhs which includes a short term loan of Rs. 80 lakhs and the case is under consideration of Government.

### ল্যান্ড ব্যাঙ্ক স্থাপন

*২৬২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮৩) শ্রী গোপাল মন্ডল : ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ল্যান্ড ব্যাংক খোলার প্রস্তাব কার্যকর করা হয়েছে কি ; এবং

(খ) হইলে উক্ত ব্যাংক কোন কোন জেলায় বা ব্লকে ইহা খোলা হয়েছে?

Ministers in charge of the Land and Land Reforms Deptt.

(ক) এবং (খ) ১৯৮১ সালের পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার সংশোধন নিগম এলাকা ভিত্তিক এবং ল্যাণ্ড কর্পোরেশন করার সংস্থান হয়েছে। এখনও রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া যায় নি বা কর্পোরেশন স্থাপন কার্য্যকরী করা হয়নি।

**সুন্দরবন এলাকায় কৃষিজমিকে দো ফসলা জমিতে রূপান্তর**

*২৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৬) **শ্রী দেবপ্রসাদ সরকার :** উন্নয়ন ও পরিকল্পনা (সুন্দরবন এলাকা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বর্তমানে সুন্দরবন এলাকায় চাষযোগ্য কৃষিজমির মোট পরিমাণ কত;

(খ) উক্ত চাষযোগ্য কৃষিজমিকে দো ফসলা জমি হিসাবে রূপান্তরিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(গ) থাকিলে, উক্ত পরিকল্পনাটি কি এবং তা রূপায়ণে চাষীদের কোন সাহায্য দেওয়া হবে কিনা;

(ঘ) দেওয়া হলে, কি ধরনের সাহায্য দেওয়া হবে; এবং

(ঙ) বর্তমানে উক্ত চাষীদের কি ধরণের সাহায্য দেওয়া হচ্ছে?

Minister in charge of the Devolopment Planing (Sunderban araes) Deptt.

ক) বর্তমানে সুন্দরবন এলাকায় চাষ যোগ্য কৃষি জমির পরিমান - ৭,৩৭,৯৬৭ একর।

খ) হ্যাঁ, আছে।

গ) সুন্দরবন উন্নয়ন পর্ষদের কৃষি সহায়তা প্রকল্পের মাধ্যমে সুন্দরবন এলাকার ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের জমিকে অগ্রাধিকারের ভিত্তিতে দো- ফসলী করার পরিকল্পনা আছে।

ঐ প্রকল্পের মাধ্যমে রবিচাষের জন্য কৃষকদের অনুদান দেওয়া হবে।

ঘ) ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের রবি চাষের জন্য মোট প্রয়োজনের শত করা ৫০ ভাগ হিসাবে বীজ, সার ও কীটনাশক অনুদান দেওয়া হবে।

ঙ) বর্তমানে সুন্দরবন উন্নয়ন পর্ষদের কৃষি সহায়তা প্রকল্পের মাধ্যমে নির্বাচিত ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের রবি চাষের জন্য শতকরা ৫০ ভাগ হিসাবে বীজ, সার, ও কীটনাশক অনুদান দেওয়া হচ্ছে। এই প্রকল্পে কিছু অর্থকরী ফসল যেমন - লংকা, তরমুজ, মুগ, সূর্যমুখী, আলু, গম, ঢেঁড়স, বাদাম, ও গ্রীষ্মকালীন সব্জি চাষের জন্যই এই অনুদান দেওয়া হচ্ছে।

**আরামবাগের রবীন্দ্র ভবন**

*২৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২) **শ্রী শিবপ্রসাদ মালিক :** গত ২২/৪/৮৩ তারিখের প্রশ্ন নং ৪৬০ (অনুমোদিত প্রশ্ন নং ১১৫৬) এর উত্তর উল্লেখ্যপূর্বক তথ্য ও সাংস্কৃতিক বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আরামবাগে অসমাপ্ত রবীন্দ্র ভবনের কাজ কতদিনে সম্পূর্ণ হইবে সে বিষয়ে সরকারের নিকট কোন তথ্য আছে কি?

Minister of state in charge of the Information and Cultural Affairs Deptt.

না।

**বন্ধকারখানা পুনরায় চালুকরণ**

*২৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৫) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শিল্পপূর্নগঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে রাজ্যের কিছু বন্ধ কারখানা পুনরায় চালু করিবার জন্য সাম্প্রতিক কালে কেন্দ্রীয় সরকারের সাথে রাজ্য সরকারের আলাপ আলোচনা চলিতেছে ; এবং

(খ) ও (ক) প্রশ্নের উত্তর হ্যাঁ হইলে, কোন কোন কারখানা খোলার বিষয়ে এই আলোচনা হইয়াছে?

Minister in charge of the Industrial Reconstruction Deptt.

ক) হ্যাঁ।

খ) মোটামুটিভাবে নিম্নলিখিত বন্ধ এবং প্রায় বন্ধ কারখানা গুলি পূর্ণ দায়িত্ব নিয়ে চালাবার অথবা প্রয়োজন বোধে জাতীয় করন করে চালাবার জন্য কেন্দ্রীয় সরকারকে লেখা হইযাছে -

(১) ন্যাশানাল ট্যানারী

(২) হিন্দুস্থান পিল্কিটন গ্লাস ওয়ার্কস।

(৩) মোটর এ্যান্ড মেশিনারী ম্যানুফ্যাকচারারস লিঃ

(৪) কনটেনারস এ্যান্ড ক্লোজারস্

(৫) কার্টার পুলার এ্যান্ড কোম্পানী।

(৬) বেন্টফোর্ড ইলেকট্রিক্যাল

(৭) বেঙ্গল পটারিজ।

(৮) ইন্ডিয়া রাবার ম্যানুফ্যাকচারারস লিঃ

(৯) শ্রী দুর্গা কটন স্পিনিং এ্যান্ড ওয়েভিং মিলস্।

(১০) ইন্ডিয়া মেসিনারী কোম্পানী লিমিটেড।

(১১) কোলে বিস্কুট কোম্পানী লিমিটেড।

(১২) ষ্টীল এ্যান্ড এলায়েড প্রডাকটস্ লিমিটেড।

(১৩) অ্যালুমিনিয়াম ম্যানুফ্যাকচারিং কোম্পানী লিমিটেড।

**দীঘা - তমলুক রেলপথের জন্য জমি অধিগ্রহণ**

*২৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬২) **শ্রী প্রশান্তকুমার প্রধান :** গত ৪/৪/১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৪৯৭ (অনুমোদিত প্রশ্ননং ২৫০৭) এর উত্তর উল্লেখ্যপূর্বক ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) প্রস্তাবিত দীঘা তমলুক রেলপথের জন্য এ পর্যন্ত কোন জমি অধিগ্রহণ করা হয়েছে কিনা; এবং

(খ) হয়ে থাকলে, (১) উক্ত জমির পরিমান কত, (২) উক্ত জমি অধিগ্রহণের জন্য সরকারের আর্থিক ব্যয় কত হয়েছে?

Ministers in charge of the Land and Land Reforms Deptt.

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৮৮.৭২০ একর

(২) সঠিক হিসাব এখনও নির্ণীত হয় নাই। সাধারণত এরকম ক্ষেত্রে সমস্ত ব্যয়ভার রেলমন্ত্রক বহন করেন।

**ডি পি এল এর কোক ওভেনের ১নং ও ২নং ব্যাটারী মেরামত**

*২৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৫) **শ্রী সরল দেব ঃ** রাষ্ট্রীয় সংস্থা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, ডি পি এল এর কোক ওভেনের ১নং এবং ২নং ব্যাটারী ১৯৭৮ সালের বন্যায় খারাপ হইয়া যায়;

(খ) উক্ত দুইটি ব্যাটারীর কাজে নিযুক্ত কর্মচারীর সংখ্যা কত;

(গ) উক্ত ব্যাটারী মেরামতের কাজ সম্প্রতি শুরু হইয়াছে কিনা; এবং

(ঘ) হইলে উক্ত কাজে দেরি হওয়ার কারণ কি ?

Ministers in charge of the Public Undertakaings Deptt.

(ক) হ্যাঁ।

(খ) ডি পি এলের চারিটি কোক ওভেন ব্যাটারীতে নিযুক্ত কর্মচারীর সংখ্যা নিম্নরূপ ঃ-

১) কোক ওয়ে চালনার জন্য - ৬২৯ জন।

২) রিফ্র্যাকটরি বিভাগে - ২০ জন।

কেবলমাত্র ১ ও ২ নং ব্যাটারীর জন্য নিযুক্ত কর্মী সংখ্যা নির্ধারন করা শক্ত।

(গ) উক্ত ব্যাটারী দুইটির পুনর্নির্মানের প্রারম্ভিক কাজ সম্প্রতি শুরু হইয়াছে।

(ঘ) প্রথম পর্যায়ে কেন্দ্রীয় সরকারের একটি সংস্থার মাধ্যমে ব্যাটারী দুইটি মেরামতের চেষ্টা করা হয়। কিন্তু উহা কার্যকরী না হওয়ায় একটি কারিগরি বিশেষজ্ঞ কমিটির দ্বারা উহাদের প্রকৃত অবস্থা নির্ধারন করা হয়, উক্ত বিশেষজ্ঞ কমিটি ব্যাটারী দুইটি ভাঙ্গিয়া পুনর্নির্মানের সুপারিশ করেন। কোম্পানী তদনুসারে প্রয়োজনীয় অর্থ বরাদ্দের জন্য সরকারের নিকট আবেদন করেন। উক্ত প্রকল্পের মোট খরচ ২০ কোটি টাকা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে একক ভাবে বহন করা সম্ভব নয় বলিয়া কোম্পানীকে অর্থলগ্নী সংস্থাগুলির সহিত এ ব্যাপারে প্রয়োজনীয় অর্থের জন্য যোগাযোগ করিতে বলা হয়। তদনুযায়ী তাহারা আই.ডি.বি.আইয়ের নিকট যথারীতি আবেদন করেন এবং উক্ত সংস্থা কোম্পানির আর্থিক অবস্থা এবং আনুষাঙ্গিক বিষয়গুলি বিবেচনা করিয়া মৌখিকভাবে এই প্রকল্পে আর্থিক সহায়তার আশ্বাস দেন। ইহার পর এই প্রকল্পের জন্য টার্ন কি ভিত্তিতে কন্ট্রাকটর নিয়োগের জন্য টেন্ডার আহবান করা হয়, এবং অটো ইন্ডিয়া প্রাইভেট লিমিটেড কে ১৯৮৪ - ৮৫ সালে লেটার ইনটেন্ট

দেওয়া হয়। ১৯৮৪-৮৫ সালে ঐ কোম্পানীকে অগ্রিম বাবদ দেওয়ার জন্য রাজ্য সরকার ডি.পি.এলকে ২ কোটি টাকা ঋন দিয়াছে। সাম্প্রতিক কালে উক্ত কন্ট্রাকটর সংস্থা প্রকল্পের প্রারম্ভিক কাজ শুরু করিয়াছেন।

**জাঙ্গিপাড়া পঞ্চায়েত সমিতির অধীন পঞ্চায়েত সম্পাদক ও জব অ্যাসিস্ট্যান্টের খালি পদ**

*২৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭২) **শ্রী মণীন্দ্রনাথ জানা :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বর্তমানে হুগলী জেলার জাঙ্গিপাড়া পঞ্চায়েত সমিতির অধীন কয়টি গ্রাম পঞ্চায়েতের সম্পাদকের ও জব অ্যাসিসন্ট্যান্টের পদ খালি আছে;

(খ) উক্ত পদগুলি কত দিন যাবত খালি আছে; এবং

(গ) উক্ত পদগুলি কবে নাগাত পূরণ হবে বলে আশা করা যায়?

Minister in charge of the Panchayat and Community Development Deptt.

(ক) গ্রাম পঞ্চায়েত সচিবের পদ ২ টি ও জব এ্যাসিসট্যান্টের পদ ১ টি খালি আছে।

(খ) রাজবলহাট ও দিলাকাশ গ্রাম পঞ্চায়েতের সচিবের পদ দুইটি যথাক্রমে নভেম্বর ৮৩ এবং জানুয়ারী ৮৫ থেকে খালি আছে। আর দিলাকাশ গ্রাম পঞ্চায়েতের জব এ্যাসিসন্টান্টের পদটি ১৯৮২ সাল থেকে খালি আছে।

(গ) দিলাকাশ গ্রাম পঞ্চায়েতের সচিব পদটি পূরণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে। রাজবলহাট গ্রাম পঞ্চায়েতের সচিবের পদটি এবং দিলাকাশ গ্রাম পঞ্চায়েতের জব এ্যাসিসট্যান্টের পদটি পূরণের ব্যাপারে মহাধর্মাধিকারের আদেশের পরিপেক্ষিতে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**আর্ট ফিল্ম কমপ্লেক্স স্থাপন**

*২৭০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২৮) **শ্রী হিমাংশু কুনার :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) পশ্চিমবঙ্গ সরকারের তথ্য ও সংস্কৃতি বিভাগের উদ্যোগে রবীন্দ্র সদনের পাশে আর্ট ফিল্ম সমপ্লেক্সটি গঠনে (১) এ পর্যন্ত কত টাকা ব্যয় হয়েছে; (২) উক্ত কাজটি সম্পূর্ণ করতে আনুমানিক কত টাকা ব্যয় হবে ও (৩) এর কার্যকারিতা কি ; এবং

(খ) উক্ত কাজে কেন্দ্রীয় সরকারের আর্থিক অবদান আছে কিনা?

Minister of state in charge of the Information and Cultural Affairs Deptt.

(ক) উক্ত কমপ্লেক্স গঠনে

(১) ২১/১/৮৫ তারিখ পর্যন্ত ১৫২.৫৭ লক্ষ টাকা ব্যয় হয়েছে;

(২) আনুমানিক ২১২.৩০ লক্ষ টাকা ব্যয় হবে; এবং

(৩) এই কমপ্লেক্স স্থাপনের উদ্দেশ্য সুস্থ চলচ্চিত্র সংস্কৃতির প্রসার। এর মাধ্যমে চলচ্চিত্র সংক্রান্ত গবেষণা, প্রদর্শনী ইত্যাদির ব্যবস্থা করা হবে। এছাড়া এই প্রতিষ্ঠানে চলচ্চিত্র সংক্রান্ত লাইব্রেরী, সংরক্ষনাগার প্রভৃতির ব্যবস্থা থাকবে।

(খ) না।

**বীরভূম জেলার হিংলো অঞ্চলে কয়লার সন্ধান**

*২৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৯৬৪) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বীরভূম জেলার মহম্মদ বাজার থানার অন্তর্গত হিংলো অঞ্চলে কয়লার সন্ধান পাওয়া গেছে এই মর্মে কোন সংবাদ সরকারের নিকট আছে কিনা;

(খ) থাকিলে, (১) উক্ত কয়লার উত্তোলনের কাজ কবে নাগাত শুরু হইবে বলিয়া আশা করা যায়; এবং (২) উক্ত কয়লা কোন গ্রেডের এবং পরিমান কত?

Minister in charge of the Commerce and Industries Deptt.

হ্যাঁ।

এই মুহূর্তে বলা সম্ভব নয়।

গ্রেড এখনও নির্ণয় হয় নাই। এ পর্যন্ত যে কাজ হয়েছে তা থেকে জানা যায়, সংরক্ষিত কয়লার অনুমিত পরিমান প্রায় ৫৫ কোটি টন। এই মধ্যে ১ কোটি ৮০ লক্ষ টন প্রমানিত হয়েছে।

**বাসন্তী বাজার অধিগ্রহণ**

*২৭২। (অনুমোদিত প্রশ্ন নং *১৪০৬) **শ্রী সুভাষ নস্কর :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ২৪ পরগনা জেলার বাসন্তী বাজার অধিগ্রহনের কোন প্রস্তাব সরকারের নিকট এসেছে কিনা; এবং

(খ) (ক) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত বাজার অধিগ্রহনের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

Minister in charge of the Panchayat and Community Development Deptt.

(ক) হ্যাঁ; তবে পরবর্তিকালে অধিগ্রহনের পরিবর্তে সংশ্লিষ্ট মালিকের কাছ থেকে জায়গাটি ক্রয়ের প্রস্তাব এসেছে। প্রস্তাবটি করেছেন বাসন্তী পঞ্চায়েত সমিতি।

(খ) প্রস্তাবটি পরীক্ষার জন্য জেলা শাসকের মাধ্যমে জমির সম্বন্ধে কিছু তথ্য চাওয়া হয়েছে। তথ্যগুলি এখন পৌঁছায়নি।

**উত্তরবঙ্গে জেলাগুলিতে বিজ্ঞাপন বাবত অর্থবরাদ্দ**

*২৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫৭।) **শ্রী মনোহর তিরকী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ১৯৮২ - ৮৩ এবং ১৯৮৩ - ৮৪ সালের আর্থিক বৎসরগুলিতে সরকারী বিজ্ঞাপন বাবদ জলপাইগুড়ি, কোচবিহার, মালদহ, পশ্চিম দিনাজপুর এবং দার্জিলিং জেলার কোনটিতে কত টাকা বরাদ্দ ছিল, এবং

(খ) উক্ত বরাদ্দকৃত সমস্ত টাকা ব্যয়িত হইয়াছে কি?

Minister in charge of the Information and Cultural Affairs Deptt.

(ক) ১৯৮২-৮৩ সালে বিজ্ঞাপন বাবদ বরাদ্দকৃত অর্থ নিম্নরূপ ঃ-

১। জলপাইগুড়ি টাকা ২৭,৩৫৬.০০

২। কোচবিহার টাকা ২৭,৩৫৬.০০

৩। মালদহ টাকা ২৬,৯০৪.০০

৪। পঃ দিনাজপুর টাকা ৮০,৮৩৯.০০

৫। দার্জিলিং টাকা ২৫,৬৩০.০০

১৯৮৩-৮৪ সালে বিজ্ঞাপন বাবদ বরাদ্দকৃত অর্থ নিম্নরূপঃ-

১। জলপাইগুড়ি টাকা ৪৩,০০০.০০

২। কোচবিহার টাকা ৫৮,০০০.০০

৩। মালদহ টাকা ৪০,০০০.০০

৪। পঃ দিনাজপুর টাকা ৯৫,০০০.০০

৫। দার্জিলিং টাকা ৪৪, ০০০.০০

(খ) ১৯৮২-৮৩ সালে কেবলমাত্র জলপাইগুড়ি ছাড়া অন্য জেলাগুলিতে বরাদ্দকৃত সমুদয় অর্থই ব্যয়িত হয়েছে এবং

১৯৮৩-৮৪ সালে দার্জিলিং ও জলপাইগুড়ি ছাড়া অন্য সব জেলাতে বরাদ্দ কৃত সমুদয় অর্থ সম্পূর্ন ব্যয়িত হয়েছে।

### বাঁকুড়া জেলার ছেঁদাপাথর গ্রামে উলফ্রাম খনিজ সম্পদ উত্তোলন

*২৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪৬।) শ্রী উপেন্দ্র কিসকু ঃ গত ২৫/৪/৮৪ তারিখের প্রশ্ন নং *৬৯০ (অনুমোদিত প্রশ্ন নং *৩০৭১) এর উত্তর উল্লেখ্যপূর্বক শিল্প ও বানিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বর্তমানে বাঁকুড়া জেলার অন্তর্গত ছেঁদাপাথর গামে উলফ্রাম নামক খনিজ সম্পদ উত্তোলন করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

Minister in charge of the Commerce and Industries Deptt.

না।

### বাঁকুড়া জেলায় চৌকিদার ও দফাদারের শূন্য পদ

*২৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭১।) শ্রী লালবিহারী ভট্টাচার্য ঃ পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন

বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বাঁকুড়া জেলায় চৌকিদার ও দফাদারের মোট সংখ্যা কত;

(খ) উক্ত পদগুলির মধ্যে বর্তমানে কতগুলি পদ শূন্য আছে; এবং

(গ) উক্ত শূন্যপদগুলি পূরণের জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা?

Minister in charge of the Panchayats and Community Devolopment Deptt.

(ক) বাঁকুড়া জেলায় চৌকিদার ও দফাদারের মোট সংখ্যা যথাক্রমে ১২৬৪ এবং ১৮৩।

(খ) উক্ত পদগুলির মধ্যে বর্তমানে ২৮৫টি চৌকিদারের এবং ৪১ টি দফাদারের পদ শূন্য আছে।

(গ) চৌকিদার ও দফাদারদের নিয়োগ নীতি ও চাকুরীর শর্তাবলী পুনর্নির্ধারন সাপেক্ষে চৌকিদারের শূন্য পদে নতুন কর্মী নিয়োগের ব্যাপারে বর্তমানে সরকারের নিষেধাজ্ঞা আছে। তবে দফাদারদের শূন্য পদ সমূহ সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতের চৌকিদারদের মধ্য থেকে উপযুক্ত ক্ষেত্রে জ্যেষ্ঠতার ভিত্তিতে পূরন করার ব্যবস্থা নেওয়া হচ্ছে।

## Unstarred Questions to which written answer were laid on the Table.

### অনুমোদিত প্রথা বহির্ভূত শিক্ষাকেন্দ্রের সংখ্যা

১। (অনুমোদিত প্রশ্ন নং ১১২।) **শ্রী বিভূতিভূষন দে :** শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে মোট কতগুলি প্রথা বহিভূত শিক্ষাকেন্দ্র চালু আছে।

(খ) উক্ত শিক্ষাকেন্দ্রগুলিতে কতজন ছাত্রছাত্রী শিক্ষাগ্রহন করেছেন? এবং

(গ) ঐ শিক্ষাকেন্দ্রগুলিতে মোট শিক্ষক শিক্ষিকার সংখ্যা কত?

**শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত পশ্চিমবঙ্গে ১৬,৬৬০টি প্রথাবর্হিভূত শিক্ষাকেন্দ্র অনুমোদিত হইয়াছে।

(খ) উক্ত শিক্ষাকেন্দ্রগুলিতে মোট ৪,১৬,০০০ শিক্ষার্থী শিক্ষা গ্রহন করেছেন।

(গ) ঐ শিক্ষাকেন্দ্রগুলিতে মোট শিক্ষক শিক্ষিকার সংখ্যা ১৬,৬৬০ জন।

### বুধিগ্রাম গ্রাম পঞ্চায়েত এলাকা বৈদ্যু[illegible]

২। (অনুমোদিত প্রশ্ন নং ১৩১।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) রামপুরহাট থানার বুধিগ্রাম গ্রাম পঞ্চায়েতে কোন্ কোন্ মৌজায় অদ্যাবধি বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হয় নাই;

(খ) ঐ এলাকায় বৈদ্যুতিকরণের কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(গ) থাকিলে, কবে নাগাদ তাহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) গ্রাম পঞ্চায়েত এলাকা অনুযায়ী পরিসংখ্যান রাখা হয় না। থানা ভিত্তিক পরিসংখ্যান রাখা হয়।

(খ) গ্রাম বৈদ্যুতিকরণের বিষয়টি বিদ্যুৎ পর্ষদের কার্যক্রমের অন্তভূক্ত, রাজ্য সরকারের নয়। গ্রাম পঞ্চায়েত ভিত্তিক তথ্য সরবরাহ সম্ভব নয়। বুধিগ্রাম মৌজা (জে এল নং ২১০) বৈদ্যুতিকরণের একটি প্রস্তাব গ্রামীণ বিদ্যুৎ করপোরেশন এর অনুমোদনের অপেক্ষায় আছে।

(গ) এখন জানানো সম্ভব নয়।

**রামপুরহাট শহরে বাস স্ট্যান্ডের কাজ**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৩২।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** স্বরাষ্ট্র (পরিবহন)বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ইহা কি সত্য যে রামপুরহাট শহরে বাস স্ট্যান্ড নির্মানের জন্য দীর্ঘ দিন হইতে স্থান নির্বাচিত হইয়া আছে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উক্ত বাস স্ট্যান্ডের নির্মানকার্য শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) রামপুরহাট শহরের নিকটে কালীসাড়া ও বগটুই মৌজার অন্তর্গত মাড়গ্রাম মোড়ে বাস স্ট্যান্ড নির্মানের স্থান নির্বাচিত হইয়াছে।

(খ) উক্ত প্রয়োজনে প্রস্তাবিত কৃষি জমি অধিগ্রহণে সংশ্লিষ্ট দপ্তরের সবুজ সংকেত প্রাপ্তির পর কার্য শুরু হইবে।

**রামপুরহাট এলাকায় বেআইনী চোলাই মদ উৎপাদন ও বিক্রয়**

৪। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৩।) **শ্রী শশাঙ্কশেখর মন্ডল :** আবগারী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ইহা কি সত্য যে রামপুরহাট শহরে ৯নং মহল্লায় ব্যাপক ও পাইকারি হারে বেআইনী চোলাই মদের প্রায় প্রকাশ্য উৎপাদন ও বিক্রয় চলে; এবং

(খ) সত্য হইলে, এ ব্যাপারে সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

**আবগারী বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) ইহা আদৌ সত্য নহে যে, রামপুরহাট শহরের ৯নং মহল্লায় ব্যাপক ও পাইকারী হারে বেআইনী চোলাই মদের প্রায় প্রকাশ্য উৎপাদন ও বিক্রয় চলে; তবে কিছু কিছু ক্ষেত্রে বেআইনী চোলাই মদের উৎপাদন ও বিক্রয়ের প্রবণতা সাম্প্রতিক কালে লক্ষ্য করা গেছে।

(খ) ধারাবাহিক বিভাগীয় অভিযানের দ্বারা উক্ত প্রবণতাকে কার্যকরী ভাবে প্রতিহত করা হচ্ছে।

**বীরভূম জেলার সিউড়ী থানার খুন ও ডাকাতির ঘটনা**

৫। (অনুমোদিত প্রশ্ন নং ২১২।) **শ্রী সুনীতি চট্টরাজ :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয়

অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিগত তিন বৎসর বীরভূম জেলার সিউড়ী থানায় কত গুলি (১) খুন ও (২) ডাকাতির ঘটনা ঘটেছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রীমহাশয় :** (১) খুন - ১৫টি (২) ডাকাতি - ১০টি

**১৯৭৭ থেকে ১৯৮৪ পর্যন্ত কাঁচা ও মোরাম রাস্তা নির্মানের পরিমাপ**

*৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৪।)* ***শ্রী বিভূতিভূষণ দে :*** *পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৭৭ সালের ১লা এপ্রিল থেকে ১৯৮৪ সালে ৩১শে মার্চ পর্যন্ত* সময়ে পশ্চিমবঙ্গে মোট কত মাইল (১) কাঁচা রাস্তা, (২) মোরাম রাস্তা নির্মান করা হয়েছে?

**পূর্ত বিভাগের মন্ত্রীমহাশয় :** (১) ও (২) এই দপ্তর কাঁচা রাস্তা তৈরী করে না এবং আলোচ্য সময়ে কোনও কাঁচা রাস্তা বা মোরাম রাস্তা কবা হয় নি।

**গ্রামীণ গ্রন্থাগারের সংখ্যা**

৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৪০।) **শ্রী মনোহর তিরকী :** শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত সময়ে এই রাজ্যে গ্রামীন গ্রন্থাগারের সংখ্যা কত ছিল (জেলাওয়ারী হিসাব)?

**শিক্ষা (সামাজিক, অপ্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রীমহাশয় :**

| জেলা | গ্রামীণ প্রাথমিক গ্রন্থাগারের সংখ্যা |
|---|---|
| বাঁকুড়া | ১২৫ |
| বীরভূম | ১১৪ |
| বর্ধমান | ১৯৩ |
| কলিকাতা | ১০২ |
| কোচবিহার | ৮৪ |
| দার্জিলিং | ১১৭ |
| হুগলী | ১৪১ |
| হাওড়া | ১৩৩ |
| জলপাইগুড়ি | ১০২ |
| মালদা | ৯৬ |
| মেদিনীপুর | ২৫৯ |
| মুর্শিদাবাদ | ১৩৬ |
| নদীয়া | ১১০ |
| পুরুলিয়া | ১১০ |
| ২৪ পরগনা | ৩১৮ |

| পশ্চিমদিনাজপুর | ১০৫ |
|---|---|
| মোট | ২,২৪৫ |

**সমবায় সমিতির কর্মচারীদের জন্য বেতন কমিশন/কমিটি**

৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৫১।) **শ্রী সুশীল কুজুর :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) পশ্চিমবঙ্গের বিভিন্ন পর্যায়ের সমবায় সমিতিসমূহে নিযুক্ত কর্মচারীগনের 'বেতন কাঠামো এবং চাকুরিগত অন্যান্য সুযোগ সুবিধা নির্ধারনের উদ্দেশ্যে' সাম্প্রতিক কালে রাজ্য সরকার কর্তৃক কোন কমিশন / কবে গঠিত হয়েছে কি ; এবং

(খ) হয়ে থাকলে, -

(১) উক্ত কমিটি / কমিশন কবে গঠিত হয়েছে,

(২) এই কমিটি / কমিশনের চেয়ারম্যান ও সদস্যগনের নাম ও পরিচয় কি, ও

(৩) এ পর্যন্ত ঐ কমিটি / কমিশনের কোন প্রতিবেদন (রিপোর্ট) রাজ্য সরকারের নিকট পেশ করেছেন কি?

**সমবায় বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) হ্যাঁ।

(খ) (১) মে, ১৯৮০।

(২) একটি তালিকা নিম্নে দেওয়া হল।

(৩) হ্যাঁ।

## Statement referred to clause Kha (2) of question No.8 (Admitted question No. 251)

**পশ্চিমবঙ্গের সমবায় সমিতির কর্মচারীদের জন্য নিযুক্ত পে কমিটির সদস্যগণের নাম ও পরিচয়**

(১) শ্রী এস দত্ত, আই এ এস ( অবসরপ্রাপ্ত) ( তিনি কিছুদিন একই সাথে অত্যাবশ্যক পন্য সরবরাহ নিগমের ডাইরেক্টর তথা জেনারেল ম্যানেজার ছিলেন) চেয়ারম্যান।

(২) শ্রী নির্মল বসু, এম এল এ ( সমবায় আন্দোলনের সহিত যুক্ত) সদস্য।

(৩) শ্রী পান্নালালমাজি, এম এল এ ( সমবায় আন্দোলনের সহিত যুক্ত) সদস্য।

(৪) শ্রী দেবপ্রসন্ন সেন, (সমবায় আন্দোলনের সহিত যুক্ত) সদস্য।

(৫) শ্রী স্বপ্রকাশ বসু (সমবায় সমিতি সমূহের যুগ্মনিবন্ধক, পশ্চিমবঙ্গ) সদস্য সচিব।

**কলিকাতার বাজারে মৎস্য সরবরাহের সরকারী ব্যবস্থা**

৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৫।) **শ্রী সুশীল কুজুর :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক

জানাইবেন কি

(ক) কলকাতার বাজারসমূহে নিয়মিত মৎস্য সরবরাহের উদ্দেশ্যে সরকার থেকে কোন প্রকার ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি ; এবং

(খ) গভীর সমুদ্র থেকে মাছ ধরার জন্য বর্তমান কি কি ব্যবস্থা আছে?

**মৎস্য বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) না। তবে সরকারী উদ্যোগে, মৎস্য বিভাগের একটি সংস্থা, স্টেট ফিশারিজ ডেভলপমেন্ট কর্পোরেশন, কলকাতার বিভিন্ন অঞ্চলে ২০ টি মাছের স্টলের সাহায্যে নিয়মিত মৎস্য সরবরাহ করে থাকে।

(খ) স্টেট ফিশারিজ ডেভলপমেন্ট কর্পোরেশন চারটি ট্রলারের সাহায্যে গভীর সমুদ্র থেকে মাছ ধরায় নিযুক্ত আছে। ইহা ছাড়াও বিভিন্ন মৎস্যজীবী গোষ্ঠী এবং মৎস্যজীবী সমবায় সমিতি সরকারী অর্থানুকূল্যে নৌকা, যন্ত্রচালিত নৌকা ইত্যাদির সাহায্যে সমুদ্রে মাছ ধরার কাজে ব্যাপৃত আছে।

**১৯৮২ জুলাই এর পর স্টেডিয়াম নির্মানের কাজ গ্রহণ**

১০। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৮।) **শ্রী সুশীল কুজুর ঃ** শিক্ষা (ক্রীড়া)বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ১৯৮২ সালের জুলাই মাসের পর থেকে কোন কোন জেলায় স্টেডিয়াম নির্মানের কাজ হাতে নেওয়া হয়েছিল ; এবং

(খ) তন্মধ্যে কোন কোন জেলায় এ পর্যন্ত স্টেডিয়াম নির্মানের কাজ শেষ করা সম্ভব হয়েছে?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) ১৯৮২ সালের জুলাই মাসের পর থেকে নিম্নলিখিত জেলায় স্টেডিয়াম নির্মানের কাজ হাতে নেওয়া হয়েছিলঃ-

(১) হাওড়া।

(২) ২৪ পরগনা।

(৩) বীরভূম।

(৪) দার্জিলিং।

(৫) মেদিনীপুর।

(খ) এই জেলাগুলিতে স্টেডিয়াম নির্মানের কাজ এখনও চলছে।

**সরকারী কর্মচারীদের উপস্থিতি সম্পর্কে সরকারী নির্দেশ**

১১। (অনুমোদিত প্রশ্ন নং ২৬৬।) **শ্রী সুশীল কুজুর ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি, সাম্প্রতিক রাজ্যের সরকারী দপ্তরসমূহে সরকারী কর্মচারীগনের উপস্থিতি নিয়মিত ও সময়মত করার জন্য কোন বিশেষ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি?

**অর্থ বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** রাজ্য সরকার দপ্তরগুলিতে দেরিতে আসার জন্য ছুটি কাটার নিয়ম আছে। সময়মত হাজিরার গুরুত্ব সম্বন্ধে মুখ্য সচিব গত মার্চ মাসে একটি নির্দেশ জারি করেছেন।

### মন্ত্রীদের চিকিৎসা ও যাতায়াত নিমিত্ত ব্যয়

১২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৩।) **শ্রী অশোক ঘোষ ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,

(ক) ১৯৮৩ সালের মার্চ থেকে ১৯৮৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মন্ত্রীদের জন্য মেডিকেল চিকিৎসা সংক্রান্ত কত ব্যয় হয়েছে;

(খ) ১৯৮২ সালের জুলাই মাস থেকে ১৯৮৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত মাননীয় মন্ত্রীদের বিদেশ যাতায়াতের জন্য কত ব্যয় হয়েছে; এবং

(গ) ১৯৭৮ সালের ১লা জানুয়ারী থেকে ১৯৮৪ সালের ৩১ শে ডিসেম্বর পর্যন্ত মাননীয় মন্ত্রীদের গাড়ির জন্য পেট্রোল বাবদ কত ব্যয় হয়েছে?

**অর্থ বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) ৮৪,৪৬৫ টাকা ৬৫ পয়সা।

(খ) উক্ত সময়ে এ বাবদ মোট টাঃ ১,২৮,৭৭৪.২৪ ব্যয় হয়েছে।

(গ) তথ্য সংগৃহীত হচ্ছে।

### সিউড়ী ২ এ কেন্দুয়া বাশড়া রাস্তা নির্মান প্রকল্প

১৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৪৪।) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,

(ক) বীরভূম জেলা পরিষদ সিউড়ী ব্লক ২এ কেন্দুয়া বাশড়া রাস্তাটি নির্মানের জন্য কোন প্রকল্প হাতে নিয়েছেন কিনা; এবং

(খ) " ক " প্রশ্নের উত্তর হ্যাঁ হলে,-

(১) উক্ত রাস্তা কি পদ্ধতিতে তৈরী হবে, ও

(২) উক্ত রাস্তাটি নির্মানে কত টাকা ব্যয় বরাদ্দ ধরা হয়েছে?

**পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) হ্যাঁ।

(খ) (১) উক্ত রাস্তা সিউড়ী ২নং পঞ্চায়েত সমিতির নিজস্ব তত্ত্বাবধানে সম্পন্ন হবে।

(২) আনুমানিক ব্যয়বরাদ্দ ১২.১২৩ লক্ষ টাকা ধরা হয়েছে।

### বাঁকুড়া বিষ্ণুপুর ও সোনামুখী পৌরসভাকে বরাদ্দকৃত অর্থের পরিমাণ

১৪। (অনুমোদিত প্রশ্ন নং ৩৮৭।) **শ্রী কাশীনাথ মিশ্রঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,

(ক) বাঁকুড়া, সোনামুখী ও বিষ্ণুপুর পৌরসভাকে ১৯৮৪ - ৮৫ সালে উন্নয়নমূলক কাজের জন্য কত টাকা কি কি বাবদ বরাদ্দ করা হয়েছে;

(খ) ইহা কি সত্য যে উক্ত পৌরসভাগুলির অর্ন্তভুক্ত তিন শতের মত বস্তির রাস্তা, পানীয়জল, বিদ্যুৎ সরবরাহ, ড্রেন, ময়লা নিষ্কাশণ ইত্যাদি নিয়মিত সম্পন্ন হয় না এবং

(গ) উক্ত পৌরসভায় বস্তিগুলিতে বসন্ত, এনকেফেলাইটিস, আন্ত্রিক রোগ ইত্যাদি রোগের প্রাদুর্ভাব প্রায়ই ঘটে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) ১। বাঁকুড়া পৌরসভা :

(অ) রিংগ রোড তৈয়ারী (প্রথম দফা) - ৭,৫০,০০০।

(আ) লালবাজার নূতন বাজার তৈয়ারী (দ্বিতীয় দফায়) - ১২,০০,০০০।

(ই) নানাবিধ উন্নয়ন খাতে সরকারী প্রদত্ত টাকা - ২,৫০,৮০০।

২। বিষ্ণুপুর পৌরসভা:

(১) খাটা পায়খানার পরিবর্তে স্যানিটারী পায়খানার জন্য - ৪,৪১,৮০০।

(২) নানাবিদ উন্নয়ন খাতে সরকারী প্রদত্ত টাকা - ১,২৫,৪০০।

৩। সোনামুখী পৌরসভা :

নানাবিধ উন্নয়ন খাতে সরকারী প্রদত্ত টাকা ৫২,০০০।

১৯৮৪ - ৮৫ সালে সর্বমোট প্রদত্ত টাকা - ২৮,২০,০০০।

(খ) সমস্ত রকম পৌরকার্যাবলী সাধারণতঃ নিয়মিতভাবে সম্পন্ন করা হইয়া থাকে। নির্দিষ্ট পৌর প্রকল্পে ত্রুটিবিচ্যুতি সম্পর্কে নির্দিষ্ট কিছু জিজ্ঞাসা থাকিলে সংশ্লিষ্ট পৌর কর্তৃপক্ষের নিকট হইতে তথ্য সংগ্রহ করিয়া জানানো যাইতে পারে।

(গ) উপরোক্ত তিনটি পৌরসভায় বসন্ত এনকেফেলাইটিস এবং আন্ত্রিক রোগের সাংঘাতিক প্রাদুর্ভাব নেই। যা কিছু বিচ্ছিন্ন ঘটনা ঘটেছে তার একটি বিবরণ নিম্নে দেওয়া হল।

**Statement referred to clause 'Ga' of question No.14 (Admitted question No. 387)**

## ANNEXURE I

### Municipality wise report of gastro enteretis, bacilliery dysentry and encephalitis for the second fortnight of February 1985 (With progressive total 1-1 1985) for the district of Bankura

| Sl. No. | Name of Municipality | For the Fortnight of February 85 (Second) | | Period from 16.2.85 to 28.2.85 | | | | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | No of affect | | Attack | | | Death | | |
| | | ward | village | G.E. | B.D. | Ence phalities | G.E. | B.D | Ence-phalities |
| 1. | Bankura | – | – | 18 | 5 | – | – | – | – |
| 2. | Vishnupur | – | - | – | – | – | – | – | – |
| 3. | Sonamukhi | 2 | – | – | 2 | - | – | – | – |
| | Total | 2 | - | 18 | 7 | – | – | – | – |

Progressive since 1-1-1985

| Sl. No. | Name of Municipality | No of affected | | Attack | | | Death | | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| | | ward | village | G.E. | B.D. | Ence-phalities | G.E. | B.D | Ence-phalities |
| 1. | Bankura | 20 | – | 66 | 17 | 2 | 1 | – | 1 |
| 2. | Vishnupur | – | – | – | – | – | - | – | - |
| 3. | Sonamukhi | 7 | - | 7 | 6 | - | - | - | – |
| | Total | 27 | – | 73 | 22 | 2 | 1 | – | 1 |

### আরামবাগের গড়বাড়িতে সমবায় বিভাগের রাইস মিল

১৫। (অনুমোদিত প্রশ্ন ৪০৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ইহা কি সত্য যে আরামবাগের গড়বাড়িতে সমবায় বিভাগের রাইস মিলটি দীর্ঘদিন যাবৎ বন্ধ আছে এবং ফলে বহু মূল্যবান যন্ত্রপাতি ক্ষতিগ্রস্ত হচ্ছে; এবং

(খ) সত্য হলে, ঐ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**সমবায় বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) ইহা সত্য যে আরামবাগের গড়বাড়িতে আরামবাগ কো-অপারেটিভ রাইস মিলটি দীর্ঘদিন যাবৎ বন্ধ আছে। অকেজো অবস্থায় থাকার ফলে ঐ মিলের যন্ত্রপাতির কিছু ক্ষতি হতে পারে।

(খ) বন্ধ সমবায় চালকলগুলি সম্বন্ধে অনুসন্ধানের জন্য সরকার ১৯৭৮ সালে একটি এক্সপার্ট কমিটি বসান। ১৯৮০ সালে ঐ কমিটি তাঁহাদের রিপোর্ট সরকারকে দেন। ঐ সুপারিশ অনুযায়ী আরামবাগ কো-অপারেটিভ রাইস মিলটি লিকুইডিশনে দেবার কথা। তদনুযায়ী আইনানুগ ব্যবস্থা গ্রহণ করিয়া ঐ মিলটিকে লিকুইডিশানে দেওয়া হইয়াছে ওবং লিকুইডেটর ঐ সমিতির সম্পত্তি বিক্রয়ের এবং দেনা পরিশোধের ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

**বালোয়ারী স্কীমে রাজ্যে স্কুলের সংখ্যা**

১৬। (অনুমোদিত প্রশ্ন নং ৫৯৯।) **শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য ঃ** ত্রাণ ও কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) বালোয়ারী স্কীমে শিশুদের শিক্ষার জন্য পশ্চিমবঙ্গে মোট কতকগুলি স্কুল আছে;

(খ) মোট কতজন শিক্ষক ঐস্কুলগুলিতে নিযুক্ত আছেন; এবং

(গ) জেলা ভিত্তিতে ঐ স্কুলের সংখ্যা, ছাত্র ও শিক্ষক কত?

**ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) রাজ্য সরকারের সাহায্যপুষ্ট ৭৪ টি।

(খ) ৭৪ জন।

(গ) বিবরণী নিম্নে প্রদত্ত হইল।

**Statement referred to clause 'Ga' of question No.16 (Admitted question No. 599)**

| জেলা | স্কুলের সংখ্যা | ছাত্র | শিক্ষক |
|---|---|---|---|
| কলিকাতা | ১৫ | ৭৫০ | ১৫ |
| ২৪-পরগনা | ১২ | ৬০০ | ১২ |
| বাঁকুড়া | ৩ | ১৫০ | ৩ |
| মালদা | ১ | ৫০ | ১ |
| নদীয়া | ৪ | ২০০ | ৪ |
| কোচবিহার | ২ | ১০০ | ২ |
| হাওড়া | ৪ | ২০০ | ৪ |
| হুগলী | ২ | ১০০ | ২ |
| বর্ধমান | ৫ | ২৫০ | ৫ |

| | | | |
|---|---|---|---|
| পুরুলিয়া | ৩ | ১৫০ | ৩ |
| পশ্চিমদিনাজপুর | ৩ | ১৫০ | ৩ |
| মুর্শিদাবাদ | ৩ | ১৫০ | ৩ |
| মেদিনীপুর | ৯ | ৪৫০ | ৯ |
| দার্জিলিং | ৪ | ২০০ | ৪ |
| জলপাইগুড়ি | ১ | ৫০ | ১ |
| বীরভূম | ৩ | ১৫০ | ৩ |
| | ৭৪ | ৩,৭০০ | ৭৪ |

**রাজ্য বিদ্যুৎ পর্যদ কর্তৃক কৃষ্ণনগর পৌরসভায় বিদ্যুৎ সরবরাহ**

১৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬২২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় : বিদ্যুৎ** বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্য বিদ্যুৎ পর্যদ কৃষ্ণনগর পৌরসভাকে বিদ্যুৎ সরবরাহ করে কি?

(খ) 'ক'- প্রশ্নের উত্তর হ্যাঁ হলে

(১) এ বাবদ কোন চুক্তি নিষ্পন্ন হয়েছে কিনা,ও

(২) সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী উক্ত পৌরসভার নিকট রাজ্য বিদুৎ পর্যদের অনাদায়ী অর্থের যদি কিছু থাকে, তার পরিমান কত?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) হ্যাঁ।

(খ) (১) না।

(২) সেপ্টেম্বর, ১৯৮৪ পর্যন্ত এ বাবদ পৌরসভার নিকট রাজ্য বিদ্যুৎ পর্যদের পাওনা হয়েছে ১৫ লক্ষ ২০ হাজার টাকা।

**নদীয়া জেলায় সরকারী বীজ খামার**

১৮। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৬) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) নদীয়া জেলায় সরকারী বীজ খামারের সংখ্যা কয়টি ;

(খ) বীজ খামার সমূহের মোট চাষযোগ্য জমির পরিমাণ কত;

(গ) তার মধ্যে কত পরিমান জমিতে বীজ উৎপাদন করা হয়;

(ঘ) কোন্ কোন্ শস্যবীজ জেলায় উৎপাদিত হয় এবং গত দুই বছরে কি পরিমাণ বীজ উৎপন্ন হয়েছে; এবং

(ঙ) জেলার মোট চাহিদার কতটা পরিমাণ বীজ জেলার বীজ-খামারসমূহে উৎপাদিত হয়;

**কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) নয়টি।

(খ) ৪৮৮.২২ একর।

(গ) ৩৮৫ একর।

(ঘ) এর উত্তর নিম্নের সারণীতে দেওয়া হল।

| জেলায় উৎপাদিত শস্যবীজের নাম | উৎপাদনের পরিমাণ | |
|---|---|---|
| | ১৯৮২-৮৩ কুইন্টাল | ১৯৮৩-৮৪ কুইন্টাল |
| ১। পাট বীজ | ২৪৬ | ১৫০ |
| ২। ধনে বীজ | ৪৫০ | ৩০৯ |
| ৩। গম বীজ | ৬২৫ | ১,০০৪ |
| ৪। আলু বীজ | ৯৩ | ৯৪ |
| ৫। ডাল শস্য | ৯৪ | ৯০ |
| ৬। তৈল বীজ | ৮০ | ৮১ |

(ঙ) গড় হিসাবে জেলার মোট চাহিদার প্রায় দশ শতাংশ পরিমাণ বীজ জেলার বীজ খামারসমূহে উৎপাদিত হয়।

**বীরভূম জেলার মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়ে বিশ-দফা রোষ্টার অনুযায়ী শিক্ষক নিয়োগ**

১৯। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৬) **শ্রী বনমালী দাস ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) বীরভূম জেলায় মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়সমূহে শিক্ষক নিয়োগের ক্ষেত্রে বিশ-দফা রোষ্টার অনুযায়ী শিক্ষক নিয়োগ করা হইয়াছে, কিনা; এবং

(খ) নিয়োগ করা না হইয়া থাকিলে, তাহার কারণ কি এবং কবে নাগাদ উক্ত রোষ্টার অনুযায়ী নিয়োগপর্ব কার্যকরী ও শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) বিশ দফা রোষ্টার অনুযায়ী বিদ্যালয়ে শিক্ষক নিয়োগ সাধারণভাবে হয়েছে।

(খ) কোন কোন ক্ষেত্রে উপযুক্ত শিক্ষাগত যোগ্যতা সম্পন্ন প্রার্থী না পাওয়ার জন্য সাধারণ প্রার্থীদের নেওয়া হয়েছে। যোগ্যতাসম্পন্ন শিক্ষক পাওয়া গেলেই পরবর্তী শূণ্য পদে ঐ অংশের প্রার্থীদের দিয়ে পূরণ করা হবে।

**বাঁকুড়া ও বিষ্ণুপুর শহরে খাটা পায়খানা**

২০। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭১) **শ্রী গুণধার চৌধুরী ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

**(ক) বাঁকুড়া জেলার বাঁকুড়া ও বিষ্ণুপুর শহরে কত সংখ্যক "খাটা পায়খানা" আছে ;**

**(খ) উক্ত খাটা পায়খানাগুলি উচ্ছেদ করিয়া উন্নত ধরনের স্যানিটারী পায়খানা নির্মাণ করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং**

**(গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?**

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) বাঁকুড়া শহরে আনুমানিক ২,৬০৬টি এবং বিষ্ণুপুর শহরে ৮৪৭টি;

(খ) বিষ্ণুপুর শহরের ক্ষেত্রে এইরূপ পরিকল্পনা আছে।

(গ) আগামী আর্থিক বছরের মধ্যে হইবে বলিয়া আশা করা যায়।

**গোরা-গাঙ্গনী স্টুয়ার্ট ক্যানাল স্কীম**

২১। **(অনুমোদিত প্রশ্ন নং ৬৮২) শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** গত ১৮-৪-১৯৮৪ তারিখের প্রশ্ন নং ***২৩৮ (অনুমোদিত প্রশ্ন নং* ১১৮১) এর উত্তর উল্লেখপূর্বক সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —**

**(ক) নদীয়া জেলায় হাঁসখালি থানাধীন "গোরা-গাঙ্গুনী স্টুয়ার্ট ক্যানেল" স্কীম এর কাজ কবে নাগাদ শুরু হইবে বলিয়া আশা করা যায়; এবং**

**(খ) কবে নাগাদ তাহা সম্পূর্ণ হইবে?**

**সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) নদীয়া জেলার হাঁসখালি থানার অধীন "গোরা-গাঙ্গুনী স্টুয়ার্ট ক্যানেল" স্কীমটি ১৯৮৫ সালের জানুয়ারী মাসে অনুষ্ঠিত টেকনিক্যাল কমিটির ৬৬নং মিটিংও আলোচিত হয়েছিল। উক্ত কমিটি স্কীমটি সম্বন্ধে আরও কয়েকটি মন্তব্য করেছেন। উক্ত মন্তব্য অনুসারে স্কীমটি সংশোধন করে পুনরায় টেকনিক্যাল কমিটি সমীপে পেশ করা হবে।

(খ) এখন এ প্রশ্ন ওঠে না।

বেলডাঙ্গা সীড মাল্টিপ্লিকেশন-কাম-ফর্ডার ডেমনস্ট্রেশন ফার্ম

২২। (অনুমোদিত প্রশ্ন নং ৭০৮।) **শ্রীনুরুল ইসলাম চৌধুরী :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক উত্তর দেবেন কি —

(ক) মুর্শিদাবাদ জেলার অন্তর্গত বেলডাঙ্গা থানায় অবস্থিত বেলাডাঙ্গায় সীড মাল্টিপ্লিকেশন-কামফর্ডার ডেমনস্ট্রেশন ফার্মের অধীন চাষযোগ্য জমির পরিমাণ কত ;

(খ) ঐ জমির চাষের জন্য দৈনিক কতজন মজুর নিযুক্ত আছেন এবং

(গ) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে কত বীজ এবং পশুখাদ্য উৎপন্ন হইয়াছে তাহার সনওয়ারী হিসাব?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) বেলডাঙ্গা সীড মাল্টিপ্লিকেশান-কাম-ফডার ডেমস্ট্রেশন ফার্মের অধীন চাষযোগ্য জমির পরিমাণ হল ৮.৫ একর।

(খ) ঐ জমি চাষের জন্য দৈনিক মজুর (ক্যাজুয়াল) প্রয়োজন অনুসারে দুই জন এই বৎসর নিযুক্ত হইয়াছিল। একজন ৮৩ দিন এবং একজন ৬৭ দিনের জন্য। এ ছাড়াও কর্মচারী ওয়ার্কার গ্রেড-৩ আছে একজন।

(গ) বীজ ও পশুখাদ্য উৎপাদনের সনওয়ারী হিসাব নিম্নে দেওয়া হইল :

| সন | বীজ | কাটিং | সবুজ ঘাস |
|---|---|---|---|
| | কেজি | কেজি | কেজি |
| ১৯৮২-৮৩ | ১৫০ | — | ৪৯,২৬০ |
| ১৯৮৩-৮৪ | ৪৭০ | ২,২৫০ | ৬৬,৪১০ |
| ১৯৮৪-৮৫ | — | — | ২৭,২৩০ |

সাগরমেলা উপলক্ষে তীর্থকর আদায়ের পরিমাণ

২৩। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৩।) **শ্রী নীরোদ রায়চৌধুরী :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৪-৮৫ সালে সাগরমেলায় তীর্থকর বাবদ আদায়ের পরিমাণ কত?

**স্বরাষ্ট্র (আবগারি) বিভাগের মন্ত্রিমহাশয় :** উক্ত বছরে সাগরমেলায় তীর্থযাত্রী মাশুল (পিলগ্রিমস ফী) বাবদ ১০,৩৭,৬৪৫ টাকা (দশ লক্ষ সাঁইত্রিশ হাজার ছয়শত পঁয়তাল্লিশ টাকা) আদায় হয়েছে।

কমিউনিটি মেডিক্যাল স্কীম

২৪। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৭) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮১ সালে প্রবর্তিত কমিউনিটি মেডিক্যাল স্কীম সম্বন্ধে বর্তমানে সরকারী সিদ্ধান্ত কি;

(খ) কমিউনিটি মেডিকাল ইনস্টিটিউটে পাঠরত ছাত্রদের ভবিষ্যত কি;

(গ) তিন বছরের সংক্ষিপ্ত ডাক্তারি কোর্সে যেসকল ছাত্র পরীক্ষায় পাশ করবে, তারা কি "ডিপ্লোমা" পাবে ও চিকিৎসকের স্বীকৃতি পাবে; এবং

(ঘ) সংক্ষিপ্ত কোর্সের (সাকসেসফুল) সফল ছাত্রদের এম বি বি এস কোর্সে ভর্তির কথা ভেবেছেন কি ?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) কমিউনিটি মেডিক্যাল সার্ভিস কোর্সে ছাত্রছাত্রী ভর্তি আপাততঃ বন্ধ আছে।

(খ) সর্বশেষ পরীক্ষায় উত্তীর্ণ ছাত্রছাত্রীদের যথাযথ সরকারী কাজে নিয়োগ করার পরিকল্পনা সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

(গ) পশ্চিমবঙ্গের স্টেট মেডিক্যাল হইতে উত্তীর্ণ ছাত্রছাত্রীদের সার্টিফিকেট দেবেন।

১৯৫৬ সালের ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সীল অ্যাক্ট অনুসারে কোনও ব্যক্তিকে চিকিৎসক হিসাবে স্বীকৃতি দেবার অধিকার কেন্দ্রীয় সরকারের। কেন্দ্রীয় সরকার এই পাঠক্রমকে স্বীকৃতি অদ্যাবধি দেননি।

(ঘ) এ সম্পর্কে মেডিক্যাল কাউন্সিল অব ইণ্ডিয়া ও কেন্দ্রীয় সরকারের নিকট পশ্চিমবঙ্গ সরকারের আবেদনে অনুকূল সাড়া পাওয়া যায় নি।

**হাওড়ায় ষ্টেডিয়াম নির্মাণের কাজ**

২৫। (অনুমোদিত প্রশ্ন নং ৮৬৮।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** শিক্ষা(ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হাওড়া ষ্টেডিয়ামের কাজ বর্তমানে কোন পর্যায়ে আছে :

(খ) ঐ বাবদ আজ পর্যন্ত কত খরচ হয়েছে:

(গ) হাওড়া ইমপ্রুভমেন্ট ট্রাস্ট বেতড়োলে যে জমি অধিগ্রহণ করেছিলেন সেখানে স্টেডিয়াম না হওয়ার কারণ কি; এবং

(ঘ) উক্ত ষ্টেডিয়ামের জন্য যাঁদের জমি নেওয়া হয়েছিল তাঁদের পুনর্বাসনের ব্যবস্থা হয়েছে কিনা?

**শিক্ষা(ক্রীড়া) বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) ষ্টেডিয়াম নির্মাণের কাজ চলছে.

(খ) এ পর্যন্ত সাড়ে ছয় লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে।

(গ) অধিগৃহীত জমি অন্যান্য প্রকল্পের জন্য নির্দিষ্ট।

(ঘ) বিষয়টি এই দপ্তরের আওতার মধ্যে পড়ে না।

**হাওড়া শহরের জন্য "মাষ্টার প্ল্যান"**

২৬। (অনুমোদিত প্রশ্ন নং ৮৭০) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হাওড়া শহরের জন্য কোন "মাষ্টার প্ল্যান" তৈরির পরিকল্পনা সরকারের আছে কি ;এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) হ্যাঁ।

(খ) ওয়েষ্ট বেঙ্গল টাউন অ্যাণ্ড কান্ট্রি(প্ল্যানিং অ্যাণ্ড ডেভালপমেন্ট) অ্যাক্ট, ১৯৭৯ অনুযায়ী সি এম ডি এ এই পরিকল্পনা রচনা এবং বাস্তবায়িত করবে। এই আইন অনুযায়ী বর্তমানে জমি ব্যবহার মানচিত্র প্রস্তুত করার কাজ চলছে। এই কাজ সম্পন্ন হলে পরিকল্পনা রচনার কাজ ত্বরান্বিত হবে।

## Annual rate of growth of revenue expenditure

**27.** (Admitted Question No. 950) **Shri DEOKI NANDAN PODDAR :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state the average annual rate of growth of total revenue expenditure as compared to the average annual rate of growth of expenditure on salary wages in

Calcutta Municipal Corporation during the period between 1976-77 to 1983-84 ?

**Minister-in-charge of Local Government and Urban Development Department:** The table given below exhibits the average annual rate of growth of total revenue expenditure as compared to the average annual rate of growth of expenditure on salary and wages in Calcutta Municipal Corporation during the period from 1976-77 to 1983-84:

(Figures in lakhs.)

| Year | Total expenditure | Rate of growth | Total Establishment expenditure | Rateof growth |
|---|---|---|---|---|
| | Rs. | percent | Rs. | percent |
| 1976-77 | 1,957 54 | | 1,176.02 | |
| 1977-78 | 2,485 23 | 26 96 | 1,638.88 | 39.36 |
| 1978-79 | 2 546.79 | 2.47 | 1,719.41 | 4.91 |
| 1979-80 | 2,941.39 | 15.49 | 1,751.99 | 1.89 |
| 1980-81 | 3,129.80 | 6.40 | 2,247.16 | 28.26 |
| 1981-82 | 3,865.32 | 23.50 | 2,822.40 | 25.60 |
| 1982-83 | 4,262.42 | 10.27 | 3,120.50 | 10.56 |
| 1983-84 | 5,061.20 | 18 74 | 3,594.08 | 15 18 |

নতুন পলিটেকনিক বিদ্যালয় স্থাপন

২৮। (অনুমোদিত প্রশ্ন নং ৯৬২।) শ্রী **ধীরেন্দ্রনাথ সেন :** শিক্ষা(উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে নতুন কোন পলিটেকনিক বিদ্যালয় সংস্থাপনের পরিকল্পনা আছে কি ;

(খ) থাকলে, তার সংখ্যা কত ;

(গ) বীরভূম জেলা এই পরিকল্পনার অন্তর্ভুক্ত আছে কিনা?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) ১৯৮৫-৮৬ আর্থিক বছরে পশ্চিমবঙ্গে দুইটি পলিটেকনিক বিদ্যালয় স্থাপনের পরিকল্পনা কার্যকরী করার বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

(খ) দুইটি।

(গ) না।

**কলিকাতা ও শহরতলীতে দুধের চাহিদা**

২৯। (অনুমোদিত প্রশ্ন নং ৯৯৯।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** পশুপালন ও পশুচিকিৎসা (ডেয়ারী উন্নয়ন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে কলকাতা ও শহরতলীতে প্রতিদিন কত লিটার দুধের চাহিদা;

(খ) হরিণঘাটা, বেলগাছিয়া ও মাদার ডেয়ারী প্রতিদিন কত লিটার দুধ সরবরাহ করে; এবং

(গ) ১৯৮০-৮৪ র বৎসরগুলোতে তুলনামূলক হিসাবে দুধের চাহিদা কত বেড়েছে?

**পশুপালন ও পশুচিকিৎসা (ডেয়ারী উন্নয়ন) বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) কলকাতা ও শহরতলীতে বর্তমানে দৈনিক দুধের চাহিদা আনুমানিক ১৪ লক্ষ লিটার।

(খ) বর্তমানে হরিণঘাটা ডেয়ারী থেকে দৈনিক ১৭.৭ হাজার(সতের হাজার সাতশত) লিটার বেলগাছিয়া ডেয়ারী থেকে দৈনিক ১৪৫ হাজার (এক লক্ষ ৪৫ হাজার) লিটার দুধ সরবরাহ করা হচ্ছে। মাদার ডেয়ারী "ন্যাশানাল ডেয়ারী ডেভেলপমেন্ট বোর্ড"-এর পরিচালনাধীন একটি সংস্থা। সুতরাং এ সম্পর্কে সঠিক তথ্য সরকারের পক্ষে এখনই দেওয়া সম্ভব হচ্ছে না।

(গ) ১৯৮০-৮১ সালে দুধের চাহিদা ছিল দৈনিক আনুমানিক ১২ লক্ষ লিটার; ১৯৮৩-৮৪তে সেই চাহিদা হয়েছে দৈনিক আনুমানিক ১৪ লক্ষ লিটার। অর্থাৎ এই সময় কালের মধ্যে দৈনিক চাহিদা বেড়েছে আনুমানিক দুই লক্ষ লিটার।

**Suggestion of National Institute of Public Finance and Policy regarding Sales Purchase Tax Laws**

**30.** (Admitted question No. 1058) **Shri RAJESH KHAITAN :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state–

(a) whether the State Government has received any report from the National Institute of Public Finance and Policy,New Delhi, sugessting modifications in the existing Sales Tax structure in West Bengal to make it a modern effective system ; and

(b) if so, —

(i) the observation and suggestions of the National Institute of Public Finance and Policy, New Delhi in the matter, and

(ii) the contemplation of the State Government in the matter?

**Minister-in-charge of Finance Department :** (a) Yes.

(b) (i) and (ii) The National Institute of Public Finance and

Policy has suggested a number of changes in the Sales/Purchase Tax laws including merger of the three existing Sales/Purchase Tax laws,viz., the Bengal Finance (Sales Tax) Act, 1941, the Bengal Raw Jute Taxation Act, 1941 and the West Bengal Sales Tax Act, 1954 into a single Act. The report of the Institute is currently under study.

**বনগাঁ ষ্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা**

৩১। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৩।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠঃ** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বনগাঁতে ষ্টেডিয়াম নির্মাণের পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) থাকিলে, ১৯৮৫-৮৬ সালের মধ্যে উহা হইবার কোন সম্ভাবনা আছে কিনা?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) আপাততঃ নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**বিধায়কদের সুপারিশক্রমে বিদ্যালয়ে ক্যাপিটাল গ্রান্ট**

৩২। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৪।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়ে "ক্যাপিটাল গ্রান্ট" দেওয়ার ক্ষেত্রে বিধায়কদের সুপারিশ দরকার হয় কিনা;

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, ১৯৮৪-৮৫ সালে বনগাঁ বিধানসভা কেন্দ্রেরবিধায়কদের সুপারিশ ক্রমে ঐ কেন্দ্রের কোন মাধ্যমিক বিদ্যালয়ে ক্যাপিটাল গ্রান্ট দেওয়া হচ্ছে কিনা; এবং

(গ) দেওয়া হয়ে থাকলে, কোন কোন বিদ্যালয় ঐ গ্রান্ট বাবদ কত টাকা করে প্রত্যেকে পেয়েছে?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) না।

(খ) ও (গ) প্রশ্ন ওঠে না।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** Today I have received one notice of adjourment motion from Shri Kashinath Misra on the subject of alleged hunger strike till death resorted to by non-teaching staff of different colleges and its effect on ensuing Higher Secondary Examination.

As the member will get an opportunity by raising this matter during general discussion on Budget and also discussion on supplementary Grants. I, therefore, withhold my consent to the motion.

The matter, may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় স্পীকার মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল -

আসন্ন উচ্চমাধ্যমিক পরীক্ষা বিষয়ে অচলাবস্থার সৃষ্টি হতে চলেছে, কেননা ২৭০ টি কলেজে উচ্চমাধ্যমিক পড়ানো হয়, কোন অ্যাডমিট কার্ড ঐসব কলেজ থেকে পরীক্ষার্থীরা পাচ্ছে না; বি.এ বি.এস.সি-র ফরম্ ফিলাপের শেষ তারিখ এই মার্চ মাসেই। কলেজের অশিক্ষক কর্মচারীরা আজ ১১ দিন ধরে আমরণ অনশনে ব্রতী। ১২৭ জনের অবস্থা ভয়াবহ এবং বিভিন্ন হাসপাতালে তাঁরা ভর্তি হয়েছেন। ৩০০ টি কলেজেরে সমস্ত কাজ ১১ দিন ধরে বন্ধ।

**Calling Attention to matters of Urgent Public Importance**

**Mr. Speaker :** I have received three notices of Calling Attention, namely:-

1. Hunger strike till death by non teaching staff of defferent Colleges and its effect on ensuring Higher Secondary, B.A. and B.Sc. Examination -Shri Kashinath Mishra.

2. Alleged Police firing on the candidates of Madhyamik Eaxamination(external) in Keshablal Vidyapith of Bongaon on 25.3.85 -

Shri Asok Ghose,

Shri Kashinath Mishra, and

Shri Bhupendra Nath Seth.

3. Introduction of D.H.M.H.Course in Homeopathic Colleges- Shri Joykesh Mukherjee.

I have selected the notice of Shri Joykesh Mukherjee on the subject of introduction of D.H.M.H. Course in Homeopathic Colleges.

The Minister-in-Charge will please make a statement today, if possible or give a date.

**Shri Shanti Ranjan Ghatak :** On 1st April, 1985.

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-Charge of Home(Transport) Department to make a statement on the subject of Taxi, Mini-bus and Auto-Rickshaw strike in West Bengal (attention

called by Shri Somendra Nath Mitra, and Shri Abdul Manan on the 25th March, 1985.)

**শ্রী রবীন মুখার্জী :** মিঃ স্পীকার স্যার, (ক) :- গত ২০.৩.৮৫. তারিখ থেকে ট্যাক্সি এবং অটোরিক্সা মালিকরা নিয়মিত ভাবে না জানিয়ে ধর্মঘট করেন। ১৮.৩.৮৫ তারিখ বিকেলবেলা ট্যাক্সি এ্যাসোসিয়েশানগুলির জয়েন্ট এ্যাকশন কমিটির প্রতিনিধিরা আমার সাথে দেখা করেন এবং অবিলম্বে ১৫ পারসেন্ট ভাড়া না বাড়ালে ধর্মঘট করবেন বলে জানান। ২০.৩.৮৫ তারিখে তাঁরা মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেন। মুখ্যমন্ত্রী তাঁদেরকে আশ্বাস দেন যে পেট্রোলজাত দ্রব্যের মূল্যবৃদ্ধির জন্য যতটুকু ভাড়া বাড়ানোর প্রয়োজন ততটুকু ভাড়া বাড়ানো হবে। তিনি অবিলম্বে ধর্মঘট প্রত্যাহার করতে অনুরোধ করেন। ট্যাক্সির ক্ষেত্রে ২২.৩.৮৫ তারিখে আর.টি.ও কলিকাতা ১৯৮০ সালের মিটার রিডিংএর উপর বর্তমান শতকরা ২০ ভাগের পরিবর্তে শতকরা ৩০ ভাগ অতিরিক্ত ভাড়া ( ১০ পয়সা পরবর্তী উচ্চ গুণিতকে) অনুমোদন করেন এবং তা তখন থেকেই কার্যকির হবে বলে জানানো হয়।

(খ) অটোরিক্সার ক্ষেত্রে, শতকরা ১০ ভাগ অতিরিক্ত ভাড়া ঐ তারিখে অনুমোদন করা হয়। ২৪.৩.৮৫ তারিখে আমি আবার ওই প্রতিনিধিদের সাথে বৈঠকে বসি। সেখানে তাঁরা ধর্মঘট প্রত্যাহারের আশ্বাস দেন, কিন্তু ২৫.৩.৮৫ তারিখে আমার সাথে দেখা করে তাঁরা শতকরা আরো ২০ বাগ ভাড়া বাড়ানো না হলে ধর্মঘট প্রত্যাহার করবেন না বলে জানান। অবশেষে আজ সকাল থেকে (২৭.৩.৮৫) ট্যাক্সি ও অটোরিক্সা স্বাভাবিকভাব চলাচল শুরু করেছে।

(গ) মিনিবাস

গত ১৯.৩.৮৫ তারিখে মিনিবাস অপারেটার্স কো-অর্ডিনেশন কমিটির প্রতিনিধিরা আমার সঙ্গে দেখা করে ভাড়া বাড়ানোর দাবি জানান। পেট্রোলিয়ামজাত দ্র্যব্যের মূল্য বৃদ্ধির পরিপ্রেক্ষিতে ব্যাপারটি বিবেচনা করা হবে বলে আমি আশ্বাস দিই এবং যাত্রিসাধারণের অসুবিধার কথা চিন্তা করে তাঁরা যেন ধর্মঘট না করেন তার জন্য অনুরোধ করি। কিন্তু তা সত্ত্বেও ২২.৩.৮৫ তারিখ থেকে তাঁরা ধর্মঘট শুরু করেন। ২৪।৩।৮৫ তারিখে আমি ওই প্রতিনিধিদের সাথে বহুক্ষণ ধরে বিস্তারিত আলোচনা করি।

২৫।৩।৮৫ তারিখে ওই প্রতিনিধিরা ধর্মঘট প্রত্যাহার করবেন বলে জানান। ২৬।৩।৮৫ তারিখ থেকে মিনিবাস রাস্তায় স্বাভাবিকভাবে চলতে শুরু করে।

(ঘ) প্রাইভেট বাস

বেঙ্গল বাস সিণ্ডিকেট ও অন্যান্য প্রাইভেট বাস সংস্থা আপাতত স্বাভাবিকভাবেই বাস চালাবেন বলে জানিয়েছেন। তারা অবশ্য বর্তমান ভাড়ার হারের উপর ৩০ শতাংশ বৃদ্ধির দাবী করেছেন। তাদের এই দাবী সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** স্যার, এই স্টেটমেন্টটা সারকুলেট করা হোক।

**মিঃ স্পীকার :** হ্যাঁ এটা সারকুলেট করা হবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্টটা করলেন তাতে ভাড়ার হারটা কি হবে সেটা বোঝা গেল না।

**শ্রী রবীন মুখার্জী :** বিবেচনা করলে বোঝা যাবে।

## Presentation of the Nineteenth Report of the Committee on Government Assurances, 1984-85

**The Chairman (Shri Matish Roy) :** I beg to present the Nineteenth Report of the Committee on Government Assurances 1984-85.

## Presentation of Seventh, Eighth and Ninth Reports of the Committee of Privileges, 1984-85

**The Chairman (Shri Kalimuddin Shames) :** I beg to present the Seventh, Eighth and Ninth Reports of the Committee of privileges,1984-85.

## Motion for Extension of Term of office of different Assembly Committees

**Shri Shanti Ranjan Ghatak :** Sir, I beg to move that notwithstanding anything contained in the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly or resolutions of the House, as the case may be, in so far as they relate to the constitution of different Assembly Committees, the folowing committees of the Assembly do continue to function in their existing composition till 30the April, 1985, or till they are re-constituted, whichever is earlier, namely :-

(i) Committee on Public Accounts,

(ii) Committees on Estimates,

(iii) Committee on Public Undertakings,

(iv) Committee on Petitions,

(v) Committee on Privileges,

(vi) Committee on Government Assurances,

(vii) Committee on Subordinate Legislation,

(viii) Committee on the Walefare of Scheduled Castes and Scheduled Tribes,

(ix) Library Committee, and

(x) House Committee.

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আপনি জানেন যে লর্ড কর্ণওয়ালিস চিরস্থায়ী বন্দোবস্ত চালিয়ে গিয়েছিলেন। এখানেও কি মাননীয় স্পীকার হাসিম আবদুল হালিম মহাশয় চিরস্থায়ী বন্দোবস্ত চালিয়ে যাবেন?

What is the bar for the Government to re-constitute the Committee through election? Why do you propose this? Why not the MInister-in-Charge for Parliament Affairs? It is against the principle of democracy.

**Mr. Speaker :** The chief Whip of the Congress (I) Legislature Party has requested me to extend term of the office of Committee as he will go to Delhi for an important business. He was not available for discoussion. On his request I have extended the term of office of different Assembly Committee. This is for your information.

**Dr. Zainal Abedin :** Then you are going by request is it permissible under the rules ? I want to know whether it is permissible under the rules ?

## *MENTION CASES*

**[ 1.10 - 1.20 p.m.]**

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই হাউসে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, পশ্চিমবাংলায় কলেজ অশিক্ষক কর্মচারীরা লাগাতার ধর্মঘট করছেন। তাঁদের দাবী-দাওয়ার প্রশ্নে সরকারের অনমনীয় মনোভাবকে কেন্দ্র করে পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। আপনি জানেন যে, আগামী মঙ্গলবার, ২রা এপ্রিল থেকে উচ্চ মাধ্যমিক ছাত্র-ছাত্রীদের পরীক্ষা শুরু হবার কথা আছে। এই পরীক্ষার উপর বহু ছাত্র- ছাত্রীব ভবিষ্যৎ নির্ভর করছে। অথচ বিভিন্ন কলেজে এখনও পর্যন্ত এ্যাডমিট কার্ড গিয়ে পৌছায় নি। অশিক্ষক কর্মচারীদের ধর্মঘটের পরিপ্রেক্ষিতে উচ্চমাধ্যমিক ছাত্র-ছাত্রীদের মধ্যে এক চরম অসুবিধার সৃষ্টি হয়েছে। ১৯৮২-৮৩ সালেও অশিক্ষক কর্মচারীদের ধর্মঘটের ফলে বি.এ. এবং বি.এস.সি পরীক্ষার ফলাফল জমা দেওয়ার ব্যাপারে এক অসুবিধার সৃষ্টি হয়েছিল। এরফলে ছাত্র-ছাত্রীদের এক চরম দুর্ভোগের মধ্যে পড়তে হয়েছিল। শতকরা ১৬ ভাগ ফলাফলে গোলমাল দেখা গিয়েছিল। এবারের এই ধর্মঘটের ফলে এইরকম একটা মারাত্মক আশংকা করা হচ্ছে। এছাড়া এই ধর্মঘটের ফলে দু-একটি কলেজ প্রায় বন্ধ হয়ে আছে, পড়াশোনা সব বন্ধ হয়ে এক অচলাবস্থার সৃষ্টি হয়েছে। কলেজের অশিক্ষক কর্মচারীদের দাবী-দাওয়ার প্রশ্নে ১৯৮২ সালের ধর্মঘটে এই রকম এক অচলাবস্থার সৃষ্টি হয়েছিল। আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, বিষয়টিকে প্রেসটিজ ইস্যু না করে ১৯৮২ সালে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেগুলো নিয়ে অবিলম্বে অশিক্ষক কর্মচারীদের প্রতিনিধিবর্গের সঙ্গে অবিলম্বে আলোচনায় বসে একটা মীমাংসা করার চেষ্টা করুন। শিক্ষা ব্যবস্থায় যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে - পরীক্ষার্থীদের মধ্যে যে অনিশ্চয়তা ও আতংকের সৃষ্টি হয়েছে - তা দূর করার জন্য কার্যকরী ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী মহোদয়ের নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদ থেকে সংবাদ এসেছে যে, গত রবিবার দিন সেখানে প্রচণ্ড ঝড়ঝঞ্ঝার ফলে প্রচুর ঘরবাড়ী ভেঙ্গে পড়েছে। এছাড়া, সেখানে অন্ততঃ ৩০/৩৫টি গ্রাম ব্যাপক অগ্নিকাণ্ডের ফলে ভস্মীভূত হয়েছে বলে আমি সংবাদ

পেয়েছি। আমার নির্বাচনী এলাকায়- শ্যামনগর, কাপাশডাঙ্গা, আমতলা এবং জানকীনগর গ্রামে প্রায় ৫।১০ হাজার বাড়ী একেবারে ভস্মীভূত হয়েছে। এখনও পর্যন্ত সেখানে কোনও ত্রাণ সামগ্রী পৌছায়নি। সেখানকার মানুষ এখন অত্যন্ত অসহায় অবস্থার মধ্যে আছে। আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমনত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, তিনি যেন অবিলম্বে ওখানে ত্রাণসামগ্রী পাঠাবার ব্যাবস্থা করেন। এই সঙ্গে আরও আবেদন জানাই যে, বর্তমানে প্রখর গ্রীষ্মের তাপে আচ্ছাদন ইত্যাদি পাঠাবার ব্যবস্থাও যেন তিনি করেন।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। যেখানে লক্ষ লক্ষ বেকার মার খাচ্ছে তারমধ্যে আবার নতুন করে ৫ হাজার শ্রমিক কর্মচারী বেকারীর পথে বসানো হয়েছে। হাওড়ায় হনুমান জুটমিলে হঠাৎ মঙ্গলবার লক-আউট ঘোষনা করা হয়েছে। মঙ্গলবার দিন শ্রমিক কর্মচারীরা যখন কাজে যোগ দিতে যায় তখন গিয়ে দেখে যে কারখানার গেট লক-আউট। ফলে ৫ হাজার শ্রমিক কর্মচারী বেকার হলো। দীর্ঘদিন ধরে এই ব্যাপারে জানানো হয়েছে এবং এই ব্যাপারে নোটিশ আনার চেষ্টা করেছিলাম। এখানে প্রচুর মেটেরিয়ালস কারখানা আছে। আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এত জানানো সত্ত্বেও যদি তাঁর কান না খোলে তাহলে বলতে হবে তিনি কানে তুলো দিয়ে রাখেন। সুতরাং অবিলম্বে এই মিলটি খোলার ব্যবস্থা করুন। যাতে আবার নতুন করে বেকারের সংখ্যা না বাড়ে।

**শ্রী আতাহার রহমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। বহরমপুর জলঙ্গী নামক রাস্তাটি দিয়ে অনেকগুলি বাস চলে। জলঙ্গী গামী বাস থেকে সকালবেলা খোদাবক্স নামক এবং কৈফৎ শেখ নামক দুই ব্যক্তিকে বাস থেকে নামিয়ে ৮-১০ জন লোক তাদের কাছ থেকে যা ছিল ছিনতাই করে এবং তাদের আটক করে রাখে। এবং তাদের কাছ থেকে ৫ হাজার টাকা ছিনতাই করে। বহরমপুর থানার পুলিশ এবং লালগোলা থানার পুলিশ এখনো পর্যন্ত তাদের খুঁজে বেড়াচ্ছে কিন্তু গ্রেপ্তার করতে পারেনি, তারা অবাধে ঘোরাফেরা করে বেড়াচ্ছে।

**ডাঃ মানস ভুঁইয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সম্পর্কে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে সরকার সিদ্ধান্ত নিয়েছেন সারা পশ্চিমবাংলায় যে ৬টি ডিপ্লোমা কোর্সের কলেজ আছে যেগুলিতে মেডিকেল পড়ানো হয় সেগুলি তুলে দেবেন। আজকে সকালবেলা সেখানকার ছাত্র ছাত্রীরা এবং যারা পাশ করে গেছে সেইসব ছাত্র-ছাত্রীরা আমার কাছে এসেছিল এই বিষয়টি নিয়ে একটু উল্লেখ করার জন্যে। সরকারী এই সিদ্ধান্তে এই কলেজ তুলে ফেলার ফলে যারা পাশ করেছেন এই কলেজ থেকে কিন্তু রেজিষ্ট্রেসান নাম্বার পাননি তারা ডাক্তার হিসাবে গণ্য হবে কিনা এবং তাদের কিভাবে নিযুক্ত করা হবে সেই বিষয়ে কোন সিদ্ধান্ত নেওয়া হয়নি। কিন্তু তার পূর্বেই সিদ্ধান্ত নেওয়া হল যে এই বছর থেকে এই কলেজের সমস্ত এ্যাডমিসান বন্ধ করে দেওয়া হবে। আমার আবেদন মাননীয় মন্ত্রীর কাছে জনস্বার্থে এই ব্যবস্থা নেবেন না। কারণ ১৯৮১ সাল থেকে আজ পর্যন্ত যারা এইখানে পড়াশোনা করেছে এবং ডাক্তার হয়েছে তাদের তাহলে কি হিসাবে চিহ্নিত করা হবে এবং বর্তমান ছাত্র-ছাত্রীদের কি অবস্থা হবে?

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৮৫ সালের লোকসভার নির্বাচনের পর নতুন রেলমন্ত্রী হয়েছে। তাঁর জ্ঞাতার্থের জন্য জানাচ্ছি যে সাউথ ইষ্টার্ণ রেলওয়েতে দীর্ঘদিন ধরে ট্রেন যাতায়াতের কোন সময় সীমা নেই। সাউথ ইষ্টার্ণ রেলওয়েতে যে ট্রেনের ৬টার সময়ে ছাড়বার কথা সেই ট্রেন ৯টার সময় ছাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে প্রায় হাজার যাত্রী উলুবেড়িয়া, বাগনান, কুলগাছিয়া, বিরশিবপুর, ফুলেশ্বর,

বাউড়িয়া, সাঁকরাইল এবং সাঁতরাগাছি এবং রামরাজাতলায় ট্রেন লাইন অবরোধ করেছে। সাউথ ইষ্টার্ণ রেলওয়েতে ট্রেন ছাড়বার কোন টাইম টেবিল মানা হয় না। এরফলে যারা ডেইলি ওয়ার্কার তারা ঠিক সময়মত কারখানায় পৌছতে পারে না। এবং মাইনে কাটা যায়। সাউথ ইষ্টার্ণ রেলওয়েতে এই অবস্থা দিনের পর দিন চলছে। বাগনানে গুলি চলেছে এবং কয়েকজন আহত হয়েছে, তাদের উলুবেড়িয়া হাসপাতালে ভর্ত্তি করা হয়েছে। সুতরাং আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি এই ব্যাপারে কেন্দ্রের রেলমন্ত্রীর সঙ্গে আলোচনা করেন।

## GENERAL DISCUSSION ON BUDGET

**শ্রী আবদুস সাত্তার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় অর্থমন্ত্রীর কাছে একটি সুখবর আছে এবং এই খবরটি পশ্চিমবঙ্গের পক্ষেও সুখবর। আপনি জানেন নিশ্চয় আজকের খবরের কাগজে দেখেছেন নিশ্চয় যে আগামী ১৯৮৫-৮৬ সালের জন্য ৭৫০ কোটি টাকা যে যোজনা খাতে ধরা হয়েছিল সেখানে কেন্দ্র ৭৮৪ কোটি ১৯ লক্ষ টাকা যোজনা খাতে দিয়েছেন।

**ডঃ অশোক মিত্র ঃ** ওটা পাঁচ বছরের হিসাব দিয়েছেন।

**[ 1.20 - 1.30 p.m.]**

**শ্রী আবদুস সাত্তার ঃ** যখন কোন সরকার বাজেট হাউসে রাখেন তখন সব সময় আমরা আশা করি সেই বাজেটের মধ্যে দিয়ে রাজ্যের সামগ্রিক রাজনৈতিক, অর্থনৈতিক , সামাজিক অবস্থার একটা চিত্র পাব। কিন্তু দুঃখের বিষয় অর্থনীতি শাস্ত্রের দিকপাল হিসাবে অর্থনীতিবিদ ডঃ অশোক মিত্রকে আমরা যেখানে শ্রদ্ধা করি সেখানে তিনি যে বাজেট আমাদের সামনে রেখেছেন আগাগোড়া সেই বাজেট দেখলেই দেখা যাবে যে এটা একটা রাজনৈতিক দলিল ছাড়া আর কিছুই নয়। পশ্চিমবঙ্গের প্রকৃত অবস্থা এই বাজেটে তুলে ধরা হয়নি। আমি মনে করি যেখানে বাজেটে পশ্চিমবাংলার অবস্থাব কথা সমস্যার কথা বলা উচিৎ ছিল সেখানে তা না বলে তিনি একটা রাজনৈতিক বক্তব্য রেখেছেন। তিনি নিজেই দুই দফায় বলেছেন গত কয়েক মাস ধরে আমরা প্রচণ্ড রকমের অর্থের অনটনের মধ্যে আছি। এই অনটনের সংসারের হাল তিনি ধরেছেন এবং অর্থনীতিবিদ মাঝি হিসাবে তিনি ঠিক ঠিক ভাবে আমাদের ঠিক জায়গায় নিয়ে যাবেন এটা আশা করি। কিন্তু যে দেউলিয়া অবস্থা বর্তমানে চলছে সেটা কাটিয়ে ওঠার কোন ইঙ্গিত এই বাজেটের মধ্যে নেই। যে সরকার শিক্ষকদের কোন বেতন দিতে পারছেন না, প্রভিডেন্ট ফাণ্ডের টাকা ভেঙ্গে সরকারী কর্মচারীদের বেতন দিচ্ছেন, মহার্ঘ্য ভাতা দিতে না পারায় সরকারি কর্মচারীদের বলছেন তোমরা কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন করো, পাওনাদারদের কোন টাকা দেবার ক্ষমতা নেই, শিক্ষকদের পেনশনের টাকা দিতে পারছে না, রাস্তাঘাট মেরামতীর জন্য কোন টাকা দিতে পারছে না এবং যে সরকারের আমলে কেন্দ্রীয় সরকারের বরাদ্দ টাকা ফেরৎ গেল সেই সরকার যখন আমাদের সামনে একটা উদ্বৃত্ত বাজেট রাখছে তখন আমাদের মনে হচ্ছে আমাদের দিকপাল অর্থনীতিবিদ ডঃ অশোক মিত্র পশ্চিমবাংলার মানুষের সঙ্গে প্রহসন করছেন। তিনি গরীবের কথা বলেন কিন্তু সেই গরীব মানুষদের কথায় কোন ইঙ্গিত দেননি। তিনি যে দলের সেই দলের যিনি প্রধান ব্যক্তি যার ৪০ লক্ষ টাকা পর্যন্ত আছে তিনি নাকি নট বুর্জোয়া। যে সরকারের এইটা খাঁটি কথা সেই সরকার যে গরীব মানুষদের জন্য ভাববে এটা আমরা চিন্তা করতে পারি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে উদ্বৃত্ত বাজেট বলছেন এটা কি সত্যিকারের উদ্বৃত্ত বাজেট, না, এটা আর্টিফিসিয়াল উদ্বৃত্ত বাজেট করা হয়েছে? স্যার ২৫ দফায় বলা হয়েছে যে ১০৬ কোটি ৮ লক্ষ টাকা গতবারের প্রারম্ভিক ঘাটতি ধরে ১৯৮৪-৮৫ সালের বছরটা শেষ হবে ২৬০ কোটি ৬১ লক্ষ টাকা ঘাটতি নিয়ে। অর্থাৎ ১৯৮৪-৮৫ সালের যেটা ঘাটতি ২৬০ কোটি ৬১ লক্ষ টাকা সেটা প্ররম্ভিক ঘাটতি এই বছরের। তিনি আরো বলেছেন এই ঘাটতি ২৬০ কোটি ৬১ লক্ষ টাকা কিভাবে পূরণ হবে। তিনি

বলেছেন ২৮শে জানুয়ারী তারিখে যে ওভারড্রাফট আছে ৩১ শে মার্চ তারিখে তা শোধ করে দেব ধরে নিয়ে ২৬০ কোটি টাকা ধরা হয়েছে। যে রাজ্য ওভার ড্রাফটের উপর আছে, যে রাজ্য গত ১৯৭৭-৭৮ সালের পর থেকে বছরের ২০০ দিন ওভার ড্রাফট নিয়েছে সেই সরকার ৩১ মার্চের মধ্যে যত ওভার ড্রাফট আছে তা তারা শোধ করে দেবে এবং ২৬০ কোটি ৬১ লক্ষ টাকা শোধ হয়ে গিয়ে মাত্র ঘাটতি থাকেবে ৩১ কোটি ৪১ লক্ষ টাকা। তারপর বলেছেন মার্চের শেষ পর্যন্ত সেই ঘাটতি গিয়ে দাঁড়াবে ৩৬ কোটি ৪২ লক্ষ টাকায়, এটা তাঁদের আশা। সমস্ত কিছু হাইপোথেটিক্যাল, কোন কিছু এ্যাসার্ট করে বলেননি যে এটা আশা করছি, এটা হবে। সুতরাং এই যে উদ্বৃত্ত বাজেট যেটা তিনি বলেছেন এটা মানুষকে ভাঁওতা দেওয়া ছাড়া আর কিছুই নয়। একটা উন্নয়নশীল দেশ সে ভারতবর্ষ হোক আর যে কোন রাজ্য হোক, যেখানে আমরা উন্নয়নের দিকে এগিয়ে যাচ্ছি সেখানে উদ্বৃত্ত বাজেট মানে হচ্ছে নো ডেভালপমেন্ট। যে রাজ্যে অর্থের সংকট আছে, যেখানে কোনরকম ডেভেলপমেন্টের কাজ হচ্ছে না, সেখানে উদ্বৃত্ত বাজেট দেখানোর মানে হচ্ছে এত ডেভেলপমেন্ট হয়েছে যে আমাদের টাকার কোন ঘাটতি নেই। উদ্বৃত্ত বাজেট এনে আপনারা লোককে ধাপ্পা দিয়ে বলছেন যে দেখ, পশ্চিমবঙ্গের মানুষ কত সুখে আছে। আপনি কর কাঠামোর খানিকটা পরিবর্তন করেছেন, কোথা থেকে কর বেশী আসবে, কোথা থেকে কর কম আসবে সে সম্বন্ধে আপনার অভিজ্ঞতা আছে। আপনি আগে কিছু কিছু কর কমিয়ে বলছেন ৪১ কোটি ৩৪ লক্ষ টাকা উদ্বৃত্ত রাজস্ব আসতে পারে। গত বছর বলেছিলেন ৭৫ কোটি টাকা ট্যাক্স আসবে, কিন্তু প্রকৃতপক্ষে স্বীকার করেছেন ৭৫ কোটি টাকা আসেনি, ৫৮ কোটি টাকা এসেছে। তারপর ৩৬ কোটি ৪২ লক্ষ টাকা বাদ দেওয়ার জন্য দেখা যাচ্ছে ৪ কোটি ৪২ লক্ষ টাকা উদ্বৃত্ত থাকবে। তার সঙ্গে বলছেন আমাদের প্রশাসনিক কাজের ফলে আমরা আরো ৩৫ কোটি টাকা পেতে পারি। সুতরাং এই যে আপনি ৩০ কোটি টাকা উদ্বৃত্ত দেখিয়েছেন এটা আপনি সম্পূর্ণ অনুমানের উপর ভিত্তি করে বলেছেন। তারপরে বলছেন আমি উদ্বৃত্তের কথা বলেছি বটে কিন্তু আপনারা মনে রাখবেন যে বছরের শেষে উদ্বৃত্ত নাও থাকতে পারে।

**[ 1.30 - 1.40 p.m.]**

সংগে সংগে একথা তিনি বলেছেন। কেন্দ্রীয় সরকারের বাজেট তার আগেই প্রেসড্ হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের বাজেট দেখার পর তিনি বলেছেন, দাম বাড়তে পারে কাজেই উদ্বৃত্ত যেটা বলেছি সেটা নাও হতে পারে। ৩১শে মার্চ এ ওভার ড্রাফটের সমস্ত টাকা শোধ করে দেবে এটা যেমন বামফ্রন্ট সরকারের একটা কল্পনা ঠিক তেমনি এই উদ্বৃত্ত বাজেটও তাঁদের একটা কল্পনা ছাড়া আর কিছুই নয়। এবারে আমি ৮ম অর্থকমিশন সম্বন্ধে কিছু বলব। ৮ম অর্থ কমিশনের সুপারিশ মত ১৯৮৪/৮৫ সালে যদি টাকা দিতেন তাহলে আমরা খুশী হতাম। তবে এটা শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে হয়নি, এটা সারা ভারতবর্ষের ক্ষেত্রেই হয়েছে। আপনি অবশ্য টাকার অংক একবার বলেছেন ৩১৫ কোটি এবং আবার বলেছেন ৩২৫ কোটি। এই টাকাটা পেলে নিশ্চয়ই আপনার টানাটানির সংসারে কিছুটা লাঘব হোত। কিন্তু এটা তো আপনার একার ব্যাপার নয়, এটা সারা ভারতবর্ষের ব্যাপার। কেন্দ্রীয় সরকারের যখন একটা সুপারিশ আসে তখন আপনি বলতে পারেন না সংবিধান অনুসারে এটা দিতে বাধ্য। তারা সুপারিশ গ্রহণ করেছেন। রেভিনিউ ডিপোজিট অব দি স্টেট হবে ১৯৮৫/৮৬ সালে ৯৪. ৮৪ ক্রোস্। দিস ইজ দি হায়েস্ট ইন ইন্ডিয়া। আসাম, হিমাচল প্রদেশ, জম্মু - কাশ্মীর প্রভৃতি সব জায়গা থেকে হায়েস্ট। ডিউরিং নাইনটিন এইটি ফোর/ এইটি ফাইভ দি রেভিনিউ ডিপোজিট অব ওয়েষ্ট বেংগল অ্যাজ হ্যাজ বিন এ্যাসেসড্ ইজ রুপিস্ ২১৩.৭১ ক্রোস্। অথাৎ দেখা যাচ্ছে সেকেন্ড হায়েস্ট ইন ইন্ডিয়া - নেক্সট ওনলি টু জম্মু এ্যান্ড কাশ্মীর। আপনারা এটা পাবেন ৫১ পাতায়। আমি আশা করি অর্থমন্ত্রী এসব প্রশ্নের উত্তর দেবেন। তারপর সিক্স্ নাইনটিন সেভেনটি সেভেন/সেভেনটি

এইট ওয়েস্ট বেংগল হ্যাজ বিন অন ওভারড্রাফট অন এ এ্যাভারেজ অব টু হানড্রেড ডেজ এবং In the year 1977-78, West Bengal government took over draft on 279 days, in 1978-79, 165 days, 1979-80, 211days, 1980-81,293 days, 1982-83, 343 days and in 1983-84 for 364 days.

অর্থাৎ ১৯৭৮/৭৯ সালে তারা ওভার ড্রাফট নিয়েছেন ১৬৫ দিন, ১৯৭৯/৮০ সালে নিয়েছেন ২১১ দিন, ১৯৮০/৮১ সালে নিয়েছেন২৯৩ দিন,১৯৮২/৮৩ সালে নিয়েছেন২৪৩ দিন, ১৯৮৩/৮৪ সালে নিয়েছেন ৩৬৪ দিন অর্থাৎ বছরে মাত্র একটি দিন বাদ গেছে। এরকম কেরামতি এই অর্থমন্ত্রী ছাড়া আর কেউ দেখাতে পারেনি। তিনি বলেছেন কেন্দ্রীয় সরকারের বিরূপমনোভাবের জন্য পশ্চিমবংগ সরকারকে ওভারড্রাফট নিতে হয়। ১৯৮০ সাল পর্যন্ত আমরা ছিলাম না, তখন ছিল ওনাদের বন্ধু জনতা সরকার। তখনও তো দেখছি আপনারা ওভারড্রাফট নিয়েছেন। ৮ম অর্থ কমিশন এই ওভারড্রাফট সম্বন্ধে যা বলেছেন তার প্রতি অর্থমন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি।

সেখানে বলা হচ্ছে " Unauthorised Overdrafts are a sign of financial indiscipline in that the concerned State Government over spends without any regard to the availability of resources. There may be genuine difficulties in certain cases which need to be resolved through dialogue with the Union Government but not by running into overdrafts. We are of the view that fresh liabilites should be kept in alignment with the availability of resources and any inescapable requirements which may arise during the year should be met by specific measures of additional resource mobilisation and or economy in expenditure.The practice to run into overdrafts is unhealthy in a federal structure like ours where, apart from a need of accelerated development. there is also an urgent need to reduce regional disparities. Thus overdrafts are a negation of the planning process and hence should be deal with strictly". (page 101, para - 14.21. Report of the English Financial Commisions 1984)

আপনারা তো অর্থ কমিশনের সম্বন্ধে খুব চীৎকার করেন। সেই অষ্টম প্ল্যানিং কমিশনই এই ওভারড্রাফট সম্পর্কে এই কথা বলেছে। শুধু তাই নয় ঐ প্ল্যানিং কমিশনেই ফাইন্যাসিয়াল ইনডিসিপ্লিন সম্বন্ধে বলেছে। ১৯৭৬ থেকে ১৯৭৯ পর্যন্ত এই পশ্চিমবাংলা করেছে ১২৪৭, পাঞ্জাব ২২৫০, হরিয়ানা ১৮৯৫, মহারাষ্ট্র ১৬৭০, গুজরাট ১৫৯০। আর একটা দিক দেখুন ষ্টেট ডোমেষ্টিক প্রোডাক্ট পার ক্যাপিটা অর্থাৎ ষ্টেট ডোমেষ্টিক প্রোডাক্ট এ্যাভারেজ ইন ওয়েষ্ট বেংগল সব থেকে কম। গুজরাট২০২ কোটি টাকা, মহারাষ্ট্র ২৫৭ কোটি টাকা হরিয়ানা ১৬০ কোটি টাকা আর পশ্চিমবাংলা ১৩০। This is the lowest so far as this state is concerned.

আমাদের সবচেয়ে বড় অর্থনীতি শাস্ত্রের দিকপাল আজকে পশ্চিমবাংলাকে কোথায় নিয়ে গিয়েছে। অষ্টম প্ল্যানিং রিপোর্ট দেখলেই এটা দেখা যাবে। আপনি বাজেট বক্তৃতার ১৯ দফায় বলেছেন।'চলতি বছরের বার্ষিক পরিকল্পনার উপর রাজ্যের আর্থিক অনিশ্চয়তার ছায়া অবশ্যই পড়েছে। আমাদের ১৯৮৪/৮৫ সালের পরিকল্পনার পরিমান নিয়ে যোজনা কমিশনের সঙ্গে কোনো

পাকা সিদ্ধান্তে পৌঁছানো যায় নি'। মাননীয় ডঃ অশোক মিত্র মহাশয় কি করেছেন? গোটা ভারবর্ষের মধ্যে যা হয় নি তা তিনি করেছেন। ষষ্ঠ পরিকল্পনার শেষে বছর হোল বিনা পরিকল্পনায় তিনি দিব্বি কাটিয়ে দিলেন। অথচ ত্রিপুরার মত একটা ছোট জায়গাতেও এ জিনিস হয় নি। ভারতবর্ষের মধ্যে একটি মাত্র রাজ্য যেখানে এ জিনিস হয়েছে। এর ক্রেডিট কে নেবে?

[ 1.40 - 1.50 p.m.]

নিশ্চয়ই মাননীয় অর্থ বিশারদ আমাদের ডঃ অশোক মিত্র। পশ্চিমবংগ থেকে কেন্দ্রের উপর দোষ চাপানো হচ্ছে, আমি বলছি ওরা ওদের ব্যর্থতা ঢাকার জন্য কেন্দ্রের উপর দোষ চাপিয়ে. বারবার বিভিন্ন জায়গায় নানা কথা বলেছেন। অর্থমন্ত্রী এই বিষয়ে উত্তর দেবেন, ৬ষষ্ঠ পঞ্চবার্ষিকি পরিকল্পনার টোটাল প্ল্যান আউটলে ছিল ৩ হাজার ৫০০ কোটি টাকা। গত ২৪ তারিখে কেন্দ্রীয় অর্থমন্ত্রী বলেছেন ৩ হাজার ৫০০ কোটি। গত চারবছরে খরচ হয়েছে ১ হাজার ৭৯৬ কোটি টাকা। এর মধ্যে পশ্চিমবংগ সরকার দিয়েছে মাত্র ৯৬ কোটি টাকা। অর্থাৎ ১ হাজার ৭৯৬ কোটি টাকা প্ল্যানে খরচ হয়েছে আপ টু মার্চ ১৯৮৪, সেখানে পশ্চিমবংগ সরকার দিয়েছে মাত্র ৯৬ কোটি টাকা।

West Bengal is the only state whose contribution towards the plan expenditure is totally insignificant.

আমাদের অর্থমন্ত্রী কিন্তু এই সম্পর্কে কোন আওয়াজ করেননি। গ্যাডগিল ফরমুলা অনুসারে যে টাকা খরচ হবে ৩ হাজার ৫০০ কোটি টাকার মধ্যে ৬৭ পারসেন্ট কেন্দ্র দেবে এবং রাজ্য দেবে ৩৩ পারসেন্ট। আজকে চার বছরে ১ হাজার ৭৯৬ কোটি টাকা খরচ হয়েছে, সেখানে মাত্র ৯৬ কোটি টাকা রাজ্য দিয়েছে, আর কেন্দ্র দিয়েছে ১৭শত কোটি। অর্থাৎ কেন্দ্র ৯০ পার্সেন্ট দিয়েছে, দেবার কথা ছিল ৬৭ পার্সেন্ট, আর সেখানে রাজ্য দিয়েছে মাত্র ১০ পারসেন্ট, এই হচ্ছে অবস্থা। অথচ তারা চিৎকার করছেন কেন্দ্র দিচ্ছে না, কেন্দ্র দিচ্ছে না। ১৯৮৪/৮৫ সাল পর্য্যন্ত জানি না কত খরচ হয়েছে, এখনও তার হিসাব পাইনি। ৩ হাজার ৫০০ কোটি টাকার মধ্যে আমাদের অর্থমন্ত্রী বা রাজ্য সরকার ১৯৮৪ সালের শেষ পর্য্যন্ত মাত্র ৯৬ কোটি টাকা দিয়েছেন, জানিনা এই মাসে তিনি কতটা দিতে পাববেন। তবুও বলছি, যদি ২০০ কোটি টাকা দেন ধরে নেওয়া হয়, তবুও সেখানে কেন্দ্র দিচ্ছে ২ হাজার ২০০ কোটি টাকা। এই টাকার ওয়ান টেন্থ আপনারা দিতে পারেন নি। এই হিসাব তিনি কখনও দেননি। অর্থমন্ত্রী তার বক্তব্যের ১৯ দফায় যা বলেছেন আমি তা আগেই পড়ে শুনিয়েছি।

তবুও খরচ করতে পারেন নি। ১৯৮০/৮১ সালে ৫৭৫.১০ কোটি টাকার হিসাব ধরে রেখেছিলেন প্রকৃত খরচ হয়েছে ৪২০.৩৫ কোটি টাকা। আপনারা ১৫৪.৭৫ কোটি টাকা খরচ করতে পারেন নি। ১৯৮১/৮২ সালে ৬৩৮ কোটি টাকা ধরে রেখেছিলেন প্রকৃত খরচ হয়েছে ৪৫৪ কোটি টাকা জনসাধারণের রিসোর্স মবিলাইজেসন বাড়েনি। ১৮৮২/৮৩ সালে ৪৯০ কোটি টাকা ধরে ছিলেন, কিন্তু প্রকৃত খরচ হয়েছে ৪৩৭ কোটি টাকা। কার্যতঃ ১৯৮১/৮২ সালে দেখা যাচ্ছে। রাজ্য সরকার এক পয়সাও দেয় নি। সেখানে রাজ্য সরকারের দেয় ছিল ৩.৯২, মানে কিছুই নয়। আর ১৯৮২/৮৩ সালে দেখা যাচ্ছে ৪৯.৪৫ কোটি, তার মানে এক পয়সাও দেয়নি। এই অবস্থা দেখা যাচ্ছে। আমি একটি কথা তুলেধরে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। যুক্তফ্রন্ট সরকারের পর ১৯৭১/৭২ সালে যখন প্রথম কংগ্রেস সরকার ক্ষমতায় আসে তখন প্ল্যানে রাজ্য সরকারের মোট খরচের শতকরা ৯.৬৮ ভাগ খরচ হয়েছিল। আর ১৯৭৬/৭৭ সালে বিদায়ের বছরে সেটা বেড়ে মোট খরচের ২১.৪৯ হয়। আর আপনাদের হাতে পড়ার পরে ১৯৮২/৮৩ সালে দেখা যাচ্ছে প্ল্যানের মোট খরচের ১৩.৫১ ভাগ খরচ হয়েছে। আপনাদের আমলে নীচে নেমে গেছে। আমরা

১৯৭১/৭২ সালে ৯.৬৮% দিয়ে আরম্ভ করে সেটাকে বাড়িয়ে ১৯৭৬/৭৭ সালে ২১.৪৯ এ দাঁড় করিয়েছিলাম, আর আপনাদের আমলে ১৯৮২/৮৩ তে সেটাকে কমিয়ে ১৩.৫১ এ দাঁড় করিয়েছেন। রাজ্য সরকারের বক্তব্য হচ্ছে, তারা যেসমস্ত সমস্যার সম্মুখীন হয়েছেন তার মূল কারণ হচ্ছে ৮ম ফিনান্স কমিশনের রিপোর্ট চলতি বছরে ইমপ্লিমেন্ট না করার দরুণ এটা হয়েছে। স্যার, এটা না হয়, ১৯৮৪/৮৫ সালের কথা - কিন্তু তার আগের বছরগুলির এই হাল কেন? সেখানে তো এই কমিশনের রিপোর্ট ছিল না, সমস্ত কমিশনের রিপোর্ট ইমপ্লিমেন্টেসনের ব্যাপার ছিল তখন কেন পারেন নি? অর্থাৎ আপনাদের অযোগ্যতা, অপদার্থতার কারণেই এই সব জিনিস করতে পারেন নি। স্যার, আপনি জানেন,

"All States are governed by the same constitutional arrangement, the Gadgil formula distributing money for other modes of transferring resources. There is no question of any discrimination to West Bengal."

রাজ্য সরকারের এই আর্থিক দুরবস্থার জন্য স্বয়ং রাজ্য সরকারই দায়ী এবং সরকারের এই এ্যাটিচিউড্ মনোভাবই এর জন্য দায়ী তাছাড়া অন্য কেই দায়ী নন। তাঁরজন্য হাল ধরেছেন আমাদের বর্তমান অনর্থক অর্থমন্ত্রী। রাজ্য সরকার বলছেন বাজেটে উন্নয়নকে অগ্রাধিকার দেওয়া হয়েছে। কোন উন্নয়নে দিয়েছেন? আমাদের অর্থনীতি কৃষির উপর নির্ভরশীল, ইরিগেসনের উপর নির্ভরশীল, বিদ্যুতের উপর নির্ভরশীল। আমাদের অর্থনীতির মূল জিনিস হচ্ছে এগ্রিকালচার, অথচ সেটাই ভীষনভাবে নেগলেক্টেড্ হয়েছে।

**[ 1.50 - 2.00 p.m.]**

বামফ্রন্ট সরকার ১৯৮৪/৮৫ সালে উন্নয়নমূলক এবং সমাজ সেবামূলক খাতে বরাদ্দের চেয়ে কম খরচ করেছেন অথচ পুলিশ খাতে বরাদ্দের চেয়ে বেশী খরচ হয়েছে। পুলিশ খাতে ১৯৮৪/৮৫ সালে বরাদ্দ ছিল ১২৯ কোটি টাকা সংশোধিত বাজেটে তা বেড়ে হয়েছে ১৩২ কোটি টাকা। কৃষি খাতে বরাদ্দ ছিল ৭২ কোটি ৭৩ লক্ষ ৪৪ হাজার টাকা, পরে সেটা করা হয়েছে ৫৮ কোটি ৭৭ লক্ষ ৭৩ হাজার টাকা। কৃষি খাতে অতএব ১৪ কোটি ৫ লক্ষ টাকা কম করা হয়েছে। ১৯৮৪/৮৫ সালে কৃষি খাতে যে টাকা বরাদ্দ করা আছে ১৯৮৫/৮৬ সালে তার চেয়ে কম বরাদ্দ করা হয়েছে। ১৯৮৫/৮৬ সালে কৃষি খাতে বরাদ্দ করা হয়েছে ৭১ কোটি ৩৪ লক্ষ ৭৭ হাজার টাকা। এই কি গরিব দরদী সরকারের কাজ? স্যার, কৃষি খাতে সংশোধিত বাজেটে যে ১৪ কোটি ৫ লক্ষ টাকা কম বরাদ্দ করা হল এ বছর এর চেয়ে দুঃখের আর কিছু হতে পারে কি? অথচ স্যার, পুলিশ খাতে এই সরকার বরাদ্দ বাড়িয়ে চলেছেন। পুলিশ খাতে টাকা বাড়ানোর কারণ হচ্ছে, পুলিশকে এরা পার্টির ক্যাডার করতে চান এবং এখানে পুলিশী রাজ কায়েম করতে চান। কিন্তু স্যার, পুলিশী রাজ কায়েম করা সত্ত্বেও প্রতিদিন রাজ্যে খুন হচ্ছে এবং এখানে একটা জঙ্গলের রাজত্ব চলছে। স্যার, এমনকি ছাত্রদের উপর পুলিশের গুলি চালানোর খবরও আমরা পাচ্ছি। স্যার, দুঃখের কথা, কালকেই খবর পেলাম যে পুলিশের জন্য কোটি কোটি খরচ বাড়ানো হচ্ছে সেই পুলিশ মাধ্যমিক পরীক্ষার্থীরা হলে পরীক্ষা দিচ্ছিল তাদের উপর গুলি চালিয়েছে। পুলিশ খাতে যেখানে ১৯৮৪/৮৫ সালে বরাদ্দ ছিল ১২৯কোটি টাকা, সেখানে ১৯৮৫/৮৬ সালে পুলিশ খাতে বরাদ্দ করেছেন ১৩৪ কোটি টাকা। এছাড়া আবার সাপ্লিমেন্টারী বাজেট আছে। স্যার, একদিকে কৃষিখাতে ১৪ কোটি ৫লক্ষ টাকা বরাদ্দ কমে গেল অপর দিকে আমরা দেখছি যে টাকাটা থাকলো তার ৭৫ পারসেন্ট চলে যাবে এশটাবলিশমেন্ট খরচ বাবদ।

তাহলে দেখা যাচ্ছে মোট বরাদ্দ টাকার মধ্যে মাত্র ১৪/১৫ কোটি টাকা কৃষির উন্নয়নের জন্য পাওয়া যেতে পারে। স্যার, এই হচ্ছে জনদরদী সরকারের নমুনা, এরা নাকি দেশের মঙ্গলের জন্য খুব কাজ করছেন এবং উদ্বৃত্ত বাজেট করেছেন। উদ্বৃত্ত বাজেট সম্বন্ধে আমি এবারে কয়েকটি কথা বলছি। স্যার, আর.এস.পির সদস্যরা এখানে বাজেটকে সমর্থন করছেন কিন্তু বাইরে আর.এস.পি.র এক নেতা এ ব্যাপারে সি.পি.এম. এর সমালোচনা করেছেন। হাওড়াজেলার আর.এস.পি.র সম্পাদক রামপ্রসাদ মুখার্জী রাজ্যসরকারের উদ্বৃত্ত বাজেটকে তীব্র ভাবে সমালোচনা করেছেন। তার প্রশ্ন যেখানে কর্পোরেশন, পুরসভা, পঞ্চায়েতগুলি একের পর এক ঘাটতি বাজেট পেশ করছে তখন রাজ্য বাজেট উদ্বৃত্ত হয় কি ভাবে? রামপ্রসাদ বাবু আরো বলেন, আর.এস.পি. ফ্রন্টের মধ্যে থেকে প্রশাসনিক স্তরে বিরোধিতা করতে পারছে না কিন্তু রাজনৈতিক লেভেলে প্রত্যেক জেলা সংগঠেনের বিরোধিতা করা প্রয়োজন। তিনি আরো বলেছেন, 'সরকারী কর্মচারীদের বকেয়া মহার্ঘভাতার জন্যদায়ী করা হচ্ছে কেন্দ্রকে কিন্তু এই ভাতা যখন মঞ্জুর করা হয়েছিল তখন তো কেন্দ্রকে দেখানো হয়নি। বাজেটের বিরূপ প্রতিক্রিয়া থেকে বাঁচবার জন্যই সি.পি.এম. কেন্দ্র বিরোধিতার রাজনীতির আশ্রয় নিয়েছে'।

অঞ্চলে উন্নয়ন পরিকল্পনার জন্য ১৯৮৪/৮৫ সালে বরাদ্দ ছিল ৩৫ কোটি ৭৪লক্ষ ৬৪ হাজার টাকা। তারপরে সেটা সংশোধন করে খরচ করা হলো ২৮ কোটি ৩৬ লক্ষ ৩৫ হাজার টাকা।

সমবায় খাতে ১৯৮৪/৮৫ সালের জন্য বরাদ্দ ছিল ২১ কোটি ৮৫ লক্ষ ৭ হাজার টাকা। পরবর্তী কালে সংশোধিত বরাদ্দ হলো মাত্র ১৭ কোটি ১৭ লক্ষ ৬৮ হাজার টাকা।

এই ভাবে একের পর এক দেশের সাধারণ মানুষের মঙ্গলের জন্য কাজ করার টাকার বরাদ্দ কমিয়েছেন। আর বাড়িয়েছেন কোথায়? পুলিশ খাতে বরাদ্দ বাড়িয়েছেন। প্রশাসনিক খাতে বরাদ্দ বাড়িয়েছেন।

ক্ষুদ্র সেচ প্রকল্পের বরাদ্দের ক্ষেত্রেও আমরা সেই একই জিনিষ দেখছি। সেটা ব্যবস্থার উন্নতির ছাড়া রাজ্যের উন্নতি হতে পারে না। আমরা আমাদের সময়ে যতটা সেচের ব্যবস্থা করেছিলাম আপনারা তার ৫০% শেষ করে দিয়েছেন। এই রাজ্যে যতগুলি ডিপ টিউবওয়েল তৈরী হয়েছে তত গুলির একটিও আজ পর্যন্ত এনার্জাইসড্ হয়নি। ১৯৮৪/৮৫ সালে ক্ষুদ্র সেচ প্রকল্পের জন্য বরাদ্দ ছিল ৩৭কোটি ৭৭লক্ষ ৭৮ হাজার টাকা, সেটা সংশোধিত হয়ে কমে দাঁড়িয়েছে ৩৩ কোটি ৪২ লক্ষ ৯৩ হাজার টাকায়।

এইভাবে আমরা দেখতে পাচ্ছি যে সমস্ত উন্নয়ন মূলক কাজ আছে, যেগুলির দ্বারা দেশের উন্নতি হবে, অগ্রগতি হবে সে সমস্ত কাজের ক্ষেত্রে আপনি বরাদ্দের পরিমাণ কমিয়েছেন। অপর দিকে এ্যাডমিনিষ্ট্রেটিভ সার্ভিসে বরাদ্দের পরিমাণ বাড়িয়েছেন। পূর্ব ঘোষিত বরাদ্দের চেয়ে বেশী খরচ করেছেন।

এ্যাডমিনিষ্ট্রেটিভ সার্ভিসের জন্য ১৯৮৪/৮৫ সালের বাজেটে বরাদ্দ ধরা হয়েছিল ১৯ কোটি ৫৪ লক্ষ ৯৬ হাজার টাকা। সেটা বাড়িয়ে সংশোধিত বরাদ্দ হয়েছে ২৪ কোটি ১৯ লক্ষ ৫১ হাজার টাকা।

আবার সমাজ কল্যাণ খাতে ১৯৮৪/৮৫ সালে বরাদ্দ ছিল ৩৮ কোটি ৬৮ লক্ষ ৮৫ হাজার টাকা। সংশোধিত হয়ে কমে সেটা হলো ৩৬ কোটি ৫০ লক্ষ ৩২ হাজার টাকা। তবুও বলতে হবে এই সরকার জনদরদী সরকার! মানুষের কল্যানের জন্য এই সরকার কাজ করছে।

মাননীয় অর্থমন্ত্রী, আপনি বলেছেন, এটা গরীব বাজেট এবং গরীবের জন্য বাজেট। কিন্তু আমরা জানি এটা গরীবকে বাঁচাবার বাজেট নয়। তবে গরীব বাজেট নিশ্চয়ই।

স্বাস্থ্য খাতের অবস্থাটা একটু দেখা যাক। ১৯৮৪/৮৫ সালের জন্য এই খাতে বরাদ্দ ধরা হয়েছিল ১২১ কোটি ৬৯ লক্ষ ৬২ হাজার টাকা, কিন্তু এটাকে সংশোধন করে কমিয়ে আনা হলো ১১৬ কোটি ৮১ লক্ষ ১৭ হাজার টাকায়। এরফলে কি হয়েছে, হাসপাতালে ওষুধ পাওয়া যায় না, রুগীদের পথ্য পর্যন্ত ঠিক মত দেওয়া হচ্ছেনা। হাসপাতাল গুলির অবস্থা আজকে এমন জায়গায় এসে দাঁড়িয়েছে যে মানুষ আজকে হাসপাতালে বাঁচতে যায় না, মরতে যায়। এই অবস্থার মধ্যে যেখানে ১২১ কোটি টাকা বরাদ্দ ছিল সেখানে তা কমিয়ে ১১৬ কোটি টাকা করা হলো! এর চেয়ে খারাপ আর কি হতে পারে!

একই রাজ্যের রাস্তাঘাটের অবস্থা অত্যন্ত খারাপ, তাতে আবার পূর্ত বিভাগের জন্য ১৯৮৪/৮৫ সালে যেখানে বরাদ্দ ছিল রাস্তাঘাট রক্ষনা বেক্ষনের জন্য ৮ কোটি ৯ লক্ষ টাকা সেখানে তা সংশোধিত করে করা হলো ৫ কোটি ৬৮লক্ষ টাকা। শতকরা ৩৩ ভাগ ছাঁটাই। মাননীয় অর্থ মন্ত্রী, আপনার সংগে যতীন চক্রবর্তীর এ বিষয়ে অনেক কথা বার্তা হয়েছে। অনেকে আপনাদের দুজনকে সতীন বলে থাকে। জানি না তা সত্যি কিনা! তবে মাত্র ৮ কোটি ৯ লক্ষ টাকা তার বিভাগের রাস্তাঘাট মেরামতের জন্য বরাদ্দ ছিল, সেটাও আপনার সহ্য হলো না, সেটাকে আপনি কেটে ৫ কোটি ৬৮ লক্ষে নামিয়ে আনলেন। সামান্য টাকা, সেটাও আপনি তাকে দিলেন না। এই হচ্ছে অবস্থা।

মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি আপনার বাজেট বিবৃতির ৪ এবং ৫ দফায় বেকার সমস্যার কথা উল্লেখ্য করেছেন। বলেছেন রেজিষ্ট্রি ভুক্ত বেকারের সংখ্যা রাজ্যে ৪০ লক্ষের উপর। অথচ আপনার এই বাজেটের মধ্যে ঐ ৪০ লক্ষ বেকারের জন্য কর্ম সংস্থানের কোন পথের কথা উল্লেখ্য নাই। আপনি তাদের জন্য এই বাজেটের মধ্যে মাত্র কয়েক কোটি টাকা রাখার কথা উল্লেখ্য করেছেন। এই বিরাট সংখ্যক বেকার সমস্যার সমাধানের জন্য এটা একটা অবাস্তব প্রস্তাব। আপনারা জনগনের কথা বলেন, গরীব মানুষের কথা বলেন, নিজেদের জনদরদী বলে পরিচয় দেন। আমি জানি আপনি পন্ডিত ব্যাক্তি এবং তাতে কোন সন্দেহ নেই। কিন্তু আপনার চিন্তাধারার বাস্তবের সঙ্গে কোন মিল নেই। আপনি কলকাতায় বাস করেন, গ্রামের মানুষ কিভাবে বাস করছে তা আপনি জানেন না, তাদের সম্বন্ধে আপনার কোন জ্ঞান নেই। তাই বলছিলাম আপনার বাজেট বিবৃতির ৪ এবং ৫ দফায় আপনি বেকার সমস্যার সমাধানের কোন ইংগিত দিতে পারেন নি।

রুগ্ন শিল্প সম্বন্ধে জানি না এখন আপনি কি ভাবছেন। কিছু দিন আগে রুগ্ন শিল্প সম্বন্ধে বলেছেন, ''রুগ্ন শিল্প গুলিকে আর রাখতে পারা যাচ্ছে না, ওয়াঙ্গ এ রুগ্ন, অলওয়েস এ রুগ্ন।'' আমরা দেখছি এই রুগ্ন সন্তান গুলিকে নিয়ে পশ্চিমবঙ্গ সরকার স্বয়ং রুগ্ন হয়ে যাচ্ছেন।

**[ 2.00 - 2.10 p.m.]**

এই রুগ্ন শিল্পের হিসাব সেদিন রিজার্ভ ব্যাঙ্কের সার্ভে রিপোর্টে দেখছিলাম। তাতে বলছে, ১৯৮৩ সালের জুন মাস থেকে সারা ভারতবর্ষে ৬৬ হাজার রুগ্ন শিল্প আছে এবং এই যে ৬৬ হাজার রুগ্ন শিল্প হয়েছে তার দুটি কারণ বলা হচ্ছে, একটি কারণ হচ্ছে ইনটারন্যাল, আর হচ্ছে এক্সটারন্যাল। ইনটারন্যাল কারণ হচ্ছে, সেখানে মিসম্যানেজমেন্ট আর এক্সটারন্যাল কারণ হচ্ছে বিদ্যুৎ। এই বিদ্যুতের অভাবের জন্য বহু শিল্প রুগ্ন হয়ে আছে। এই বিদ্যুতের কোন ইমপ্রুভমেন্ট নেই। এই রুগ্ন শিল্পকে রিভাইভ করবার সম্ভাবনা নট এক্সিডিং ১০ পারসেন্ট। আপনারা যদি রিভাইভও করেন তবু ১০ পারসেন্ট হবে কিনা সন্দেহ আছে। রুগ্ন শিল্পের ব্যাপারে আমাদের লায়াবিলিটি আছে, কেন্দ্রীয়

সরকারকে এই ব্যাপারটা নিশ্চয়ই বিবেচনা করা উচিৎ যেটা সুব্রতবাবু বলেছেন। কিন্তু এই রুগ্ন শিল্প গুলি নেবার পর সেগুলি রুগ্ন থাকবে না রিভাইভ করা হবে সেটাই হচ্ছে প্রশ্ন? কেবল রুগ্ন শিল্প, রুগ্ন শিল্প করে রাজনৈতিক আওয়াজ তুলে লাভ নেই। আপনাদের খালি হাতে তৈরী করা ইট ছাড়া প্রত্যেকটি আনডারটেকিং সংস্থায় কোটি কোটি টাকা ঘাটতি দিতে হচ্ছে এবং এর ফলে পশ্চিমবাংলা ভুগছে এবং ধুঁকছে। কোন উন্নয়ন মূলক কাজ হচ্ছে না। সমস্ত টাকাটাই ইজ বিয়িং ইটেন আপ। আপনারা সরকারী কর্মচারীদের বেতন বাড়িয়ে দিয়েছেন। ভাল কথা। কিন্তু বেতন বাড়িয়ে দেবার পরেও এই সমস্ত সরকারী কর্মচারীরা কাজ করছে কি করছে না সেটা খোঁজ করে কি দেখেছেন? আপনারা স্কুল মাষ্টারদের বেতন বাড়িয়েছেন। বাড়ানো উচিৎ। কিন্তু আপনাদের চেয়েও অন্যান্য জায়গায় আরো বেশী বেতন বাড়ানো হয়েছে। এখানে রিপোর্টে বলছে West Bengal in particular which was found to be a surplus state (after devolution) by the Seventh Finance Commission, has now become a deficit state. বুঝুন কি অবস্থা? The following table in regard to the revenue raised during 1981-82 by some states as compared to their per capital S.D.P is very revealing.

সেখানে দেখা যাচ্ছে পশ্চিমবাংলা একেবারে নিম্ন স্থানে আছে। এখানে অশোকবাবু বলেছেন আমরা সম্পদ সংগ্রহ করেছি সবার উপরে। আমার প্রশ্ন হচ্ছে, সেই সম্পদ গেল কোথায়? তাই যদি হয় তাহলে মাননীয় মন্ত্রী মহাশয় ওভারড্রাফট নিয়ে বসে আছেন কেন? কেন মাস পড়তে না পড়তেই গোটা রাজ্য প্রশাসনের হাতপা পঙ্গু হয়ে যাচ্ছে? খরচ করার ক্ষমতা থাকছে না। এত রিসোর্সেস মবিলাইজ করেছেন, সব রাজ্যের চেয়ে বেশী বলছেন, তাহলে কেন এই অবস্থা? কেন উন্নয়নমূলক কাজে খরচা বন্ধ করে দিয়েছেন? সরকারী কর্মচারীদের বেতন ছাড়া আর সমস্ত খরচ কেন বন্ধ করেছেন আপনি তার উত্তর নিশ্চয়ই দেবেন?

আমি মাননীয় পন্ডিত অর্থমন্ত্রী মহাশয়ের মুখ থেকে এই প্রশ্নের জবাব চাই। স্যার, বলতে পারেন মাননীয় অর্থমন্ত্রী মহাশয় কতজন গরীব লোকের উপকার করেছেন, কতজন গরীব লোকের মাথার রুক্ষ চুলে তেল পড়েছে? গরীব দুর্বলতর শ্রেনীর মানুষের জন্য তো দেদার টাকা খরচ করা হয়েছে, তাদের ভোল পাল্টে গেছে। শূণ্য গর্ভ আওয়াজ ছাড়া আর এখন আপনার মুখে কিছু নেই। আপনি পন্ডিত ব্যাক্তি,লিকুইডিসনের অর্থ আপনি নিশ্চয়ই জানেন, তবুও আবার মনে করিয়ে দেবার জন্য বলছি লিকুইডিসনের আভিধানিক অর্থ হল দেউলিয়া সম্পত্তির কাজ কর্মের হিসাব নিকাশ, আর লিকুইডিটরের মানে কি? লিকুইডিটরের মানে, কারবারের দেনা পাওনা মিটাবার নিজস্ব কর্মচারী। আমাদের পন্ডিত অর্থমন্ত্রীকে পশ্চিমবঙ্গে এই বামফ্রন্ট সরকার একজন লিকুইডিটর নিযুক্ত করেছেন। তিনি এখন লিকুইডিটর হিসাবে আজকে দেনা পাওনা মিটাইয়া দিয়া এই পশ্চিমবঙ্গকে লাটে উঠাইবেন। আজ সমস্তই লিকুইডিসনে আছে।

**মিঃ স্পীকার :** মিঃ সাত্তার, আর কতক্ষন সময় নেবেন?

**শ্রী আবদুস সাত্তার :** সুতরাং স্যার, আমি বলছি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়, আপনি ইউ আর প্লেয়িং এ রোল অফ এ লিকুইডিটর এবং আপনার এই রাজ্য লিকুইডিসনে গেছে, দেউলিয়া হয়ে গেছে। আজকে হিসাব নিকাশ করে সমস্ত সম্পত্তির পাওনা মিটাইয়া দিয়া ইউ হ্যাভ বিন এ্যাপয়েনটেড এ্যাজ এ লিকুইডিটর। কারণ আছে আপনি একজন এক্সপোর্ট লোক উদ্বৃত্ত বাজেটের কথা বলে পশ্চিমবঙ্গের মানুষকে ভাঁওতা দিচ্ছেন, সেই ভাঁওতা পশ্চিমবঙ্গের মানুষ নিশ্চয়ই বুঝতে পেরেছে।

কোন গরীব বিশ্বাস করতে পারছে না, আমি জানি একটা বাজেট, ডেফিসিট বাজেট হলেও আমরা সমালোচনা করতাম, তবুও আমি বলছি উন্নয়নমূলক যে কোন রাজ্যে ডেভালাপিং কান্ট্রি অব ডেভালাপিং ষ্টেট্ যে কোন ষ্টেটের একটা বাজেট সেখানে টাকা উদ্বৃর্ত থাকতে পারে না। আর যখন আপনার হাতে টাকাকড়ি কিছুই নেই তখন উদ্বৃত্ত বাজেট দিচ্ছেন এ একটা প্রহসন ছাড়া কিছুই নয়। সুতরাং এই বাজেট আমি কোন অবস্থাতেই সমর্থন করতে পারছি না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়কেশ মুখার্জী ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি কদিন ধরে একই কথা শুনছি, নুতন কথা বিশেষ কিছুই নেই, কাজেই উত্তর দেবারও বিশেষ কিছু নেই। এখন এই বাজেটকে সমর্থন করতে গিয়ে আমি একটা কথা বলছি। সুব্রতবাবু বলেছেন যে এখানে নাকি প্ল্যানের জন্য ৬০ পারসেন্ট টাকা কেন্দ্র দেয়। অদ্ভুত ব্যাপার, কোথা থেকে ওরা এসব কথা বলেন আমি জানিনা। এম. এন, আনসারীর লেখা ইকনমিক্যাল এ্যান্ড পলিটিক্যাল উইকলি এই পত্রিকাটিতে তিনি একটা হিসাব দিচ্ছেন, তাতে বলছেন যে পশ্চিমবঙ্গে পঞ্চম পরিকল্পনার সময়ে কেন্দ্র দিয়েছিল ৩৭.৮ ভাগ টাকা, ষষ্ঠ পরিকল্পনার সময়ে দিয়েছিল ১৯.৪ ভাগ, অর্থাৎ রাজ্যকে খরচ করতে হয়েছে পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ৬২.২ ভাগ এবং ষষ্ঠ পরিকল্পনায় ৮০.৬ ভাগ। কোথা থেকে ৪০ পারসেন্ট পেলেন আমি জানিনা। তারপর আর একটা হিসাবও এই কাগজে বেরিয়েছে, সেটা হচ্ছে জজ আই. এস. গুজরাট যে হিসাব টা দিচ্ছেন সেটা হচ্ছে যে কেন্দ্র ক্রমশঃ রাজ্যকে সামগ্রিক অর্থটা কমিয়ে দিচ্ছে।

**[ 2.10 - 2.20 p.m.]**

ধরুন, ৪র্থ পরিকল্পনার সময় ছিল ৩৬.৪, ৫ম পরিকল্পনার সময় দেখেছি ৩৫.৭, আর ৬ষষ্ঠ পরিকল্পনায় দিয়েছেন ৩২.৬। ওরা কোথা থেকে এসব কথা বলেন বুঝলাম না। মাথাপিছু যদি ধরা যায় তাহলে দুই একটি উদাহরণ দিলেই বুঝতে পারবেন। ছোট রাজ্য গুজরাটকে মাথাপিছু দিয়েছে ১৭৪.১৩ টাকা, হরিয়ানাকে দিয়েছে ২০১.৩৯ টাকা, কেরালাকে দিয়েছে ১৭৪.৮৫ টাকা, জনসংখ্যার দিক থেকে দেখলেও সেখানে দেখা যাবে ওড়িষ্যাকে মাথাপিছু ২৬৭.১৯ টাকা দেওয়া হয়েছে, পাঞ্জাবকে ১৯১.৪২টাকা দেওয়া হয়েছে, সেখানে রাজস্থান কে দেওয়া হয়েছে ২১০.৭৯ টাকা, আর পশ্চিমবাংলাকে দেওয়া হয়েছে মাথাপিছু ১৬১.৩৩ টাকা। সুতরাং যে কোন দিক থেকে দেখা যাক না কেন, দেখা যাবে যে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হয়েছে। ওরা সব নানা রকম অসত্য কথা বলে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন, এমন কি এই বিধানসভাতেও তারা সেই একই কাজ করে চলেছেন। আমরা দেখলাম বেকারদের জন্য ওদের একেবারে দারুন দরদ! ওদের চোখের জলে যেন সাত সাগর ভর্তি হয়ে গেছে। রেকার ভাতা বন্ধ হয়ে গেছে এই সংবাদ ওরা কোথা থেকে পেলেন জানিনা। দুই একটি কাগজেও বেরিয়েছে যে বেকারভাতা বন্ধ হয়ে গেছে। ওরাই বন্ধ করবার কথা বলেছিলেন, আমরা বন্ধ করিনি। কিন্তু এখন বেকার ভাতা বন্ধ করে দেওয়া হচ্ছে বলে ওরাই আবার চিৎকার করছেন। বেকার ভাতা যে রকম দেওয়া হচ্ছিল সেই রকমই তারা পাবে, উপরন্তু ১২।। কোটি টাকা রাখা হয়েছে বেকারদের জন্য সিড মানি হিসাবে। এ সম্বন্ধে ব্যাঙ্কের সঙ্গেও কথা হয়েছে। ব্যাঙ্ক এই ১২।। কোটি টাকার উপর ৭৫ কোটি টাকা দেবে বলে স্বীকার করেছে, অবশ্য কথাবার্তা পাকা হয়নি - কথা চলছে। বেকারদের আরো সাহায্য করবার ব্যবস্থা হোল - এতে ওদের মুখ শুকিয়ে গেছে। ওরা বলেছেন এটা নাকি ক্যাড়ার ভাতা। ওরাই দিয়েছেন ক্যাডার ভাতা। আমাদের কোন যুবককে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের ধারে কাছে যেতে দেওয়া হয়নি, মেরে মেরে তাড়িয়ে দেওয়া হয়েছে। ওরা গ্রামের জন্য যে টাকা গতবার বরাদ্দ করেছিলেন কেন্দ্রে তারপরিমাণ ছিল ৯০৮ কোটি টাকা। এবার এই ৯০৮কোটি টাকা থেকে ৮ কোটি টাকা কেটে দেওয়া হয়েছে। সুতরাং ৯০৮ কোটি

টাকায় যে কাজ হয়েছিল, এখন ৯০০ কোটি টাকায় ৮০০ কোটি টাকার কাজ হবে কারণ জিনিসপত্রের দাম বেড়ে গেছে। এটা লেবার ওরিয়েন্টেড্ স্কিম, সুতরাং আজকে গ্রামের ক্ষেতমজুরদের যেখানে কাজ বন্ধ সেখানে ঐ টাকা কতটুকু কি হবে সেই কথাতো বললেন না? সেল্ফ এমপ্লয়মেন্টের ক্ষেত্রে কি করেছেন? আগের বার এই খাতে টাকা ধার্য করেছিলেন ১৪৯ কোটি টাকা, এবারে করেছেন ৬৫ কোটি টাকা। এ ক্ষেত্রে ৮৪ কোটি টাকা কমে গেল। বেকারদের একেবারে পেট ভরিয়ে দেবেন! বেকারদের জন্য ওদের চোখের জল, ক্রোকোডাইল টিয়ারস্ একেবারে চারিদিকে ছড়িয়ে পড়েছে এখানে সেটাই দেখতে পেলাম।

ওরা দিল্লীর জয়গান করছেন কিন্তু পশ্চিমবাংলার উপর যে অবিচার হচ্ছে, অন্যান্য রাজ্যের উপর যে অবিচার চালান হচ্ছে - কোনটারই একটু প্রতিবাদ করবার মেরুদন্ড ওদের নেই।

আমাদের সাত্তার সাহেব ওভারড্রাফটের কথা বললেন। এই ব্যাপারে কিছু জানানোর জন্য কয়েকটি কথা বলতে চাই। ১৯৮৫ সালের ২৮শে জানুয়ারী তারিখের মধ্যে পাঞ্জাব ওভারড্রাফট নিয়েছে ৬০০ কোটি টাকা। তারমধ্যে ৫০০ কোটি টাকা ব্যাঙ্ক থেকে নিয়েছে ঋণ হিসাবে ফসল বিক্রি করার জন্য। ফসল বিক্রি হয়ে গেছে, কিন্তু সেই ৫০০ কোটি টাকা এখনও পর্যন্ত ফেরত দিচ্ছে না। তারপর উত্তর প্রদেশ ওভার ড্রাফট নিয়েছে ৩৬০ কোটি টাকা, কেরালা ওভারড্রাফট নিয়েছে ২৭০ কোটি টাকা। আর আমাদের পশ্চিমবাংলা নিয়েছে ২১৮কোটি টাকা। এর জন্য আমাদের সব সর্বনাশ হয়ে গেল, সরকার দেউলিয়া হয়ে গেল এই সমস্ত কথা ওরা বলছেন। পাঞ্জাব দেউলিয়া হল না, উত্তরপ্রদেশ দেউলিয়া হল না, পশ্চিমবাংলা দেউলিয়া হয়ে গেল। সাত্তার সাহেব এই সরকারকে প্রথমে দেউলিয়া বলে আরম্ভ করেছেন এবং শেষ করলেন দেউলিয়া বলে। স্যার, আমার কাছে একটা নতুন খবর আছে, সেটা হচ্ছে আমরা একজন যাদব চন্দ্রকে পেয়েছি। সেই যাদব চন্দ্র হচ্ছেন আমাদের মাননীয় সদস্য শ্রী কাশি নাথ মিশ্র মহাশয়। উনি নূতন পাটিগণিত লিখতে শিখেছেন। আমাদের মাননীয় অর্থমন্ত্রী বলেছেন যে ৩২৫ কোটি টাকা যদি পাওয়া যেত তাহলে এই ২১৮ কোটি টাকার ওভারড্রাফট শুধে দিয়েও ১০৭ কোটি টাকা থেকে যেত এবং সেটার দ্বারা বিভিন্ন উন্নয়নমূলক কাজ করা যেত। কিন্তু মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয় বলছেন না যে, ওই টাকা দিয়ে ওভার ড্রাফট শোধ করা যেত না। এর ফলে একটা নূতন অংকশাস্ত্র তৈরী হল। এবার থেকে আমরা জানলাম যে ৩২৫ কোটি টাকার চেয়ে ২১৮ কোটি টাকা বেশী। একটা নূতন তথ্য উনি আবিস্কার করেছেন। স্যার, আমি আপনাকে অনুরোধ করছি উপাচার্য্য সন্তোষ ভট্টাচার্য্যের কাছে ওনার নাম পাঠিয়ে দিন। উনি এইরকম একটা লোকের খোঁজ করছেন। উনি ডক্টরেট করার জন্য আবার ইউনিভার্সিটির খোঁজে বার হবেন। এই জন্য আপনাকে বিশেষ করে অনুরাধ করবো এই ব্যাপারটা আপনি একটু দেখুন। একটা জিনিষ স্যার, ওনারা সব সময় অন্যায়টাকে অন্যায় বলে মনে করতে পারেন না। যখন বলা হল কলকাতা নগরী মরে যাচ্ছে তখন ওনারা এই কথাটাকে সমর্থন করলেন। তার কোন প্রতিবাদ তাঁরা করলেন না। আপনি জানেন স্যার, বোষ্টমীদের একটা কথা আছে - ''যদিও আমার গুরু শুঁড়িখানায় যায়, তবুও আমার গুরু নিত্যানন্দ রায়'' নিত্যানন্দ স্বরূপ দিল্লীকে কোন কথা বলার মেরুদণ্ড ওনাদের নেই। পশ্চিমবাংলার একটা কথাও ওনারা বলেন না, এখানকার অভাবের কোন কথাই ওনারা বলেন না। ভারতবর্ষ একটা গোটা দেশ, আলাদা আলাদা ভারতবর্ষ নয়। যত নোট সব একই, আলাদা আলাদা নয়। সুতরাং অর্থনীতিও একটা । এটা ওনারা বুঝতে পারেন না? মূল ক্ষমতা যার হাতে সে যদি শুকিয়ে যায় তাহলে সারা ভারতবর্ষ শুকিয়ে যাবে। তিস্তা ব্যারেজের জন্য খরচ হবে ৪৪৮ কোটি টাকা। এর একটা অংশ কেন্দ্রের দেবার কথা। আমরা ইতিমধ্যে ১৬৫ কোটি টাকা খরচ করেছি। আমরা কেন্দ্রের কাছ থেকে ৩০ কোটি টাকা চেয়েছিলম। সেখানে ওনারা আমাদের ৫কোটি টাকা

ঠেকিয়ে দিয়েছেন। এই ব্যাপারে সুব্রতবাবু, কাশীবাবু, সাত্তার সাহেব তো কিছু বললেন না? এই সব কথা কেন্দ্রকে বললে ওনাদের আবার চাকুরী চলে যেতে পারে।

**[ 2.20 - 2.30 p.m.]**

স্যার, শিক্ষা জগৎ নিয়ে এখন অনেক তোলপাড় হচ্ছে, নানা রকম কথাবার্তা বলা হচ্ছে। দিল্লী সরকার এখন থেকে ছাত্রীদের ক্লাস টুয়েলভ অবধি ফ্রি পড়ার ব্যবস্থা করে দেবেন। এটা একেবারে নূতন ব্যাপার পশ্চিমবঙ্গের কাছে! পশ্চিমবঙ্গের কাছে এটা কি নূতন ব্যাপার? আমরা তো অনেক দিন আগেই - ৫ বছর আগেই - ফ্রি করে দিয়েছি। আমরা কেবলমাত্র ছাত্রীদের নয়, ছাত্র-ছাত্রী উভয়কেই ১২ ক্লাস পর্যন্ত ফ্রি পড়বার ব্যবস্থা করে দিয়েছি। কংগ্রেসী বন্ধুরা এতেও গর্ববোধ করতে পারেন না! কি করে তাঁরা গর্ব অনুভব করবেন? তাঁরা কি এটা জানেন যে, নারী শিক্ষার ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান এখন সর্বোচ্চে? তাঁরা কি জানেন যে পশ্চিমবঙ্গ এই ক্ষেত্রে এগিয়ে আছে এবং পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ১ কোটি টাকা পুরস্কার লাভ করেছে? এজন্য কি তাঁরা গর্ববোধ করেন? তাঁরা বাঙালী কিনা আমি জানি না। এখন ওঁরা লেগেছেন কালো টাকার বিরুদ্ধে জেহাদ করবেন বলে। কি করে করবেন? আপনি জানেন, এর আগে ওঁরা বেয়ারার বণ্ড করেছিলেন, তখন ৬০ হাজার কোটি টাকা হয়েছিল। কিন্তু কয় কোটি টাকা হল? ঐ বেয়ারার বণ্ড করতে গিয়ে কংগ্রেসের পার্টি ফাণ্ডে অনেক টাকা এসে গিয়েছিল।এখন সেই টাকা প্রায় ৭৫ হাজার কোটি টাকায় গিয়ে দাঁড়িয়েছে। এবারে আবার উঠে পড়ে লেগেছেন। অর্থাৎ আবার ফাণ্ডে টাকা নিতে হবে। এজন্য দুচারটি কথা বলতে হবে, তাই বলছেন।কালো টাকা দিয়ে ওঁরা ফাণ্ড বাড়াবেন। জম্মু ও কাশ্মীরে এম. এল. এ. কেনা হয়েছে, কর্ণাটকে কেনা হয়েছে, অন্ধ্র প্রদেশেও কেনা হয়েছে। আরও অনেক রাজ্যে কেনা হবে। এম. এল. এ. দের নৈতিক মান নষ্ট করে দিয়ে। জনসাধারণ যাঁদের ভালাবাসতেন, বিশ্বাস করতেন, সেই মানুষদের নৈতিক মান নষ্ট করে দেওয়ার পরিনতি কি হয়েছে? অত্যন্ত দুঃখের কথা, অত্যন্ত লজ্জার কথা এবং অত্যন্ত ক্ষোভের কথা এই যে, প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকে খুন করেছিল তাঁরই দেহরক্ষী এবং এটা সম্ভব হয়েছিল এই টাকার জোরেই। টাকার জোরেই এই নৈতিক মানের অবনতি হয়েছে এবং সেইজন্যেই এটা সম্ভব হয়েছে। আমরা ইলেকসানে দেখেছিলাম মাত্র ৫টি ভোটের জন্য ৫০০ টাকা দেওয়া হয়েছে। লোকসভার ইলেকসানে ৫টি ভোটের জন্য ৫০০ টাকা দেওয়া হয়েছিল। এই টাকা কোথা থেকে এল? এই টাকা হচ্ছে কংগ্রেসের ফাণ্ডের কালো টাকা। এই কালো টাকাকে সাদা করার জন্য আর একটা চেষ্টা হয়েছিল। সেটা হয়েছিল রাজনৈতিক পার্টিগুলিকে টাকা দেওয়া বন্ধ করে। এরজন্য একটা আইন পর্যন্ত হয়েছিল। সেই আইন বাতিল করে পুনরায় চালু করার চেষ্টা হচ্ছে। কালো টাকা, সাদা টাকা দিয়ে কংগ্রেসকে কিনে নেওয়া হয়েছে। সেই কালো টাকা গোটা কংগ্রেস আজ কালি হয়ে গেছে; সমস্ত কংগ্রেস আজ কালো হয়ে গেছে। এই কালো টাকাকে রাখার জন্য পৃথিবীর বিভিন্ন দেশের সঙ্গে বিশ্বব্যাংক থেকে সংগৃহীত ঋণের টাকা আমাদের এখন শোধ করতে হবে। সপ্তম পরিকল্পনাকালে এজন্য ৪১,০০০ কোটি টাকা ধার পাওয়ার জন্য আমাদের বিভিন্ন দেশে খোঁজ করতে হচ্ছে। মাননীয় প্রণববাবু, যিনি কেন্দ্রীয় অর্থমন্ত্রী ছিলেন, যিনি বিভিন্নভাবে ঋণ সংগ্রহ করেছেন, তিনি আজ বলছেন, 'লোন আর কোর না, একেবারে শেষ হয়ে যাবে'। ওঁদেরই কথায়- আজ আমরা এই পর্যায়ে এসে দাঁড়িয়েছি। এই অবস্থায় দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রীর তো একটা নতুন ধরণের বাজেট উৎথাপন করেছেন। এই অবস্থার মধ্যে, সম্পূর্ণ ভাঙাচোরা অর্থনৈতিক সংকটের মধ্যে দাঁড়িয়ে যে বাজেট তিনি রচনা করেছেন, তা এক কথায় অপূর্ব। একটা কথা আজ সবাই বলছেন। পশ্চিমবঙ্গে ৫।। কোটি মানুষ এই বাজেটের প্রতি তাঁদের সমর্থন জ্ঞাপন করেছেন, আমিও তাকে সমর্থন জানাচ্ছি। স্যার, আমি আর একটা কথা আপনার মাধ্যমে এখানে

বলতে চাই, যেকথা ওঁরা কিছুতেই বুঝতে পারেননি, আমরাও পারছি না। আপনি ওঁদের বলুন, যেটা ওঁরা ধরতে পারছেন না, সেটা ঝুড়ি কোদাল দিয়ে বুঝিয়ে দেওয়া হবে, তার আগে বোঝানো যাবে না।

**Dr. Kiran Choudhuri :** Mr. Speaker, Sir, as I was going through the speech of the Finance Minister I was wondering if it was his work, worthy of an Economist of Dr. Ashok Mitra's stature. For, it is replete Contradictions, shibboleths and cheap claptraps. One eminent jurist once remarked that election changes Government face but budget can change the economic face of the people of a country provided the Government can place the people above the party and can free itself from the Shackles of narrow political sectarianism. By the same token, the Left Front Government has completely failed in its budget. The Left Front having been in the Opposition for nearly three decades have by tradition, training and habit become oppositionists and even when they are in the Government they continue to be so. Because they cannot oppose their own Government, now they oppose the Centre and oppose the shadow of the Congress which is not in power for the last eight years. Sir, you are aware that Julius Caesar was dead but Caesarism lived all the same. Congress has been out of power for eight years now. It is amusing that the Left Front Government is fighting the shadow of the Congress continuously. When one goes through and compares the budget speeches of the past several years, one cannot escape one fact that the hope and aspirations aroused in them have not been fulfilled and the targets have not been ataained. The pace of progress has been painfully slow and if anyone refers to the current budget, the progress, the pace of it, is even slower and slower even than that of the community of snails. Sir, if we turn to the paragraph4 of the budget speech we find the Finance Minister has mentioned that the negative rate of the industrial growth during the Congress regime has been reversed and 80 per cent of the installed power capacity in West Bengal has been achieved.

**[ 2.30 - 2.40 p.m.]**

People are not interested in mere statistics. With long period of power cuts, with the experience of finding their shallow tubewells non-functioning, the people would like to know from the Government what is the quantum of shortfall and howsoon the Government feels that it could bridge the gap. But I think the Finance Minister

for his frank confession that despite best efforts the investment climate has not improved. In the organised industrial sector it has been sluggish.I would also thank him for his frank confession that unemployment figure has reached 4 milliion by now although Left Front had started wiht 1.2 millionin 1977-78.

Sir, one thing that our Finance Minister had not touched upon is the reaction of the American Brethern of Mcnamara and their British Cousins to the Importinuties of our Chief Minister for sending their capital in the oasis of calm and paradise of peace. He has not also referred to higher idealism, economic or otherwise, which had prompted our Chief Minister to walk out of National Development council meeting summoned by our late lamented Prime Minister Mrs. Gandhi . Was it for the economic benefit of the people of West Bengal or was it to humour that secessionist leader Mr. Farooq Abdulla?

Sir, awful inadequacy in the Infrastructure, the Shortfall in power production, the uncordial industrial relation and inefficient management of all these have resulted in the contraction of the industrial base of West Bengal and the Micawber way of expenditure of the government of West Bengal without the thought of to-morrow has brought the government in the quagmire of its own creation. It is futile to shift the responsibility on to the shoulder of the Centre.Sir people will see through the game. I am reminded, Sir, of the prophetic remark by Lincoln that you cannot fool all people for all time. The gifts of the Left Front Government to the people of West Bengal are pauperism, scarcity, unemployment and of course, corruption. Sir, development of physical assets is certainly necessary but development of man is all the more imperative. I am reminded of a Japanese proverb that if you plan for one year plan paddy; if you plan for ten years plan trees; if you plan for a hundred years' plan man. You can plan man if you just give him education, think for their health. But what have you done on these scores ? In the field of education this Government takes much credit for its achievements. I would refer to one point. There has been much talk about the Government of India's budget; much criticixm has been made of their taxation.But the Government of India is bringing down the tax. But here you know by jugglery of figures, where the tax on paper was at the rate of 1paise per kg. of paper, it has been raised to 1 percent. Now, Sir, the ordinary man will see one paise and he is not likely to understands

its meaning. one paise per Kg will compute the rate of Rs,10/-perton. On the ruling price of Rs. 1400/- per tom the tax imposed by Government of West Bengal would be Rs. 140/-. One percent means Rs.140/- in Rs.1400/- per ton. So, the price of paper would go up so much high that it would be difficult for the publishers and booksellers to make books even at the high price prevalling at the moment. Time will come when you will find that even 25 to 30 percent of the students that purchase books at present, will not be able to purchase their books. only 10 to 15 percent of the students will be in position to purchase books. Is that the way that you are going to plan man ? Look at the University of Calcutta. The crusade declared by our Minister for Higher Education the moment he had failed to put his own man there, has turned the University administration upside down. One group is fighting another group. Now, there are two groups of teachers- two rival groups- and one group is fighting against the other. There are two groups amongst the worker also. Such is the state of education in the University that the administration of the University has become totally defunct.

**[ 2.40 - 3.15 p.m.]**

**[including adjournment]**

Education does not grow when you just get into it. inject into it an over does of politics. The Calcutta University is an illustrative example. It is not exhausetive. Just look at one college - Kanchrapara College. There is one M.L.A. - of course whose name I will not mention here - under whose leadership the Principal of Kanchrapata College had been beaten up in public by certain ruffians. He had been kicked in the chest in his chamber. If this the condition than what sort of education is being given to the people ? I shall only expect that the good Counsel will prevail in our Education Minister and he will see that such type of dirty politics should not be allowed to be indulged in by the people who represent a large number of citizens and who call themselves legislators, sit here as representatives of about one lack of citizen of West Bengal. Thank you Sir.

**Mr. Speaker :** Under rule 9 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly I have constituted the Panel of Chairmen with the following members :

1) Shri Jaykesh Mukherjee

2) Shri Jamani Bhusan Saha

3) Shri Amalendra Ray

4) Shrimati Aparajita Goppi

5) Shri Gyan Singh Sohan Pal

6) Shri Kamakhya Charan Ghosh.

**54th Report of the Business Advisory Commitee.**

**Mr. Speaker :** I now present the 54th Report of the Business Advisory Committee, as follow :

Thursday, 28-3-85

(i) The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1985.

(Introduction, Consideration and Passing)-1/2 hour

(ii) The West Bengal Appropriation Bill, 1985 (Introduction, Consideration and Passing)-1 hour.

(iii) The West Bengal Motor Vehicles (Taxation on Goods and Passengers) Bill, 1985 (Consideration and Passing) -1 hour.

(iv) The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1985 (Consideration and Passing)- 1hour.

Friday,29-3-85

(i) Motion under rule 185 regarding proposal for opening the Closed Industries and developing the condition of Sick Industries- Notice given by Shri Kamal Sarkar, Shri Subrata Mukhopadhyay, Shri Saral Deb, Shri Matish Ray, Shri Kamakhya Ghose, Shri Sunirmal Paik and Shri Debaprasad Sarkar- 2 hours

(ii) Motion under 185 regarding postponement of some Railway Projects in West Bengal - Notice given by

Shri kshitibhusan Roy Barman, Shri Dinabandhu Mondal, Shri Nabani Barui, Shri Anil Mukherjee, Shri Subhas Naskar, Shri Probodh Chandra Sinha, Shri Kamakhya Ghose, Shri Kashinath Mishra and Shri Debaprasad Sarkar-2 hours.

(iii) Motion under rule 185 regarding amendment of Constitution for making employment a Fundamental Right - Notice given by Shri Sumanta Kumar Hira, Shri Kripa Sindhu Saha, Shri Subhash Goswami and Shri Kamakhya Nandan Das Mahapatra-1 hour.

(iv) Motion under rule 185 regarding enhancement of Railway fare and freight - Notice given by Shri Debaprasad Sarkar -1hour.

Monday, 1-4-85

(i) Demand No. 31 [276-Secretariat - Social and Community Services]

(ii) Demand No.34 [277 Education (Excluding Sports Youth Welfare), 278-Art and Culture, 677-Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)]

(iii) Demand No. 35 [279-Scientific Services and Research]-4 hours.

Tuesday, 2-4-85

(i) Demand No. 74 [363 - Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)]

(ii) Demand No. 26 [260 - Fire Protection and Control]

(iii) Demand No. 40 [284 Urban Devel-

opment, 484- Capital Outlay on Urban Development, 684- Loans for Urban /Development]- 3 hours.

(iv) Demand No. 78 [282-Public Health, Satination and Water Supply(Sewerage and Water Supply), 682- Loans for Public Health, Sanitation and Water Supply]-1 hour.

Wednesday, 3-4-85

(i) Demand No. 7 [229-Land Revenue, 504-Capital Outlay on Other General Economic Services]-3 hours.

(ii) Demand No. 59 [314-Community Development (Panchayat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat), 714-Loans for Community Development (Panchayat);

(iii) Demand No. 60 [ 314- Community Development (Excluding Panchayat),

514-Capital Outlay on Community Development (Excluding Panchayat)- 3 hours.

Thursday, 4-4-85

(i) Demand No. 62 [320- Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries),

520- Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries),525- Capital Outlay on TeleCommunication and Electronics Industries,

720- Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)]

(ii) Demand No. 64 [328- Mines and Minerals]

(iii) Demand No. 82 [ 526-Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed Sick Industries), 726- Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)]

(iv) Demand No. 24 [258- Stationery and Printing]

(v) Demand No. 75 [500- Investments in General Financial and Trading Institutions, 700-Loans to General Financial and Trading Institutions]

(vi) Demand No. 81 [523- Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings), 723-Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)]

(vii) Demand No. 76[320-Industries (Public Undertakings), 505-Capital Outlay on Agriculture (Public Undertakings), 523-Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 526-Capital Outlay on Consumer Industries (Public Undetakings), 705- Loans for Agriculture (Public Uncertakings), 722-Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723-Loans for Petroleum,Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726-Loans for Consumer Industries

(Public Undertakings), 734-Loans for Power Projects (Public Undertakings)]

(viii) Demand No. 61 [320- Industries (Closed and Sick Industries), 522- Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526- Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529- Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722- Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723- Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries), 726- Loans for Consumer Industries (Closed and Sick Industries)]

(ix) Demand No. 84 [530- Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)] - 4 hours.

(x) Demand No. 4 [214- Administration of Justice]

(xi) Demand No. 8 [230- Stamps and Registration] - 1 hours

1. There will be no Questions for Oral Answers and Mention Cases on Friday, the 29th March, 1985.

2. There will be no Questions for Oral Answers on Wednesday, the 3rd April, 1985.

3. The House Will sit at 12.00 noon on Thursday, the 4th April, 1985.

I now request the Hon'ble Minister for Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Santi Ranjan Ghatak :** Sir, I beg to move that the Fifty fourth Report of the Business Advisory Committee, as presented, be agreed to by the House.

The motion was then put and agreed to.

(At this stage the House was adjourned till 3.15 p.m.)

## GENERAL DISCUSSION ON BUDGET

**[ 3.15 - 3.25 p.m.]**

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত তিন দিন ধরে বিধান সভাতে অর্থমন্ত্রী মহাশয়ের ব্যয় বরাদ্দ নিয়ে আলোচনা শুনলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই আলোচনার মধ্যে বিরোধী দলের সদস্যরা যে কথাগুলো বলেছেন - আমি একটা কথা তাদের স্মরণ করিয়ে দিতে চাই, আজকে অর্থমন্ত্রীর বাজেট সম্পর্কে আপনাদের যে বক্তব্য, এটা আপনাদের জানা উচিত যে ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে দিয়ে সমাজবাদ নিশ্চয়ই হবে না এবং হতে পারে না। সেদিন মাননীয় সদস্য শিশির বাবু হঠাৎ ব্যাঙ্গ করে বললেন যে আজকে থেকে ৪৭ বছর আগে এই কলকাতা এই বাংলা ভারতবর্ষের পরিকল্পনার জন্ম দিয়েছিল। আমি তাকে প্রশ্ন করি, আজকে তিনি এখানে নেই, কিন্তু উনি যে আসনে বসেছিলেন, উনি তখন বলতে পারলেন না, আজকে থেকে ৪৭ বছর আগে স্বাধীনোত্তর ভারতবর্ষের উন্নয়ন এর যিনি রূপকার, তিনি ছিলেন নেতাজী সুভাষ চন্দ্র বোস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বইটার তিনি সেদিন নাম বলতে পারলেন না বলে দুঃখিত, কিন্তু আজকে জিজ্ঞাসা করি যে গোটা ভারতবর্ষের প্ল্যানের ক্ষেত্রে কে নেতাজী সুভাষ চন্দ্রের নাম তো উনি করলেন না? আজকে যেখানে বেকার সমস্যা, শিল্প সমস্যা চলছে আমরা তো জানি যে আজকে এই পশ্চিমবাংলা দ্বিখন্ডিত বাংলা যখন এক ছিল, ইংরাজ যখন পলাশীর প্রান্তে বাংলাকে গ্রহণ করে এবং পরাধীনতার শৃঙ্খলে শৃঙ্খলিত করে, তখন থেকে বাংলাদেশকে শোষন করে বাংলাদেশের সম্পদ, বাংলাদেশের সমস্ত অর্থনীতিকে ভেঙ্গে, তারা তাদের লন্ডনকে সাজিয়েছিলেন। সেই ধারাবাহিকতা আজকেও আছে, সেটা সমান ভাবে এখনও চলছে। আজকে দ্বিখন্ডিত বাংলার বুকে দাঁড়িয়ে অনেক কথা বলছেন এবং বামফ্রন্ট সরকার সাত বছর ক্ষমতায় আসার পর, আপনারা আজকে আমাদের কাঠ গোড়ায় দাঁড় করাচ্ছেন? আমি জিজ্ঞাসা করি, ৩৮ বছর আগে, আপনারা যেদিন পশ্চিমবাংলায় ক্ষমতায় ছিলেন, তখন পশ্চিমবাংলার জন্য আপনারা কি করেছেন? আজকে বেকার সমস্যা, শিল্প সমস্যা নিয়ে বলছেন। মাননীয় শিশির বাবুকে আমি স্মরণ করিয়ে দিতে চাই, নেতাজী সুভাষ চন্দ্র ১৯৩৮ সালে ন্যাশানাল প্ল্যানিং কমিশন গঠন করেছিলেন, সেই প্ল্যানিং কমিশনের রূপকার ছিলেন তিনি এবং তিনি দুটো কথা বলেছিলেন, সেটা আমি পড়ে শোনাচ্ছি - বেকারী দূর করার জন্য যান্ত্রিক কৃষি ব্যবস্থা উৎপাদন বাড়াবে কিন্তু বেকারীও বাড়বে, সুতরাং উদবৃত্ত মানুষগুলির কর্ম সংস্থানের জন্য শিল্প প্রসার চাই সমাজতন্ত্র প্রতিষ্ঠাতার জন্য। সমাজতন্ত্র ভাবী ভারতের আদর্শ তার সঙ্গে শিল্পায়ন অঙ্গাঅঙ্গি ভাবে জড়িত। বেকার সমস্যার কথা বলছেন। আজকে গোটা ভারতবর্ষের ৪০ কোটি মানুষ দারিদ্রের শেষ সীমায় এসে দাঁড়িয়েছে। মানুষ অনাহার, অর্দ্ধাহারে দিন কাটাচ্ছে। এই বৈষম্য আজকে গোটা পশ্চিমবাংলার উপর এসে পড়েছে। ইংরাজ সাম্রাজ্যবাদী শক্তি যেভাবে শোষন করেছিল, আজও সেই শোষন চলেছে, সেই বঞ্চনায় আজও পশ্চিমবাংলার মানুষ বঞ্চিত। আপনারা বলছেন কেন্দ্র এবং রাজ্য এই প্রশ্ন বার বার আসছে কেন? এই কারনে আসে যে রাজ্য সরকার চালাতে হলে নিশ্চয় কেন্দ্রের সাহায্যের প্রয়োজন আছে। কেন না, কেন্দ্র রাজ্যের কাছ থেকে অধিক সংখ্যক রাজস্ব সংগ্রহ

করে নিয়ে যান, আপনারা এই কথা তো একবার ও বলতে পারলেন না। বামফ্রন্ট সরকার কি এই কথা প্রথম তুলেছেন? এর প্রতিবাদ কি কখন হয়নি? রাজ্যের প্রতি কেন্দ্রের এই বঞ্চনা এবং রাজ্যের সম্পদ অধিকাংশই নিয়ে যাওয়ার বিরুদ্ধে স্বর্গতঃ ডাঃ বিধান চন্দ্র রায় প্রতিবাদ করেছিলেন। তিনি বলছেন বস্তুতঃ এটাই হল দ্বৈত্য শাসনের চাইতেও খারাপ কারণ, কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কোন দায়িত্ব গ্রহণ করে না। সংবিধান অনুসারে এবং বাস্তব ক্ষেত্রেও দায় দায়িত্ব থাকে একমাত্র রাজ্য সরকারের। কেন্দ্রীয় সরকার কেবলমাত্র নিয়ন্ত্রন করে থাকে, কোন রূপ দায়িত্ব গ্রহণ করে না। এমতাবস্তায় দ্বৈত্য শাসনে অদ্ভুত অচলাবস্থার সৃষ্টি প্রায়ই হতে বাধ্য। তার সম্পূর্ন দায়িত্ব চাপান হয়ে থাকে রাজ্য সরকারের কাঁধে। এই রকমভাবে তিনি অনেকগুলি প্রতিবাদ পত্র দিয়েছেন, যা এই বইটির মধ্যে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই উদ্বাস্তু সমস্যা সম্পর্কে অনেকেই অনেক কথা বলেছেন। কিন্তু এই উদ্বাস্তু সমস্যা সৃষ্টি করল কে? আজকে কলকাতা সহ গোটা পশ্চিমবাংলা দারুণ অর্থনৈতিক বিপর্যয়ের মধ্যে পড়েছে। এর জন্য দায়ী কে? এই পশ্চিমবাংলা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে হিসাব আছে যে স্বাধীনতার পরে কেন্দ্রীয় সরকার যেভাবে অন্যান্য রাজ্যগুলির উন্নয়নের ব্যবস্থা করলেন তার তুলনায়ই হয় না। তারা ১৯ টি শহর পুনর্গঠন করেছেন নতুন তৈরী করেছেন। কিন্তু পশ্চিমবাংলার ক্ষেত্রে তারা এই পরিকল্পনা গ্রহণ করেন নি। তাই আজ কলকাতা ধুঁকছে। আপনারা অহংকার করে বলছেন মুমুর্ষু কলকাতার চমৎকার কথা। বাংলাদেশের মানুষের মধ্যে যদি এতটুকু চেতনাবোধ থাকে, আত্ম মর্যাদাবোধ থাকে তাহলে তারা এই কথা নীরবে সহ্য করবে না। কারণ, আমরা জানি এই কলকাতাই হচ্ছে সংস্কৃতির পীঠস্থান। এই কলকাতাই হচ্ছে সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে রুখে দাঁড়াবার একমাত্র বিদ্রোহী, বিপ্লবীদের পীঠস্থান। আর আজকে আপনারা তাকে বলছেন মৃত নগরী, মুমুর্ষু নগরী? এই কথা বলতে আপনাদেরর সংকোচবোধ হচ্ছে না? আমরা হিসাব নিয়ে দেখেছি স্বাধীনতার পরে কতখানি বঞ্চনা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে করা হয়েছে লক্ষ লক্ষ মানুষ ওপার বাংলা থেকে তার সমস্ত কিছু সম্পদ সম্পত্তি ছেড়ে দিয়ে লাঞ্ছিত হয়ে এপার বাংলায় আশ্রয়ের জন্য এসেছিল। আপনারা বলতে পারেন পাঞ্জাবের উদ্বাস্তুদের সঙ্গে পশ্চিমবঙ্গের উদ্বাস্তুদের সমানভাবে পুর্নবাসনের ব্যবস্থা করেছেন কেন্দ্রীয় সরকার? বলতে পারবেন না। এই বইটির একটি জায়গা থেকে আপনাদের পড়ে শোনাচ্ছি। পশ্চিমবঙ্গের পুর্নবাসন দফতরের সচিব এস.এন. ব্যানার্জী কর্তৃক কেন্দ্রীয় পুর্নবাসন মন্ত্রকের সচিব ধর্মবীরকে লিখিত ১৯৬১ সালের ১৬ই আগষ্ট তারিখের পত্র। উক্ত পত্রে ব্যানার্জি বলেন, " চরম সত্য কথা হল, ১৯৬১ সালের লোকগণনায় পশ্চিমবঙ্গে জনসংখ্যার যে বিস্ময়কর বৃদ্ধির হার জানা গেছে তার উপরে ৩০ লক্ষ উদ্বাস্তুর ভার বহন করার মত আর্থিক অবস্থা এই রাজ্যের নেই। মনে রাখতে হবে যে, পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের মত পূর্ব পাকিস্তানের উদ্বস্তুরা ক্ষতিপূরণ তহবিলের সুবিধা পান নি, যার থেকে তাদের ঋনের কিছুটা অংশ মিটিয়ে দেওয়া যেতে পারে। পশ্চিম পাকিস্তানের উদ্বাস্তুদের বেলায় পুর্নবাসন মন্ত্রককে বিশেষ টাকা অবধি ঋন মকুব করতে হয়েছে। অনুগ্রহ পূর্বক একথা বিবেচনা করবেন যে, পূর্ব পাকিস্তানের থেকে আগত উদ্বাস্তুরা নেহেরু লিয়াবত চুক্তির এতটুকুও সুবিধা লাভ করতে পারেন নি"।

**[ 3.25 - 3.35 p.m.]**

আপনারা উদ্বাস্তুদের নিয়ে অনেক কথা বলেন অথচ আজই প্রশ্নোত্তরের সময় আপনারা শুনলেন যে আসাম থেকে যে ১৩ হাজার মানুষ পশ্চিমবাংলার মাটিতে এসে ক্যাম্পে ধুঁকছে, কেন্দ্রীয় সরকার তাদের কোন দায়িত্ব গ্রহন করৈন নি। স্যার, তাদের ক্যাম্পের জীবন যাত্রা আমরা দেখেছি অথচ এই অবস্থাতেও কেন্দ্রীয় সরকার তাদের দায়িত্বভার গ্রহণ করলেন না। কোলকাতা মুমুর্ষু একদিনে হয়নি, দীর্ঘদিন ধরে এই শহরের প্রতি অবজ্ঞা দেখানো হচ্ছে সেকথা আশা করি আপনারা

মনে রাখবেন। যে কলকাতা বন্দর একদিন পৃথিবীর মধ্যে অন্যতম শ্রেষ্ঠ বন্দর ছিল তাকে পুর্নগঠনের জন্য কেন্দ্রীয় সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেন নি। অন্যত্র ১৯ টি শহর গড়ে উঠেছে অথচ কোলকাতাকে নতুন করে গড়ে তোলার কোন পরিকল্পনা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন নি। আজকে কোলকাতাকে মুমূর্ষু নগরী বলছেন, এখানকার উদ্বাস্তু সমস্যার কথা বলছেন এর কোন দায়িত্ব কি আপনাদের নেই অবশ্যই আছে এবং সে দায়িত্ব আপনাদের নিতে হবে। আপনারা বেকার সমস্যার কথা বলছেন অথচ আপনারা জানেন কেন্দ্র এখানে কোন শিল্প গড়ে উঠতে দেন নি। আমরা শিল্পের জন্য বার বার কেন্দ্রের কাছে দাবী জানিয়েছি আর কেন্দ্র বার বার সেই প্রস্তাব নাকচ করে দিয়েছেন। কই এসব কথা তো আপনারা কখনও বলেন না। আমি তাই আপনাদের বলব, পশ্চিমবাংলার মানুষের স্বার্থে এবং এখনকার মানুষদের বাঁচানোর জন্য দল মতের উর্দ্ধে কেন্দ্রের কাছে চাপ সৃষ্টি করুন। এটা আমাদের দাবী, এখানে শিল্প গড়ে তুলতেই হবে ইংরাজ আমল থেকে মার খেতে খেতে আমাদের আজকে এই অবস্থা হয়েছে এতটুকু জায়গা নেই অথচ হাজার হাজার লক্ষ লক্ষ লোক এই পশ্চিমবাংলায় বাস করছে, তাদের পুর্নবাসনের ব্যবস্থা হয়নি, তাদের চাকরি নেই, তাদের জীবনযাত্রার মান অত্যন্ত নিম্নে। যেখানে কেন্দ্রীয় সরকারের দীর্ঘদিনের বঞ্চনা রয়েছে সেখানে আমরা শুধুমাত্র রাজ্যসরকারের ক্ষমতা পেয়ে হঠাৎ করে সব কিছু পাল্টে দেব, একটা সমাজবাদী বাজেট পেশ করবো একথা আপনারা ভাবলেন কি করে? সেইজন্য আপনাদের বলব, কেন্দ্রের কাছে আপনারা দাবী করুন, পশ্চিমবাংলার প্রতি আর কেন্দ্রের বঞ্চনা চলবে না। স্যার, আজকে সাধারণ মানুষের শতকরা ৭০ ভাগ দারিদ্রের শেষ সীমায় বাস করছে। আমরা গ্রামে থাকি, আমরা জানি গ্রামের মানুষের দারিদ্রের কথা, অভাবের কথা, যন্ত্রনার কথা। এর থেকে তাদের মুক্ত করার জন্য আমরা চেষ্টা করছি কিন্তু আমরা জানি আমাদের সে চেষ্টা পুরোপুরি ফলপ্রসু হবে না কারণ একটি ধনতান্ত্রিক কাঠামো এবং সংবিধানের সীমাবদ্ধতার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হচ্ছে। তাই আমাদের পদক্ষেপ এবং প্রচেষ্টা হচ্ছে যতখানি পারা যায় ততখানি তাদের সাহায্য করা। আমি মনে করি এ প্রচেষ্টা অত্যন্ত অভিনন্দন যোগ্য।

আজকে দিল্লীর বাজেটের দিকে আপনাদের একবার দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। দিল্লীর বাজেট কাদের স্বার্থে তৈরী? স্যার, আমরা জানি, দিল্লীর বাজেট ধনী আরো ধনী হবে ধণিকদের স্বার্থেই এই বাজেট। যে মানুষ খেতে পায় না, পরতে পায় না যাদের বাসস্থান নেই সেই মানুষের ঐ বাজেটে কি উপকার হবে সেটা আপনাদের একটু ভেবে দেখতে অনুরোধ করছি, কারণ আমরা জানি, দিল্লীর বাজেটের দ্বারা সাধারণ মানুষের কোন উপকারই হবে না, বরং তাদের উপর আরো আঘাত আসবে। স্যার, আইনশৃঙ্খলা নিয়ে আমি বেশী কথা বলব না শুধু এইটুকু বলব, আমরা গ্রাম বাংলার মেয়েরা, আমরা এই পশ্চিমবঙ্গে সম্মানের সঙ্গে চলাফেরা করতে পারছি, কথা বার্তা বলতে পারছি কিন্তু আমরা জানি দিল্লীতে এই পরিস্থিতি নেই। আশা করি আপনারা এটা স্বীকার করবেন। কারণ তা যদি না হত তাহলে আমাদের প্রধানমন্ত্রীকে তার নিজের দেহরক্ষীর দ্বারা খুন হতে হতো না। স্যার, পরিশেষে আমি বলব যে দেশে বাস করছি সেই পশ্চিমবঙ্গের রাজধানী কলকাতা হচ্ছে সংস্কৃতির এবং বিপ্লবের পীঠস্থান। অনেক মহামানবের জন্ম হয়েছে এই কলকাতায়, কাজেই এই কলকাতাকে নিয়ে কেউ যদি উপহাস করে তাহলে সে যন্ত্রনা রাখবার জায়গা থাকে না। আমি তাই এর প্রতিবাদ করে বলছিঃ

যে কলকাতা<br>বিদ্রোহের বারুদ বুকে নিয়ে<br>প্রতিদিন<br>আত্মপ্রকাশের দিন গুনছে

তারই বুকের উপর

এসব আত্মবিস্মৃত

অহঙ্কারীর দল

পৈশাচিক উল্লাসে

নিজেদের

কবর

প্রতিদিন নিজেরাই খুঁড়ে চলেছে।

স্যার, এই কথা বলে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**श्री देवकी नन्दन पोद्दार** : मिस्टर चेयरमैन सर, पश्चिम बंगाल राज्य की यह परिकल्पना-आर्थिक परिकल्पना जो माननीय अर्थ मंत्री ने रखा है, वह परिकल्पना किस आधार पर माननीय अर्थ मंत्री ने बनाया है, यह कोई भी अर्थ शास्त्री भारत में नही समझ सकता है। मै अर्थ शाश्त्र का ज्ञाता तो नही हुँ लेकिन व्यापारी जगत मे अत्पन्न होने के कारण बंगला में बोलिए की आबाज। क्यो हिन्दी को आपलोग नही समझते है हिन्दी को समझना होगा। और आर्थिक जगत से इस तरह से संलग्न हूँ कि अर्थ व्यवस्था को कुछ अवश्य समझता हूँ। पश्चिम बंगाल का यह बजट कल्पना के आधार पर बना है ओर कल्पना के आधार पर किसी भी मुल्क का किसी भी राज्य की आर्थिक परिकल्पना तैयार नही की जा सकती है। परिकल्पना तो आय-व्यय के तथ्यों के आधार पर बनायी जाती है। हमारे अर्थ मत्री को अपनी आय-व्यय का अन्दाज नही हैं। अर्थ मंत्री ने एक परिकल्पना मुनाफे के पश्चिम बंगाल की जनता के सामने सखी हैं-सदन में रखी हैं। किन्तु जो देनदारी है, वह सरकार की है, और उन देनदारियों की मेदनदर नही रखा गया है। सरकार को डी० ए० का जो पैसा सरकारी कर्मचारियों को देना है अगर डी० ए० का वह पैसा परिकल्पना खाते मे नही जाता तो मुनाफे का परिकल्पना बजट नही बन सकता था। अगर देनदारियों को पुरा बाद कर दिया जाय तो परिकल्पना क्या होगी-किसी भी तरह से मुनाफे की परिकल्पना नही बन सकती थी।

मिस्टर चेयरमैन सर, आप जानते है कि देनदारियों को दिए बगैर किसी भी तरह से मुनाफे की परिकल्पना नही बनाई जा सकती है। क्योकि हमें हर कदम पर उन्नति की ओर अग्रसर होना है। मगर इन [illegible] मार्क्स वादियों के पास उन्नति का कोई काम नही है। उन्नति के नाम पर परिकल्पना के द्वारा पश्चिम बंगाल की जनता को गुमराह कर रहे है-सदन को गुमराह कर रहे है। इसलिए

मै बड़े जोरदार शब्दों में कहूंगा कि यह परिकल्पना सरासर झुठा है। अर्थ मंत्री ने एसी परिकल्पना तैयार की है, जिससे पेसा लगता है कि ये पश्चिम बंगाल को बेच देना चाहते हैं।

मैने अर्थ मंत्री के बजट स्पीच को पढ़ा हे। उससे साफ मालुम पड़ना है कि अर्थ मंत्री देश को गुमराह कर रहे है, पश्चिम बंगाल को विदेशियों के हाथों बेच देना चाहते हैं, देश को गिरवी रख देना चाहते हैं। प्रथम पन्ने में जो शुरु किया हैं, उससे देश में औधोगिक्करण नही हो पायेगा। अर्थ मंत्री केवल केन्द्र पर दोषारोपण करते है कि केन्द्रीय सरकार की भुल नीतियों के कारण ही देश में अनइम्पलायमेन्ट बढ़ रहा है। लेकिन उनको अपनी औघोगिक नीतियों की ओर दृष्टि देना चाहिए। केवल केन्द्र सरकार पर दोष लगाने से इस प्रदेश का उत्थान नही हो सकता है। किसी भी उंग राज्य का उत्थान पव्लिक सेक्टर के ही उत्थान से नही होता। उधोगो की उन्नति उसी वक्त हो सकती है जब प्राइर्वट सेक्टर में कापिडेन्स पैदा किया जाय-प्राइवेट सेक्टर अपने मे कांफिडेन्स फील करे मार्क्सवादी पार्टी के आतंक के कारण उधोग मे कांफिडेन्स नही पैदा हो सका है। यही कारण है कि पश्चिम बंगाल से अघोग उठकर और राज्यों में चला जा रहा हैं।

**[4.35 – 5.45 p.m.]**

मिस्टर डिप्टी स्पीकर सर, मै इस सदन के सामने एक उदाहरण रखना चाहता हुँ और अनुरोध करता हूँ कि अर्थ मंत्री ईस अवष्य सुने, साथ ही साथ माननीय सदस्यगण से अनुरोध करुंगा कि वे लोग भी सुनेगै। पश्चिम बंगाल मे एक उधोग है जो सारे भारतवर्ष में उच्च कोटि का माना जाता हैं। उस उधोग के कारण पश्चिम बगाल का स्थान सारे भारत मे अलग ही माना जाता है। इसके वावजुद हमारे अर्थ मंत्री ने इस अघोग को खात्म करने के लिए इस पर टैक्स लगाया है। आपको चाहिए था कि इसपर इस उधोग पर टैक्स नही लगाते। इस उधोग के अन्दर दो लाख से तीन लाख आदमी काम करते है। इसके अलावा २०-२५ हजार ऐसी औरते है जो अपनी धारों मे क्शीन रखकर शाया ब्लाउज-रुमाल आदि चीजें तैयार करती है। अगर उसपर टेक्स का बोझ बढ़ेगा तो यह उधोग खात्म हो जाएगा। माननीय अर्थ मत्री ने इस उधोग को खात्म करने का रास्ता पकड़ लिया है। मै गरीबों के हिमायती बताने बाले अर्थ मंत्री से और गरीयों को अपनादोस्त बताने बाले मार्क्सवादी बन्धुओं से पुछता हुँ कि क्यो इस उधोग को नष्ट करने मे लगें है। सारे भारत मे होशियरी का माल पश्चिम बंगाल से ही जाता है। दिल्ली मे फस्टे प्वाहन्ट के उपर वन परसेन्ट टैक्स है। बम्बई मे ३० रु तक कोई टैक्स नही है। अगर यह उधोग पश्चिम बंगाल से हट जायगा तो इस प्रदेश

को क्या लाभ होगा मै माननीय अर्थ मंत्री से अनुरोध करुंगा कि इसपर पुनर्विचार करें और टैक्स से इस उधोग की रिहाई दे। ढाई से ३ लाख आदमी जो इसमे काम करते है, उन आदमियों को जिन्दा रखने के लिए गरीवी से रिहाई देने के लिए इसपर पुनर्विचार करें। आपकों उधोगों को जिन्दा रखना चाहिए ताकि पश्चिम बंगाल उन्नति के मार्ग पर अग्रसर हो सके।

आपके द्वारा प्रस्तुत बजट को मैने पढ़ा है। आपने लिखा है कि फाईनन्सियली डिफिकल्टीस के वावजुद हम राज्य का डवलपमेन्ट करते है और करने की चेष्टा कर रहे है। गरीबों मे रुपया खार्च करते हैं। डिप्टी स्पीकर सर, आपको वस्तियों मे भ्रमण करने का मोका मिलता है - मुझे भी वस्तियों मे भ्रमण करने का मोका मिला है। कलकत्ते के वस्तियों में वस्तीवासी किस तरह से जीवन यापन करते है, उसका चित्रण यहा नही किया जा सकता हैं। वस्ती में रहने बाले वस्ती वासियों की अवस्था जानवरों से भी वदतर है। वस्तियों में जल नही है-गन्दगी भरी पड़ी है - रास्ता नही है - विजली नही है। न तो सफाई का इन्तजाम है और न तो पानी का ही प्रवंध है। जिन वस्तियों में हरिजन भाई रहते है - मुसलमान भाई रहने है, उन वस्तियों की भी हालत दयनीय हैं। मै माननीय अर्थ मंत्री से पुछना चाहता हुं कि क्या मार्कसवादी कैडरी मे वस्ती उन्नति के लिए जो रुपया रखा जाता है उसे बांट दिया जाता है। क्या गरीबों की भलाई का के लिए जो रुपया बजट मे रखा जाता है, उसे गरीयो की भलाईक के लिए खार्च किया जाता है। क्या वस्तियो मे अमीर लोग रहते है या माकर्सवादी जो गरीयों की दुहाई देते है वो लोग उन वस्तियों में रहते है गरीवाकी दोहाई देनेबाले गर्वनमेंन्ट का यह बजट नही है तो देश की बेच देने बाला बजट है। इसमें कोई परिवर्तन नही हैं। यह तो इस राज्य को दुसरों के हाथों में बेच देने बाला बजट हैं।

परिकल्पना की रचना की जाती है - आय-व्यय के सिद्वान्त पर। क्या रुपया मिलेगा धर्मदा में दाम क्या मिलेगा क्या इस तरह से किसी राज्य के बजट की रचना की जाती है क्या इस बजट से इस राज्य की उन्नति हो सकती है।

आप इस हाउस को धोखा दे रहे है। आपने जो परिकल्पना तैयार की है, उससे देश की जनता - पश्चिम बंगाल की जनता और पश्चिम बंगाल गर्वनमेन्ट को बरगला रहे है। इस हाउस को गुमराह करने बाला यह झुठा बजट है। मै इस बजट का विरोध करता हुं।

**শ্রী দেব শরণ ঘোষ :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বিধানসভায় ১৯৮৫/৮৬ সালের যে বাজেট পেশ করেছেন আমি তার সমর্থনে দু একটা কথা বলতে চাই। আমার পূর্বে কংগ্রেস দলের মাননীয় সদস্য শ্রী দেওকী নন্দন পোদ্দার মহাশয় তার বক্তব্যের মধ্যে খুব জোরের সঙ্গে এই কথা বলতে চেয়েছেন যে প্রাইভেট সেক্টরে উদ্যোগ গ্রহণ না করলে কোন

দেশের উন্নতি সম্ভব নয়। এই বক্তব্য আমি নীতিগত ভাবে সমর্থন করতে পারছিনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদিও আপনি জানেন যে আমাদের দেশে মিশ্র অর্থনৈতিক ব্যবস্থা চালু আছে। প্রাইভেট সেক্টরের সঙ্গে সঙ্গে পাশাপাশি পাবলিক সেক্টরে অর্থনীতি নিয়ন্ত্রন হচ্ছে, শিল্পের ক্ষেত্রে, কৃষির ক্ষেত্রে সবস্তরে। এটা ঠিক যে পশ্চিমবঙ্গের শিল্পক্ষেত্রে বিগত কয়েক বছর ধরে অগ্রগতির গতিটা খুবই মন্থর এবং কংগ্রেস দলের মাননীয় সদস্য এর কারণ হিসাবে যেটা বার বার বলবার চেষ্টা করেছেন যে বিদ্যুতের ঘাটতি এবং শ্রমিক অসন্তোষকে এর মূল কারণ হিসাবে এই দুটিকে উল্লেখ্য করেছেন। কিন্তু বাস্তবে এই কথা আদৌ সত্য নয় যে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বিদ্যুতের জন্য এমন কোন নজির নেই যে ছোটবড় কলকারখানা বন্ধ হয়ে গেছে। একথা খুবই জোরের সঙ্গে বলতে চাই ভারতের অন্যান্য প্রদেশের তুলনায় সংগঠিত এবং অসংগঠিত শিল্পে শ্রমিক অসন্তোষ এমন কি কংগ্রেস শাষিত রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গে শ্রমিক অসন্তোষ নেই বললেই চলে। সরকারী সংস্থায় এই কথা প্রমানিত। শিল্পে মন্থরতার এবং লগ্নী না করার কারণ হিসেবে একটা সুপরিকল্পিত মালিকশ্রেনীর ধনিকশ্রেনীর শিল্পপতিদের একটা চক্রান্ত ১৯৭৭ সালে থেকে কাজ করছে পুরোপুরি চক্রান্ত। এই দেশের কলকারখানা থেকে মুনাফা তৈরী করে এবং এই দেশের কলকারখানা রুগ্ন করে শিল্পের মালিকরা পশ্চিমবঙ্গ থেকে পরিকল্পনা মাফিক মূলধন অন্য রাজ্যে সরিয়ে নিয়ে যাচ্ছে এর ভড়ি ভড়ি নজির আছে। শিল্পের মালিকরা এখান থেকে মুনাফা করে এই পশ্চিমবঙ্গে নতুন কলকারখানা তৈরী না করে এবং পুরনো কলকারখানা রুগ্ন করে তাদের মূলধন অন্য রাজ্যে সরিয়ে নিয়ে যাচ্ছে। এই কারনে পশ্চিমবঙ্গে শিল্পে অগ্রগতি এবং কেন্দ্রীয় সরকারের যে শিল্প নীতি আছে লাইসেন্স দেওয়ার যে নীতি আছে সেটাই পশ্চিমবঙ্গের শিল্পের অগ্রগতিতে যথেষ্ট বাধা সৃষ্টি করছে।

**[ 3.45 - 3.55 p.m.]**

এই প্রসঙ্গে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি কৃষি ভিত্তিক সংস্থা সম্পর্কে অবহিত করতে চাই। তার দৃষ্টি আকর্ষন করে বলতে চাই যে পশ্চিমবঙ্গে চিনি শিল্পের সম্ভবনা যথেষ্ট আছে। পশ্চিমবঙ্গ কৃষি ভিত্তিক দেশ। এই রাজ্যের নদীয়া, মুর্শিদাবাদ, বীরভূম, এবং উত্তর বঙ্গের বিভিন্ন জেলার বিভিন্ন অঞ্চলে আখ চাষের উপযুক্ত জমি আছে। পশ্চিমবাংলায় মাত্র তিনটি চিনিকল কাগজে কলমে আছে। একটি সরকারী পরিচালনাধীন আহমেদপুর চিনিকল, আর একটি হচ্ছে মুর্শিদাবাদের বেলডাঙ্গার চিনিকল যেটা সরকার অধিগ্রহণ করেছেন, তৃতীয়টি হচ্ছে বেসরকারী মালিকানায় পলাশীর চিনিকল। কিন্তু গত তিন চার বছর আমেদপুর এবং পলাশী চিনিকলের উৎপাদন নামমাত্র। এই বছর এই দুটি চিনিকলে মাত্র ২০০০ বস্তা চিনির উৎপাদন হয়েছে। আজকে আমাদের অন্য প্রদেশ থেকে চিনি আমদানি করতে হয়। অন্য প্রদেশ থেকে ওষুধপত্র তৈরী করবার জন্য সুরাসার আনতে হয়। অথচ পশ্চিমবাংলায় চিনি শিল্পের একটা বিরাট সম্ভবনা রয়েছে। প্রসঙ্গত আমি স্মরণ করিয়ে দিতে চাই, ১৯৪৭ সালের পর বাংলাদেশে বহু চিনিকল নতুন করে স্থাপিত হয়েছে। আমি মাননীয় মন্ত্রীকে এই তিনটি চিনিকলকে একটি দক্ষ কর্পোরেশনের মধ্যে নিয়ে এসে চালাতে অনুরোধ করবো এবং তাহলে এই শিল্পের উন্নতি সম্ভব হবে। পশ্চিমবঙ্গে এই চিনি শিল্প ধ্বংস হতে বসেছে। কাজেই এই শিল্পের উন্নতি ও প্রসার যাতে ঘটে সেদিকে উনি উপযুক্ত নজর দেবেন আশা করি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী বাজেট বক্তৃতার সঙ্গে সঙ্গে আমাদের কাছে ১৯৮৪/৮৫ সালের অর্থনৈতিক সমীক্ষার একটি বই দিয়েছেন। এই বইটা যখন দেখছিলাম তখন বিরোধী পক্ষের নেতা সাত্তার সাহেব এই বইটাকে বললেন ভগবান অথচ এই ভগবানকে ওরা বিশ্বাস করেন না। আমি জানিনা ভগবান, আল্লায় ওরা বিশ্বাসী কিনা। এই বইয়ের ভেতর গত বছর কৃষিক্ষেত্রে উন্নতির যে চেহারা দেখান হয়েছে সেটা পশ্চিমবঙ্গের ক্ষেত্রে উল্লেখ্যযোগ্য সন্দেহ নেই।

গত বছর বাজেটের প্রতিক্রিয়া হিসাবে কৃষিক্ষেত্রে ব্যাপক উন্নতি হয়েছে এবং তাতে রাজ্যের অর্থনীতি একটা সুস্থির নির্দিষ্ট জায়গায় এসে দাঁড়িয়েছে। কিন্তু কংগ্রেস পক্ষ থেকে এই উৎপাদন বৃদ্ধির কথাটা অস্বীকার করা হচ্ছে। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকারের বাজেটের প্রতিক্রিয়া হিসাবে পশ্চিমবাংলার কৃষিক্ষেত্রে একটা বিরূপ প্রতিক্রিয়া দেখা দিতে বাধ্য এটা অস্বীকার করা যায় না. স্যার, আপনি জানেন যে এখনও পর্যন্ত আমাদের এই রাজ্যে সেচসেবিত জমির বেশীরভাগ জমিই ক্ষুদ্র সেচব্যবস্থার অধীন এবং ক্ষুদ্র সেচব্যবস্থার অধীনে যেসব টিউবওয়েল, পাম্প আছে, যার সাহায্যে সেচের জল দেওয়া হয়। কেন্দ্রীয় সরকারের এবারের বাজেটে যে পরিমান ডিজেলের দাম বাড়ান হয়েছে পরে অবশ্য ৭ পয়সা কমিয়েছেন তাতে তার প্রতিক্রিয়া যে পশ্চিমবাংলার কৃষিক্ষেত্রের উৎপাদনের উপর পড়তে বাধ্য এটা কংগ্রেস সদস্যগণও অস্বীকার করতে পারবেন না। তাছাড়া সার, বীজ ও প্রয়োজনীয় ওষুধ পত্রের উপর ট্যাক্স, বসাবার ফলে তার বিরূপ প্রতিক্রিয়া কৃষি উৎপাদনের ক্ষেত্রে পড়বেই।

তাসত্ত্বেও পশ্চিমবাংলার চাষীরা কেন্দ্রের বাজেটের ধাক্কা সামলেও আবার অধিক উৎপাদন করবে। এখানে সামগ্রিক উৎপাদন বাড়বে এই বিষয়ে কোন সন্দেহ নেই। সঙ্গে সঙ্গে এই কথা বলতে চাই উৎপাদন বাড়লেও অর্থনৈতিক এবং সামগ্রিক উন্নতি যে হবে এটা বলা যায় না। উৎপাদন বাড়লেই যে কৃষিতে উন্নতি হবে এটা প্রমান হয় না। উৎপাদিত ফসলের যদি নায্য দাম না পায় তাহলে কৃষকদের উন্নতি সম্ভব নয়। পশ্চিমবাংলায় যে সমস্ত জিনিষ উৎপন্ন হয় ধান, গম, এই গুলোর যদি নায্য মূল্য না পাওয়া যায় তাহলে কৃষকরা মার খাবে। এই সমস্ত উৎপাদিত দ্রব্যের ক্রয় বিক্রয়ের মূল্য নির্ধারণ করে কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার এমন ভাবে কৃষিজাত দ্রব্যের মূল্য নির্ধারণ করে থাকে যার পরিনাম হিসাবে পশ্চিমবাংলার চাষীরা নায্য দাম থেকে বঞ্চিত হয়। উৎপাদন বেশী করা সত্ত্বেও শ্রমিকরা তাদের শ্রমের মূল্য পাচ্ছেনা। সুতরাং কেন্দ্রীয় সরকারের মূল্য নীতির ফলে পশ্চিমবাংলা মার খেয়ে যাচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বেকার সমস্যা সম্পর্কে বিরোধী পক্ষের সদস্যারা অনেক কথাই বলেছেন। ওনারা বলেছেন এই বাজেটে বেকার সমস্যা সমাধানের কোন সুষ্ঠ ব্যবস্থা তারা দেখতে পাচ্ছেন না। কংগ্রেস দলের মাননীয় সদস্যরা অনেক অভিজ্ঞ সদস্য, আগে ওনাদের কংগ্রেস আমলে অনেকে মন্ত্রী ছিলেন। ওনারা কি করে এই কথা বলছেন সেটা আমি বুঝতে পারছি না। কি করে বেকার সমস্যার সমাধান হবে? এখানে ঠিকভাবে কলকারখানা স্থাপন করা যাচ্ছে না। প্রতি মুহূর্তে প্রতিবন্ধকতার সৃষ্টি হচ্ছে। উপরন্তু এই বামফ্রন্ট সরকার এবং বিভিন্ন বিভাগে সামান্য কিছু লোক নিয়োগের ব্যবস্থা করতে চাইছেন এমপ্লয়েমেণ্ট এক্সচেঞ্জের মাধ্যমে। বিভিন্ন জেলায় বিভিন্ন দপ্তরে যেখানে নিয়োগ সম্ভব সেই সব জায়গায় প্রতিবন্ধকতারসৃষ্টি করা হচ্ছে। প্রতিটি ক্ষেত্রে, হেলথ্ ডিপার্টমেণ্ট, পি.ডব্লু. ডি এবং পঞ্চায়েত সর্বস্তরে হাই কোর্টে মামলা করে ইনজাংসন দিয়ে রাখা হয়েছে। এইভাবে লোক নিয়োগের ক্ষেত্রগুলি একেবারে বন্ধ করে রেখে দিয়েছেন। আবার আপনারাই বলছেন যে বেকার সমস্যার সমাধান কিছু করা হচ্ছে না। এই কথা কি আপনারা অস্বীকার করতে পারেন? ভারতবর্ষের কৃষির উন্নতির উপর নির্ভর করে অর্থনৈতিক উন্নতি। আপনাদের আমলে কৃষকরা ২-৩ মাসের বেশী কাজ পেত না। কিন্তু এই কথা আপনারা স্বীকার করবেন যে সেই বামফ্রন্ট সরকার আসার পর কৃষকরা ৯-১০ মাসের মত কাজ পাচ্ছে। তা ছাড়া প্রতিটি জেলায় কৃষকদের মজুরীর হার বেড়ে গেছে। কোথায়ও এই হার কমেনি। এর থেকে কি প্রমানিত হয়? কংগ্রেস দলের পক্ষ থেকে যখন বেকারদের কথা বলা হয় তখন ওনারা শিক্ষিত বেকারদের কথা বলেন। গ্রামে লক্ষ লক্ষ কৃষক কাজ পাচ্ছে না। তারা কি বৈকার নয়? ওনারা এদের বেকার বলে ধরেন না। আজকে বামফ্রন্ট আসার পর এই জিনিষের পরিবর্তন ঘটেছে। এখন কৃষির শ্রমিকরা বছরে ৯-১০মাস কাজ পাচ্ছে এবং তাদের মজুরী আগের তুলনায় অনেক গুন বেড়ে গেছে। এটা বামফ্রন্ট সরকারের একটা

বড় কৃতিত্ব। যদিও জানি ওনারা এটা স্বীকার করবেন না। মাননীয় অর্থমন্ত্রীকে ধন্যবাদ জানাই এই জন্য যে এই বছর কেন্দ্রীয় বাজেটের ধাক্কায় জনসাধারন বির্পযস্ত. এই পরিবেশে তিনি পশ্চিমবাংলার ক্ষেত্রে নূতন কোন ট্যাক্স ধার্য্য করেন নি। কিন্তু সঙ্গে সঙ্গে একটা বিষয় সম্পর্কে তার দৃষ্টি আকর্ষণ করছি এবং সেটার সঠিক মূল্যায়ন করার জন্য অনুরোধ জানাচ্ছি। সেটা হচ্ছে সিনেমার উপর সমানুপাতিক হারে কর বসাবার কথা বলেছেন। এটা যথেষ্ট যুক্তি সংগত হবে না বলে আমি মনে করছি। কারণ গ্রামাঞ্চলে ক্লাব, লাইব্রেরী, প্রাইমারী স্কুল, এবং হাইস্কুলে এদের যথেষ্ট সংগতি নেই। এরা মাঝে মাঝে ক্লাব বিল্ডিং বা স্কুল বিল্ডিং নির্মান করে সিনেমা এবং যাত্রার চ্যারিটেবিল ফাংশান করে।

**[3.55 – 4.05 p.m.]**

কিন্তু সমানুপাতিক হারে এই ট্যাক্স সিনেমার উপর বসালে বিভিন্ন ক্লাব, লাইব্রেরী এবং সমিতিগুলো ক্ষতিগ্রস্ত হবে। সেজন্য আমি মনে করি তাদের ক্ষেত্রে, বিশেষ করে যে সমস্ত ক্লাব, লাইব্রেরী ইত্যাদি সংস্থা চ্যারিটি শোএর মাধ্যমে সিনেমা প্রদর্শনী করে কিছু রোজগার করে থাকেন, স্কুল, লাইব্রেরী ও ক্লাবঘরের মেরামতের জন্য টাকা সংগ্রহ করে থাকেন, তাঁরা অত্যন্ত ক্ষতিগ্রস্ত হবেন। তাঁদের ক্ষেত্রে একটা সুনির্দিষ্ট হারে - ম্যাক্সিমাম ৫০ টাকা রাখলে বোধহয় ভাল হয়- স্থির করে দেওয়া উচিত। কারণ তাঁদের যদি বেশী ট্যাক্সের বোঝা বইতে হয়, তাহলে তাঁদের পক্ষে আর সিনেমা প্রদর্শনী করে অর্থ সংগ্রহ সম্ভব হবে না। আমি মাননীয় অর্থমন্ত্রী মহোদয়ের কাছে আমার এই প্রস্তাব বিবেচনার জন্য পেশ করলাম। সর্বশেষে, আমি মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট প্রস্তাব এখানে রেখেছেন, তার প্রতি আমার সমর্থন জ্ঞাপন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেশান স্যার, কিছুক্ষণ আগে ছাত্র পরিষদের ছাত্ররা যখন বিধামসভা অভিযানের উদ্দেশ্যে এখানে আসছিলেন, যার নেতৃত্বে ছিলেন ছাত্র পরিষদের সভাপতি শ্রী জয়ন্ত ভট্ট্যাচার্য্য এবং সেক্রেটারী শ্রী অশোক দেব, তখন মাঝ রাস্তায় তাঁদের গতিরোধ করা হয়। শুধু তাই নয়, তাঁদের উপর পুলিশ লাঠি চার্জ করেছে। অনেক ছাত্র এর ফলে আহত হয়েছে। সিরিয়াসলি আহত অবস্থায় তাঁদের অনেককে হাসপাতালে পাঠাতে হয়েছে। অনেক ছাত্রকে পুলিশ এ্যারেষ্ট করেছে।

(গোলমাল)

(এই সময়ে কংগ্রেস পক্ষ থেকে একাধিক সদস্য উঠে দাঁড়িয়ে একযোগে কিছু বলতে থাকেন।)

**মিঃ ডেপুটী স্পীকার :** শ্রী অম্বিকা ব্যানার্জী, আমি আপনাকে বাজেট স্পীচের উপরে বলার জন্য ডেকেছি, আপনি বলুন। আপনার জন্য ১০ মিনিট সময় দেওয়া হয়েছে। আপনি কিন্তু সময় নষ্ট করলে পরে বাড়তি সময় পাবেন না।

(গোলমাল)

**মিঃ ডেপুটী স্পীকার :** Please take your seats. I am on my legs. I have heard your point of information. Now I have called Dr. Ambika Banerjee to speak on the budget.

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, আপনি অম্বিকা ব্যানার্জীর আগে ডক্টর বলছেন কেন? উনি তো ডক্টর নন।

**মিঃ ডেপুটী স্পীকার :** কিন্তু আমার এখানে তো 'ডক্টর' লেখা আছে। সেজন্য আমি 'ডঃ অম্বিকা ব্যানার্জী' না বলে পারছি না।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** আপনি এটা ক্ল্যারিফাই করে বলে দিন, কোনটা ঠিক।

**মিঃ ডেপুটী স্পীকার :** আমি ডঃ অম্বিকা ব্যানার্জী বলে আপনাকে ডেকেছি; আপনি হয়তো মনে করছেন এর মধ্যে কোন জাল ডিগ্রী আছে নাকি, কিন্তু তা নয়। আমার রেকর্ডে এটাই লেখা আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় স্পীকার স্যার, মাননীয় অথ্যমন্ত্রী এখানে যে বাজেট প্রপোজ করেছেন - ১৯৮৫-৮৬ সালের জন্য - তার প্রতি সমর্থন না করেই আমার বক্তব্য রাখতে চাই। যেখানে শুধু সরকার নয়, সমস্ত সংস্থাগুলো- সরকারের অধীনে অন্যান্য যে সমস্ত সংস্থাগুলো আছে - ডেফিসিট বাজেটের মধ্যে দিয়ে চলছে, যখন আমরা পশ্চিমবঙ্গ সরকারের বাস্তব অবস্থাটা কি তা জানি, সেই মুহূর্তে এই সারপ্লাস বাজেট পেশ করার অর্থ হল সাধারণ মানুষের মধ্যে ধোঁকা দেওয়া ছাড়া আর কিছুই নয়। সাধারণ মানুষকে এর মধ্যে দিয়ে ধোঁকা দেওয়ার চেষ্টা হয়েছে। সাধারণভাবে মন দিয়ে দেখলে দেখা যাবে যে এই বাজেটে পশ্চিমবঙ্গের মানুষকে ভুল বোঝাবার চেষ্টা করা হয়েছে। বাজেটে ডঃ অশোক মিত্র যে বিবৃতি দিয়েছেন আমার মতে তা মনে হয় পশ্চিমবঙ্গের মানুষকে ধোঁকা দেওয়ার চেষ্টা করা হয়েছে এবং তাছাড়া আর কিছু নয়। আজকে আমরা দেখছি পশ্চিমবাংলার প্রতিটি ক্ষেত্রে সেখানে ইণ্ডাষ্ট্রির অবস্থা আজকে কি বা পাওয়ারের আজকে কি অবস্থা। সেখানে সবগুলি ধুঁকছে। ইলেকট্রিসিটি নেই, রাস্তাঘাটের অবস্থা তো বর্ণনা করা যায় না। এই নিয়ে এখানকার মাননীয় সদস্যরা পি.ডব্লিউ.ডি. মন্ত্রীর কাজে প্রতিবাদ করেছেন, সেকথা অস্বীকার করার উপায় নেই। এছাড়া এডুকেশানে নৈরাজ্য চলছেতার পরিপূর্ণ দৃষ্টান্ত আমার কাছে আছে। আজকে শিক্ষার যে অচলাবস্থা সৃষ্টি হয়েছে সেকথা সকলের জানা আছে। শিল্পে কোন নিরাপত্তা বোধ নেই, আস্তে আস্তে সমস্ত শিল্প পশ্চিমবঙ্গে বাইরে চলে যাচ্ছে এবং পশ্চিমবঙ্গ ক্রমশ অবনতির দিকে যাচ্ছে। অতীতে এই শিল্প কত উন্নত ছিল ক্রমে তা নীচের দিকে নামতে শুরু করেছে। এখানে আজকে বেকার সমস্যা যে ভয়াবহ অবস্থা ধারণ করেছে। প্রায় ৪১ লক্ষ রেজিস্টার্ড বেকার খাতায় কলমে দেখা যাচ্ছে, তাছাড়া আরো কত যে আছে তার কোন হিসাব নেই। কোন ল এ্যাণ্ড অর্ডার নেই, কেন্দ্রের উপর কেবল দোষারোপ করে ব্যর্থতা আপনাদের ঢাকতে চাইছেন। আজকে স্টেট গভর্ণমেন্টের ডিয়ারনেস এ্যালাউন্স বাড়াতে পারছেন না। আপনারা এই ব্যাপারে সেন্ট্রাল গভর্ণমেন্টের সঙ্গে কোন আলাপ-আলোচনা করলেন না। নিজেদের খেয়াল খুশী মত চলে নন প্ল্যান্ডভাবে সব কাজ করে গেছেন যার জন্য সাবা রাজ্যটাকে দেউলিয়া করে দিয়েছেন। সেন্ট্রাল গভর্ণমেন্টের সঙ্গে যুক্তি পরামর্শ না করে নিজেদের ইচ্ছামত কাজ করেছেন এবং ব্যয় করেছেন। এর জন্য কোন যুক্তি দেখান নি বা ডিবেট করেননি। কেবল পশ্চিমবঙ্গ কেন্দ্রকে দোষারোপ করে যাচ্ছে। কিন্তু কেন্দ্র যুক্তি দিয়ে দেখিয়ে দিয়েছে তারা যে টাকা দিচ্ছে তা যথেষ্ট এবং অনেক ক্ষেত্রে সেই টাকা রাজ্য সরকার ঠিকমত পুরোপুরি খরচ করতে পারে না বলে ফেরত চলে যায়। আজকে এখানে আমার আগেকার সদস্য কেন্দ্রের বিমাতৃসুলভ মনোভাব এই কথা বললেন। আজকে আপনারা নিজেরাই দেখুন যে শিল্পে অগ্রগতি নেই, যে শিল্প এককালে সর্বশ্রেষ্ঠ শিল্প হিসাবে গণ্য ছিল সেই শিল্প আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে। সবচেয়ে দুঃখের কথা এখানকার ইঞ্জিনিয়াররা বা কারিগররা এখানে চাকুরী না পেয়ে অন্য রাজ্যে চলে যাচ্ছে। তারপরে কেমিক্যাল ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে এবং ইঞ্জিনীয়ারিং ইণ্ডাষ্ট্রির ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সর্বশ্রেষ্ঠ ছিল আজকে সেখানে ১০ স্থানে পৌছে গেছে। ১৯৬৯ সাল থেকে অবনতি হতে আরম্ভ করে এবং তারপর থেকে আর কোনভাবেই আর রিমুভ করতে পারেনি। আপনারা সোসালিষ্টিক প্যাটার্ণের সরকার

করতে চাইছেন সেইজন্য আপনাদের উচিত বিদেশ থেকে কারীগরী শিক্ষার ধাঁচটা ভালোভাবে রপ্ত করা এবং এই দেশে যাতে এই ধাঁচে শিক্ষা স্থাপন করা যায় তার চেষ্টা করা উচিত। আমি জানি মাননীয় মুখ্যমন্ত্রী কিছুদিন আগে যখন আমেরিকা, কানাডায় গিয়েছিলেন সেখানকার ইণ্ডাষ্ট্রিগুলিকে দেখে তিনি বলেছিলেন এইভাবে যদি এ্যালোর করা যায় আমাদের দেশের শিল্পর ক্ষেত্রে বিশেষ করে উন্নতি করবে এবং বিশেষ করে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে। এরজন্য আমি ব্যক্তিগতভাবে তাকে স্বাগত জানিয়েছিলাম।

[4.05 – 4.15 p.m.]

কিন্তু অদ্ভুত ব্যাপার তিনি তাদের এখানে আনতে পারেননি। কি কারণে তারা এখানে আসতে চাইছেন না সেটা একবার ভেবে দেখা দরকার। কিছু দিন আগে ১৯৮৩ সালে দুটি সাউথ এশিয়ান ট্রেড এ্যাসোসিয়েশান একটা ডেপুটেশানে এখানে আসে এবং পশ্চিমবাংলার সরকার এখানে তাদের ইনভাইট করে নিয়ে এসেছিলেন। তাদের বিভিন্ন জায়গায় ঘুরিয়ে দেখানো হয়েছে। কিন্তু তারা এখানে কোন কলকারখানা করতে রাজী নয়। এর কারণ কি সেটা আমাদের খুঁজে বার করতে হবে। শিল্পের উন্নতি করতে শুধু ইলেকট্রিসিটি যে একমাত্র কারণ তা নয়। শিল্পের উন্নতি করতে হলে শুধু যে লেবার প্রবলেম সলভ করতে হবে তাও নয়। এর জন্য দরকার আছে ইনফ্রাস্ট্রাকচার। একটার সঙ্গে একটা কোয়াডিনেট না হলে হবে না। বিদ্যুতের অভাব আছে। লেবার ট্রাবল আছে এবং সেই সঙ্গে সঙ্গে অপদার্থ যে ম্যানেজমেন্ট আছে তা হয়। সেই জন্য আমরা দেখি সিঙ্গাপুর এবং অন্যান এশিয়ান কান্ট্রিজগুলো যে উন্নতি সাধন করছে তা আমাদের দেশে ৩০।৩৫ বছর ধরেও হল না - বিশেষ করে আমরা ৮।১০ বছর ধরে অবনতির দিকে যাচ্ছি। আমার যে স্ট্যাটিসটিকস জানা আছে তাতে ৬০ হাজারের মত ছোট কলকারখানা পশ্চিমবাংলায় আছে তার মধ্যে ১১ হাজার ২০১টি অলরেডি সিক, বাকিগুলি ধুঁকছে এবং বেশীরভাগই লসে রান করছে এবং কিছুদিন পর এই ইণ্ডাষ্ট্রিগুলিও সিক হয়ে যাবে। ৪৬৫টা বৃহৎ শিল্পের মধ্যে ১১০টি রুগ্ন হয়ে পড়েছে। আপনারা যেভাবে ট্যাক্স বাড়াচ্ছেন এর দ্বারা কি বেকার সমস্যার সমাধান হবে যত টাকাই সেন্ট্রাল থেকে আসুক না কেন? ১৯৮৪ সালে ৪১ লক্ষ লেবার কর্মসূচীর যার হিসাব কেন্দ্র দিয়েছেন তা থেকে বুঝতে পারবেন রাজ্যের শিল্প উৎপাদন কমেছে কিনা? ৮২-৮৩ সালে শিল্পোৎপাদন ছিল ১২২.৮। ১৯৮৪ সালে কমে গিয়ে হল ১২০.৮৪। এটা অত্যন্ত লক্ষণীয় ব্যাপার। কুটির শিল্পে ৪০ লক্ষ ২৮ হাজার টাকা লোকসান হয়ে গেছে যেখানে আপনারা গর্ব অনুভব করছেন কুটির শিল্পের উন্নতির কথায় সেখানে লক্ষ লক্ষ টাকা লোকসান করছেন। আর একটি বিষয় অর্থমন্ত্রীর দৃষ্টি গোচর করছি। তাহল ১৯৮০ সাল থেকে এখানে রাবার ইণ্ডাষ্ট্রির বাজার ফুলে উঠেছিল এবং ইন্ড্রাষ্ট্রিয়াল কমপ্লেক্সটাতে বাংলাদেশের একচেটিয়া অধিকার ছিল। অর্থাৎ রবার মোল্ডডেড এখানে ছিল এখন দেখা যাচ্ছে এই শিল্পের ট্যাক্সের ব্যাপার নিয়ে এই ইণ্ডাষ্ট্রি কোলাপ্স করে গেছে এবং এটা আসতে আসতে পাঞ্জাব হরিয়ানাতে চলে গেছে অর্থমন্ত্রীর কাছে কয়েকটি নিবেদন করছি তা হল বিশেষ করে প্রফেশনাল ট্যাক্সের ব্যাপারে। সাধারণ মানুষ ছোট ছোট ব্যবসা করে তাদের উপর থেকে ট্যাক্সের ভার কমিয়ে দিন। আপনারা এনট্রি পেনিওর তে এনক্যারেজ করতে চাইছেন সেখানে আপনাকে অনুরোধ করবো ৫০ হাজার টাকার কম ইনকাম যাদের তাদের অব্যাহতি দিন। সেল্ফ এমপ্লয়মেন্ট প্রোগ্রামকে উৎসাহ দেবার জন্য সেলস ট্যাক্স মুকুব করতে হবে। আপনারা জানেন ২৫ হাজার টাকা যারা পায় তাদের ২৫ হাজার টাকা মেশিনারী কেনবার জন্য দেওয়া হয়। এই ২৫ হাজার টাকার মেশিন কিনতে গেলে তাদের ২/২।। হাজার টাকা সেলস ট্যাক্স দিতে হয় এবং অন্যান্য সুদ বাবদ আরো ২/৩ হাজার টাকা তাদের চলে যায়। সুতরাং ২৫ হাজার টাকাটা ২০ হাজারে এসে দাঁড়ায়। সুতরাং ছোট ছোট এনট্রিপ্রেনিওর যারা ব্যবসা করবে

তাদের যদি সেলস ট্যাক্সের হাত থেকে অব্যাহতি না দেন তাহলে তাদের পক্ষে বেশী এগুনো সম্ভব হবে না। আমরা দেখতে পাচ্ছি তারা টাকা নিয়ে শোধ করতে পারে না এইসব নানা কারণে। তারপর ওয়েইং স্কেল পশ্চিমবঙ্গের একটা গর্বের জিনিষ, এটা আমাদের একচেটিয়া ছিল, সেখানে ট্যাক্স ক্রমে ক্রমে বেড়ে ১৫ পার্সেন্টে গিয়ে দাঁড়িয়ে গেছে। ভারতবর্ষের অন্যান্য জায়গায় ট্যাক্সের হার কম, সেজন্য তারা অল ইণ্ডিয়া লেভেলে কমপিটিসানে দাঁড়াতে পারছেনা। আপনি একবার এই ট্যাক্সের হারের ব্যাপারটা চিন্তা করে দেখুন যাতে তারা সারা ভারতবর্ষে ওয়েইং স্কেল এনট্রিপ্রেনিওরদের সঙ্গে কম্পিট করে ব্যবসা করতে পারে। আমার আরো অনেক কথা বলার ছিল, কিন্তু সময় নেই বলে বলতে পারছি না। আমি আপনার কাছে আবেদন করবো শিল্পের উন্নতির জন্য ছোট চোট ব্যবসাদারদের যাতে সুবিধা হয় সেই রকম ট্যাক্সের কথা চিন্তা করুন। আমার কথা হচ্ছে রেজিস্টার্ড পার্টিরা ২ পারসেন্ট সেলস ট্যাক্স দেয়, আন-রেজিস্টার্ড পার্টিরা ৪ পারসেন্ট সেলস ট্যাক্স দেয়, এটা যদি এক করেন তাহলে আপনার রেভেনিউ বাড়বে সত্য কথা, কিন্তু তাতে ছোট ছোট শিল্পপতিদের সুবিধা হবে না। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতিভূষণ রায় বর্মণ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীর উত্থাপিত বাজেট সমর্থন করতে দাঁড়িয়েছি। সেই বাজেট সমর্থন করতে গিয়ে বাজেট সম্পর্কে কিছু বলার আগে একটা কথা বিশেষ করে যেটা মনে হচ্ছে সেই কথাটা আগে আপনার কাছে নিবেদন করবো। সেই কথাটা হচ্ছে আমাদের বিরোধী পক্ষের বন্ধুদের দেখছি মহাভারত তাঁরা খুব ভালোই অধ্যয়ন করেছেন এবং সেটা বাস্তবে প্রয়োগ করতেও শিখে গেছেন। কারণ অশ্বথামা হত ইতি গজ এই যে নীতি সেখানে আছে এই বাজেটের সমালোচনার ব্যাপারে তাঁরা সেই নীতি এখানে সবাই প্রয়োগ করে যাচ্ছেন অর্থাৎ সত্য কথা কিছুতেই তাঁরা বলবেন না, মিথ্যা বলছেন বা অসত্য বলছেন, এইভাবে সরাসরি অক্রমন করে যাচ্ছেন। কাজেই অশ্বথামা হত ইতি গজ এই নীতি তাঁরা গ্রহণ করেছেন। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বিবৃতিতে এমন কোন বিষয় নেই যা বিস্তৃতভাবে তিনি ব্যাখ্যা করেননি এবং প্রতিটি বিষয়ে অত্যন্ত সুস্পষ্টভাবে বামফ্রন্ট সরকারের অর্থনীতি বিশ্লেষণ করেছেন এবং কোনটা থেকে কোন জিনিষ হতে পারে তার পরিস্কার ব্যাখ্যা তিনি দিয়ে দিয়েছেন। এই বাজেট বিবৃতি যিনি পডবেন তাঁর কাছে ওগুলি গুলিয়ে অন্য একটা বক্তব্য হাজির করার অর্থ হচ্ছে অশ্বথামা হত ইতি গজ এই নীতি প্রয়োগ করা ছাড়া অন্য কিছু বলার নেই। বিরোধী পক্ষের বক্তব্য কি - অর্থমন্ত্রী পশ্চিমবঙ্গের আর্থিক দুরাবস্থার কথা চেপে গিয়ে উবৃত্ত বাজেট এখানে পেশ করেছেন। আমরা এই কয়দিন ধরে বাজেট সম্পর্কে অনেক আলোচনা শুনেছি, আমরা সবাই বাজেট বিবৃতি পড়েছি, তাতে বার বার একথা অর্থমন্ত্রী বলেছেন যে পশ্চিমবঙ্গ একটা দারুণ অর্থনৈতিক সংকটের মধ্য দিয়ে যাচ্ছে।

**[4.15 – 4.25 p.m.]**

আর সেই জায়গায় দুঃখের সঙ্গে হলেও লক্ষ করেছি সুব্রতবাবু অত্যন্ত নাটকীয়ভাবে কতগুলি সরকারী চিঠির উদ্ধৃতি দিয়ে বামফ্রন্ট সরকারের আর্থিক অবস্থার কথা বললেন। তাঁর ভাবখানা হচ্ছে একটা দারুণ জিনিস তিনি আবিস্কার করেছেন যেটা আমাদের অর্থমন্ত্রী আড়াল করে রেখেছিলেন। কিন্তু আমরা তো দেখছি সমস্ত কথাই এই বাজেটের মধ্যে রয়েছে। কুৎসা করতে হবে তাই বিরোধীপক্ষ থেকে এই রকম কথা বললেন, এইভাবে সমালোচনা করলেন। তাঁর দ্বিতীয় বক্তব্য হচ্ছে, এই বাজেট আশা এবং অনুমানের উপর ভিত্তি করে করা হয়েছে। এটাই হচ্ছে তাঁদের তীব্র সমালোচনা এবং আক্রমণ। আমি জিজ্ঞেস করি কেন্দ্রীয় সরকারের বাজেট কিসের উপর ভিত্তি করে তৈরী করা হয়? আমরা সাধারণভাবে জানি দেশের অর্থনৈতিক অবস্থা বিচার বিশ্লেষণ করে অনুমান এবং আশার উপর নির্ভর করে সরকারের পক্ষে যেটা করা সম্ভব সেইভাবেই বাজেট তৈরী করা হয়। ১৯৮৪/৮৫ সালে

কেন্দ্রীয় সরকারের বাজেটে ঘাটতি দেখান হয়েছিল ১৭৮২ কোটি টাকা এবং এখন সেটা হয়েছে ৪ হাজার কোটি টাকা। একটা কথা আছে নিজের বেলায় আটিশুঁটি অন্যের বেলায় দাঁত কপাটি। অর্থাৎ সমালোচনা করতে হবে তাই সমালোচনা করে গেলেন। এই ধরণের সমালোচনার কি অর্থ আছে আমি বুঝতে পারছি না। যে কথা বাজেট বিবৃতিতে আছে তার উপর কিছু বলুন। বাজেটে যেটা নেই সেকথা বলে কি লাভ। সুব্রতবাবুর বাড়ি পি সি সরকারের বাড়ীর কাছে তাই মনে হয় তাঁর গায়েও ওই ম্যাজিকের হাওয়া লেগেছে। একটা কথা মনে রাখবেন বাজেট ম্যাজিক নয়। প্রতিটি কথা বাজেটে বিশ্লেষণ করা হয়েছে এবং অর্থমন্ত্রীর পুরো বক্তব্য বাজেট বইতে রয়েছে। কিন্তু তিনি তার মধ্যে না গিয়ে অন্য প্রসঙ্গ তুললেন। বিরোধীপক্ষের বন্ধুরা বললেন প্রচণ্ডভাবে ওভারড্রাফট এই সরকার নিয়েছেন। উত্তর প্রদেশ, কেরালা প্রভৃতি বহু রাজ্য যখন ওভারড্রাফট নিয়েছে তখন পশ্চিমবাংলার দোষ কোথায়? কেন্দ্রীয় সরকারও প্রয়োজনে ওভারড্রাফট নেন। সেই কায়দাটা কি - কিভাবে নিচ্ছে? রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে সর্ট টার্ম ট্রেজারী বিল সংগ্রহ করে এর উপর সীমাহীনভাবে বাড়তি টাকা নিচ্ছে, তারপর যে নোট ছাপাচ্ছে তার কোন সীমা নেই। এই টাকা আর ফেরত দিতে হয় না। এই সব পদ্ধতি কেন্দ্রীয় সরকার প্রয়োগ করেন। ডেফিসিট ফাইনানসিংয়ের এই রাস্তা নয়। ওভার ড্রাফ্‌ট রাজ্যগুলিকে বিশেষ বিশেষ অবস্থা নিতে হয় এবং পশ্চিমবাংলাও নেয়। কেন্দ্রীয় সরকার তার ডেফিসিট ফাইনানসিং ট্রেজারী বিল নোট নেয়, যথেচ্ছ নোট ছাপায়। এবং উৎপাদনের সঙ্গে সমতা না থাকার ফলে দেশে ইনফ্লেশন সৃষ্টি করে, জিনিসপত্রের দাম বাড়ে এবং তার ফলে যে অবস্থার সৃষ্টি হয়, সেই ভোগান্তি আমাদের হয় এবং পশ্চিমবাংলার ক্ষেত্রে সেটাই হচ্ছে। বিরোধীদের পক্ষ থেকে বার বার বলা হয়েছে যে বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলাকে দেউলিয়া করেছে, এখানকার শিল্পকে ধ্বংস করেছে, আর্থিক দুরবস্থার সৃষ্টি করেছে। আমি তাঁদের কাছে অনুরোধ করবো বাজেট বক্তৃতাটা তাঁরা একটু দেখবেন। এই বাজেট বক্তৃতায় এর উত্তর কি তারা পান নি? অবশ্য অনেকে দেখেও দেখেন না। অনেষ্টলি যদি সমালোচনা করেন তাহলে কিছু বলার থাকে না। এই সবের বিশ্লেষণ এর মধ্যে করা আছে। পশ্চিমবাংলার সাধারণ মানুষ যাদের রাজনৈতিক চেতনা আছে তারা এই সমস্যার কথা কেন না জানে? আমাদের এম.এল.এ কংগ্রেস বন্ধুরাও জানেন এবং ভাল করেই জানেন। ওয়ার্লড ব্যাঙ্ক থেকে ৫ হাজার কোটি টাকা উচ্চ সুদের হারে ধার নেওয়া হয়েছে। এবং সেই টাকা শোধ দিতে গিয়ে আমাদের দেশেও তার চাপ পড়ছে। যার ফলে পশ্চিমবাংলা দেউলিয়া হতে পারে। এই সত্যকে স্বীকার করার কি অসুবিধা? ৫০ দশকের শেষ দিকে মাসুল সমীকরণ ইকোয়ালাইজেশন অব ফ্রেট - যে কথাটা এখানে বার বার আলোচনা হয়েছে। এটা স্বীকার করা উচিত। কয়লা, লোহা, তুলা ইত্যাদি কি অবস্থা। এবং পশ্চিমবাংলা কিভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে? এবং এটা কেন্দ্রীয় সরকারই করেছে। এবং এতে আমাদের অর্থনীতির উপর প্রচণ্ডভাবে আঘাত পড়েছে - শিল্পের উপর আঘাত পড়েছে, আমাদের শিল্প বিকাশের ক্ষেত্রে আঘাত পড়েছে। এই কথা তো অস্বীকার করার উপায় নেই। এই ঘটনা বহু বছর ধরে সুরু হয়েছে। তাহলে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার শিল্পকে ধ্বংস করলো কি করে? পশ্চিমবাংলার অর্থনীতি ধ্বংস করলো কি করে? কিভাবে এই কথা বলেন আমি বুঝতে পারি না। পলিটিক্স করুন খুব ভালো কথা। কিন্তু যেটা সত্য সেটাকে অস্বীকার করে লাভ কি ?

**[4.25 – 4.35 p.m.]**

এছাড়া এটা বারবার আমরা বলেছি এবং সারা ভারতবর্ষেও আন্দোলন হয়েছে। পূর্বাঞ্চল সম্পর্কে কেন্দ্রীয় সরকারের যে নীতি সেটা কখনও পশ্চিমবাংলার ক্ষেত্রে, পূর্বাঞ্চলের ক্ষেত্রে অগ্রগতির সহায়ক নয়, শিল্প বিকাশের ক্ষেত্রে সহায়ক নয়, এই কথা বারবার বলা হয়েছে, এবং সারা ভারতবর্ষে এই নিয়ে আন্দোলন হয়েছে কাশ্মীর থেকে আরম্ভ করে কন্যাকুমারী পর্য্যন্ত এবং তার প্রতিক্রিয়া

হয়েছে বিভিন্ন জায়গায়, বিভিন্ন রাজনৈতিক দলের পরিচালনায় রাজ্য সরকারও গঠিত হয়েছে, এটা তো তাঁরা অস্বীকার করছেন না, তাহলে এই কথা তাঁরা পরিষ্কারভাবে স্বীকার করে নিয়ে এর সমাধানের জন্য এগোচ্ছেন না কেন? যেটা বামফ্রন্ট সরকারের তরফ থেকে আবেদন করা হয়েছে, নিবেদন করা হয়েছে, আমাদের সঙ্গে পশ্চিমবাংলার স্বার্থে হাত মেলান? আমরা আরও কি দেখতে পাই, বিভিন্ন ফাইভ ইয়ার প্ল্যানের ক্ষেত্রে কেন্দ্রের অনুদানের পরিমান কম হয়। আমি একটা কথা বলতে চাই যে পশ্চিমবাংলার জনগণ সব এম. এল. এ., এম.পি.কে নির্বাচিত করেন কি জন্য, না, জনগণের হয়ে কাজ করবে, পশ্চিমবাংলার স্বার্থ রক্ষা করবে। এটা তো কোন অস্পষ্ট নয় যে পশ্চিমবাংলার স্বার্থে বা জনগণের স্বার্থে স্টেট সেন্টার রিলেশানের পুনর্বিন্যাশ করা দরকার। সেই ব্যাপারে কোন সহযোগিতা বিরোধীপক্ষের বন্ধুদের তরফ থেকে আজ পর্যন্ত পাওয়া যায়নি, তাঁরা এই বিষয়ে মুখও খোলেননি। ফলে যারা তাঁদের নির্বাচিত করেছেন, তাদের প্রতি তাঁরা বিশ্বাসঘাতকতা করছেন। যাত্রার উপর ট্যাক্স বসানোর ব্যাপারে ওঁদের খুব আপত্তিও রয়েছে ২০০ টাকা ট্যাক্স বসানো হয়েছে যাত্রার উপর, এতে ওঁদের খুব আপত্তি রয়েছে। কারণ ওঁরা যাত্রায় মহিষাশুরের অভিনয় করতে চেয়েছিনেলন এবং মার হাতে বধ হতে চেয়েছিলেন। কিন্তু দুঃখের বিষয়, মা তো চলে গেলেন কিন্তু তাঁর পুত্র গণেশ আছেন। গনেশের হাতে ইতিমধ্যেই পশ্চিমবাংলার দুজন বধ হয়েছেন। বিশেষ চিন্তার কোন কারণ নেই, আপনারাও ঐ গণেশের হাতে অচীরে বধ হবেন, আগামী নির্বাচনে, সেই বিষয়ে কোন সন্দেহ নেই। এই কটি কথা বলে, এই বাজেটকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থিত করেছেন, তার বিরোধীতা করে আমার বক্তব্য রাখছি। প্রথমে উনি মাইনাস দিয়ে শুরু করে প্লাসে চলে গেলেন, বিযুক্ত থেকে যুক্ত হলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছু নেই এই সংসারে। ঘটি, বাটি, থালা, খাট বিছানা, সমস্ত হাইপোথিটিক্যাল হিসাব করে তিনি শেষ পর্যন্ত পৌছলেন যে উদ্বৃত্ত হলো, নেই, নেই, নেই, নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীকে প্রশ্ন করতে চাই যে তিনি কি অধিকারে মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের টাকা, যে টাকা তারা দুঃসময়ে নিজ নিজ মেয়ের বিয়ের ব্যাপারে সহজেই টাকা তুলতে পারতো, সেই টাকা নিয়ে তছনছ করার অধিকার কে দিয়েছে? আমার জিজ্ঞাসা, এই প্রভিডেন্ট ফাণ্ডের টাকা নিয়ে ছিনিমিনি খেলা হল কেন? অপর দিকে মাধ্যমিক, প্রাথমিক শিক্ষকদের পেনসনের ব্যাপারটা তরান্বিত করার জন্য কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা সেই সম্পর্কে মাননীয় অর্থমন্ত্রী কিছুই বলেননি। এই বিষয়ে কোন কিছুই হয়নি। এখানে যারা শিক্ষক আছেন তারা এটা জানেন। যোজনার ব্যাপারটা আমাদের পরিষদীয় দল নেতা সংখ্যাতত্ত্ব দিয়ে পরিষ্কার বুঝিয়ে দিয়েছেন। এই যোজনার কথা চীৎকার করে এত যে বলা হচ্ছে, অথচ যোজনা খাতে যে টাকা বরাদ্দ করছেন তার থেকে কম খরচ হচ্ছেকেন এবং যোজনা বহির্ভূত খাতে বেশী খরচ হচ্ছে কেন? ১৯৮৪-৮৫ সালের যে হিসাব দিয়েছেন তার থেকেই আপনারা এটা দেখতে পাবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষকদের প্রভিডেন্ট ফাণ্ডের ব্যাপারটি সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয়। শিক্ষকদের চাকরির মেয়াদ ৬৫ বছর ছিল, সেটা কমিয়ে ৬০ বছর করা হল কেন? উচ্চ শিক্ষামন্ত্রী এখানে উপস্থিত আছেন কিনা জানি না, আমি তাকে জিজ্ঞাসা করছি - কলেজের শিক্ষকদের চাকরির মেয়াদ ৬৫ বছর করা হল কেন, আর সেকেণ্ডারি,প্রাইমারী স্কুল টিচারদের চাকরির মেয়াদ ৬০ বছর করা হল কেন, এই বিষয়ে আপনি অর্থমন্ত্রীর সঙ্গে পরামর্শ করেছেন কি ? এই বৈষম্য করা হোল কেন? আপনাদের মধ্যে যাঁরা শিক্ষক আছেন তারা নিজেরাও এই প্রশ্ন অর্থমন্ত্রীর কাছে করতে পারেন, নিশ্চয় আপনাদের সেই অধিকার আছে। মাননীয় অধ্যক্ষ

মহাশয়, বেকার ভাতা উঠিয়ে দেওয়া হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী ডঃ অশোক মিত্র একজন পণ্ডিত ব্যক্তি। কিন্তু তার বক্তৃতার ভিতর সমস্তই হাইপোথেটিক্যাল কথা বলা হয়েছে। অনুমানের ভিত্তিতে বলছেন একটা গৃহ রচনা করার প্রয়োজন নেই, অথচ উদ্বৃত্ত হচ্ছে। আমাদের প্রশ্ন, এই বেকার ভাতা তুলে দেওয়া হল কেন? আর কেনই বা এই বেকার ভাতা চালু করা হয়েছিল? এই ভাবে কোটি কোটি টাকা অপচয় করা হল কেন? অর্থমন্ত্রী কিন্তু এই হিসাব দিতে পারেননি। অর্থমন্ত্রী কি পশ্চিমবঙ্গ তথা ভারতবর্ষে গৃহ যুদ্ধের উসকানি দিচ্ছেন? তিনি কি সিভিল ওয়ারের আহ্বান জানাচ্ছেন? সরকারী কর্মচারীদের ভাতা দেবার কথা তিনি বলেছেন। কেউ বলছেন ১৮ কিস্তি পাওনা আছে, কেউ বলছেন ১৬ কিস্তি পাওনা আছে। মাননীয় অর্থমন্ত্রী বলছেন ১৪ কিস্তি পাওনা আছে। অর্থমন্ত্রী সরকারী কর্মচারীদের বলছেন কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন করো রাস্তায় নেমে। তিনি যখন ভাতার কথা ঘোষণা করেছিলেন তখন কি কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শ করেছিলেন? যদি পরামর্শ না করে থাকে তাহলে কেন বলছে কেন্দ্রের বিরুদ্ধে রাস্তায় নেমে আন্দোলন করতে। তারা কেন আন্দোলন করতে যাবে, কার বিরুদ্ধে আন্দোলন করতে যাবে? কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কেন আন্দোলন করতে যাবে? আপনি কেন্দ্রীয় সরকারের সঙ্গে পরামর্শ করেছিলেন? যেখানে অর্থ সংস্থানের ব্যবস্থা নেই সেখানে এই কথা বললেন কেন? আজকে কেন জনসাধারণকে বলছেন রাস্তায় নেমে কেন্দ্রের বিরুদ্ধে আন্দোলন কর? তাহলে কি আপনারা বিচ্ছিন্নতাবাদকে প্রশ্রয় দিচ্ছেন না? তিনি গৃহ যুদ্ধের আহ্বান দিচ্ছেন। আর সংগে সংগে তিনি সরকারী কর্মচারীদের ভাঁওতা দিচ্ছেন। আবার তিনি শেষে কি বলছেন? তিনি উদ্বৃত্ত বাজেট দেখালেন। উদ্বৃত্ত বাজেট দেখাবার পরে তিনি আশঙ্কা প্রকাশ করে বলছেন, "But I would be less than honest if I do not add that this expectation may be qualitatively affected by the impact of the Centre's General and rail budgets." অদ্ভুত কথা।

**[4.35 - 4.45 p.m.]**

স্যার, একদিকে উদ্বৃত্ত বাজেট দেখিয়ে মানুষকে ধাপ্পা দেওয়া হচ্ছে অপর দিকে তার সংগ জুড়ে দেওয়া হচ্ছে যে রেল এবং কেন্দ্রীয় সরকারের বাজেটের ফলে এটা উল্টোপাল্টা হয়ে যেতে পারে। সুতরাং স্যার, আমি বলব, প্রবন্ধের আকারে সমস্ত বাজেট বক্তৃতাটা যা রচনা করা হয়েছে তা সম্পূর্ণভাবে কল্পনা প্রসূত এবং জনগণকে ধোঁকা দেবার জন্য এটা করা হয়েছে। পরবর্তীকালে আপনারা দেখবেন ঐ বেকার ভাতা তুলে দেবার মতন এই বাজেটের অবস্থা হবে। তারপর যোজনার টাকা বরাদ্দ নিয়ে এখানে অনেক কথা বলা হয়েছে। যোজনার জন্য যে টাকা বরাদ্দ করা হয় তাই তো খরচ হয়না, তাহলে আরো বেশী বরাদ্দ হবে কেন? স্যার, এরপর আমি বিদ্যুতের কথায় আসি। এখানে সরকারপক্ষের একজন মাননীয় সদস্য বললেন যে বিদ্যুতের অভাবে নাকি এ রাজ্যে কোন কলকারখানা বন্ধ হয়নি। এটা স্যার, সম্পূর্ণ অসত্য কথা। আমি মাননীয় সদস্যদের বলব, আপনারা নিজের নিজের এলাকায় ভালো ভাবে ঘুরে দেখুন তাহলেই দেখতে পাবেন বিদ্যুতের অভাবে কত কলকারখানা বন্ধ থাকছে। তা ছাড়া মাননীয় সদস্যদের আরো বলব, আপনারা চিন্তা করে দেখুন, বিভিন্ন যে ডিপ টিউবওয়েল, স্যালো টিউবওয়েল, রিভার লিফট আছে তাও কি বিদ্যুতের অভাবে বন্ধ থাকে না? সেগুলি কি সব চালু আছে? স্যার, আমি আর পরিসংখ্যান দেব না, আমাদের পরিষদীয় নেতা অনেক পরিসংখ্যান দিয়েছেন, আমি শুধু বলব, বাজেট বক্তৃতা যা রাখা হয়েছে তা শুধু বক্তৃতা ছাড়া আর কিছু নয়। আমাদের কথা হল, উদ্বৃত্ত বাজেট বলে যা বলা হয়েছে তা ঐ বেকার ভাতার মতন ধাপ্পা ছাড়া আর কিছু নয়। স্যার, অর্থনৈতিক দিক দিয়ে ওদের পায়ের তলা থেকে মাটি সরে গিয়েছে কাজেই ওদের বাজেট বক্তৃতায় সারবস্তু বলে কিছু নেই। স্যার, পরিশেষে আমি আর একটি

কথা বলব, আমাদের গ্রামবাংলার মানুষরা যাত্রা দেখে তাদের মনোরঞ্জন করতো, এই সরকার সেই যাত্রার উপরও কর ধার্য করে গ্রামবাংলার মানুষের মনোরঞ্জনের ক্ষেত্রেও হাত দিয়েছেন। স্যার, এই কথা বলে আমি বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের বাজেট বক্তৃতাকে সমর্থন করে আমি আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, কয়েকদিন ধরে এই বাজেট সম্পর্কে বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের বক্তব্য শুনলাম। ওঁদের মধ্যে অনেকে বলেছেন, আমাদের অর্থমন্ত্রী একজন এমিনেন্ট ইকনমিষ্ট আবার অনেকে বলেছেন, ইকনমিষ্ট অব ডিস্টিংসোন, তার পর মুহূর্তে তারা বলেছেন তিনি ব্যাংকক্রাপ্‌ট হয়ে গিয়েছেন। একদিকে পারদর্শী অর্থমন্ত্রী বলছেন আবার অন্যদিকে ব্যাংকক্রাপ্‌ট অর্থমন্ত্রী বলছেন - আমার মনে হয় এটা কনট্রাডিক্টরি হয়ে যাচ্ছে। শ্রদ্ধেয় শিশির বসু মহাশয় বললেন, এই কলকাতায় একজন মানুষ ছিলেন যিনি প্ল্যান সম্পর্কে চিন্তা করেছিলেন। অত্যন্ত দুঃখের বিষয় যে তিনি নেতাজী সুভাষচন্দ্রের নামটি পর্যন্ত উল্লেখ করলেন না। স্যার, এটা ভেবে আমরা বিস্মিত হয়েছি যে নেতাজীর ভ্রাতুষ্পুত্র তাঁর নামটি পর্যন্ত করলেন না। এটা একটা আইরনি অব ফেট বলা যায়। বন্ধুবর রাজেস খৈতান সোশ্যালিজিমের কথা বললেন। সোশ্যালিজিম অনেক রকম হয়।

ফেবিয়েন সোসালিজিম, মার্কসিষ্ট সোসালিজিম্, সাইনটিফিক্ সোসালিজিম, গান্ধীয়ান সোসালিজিম এবং নতুন যে সোসলিজিম্ এর কথা শোনা যাচ্ছে তা হচ্ছে পোষ্ট বক্স সোসালিজিম্, অর্থাৎ যে রকম পোষ্ট বক্স এর মধ্যে দিয়ে চিঠি আসে সে রকম এই সোসালিজিম এক দেশ থেকে আর এক দেশে যায়, একে ইউরোপের পলিটিসিয়ান'রা পোষ্ট বক্স সোসালিজিম্ বলছেন। আমরা একে বিশ্বাস করি না। কারণ বিপ্লব বা সোসালিজিম বা কালচার এক্সপোর্ট বা ইমপোর্ট করা যায় না।

এবারে আমি বাজেট প্রসংগে আসছি। তবে রাজ্য বাজেট নিয়ে আলোচনা করতে হলে কেন্দ্রীয় বাজেট সম্বন্ধে কয়েকটি কথা বলতেই হবে। কারণ কেন্দ্রীয় বাজেট রাজ্য বাজেটের উপর প্রভাব বিস্তার করে, রাজ্য বাজেট কেন্দ্রীয় বাজেটের উপর অনেকটা নির্ভরশীল। এটা ইন্টার ডিপেনডেন্সের ঘটনা। এ বছর যে কেন্দ্রীয় বাজেট পেশ করা হয়েছে সে বাজেটকে আমাদের দেশের ধনবান মানুষেরা গুড বাজেট বলেছেন, ইনোভেটিভ এবং খুব ভাল বাজেট বলে তারা চিৎকার করছে। ভরত রাম বলে একজন বিজনেস ম্যান বলছে, 'এটা একটা নতুন চিন্তার বিখ্যাত বাজেট, এ রকম বাজেট আগে কখনও দেখা যায়নি'। ওদের এ সব কথা বলার কারণ কি? এই যে সেন্ট্রাল বাজেট পেশ করা হয়েছে, এটা শুধু ডেফিজিট্ ফ্রিনানসিং ই নয়, এর মধ্যে সাংঘাতিক ব্যাপার হয়েছে। সেটা হচ্চে, ফরেন ক্যাপিটালকে ইনভাইট করা হচ্ছে। এর ফলে আমাদের বেকার সমস্যা আরো তীব্র হবে। আমাদের দেশের স্বাধীনতা, সরিনটি পর্যন্ত বিপন্ন হবে। কাজেই আমরা দেখতে পাচ্ছি আই.এম.এফ্ লোন আমাদের সভ্‌রিন্‌টি বিপন্ন করেছে। যে বাজেট তৈরী করা হয়েছে তার ফল মারাত্মক হবে। ফরেন ক্যাপিটল এবং ন্যাসানাল ক্যাপিটলকে একই পর্য্যায়ে স্থান দেওয়া হচ্ছে। কাদের স্বার্থে এ রকম একটা বাজেট তৈরী করা হয়েছে।

যাই হোক, এই অবস্থার মধ্যে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের বাজেটের মধ্যে অনেকগুলি জিনিষ দেখবার আছে। প্রথম কথা হচ্ছে সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে আমাদের এই বাজেট তৈরী করতে হয়েছে। সব চেয়ে বড় কথা হচ্ছে, এটা একটা পলিসি বাজেট। বাজেটের লক্ষ্য হবে ইকনমিক স্টেবিলিটিকে বজায় রাখা, এমপ্লয়মেন্ট ক্রিয়েট করা এবং ইনফ্লেশন রোধ। সুতরাং সে দিক থেকে আর্থিক সীমাবদ্ধতার মধ্যে আমাদের অর্থমন্ত্রী যে বাজেট করেছেন সে বাজেটকে আমরা গ্রহণ করতে

পারি এবং তাকে ধন্যবাদ দিতে পারি। ট্যাক্স সম্বন্ধে তিনি যে বক্তব্য রেখেছেন, তাতে আমরা লক্ষ্য করছি, অনেকগুলি ট্যাক্সকে সিমপ্লিফাই করেছেন। বিশেষ করে তিনি সিনেমা ট্যাক্সকে সিমপ্লিফাইড় করেছেন, সে ক্ষেত্রে আমি তাকে অনুরোধ করব যাতে গ্রামাঞ্চলের সিনেমা হল গুলি অসুবিধায় না পড়ে তা যেন তিনি দেখেন। আর কাগজের উপর তিনি যে ট্যাক্স করেছেন সম্ভব হলে সেটাকে তিনি যেন রিলিফ দেওয়ার চেষ্টা করেন। এছাড়া হোসিয়ারি শিল্পে যে ট্যাক্স কার হয়েছে, তাতে সেখানে একটা সামঞ্জস্য করা হয়েছে, ফলে হোসিয়ারি শিল্পে খুব একটা অসুবিধা হবে না। চা শিল্পের উপর যে ট্যাক্স করা হয়েছে, সেটা খুব একটা বেশী কিছু করা হয়নি, আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি গত এক বছরে ১০/১২ পারসেন্ট চা এর দাম বেড়েছে, কাজেই ১ পারসেন্ট দাম বাড়ান ঠিকই হয়েছে। তবে যে সমস্ত ট্যাক্স গুলি আরোপ করা হচ্ছে এবং পূর্ব থেকেই যে গুলি আছে সে গুলি আদায় করার ব্যবস্থাকে আরো জোরদার করা প্রয়োজন। বিভিন্ন ক্ষেত্রে মানুষ যাতে ট্যাক্স ফাঁকি না দেয় তার জন্য আমাদের গর্ভনমেন্ট মেশিনারীকে আরো বেশী সতর্ক এবং সজাগ থাকতে হবে।

পরিশেষে আমি অর্থমন্ত্রী মহাশয়ের উত্থাপিত বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। থ্যাঙ্ক ইউ।

[4.45 - 4.55 P.M.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার স্যার, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন আমি প্রথেমেই বলছি এটা বাজেট নয়, এটা একটা মুর্খ অর্থনীতির পন্ডিতের দাম্ভিক উক্তি এবং পাগলামি ছাড়া আর কিছু নয়। আমাদের তরফ থেকে অনেকেই স্বীকার করেছিলেন যে ডঃ অশোক মিত্র মহাশয়ের অর্থনীতিতে জ্ঞান আছে এবং তিনি পশ্চিমবাংলার জন্য কিছু উপকার করবেন, অর্থনৈতিক ক্ষেত্রে পশ্চিমবাংলাকে এগিয়ে নিয়ে যাবেন। এই ধারনা আগে আমরা করেছিলাম। কিন্তু বাস্তবিকপক্ষে আমরা কি দেখলাম? আজকে মাননীয় মুর্খ পন্ডিত এই বাজেটকে গরীবের বাজেট বলে ক্লেম করছেন। আমাদের দলের বিভিন্ন সদস্যরা বিভিন্নভাবে বোঝবার চেষ্টা করেছেন এবং আমিও বোঝাবার চেষ্টা করছি। আমি শুধু বলবো, এই বাজেটকে গরীবের বাজেট এই কথাটি বলা অত্যন্ত অন্যায় হয়েছে এবং জনসাধারনের কাছে চরম ধাপ্পা দেওয়া হয়েছে। আজকে এই বিধানসভায় দাঁড়িয়ে ভাবতে লজ্জা লাগছে উনি গালে হাত দিয়ে বসে আছেন - এই দেউলিয়া বাজেট পশ্চিমবাংলাকে কোথায় নিয়ে যাবে সেটা চিন্তা করেছেন কি? আমার এই হাউসে থাকতে নিজেরই লজ্জা লাগছে কিন্তু জনসাধারন প্রতিনিধি করে পাঠিয়েছেন তাদের বক্তব্য রাখার জন্য এবং তাদের মনের কথা বলার জন্য, তাই হাউসে থাকতে হচ্ছে। আমি আমার চিন্তা ধারায় বোঝাবার চেষ্টা করছি যে এই বাজেট গরীবের বাজেট নয়। মাননীয় অর্থমন্ত্রী এটাকে গরীবের বাজেট বলে ক্লেম করছেন কিন্তু আমি ওনাকে জিজ্ঞাসা করবো, এ পর্যন্ত ২৫ টাকার কম দাম থেকে ২৫ টাকা পর্যন্ত যে সূতী বস্ত্রের বিক্রির উপর বিক্রয় কর লাগেনি সেটা কি গরীবের পক্ষে ছিল, না বিপক্ষে ছিল? এই ২৫ টাকা দামের জামা অশোক মিত্রের ছেলে পড়ে না, জ্যোতি বোসের ছেলে পড়ে না, এই ২৫ টাকা দামের জামা পড়ে অধর বাউরি, নকর ধাঙ্গর, কোঁড়া, মুড়া প্রভৃতি আদিবাসী ছেলেরা। ১ টাকা থেকে ১০০ টাকা দামের জামা কাপড় নিয়ে যে সমস্ত ছোট ছোট ব্যবসায়ী রা ব্যবসা করেন, ছোট ছোট উদ্যোগে তাদের উপর বিক্রয় কর স্থাপন করে দাম্ভিকের সঙ্গে বলছেন এটা গরীবের জন্য বাজেট করেছি। তারপর দেখছি, এই গরীবের বাজেটে মোটর গাড়ী, মপেড, স্কুটার যেটাতে আদিবাসী ভাইরা চাপে, ঐ অশোক কোঁড়া, জ্যোতি ধাঙ্গর যারা ট্যাক্সি চড়ে যাতায়াত করে তার উপর বিক্রয় কর ১১ পারসেন্ট থেকে ৮ পারসেন্ট করে দেওয়া হয়েছে। এটা গরীবের বাজেট সেইজন্য মোটর গাড়ী, মপেডের উপর ট্যাক্স কমিয়ে দেওয়া হলো। তারপর আসুন [illegible] কথায়। এই আইসক্রীম কি গ্রামের প্রতিটি মানুষ খায়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কনস্টিটুয়েনন্সি ও গ্রাম বাংলায় ও আমার কনস্টিটুয়েন্সিও গ্রাম বাংলায়, বলুন তো কটা মানুষ আইসক্রীম খায়? সরকারী তহবিলে এ বাবদ যে বিক্রয়

কর আসছিল ঐ আইসক্রীম কলের মালিকের সঙ্গে ওনার কি চুক্তি হয়েছে জানি না সেই আইসক্রীমের উপর থেকে বিক্রয় কর কমিয়ে ১৫ পারসেন্ট থেকে ৮ পারসেন্ট করে দেওয়া হলো। ভাবতে দুঃখ লাগে, এর উপরেও মুর্খ অর্থনীতির পন্ডিত গরীবের বাজেট বলে ক্লেম করছেন? আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে বলছি, আপনিযখন জবাবী ভাষন দেবেন তখন এই বাজেটকে গরীবের বাজেট বলবেন না, বলবেন দাম্ভিক বাজেট এবং বড় লোকদের বাজেট।

স্যার, আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে চিন্তা করতে বলছি। ২৫ টাকা পর্যন্ত যে সব সুতি বস্ত্র তার উপর উনি ট্যাক্স ফেলে দিলেন, যা কোন দিন ছিলনা। উনি আইসক্রীমের উপর কর বাড়ান, মোটর গাড়ী, মপেট, ইত্যাদির উপর কর বাড়িয়ে দিন। উনি চিন্তা করে দেখুন আজকে ছোট ছোট ব্যবসায়ীরা মার খেয়ে যাবে। [* *] আবার কি বলছেন?

**মিঃ স্পীকার :** চামুন্ডা মাসী কথাটা বাদ যাবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে অর্থমন্ত্রী মহাশয়কে চিন্তা করতে বলছি। আমি তার বাজেট বক্তব্যে পরিষ্কার দেখতে পাচ্ছি যে পশ্চিমবঙ্গে ছোট ছোট ব্যবসায়ীরা থাকতে পারবে না। দুর্গাপুর, শিউড়ি, বর্ধমান, ইত্যাদি জায়গায় মাল তারা প্রোডাকসান করছেন তারা তাদের মাল কলকাতায় কমপিটিশন মার্কেটে যদি না নিয়ে আসতে পারেন, মাল মার্কেটেবল না হয়, প্রোডাকসন করেই যদি ক্ষান্ত থাকে তাহলে বাঁচবে কি করে? তিনি ছোট ব্যবসায়ীদের মাথাতেই কুঠারঘাত করেছেন। তাদের তৈরী মাল যখন যান বাহন নিয়ে আসবে সেইসব ট্রাকের উপর অক্‌ট্রয় কর আরোপ করেছেন। তাদের মাল যদি কলকাতার বাজারে দাঁড়াতে না পারে তাহলে তো তারা একেবারে শেষ হয়ে যাবে। এর পরেও কি অর্থমন্ত্রী মহাশয় বলবেন তার তৈরী বাজেটটা গরীবের বাজেট? আমি এই বাজেটকে সমর্থন করতে পারছি না। এদের বর্তমান কাজটা না দেখে একটা পিছনের দিকে যদি যাওয়া যায় ওদের সি.সি.আর যদি দেখা যায় তাহলে দেখা যাবে এই দায়িত্বজ্ঞানহীন অর্থমন্ত্রীর জন্য আজ পশ্চিমবঙ্গের কি অবস্থা সকলের সেটা লক্ষ্য করেছেন? দীর্ঘস্থায়ী কোন পরিকল্পনা এই সরকারের নেই। কি দেখা যাবে, না সস্তায় ক্যাডারদের ডোল দেওয়া হয়েছে, সস্তায় মানুষের কাছে রিলিফ দিয়েছেন, সস্তায় গরীব মানুষদের ভিখারীতে কনভার্ট করেছেন এবং দুইহাতে রিলিফ পাইয়ে দিয়েছেন এবং প্ল্যানিংয়ের টাকা প্ল্যানিং বহির্ভূতরিলিফ খাতে ব্যয় করেছেন। বিগত বামফ্রন্টের জমানায় এই দায়িত্বজ্ঞানহীন অর্থমন্ত্রী এই ভাবে খরচা করেছেন। এক এক জন এসে ক্ষমতায় বসে এক একটি জিনিষ করেছেন। সরকারী কর্মচারীদের মাইনে বাড়াতে হবে, বেকার ভাতা দিতে আরম্ভ করলেন, বিধবা ভাত দিতে আরম্ভ করলেন, বিধবা তৈরী করে তার ভাতা দিতে আরম্ভ করলেন। কেন্দ্রীয় হারে ডি.এর কথা বললেন কিন্তু রিলিফ ডোল ইত্যাদি দিয়ে বিভিন্ন ভাবে খরচা বাড়ালেন। ক্যাডারদের মধ্যে কৃষিঋন দিলেন রাজনীতির জন্য। সস্তায় মিনিকীট বিতরন করলেন। স্যার, এই সব টাকায় কতগুলি লিফট ইরিগেশন হতো, টিউবওয়েল তৈরী করা হোত, ক্যানেল কাটা যেত স্থায়ী সম্পদ সৃষ্টির কোন পরিকল্পনা এই বামফ্রন্ট সরকারের জমানায় হয়নি। কি রেজাল্টদাঁড়িয়েছে? হোয়াট ইজ দি রেজাল্ট? এখন কি অবস্থা, না বেকারভাতা বন্ধ, সরকারী কর্মচারীদের ডি.এ র কিস্তির কথা এবং কি করে তাদের মাইনে দেবেন সে কথা চিন্তা করছেন?

যে সব ছোট ছোট কনট্রাকটরা নিজের মা, বোনের অলংকার বন্ধক রেখে সরকারকে কাজ দিয়েছে সেই সব কনট্রাকটরদের বিল পেমেন্ট বন্ধ। সরকারী হাসপাতালে ওষুধ কেনা বন্ধ। এ্যাম্বুলেন্স গুলি পেট্রোলের অভাবে চলে না। যতীন চক্রবর্ত্তী মহাশয়ের ঘর উড়ে গেছে, অমৃতেন্দু মুখোপাধ্যায় মহাশয়ের দুধ শুকিয়ে গেছে রবিন মুখার্জী মহাশয় ব্রেক ডাউন। কি অবস্থায় দাঁড়িয়েছে? আমি যতীন চক্রবর্ত্তী মহাশয়ের কথা বলছিলাম, তিনি একটা রাস্তার মেনটেনেন্সর জন্য টাকা চেয়েছিলেন, অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন

*Note :-* * [Expunged as ordered by the chair]

রিপেয়ার করে কি হবে?

[4.55 - 5.05 P.M.]

উনি জানেন যে রাস্তা তৈরী করে যদি মানুষের অভাব দূর করে দেওয়া যায় তাহলে পশ্চিমবঙ্গে কমিউনিজিম থাকবে না। মানুষের মনে যদি জ্বালা যন্ত্রনাই না থাকে তাহলে কমুনিষ্ট ও কম্যুনিজম্ তৈরী হবে কি করে? এই অর্থমন্ত্রীর ভ্রান্ত রাজনীতির স্বীকার হয়েছেন এখানকার কতিপয় মাননীয় মন্ত্রী যাদের কাজ করবার ইচ্ছা আছে। আজকে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেটকে সমর্থন করতে পারছি না কেন সেটা আমাদের লিডার ডঃ জয়নাল আবেদিন মহাশয়

. পরিস্কার ভাবে বুঝিয়ে বলেছেন। আজকে আমরা কি দেখছি স্যার? দেখছি ওরা কেন্দ্রীয় সরকারকে দোষারোপ করছেন, কিন্তু কেন্দ্রীয় সরকার রুরাল ইলেকটিফিকেশনের জন্য যে টাকাটা দিলেন - মাননীয় মন্ত্রী মহাশয়ও এটা স্বীকার করবেন - তার থেকে কয়েক কোটি টাকা ফেরত গেল। এটা এসেছিল সেন্ট্রাল ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশন থেকে। তারপর, সেন্ট্রাল ফান্ড থেকে যে টাকাটা এসেছিল পি.ডব্লুই.ডিতে, ৬ কোটির বেশী টাকা খরচ করতে পারলেন না, ৪ কোটি টাকা ফেরত গেল। এটা হোল কেন? সেন্ট্রাল গর্ভণমেন্ট আমাদের মেধাবী ছাত্রদের জন্য যে স্কলারশীপের টাকা দিয়েছেন এই গর্ভণমেন্ট সেই টাকাটাও আত্মসাৎ করেছেন। অর্থনীতিতে মুর্খ এই অর্থমন্ত্রী সেই স্কলার শীপের টাকাটাও তাদের দেননি। আমাদের এক্সপিরিয়েন্সড্ জয়নাল আবেদিন সাহেব এবং সাত্তার সাহেবকে জিজ্ঞাসা করেছিলাম আমার কোন ভুল হচ্ছে কিনা - হেলথ্ ডিপার্টমেন্টের গ্র্যান্টের ১০ লক্ষ ৮৬ হাজার টাকা সিউড়ি হাসপাতালে পাঠান হোল ওষুধপত্র এবং এ্যাম্বুলেন্স কিনবার জন্য,. কিন্তু ঠিক লোকসভার নির্বাচনের আগে এই ১০ লক্ষ ৮৬ হাজার টাকা অর্থমন্ত্রীর নির্দেশে জেলা পরিষদে ট্রান্সফার হয়ে গেল! এটা কি ইরেগুলারিটিসের মধ্যে পড়ে না? ট্রান্সফার উইদআউট প্রিভিয়াস পার্মিশন অফ দি গভর্নমেন্ট সেটা ট্রান্সফার করা উচিৎ কিনা বা যোজনা খাতের এই টাকাটা নন্ প্ল্যান্ড ফান্ডে নিয়ে এসে রিলিফ খাতে সেটা বিতরণ করা যায় কিনা? আজকে মাননীয় অর্থমন্ত্রী, জানি উনি বড় লিডার, এখানে এক ধাপ্পার বাজেট পেশ করেছেন। আমরা কি দেখছি, যোজনা বহির্ভূত খাতে খরচ বেড়েছে প্রায় ৪৬০ কোটি টাকা কিন্তু যোজনা খাতে খরচ ১৮০ কোটি টাকার মত কম হয়েছে। প্ল্যান্ড ইকোনমি করতে এরা পরবেন না কিন্তু যোজনা বর্হিভূত খাতে টাকা খরচ করতে পারবেন! সেই কারনেই আমি বুঝতে পারিনা মাননীয় অর্থমন্ত্রী পশ্চিমবাংলা সম্পর্কে কি চিন্তা করেন। আপনি পন্ডিত, আপনি চিন্তা করুন। তবে আমি বলবো, এক দিনের জন্য মানুষকে ধোঁকা দিয়ে বোকা করে রাখা যায় কিন্তু চিরকাল মানুষকে বোকা বানিয়ে রাখা যায় না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ইন্টারন্যাশানাল যুব বর্ষ। এই বর্ষে আমাদের যুব প্রধানমন্ত্রী ভারতবর্ষের যুবকদের জন্য চিন্তা করছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে দোষ দেবনা, উনিও চিন্তা করছেন। পশ্চিমবাংলার অর্থমন্ত্রীও রাজ্যের যুবকদের জন্য দারুনভাবে চিন্তা করছেন। কি চিন্তা করছেন? ৬৮ লক্ষ রেজিষ্টার্ড বেকার এবং আনরেজিষ্টার্ড লক্ষ লক্ষ, কোটি কোটি যুবক ভাইদের নারকেল উপহার দিয়েছেন।

নারকেলের * গলায় দিয়ে বেকার ভাইদের ঝুলে পড়তে বলেছেন। উনি বলেছেন তোমাদের বেকার ভাতা দিতে পারবো না, তোমাদের সমস্যার সমাধান করতে পারবো না। তোমাদের নারকেল * উপহার দিয়েছি, তোমরা সব গলায় * দিয়ে ঝুলে পড়ো। বেকার সমস্যার সমাধান এই সরকারের আমলে হবে না। এই সরকারের আমলে এটা হওয়া সম্ভব নয়। মাননীয় ডেপুটি স্পীকার স্যার,

*Note :-* * [Expunged as ordered by the chair]

আপনার মাধ্যমে আমি এই কথা বলতে চাই যে মাননীয় অর্থমন্ত্রী যে বাজেট পেশ করেছেন তার মধ্যে বেকারদের নিয়ে কোন চিন্তা ভাবনা দেখতে পেলাম না, তাদের জন্য কোন পরিকল্পনা এই বাজেটের মধ্যে দেখতে পাচ্ছি না। তিনি এই বাজেটের মধ্যে কৃষি ক্ষেত্রে অগ্রগতির জন্য কোন ইংগিত করেন নি, সিক ইনডাসট্রি এবং ইনডাসট্রিয়াল সেকটারের ক্ষেত্রে অগ্রগতির কোন ইংগিত করেন নি। বিগত অর্থনৈতিক বছরে এই সরকারের আমলে, এই অর্থমন্ত্রীর আমলে উনি যে কথা বলেছিলেন সেই কথার আবার তিনি রিপিট করেছেন যে এগ্রিকালচারের ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি হবে। এই বাজেটে * টাকা তিনি খরচ করতে পারেন নি। হেলথ্ বাজেটারী প্রভিসান যেটা ছিল সেটা পূর্ন করতে পারেন নি। পুলিশ খাতে কেবলমাত্র সব টাকা খরচ করতে পেরেছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, উনি কি পুলিশ দিয়ে দেশ চালাবেন? পশ্চিমবাংলার বেকারদের কি চাকুরীর দরকার নেই? পশ্চিমবাংলায় কি কৃষির দরকার নেই? পশ্চিমবাংলায় কি স্বাস্থ্যের দরকার নেই? তাহলে Why you arenot spending the total money for the police? তাহলে অনেক সুবিধা হবে। নায়কেলের * দিয়ে আর পুলিশকে দিয়ে গুলি চালিয়ে পশ্চিমবাংলাকে শেষ করে দিতে পারবেন। তাহলে আপনারা শ্মশানে বসে রাজনীতি করতে পারবেন। এই ঘটনাটা কেন ঘটছে স্যার? এই প্রসংঙ্গে আমার একটা গল্প মনে পড়ে গেল। আজ থেকে অনেক দিন আগে কতক গুলি * তার মালিকের নেতৃত্বে থাকতো। সেই মালিক রোজগার করে আনত এবং সেই * খেতে দিত। সেই * খেয়ে দেয়েও মালিককে দাঁত খিঁচত। বদনাম করত। একদিন দেখা গেল কোন একটা বাচ্ছা ছেলে একটা * সামনে পড়ে গেছে। সেই বাচ্ছা ছেলেটা কিছুতেই * কাছ থেকে উদ্ধার হতে পারছে না। সময় সেই * সরদারকে * কাছ থেকে সেই ছেলেটিকে উদ্ধার করতে বলা হল। তখন সেই সরদার * গুঁতো মেরে সেই ছেলেটিকে উদ্ধার করে। পরে জানা গেল সেই ছেলেটি হচ্ছে একটি মুনি ঋষির ছেলে। সেই মুনিঋষি এসে সেই * সরদারকে বলল তুমি আমার ছেলেকে বাঁচিয়েছ। তোমাকে আমি বর দিতে চাই। তুমি কি বর চাও বল। তখন সেই ছাগল সরদার কিছুক্ষন ভেবে বলল আমি সব * জিজ্ঞাসা করে বলবো আমি কি বর চাই। তখন সে ছাগলদের জিজ্ঞাসা করে এসে বলবো, " আমারে রাজা করে দিন "। তখন মুনি দেখলো এ তো বিরাট সর্ব্বনাশ করে ফেলেছে। তখন চলছিল রাম রাজত্ব। সেই রাম রাজত্বের সর্ব্বনাশ হতে বসেছে। * সরদার যদি সিংহাসনে বসে তাহলে তো সব সর্ব্বনাশ হয়ে যাবে।

[5.05 - 5.15 P.M.]

মুনি তখন বললেন, ঠিক আছে। আমি যখন তোমাদের বর দিয়েছি, তখন নিশ্চয়ই তোমাদের রাজা করব। তখন বললেন, অপেক্ষা কর। তারপর অপেক্ষা করতে করতে কলিযুগ এল। এল ১৯৭৭ সাল। * রাজা হয়ে বসল। পশ্চিমবাংলাকে এরা শেষ করে দিয়েছে। স্যার, * দিয়ে চাষ করানো যায় না।

**মিঃ স্পীকার** : 'দড়ি' 'ছাগল' আর 'ষাঁড়' কথাগুলো এক্সপানজ হবে।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ** : আমি ওকে বলতে দেব না। স্যার, আমি চ্যালেঞ্জ জানাচ্ছি, সাধ্য থাকে তো উনি বলুন। আমার বলার সময় সে হ্যান্ড ডিষ্টার্বড্ মি। আমি বলতে দেব না।

**মিঃ স্পীকার** : মিঃ চট্টরাজ, আপনি বসুন।

---

*Note :-* * [Expunged as ordered by the chair]

**ডঃ অশোক মিত্র** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ৪ দিনে মোট ৪৭ জন মাননীয় সদস্য বাজেট বিতর্কে অংশ গ্রহন করেছেন, আমি হচ্ছি ৪৮ নম্বর। আমি এই ৪৭ জন সদস্যের বক্তব্য অত্যন্ত মনোযোগ দিয়ে শুনেছি। একটা জিনিস আমার মনে হয়েছে, যেটা কংগ্রেস দলের মুখ্য সচেতক, প্রথম বক্তা বলেছিলেন,এবারে কোন তাপ উত্তাপ নেই। উনি স্বীকারক্তি করেছিলেন যে তাপ উত্তাপ নেই। কারণটা উনি বা আমরা সকলেই জানি - কেন্দ্রের দুটো বাজেটের ফলে গোটা দেশের মানুষ নিষ্পেষিত হচ্ছেন, তারপরই এখানে একটি অতি সাধারন বাজেট, যারমধ্যে নতুন কোন কর বসানো হয়নি - পশ্চিমবাংলাই হচ্ছে এ ব্যাপারে একটি মাত্র রাজ্য. এটাই হচ্ছে সেই কারণ। প্রত্যেকের কাছেই মনে হয়েছে, এটা, এটা খুব নিষ্প্রাণই হয়ে গেল। তারজন্য যে বক্তৃতা হয়ে গেল, তারমধ্যে কোন উত্তাপ ছিল না। এরই মধ্যে আমাদের পরম আদরের ও প্রিয় সদস্য, শ্রী সুনীতি চট্টরাজ তার বক্তৃতার মধ্যে শেষ দিকে একটু তাপ সৃষ্টি করতে চেয়েছিলেন। কিন্তু শেষ পর্যন্ত তিনি তা পারলেন না। দুটো ব্যাপারে কেউ কেউ এখানে বলেছেন। আমি তাদের বক্তৃতাগুলো দুটো ভাগে ভাগ করতে পারি। এক, সত্যান্বেষী বক্তৃতা এবং অপর টি হচ্ছে দর্শনান্বেষী বক্তৃতা। কেউ কেউ সত্যের সন্ধান করেছেন। তার মানে, আমি যে কথাগুলো বলেছি - খাত আছে, ক্ষতি আছে ইত্যাদি প্রমান করতে চেয়েছেন। অন্য জায়গায়, অন্য ধরনের ব্যাখ্যা করে কিম্বা অপব্যাখ্যা করে সাধারণ মানুষের কাছে পৌছে দিতে চেয়েছেন। তারপর অন্যদিকে আছেন ডঃ শিশির বসু এবং ডঃ জয়নাল আবেদিন। এরা দর্শনের জায়গায় চলে গেছেন। আমি যথাসম্ভব দু তরফেরই মান রক্ষার চেষ্টা করব। প্রথমে সাত্তার সাহেব যেটা বলেছেন, যে কথাগুলো আমার বাজেট বক্তৃতার মধ্যে আছে, উনি যদি ১২ নম্বর অনুচ্ছেদটা পড়ে নেন, তাহলে বুঝতে পারবেন। আমি বলেছি, কাঠামোগত দিক থেকে পশ্চিমবাংলা এমন একটা অবস্থায় আছে যে, আমরা খরচ মেটাতে পারিনি। এটা দেখার দায়িত্ব অর্থ কমিশনের। সংবিধানের নির্দেশেই অর্থ কমিশন নিয়োগ করা হয়। এটা এই কারনে হয় যে, যদি কোন রাজ্যের আর্থিক অবস্থা বিশ্লেষন করে মনে হয় যে, সে তার দৈনন্দিন কার্য নির্বাহ করার জন্য খরচ করছে এবং উপার্জ্জন থেকে নির্বাহ করতে পারছে না, সেই অবস্থায় সংবিধান অর্থকমিশনকে নির্দেশ দিয়েছে, সেই রাজ্যের জন্য বিশেষ অনুদানের ব্যবস্থা করবেন। অর্থ কমিশন যদি এই নির্দেশ দিতেন, তাহলে গত ৪/৫ বছর ধরে আমাদের কোন সমস্যা থাকতো না। ৮ম অর্থ কমিশন এই বছর থেকে দিয়েছিলেন, তাদের নির্দেশ অনুযায়ী ৩০০ - ২৫ কোটি টাকা যদি পেতাম তাহলে হয়তো রাজ্যের আর্থিক অনটন কিছুটা কাটিয়ে উঠতে পারতাম। কিন্তু কেন্দ্রীয় সরকার সেটা মেনে নিলেন না। আরেকটি কাঠামোগত সমস্যা ছিল এতদিন সেটা ৮ম অর্থ কমিশন স্বীকার করে নিয়েছেন। অন্য একটি কাঠামোগত সমস্যা আছে যেটি হচ্ছে আমাদের মূল সমস্যা - মূলধনী খাতে সমস্যা। মূলধনী খাতে আমরা দেখতে পাচ্ছি কি বিগত কংগ্রেস আমল থেকে আজ পর্যন্ত মূলধনের করা দুই তৃতীয়াংশে অর্থাৎ মূলধন খাতের বরাদ্দকৃত অংশের ৩৫ থেকে ৪০ শতাংশ পুরনো ঋন শোধ করতে ব্যয় হয়ে যায়। ৪৬৫ কোটি টাকা পরিশোধ করতে চলে যায়। সুতরাং এই বিরাট ঋনের বোঝা যদি প্রতিবার ঘাড়ে চেপে থাকে তাহলে উন্নয়ন খাতের জন্য যে বরাদ্দকৃত টাকা তাতে টান পড়বেই। গত ৪/৫ বছর ধরেই এভাবে চলছে প্রতিবারই উন্নয়ন খাতের টাকা এই ভাবে রেভিনিউ এ্যাকাউন্টে চলে যায়। অর্থ কমিশনের রিপোর্ট দেখলেই দেখা যাবে। এই বছর মূলধনী খাতের দুই তৃতীয়াংশ অথাৎ শতকরা ৪০ ভাগ চলে গেছে পুরানো ঋনের বোঝা মেটাতে। এটা একটু দেখা দরকার এবার কার অর্থ কমিশন এটার প্রতি মনোযোগ দেন নি, এর পরের অর্থ কমিশন যাতে শোনেন সেটা দেখা দরকার। আমরা যদি সরকারে থাকে তাহলে আমরা বলবো আর আপনারা যদি থাকেন নিশ্চয় বলবেন, কারণ এটা দলগত সমস্যা নয়। আরো একটি কারণ আছে যারজন্য আমরা পরিকল্পনার টাকা ঠিকমত খরচ করতে পারিনা তবে সেই সমস্যটি আমি এখন বলছি না। একটি মারাত্মক সমস্যা আছে যেটা হচ্ছে সংস্কার সমস্যা। সাত্তার সাহেব বললেন যে কেন্দ্রীয় অর্থ আমরা ঠিকমত খরচ করতে পারছি না। এই ক্ষেত্রে জিনিষটা একটু বোঝার আছে - কেন্দ্রীয় সাহায্য আর কেন্দ্র থেকে প্রাপ্ত অর্থ এই দুটির মধ্যে তফাৎ আছে। আমরা যে অন্তশুল্কের ভাগ কেন পাই? সংবিধান আমাদের দেয় বলে, কেন্দ্র অন্তশুল্ক দেয় না, সংবিধান দেয়। কিন্তু

যেহেতু সংবিধানের অর্ন্তভুক্ত সেইজন্য এটাকে কেন্দ্রীয় সাহায্য বলে ধরা হয়েছে। সুতরাং এটা সংবিধান দেয়, কেন্দ্রীয় সরকার দেয় না। এটা যদি কেন্দ্রীয় সাহায্য ধরা হয় তাহলে এটা সত্যের অপলাপ হবে আর কিছু হবে না। অন্য আরেক টি হচ্ছে আমরা বাজার থেকে টাকা ধার করি, সেই টাকা ফেরৎ আমরাই দেই এবং সুদও আমরাই গুনবো। কিন্তু আমাদের সংবিধানে এমন অবস্থা যে কেন্দ্রীয় সরকারের অনুমতি ব্যাতিরেকে আমরা কিছু করতে পারবো না। এই বছরই যেমন আমরা কেন্দ্র থেকে ১০০ কোটি টাকা ধার করেছি। এটা কিন্তু আমরা কেন্দ্রীয় সাহায্য নয় কেন্দ্রীয় সূত্র হিসাবে ধার নিয়েছি। দ্বিতীয়তঃ স্বল্প সঞ্চয়ের যাতে ব্যাপক প্রচার করা যায় তারজন্য আমরা যথেষ্ট খরচ করি এবং যাতে এর ব্যাপ্তি ঘটে তার চেষ্টা করি। আমরা প্রচার মাধ্যমে বলে থাকি যে পোষ্ট অফিসে টাকা রাখুন, কোন প্রতারক সংস্থার কাছে টাকা রাখবেন না। কারণ এতে আমাদের একটা লাভ আছে যে স্বাধীনতার পর থেকে চলে আসছে যে স্বল্প সঞ্চয়ের মাধ্যমে যে রাজস্ব সংগৃহীত হয় তার দুই তৃতীয়াংশ রাজ্য সরকার ঋন হিসাবে উন্নয়ন খাতে পাবে। এই টাকাটি যে পাই সেটা আমাদের চেষ্টাতেই পাই, কিন্তু যেহেতু কেন্দ্রীয় অর্থদপ্তরের অর্ন্তভুক্ত এই পোষ্ট অফিস গুলি সেই হেতু এটা কেন্দ্রীয় সূত্র থেকে নেওয়া হচ্ছে। এই সংজ্ঞা টি একটু বোঝার দরকার আছে যে কোনটি কেন্দ্রীয় সাহায্য আর কোনটি কেন্দ্রীয় সূত্র থেকে প্রাপ্ত টাকা। এই ব্যাপারে আমরা চিঠি দিয়েছি, সুতরাং অকারণে জল ঘোলা করছেন।

[5.15 - 5.25 P.M.]

তারপর যা বলা হয়েছে সেই বিষয়ে সত্যের অপলাপ আমি করছি না। আমি কেন উদ্বৃত্ত দেখালাম? সারা বাজেট বক্তৃতায় একবারি মাত্র উদ্বৃত্ত শব্দটি উচ্চরিত হয়েছে। সঙ্গে সঙ্গে আমি দেখিয়েছি উদ্বৃত্ত নাও থাকতে পারে। আমি খালি হিসাব দেখিয়েছি। আমি বুধবার দিন এখানে বাজেট পেশ করেছি। এই বাজেট তৈরী করেছি ১ সপ্তাহ আগে, তারপর এটা প্রেসে গেছে। ইতিমধ্যে দুটি কেন্দ্রীয় বাজেট আমরা দেখেছি। এই দুটি কেন্দ্রীয় বাজেটের ফলে জিনিসপত্রের দাম কি বাড়বে আমাদের আয় কত বাড়বে, আমাদের আয়কর থেকে কত ছাঁটাই হবে এবং ব্যয় কত বাড়বে ইত্যাদি সব খতিয়ে আমাদের দেখতে হবে। কারণ ইতিমধ্যে জিনিসপত্রের দাম বেড়ে গেছে। আমাদের যা হিসাব তাতে দেখতে পাচ্ছি জিনিসপত্রের দাম শতকার ১৫ ভাগ নয় ২৫ ভাগ বাড়বে। সুতরাং আমি মনে করি না শেষ পর্যন্ত উদ্বৃত্ত থাকবে কি না? কিন্তু একটা কথা নিয়ে কেন এত উত্তাল হল জানি না। এখানে হঠাৎ একটা কথামালার গল্প মনে পড়ে গেল ল্যাজ কাটা শেয়ালের গল্প। আগামী বছরের জন্য ওরা সাড়ে ৩ হাজার কোটি টাকার ঘাটতি বাজেট পেশ করেছেন আমার কেন ওদের মত ঘটতি বাজেট পেশ করবো না সুতরাং এখানে সেই লেজ কাটা শিয়ালের গল্পই হয়ে গেল। অতএব এটা নিয়ে বলে কোন লাভ নেই। তারপর ধরুন এর সঙ্গে সঙ্গে অন্য যে কথা বলছেন সেটা কি রকম না যেখানে এত পয়সাকড়ি টানাটানি সেখানে উদ্বৃদ্ধ হয়ে যাবে? এই বছরে যদি আমরা ৩২৫ কোটি টাকা পেতাম— অর্থ কমিশনের টাকা যদি পেতাম কিংবা যদি কেন্দ্রীয় পরিকল্পনার সাহায্য বাবদ ১০০/১৫০ কোটি টাকা দিতে রাজি হতেন — ১০ কোটি টাকা দিয়েছেন নামমাত্র তাহলে আমরা একটা কিছু বলতে পারতাম। বরাবর দেখেছি ভারতবর্ষের ২২টি রাজ্যের মধ্যে পশ্চিমবাংলাই গড় প্রতি কেন্দ্রীয় সাহায্য কম পায়। ৩২৫ কোটি টাকা অর্থ কমিশনের সুপারিশ মত যদি পেতাম তাহলে উদ্বৃত্ত হতে পারতো, টাকা পাইনি বলে এত টানাটানি। প্রথমে বললেন কৃষিখাতে খরচ এত কম কেন, সেচ খাতে ছেঁটে দিয়েছেন কেন? একদিকে আমাদের টাকা আটকে দেবেন অন্যদিকে রিজার্ভ ব্যাঙ্ককে বলবেন ওদের টাকা দেবেন না। সেইজন্য আমাদের বাধ্য হয়েই হিসাব করে টাকা খরচ করতে হয়। দিল্লিতে যারা বসে আছেন তাদের এই কথাগুলো বলুন। আর একটি কথা হচ্ছে যে হঠাৎ মহার্ঘ ভাতা নিয়ে কংগ্রেসীদের তরফ থেকে এত মাথাব্যথা দেখা গেল কেন? ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত

এই ৩০ বছরে কেন্দ্রীয় হারে মহার্ঘভাতা দেবার আপনাদের তো কোন মাথাব্যথা ছিল না। আমরাই প্রথম এটা শুরু করেছি। ১৯৭৭ সালের জুন মাস যখন আমরা ক্ষমতায় এলাম তখন পশ্চিমবঙ্গ সরকারী কর্মচারীদের মহার্ঘভাতা ছিল ৫৬ টাকা থেকে ৯৫ টাকা— সবচেয়ে বেশী ৯৫ টাকা। আর এখন মহার্ঘভাতা সবচেয়ে কম ২৯৫ কোটি টাকা। এটা কে দিয়েছে না আমরা দিয়েছি। আমাদের আর্থিক সংকুলান হীনতার জন্য আমরা কিস্তিগুলো দিতে পারছি না বলে আমরা বিষণ্ণ বোধ করছি। তবে আমরা চেষ্টা করছি প্ল্যানিং কমিশনের সঙ্গে বসে বর্তমান এই যে বিধানসভার অধিবেশনেই আগামী কয়েক দিনে এই বিষয়ে কিছু ঘোষণা করবো এটা বলতে পারি। এবং সে সম্বন্ধে আমাকে আলোচনা করতে হবে পরিকল্পনা কমিশনের সঙ্গে । একদিকে আপনারা বলছেন মহার্ঘভাতা দিচ্ছেন না কেন, আর একদিকে আবার মহার্ঘভাতা দিলে বলবেন অনুৎপাদক খাতে খরচ করছেন কেন। আমরা অনুৎপাদক খাতে খরচ করিনা, এখানে যেটা প্রয়োজন সেটা করি। আমার কাছে হিসাব আছে কোথায় কোথায় খরচ হয়। অনেকে বক্তৃতা দিয়েছেন অপব্যয়, অপব্যয়, মন্ত্রী সভায় এত মন্ত্রী কেন, মন্ত্রী সভার পিছনে এত খরচ হচ্ছে কেন? আমি সব কয়টি রাজ্যের হিসাব পাইনি, কতকগুলি রাজ্যের হিসাব এনেছি। একমাত্র কর্ণাটক বাদে পশ্চিমবঙ্গের মন্ত্রীসভার পিছনে বার্ষিক খরচ সব থেকে কম। রাজস্থানের বার্ষিক খরচ ৮৪ লক্ষ টাকা, তামিলনাড়ুর ৪৯ লক্ষ টাকা, উড়িষ্যার ৪২ লক্ষ টাকা, বিহারের ২ কোটি ৬ লক্ষ টাকা, হরিয়ানার ১ কোটি ৩৯ লক্ষ টাকা আর আমাদের পশ্চিমবঙ্গের ৩৬ লক্ষ টাকা। আমি গতবারে বলেছিলাম মহারাষ্ট্রের মুখ্যমন্ত্রীর আপ্যায়ণ ভাতা ৭ লক্ষ টাকা, আর আমাদের মুখ্যমন্ত্রীর আপ্যায়ণ ভাতা বছরে ৯ হাজার টাকা। আরো একটা কথা বলেছেন ওভারড্রাফটের ব্যাপার বড় বাড়াবাড়ি হচ্ছে. আমাদের সরকার একটা দেউলিয়া সরকার। আমাদের খরচ যখন মেটাতে পারি না তখন ওভারড্রফট করতে হয়। কেন্দ্রীয় সরকার যখন আয়-ব্যয়ের হিসাব মেলাতে পারেন না তখন নোট ছাপান। গত ৫ বছরে কেন্দ্রীয় সরকার ১৩॥ হাজার কোটি টাকার নোট ছাপিয়েছেন, কেন্দ্রীয় সরকার সামগ্রিক ব্যয়ের শতকরা ১২ ভাগ। আর ভারতবর্ষের রাজ্যগুলির মধ্যে ৫টি রাজ্য মিলিয়ে সমগ্র ব্যয়ের শতকরা মাত্র ৩ ভাগ ওভারড্রাফ্‌ট নিয়েছে। সুতরাং দেউলিয়া সরকার ওভারড্রাফটের বিষয়ে সেটা একবার তুলনা করে বিচার করুন। কেন্দ্রীয় সরকার ২৫ হাজার কোটি বৈদেশিক ঋণ নিয়েছেন। সুব্রতবাবু কোথা থেকে একটা কাগজ নিয়ে এসে ওভারড্রাফটের কথা বললেন। আমি পর পর ৪ বছরের হিসাব দিচ্ছি। ১৯৮০-৮১ সালের শেষ তারিখে ৩১শে মার্চ রাজ্যগুলির মধ্যে সবচেয়ে বেশী ওভারড্রাফট ছিল রাজস্থানের। ১৯৮২-৮৩ সালে ৩১শে মার্চ সবচেয়ে বেশী ওভারড্রাফট ছিল আমাদের। ১৯৮৩-৮৪ সালের শেষ তারিখে ৩১শে মার্চ সবচেয়ে বেশী কার ছিল— বিহারের নাম ছিল, আমাদের নয়। ১৯৮৪-৮৫ সালের হিসাব লোকসভায় দেওয়া হয়েছে, সেখানে বেশী কার ছিল না, তামিলনাড়ুর, ১২৫ কোটি টাকা পশ্চিমবঙ্গের। এই বছরের হিসাব হতে এখনও ৪ দিন বাকী আছে, এখন প্রতিযোগিতা চলছে, পাঞ্জাবের, না, উত্তরপ্রদেশের সবচেয়ে বেশী ওভারড্রাফটকার। আমরা পশ্চিমবঙ্গের মানুষ নিজেদের নিন্দা করতে একটু বেশী ভালবাসি। কিন্তু একটু তুলনা করুন যতটা খারাপ বলে আমরা নিজেদের মনে করি ততটা খারাপ নই।

**[5.25 - 5.35 p.m.]**

তাঁরা করের ব্যাপারটা বলেছে। আমি এই সম্বন্ধে কিছু বলব কারণ একটা অপপ্রচার হয়েছে। এই ব্যাপারে বলা হয়েছে রাস্তায় গাড়ী চলে তার উপরে ট্যাক্স ধরেছে কাজেই জিনিসপত্রের দাম বাড়বে। আমি বলছি কিছু হবে না। অনেক মাননীয় সদস্য আমাকে ইতিপূর্বে বলেছেন এই যে ভিন্‌রাজ্য থেকে বড় বড় ট্রাক আমাদের এখানে আসে, আমাদের রাস্তার ক্ষতি করে কাজেই এই ট্রাকের উপর ট্যাক্স করুন। আমি তখন দেখলাম এই ব্যাপারে ভারতের অন্যত্র আইন আছে কিনা।

আমি বললাম এই ব্যাপারে রাজস্থান, হরিয়ানা, পাঞ্জাব এবং কেরালায় আইন আছে। সেই আইনগুলি দেখে আমরা অনুরূপ একটা আইনের খসড়া তৈরী করেছি। এই মুহূর্তে আমাদের কোন রকম কর চাপাবার প্রস্তাব নেই। আপাততঃ আমরা শুধু আইন পাশ করিয়ে রাখব এবং পরে এই আইন মারফৎ দেখব। পশ্চিমবাংলায় রেজিস্ট্রিকৃত গাড়ীর উপর যাতে চাপ না পড়ে সেটা দেখব এবং যদি দেখি আমাদের রাস্তার ক্ষতি হচ্ছে অন্য রাজ্য থেকে যানবাহন আসার ফলে তাহলে ক্ষতিপূরণ বাবদ টাকার ব্যবস্থা আমরা করব। ভিন্ রাজ্যের ট্রাকের ব্যাপারে আমরা এইটুকু ব্যবস্থা মাত্র করছি। তারপর অনেকে বলেছেন সিনেমা টিকেটে শতকরা ৭০ ভাগ ট্যাক্স হচ্ছে সিনেমার মালিক মাত্র ৩০ ভাগ পাচ্ছে। আমি বলছি, সিনেমায় যে টিকেট বিক্রি হবে তার শতকরা ৫০ ভাগ আমরা নেব এবং ওঁরা ৫০ ভাগ নেবে। আমি আপনাদের বলছি এতে সিনেমা টিকেট-এর দাম বাড়বেনা, আগের দামই থাকবে। বাংলা এবং হিন্দী বই যাঁরা দেখান তাঁদের সঙ্গে বসে আলোচনা করব এবং যদি তাঁদের আরও কিছু বাড়তি সুবিধার ব্যবস্থা করতে হয় সেটা আমি বিবেচনা করে দেখব। অনেকে রঙ্গ করে বলেন মোটর গাড়ীর উপর ট্যাক্সের হার কমানো হল কেন? ধনতান্ত্রিক ব্যবস্থায় প্রতিযোগিতা দরকার। বিহার, উত্তরপ্রদেশের সঙ্গে পরিকল্পিতভাবে সংযোগ স্থাপন করে আমাদের বিশেষ কোন উন্নতি হয়নি। ওঁরা যখন ট্যাক্সের হার কমান আমাদেরও তখন বাধ্য হয়ে কমাতে হয়। এটা না করলে আমাদের বিক্রি কমে যাবে। এবারে আমি সুনীতিবাবুর প্রশ্নের জবাব দিচ্ছি। উনি গঙ্গা-যমুনা এক করে বললেন বিক্রেতারা মারা যাবে। বছরে ১ লক্ষ টাকা যারা বিক্রি করে তাদের কিছু হয়না। কাজেই তাঁর বক্তব্যের মধ্যে কোন সারবত্তা নেই। বরফের ক্ষেত্রে কমাতে হলে আইসক্রিমের ক্ষেত্রেও কমাতে হয়। এবার আমি একটু দর্শন চর্চা করি। কারণ অনেকেই দর্শন চর্চা করেছেন। শিশিরবাবু করেছেন, জয়নাল সাহেব করেছেন। শিশিরবাবু যা বলেছেন, আমি অবশ্য ইংরাজী খুব ভাব বুঝি না। উনি ইতিহাসের চেতনার কথা বলেছেন। উনি পেটি বুর্জোয়ার কথা বলেছেন, সফেস্টিগেটেড এর কথা বলেছেন। আমি ইংরাজী বাংলা অভিধান নিয়ে সফেস্টিগেট কথাটার মানে জানবার চেষ্টা করেছিলাম। সফেস্টিগেটেড মানে হচ্ছে বাক বিলাস, বাক্য বিলাস, বাক বিন্যাস। পেটি বুর্জোয়া কথাটার মানে আপনারা জানেন। আমি বলেছি গরীব বাজেট। তাতে উনি বলেছেন পেটি বুর্জোয়া বাজেট। তাহলে যেটাকে আমরা গরীব বাজেট বলি সেটাকে ওঁরা পেটি বুর্জোয়া বাজেট বলেন। ইতিহাস চেতনার কথা বলেছেন। খুব ভাল কথা বলেছেন। আমি যখন অর্থের বিষয় নিয়ে কথা বলি বাজেটের বিষয় নিয়ে কথা বলি তখন ইতিহাসের ধারাবাহিকত্ব সম্পর্কে একটু জ্ঞান থাকা দরকার। উনি একটি ঐতিহাসিক ঘটনার কথা বলেছেন। আজকে থেকে ৪৭ বছর আগে এই কলকাতা শহরে জাতীয় পরিকল্পনা কমিশন গঠন করেছিলেন নেতাজী সুভাষ চন্দ্র বসু। এবং কেন গঠন করেছিলেন? আমরা স্বনির্ভর হবো। আমরা এখানে শিল্প কৃষিতে প্রসার ঘটাবো আমরা নিজেদের পায়ে দাঁড়াবো এবং আমাদের ছেলেমেয়েদের কর্মসংস্থানের ব্যবস্থা আমরা করবো। গোটা ভারতবর্ষের জন্য এটা করেছিলেন। সেই সঙ্গে ইতিহাস চেতনার আরো ভালও জিনিষ। ভারতবর্ষের স্বাধীনতার পর এটা ছিল জাতীয় কংগ্রেসের অঙ্গীকার। ১৯৩৭ সাল থেকে আরম্ভ করে — ১৯৪২ সালের ভারত ছাড় আন্দোলনের ইতিহাস পড়ে দেখি যে ভারতের জাতীয় কংগ্রেস স্বীকার করেছে স্বাধীনতার পর, বিদেশী শাসন থেকে নিজেদের মুক্তি করার পর ভারতবর্ষে যুক্তরাষ্ট্রীয় কাঠামো গঠিত হবে এবং সেই যুক্ত কাঠামোয় রাজ্যের হাতে প্রধান প্রধান ক্ষমতা থাকবে, আর কেন্দ্রের হতে সামান্য একটু ক্ষমতা থাকবে। এটাই হচ্ছে ইতিহাস চেতনা— ঐতিহাসিক ধারাবাহিকতা। সেই চেতনার কথা ১৯৪৭, ১৯৪৮, ১৯৪৯ সালে ডাঃ শিশির বসু

মহাশয়ের পিতৃদেব জননায়ক শরৎ চন্দ্র বসু মহাশয় বহু বার বলেছিলেন। ইতিহাস চেতনার আর একটা দিক আছে। সেটা আমি বলি যে কেন্দ্রীয় নেতৃত্বে যদি অবিচার থাকে যদি অন্যায় করা হয় কম খেয়াল হয় তাহলে আমাদের ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষ সেই কেন্দ্রীয় নেতৃত্বের সোচ্চার প্রতিবাদ করবে। আজ থেকে ৪৬ বছর আগে এই কলকাতা শহরে নেতাজী সুভাষচন্দ্র বসু মহাশয় সেই সোচ্চার প্রতিবাদের ধ্বজা তুলে ধরেছিলেন। এবং এই যে সোচ্চার প্রতিবাদ কেন্দ্রের ধনতান্ত্রিক মনোভাবের বিরুদ্ধে, সৈরতন্ত্র মনোভাবের বিরুদ্ধে বিদেশীদের সঙ্গে হাত মেলাবার বিরুদ্ধে ; বিদেশের কাছে নিজেদের স্বার্থ বিক্রয় করবার বিরুদ্ধে কমপ্রোমাইজ কনফারেন্সের বিরুদ্ধে। ১৯৪০ সালে ইতিহাসের কথা আমি শিশিরবাবুদের মনে করিয়ে দেবো। আমরা এর উপর নির্ভর পশ্চিমবাংলার কোটি কোটি মানুষ কাজ করার চেষ্টা করছে। আমরা বুঝতে পেরেছি যে এতবড একটা দেশ, আপনারা দিল্লীতে বসে চালাতে পারবেন না। আপনারা আপনাদের ক্ষমতা বিকেন্দ্রীকরণ করতে হবে, অর্থনৈতিক ব্যবস্থাগুলি বিকেন্দ্রীকরণ করা দরকার, রাজ্যগুলিকে তাদের সম্মান দিতে হবে এবং আমরা বলছি যে স্বনির্ভর হতে হবে, আমাদের নিজেদের শিল্পকে সুগঠিত করতে হবে সেটা শুরু হয়েছিল প্রথম পরিকল্পনা মারফৎ। এবং আমরা গর্বিত বোধ করি যে কলকাতা একটা প্রতিষ্ঠান আছে ভারতের স্ট্যাটিসটিক্যাল ইনস্টিটিউট - তারা সেই পরিকল্পনার সঙ্গে যুক্ত ছিল। ভারতকে শিল্প কৃষিতে স্বনির্ভর করার চেষ্টা করা হয়েছে। নিজেদের আত্মগরীমা মর্যাদা, নিজেদের পায়ে দাঁড়াবার প্রয়োজন আছে এবং সেই জিনিসটাই আমরা কেন্দ্রের কাছে চাইছি। আমরা তো দয়ার দান চাইছি না। আমরা ভারতবর্ষের একটা অঙ্গ রাজ্য। সমস্ত পয়সা কড়ি যদি দিল্লী রেখে দেয় তাহলে আমরা তো নিজের মতকরে বাঁচতে পারবো না, উন্নতি করতে পারবোনা, নিজের পথে এগিয়ে যেতে পারবো না। দিল্লীতে বসে সমস্ত সিদ্ধান্ত নেওয়া সম্ভব নয়। সেই সিদ্ধান্ত ভুল হতে পারে। সমস্ত পয়সাকড়ি যদি নিজের কাছে রেখে খবরদারী করা হয় তাহলে ধাপে ধাপে অনেক কায়দা হবে গোলমাল হবে। সংবিধানকে অন্তত: মান্য করতে হবে। এই সংবিধান আমরা রচনা করিনি- বামপন্থীরা রচনা করে নি। সংবিধান রচনা করেছিলেন কংগ্রেসের নেতারা ১৯৪৭/৪৮ সালে। সেই সংবিধানে আমাদের অনেক আপত্তি আছে, সেই সংবিধানে অনেক অসম্পূর্ণতা আছে।

**[5.35 – 5.45 p.m.]**

কিন্তু আমরা তো মেনে সেই সংবিধানের চৌহদ্দির মধ্যে একটা রাজ্য সরকার চালাচ্ছি। আপনারা কেন মানতে পারছেন না? এই যে অর্থ কমিশনের বিধানটা আপনারা তুচ্ছ জ্ঞান করছেন, এটা কিন্তু ভয়ংকর একটা নিশানা আপনারা সৃষ্টি করে দিলেন। একটা অ[illegible] আপনাদের শত্রু ভাবাপন্ন কেউ সরকারে এলেন কেন্দ্রে, তখন তারা নজীর দেখাবেন [illegible] নজীর দেখাবেন যে এরা করেছে। আমার যাঁরা কংগ্রেস বন্ধুরা আছেন, তাঁদের কাছে আমি বিনিময়ে একটি কথা বলবো, এটা তো হওয়া উচিত নয়, যে এতগুলো বক্তৃতা দেওয়া হলো কিন্তু আমি লক্ষ করে দেখলাম প্রায় ২০ জন কংগ্রেসের তরফ থেকে বক্তৃতা দিয়েছেন, কিন্তু একটা জায়গায় সেই ভাসুর ভাদ্দর বৌ সম্পর্ক, তাদের বৌরা নাম নেবেন না, কখনও ভাশুরের নাম নেবেন না, কখনও অর্থকমিশনের নাম নেবেন না, হলদিয়া পেট্রোকেমিক্যালের নাম নেবেন না, ইলেকট্রিক্যাল ইলেকট্রনিক্সের নাম নেবেন না, হলদিয়ার জাহাজ তৈরী কারাখানার নাম নেবেন না, জাহাজ মেরামতীর কারখানার নাম নেবেন না। দুর্গাপুরের সার তৈরী কারখানার নাম নেবেন না। আসলে

ব্যাপারটা কি যেটা আমি সেপ্টেম্বর মাসে আপনাদের কাছে বলেছিলাম, একটা কাজ করুন না, এই যে ৩০০ কোটি টাকা আমাদের আটকে দিয়েছেন, আপনাদেরই তো বন্ধু কেন্দ্রে অর্থমন্ত্রী আছেন, আমরা যাবো না, আপনারা যান, কংগ্রেসের তরফ থেকে আপনারা দিল্লী চলে যান কয়েকজনকে নিয়ে এবং কেন্দ্রীয় অর্থমন্ত্রীকে বলুন - আপনারা আমাদের বিরুদ্ধাচারণ করতে পারেন, পশ্চিমবাংলার বামফ্রন্টের বিরুদ্ধাচারণ করতে পারেন, কিন্তু এই টাকাটা তো পশ্চিমবাংলার মানুষের টাকা, আপনারা গিয়ে বলুন, আপনারা গিয়ে এই টাকাটা আদায় করে নিয়ে আসুন, পুরো কৃতিত্বটা আপনারা পাবেন। কারণ বলতে অসুবিধা কি, কারণ চ্যবন সাহেব, যিনি এই সুপারিশটা করেছেন, সেই চ্যবণ সাহেব তো কংগ্রেসের মানুষ। ব্রহ্মানন্দ রেড্ডী, যিনি একজন মুখ্যমন্ত্রী ছিলেন অন্ধ্রপ্রদেশের, তিনি বলেছেন এই টাকাটা আটকানো অন্যায় এবং জয়ন্তী পটনায়ক, উড়িষ্যার মুখ্যমন্ত্রীর পত্নী, তিনি লোকসভায় দাঁড়িয়ে বলেছেন পশ্চিমবাংলার এই টাকাটা আটাকানো অন্যায় অথচ আমার যেটায় মন খারাপ হয়ে গেল, না এখানে না ওখানে লোকসভায় কি রাজ্যসভায় পশ্চিমবঙ্গের কোন কংগ্রেসী সদস্য দাঁড়িয়ে বললেন না যে এই টাকাটা পশ্চিমবাংলার প্রাপ্য, এই টাকাটা দিয়ে দিন। এই টাকাটা পশ্চিমবঙ্গের মানুষের টাকা, এই টাকাটা পশ্চিমবাংলার সরকারের টাকা। এর বেশী তো আপনাদের কাছে আমার কিছু বলার নেই। এখন অন্য যে ব্যাপার যা বলছি কেন্দ্রকে? এই দেখুন অমরবাবু বললেন যে হাওড়া বন্ধ হয়ে গেল। হাওড়ায় শিল্পগুলি বন্ধ হয়ে গেছে, হাজার হাজার কারখানা হারিয়ে গেছে। এই যে মাসুল সমীকরন নীতি, লোহা, ইস্পাত, কয়লার ক্ষেত্রে যে নীতি, সেই নীতির ফলে গোটা পশ্চিম বাংলায় এমনি ধরণের শিল্পে যে গভীর কালো ছায়া নেমে পড়েছে, তারই ফলশ্রুতি হচ্ছে এই বন্ধ হয়ে যাওয়া। তার উপর মরার উপর খাঁড়ার ঘা, ওয়াগান কেনা- সেই ১৯৬৪-৬৫ সাল থেকে শুরু হয়েছে, কেটে দাও। ওয়াগান কেনা কেটে দাও পশ্চিমবাংলার কারখানাগুলো থেকে। নাম করে দিচ্ছি, জেশপ, ব্রেঞ্চওয়েট, বার্ন, মার্টিন বার্ন, একটার পর একটা বন্ধ হয়ে গেছে। বন্ধ হয়ে যাচ্ছে কারণ অর্ডার কেটে দেওয়া হচ্ছে, এই বছর যেমন কেটে দেওয়া হয়েছে, গত বছর ১৫ হাজার ওয়াগানের অর্ডার ছিল, এই বছর সেটা ৫ হাজার হয়ে গেছে। তাহলে এটা তো বলতে কোন অসুবিধা নেই, আর কিছু বলছি না, একটু মনে করে দেখুন গত ১৫ বছর আমাদেব কি দেওয়া হয়েছে, আমরা কেন্দ্রের সঙ্গে গলা চুলকে কেন বলতে যাব, কোন দরকার নেই। যদি কেন্দ্রীয় সরকারের কাছে থেকে আমরা ন্যার্য্য ব্যবহার পাই, যা পাওয়া উচিত সেটা যদি এখানে আসে আমাদের দিকে সহানুভূতির সঙ্গে, সমবেদনার সংগে তাকিয়ে থাকেন তাহলে কেন ঝগড়া করতে যাবো মানুষের তো অকারণে ঝগড়া করার প্রবৃত্তি থাকে না। আমি বলছি যে একটু মনে করুন গত ১৫ বছর পশ্চিমবঙ্গের জন্য কেন্দ্রীয় সরকার কোন শিল্পের জন্য কত টাকা ঢেলেছেন? আমি জবাব দেব, দুটো জায়গায় আমরা টাকা পেয়েছি, ফরাক্কা থার্মাল বিদ্যুৎ কেন্দ্র , এটা জনতা আমলে পেয়েছিলাম এবং ডানকুনিতে কয়লা থেকে গ্যাস তৈরীর কারখানা, তাও জনতা আমলে পেয়েছিলাম। এটা তো গেল সাধারণ ব্যাপার। দুর্গাপুর ইস্পাত কেন্দ্র সম্পর্কে লোকসভা নির্বাচনের আগে বহুবার বলা হল ১২০০ কোটি টাকা পশ্চিমবঙ্গকে দেওয়া হল। ১২০০ কোটি টাকার ব্যাপারে লোক দেখানোর জন্য ম্যানেজিং ডাইরেক্টরকে নিয়ে প্রেস কনফারেন্স-ডেকে প্রস্তাব করিয়ে নেওয়া হল যে, আমি ১২০০ কোটি টাকা পেয়েছি। কত পেয়েছেন? ১৯৮৩-৮৪ সালে ৫ কোটি টাকা, আর ১৯৮৪-৮৫ সালের বাজেটে ধরা আছে ১৬ কোটি টাকা। দিল্লী গিয়ে প্ল্যানিং কমিশনের সঙ্গে কথা বলেছি, ইস্পাত মিনিষ্ট্রিতে খোঁজ করেছি। ওরা বললেন দুর্গাপুরে ইস্পাত কেন্দ্র আমাদের অগ্রাধিকারের মধ্যে নেই। আর এই

অগ্রাধিকারের মধ্যে নেই বলে সপ্তম অর্থ কমিশনে এর জন্য কোন টাকা ধার্য করা নেই। এখানে রাজনীতি আসা উচিত নয়, বামফ্রন্ট, ইন্দিরা কংগ্রেস আসা উচিত নয়। আমি বলছি আপনারাও লড়াই করুন। আপনারাও গিয়ে বলুন না কেন আপনারা প্রতিশ্রুতি দিয়েছেন। আপনারা গিয়ে বলুন, তখন দিনের পর দিন খবরের কাগজে বেরিয়েছে। ম্যানেজিং ডাইরেক্টর, মিঃ মুখার্জী, বাঙালী, তিনি প্রেস কনফারেন্স করেছেন। আমার আর বিশেষ কিছু বলার নেই। আমরা শুধু কেন্দ্রীয় সরকারকে বলছি, হয় আপনারা নীতিগুলি পালটান, মাশুল সমীকরণ নীতি পালটান, পশ্চিমবঙ্গের উপর থেকে মাশুল বাবদ যে টাকা নিচ্ছেন সেই নীতিগুলি পালটান, লাইসেন্স নীতি পালটান, আর যদি নীতিগুলি না পালটান তাহলে এক কাজ করুন পশ্চিমবাংলায় আপনারা নিজেরাই শিল্প স্থাপন করুন এবং যদি আপনারা নিজেরা শিল্প স্থাপন না করেন তাহলে আমাদের টাকা দিন আমরা শিল্প স্থাপন করব। এই তিনটি যুক্তির মধ্যে কোনটা অন্যায় যদি কংগ্রেসী বন্ধুরা বলে দেন তাহলে কৃতজ্ঞতা বোধ করব। এই ৩টি যুক্তির মধ্যে কোথায় ফাঁক আছে? ওরা বললেন দিক নির্দেশ নেই। দিক নির্দেশ আছে। কেন্দ্রীয় বাজেটে পরিকল্পনা বহির্ভূত হার শতকরা ২৪ ভাগ বেড়েছে, আর পরিকল্পনা খাতে শতকরা ৬।। ভাগ বেড়েছে। আর আমি যে বাজেট এখানে পেশ করেছি তাতে পরিকল্পনা বহির্ভূত খাতে খরচ কমে যাবে, এই রকম হিসাব করেছি এবং পরিকল্পনা খাতে শতকরা ৪২ ভাগ খরচ বাড়াবার চেষ্টা করেছি। শতকরা ৪২ ভাগ বাড়াতে পারব কি পারব না কেটা নির্ভর করবে কেন্দ্রীয় পরিকল্পনা কমিশন অনুমোদন দেবেন কিনা তার উপর। ৭৫০ কোটি টাকার বার্ষিক যোজনা করবার সমস্ত জিনিসগুলি জড়িয়ে আছে। আমাদের এখানে পরিকল্পনার পরিমান কত হবে তাও নির্ভর করে কেন্দ্রের উপর। এইগুলির দিকনির্দেশ তো আমরা দিতে পারি না, আমরা বিধাতা পুরুষ নই, বিধাতা পুরুষ দিল্লীতে বসে আছেন। কি চিন্তা ভাবনা করছেন, আপনারা দেখতে পান শুনতে পান। আমি আপনাদের কাছে বলব, আপনারা কংগ্রেস দলভুক্ত, আপনারা পশ্চিমবাংলার দলভুক্ত, আপনারা পশ্চিমবাংলার'ই মানুষ। সুতরাং পশ্চিমবাংলার মানুষের স্বার্থে যদি পশ্চিমবাংলার উন্নতি হয় তাতে কংগ্রেসেরই স্বার্থ প্রসারিত হবে, এটুকু আপনারা বিবেচনা করে দেখুন। আমি অনেক সময় নিয়ে ফেলেছি। সব শেষে আমি একটা কথা বলব, অনেকেই মৃত্যু চিন্তা করেন। অনেকেই ধরে নেন আমরা মরে গেছি। কিন্তু আমরা পশ্চিমবাংলার মানুষ, আমরা লড়াই করে বেঁচে আছি এবং লড়াই করেই টিকে থাকব, এগিয়ে যাব সমাজ বিপ্লবের দিকে। যারা আমাদের মৃত্যু কামনা করছেন তাদের অন্তর্জলি যাত্রা আমরা অচিরেই দেখব।

**[5.45 – 5.55 p.m.]**

## MOTION FOR VOTE ON ACCOUNT

**Dr. ASHOK MITRA :** Sir, on the recommendation of the Governor. I beg to move that a sum not exceeding Rs. 4,25,91,59,000 only be granted to the Governor, or account, for towards defraying the charges for the following services and purposes during the year ending on the 31st day of March, 1986, namely:-

| Demand Number 1 | Service and purposes 2 | Sums not exceeding 3 Rs. |
|---|---|---|

## REVENUE ACCOUNT

## A GENERAL SERVICES

### (a) Organs of State

| | | |
|---|---|---|
| 1 | 211-State Legislatures | 30,22,000 |
| 3 | 213-Council of Ministers | 7,06,000 |
| 4 | 214-Administration of justice | 1,66,02,000 |
| 5 | 215-Elections | 38,24,000 |

### (b) Fiscal Services

### (i) Collection of Taxes on Income and Expenditure

| | | |
|---|---|---|
| 6 | 220- Collection of Taxes on Income and Expecditure | 14,39,000 |

**(ii) Collection of Taxes on Property and Captial Transactions**

| | | |
|---|---|---|
| 7 | 229- Land Revenue<br>CAPITAL EXPENDITURE OUTSIDE THE REVENUE ACCOUNT<br>C- Capital Account of Economic Services<br>(a) Capital Account of General Economic Services<br>504- Capital Outlay on Other General Economic Services | 5,18,51,000 |

## REVENUE ACCOUNT

## GENERAL SERVICES

### (b) Fiscal Services

**(ii) Collection of Taxes on Property and Capital Transactions**

| | | |
|---|---|---|
| 8 | 230-Stamps and Registration | 95,99,000 |
| 9 | 235-Collection of Other Taxes on Property and Capital Transactions. | 84,000 |

আজকে আপনারা কি করছেন? কৃষি মন্ত্রী নেই, তিনি হঠাৎ বলে দিলেন কৃষি উৎপাদন বেড়েছে। হঠাৎ রাতারাতি কিছু উৎপাদন বেড়ে গেল? আকাশ থেকে ভগবান সব ফেলে দিল? হাজার হাজার ডিপ টিউবওয়েল, রিভার লিফটিং পরিকল্পনা মাফিক করা হয়েছিল। আজকে সেখানে জ্যোতিবাবুর বিদ্যুতের জন্য হাজার হাজার টিউবওয়েল, স্যালো টিউবওয়েল অকেজ হয়ে পড়ে আছে। আজকে হাওড়ায় আসতে আসতে দেখলাম এখানে হাওড়ার মাননীয় সদস্য যারা আছেন তারা সকলেই জানেন - ছোট ছোট শিল্প গুলি, ফ্যাকটারী গুলি বন্ধ হয়ে আছে এবং কিছু কিছু ধুঁকছে। স্যার, সেখানে গিয়ে দেখুন ৭/৮ জন শ্রমিক, একটা ইউনিয়ান করে বসে আছে। তারা বসে বসে শ্লোগান দিচ্ছে - " আমাদের দাবী মানতে হবে, আমাদের দাবী মানতে হবে"। মালিকরা কারখানা বন্ধ করে চলে গেছে। দেশের অবস্থা এমন কেন হল? একটা কারণ , সততা, এবং নিষ্ঠার অভাব। নিষ্ঠা যদি না থাকে তাহলে কোন জিনিস হতে পারে না, টাকা দিলেও হয় না। একটা উদাহরন আমি দিচ্ছি। আমাদের পাশের রাজ্য উড়িষ্যাকে দেখুন, ওদের আমরা উড়ে বলে আগে ঠাট্টা করতাম, উড়েদের ঘৃনা করতাম। আজ উড়িষ্যা গিয়ে দেখে আসুন সেখানে জানকী বল্লভ পট্টনায়েক কি উন্নতি করছে। তার একটা কারণ, জানকী বল্লভ পট্টনায়েকের সততা আছে নিষ্ঠার আছে। তার একটা কারণ টাকা তারা খরচ করতে জানে,সততার সঙ্গে ব্যয় করতে জানে। তাদের কোন পাওয়ার প্রবলেম নেই। তাদের কি পাওয়ার প্রোজেক্ট নেই? দিনের পর দিন লোকের পাওয়ারের চাহিদা বাড়ছে। চাহিদা বাড়ছে বলে কি দিনে পর দিন পাওয়ার কমে যাবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বিনীত ভাবে বলতে চাই এখানে জুডিসিয়াল মিনিষ্টার আছেন আমি যখন আসছিলাম তখন আলিপুরের প্যানেল পি.পি. তারা বলছিলেন ১ বছরের জন্য টাকা ধরা ছিল. এক মাসের বিল তারা পেয়েছে। ১১ মাস তারা পায় নি। আমাকে আলিপুরের প্যানেল পি.পি একটা দরখাস্ত দিয়েছেনএবং তাতে তারা বলেছেন যে ৯ - ১৫ মাসের টাকা তারা পাচ্ছেন না। কোথায় গেল সেই টাকা? টাকা ধার হয়েছিল, টাকা দেওয়া হয়েছিল। সেই টাকা গেল কোথায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা জিনিষ আপনি লক্ষ্য করুন যে দুরাবস্থা পশ্চিমবাংলায় সৃষ্টি হয়েছে সেটা এই বামফ্রন্ট সরকার ৭ বছর ধরে তৈরী করেছে। এটা আপনারা অস্বীকার করতে পারেন? আপনারা নিজেই বলেন রাইটার্স বিল্ডিংস এ গেলে লোক দেখতে পাওয়া যায় না। আজকে প্রতিটি জায়গায় দুরাবস্থা। পাওয়ার জেনারেসান কম হচ্ছে, হাসপাতালে চিকিৎসা ব্যবস্থা নেই, রাস্তা নেই, পরিবহন ব্যবস্থা নেই। তবু বলবেন আপনাদের টাকা দিতে। টাকা থাকলেই সব কিছু হয় না, সততা এবং নিষ্ঠা থাকার প্রয়োজন। সততা এবং নিষ্ঠা এই বামফ্রন্ট সরকারের প্রথম থেকেই নেই। আর একটা কারণ এই সরকার প্রথম থেকেই জানেন যে আমাদের পার্টিবাজী করতে হবে। পাটি করবার জন্য তাদের টাকার দরকার, তাই তারা প্রথম থেকেই পার্টিবাজী করে আসছেন। দেশের উন্নতির কথা, পশ্চিমবাংলার উন্নতির কথা তারা ভাবেন না। আমি একটা কথা বলি, পশ্চিমবাংলার দাবি আদায় করার জন্য আমরা নিশ্চয়ই আপনাদের সঙ্গে কণ্ঠে কণ্ঠ মিলিয়ে কেন্দ্রকে বলবো। কিন্তু তার আগে আপনাদের বলতে হবে কি সম্পদ আপনারা সৃষ্টি করেছেন পশ্চিমবাংলার বুকে।

**[6.15 - 6.25 P.M.]**

আপনি বলুন, আপনার সম্পদের উপরে দাঁড়িয়ে আপনি কত লক্ষ লোককে, কত হাজার বেকারকে চাকুরী ও রুটি রুজি দেবার ব্যবস্থা করেছেন? একই ফেডারেল স্ট্রাকচারের মধ্যে দিয়ে ওড়িষ্যা করছে, বিহার করছে, অসম করছে। অন্যান্য রাজ্য করছে,আর পশ্চিমবাংলা পিছিয়ে আছে। দুর্ভাগ্যের বিষয়, এ ক্ষেত্রে পশ্চিমবাংলা পিছিয়ে আছে। তার কারণ একটাই। সারা ভারতবর্ষের পার ক্যাপিটাল ইনকামের রেশিও কষে দেখলে দেখবেন যে, পশ্চিমবাংলায় ৩.৫ শতাংশ কমে গেছে। কারণ একটাই - পশ্চিমবাংলায় কোন সম্পদ সৃষ্টি হয় নি। সম্পদ সৃষ্টি না হওয়ার জন্যই পশ্চিমবাংলা

অন্য রাজ্য গুলির তুলনায় পিছিয়ে পড়েছে। আপনারা আরও ৫/১০ বছর সরকারে থাকুন। তাহলে এই সুজলা সুফলা সোনার বাংলা মরুভূমিতে পরিণত হবে। আপনারা আরও কিছু দিন সরকার চালান। যে রূপরেখা আপনি দিয়েছেন , তারমধ্যে পশ্চিমবাংলার বুকে উন্নয়নের কোন কথা নেই। আপনার ঐ রূপরেখা খুললে দেখা যাবে, পশ্চিমবাংলায় লোকের অভাব বাড়ছে, না কমছে। গ্রামে গ্রামে বেকারত্ব বাড়ছে, না কমছে। ৪১ লক্ষ বেকারের বোঝা মাথায় নিয়ে সরকারে থেকে আপনি কিছু করতে পারলেন না। কর্মচারীদের ১৬ টা ডি.এ দেবার ব্যাপারে বলেছেন, কেন্দ্র দিলে আমরা দেব। আপনি পারলেন না সরকারী কর্মচারীদের বকেয়া ১৬ টা ডি.এ মিটিয়ে দিতে। কেন্দ্র যদি দেয়, তবে আপনি দেবেন বললেন। এই অবস্থায় সরকারী কর্মচারীরা আপনাদের সরকারে থাকতে বলবেন বলে যদি মনে করেন, তাহলে আমি বলব আপনারা মুর্খের স্বর্গে বাস করছেন। আপনি যদি মাত্র ৪টা ডি.এ. দেন, তাহলে আমি বলব, তাঁদের সবটাই দিয়ে দেওয়া উচিত। আপনারা সরকার চালাচ্ছেন, কর্মচারী হচ্ছে আপনার সরকারের, আর ডি.এ. দেবে কেন্দ্রীয় সরকার? আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে আপনাকে বলব, আপনারা পশ্চিমবাংলার অর্থনীতিকে সম্পূর্ণ ধ্বংসের পথে নিয়ে গিয়েছেন। পশ্চিমবাংলাকে আপনারা শেষ করে দিয়েছেন। এই দূর্নীতিগ্রস্ত পশ্চিমবাংলা সরকার পশ্চিমবাংলার মানুষের ভাল কিছুই করতে পারে নি। এই সরকার ধ্বংসের পথে এগিয়ে চলেছে। এই সরকারের দ্বারা মানুষের কোন উপকারই সাধিত হবে না। আপনারা যদি ক্ষমতায় থাকেন, তাহলে পশ্চিমবাংলা শেষ হয়ে যাবে। তাই আমি এই সাপ্লিমেন্টারী বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রীমহাশয় যে সাপ্লিমেন্টারী বাজেট উত্থাপন করেছেন, তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমত আমাদের এই চলতি আর্থিক ৫ মাস আমরা কাটালাম একজন চূড়ান্ত বাঙালী বিদ্বেষী, দেশী- বিদেশী একচেটিয়া পুঁজিপতিদের ক্রীড়ানক, বিশ্ব পুঁজিপতিদের নেতা মার্কিন সাম্রাজ্যবাদীদের সাথে ঘনিষ্ঠ হতে আগ্রহী, মুশোলিনীর দেশের একজন জামাতা, সংকট সময়ে ইতালীয় দেশের নাগরিকত্ব গ্রহণে ইচ্ছা প্রকাশকারী একজন রাজপুরুষ, শ্রীমান রাজীব গান্ধীর প্রধানমন্ত্রীত্বে। গত ডিসেম্বর মাস থেকে এই কয়েকমাস ধরে ভারতবর্ষের অর্থনীতিতে একটা পরিবর্তন ঘটছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সমস্ত এম. এল. এ.দের কাছে বোধহয় এই কাগজটি পৌছে গেছে - আমি ১৯৮৫ সালের জানুয়ারী মাসের 'আমেরিকান সমাচারের' কথা বলছি। এই পত্রিকাতে মার্কিন যুক্তরাষ্ট্রের রাষ্ট্রদূত ভারতবর্ষের এই পরিবর্তনের কথা উল্লেখ করেছেন। তিনি বলেছেন, সপ্তম যোজনাতেই সর্ব প্রথম সরকারীভাবে আশা করা হচ্ছে, বেসরকারী খাতে ৫০ শতাংশ ব্যয় করা হবে। অর্থাৎ দেশের উন্নয়ন মূলক কাজের ৫০ শতাংশ বেসরকারী ক্ষেত্রে ব্যয়িত হবে। আমাদের এই বাজেট আমেরিকাতে বসে আগেই তৈরী হয়ে গেছে। সেখানে বসে সমস্ত সিদ্ধান্ত হয়েছে এবং নতুন নীতি নির্ধারণ হয়েছে যে, কি ভাবে ভারতবর্ষের অর্থনীতি চলবে। ভারতের মিশ্র অর্থনীতি- যার দ্বারা দেশের সমস্ত মানুষকে সমাজতান্ত্রিক ধাঁচের অর্থনীতি তৈরী করা হবে বলে বলা হয়েছিল, এতকাল ধরে চীৎকার করা হয়েছে, শ্রীমান রাজীব গান্ধী প্রধানমন্ত্রী হবার পর সেই নীতি থেকে বিচ্যুত হয়েছেন। খুব পরিস্কারভাবে সমজতান্ত্রিক ধাঁচের মুখোশ খুলে দিয়ে, পরিপূর্ণভাবে তিনি বোঝাতে চেয়েছেন, ব্যক্তি মালিকানাধীন একটা অর্থনীতির উপর দেশকে নিয়ে যাবার চেষ্টা করছেন। এইভাবে ভারতবর্ষে একচেটিয়া পুঁজিবাদ গোষ্ঠী বাড়তে আরম্ভ করলো এবং শ্রীমতী ইন্দিরা গান্ধী খুন হবার পর থেকে ভারতীয় অর্থনীতিতে বেপরোয়াভাবে পরিবর্তন হতে আরম্ভ হলো। এখানে বলি বিভিন্ন মালিকের যে এ্যাসেট ছিল তা এম.আর.টি.পি. এ্যাক্ট অনুসারে ১০ কোটি টাকা যেখানে ছিল সেখানে তা ১০০ কোটি টাকা করা হলো। রাজীব গান্ধী এবং আমাদের কেন্দ্রের নতুন অর্থমন্ত্রী শ্রী বিশ্বনাথ প্রতাপ সিং সেই কাজে সাহায্য করার জন্য যাত্রা শুরু করেছেন। সেখানে যে নীতি নির্ধারিত হয়েছে তাতে আমাদের পশ্চিমবঙ্গ

সরকার কিভাবে চালাবেন সেটা চিন্তার বিষয়। আজকে সাপ্লিমেন্টারী বাজেট হচ্ছে ১৯৮৪-৮৫ সালের এবং আগামী বছরেও এইরকম সাপ্লিমেন্টারী বাজেট নিয়ে আলোচনা করার জন্য আমরা এখানে আসবো। তবে আবার আশংকা হচ্ছে এই সামান্য অর্থে কি করে আমাদের অর্থনীতি চালাবেন। এ চিন্তা শুধু আমার নয় সারা পশ্চিমবঙ্গের জনসাধারণ আজেকে আশংকা প্রকাশ করছেন এই ব্যাপারে। যেভাবে একচেটিয়া পুঁজিপতির বিকাশ ঘটছে এবং অন্যদিকে শিল্পের অগ্রসর যাতে হয় তার জন্য এক নতুন পদ্ধতি আমদানি করা হবে। মানুষকে দিয়ে উৎপাদন করানো আর হবে না। ইলেকট্রনিক কম্পিউটার কম্পিউটার যা আমেরিকাকে ধ্বংস এনে দিয়েছে সেই ইলেকট্রনিক কম্পিউটার ভারতবর্ষেও ব্যবহার করার কথা হচ্ছে। অর্থাৎ আধা সমাজতান্ত্রিক আধা পুঁজিবাদী ব্যবস্থা এখন চলছে। বেপরোয়াভাবে ইলেকট্রনিক কম্পিউটার ব্যবহারের ফলে নাকি আপনারা রপ্তানী ব্যবস্থা সুদৃঢ় করবেন। এই করে বিদেশী মুদ্রা আনয়ন করার চেষ্টা করছে কেন্দ্র। ফলে একটা নীতির পরিবর্তন ঘটছে এবং এই দৃষ্টিভঙ্গী নিয়ে সাপ্লিমেন্টারী বাজেটের উপর আলোচনা হয়েছে এবং জেনারেল বাজেটেও আলোচনা হবে। আমরা আগেও বলেছি এবং এখনও বলছি যে ওদের সঙ্গে আমাদের মিলবে না, আমাদের মেলা সম্ভবও নয়। কারণ ওদের দৃষ্টিভঙ্গী সম্পূর্ণ আলাদা। ওরা একচেটিয়া পুঁজিপতিদের পুঁজি বারাবার চেষ্টা করবে আর আমরা সর্বদা ৭ বছর আগেও যা বলেছি এবং এখনও তা বলছি যে আমরা গরীব জনগণেরহাত শক্ত করা যায় কি করে তার চেষ্টা করে যাবো। সুতরাং মূল সংঘাত এখানেই। এই নিয়ে আমরা বারেবারে বলেছি। সুতরাং আমাদের অর্থমন্ত্রী কি করে এই সীমিত অর্থের মধ্যে চালাবেন সেটা বিচার্য বিষয়। সুনীতি বাবুদের কখনো সন্তুষ্ট করা যাবে না, ওদের সন্তুষ্ট করেও লাভ নেই কারণ ওঁরা সর্বদাই বলবে যে আমরা যে কাজের জন্য টাকা পাই সেই কাজে করতে পারি না এবং এটাই হচ্ছে ওঁদের মূল কথা। আমরা বিগত বছরে ৩ হাজার ৪৩৬ কোটি ১৯ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে এবং কোন দপ্তরে কত খরচ করা হয়েছে সেটা নিশ্চয় দেখবেন। কৃষিক্ষেত্রে আমরা অভূতপূর্ব উন্নতি করেছি। চালের উৎপাদন ৬৪ লক্ষ থেকে বেড়ে ৭৯ লক্ষ ৪০ হাজার টন হল, গমের ক্ষেত্রে ১৯৭৬-৭৭ সালে ১০লক্ষ ৫১ হাজার মেট্রিক টন হয়েছিল এবং পাটের উৎপাদন ৩৪ লক্ষ ৭০ হাজার টন থেকে বেড়ে ৪৫ লক্ষ টন করা হল। এতেও কি বলবেন উৎপাদন বাড়েনি?

**[ 6.25 - 6.35 p.m.]**

আলুর উৎপাদন ১৬.৫৭ লক্ষ টন থেকে ৩০.৪০ লাক্ষ টন উৎপাদন হল এবং এই আলোচ্য বছরের মধ্যে শিল্পের বিকাশ টাকার অংকে যেখানে ৮২-৮৩ সালে ছিল ৬৯৪.৮৫ লক্ষ টাকা সেখানে ৮৩-৮৪ সালে ৬৯৯ কোটি৯৯ লক্ষ টাকা। একচেটিয়া পুঁজিবাদের বিকাশ হোক এটা আমরা চাই না। সেই জন্য আমরা দেখাতে চাই ছোট উদ্যোগ ৮২-৮৩ সালে যেখানে ৩৬০ মিলিয়ন মিটার সেখানে ৮৩-৮৪ সালে ৩৬৫ মিলিয়ান মিটার। শিক্ষাক্ষেত্রে ১ বছরের হিসাব দিচ্ছি ৮২-৮৩ সালে যেখানে প্রাথমিক স্কুল ছিল ৪৮ হাজার ১৯ সেখানে ৮৩-৮৪ সালে ৫০ হাজার। মাধ্যমিক স্কুল ৮২-৮৩ সালে ৯ হাজার ১০, সেটা ৮৩-৮৪ সালে হল ৯ হাজার ৩৮। প্রাথমিক শিক্ষক সেখানে ১লক্ষ ১৬ হাজার সেখানে সেটা হল ১ লক্ষ ৬৬ হাজার। মাধ্যমিক শিক্ষক ১ লক্ষ ১৬ হাজার থেকে ১ লক্ষ ৬৫ হাজার। কর্মসংস্থানে বেলায় গত ১ বছরে ৫ লক্ষ মানুষের কর্মসংস্থান হয়েছে। এটা যতই অস্বীকার করুক না কেন বিগত ৭ বছরে যা হয়েছে তেমনি ১ বছরের মধ্যে তার ব্যাপক উন্নতির প্রসার হয়েছে পশ্চিম বাংলার সর্বক্ষেত্রে। পশ্চিমবাংলার সামগ্রিক যে প্রশ্ন এসেছে সেটা হচ্ছে কেন্দ্রের অবিচারের প্রশ্ন। কয়েকদিন আগে অনিলবাবু ডঃ রায়ের কথা বলেছিলেন বলে আমি আর সেই কথা বলছি না। প্রফুল্ল চন্দ্র সেন যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি কিছু বলেননি বটে কিন্তু ৭৫ সালে যখন জনতায় ছিলেন

তখন তিনি অবিচারের কথা বলেছিলেন। আমি তার কথাও বলছি না। কিন্তু ওদের যিনি অর্থমন্ত্রী ছিলেন শঙ্কর ঘোষ তিনি বলেছিলেন- চতুর্থ পরিকল্পনাকালে আমাদের মাথা পিছু বিনিয়োগ পার ক্যাপিটাল ইনভেষ্টমেন্ট সবচেয়ে কম হয়েছিল এবং সেটা ভুল নীতির ফলেই হয়েছিল। গ্যাডগিল ফর্মূলা যেটা গৃহীত হয়েছিল সেই ফর্মূলার ফলে পশ্চিমবঙ্গ তার ন্যায্য দাবী সে পায়নি। আমরা সেইজন্য যখন বলেছি জনসংখ্যার ভিত্তিতে পপুলেশনের ভিত্তিতে যে অর্থ আসে সেটা রাজ্যের স্তরেই বন্টন করতে হবে, যাতে করে পশ্চিমবঙ্গ তার ন্যায্য দাবী পেতে পারে। সেই জন্য আমরা বলছি পপুলেশানের ভিত্তিতে যে অর্থ আছে সেটা রাজ্যের ভেতরে বন্টন করতে হবে যাতে পশ্চিমবাংলা তার ন্যায্য দাবী পায়। সুতরাং যারা সরকার চালাচ্ছেন সেটা সমস্ত রাজ্য সরকারি প্রায়ই এই কথা বলছেন। এখানে কংগ্রেসের যারা আছেন বিরোধী পক্ষের লোক হিসাবে তারা বলতে পারছেন না কিন্তু কেন্দ্রের এই অবিচারের বিরুদ্ধে তাদেরও বলতে হবে। রাজ্য সরকার হিসাবে আমরা লক্ষ করছি একচেটিয়া পুঁজিবাদ যেমন বাড়ছে, ভারতবর্ষের, সমস্ত সম্পদ যেমন কেন্দ্রের হাতে যাচ্ছে তেমনি এটাকে বিকেন্দ্রীকরণের ব্যবস্থা হিসাবে পশ্চিমবঙ্গ সরকার দাবী করছেন এবং বিভিন্ন রাজ্য সরকারও দাবী করছেন। আমাদের সেই ভাবে আজ এগিয়ে যেতে হবে। আজকে এটা একটা লড়াই। কেন্দ্রের একচেটিয়া লড়াই খর্ব করার জন্য সর্বশেষে পারফরমেন্সের কথাই বলব। রেল দপ্তরের পারফরমেন্সের কথা সকলেরই জানা আছে। সেখানে চুরি জোচ্চুরী হচ্ছে এবং প্রত্যেকটি কন্ট্রাক্টর লক্ষ লক্ষ টাকা চুরি করছে। পি এ্যানড টি'র টেলিফোন প্রতিদিন অচল, বিভিন্নভাবে মানুষের ব্যাবসা বাণিজ্য কাজকর্ম সমস্ত বন্ধ কংগ্রেসীদের কেন্দ্রীয় সরকারের অপদার্থতার জন্য। তারপর ব্যাঙ্কের কথা বলতে হয়- এই ব্যাঙ্ক কারা চালায়? আমাদের পশ্চিমবঙ্গ সরকারের সমস্ত শিল্প বাণিজ্যকে ধ্বংস করার চেষ্টা হচ্ছে। অতীতে ব্যাঙ্ক টাকা দিত, সেই ব্যাঙ্কের উপর খবরদারি করছে কেন্দ্রীয় সরকার, ব্যাঙ্ক টাকা না দিয়ে পশ্চিমবঙ্গের সমস্ত শিল্পকে বাঙ্কাল করে দেওয়ার চেষ্টা করছে। আই আর সি আই বলে একটা দপ্তর আছে, তারা ১২৯ টি ক্ষুদ্র শিল্পের কারখানার কোটি কোটি টাকা চুরি করে সমস্ত কারখানা রুগ্ন করে দিচ্ছে। এই বিষয়ে আমাদের ব্যবস্থা নিতে হবে। আমাদের পশ্চিমবঙ্গে একটা সামগ্রিক বিপদ দেখা দিয়েছে। কেন্দ্রের যে অবিচার হচ্ছে এটা শুধু আমাদের কথা নয়, এটা পর পর সমস্ত সরকারের কথা। আজকে প্রয়োজন হচ্ছে দলমত নির্বিশেষে সমস্ত মানুষের কেন্দ্রের বিরুদ্ধে রুখে দাঁড়ানো। পশ্চিমবঙ্গের ন্যায্য পাওনা, পশ্চিমবঙ্গের শিল্প, সংস্কৃতি, কৃষ্টি, ঐতিহ্যকে রক্ষা করার জন্য কেন্দ্রের এই অবিচারের বিরুদ্ধে আমাদের সবাইকে এগিয়ে যেতে হবে। তাই রুগ্ন শিল্প সম্পর্কে যে প্রস্তাব আগামী দিনে আসছে সেই প্রস্তাব আমরা যৌথভাবে নেওয়ার চেষ্টা করব, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাপ্লিমেন্টারী বাজেট সম্পর্কে অর্থমন্ত্রীর বক্তব্যের প্রতিবাদ জানাতে গিয়ে আমাদের প্রথম বক্তা সত্য বাপুলি মহাশয় যে সমস্ত বিষয়ের অবতারনা করেছিলেন সরকার পক্ষের প্রথম বক্তা তার ধারে কাছেও গেলেন না, তিনি ধান ভানতে শিবের গীতের অবতারনা করেছেন। তিনি এম আর টি পি বলেছেন, টাটা বিড়লা বলেছেন, ইতালীর জামাই বলেছেন, আমেরিকার হাতে ভারতের বাজেট তৈরী হয়েছে বলেছেন, এইসব বিচিত্র বিচিত্র কাহিনীর অবতারণা করেছেন। ১৯৪৮ সালে ইউ পি তে যখন গোবিন্দ বল্লভ পন্থ মুখ্যমন্ত্রী ছিলেন তখন সি পি আই এর কিছু কাগজপত্র ধরা পড়েছিল, রনদিভের কিছু বিবৃতি সেখানে ছিল, তাতে ছিল- ইউ এস এস আর ইজ আওয়ার ফাদারল্যাণ্ড। সোভিয়েত রাশিয়া যাদের পিতৃভূমি সেই সোভিয়েত রাশিয়ার মানুষ রাজীব গান্ধীর বক্তব্যগুলি পশ্চিমবঙ্গের সাপ্লিমেন্টারী বাজেটের বক্তব্যে যে গুলিয়ে দেবার চেষ্টা করবে সেটা স্বাভাবিক। পশ্চিমবঙ্গের অর্থমন্ত্রী আহ্বান এবং আবেদন জানিয়েছেন আমরা কংগ্রেস পক্ষরা যেন তাঁদের সঙ্গে হাত মিলিয়ে গলা মিলিয়ে পশ্চিমবঙ্গের স্বার্থ

রক্ষা করার জন্য যে দাবী সেই দাবী কেন্দ্রীয় সরকারের কাছে আদায় করার চেষ্টা করি। আমি বিনা শর্তে মাননীয় অর্থমন্ত্রীকে আশ্বাস দিচ্ছি পশ্চিমবঙ্গের দীন, দরিদ্র, ধনী, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত সকল মানুষের স্বার্থ রক্ষা করার জন্য প্রয়োজন হলে শুধু দিল্লী কেন হিমালয় থেকে যমালয়ে সর্বত্র যেতে রাজী আছি।

**[6.35 - 6.45 P.M.]**

কিন্তু একটা বিষয়ে আমি নিঃসন্দেহ হতে চাই ধারালো তলোয়ার হাতে এনে, দিলে লড়াই করতে পারবেন তো? অশিক্ষিত এবং অপটু হাতে তলোয়ার দিলে সেই তলোয়ার কিন্তু নিজের গলায় পড়ে। স্যাব, এঁরা অনেক বুড় বড় কথা বলেছেন। আপনি যদি আমাকে অনুমতি দেন তাহলে আগামীকাল বিধানসভায় আমি কিছু ফটোস্টাট কপি উপস্থাপিত করতে পারি। এতে আছে— ট্রাকের রোড পার্মিটের জন্য ৬০০ টাকা দিতে হবে না, ২০০ টাকার বিনিময়ে কার্ড বিতরণ করা হয়েছে। শুধু তাই নয়, ১০/১২ খানা ট্রাক ওনার্সদের বিভিন্ন রকম ট্যাক্স বাদ দিয়ে বিশিষ্ট কোন ব্যক্তির হাতে মাসের প্রথম তারিখে ৩০ হাজার টাকা জমা দিতে বলা হয়েছে। কাজেই এঁদের হাতে ভরসা করে কোটি কোটি টাকা দেওয়া যায় কি ? আমি অর্থমন্ত্রীর সততায় কোনরকম কটাক্ষ না করে বলছি, তিনি যাঁদের ভোটের জোরে অর্থমন্ত্রী হয়েছেন তাঁরা কিন্তু অর্থলাভের জন্য মাননীয় সদস্য হয়েছেন। কোন রকম অনর্থ ঘটাবার জন্য এখানে তাঁরা আসেননি এটাই হওয়া উচিত ছিল, কিন্তু দেখছি নিজেদের সুবিধা আদায় করবার জন্য শুধু ঘুরে ঘুরে বেড়াচ্ছেন। অর্থমন্ত্রী বলেছেন, রেজিষ্ট্রীকৃত ভেহিকেলের উপর ট্যাক্স বসাবার প্রস্তাব রেখেছেন কিন্তু সেই ট্যাক্স এখনই বসছেনা। আপাততঃ শুধু আইন করে রাখছেন। রেজিষ্ট্রিকৃত ভেহিকেল তো বটেই, আনরেজিস্টার্ড ভেহিকেল পশ্চিমবাংলায় কতগুলি চলে সেটা বলবেন কি ? তাঁরা অনেক বড় বড় কথা বলেছেন এবং একথাও বলছেন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পেলে তার সদ্ব্যবহার করবেন। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে নির্ধারিত টাকা ব্যাঙ্কের মাধ্যমে মিনিবাস্ - কে দেওয়া হয়েছে। প্রতি বছর লাইসেন্স রিনিউ করবার সময় মিনিবাসের সমস্ত দায় দায়িত্ব মিটিয়ে দেবার কথা। জিজ্ঞেস করি, ব্যাঙ্ক - এর দায় দায়িত্ব সরকার নিয়েছেন কি কারুর উপর চাপ দিয়েছেন কি ( না। ন্যাশানাল প্ল্যানিং কমিটি সম্বন্ধে এখানে কথা উঠেছে। অর্থমন্ত্রী বলেছেন সমৃদ্ধি এবং স্বনির্ভর হবার সাধনা ছিল, কিন্তু Planning Committee did not envisage the partition of India.

পার্টিসন অব ইণ্ডিয়ার পরবর্তীকালে আমাদের অর্থনীতিতে যে বিপর্যয় ঘটেছে তাতে পশ্চিমবাংলার দুর্ভাগ্যের অংক আরও অনেকটা বাড়ত। আমরা জানি ডাঃ রায়ের আমলে উদ্বাস্তু সমস্যা নিয়ে অনেক জল ঘোলা হয়েছে এবং এই সমস্যার সমাধানের জন্য আমাদের যতটা টাকা পাওয়া উচিত ছিল সেটা আমরা পাইনি। বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর আমাদের ত্রাণমন্ত্রী বলেছিলেন আই অ্যাম দি লাস্ট রিলিফ এ্যান্ড রিহ্যাবিলিটেশন মিনিস্টার। ১৯৭৭/৮২ সাল পার হয়ে এখন ১৯৮২/৮৭ পর্যায়ে চলছে অথচ লাস্ট - এর পর ল্যাটার দ্যান দি লাস্ট সেই একই রিলিফ মিনিস্টার রয়েছেন। কেন্দ্রীয় সরকারের কাছে থেকে আরও বেশী টাকা পাবার কথা বলে লাভ নেই — যে সাপ্লিমেন্টারী বাজেট পেশ করা হয়েছে সেটাই যথেষ্ট যুক্তি। আমি মনে করি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কেন, কারুর কাছ থেকেই এঁদের টাকা পাওয়া উচিত নয়। আমাদের অনেকেরই বাড়ীতে গৃহিণীদের কাছে চাকুরী করতে হয় না। যাঁদের বাঁ হাতে উপরী পাওনা নেই তাঁরা বাড়িতে গিয়ে গৃহিণীকে বলেন, বাছারা হিসাব করে খরচ কর, খরচ করে হিসাব দিও না। আমাদের এ্যা.সান অর্থমন্ত্রী এত খরচ করেছেন যেটা অনুমোদিত খরচের দ্বিগুনের বেশী এবং তারপর বলছেন, হিসেব করে খরচ করতে পারিনি তাই খরচ করে হিসাব দাখিল করছি, তোমরা মঞ্জুর কর। বিচিত্র । [illegible]

মহাপণ্ডিত অর্থমন্ত্রী সম্পর্কে অমি শ্রদ্ধাবান এবং তার বিদ্যা সম্পার্কে আমার মনে কোনরকম সংশয় নেই। কিন্তু তিনি যাঁদের পাল্লায় পড়েছেন তাতে তাঁর পাণ্ডিত্য এবং অর্থনীতির জ্ঞান কোন কাজে আসছেনা। তিনি আমাদের চিফ মিনিস্টারের ব্যাপারে একটা তুলনামুলক হিসেব দিয়ে বলেছেন আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রীর অতিথি আপ্যায়ণ খরচ বাবদ ব্যয় হয়েছে মাত্র ৯ হাজার টাকা। সেখানে ৭হাজার, না ৯ হাজার টাকা নির্বাচনের বিজ্ঞাপনের জন্য খরচ হয়েছে। এবং কয়েক লক্ষ টাকা খরচ হয়েছে মাত্র। একথা তাদের মনে রাখা উচিত ছিল যে নজীরবিহীন কাণ্ডজ্ঞানহীনতার একটি দলিল হচ্ছে এই সাপ্লিমেন্টারী বাজেট। বাঁশের চেয়ে কঞ্চি দড় হয় এটা আমরা শুনেছি। অনুমোদিত ব্যয়ের চেয়ে অনুমোদিত ব্যয় যেটা তা অনুমোদনের জন্য এই বাজেট এসেছে। এতে দেখা যাচ্ছে বাঁশের চেয়ে কঞ্চি দড়। পিঠে সপাসপ লাগছে শুধু আমাদের নয়, পশ্চিমবাংলার সব গরীব মানুষের বুকেও। অনেক বড় বড় কথা হয়েছে, আমরা পুঁজিবাদ চাই না, সমাজবাদ চাই। শিল্পের কথা বলা হয়েছে। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন যে আমি হাওড়ার দুর্গতির কথা বলেছি। শুধু হাওড়া কেন আমি তো দুর্গাপুরের কথাও বলেছি। ডিপিএলকে বলা হয়েছে প্রোজেক্টেড লিমিটেড হবে। আজকে যে ডি পি এল পশ্চিমবাংলায় আলো দেবে বলেছিল বিদ্যুত দেবে বলেছিল সেই ডি পি এলকে বাঁচাতে ডিভিসিতে যেতে হয়েছে। দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডের নুতন নামকরণ হোক দুর্গতি প্রোজেক্ট লিমিটেড। সর্বক্ষেত্রেই ঐ একই বিপর্যয়। তবুও আপনারা বলেছেন যে আমরা অনেক করেছি। কি কি করেছেন? কংগ্রেস কিছুই করে নি? কংগ্রেস ষ্টেট বাস করেছে। আপনারা সেই ষ্টেট বাসকে ষ্টেট বাঁশে এনে দাঁড় করিয়েছেন। বিশ্বের অর্থভাণ্ডার থেকে বাসের জন্য টাকা এনেছেন। সেই টাকা গেল কোথায়? বাসের চাকা এলো, কিন্তু সেই চাকা ঘুরলো না। পূর্ত দপ্তরের টাকা ফিরে যায়। আমি এই পূর্ত দপ্তরের নুতন নামকরণ করার পক্ষপাতী। গর্ত দপ্তর বলাই ভালো। পশ্চিমবাংলায় রাস্তাঘাট নাই। কেবল গর্ত আছে। মুখ্যমন্ত্রী স্বয়ং বার বার বলেছেন যে বি. টি. রোড, জি.টি.রোডের কি অবস্থা দেখছি। এর সঙ্গে বলা উচিত ছিল বি.টি.রোড জি.টি.রোডের সঙ্গে কলকাতা সিটি রোডের কি অবস্থা তা সকলেই জানেন। প্রতি দিন হাসপাতালে যান দেখবেন হাত পা ভেঙ্গে ওখানে চিকিৎসার জন্য যাঁরা গিয়েছে, তাদের মধ্যে অনেকেরই হাত পা ভেঙ্গেছে এই কালকাতায়, বি টি রোডে এবং জি টি রোডে। চলতে গিয়ে হাত পা ভেঙ্গে গর্তে পড়েছে। এই হোল পূর্ত দপ্তর। আমি বেলগাছিয়া এলাকার লোক। দমদমের পাশ দিয়ে চলতে পারা যায় না। এটা কর্পোরেশান দপ্তরের নয় এটা পূর্ত দপ্তরের। বলা হোল কালভার্ট হবে এবং তার জন্য বাজেট বরাদ্দ হবে। মূল বাজেট বর্ণনায় আমি এইটা বাদ দিতে চাই। এটা বাজে হয়েছে। সাপ্লিমেন্টারী বাজেটও বাজে হয়েছে। এর দ্বারা আমাদের কোন উপকার হবে না। টাকা খরচ হয়ে গেছে। এখন খরচ কোরোনা বলার কোন মানে হয় না। খরচ যখন হয়েই গেছে, তখন আর কি করার আছে? ঐ বড়ো লোকের ছেলের মত। বড় লোকেরছেলে গিয়ে একটা ক্লাবে জুয়ো খেলে, ইত্যাদি সব করে - এবং পরে তারা চেক কেটে দিয়ে আসে। শেষ পর্যন্ত বাপকে সেই চেকের টাকা মেটাতে হয়। এখন আমাদের এখানেও সেই অবস্থা। এই অর্থ খরচ হয়ে গেছে, বড় লোকের ছেলের খরচ যেমন বাপ মিটিয়ে দেয় আমাদেরও সেই কাজ করে দিতে হবে। যদি দিতেও হয় এবং ভোটের জোরে সেটা যদি পাশও হয় তাহলেও প্রতিবাদের কণ্ঠ নিরব হতে পারে না এবং আমরা নিরব হতে দেবোও না। এই বাজেট অন্যায় হয়েছে, এই খরচ অন্যায় হয়েছে। পুলিশের খাতে কি অবস্থা। লজ্জিত হবার কারণ আছে। ডি আই জি থেকে এস পি ডি সি- এদের কি করা হয়েছে। এক একটা চামচে তৈরী করা হয়েছে এবং সেই চামচে দিয়ে চা উঠে না, সেই চামচে দিয়ে রক্ত তুলে নেয় দেশের গা থেকে। পশ্চিমবাংলায় প্রতিদিন খুন হচ্ছে পুলিশ বাজেট বেড়ে চলেছে মানুষ না খেয়ে মরছে। তবুও কৃষি বাজেট কমেই চলেছে। মানুষ বেকার হচ্ছে তবুও শিল্প ক্ষেত্রে বিপর্যয়। বাজেট নামছে নামছে আর নামছে। তবুও গৌরব, গলাবাজী করেন। যেখানে ১২/১৩ লক্ষ লোক বেকার ছিল

সিদ্ধার্থ শঙ্কর রায়ের আমলে, কংগ্রেসের আমলে সেখানে আজকে ৪১ লক্ষ লোক বেকার হয়েছে। গোপালবাবু বলেছেন ৫ লক্ষ লোকের চাকুরী দিয়েছেন।

**[6.45 - 6.55 P.M.]**

কোন কিছু না করলেও তো প্রতি বছর ৫লক্ষ লোকের চাকরি হয়, এতে পরিকল্পনা নিয়ে কোন গর্ব করার কিছু নেই। মাননীয় চেয়ারম্যান মহাশয়, নির্ধারিত সময়ের মধ্যেই আমি আমার বক্তব্য শেষ করছি এবং এই সাপ্লিমেন্টারী বাজেটের প্রতিবাদ করছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি মহাশয় কংগ্রেসের তরফ থেকে সাপ্লিমেন্টারী বাজেটের আলোচনা করলেন, এই আলোচনাতে বাপুলি আছে সত্য নেই। আজকে কংগ্রেসের এই বক্তব্য রাখা দেখে আমার মনে হচ্ছে —ওঁদের চিন্তা শক্তির দেউলিয়াপনা দেখে আমরা লজ্জিত হচ্ছি। আমরা ভেবেছিলাম দিল্লী কংগ্রেস দেউলিয়া হয়েছে, একজন যুবক এসেছেন ফলে কংগ্রেসের দেউলিয়াপনা ঘটেছে। পশ্চিমবাংলায় কিছু বুদ্ধিমান লোক রয়েছেন, তাঁরা সাপ্লিমেন্টারী বাজেট কি, সেটা তাঁরা বুঝবেন, এটা আশা করেছিলাম। কেন্দ্রেও এই রকম বাজেট হয়, রাজ্যে রাজ্যে সমস্ত জায়গাতেই হয়। এটা তো ওদের জন্যই হয়, কেন্দ্রীয় সরকারের জন্য হয়। একবছরে তিন তিনবার কয়লার দাম বাড়লো, সিমেন্টের দাম বাড়লো, লোহার দাম বাড়লো, পেট্রলের দাম বাড়লো তাহলে পশ্চিমবাংলার যে পরিকল্পনা বাজেট, এটাও নিশ্চয় বেড়ে যাবে। দিল্লী থেকে এ্যাডমিনিস্ট্রেটিভ অর্ডার ইশ্যু করে জিনিসের দাম বাড়াচ্ছেন, পার্লামেন্টে না গিয়ে, তাহলে তো সাপ্লিমেন্টারী বাজেট আনতেই হবে। যে বাজেট বরাদ্দ করা হয় এই দাম বাড়ানোর ফলে সেই বাজেটকে ধরে রাখা কারো পক্ষে সম্ভব নয়, কারোর কোন ক্ষমতা নেই, কোন অর্থমন্ত্রীর পক্ষেই সম্ভব নয়, পৃথিবীর কোন অর্থমন্ত্রীর পক্ষেই সম্ভব নয়। বড় বড় যাঁরা এসেছেন, তাঁরা কেউ পারবেন না যে বাজেট তৈরী করে পরের বছর তা ধরে রাখতে। কেউ কেউ বললেন অমর বাবু এই বিধানসভায় নতুন এসেছেন, উনিও একই সুরে কথা বললেন, আগে হয়তো দু একবার ছিলেন, আমি ভেবেছিলাম অমরবাবু পার্লামেন্টারী প্রসিডিয়োর কিছু জানেন, কিন্তু উনিও যা বললেন তার মধ্যে কোন সারবত্তা না রেখে বক্তব্য রাখবেন। কংগ্রেসের কথা মানে একটা টেপ রেকর্ড করা আছে, সব সময় সেই একই কথা এঁরা বলেন, সুব্রতবাবু যা বলেন, সত্যবাবুও তাই বললেন, আইন শৃঙ্খলা নেই, কৃষির উন্নতি হয়নি, কেন্দ্র থেকে লক্ষ লক্ষ টাকা এসেছে, পশ্চিমবঙ্গ শ্মশান হয়ে গেছে, এই তাঁদের বক্তব্য। এই যে চারদিন ধরে আলোচনা হলো, কতকগুলো বই দেওয়া হয়েছে, ইকনমি রিভিউ দেওয়া হয়েছে, এতে লেখা আছে কি কি কাজ হয়েছে, সেই সম্পর্কে তাঁরা কিছু বললেন না। এর আগে আমি এই হাউসের সামনে রেখেছিলাম, ডাঃ বিধান চন্দ্র রায় পশ্চিমবাংলাকে প্রথম স্থান থেকে দ্বিতীয় স্থানে এবং পরে পঞ্চম স্থানে নিয়ে গেছেন, তার একমাত্র কারণ কেন্দ্র টাকা দেয়নি। ডাঃ বিধান চন্দ্র রায়ও এই কথা বলেছিলেন। মাননীয় সদস্য অমর বাবু সেই সমস্ত দিক আলোচনা না করে আন্তর্জাতিক কথা বলে আবার সমস্ত গুলিয়ে দিচ্ছেন। এই আলোচনার মধ্যে আপনারা চীন ভারতের যুদ্ধ, আন্তর্জাতিক ব্যাপার ইত্যাদি নিয়ে চলে এলেন? এই হচ্ছে আপনাদের কংগ্রেসী রাজনীতি। আপনাদেরই এক বন্ধু বললেন, আপনি তার বিরোধীতা করলেন। কংগ্রেস বেঞ্চের এক বন্ধুর বক্তৃতা আর এক বন্ধু অপোজ করছেন। ওরা এই সাপ্লিমেন্টারী বাজেট পড়েননি, পড়ে দেখার প্রয়োজন বোধও করেননি। প্রত্যেকটাতেই একটা এক্সপ্ল্যানেটারী মেমোরাণ্ডাম দেওয়া হয়েছে যে, কোন্ কোন্ খাতে কি কি প্রয়োজন, এগুলি বৃদ্ধি করা হয়েছে, খরচ বেড়েছে। সুতরাং এই বইগুলি ওরা সব পড়ে'ও দেখেননি। কোথা থেকে সব অসত্য কথা জোগাড় করে হাউসের কাছে রাখলেন জানিনা। ৪ দিন ধরে ওদের আলোচনা শুনলাম। ওরা অনেক কথা বললেন। সাত কাণ্ড রামায়ণ শুনে এখন বলছেন সীতা রামের

কে — এটা আবার অদ্ভুত কথা। আবার কি রামায়ণ পড়তে হবে? পশ্চিমবঙ্গের গ্রামে গ্রামে ঘুরে আপনারা কি গ্রামের অবস্থা দেখেননি? ওরা রাস্তার কথা বললেন। পশ্চিমবাংলার রাস্তা নিশ্চয় খারাপ হয়েছে। কিন্তু ১৯৭৭ সালে আমরা ক্ষমতায় এসে দেখলাম কলকাতায় রাস্তাঘাট গর্ত হয়ে গিয়ে একেবারে পুকুর তৈরী হয়েছিল। ১৯৭৭ সালের আগে কলকাতার রাস্তাঘাটের অবস্থা কি ছিল সেটা খবরের কাগজগুলি দেখলেই বুঝতে পারবেন। এখন আর সেই অবস্থা নেই। স্যার, অমরবাবু ও অন্যান্যরা আইন শৃঙ্খলার কথা বললেন। সেদিন পশ্চিমবাংলার মানুষ বাজারে যেতে পারত না, ভয় হত এই বুঝি গুলি করে দিল। দেশের অবস্থা এমন হয়েছিল যে মানুষ, ট্রামে, বাসে, কথা বলতে পারতো না। ১৯৭৫ সালে জরুরী অবস্থা জারি করে গোটা ভারতবর্ষকে জেলখানায় পরিণত করলেন। পশ্চিমবাংলার হাজার হাজার মানুষকে পুলিশ ভ্যানে করে নিয়ে গিয়ে রাস্তায় ছেড়ে দেবার নাম করে ঐ কংগ্রেসী সরকার গুলি করে মেরেছে। এরা হাজার হাজার মায়ের কোল শূণ্য করেছেন, এই কথা আজকে ভুলে যাচ্ছেন। ওদেরই এম.এল.এ. আর এক এম. এল.এ.কে হত্যা করিয়েছেন। চন্ডী মিত্রকে হত্যা করলেন, বর্ধমানের অখিলেশকে হত্যা করলেন। ষ্টেটসম্যান পত্রিকায় এডিটোরিয়াল বেরিয়ে গেল কিভাবে কংগ্রেসীরা কংগ্রেসীদের হত্যা করছেন। স্যার, সেদিনের কথা আমরা ভুলিনি। ওরা এই সব অন্ধকারের দিনগুলি তৈরী করেছিলেন। স্যার, ওদেরই এম.এল.এ. শরদিন্দু সামন্ত এই হাউসের সামনে অনশন করেছিনেল। খাদ্যাভাবের জন্য এখানে অনশন পর্যন্ত হয়েছে। ওদের রাজত্বে খাদ্যাভাবের জন্য মানুষ মরেছে। সেদিন ওরা কৃষিতে একটা চরম অবস্থা সৃষ্টি করেছিলেন। শুধু কৃষিতেই নয়, বিদ্যুতেও এই রকম অবস্থা সৃষ্টি করেছিলেন। এখানে কি হয়েছিল? একজন অফিসার বললেন গনি খান ষ্ট্যাণ্ডিং অর্ডার দিয়ে বলেছিলেন গ্রামকে অন্ধকার করে দাও। গ্রামকে অন্ধকার করে দেওয়াই তাদের পরিকল্পনা ছিল। কলকাতা শহর সম্পর্কে খবরের কাগজে রিপোর্ট বেরোবে, অতএব এখানে আলো দেবে। কলকাতা শহরের জন্য বিদ্যুতের যত উন্নতি হত, আর পশ্চিমবাংলার গ্রামগুলিকে অন্ধকার করে রেখে দেওয়া হতো। তাহলে আর খবরের কাগজওয়ালারা লিখবে না? সারা পশ্চিমবাংলাকে লোড সেডিং অবস্থায় রেখে দিয়ে কলকাতায় আলো জ্বালানো হয়। এই নীতি ওরা নিয়েছিলেন। ওরা যদি স্বর্গ রাজ্য তৈরী করে রেখে যেতেন ৩০ বছর ধরে এবং পশ্চিমবাংলার মানুষের জন্য যদি স্বর্গরাজ্য তৈরী করে রাখতেন, আর আমরা নরক করে তুললে ওরা আমাদের সমালোচনা করতে পারতেন। কিন্তু ওরা নরক করে রেখে গিয়েছিলেন। সেই নরক থেকে আজকে আমাদের এই পশ্চিমবাংলাকে উদ্ধার করতে হচ্ছে। ওরা রুগ্ন শিল্পের কথা বলেন, বেকারের কথা বলেন। সারা ভারতবর্ষে আজকে ২।। কোটির মত বেকার আছে। পশ্চিমবাংলা কি ভারতবর্ষের বাইরে? ওদেরই অর্থনীতির ফলে দেশে জিনিষের দাম বেড়েছে, দেশে বেকারী বেড়েছে, শিল্প ধ্বংস হচ্ছে, পশ্চিমবাংলা ভিখারীতে পরিণত হয়েছে।

**[6.55 - 7.05 P.M.]**

একথা শ্রদ্ধেয় বিধানচন্দ্র রায় বলেছেন, একথা প্রফুল্লচন্দ্র সেন মহাশয় বলেছেন, একথা ১৯৭২/৭৭ সাল পর্যন্ত ওদের যিনি অর্থমন্ত্রী ছিলেন শ্রী শঙ্কর ঘোষ, তিনি বলেছেন। এরা মেরুদন্ডহীন শাবক, এদের মেরুদন্ড নেই তাই কেন্দ্রের বিরুদ্ধে বলবার ক্ষমতাও এদের নেই। ক্ষমতা ছিল ডাঃ বিধান চন্দ্র রায়ের এবং ঐ সব কংগ্রেসী নেতাদের। স্যার, এই কথা বলে সাপ্লিমেন্টারী বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ১৯৮৪/৮৫ সালের অতিরিক্ত ব্যয়বরাদ্দের যে দাবী উত্থাপন করেছেন তার বিরোধিতা করে এবং আমার

[illegible]লি মূড করে কয়েকটি কথা বলছি। স্যার, ১৯৮৪/৮৫ সালে যে মূল বাজেট পেশ করা হয়েছিল তাতে ৮ হাজার ৬৯৩ কোটি ৭৮ লক্ষ ৪২ হাজার টাকার বাজেট পেশ করা হয়েছিল এবং তারপর মাননীয় অর্থমন্ত্রী ৩৪৩ কোটি ৬০ লক্ষ ৭৮ হাজার টাকার অতিরিক্ত খরচ করেছেন। স্যার এই টাকাটা যে যে খাতে খরচ হয়েছে তাতে দেখতে পাচ্ছি পুলিশ খাতে ২ কোটি ৩৪ লক্ষ ৯৬ হাজার টাকা অতিরিক্ত খরচ হয়েছে। স্যার, বাজেটে যে টাকা ধরা হয় তারপর জরুরী কোন পরিস্থিতি হলে যে অতিরিক্ত খরচ হয় সেটার অনুমোদনের জন্য এই সাপ্লিমেন্টারি বাজেট নিয়ে আসতে হয়। স্যার, পুলিশ খাতে এই যে অতিরিক্ত ব্যয় হয় এ প্রসংগে বলতে গিয়ে আমি বলব, পুলিশ সম্বন্ধে মাননীয় সদস্যরা বিভিন্ন সময়ে তাদের বিভিন্ন ক্ষোভের কথা বলেন। থানাগুলির উন্নতি হচ্ছে না, বিভিন্ন স্থানে যে ফাঁড়ির দরকার সেগুলি তৈরী হচ্ছে না, এক একটি থানার জন্য যে এরিয়া ভাগ করা থাকে সেখানে পুলিশের শক্তি বৃদ্ধি করা হচ্ছে না, থানায় টেলিফোন নেই, ওয়ারলেস নেই, ভিহিকল্‌স্ নেই ইত্যাদি। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই যে অতিরিক্ত খরচ করেছেন এর দ্বারা এই সমস্যাগুলির সমাধান হয়েছে কিনা বা এর দ্বারা এসবের কোন উন্নতি হয়েছে কিনা আমাদের যথেষ্ট সন্দেহ আছে। এরপর আমি পি.ডব্লু.ডি 'র কথায় আসি। হাউসিং থেকে আরম্ভ করে অনান্য যে বিভিন্ন দপ্তর আছে সেখানে ২১ লক্ষ ১৫ হাজার টাকা অতিরিক্ত খরচ হয়েছে। এডুকেশানে ১ কোটি, ১৬ লক্ষ ৫৫ হাজার টাকা অতিরিক্ত খরচ হয়েছে, ফ্যামিলি ওয়েলফেয়ারে ৭ লক্ষ ৩৮ হাজার টাকা অতিরিক্ত খরচ হয়েছে, আরবান ডেভোলপমেন্ট ১৭৯ কোটি টাকা অতিরিক্ত খরচ হয়েছে। এই টাকা ১৭৯ কোটি টাকাটা কোথায় কি ভাবে ব্যয় হয়েছে সেটা কিন্তু আমরা ঠিক জানি না এবং আমরা জানি না এর দ্বারা কতটা উন্নতি হয়েছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রিলিফ এ্যান্ড ন্যাচারাল ক্যালামিটিস খাতে ৩৮,৪০,৩৩,০০০ কোটি টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে। কমিউনিটি ডেভলপমেন্টের একটা খাতে ১৩ লক্ষ টাকা এবং কমিউনিটি ডেভলপমেন্টের আর একটা খাতে ১৩ কোটি ৯৩ লক্ষ ৭১ হাজার টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে। রাস্তা এবং ব্রীজের জন্য ৬৭ লক্ষ ৩২ হাজার টাকা অতিরিক্ত ব্যয় হয়েছে। রোডস্ এ্যান্ড ওয়াটার ট্রান্সপোর্ট সার্ভিসের জন্য ৮৯ কোটি ২ লক্ষ ১৪ হাজার টাকা অতিরিক্ত খরচ হয়েছে। অনেক বক্তাই এ সমস্ত খরচ সম্বন্ধে অনেক কথা বলে গেলেন, আমি এ সমস্ত সম্বন্ধে কিছু বলতে চাই না। তবে আজকেই এই হাউসে মাননীয় সদস্য অশোক ঘোষের এক প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, মন্ত্রীদের চিকিৎসা এবং যাতায়াতের নিমিত্ত প্রায় ৮৪ লক্ষ ৪৬৫ টাকা খরচ হয়েছে। এবং মাননীয় মন্ত্রীদের বিদেশ যাত্রার জন্য ১২ কোটি ৮৭ লক্ষ ৭৪ হাজার ২৪ টাকা ব্যয় হয়েছে। আর মন্ত্রীদের গাড়ি গুলির পেট্রোল খরচের হিসাব এখনো পর্যন্ত মন্ত্রী মহাশয় সংগ্রহ করতে পারেন নি। স্যার, এখন আমার কথা হচ্ছে যেখানে সরকার বলছেন তাদের আর্থিক সংগতি খুবই কম, বিভিন্ন ভাবে ব্যয় সংকোচ করতে হচ্ছে জনহিতকর কাজের ক্ষেত্রেও ব্যয় সংকোচ করতে হচ্ছে , অর্থমন্ত্রী নিজে বিভিন্ন দপ্তরকে সার্কুলার দিচ্ছেন, তারা যেন তাদের বরাদ্দকৃত অর্থের চেয়ে কম অর্থ ব্যয় করেন, সেখানে ঐ রকম বিভিন্ন নন্ প্ল্যান খাতে কেন অতিরিক্ত ব্যয় হচ্ছে? আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যে, প্ল্যান খাতের ব্যয় কমিয়ে দিয়ে নন্ প্ল্যান খাতে ব্যয় বৃদ্ধি করা হচ্ছে। এটা খুবই দুঃখের। যদি হঠাৎ খরা হয় বা বন্যা হয় তাহলে তাকে রোধ করবার জন্য, নিয়ন্ত্রন করবার জন্য যদি অতিরিক্ত খরচ করা হয়, তাহলে সে ক্ষেত্রে আমাদের কিছু বলার থাকে না। টাকার অভাবে বিভিন্ন পরিকল্পনার কাজ যেখানে সময়ে শেষ করা সম্ভব হচ্ছে না, সেখানে নন্ প্ল্যান খাতে অতিরিক্ত টাকা খরচ করা হচ্ছে। এ বিষয়েই আমাদের মূল আপত্তি। মাননীয় শিল্প বানিজ্য মন্ত্রী মহাশয় বললেন ডি.পি.এল ' এর ষষ্ঠ ইউনিট টি নির্মানের কাজ ৮৫ সালের মধ্যে শেষ হবে। কিন্তু তিনি বলতে পারলেন না যে, ৮৫ সালের

কোন সময়ে শেষ হবে এবং ৭ম ইউনিটের কাজ কবে আরম্ভ করবেন তাও পরিষ্কার ভাবে বলতে পারলেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিভিন্ন ক্ষেত্রেই আমরা এই একই জিনিষ দেখছি, হাসপাতাল গুলির জন্য প্রচুর টাকা ব্যয় করা হচ্ছে, অথচ প্রতি দিনই এখানে মাননীয় সদস্যরা বিভিন্ন হাসপাতাল সম্বন্ধে বিভিন্ন অভিযোগ করছেন। আমরা এখানে শুনতে পাচ্ছি কোথাও এ্যাম্বুলেন্স নেই, কোথাও ওষুধ নেই, কোথাও দরজা জানালা ভাঙা, কোথাও লাইট নেই, কোথাও জল নেই। এই অবস্থায় আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি, আপনি যখন অতিরিক্ত ব্যয় করছেনই, তখন সে সমস্ত খরচ এই সমস্ত বিশেষ গুরুত্বপূর্ন দিকের জন্য হচ্ছে কিনা, তা কি আপনি লক্ষ্য রাখছেন? আমরা দেখছি স্বাস্থ্য খাতে অতিরিক্ত ব্যয় হয়েছে, কিন্তু তা দিয়ে এই জাতীয় কোন কিছুরই উন্নতি করা হয়নি। প্রাকৃতিক বিপর্যয়ের জন্য অতিরিক্ত ব্যয় হতে পারে, হঠাৎ মানুষের ত্রানের জন্য টাকার প্রয়োজন হতেই পারে। এই তো বিধান সভা চলা কালীন আমরা দেখছি বিভিন্ন জেলায় কয়েকশত বাড়ি আগুনে পুড়ে গেছে। এ ক্ষেত্রে ত্রানের প্রয়োজন, কিন্তু এ ক্ষেত্রে আমরা দেখছি টাকার অভাবে ত্রাণ কার্য ব্যাহত হচ্ছে। বিভিন্ন মাননীয় সদস্য এই হাউসে এই অভিযোগ রেখেছেন। আমরাও দেখছি ত্রান কার্য তরান্বিত হচ্ছে না, জেলা গুলিতে টাকা যাচ্ছে না, টাকা পাওয়া যাচ্ছে না। জেলা কর্তৃপক্ষকে এ বিষয়ে বললে তারা বলছেন টাকা নেই, পঞ্চায়েতকে বললে বলে, টাকা কোথায়। তাহলে আমার প্রশ্ন হচ্ছে, এই যে বিভিন্ন খাতে অতিরিক্ত খরচ হচ্ছে, এই টাকা গুলি যাচ্ছে কোথায়? ত্রান ব্যবস্থা অপ্রতুল এবং যতটুকু ব্যবস্থা আছে তাও কার্যকরী হচ্ছে না। গ্রামাঞ্চলের মানুষের জন্য বার্দ্ধক্য ভাতা, বিধবা ভাতা, কৃষক ভাতা, বা বৃদ্ধ কৃষকদের জন্য যে পেনসনের ব্যবস্থা করা হয়েছে, সে সব বিষয়ে বহু দরখাস্ত সরকরী দপ্তরে পেন্ডিং পড়ে রয়েছে। এই সমস্ত ক্ষেত্রের জন্য বিভিন্ন জেলার জন্য এ্যালটমেন্ট ফিক্সড্, সেখানে প্রয়োজন সত্ত্বেও অতিরিক্ত কিছুই ব্যয় করা যাচ্ছে না। যে গুলির বিষয়ে ইতি পূর্বেই সিদ্ধান্ত নেওয়া হয়েছিল এবং চালু হয়েছিল, সে গুলিও এখন ঠিক মত চলছে না, মানুষ ঠিক মত এই সব ভাতা পাচ্ছে না।

[7.05 - 7.15 P.M.]

যারা মারা গেছেন তাদের ক্ষেত্রে নতুনভাবে সেগুলি কার্যকরী করা হচ্ছে না কেন? এইত্রুটি গুলি আমরা বিভিন্ন সময়ে দেখতে পাচ্ছি। আমরা আরোও দেখতে পাই, সরকার বিভিন্ন ভাবে তাদের বক্তব্যে বলেছেন দেশের এই দুরবস্থার কথা। পশ্চিমবাংলায় এই সকরুন চিত্র শুধু কংগ্রেসী বা যুক্তফ্রন্ট সরকার বা বামফ্রন্ট সরকার সৃষ্টি করেছে তা নয়। আমাদের প্রথম দিন থেকে স্মরণ করতে হবে। বিভিন্ন সময়ে বিভিন্ন ভাবে বিভিন্ন যেসব ত্রুটি বিচ্যুতি হয়েছে সেইসব ত্রুটিবিচ্যুতির জন্য পশ্চিমবাংলা বিপর্যস্ত হয়েছে। আজকে কলকারখানা বলুন, হাসপাতাল বলুন সমস্ত ক্ষেত্রেই আজকে বিকলাঙ্গ অবস্থা ধারণ করেছে। এইঅবস্থা গুলির জন্য প্রকৃত চিত্রগুলি তুলে ধরা দরকার। এখানে দেখি বিভিন্ন বক্তা বিভিন্ন সময়ে বলেন, এটা কংগ্রেসীদের অপরাধ, এটা গনেশের অপরাধ, এটা কার্ত্তিকের অপরাধ। আমার মনে হয় এই উক্তিগুলি অপ্রাসঙ্গিক। এই সব কথা বলে লাভ নেই। ভারতবর্ষে স্বাধীনতার পর থেকে ১৯৫২ সাল থেকে আমরা এই সংবিধান গত ভাবে, গনতান্ত্রিক পদ্ধতিতে, ফেডারেল সিস্টেমের মধ্য দিয়ে এগিয়ে যাচ্ছিলাম। সেই প্রথম থেকেই সে সরকারী দলই বলুন, সে বিরোধী দলই বলুন একই ভূমিকা পালন করে চলেছে। প্রথম থেকে দেখছি, সরকার পক্ষকে বিরোধী দলরা বাধা দেয় - যেমন আজকে আপনারা বলছেন। কিন্তু আমরা বাধা দেওয়ার জন্য বলি না। এই সব সমালোচনা বা আলোচনা পার্লামেন্ট বা বিধানসভায় করা হয়। বিগত দিনেও আমরা দেখেছিলাম, সরকার যা চিন্তা করেছিলেন সেই সময় খাদ্য আন্দোলন থেকে আরম্ভ করে কত ট্রাম বাস পোড়ানো হয়েছে। সেইসব চিত্রগুলি যদি আমরা দেখি তাহলে সেদিন থেকে আরম্ভ করে যে

কালো ছায়া নেমে এসেছিল, সেদিন থেকে আন্দোলনমুখী করতে গিয়ে ধ্বংস করার যে চিন্তা ধারা দেওয়া হয়েছিল সেই চিন্তা ধারার ফলশ্রুতি হিসাবে আমরা দেশের দুরবস্থার প্রকট চিত্র দেখতে পাই, পশ্চিমবাংলা আজ দিশেহারা। দেশে আজ ৪২ লক্ষ বেকার। শিক্ষা, হাসপাতল থেকে আরম্ভ করে সর্বত্রই আজকে দুরবস্থা প্রকট হয়ে উঠেছে। আমরা এইসবই তুলে ধরেছি এবং সরকারের দৃষ্টি আর্কষন করেছি। এর ফলশ্রুতি আমাদের ভোগ করতে হচ্ছে। সেই কারনে বলছি, কেন্দ্রের কাছে যখন দাবী নিয়ে যাবেন সে মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে মন্ত্রী মন্ডলী রা পর্যন্ত নিশ্চয়ই তারা চিন্তা করবেন। বিগত দিনে চিন্তা করেছিলেন কিনা জানি না, সেটা আপনারা জানেন কিন্তু যেসব পরিকল্পনা গ্রহন করা হয়েছিল, যে চিন্তা ধারা ছিল সেখানে আমরা দেখতে পাই ১৯৮০/৮৫ সালের মধ্যে যে যোজনা পর্যদ ঘোষিত হয়েছিল, সেই যোজনা পর্যদ ঘোষনা করেছিল ৩৫০০ কোটি টাকা পার যোজনায় ব্যয় করা হবে। এই যোজনার জন্য কেন্দ্র টাকা দেবে। ১৩২২ কোটি টাকা আর রাজ্য ২১৭৮ কোটি টাকা ব্যয় করার কথা ছিল। এখন কেন্দ্র যেটা ঘোষনা করলেন সেটা থেকে কেন্দ্রচ্যুত হয়েছিল কিনা, না রাজ্যসরকার কার্যকরী করতে পারেন নি সেটা আজকে পরিষ্কার ভাবে দেখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সেই হিসাবটা যদি দেখেন তাহলে দেখবেন, যোজনার জন্য নিদ্ধারিত মোট ৩৫০০ কোটি টাকা ধার্য্য হয়েছিল। সেই নিদ্ধারিত যোজনার জন্য ১৯৮০/৮১ সালে ৫৭৫ কোটি টাকা ব্যয় করার জন্য ধার্য হয়েছিল আর মোট খরচ হয়েছিল সেখানে ৪২০ কোটি ৩৫ লক্ষ টাকা। কেন্দ্রের কাছ থেকে পাওয়া গিয়েছিল ৩৪৬ কোটি ৯৪ লক্ষ টাকা।

অনুরূপ ভাবে ১৯৮১/৮২ সালে নির্ধারিত যোজনা ছিল ৬৩৮ কোটি টাকা। সেখানে খরচ হয়েছে ৪৫৪.৩৩ কোটি টাকা। কেন্দ্রীয় শুল্ক বাবদ সাহায্য পাওয়া গিয়েছিল ৪৫৮ কোটি ২৫ লক্ষ টাকা। ১৯৮১/৮২ সালে সেখানে রাজ্য সরকার খরচ করতে পেরেছিল ৭৩.৪১ কোটি টাকা। ১৯৮৩ সালে খরচ হয়েছিল ৩.৯৩ কোটি টাকা। এই ভাবে যদি ৪ বছরের হিসাব দেখা যায় তাহলে দেখতে পাবো কেন্দ্র যোজনা খাতে টাকা দিয়ে গেলেও রাজ্য সরকার সেই টাকা খরচ করতে পারে নি। সেই টাকাটা রাজ্য সরকার কাজে লাগাতে পারে নি। সেই জন্য আজকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। অনুরুপ ভাবে রিজার্ভ ব্যাঙ্কেও এই অবস্থার সৃষ্টি হয়েছে এবং আজকে সেখানে একটা জটিল অবস্থার সৃষ্টি হয়েছে। এই নিয়ে কেন্দ্র এবং রাজের মধ্যে একটা বৈষম্যের সৃষ্টি করেছেন। আপনারা কেবলমাত্র কেন্দ্রের দোষারোপ করে যাচ্ছেন। টাকা পেয়ে সেই টাকাকে যদি ঠিক ভাবে বিনিয়োগ না করা যায় তাহলে উন্নতি না অবনতিই হয়।

( এই সময় স্পীকার লাল বাতি জ্বালিয়ে দেন এবং পরবর্ত্তী বক্তাকে বক্তব্য রাখতে অনুরোধ করেন। )

**শ্রী গনেশ চন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি। আমরা সকলেই জানি আমরা যে অর্থনৈতিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে আছি. সেই অর্থনৈতিক কাঠামোর মধ্যে সব সময় আমাদের সমস্যার সম্মুখীন হতে হবে। এই সমস্যায় দাঁড়িয়ে আছে প্রতিটি রাজ্য এবং আমাদের রাজ্যও। রাজ্য চালানোর জন্য আয় ব্যায়ের হিসাব তৈীর করতে হয় বছরের প্রথম দিকে। এই যে আনুমানিক আয় ব্যায়ের হিসাব করা হয় সেই ক্ষেত্রে দেখা যায় অনেক সময় এই হিসাবের মিল হয় না। তার কারণ হচ্ছে দিনের পর দিন টাকার মূল্য কমে যাচ্ছে। টাকার মূল্য কমে যাওয়ার ফলে জিনিষপত্রের দাম বেড়ে যাচ্ছে এবং তার সঙ্গে সংগতি রাখতে গিয়ে রাজ্য সরকার গুলো হিমসিম খেয়ে যাচ্ছে। আমার কাছে যা হিসাব আছে সেটা থেকে আমি বলতে পারি, টাকার ক্রয় ক্ষমতা কমতে কমতে বাস্তব মূল্য এসে দাঁড়িয়েছে ১৩ পয়সা সুতরাং যেখানে টাকার অবস্থা এই, বাস্তবে যেখানে টাকার ক্রয় ক্ষমতা কমে আসছে

সেখানে একটা রাজ্যের পক্ষে অতিরিক্ত ব্যায় বরাদ্দের দাবি করা ছাড়া আর কোন উপায় থাকে না। এই যে অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি উৎথাপন করা হয়েছে এটা শুধু আজ নয়, অতীতে বামফ্রন্ট সরকারের আমলে এবং কংগ্রেস আমলেও এই অতিরিক্ত ব্যয় বরাদ্দের দাবি উৎথাপন করা হয়েছে। অতীতে এই অতিরিক্ত ব্যায় বরাদ্দের দাবি এই সভা গ্রহণ করেছে এবং দাবি মঞ্জুর করেছে। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের মাননীয় অর্থমন্ত্রী যে অতিরিক্ত ব্যায়বরাদ্দর দাবি উৎথাপন করেছেন বিরোধি পক্ষের সদস্যরা সেটাকে অযৌক্তিক এবং অসংগতি দাবি বলে আখ্যা দিচ্ছেন। বাস্তব ক্ষেত্রে কিন্তু এই অতিরিক্ত ব্যায় বরাদ্দের প্রতিটি ক্ষেত্রে ব্যাখ্যা দেওয়া হয়েছে । প্রতিটি ডিমান্ডের প্রতিটি হেডে এই সম্পর্কে বলা আছে। আমরা দেখতে পাচ্ছি রাজ্য সরকারী কর্মচারী , শিক্ষক, অশিক্ষক কর্মচারী এবং অনান্য সংস্থার কর্মচারীদের বেতন, ভাতা এবং প্রাকৃতিক বিপর্যয়ের জন্য অনেক সময় অতিরিক্ত রিলিফের জন্য অতিরিক্ত ব্যায় বরাদ্দের দাবি করা হয়েছে।

**[7.15 - 7.25 P.M.]**

সেইজন্য সবটা মিলিয়ে আজকে এই অতিরিক্ত ব্যয়বরাদ্দ অবশ্যম্ভাবী হয়ে পড়েছে। সুতরাং এটাকে কেউ অস্বীকার করতে পারেন না। আজকে রাজ্য সরকারী কর্মচারী এবং অন্যান্য কর্মচারীদের যদি দৈনন্দিন জীবনে বাজার দরের সঙ্গে সঙ্গতি রেখে চলতে হয়, তাল মিলাতে হয়, তাহলে প্রত্যেকেরই বাড়তি পয়সার দরকার আছে। সেই জন্য এই অতিরিক্ত ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে। এখানে প্রশ্ন উঠেছে কেন্দ্রীয় সরকার থেকে আমাদের যে অর্থ দেওয়া হয় সেই অর্থটা যেন অনুগ্রহ করে, দয়া করে কেন্দ্রীয় সরকার আমাদের দেন। ওদের কথায় মনে হয় ঐ অর্থের উপর যেন আমাদের সাংবিধানিক কোন অধিকারই নেই। এখানে ভাবটা হচ্ছে মহাজন কেন্দ্র এবং আমরা হচ্ছি খাতক। আজকে এই ধারনা কংগ্রেস পক্ষ থেকে দেখান হচ্ছে। কিন্তু আমাদের সংবিধানের কাঠামোর মধ্যে বলা আছে বিভিন্ন রাজ্যগুলো কিভাবে চলবে এবং সেই রাজ্যগুলির আর্থিক দায় দায়িত্ব মেটাবার জন্য কেন্দ্রীয় ভান্ডার থেকে কিভাবে মেটানো হবে। তাছাড়া এই সংবিধানের নির্দেশেই অর্থ কমিশন গঠন করা হয় এবং সেই অর্থ কমিশনে যে সুপারিশ করেন সেই অনুযায়ী রাজ্যসরকারগুলির জন্য অর্থ বরাদ্দ করা হয়। এখানে কেউ কেউ বলছেন যে কেন্দ্র এই সুপারিশ মানতে পারে আবার নাও মানতে পারে। কিন্তু আমরা দেখলাম যে বছরটা চলে যাচ্ছে সেই বছরের আমাদের বরাদ্দের টাকাটা কেন্দ্রীয় সরকার দেননি, অর্থকমিশনের সুপারিশ তারা মানেন নি। কিন্তু সংবিধানের মূল কাঠামোর মধ্যে বলা আছে এক একটি রাজ্যের আর্থিক কাঠামো বজায় রাখবার জন্য অর্থকমিশন যে সুপারিশ করবেন সেটা দিতে হবে। কিন্তু আজকে আমরা দেখছি রাজনৈতিকভাবে এর অন্য ব্যাখ্যা করা হচ্ছে এবং একে কাজে লাগিয়ে দৃষ্টি সরিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে। কেন্দ্রীয় সরকারের এই অর্থ বন্টন নীতির ফলে আজ ভারতবর্ষের যুক্ত রাষ্ট্রীয় কাঠামো ধ্বংস হতে বসেছে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে একটা অর্থনৈতিক সঙ্কটের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ সরকারকে চলতে হচ্ছে এবং তার মোকাবিলা করতে হচ্ছে। আমরা আশা করি এই অর্থনৈতিক সঙ্কটের হাত থেকে এই সরকার রেহাই পাবেন। এই প্রসঙ্গে বলতে চাই যে কেন্দ্রীয় সরকার তাদের নীতির পরিবর্তন ঘটিয়েছেন। আমরা দেখছি ৫ম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় রাজস্ব বরাদ্দ যেখানে ছিল ৪৪ শতাংশ , সেটা ৬ষ্ঠ পরিকল্পনায় ৩৭ শতাংশ করা হয়েছে। সুতরাং দেখতে পাচ্ছি রাজস্ব খাতে বরাদ্দ ধীরে ধীরে কমানো হচ্ছে এবং রাজ্যগুলির অর্থনৈতিক বুনিয়াদ ভেঙে দেবার চেষ্টা করা হচ্ছে। এর প্রতিবাদ করে আজকে যে অতিরিক্ত ব্যয় বরাদ্দ দাবী উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাত অনেক হয়েছে, আটটা হতে চলেছে কাজেই আমি আর বাড়াতে চাইনা। তাছাড়া আর বাড়াবার প্রয়োজনও নেই কারণ আলোচনা যা হোল,

অতিরিক্ত ব্যয়বরাদ্দের উপর ততটা হোল না, সাধারন বাজেটের উপর অতিরিক্ত আলোচনা হোল। কিন্তু মাননীয় সদস্য অমরেন্দ্রবাবু একটা মন্তব্য করেছেন বলে তার উপর একটু বলতে হচ্ছে। বলা হয়েছে - হিসেব করে খরচ করা হয়নি, খরচ করে তারপর হিসেব দেখান হচ্ছে। সেইজন্যই আমি এই কথা বলছি যে আপনাদের অনুমোদনের জন্য এই যে ৩৪৩কোটি ৬১ লক্ষ টাকার অতিরিক্ত ব্যয়বরাদ্দের অনুমোদন চাইছি, এই ৩৪৩ কোটি ৬১ লক্ষ টাকার মধ্যে ৩১০ কোটি৪১ লক্ষ টাকা মাত্র তিনটি খাতে চাওয়া হচ্ছে। একটি হচ্ছে - ২৬১ কোটি ৬০ লক্ষ টাকা। এটা কেন চাইছি? এখানে বসেছি সি.এম.ডি. একে যেসব দিয়েছি তা আমরা ফেরৎ চাইনা।

এই কারনে এটাকে আমরা বরাদ্দ করে দিচ্ছি। তা না হলে টাকার বোঝাটা সি.এম.ডি.এ.র উপর চাপে, সুদ দিতে হয়। অন্যান্য কোন বড় উন্নয়নমূলক কাজে টাকা খরচ না করে সুদ গুনতেই চলে যায়, সরকারকে পুরোনো ধার মেটাতেই চলে যায়। সেই জন্য বিবেচনা করে আমরা এই সিদ্ধান্তে এগিয়েছি। ১৭৯ কোটি টাকা, আমরা বলেছি যে এটাকে ফেরত দিতে হবেনা। ফেরত যখন দিতে হবেনা, তখন সরকারকে এটা দান হিসাবে দেখাতে হয়, আর দান মানেই খরচ, সেজন্যই ১৭৯কোটি টাকা আমরা ছেড়ে দিয়েছি। অনুরূপভাবে আমাদের সি.এস.টি.সি.র ক্ষেত্রেও ৮৯কোটি টাকা আমরা ছেড়ে দিচ্ছি, ফেরত দিতে হবে না, দুটোয় মিলিয়ে ২৬৮ কোটি টাকা খরচ হচ্ছে না, একটা সিদ্ধান্ত নিয়েই আমরা টাকাটা ছেড়ে দিচ্ছি। সুতরাং এটাকে অপব্যায়ের খাতে ফেলা চলে কিনা আপনারা বিবেচনা করবেন। ৩৮ কোটি ৪০ লক্ষ টাকা আমাদের দেশে যে গুরুতর বন্যা হয়েছিল সেই সময়ে মানুষেব ত্রাণের জন্য খরচ হয়েছে, এটাকে যদি অপব্যায় বলেন তাহলে তো আমি অসহায়। গ্রামের ভূমিহীন কৃষকদের কর্মসংস্থানের জন্য ১৩ কোটি ৯৪ লক্ষ টাকা খরচ করেছি. সবটাকে অতিরিক্ত ব্যয় বরাদ্দ করেছি, বাজেটে ধরা ছিল না, চিন্তা ভাবনা করেই করেছি। গ্রামের বেশীরভাগ মানুষ ভূমিহীন কৃষক, অভাবের সময়ে যাতে কিছুটা তাদের কর্মসংস্থান হয়, আর ৩১০ কোটি টাকা আমাদের সরকারের যে ৪২ টি দপ্তর আছে সেই দপ্তরের সঙ্গে জড়ান ৮ লক্ষ সাড়ে ৮ লক্ষ কর্মচারী যারা আছে, তাদের ভাতার ব্যাপার আছে, অন্যান্য জিনিষের দাম যেমন বাড়ছে সেইজন্য, এবং এই সব কারনের জন্য ৩৩ কোটি ৬১ লক্ষ টাকা খরচ হয়েছে। এক্ষুনি ৩৪৩ কোটি ৬১ লক্ষ টাকা খরচ হয়েছে। এর জন্য সবিনয়ে আপনাদের সকলের অনুমোদন চাইছি।)

## DEMAND No. 1

Major Head: 211— State Legislature

The Motion of **Shri SANTI RANJAN GHATAK** :- that a sum of Rs.1,98,000 be granted for expenditure under Demand No.1, Major Head : "211- State Legislature " during the current year, was then put and agreed to.

## DEMAND No. 3

Major Head: 213— Council of Ministers

The Motion of **Shri KASHI NATH MISHRA**:- that That the amount of demand be reduced by Rs. 100, was then put and lost.

**The Motion of Dr.ASHOK MITRA :- that a sum of Rs.8,40,000 be granted for expenditure under Demand No.3, Major Head : "213-**

Council of Ministers " during the current year, was then put and agreed to.

### DEMAND No. 6

Major Head. 220-- Collection of Taxes on Income and Expenditure

The Motion of **Shri KASHI NATH MISHRA :-** that the amount of Demand be reduced by Rs. 100, was then put and lost.

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.2,39,000 be granted for expenditure under Demand No.6, Major Head : "220-Collection of Taxes on Income and Expenditure " during the current year, was then put and agreed to.

### DEMAND No. 10

Major Head: 239— State Excise

The Motion of **Shri KASHI NATH MISHRA** :- that the amount of demand be reduced by Rs. 100, was then put and lost.

The Motion of **Shri BIMALA NANDA MUKHERJEE** :- that a sum of Rs.20,91,000 be granted for expenditure under Demand No.10, Major Head : "239- State Excise " during the current year, was then put and agreed to.

### DEMAND No. 13

Major Head: 245-- Other Taxes and Duties on Commodities and Services

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.54,71,000 be granted for expenditure under Demand No.13, Major Head : "245-Other Taxes and Duties on Commodities and Services" during the current year, was then put and agreed to.

### DEMAND No. 20

Major Head: 254— Treasury and Accounts Administration

The motion of **Shri KASHI NATH MISHRA :-** that the amount of Demad be reduced by Rs. 100, was then put and cost.

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.20,26,000 be granted for expenditure under Demand No.20, Major Head : "254- Treasury and Accounts Administration " during the

current year, was then put and agreed to.

**DEMAND No. 21**

Major Head: 255— Police

The motion of **Shri KASHI NATH MISHRA,** that the amount of Demand be reduced by Rs. 100, was then put and lost.

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.2,34,96,000 be granted for expenditure under Demand No.21, Major Head : "255- Police " during the current year, was then put and agreed to.

**DEMAND No. 24**

Major Head: 258— Stationery and Printing

The motion of **Shri KASHI NATH MISHRA,** that the amount of Demand be reduced by Rs. 100, was then put and lost.

The Motion of **Shri NIRMAL KUMAR BOSE** :- that a sum of Rs.41,51,000 be granted for expenditure under Demand No.24, Major Head : "258-Stationery and Printing" during the current year, was then put and agreed to.

**DEMAND No. 25**

Major Head: 283— Housing (Building)

The Motion of **Shri JATIN CHAKRABORTY** :- that a sum of Rs.21,15,000 be granted for expenditure under Demand No.25, Major Head : "283- Housing (Building) " during the current year, was then put and agreed to.

**DEMAND No. 26**

Major Head: 260— Fire Protection and Control

The Motion of **Shri PRASANTA KUMAR SUR** :- that a sum of Rs.20,82,000 be granted for expenditure under Demand No.26, Major Head : "260- Fire Protection and Control " during the current year, was then put and agreed to.

**DEMAND No. 27**

Major Head: 265— Other Administrative Services

The Motion of **Dr. ASHOK MITRA** :- that a sum of

Rs.4,64,55,000 be granted for expenditure under Demand No.27, Major Head : "265- Other Administrative Services " during the current year, was then put and agreed to.

**DEMAND No. 28**

Major Head: 266— Pensions and Other Retirement Benefits

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.1,34,60,000 be granted for expenditure under Demand No.28, Major Head : "266- Pensions and Other Retirement Benefits " during the current year, was then put and agreed to.

**DEMAND No. 30**

Major Head: 268— Miscellaneous General Services

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.99,51,000 be granted for expenditure under Demand No.30, Major Head : "268- Miscellaneous General Services " during the current year, was then put and agreed to.

**DEMAND No. 32**

Major Head: 677— Loans for Education.Art and Culture (Sports)

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.3,05,56,000 be granted for expenditure under Demand No.32, Major Head : "677- Loans for Education, Art and Culture (Sports) " during the current year, was then put and agreed to.

**DEMAND No. 34**

Major Head: 277— Education (Excluding Sports and Youth Welfare)

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.1,16,54,000 be granted for expenditure under Demand No.34, Major Head : "277- Education (Excluding Sports and Youth Welfare)" during the current year, was then put and agreed to.

The Motion of **Shri KASHI NATH MISHRA** :- That the amount of demand be reduced by Rs. 100, was then put and lost.

**DEMAND No. 37**

Major Head: 281— Family Welfare

The Motion of **Dr. ASHOK MITRA** :- that a sum of

Rs.9,38,000 be granted for expenditure under Demand No.37, Major Head : "281- Family Welfare" during the current year, was then put and agreed to.

DEMAND No. 39

Major Head: 283 — Housing

The Motion of **Shri JATIN CHAKRANBORTY** :- that a sum of Rs.34,21,000 be granted for expenditure under Demand No.39. Major Head : "283- Housing" during the current year, was then put and agreed to.

DEMAND No. 40

Mejor Head: 284) Urban Development

The motion of **Shri KASHI NATH MISHRA,** that the amount of Demand be reduced by Rs. 100, was then put and lost.

The Motion of **Shri PRASANTA KUMAR SUR** :- that a sum of Rs.1,79,05,20,000 be granted for expenditure under Demand No.40, Major Head : "284- Urban Development " during the current year, was then put and agreed to.

DEMAND No. 46

Major Head: 688— Loans for Social Security and Welfare (Execluding Civil Supplies, Relief and Rehabilitaton of Displaced Persons and Welfare of Scheduled Casted, Scheduled Tribes and other Backward Classes)

The Motion of **Shri KASHI NATH MISHRA** :- That the amount of demand be reduced by Rs. 100, was then put and lost.

The Motion of **Dr. ASHOK MITRA** :- that a sum of Rs.11,60,000 be granted for expenditure under Demand No.46, Major Head : "688-Loans for Social Security and Welfare (Execluding Civil Supplies, Relief and Rehabilitaton of Displaced Persons and Welfare of Scheduled Casted, Scheduled Tribes and other Backward Classes)" during the current year, Was then put and agreed to.

DEMAND No. 47

Major Head: 289— Relief on account of Natural Calamities

The Motion of **Shri JATIN CHAKRANBORTY** :- that a sum

of Rs.38,40,33,000 be granted for expenditure under Demand No.47, Major Head : "289- Relife on account of Natural Calamities" during the current year, was then put and agreed to.

## DEMAND No. 49

Major Head: 296— Secretariat Economic Services

The Motion of **Dr. ASHOK MITRA** :- that a sum of Rs.53,65,000 be granted for expenditure under Demand No.49, Major Head : "296-Secretariat Economic Services" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 51

Major Head: 304—Other General Economic Services

The Motion of **Shri NIRMAL KUMAR BOSE** :- that a sum of Rs.6,32,000 be granted for expenditure under Demand No. 51, Major Head : "304-Other General Economic Services" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 56

Major Head: 311— Dairy Development

The Motion of **Dr.ASHOK MITRA** :- that a sum of Rs.32,81,000 be granted for expenditure under Demand No. 56, Major Head : "311-Dairy Development" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 59

Mejor Head: 714) Loans for Community Development (Panchayat)

The motion of **Shri KASHINATH MISRA** that the amount of demand be reduced Rs. 100, was then put and lost.

The Motion of **Dr. ASHOK MITRA** :- that a sum of Rs.13,00,000 be granted for expenditure under Demand No.59, Major Head : "714-Loans for Community Development" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 60

Mejor Head: 314-Community Development (Excluding Panchayat)

The Motion of **Dr. ASHOK MITRA** :- that a sum of

Rs.13,93,71,000 granted for expenditure under Demand No. 60, Major Head : "314–Community Development (Excluding Panchayat)" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 61

Major Head: 522–Capital outlay on Machinery and Engineering Industries (closed and Sick Industries) and 526–Capital Outlay Capital outlay on Consumer Industries(Closed and sick Industries)

The Motion of **Shri KASHI NATH MISHRA** :- That the amount of demand be reduced by Rs. 100, was then put and lost.

The Motion of **Shri NIRMAL KUMAR BOSE** :- that a sum of Rs.1,05,94,000 granted for expenditure under Demand No.61 Major Head : "522–Capital Outlay on Mechinery and Engineering Industries (Closed and Sick Industries) and 526– Capital outlay on Consumer Industries(Closed and Sick Industries)"during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 62

Major Head: 520–Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertaking and Closed and Sick Industries)

The motion of **Shri KASHINATH NATH MISRA** that the amount of Demand be reduced by Rs 100, was put and lost.

The Motion of **Shri NIRMAL KUMAR BOSE** :- that a sum of Rs.1,19,61,000 be granted for expenditure under Demand No. 62, Major Head : "520–Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertaking and Closed and Sick Industries)" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 70

Major Head: 337–Roads and Bridges

The Motion of **Shri JATIN CHAKRABORTY** :- that a sum of Rs.67,32,000 be granted for expenditure under Demand No. 70, Major Head : "337–Roads and Bridges" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 71

Major Head: 338– Road and Water Transport Services

The Motion of **Shri KASHI NATH MISRA** that the amount of demand be reduced by Rs. 100–was then put and lost.

The Motion of **Shri RABIN MUKHERJEE** that a sum of Rs. 89,02,14,000 be granted for expenditure under Demand No. 71, Major Head : "338 Road and Water Transport Services" during the current year was then put and agreed to.

## DEMAND No. 74

Mejor Head: 363–Compensation and Assignments to Local bodies and Panchayati Raj Institutions(Excluding Panchayat)

The Motion of **Shri PRASANTA KUMAR SUR** :- that a sum of Rs.56,98,000 be granted for expenditure under Demand No.74, Major Head : "363–Compensation and assignments' to Local Bodies and Panchayati raj Institutions (Excluding Panchayat)" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 76

Major Head: 526–Capital Outlay on Consumer Industries (Public undertakings)

The Motion of **Shri NIRMAL KUMAR BOSE** :- that a sum of Rs.2,59,41,000 be granted for expenditure under Demand No.76, Major Head : "526–Capital Outlay on Consumar Industries (Public undertakings" during the current year, Was then put and agreed to.

## DEMAND No. 77

Major Head: 295–Other Social and Community Services(Zoological and Public Gardens)

The Motion of **Dr. ASHOK MITRA** :- that a sum of Rs.1,32,000 be granted for expenditure under Demand No.77, Major Head : "295– Other Social and Community Services(Zoological and Public Gardens)" during the current year, Was then put and agrred.

## ADJOURNMENT

The House was the adjournment of 7.53 p.m. till 1 p.m. on Thursday, the 28th March, 1985 at the "Assembly House," Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 28th March, 1985 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 9 Ministers of State and 161 Members.

**[ 1.00 – 1.10 p.m.]**

### Held over starred questions (to which oral answers were given)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে এতো বেশী সংখ্যায় কোয়েশ্চেন আসছে, যে আমরা ঠিকভাবে সাপ্লিমেণ্টারী করতে পারছি না এবং আপনিও সময় দিতে পারছেন না। এতে আমাদের অধিকার খর্ব হচ্ছে। যে সংখ্যায় কোয়েশ্চেন আসছে তার ৫০পারসেন্ট কোয়েশ্চেন দিলে ভাল হয়।

**মিঃ স্পীকার ঃ-** আমি নিরুপায়।

*২১ (অনুমোদিত প্রশ্ন নং *৭৫০) **শ্রী সরল দেব ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৮৪ সালের ডিসেম্বর মাস হইতে ১৯৮৫ সালের ফেব্রুয়ারি মাস পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে কতগুলি খুনের ঘটনা ঘটিয়াছে, এবং

(খ) তন্মধ্যে [illegible] হত্যাকাণ্ডের সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বাসু ঃ**

(ক) পশ্চিমবঙ্গে ১৯৮৪ সালের ডিসেম্বর মাস হইতে ১৯৮৫ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত ২৯২ টি খুনের ঘটনা ঘটিয়াছে ।

(খ) ২টি ।

**শ্রী সরল দেব ঃ** এই হত্যাকাণ্ডের জন্য কোন কোন রাজনৈতিক দল জড়িত জানাবেন কি ?

**শ্রী জ্যোতি বসু ঃ** বেশীরভাগই [illegible] সঙ্গে সম্পর্ক নাই। একটি আছে এস.ইউ.সি. সংগে কংগ্রেসের এবং কংগ্রেসের সংগে এস. ইউ. সি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** কোথায় এটা ঘটে ?

**শ্রী জ্যোতি বসু ঃ** কুলতলিতে কংগ্রেস পার্টির লোক এস. ইউ. সি. পার্টির লোককে খুন করে।

আর আমি বিশেষ কিছু বলতে পারছি না। তদন্ত হচ্ছে এবং কেস কোর্টে আছে। আবার এস.ইউ.সি. পার্টির লোক কংগ্রেস পার্টির লোককে খুন করে এই দুটি রাজনৈতিক খুন ওখানে সংঘটিত হয়।

**শ্রী সরল দেব :** আমার প্রশ্ন ছিল ১৯৮৪ সালের ডিসেম্বর মাস থেকে ১৯৮৫ সালের ফেব্রুয়ারী মাস পর্যন্ত কত খুন হয়েছে। অর্থাৎ গত লোকসভা নির্বাচন থেকে শুরু করে ফেব্রুয়ারী মাস পর্যন্ত কোন কোন [illegible] সংঘর্ষ হয়েছে এবং তাতে কংগ্রেস জড়িত আছে কিনা।

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে এরকম কোন রিপোর্ট নাই।

**শ্রী শান্তি মোহন রায় :** সি.পি.এম দ্বারা সংঘটিত কোন খুন হয়েছে কিনা, এবং খুনের সঙ্গে জড়িত এই রকম কোন খবর বলতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু :** ঐ কুলতলীতে সি. পি. এম দাবী করছে তাদের একজন সেখানে মারা গেছে।

**ডাঃ মোতাহার হোসেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কুলতলীর ঘটনায় কোন বিধায়ক জড়িত আছেন কি, জড়িত থাকলে সেই বিধায়ক কোন দলের?

**শ্রী জ্যোতি বসু :** এস. ইউ. সি. দলের এখানকার মাননীয় সদস্য, তিনি আত্মসমর্পন করেছেন এবং তাঁর নামে মামলা হচ্ছে।

### দুবরাজপুর বিদ্যুৎ সাব ষ্টেশন

*১২৬ (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৯) **শ্রী সাত্ত্বিক রায় :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি :-

(ক) ইহা কি সত্য যে,বীরভূম জেলায় দুবরাজপুর সাব-ষ্টেশন হইতে বিদ্যুৎ সরবরাহ প্রায় প্রতিদিন সন্ধ্যা ৬-৩০ হইতে রাত্রি ৯টা পর্যন্ত ব্যাহত হয়ে থাকে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, (১) উহার কারণ কি ও (২) ঐ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে বা হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) আংশিক সত্য।

(খ)

(১) সামগ্রিক চাহিদার থেকে যোগান (সরবরাহ) কম থাকলে ক্ষেত্র বিশেষে লোডশেডিং এর প্রয়োজন হয়।

(২) নূতন বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের দীর্ঘমেয়াদী পরিকল্পনা, চালু বিদ্যুৎকেন্দ্রগুলির সংস্কার সাধনের পরিকল্পনা নেওয়া হয়েছে এবং হচ্ছে। এছাড়াও বর্তমান বিদ্যুৎ কেন্দ্রগুলি যাতে আরও বেশী উৎপাদনক্ষম হয় তার ব্যবস্থা নেওয়া হচ্ছে। গৃহস্থের বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা সন্ধ্যায় চালু রাখার জন্য শিল্পের উপর নানাধরণের বিধিনিষেধ আছে বা আরোপ করা হয়েছে।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** সাধারণত্ সন্ধ্যাবেলা গ্রামের ছেলেরা লেখাপড়া করে, কিন্তু দেখা যায় ৬।। থেকে ১০টার মধ্যে কোন বিদ্যুৎ থাকে না, অথচ সারাদিন থাকে, এটা কেন ঘটছে বলবেন কি ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** যোগান এবং চাহিদার মধ্যে সন্ধ্যা ৬টা থেকে রাত ১০টার মধ্যে একটা তফাত্ থাকে। তার জন্য কোন কোন জায়গায় কোন কোন সময় লোডশেডিং করতে হয়। অন্য সময় যোগান এবং চাহিদার মধ্যে সামঞ্জস্য থাকে বলে লোড শেডিং হয় না।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মন্ত্রী মহাশয় কোন কোন এলাকার লোডশেডিং এর কারণ সম্পর্কে বললেন, কিন্তু আমরা দেখতে পাচ্ছি সাব ষ্টেশনের ষ্টেশন ইনচার্জ থাকেন না, একটা ফিউজ নষ্ট হয়ে গেলে সমস্ত রাত্রি কোন বিদ্যুৎ পাওয়া যায় না, এই সম্পর্কে মন্ত্রী মহাশয় কিছু জানেন কি ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** রাত্রি ১০ টার পরে যদি ফিউজ যায় তাহলে সারানোর ব্যবস্থা নেই, কিন্তু রাত ১০ টার আগে যদি ফিউজ নষ্ট হয় তাহলে রিপোর্ট করলে তা সারানো হয়ে থাকে।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** কোন কোন নির্দিষ্ট এলাকাতে একই সময় লোডশেডিং হয়, কিন্তু অফিস থেকে বলা হয় যে রোটেশান লোডশেডিং হয় যদি সাপ্লাই কম থাকে, এই সম্পর্কে একটু জানাবেন কি ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** সাপ্লাই কম থাকলে ঘুরিয়ে ঘুরিয়ে বিভিন্ন এলাকায় লোডশেডিং করতে হয়।

**ডাঃ মোতাহার হোসেন :** বীরভূম জেলায় বিদ্যুতের মোট চাহিদা মোট কত এবং সরবরাহ করা হয় কত ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** নোটিশ না দিয়ে বিষয়টা বলা যাবে না।

## Starred Question
## (to which oral answers were given)

### কালোবাজারী ও মজুতদারী প্রতিরোধ অভিযান

*২৭৯ (অনুমোদিত প্রশ্ন নং *৪১) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** স্বরাষ্ট্র (পুলিশের) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি :-

(ক) ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ আর্থিক বছরে (৩১ শে জানুয়ারি পর্যন্ত ) (১) মজুতদারী এবং কালো বাজারীর অভিযোগে কতজনকে গ্রেফতার করা হয়েছে? এবং (২) কত টাকার পন্য আটক করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(১) ১৯৮৩-৮৪ সালে ৩৬১৭ জন এবং ১৯৮৪-৮৫ সালে (৩১ শে জানুয়ারী পর্যন্ত) ১৭৩৮ জন।

(২) ১৯৮৩-৮৪ সালে মোট ২,৮২,৯৮,৩৪৭ (দুই কোটি বিরাশি লক্ষ আটানব্বই হাজার তিন শত সাতচল্লিশ) টাকার এবং ১৯৮৪-৮৫ সালে(৩১শে জানুয়ারী পর্যন্ত) মোট ২,৩৭,৫৭,৮০৪(দুই কোটি সাঁইত্রিশ লক্ষ সাতান্ন হাজার আট শত চার) টাকার পণ্য আটক করা হয়েছে।

**[ 1.10 – 1.20 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে পরিসংখ্যান দিয়েছেন তাতে দেখা

যাচ্ছে যে ১৯৮৩-৮৪ সালে কালোবাজারী এবং মজুতদারীর অভিযোগে গ্রেফতার হয়েছে ৩,৬১৭ জন এবং ১৯৮৪-৮৫ সালে গ্রেফতার হয়েছে ১,৭৩৮ জন। এখানে আমার প্রশ্ন হচ্ছে, এ থেকে কি বোঝা যাবে যে এই রাজ্যে চোরাকারবারী এবং মজুতদারীর সংখ্যা কমতে শুরু করেছে?

**শ্রী জ্যোতি বসু :** এই সংখ্যা থেকে তাই আপনি চিন্তা করে নিতে পারেন। কিন্তু আমার মনে হয় এইভাবে সিদ্ধান্ত নেওয়া ঠিক নয়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এদের প্রতিরোধ করার জন্য প্রচলিত আইন ছাড়া আর কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু :** আর কি ব্যবস্থা হতে পারে। আইনে যা আছে, সেইভাবেই আমরা করতে পারি।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বর্তমান যে আইন কানুন আছে, যার বেশীর ভাগই কেন্দ্রীয় সরকারের আইন-কানুন। সেই আইন চোরাকারবারী এবং মজুতদারদের দমন করার পক্ষে যথেষ্ট কিনা; যদি যথেষ্ট না হয় তাহলে পশ্চিমবঙ্গ সরকার এই বিষয়ে কি চিন্তা করছেন সেটা জানাবেন কি ?

**শ্রী জ্যোতি বসু :** আমার যতদূর মনে আছে এই আইন আমাদের নয়। আমরা গত কয়েক বছর ধরে কেন্দ্রীয় সরকারকে বলে আসছি যে এই আইনটাকে আরো জোরদার করার দরকার যাতে আমরা এদের ধরতে পারি, মালগুলি সীজ করতে পারি। আমার যতদূর ধারনা কেন্দ্রীয় সরকার আইনটা বদলেছেন। এখন অনেক কড়াকড়ি হয়েছে এই বিষয়ে কোন সন্দেহ নেই।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে ৩ কোটি মূল্যের পণ্যদ্রব্য আটক করা হয়েছে, ঐ পণ্যদ্রব্য বর্তমানে কোথায় আছে?

**শ্রী জ্যোতি বসু :** সাধারণত সীজ করা মাল সবই বিক্রয় করে দেওয়া হয় এবং সরকারই সেই টাকা- পয়সা পেয়ে থাকেন।

### পশ্চিমবঙ্গে অন্তর্দলীয়/আন্তর্দলীয় সংঘর্ষে নিহতের সংখ্যা

*২৮১ (অনুমোদিত প্রশ্ন নং *১১৯।) **শ্রী সুমন্ত কুমার হীরা :** স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালের জানুয়ারী মাস থেকে ১৯৮৫ সালের জানুয়ারী মাস পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে বিভিন্ন (১) অন্তর্দলীয় /আন্তর্দলীয় সংঘর্ষে নিহত ব্যক্তির সংখ্যা কত ?

(খ) তার মধ্যে কত জন কোন রাজনৈতিক দলভূক্ত ?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ১৯৮৪ সালের জানুয়ারী মাস হইতে ১৯৮৫ সালের জানুয়ারী মাস পর্য্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে অন্তর্দলীয় (inter party) সংঘর্ষে ৮ জন এবং আর্ন্তদলীয় (inter party) সংঘর্ষে ৫৮ জন নিহত হন।

(খ) অর্ন্তদলীয় (inter party) সংঘর্ষে নিহত ৮ ব্যক্তিই কংগ্রেস (ই) দলভুক্ত। আর্ন্তদলীয় (inter party) সংঘর্ষে নিহত ৫৮ ব্যক্তিগনের মধ্যে ২৮ জন কংগ্রেস (ই) দলভুক্ত, ২১ জন

সি.পি.এম, ৪ জন ঝাড়খন্ড মুক্তিমোর্চা, ২ জন আর.এস.পি. ২ জন ফরওয়ার্ড ব্লক এবং ১ জন এস.ইউ.সি.আই. দলভুক্ত।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** পশ্চিমবংগে অনেকগুলি রাজনৈতিক দল আছে। তার মধ্যে ইন্ট্রাপাটি সংঘর্ষ এর রেকর্ড কংগ্রেস ছাড়া আর কোন দলের আছে কিনা, জানাবেন?

**শ্রী জ্যোতি বসু :** আমি তো বলে দিয়েছি, একমাত্র কংগ্রেসের মধ্যেই ইন্ট্রাপার্টি সংঘর্ষে ৮ জন মারা গেছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** ১৯৮৪ সালের জানুয়ারী থেকে ১৯৮৫ সালের জানুয়ারী পর্য্যন্ত এই ১ বছরে একমাত্র কুলতুলিতে কংগ্রেস (ই) ৪ জন এস.ইউ.সি.আই. কর্মীকে খুন করেছে, এই কথা কি আপনার জানা আছে?

**শ্রী জ্যোতি বসু :** আমি এখানে যে হিসাব দিয়েছি তার বাইরে কিছু জানা নেই। আপনি যদি জিজ্ঞাসা করেন আমি উত্তর দিয়ে দেব।

**শ্রী বিজয় পাল :** জেলা ওয়ারি হিসাব আপনি কি দিতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু :** না আমার কাছে নেই।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :** কংগ্রেস (ই) র অন্তর্দলীয় সংঘর্ষে ৮ জন খুন হয়েছে আপনি বললেন। এর মধ্যে কতজন সুব্রত মুখার্জী গোষ্ঠীর, আর কতজন সোমেন মিত্র গোষ্ঠীর, সেটা আপনি বলতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু :** আমার কাছে কোন হিসাব নেই, সেই হিসাব ওরা দিতে পারেন।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য :** এই নিহত হবার ঘটনায় কতজন গ্রেফতার হয়েছে বলতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু :** এই বিবাদের খুনে ৯৩ জনকে গ্রেফতার করা হয়েছে। আর পরের সব হিসাব কাছে নেই।

## Consultant charges for Gas Turbine Project

***282 .** (Admitted question No. *906.) **Shri SATYA RANJAN BAPULI :** Will the Minister-in-Charge of the Power Department be pleased to state–

(a) Whether it is a fact that the Consultants appointed by the West Bengal State Electricity Board for the Gas Turbine Projects were paid in full including retention money before Completion of their jobs; and

(b) If so;

(i) whether such payment to the consultants were made in accordance with the terms of the agreement, and

(ii) when were the final payments made by the Board to the

consultants and the other contractors engaged for the Gas turbine Project ?

**Shri Prabir Sengupta :**

(ক) না।

(খ) (১) প্রশ্ন ওঠে না

(২) প্রশ্ন ওঠে না

**প্রশাসন সংস্কার কমিটির সুপারিশ**

*২৮৩ (অনুমোদিত প্রশ্ন নং *১৮০।) **শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** গত ১-৩-১৯৮৪ তারিখের প্রশ্ন নং *১৩১ (অনুমোদিত প্রশ্ন নং *৩৩২) ও ২০-৯-১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৯৫ (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪)-এর উত্তর উল্লেখে মাননীয় স্বরাষ্ট্র (প্রশাসনিক সংস্কার ও কর্মীবৃন্দ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) প্রশাসন সংস্কার কমিটির অবশিষ্ট সুপারিশগুলি কার্যকরী করা হয়েছে কি ; এবং

(খ) না হয়ে থাকলে, বিলম্বের কারণ কি ?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) প্রতিটি সুপারিশ এবং তৎসম্পর্কিত অন্যান্য প্রাসঙ্গিক বিষয়সমূহ বিভিন্ন পর্যায়ে পুংখানুপুংখরূপে বিচার বিবেচনা করে কার্যকরী করার সিদ্ধান্ত গ্রহণ করা হয়। তারজন্য কিছুটা সময়ক্ষেপ অনিবার্য। এবং একটি কমিটি গঠিত হয়েছে, যে কমিটিতে আমি আছি, শম্ভু ঘোষ, ননী ভট্টাচার্য আছেন। আমরা এগুলি নিয়ে মাঝে মাঝে বিচার গ্রহণ করি এবং ইতিমধ্যেই আমরা অনেকগুলি গ্রহণ করেছি ওরা যে সুপারিশ করেছিলেন। ওরা ৯১টি সুপারিশ করেছিলেন এবং এর মধ্যে ৩৯টি এখনো বাকি আছে। এগুলি যত শীঘ্র গ্রহণ করতে পারা যায় আমরা সেই সিদ্ধান্ত নেব।

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ ঃ** দেখা যাচ্ছে ৩৯ টির মত বাকি আছে। সেগুলি ১৯৮৫ সালের মধ্যে কার্যকরী হবে কিনা, জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ, নিশ্চয় হবে। এ্যাসেম্বলী চলছে বলে আমরা কমিটিতে আলোচনায় বসতে পারছি না। অফিসাররা সেগুলি আমাদের কমিটির কাছে রাখবেন এবং আমার মনে হয় এই এ্যাসেম্বলী সেসানের মধ্যেই আমরা অনেক কিছু ঠিক করে নিতে পারব।

**[ 1.20 – 1.30 p.m.]**

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** প্রশাসনিক সংস্কার কমিটির যে সুপারিশ The seat of administration for West Dinajpur may be shifted from Balurghat to Raigunj সরকার এ ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করেছেন কি বা এই সুপারিশ গ্রহণ করেছেন কি? করলে কবে সেটা কার্যকরী করবেন জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা তো আগে থেকেই আমাদের কাছে আছে এবং আবার সুপারিশ করা

হয়েছে। আমরা নীতিগতভাবে এটা গ্রহণ করেছি, তবে বিভিন্ন দলের সংগে বসে এ ব্যাপারে পরামর্শ করার ব্যাপার আছে, আমরা ওটা দেখছি।

## Shortfall in Power Supply during 1990-95

***284.** (Admitted question No. *952.) **Shri DEOKI NANDAN PODDAR :** Will the Minister-in-Charge of the Power Department be pleased to state–

(a) whether the State Government has made any estimate of the extent of shortfall between demand and availability of power in West Bengal expected by 1990-95 ; and

(b) If so;

(i) what is the estimate, and

(ii)what steps have been taken by the State Government to avert it ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) রাজ্য সরকার কর্তৃক নিযুক্ত পারস্পেকটিভ পাওয়ার প্ল্যানিং কমিটি তাহাদের রিপোর্টেই এই হিসাব করিয়াছেন।

(খ) (১) কমিটির হিসাব অনুযায়ী ১৯৮৯-৯০ সালে ১০৩৩ মেগা ওয়াট এবং ১৯৯৪-৯৫ সালে ১০৯৫ মেগাওয়াট ঘাটতি।

(২) রাজ্য সরকার এই ঘাটতি পূরণ করার জন্য কতকগুলি নতুন বিদ্যুৎ প্রকল্প স্থাপনের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের নিকট পেশ করিয়াছেন।

**ডাঃ জয়নাল আবেদিন :** ফরাক্কা সুপার থারমল পাওয়ার প্ল্যান্টে য়ে বিদ্যুত উৎপাদন হবে তার থেকে আমরা কতটা শেয়ার পাবো সেটা জানাবেন কি এবং চুখা থেকেও যে বিদ্যুৎ পশ্চিমবঙ্গের পাবার সম্ভবনা আছে সেখান থেকেই বা কতটা পাব সেটা জানাবেন কি? তাছাড়া এইসব বিদ্যুৎ পাবার পরও আমাদের শর্টফলের অবস্থাটা কি দাঁড়াবে সেটা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ফরাক্কা কোলাঘাটের দ্বিতীয় স্টেজ, রামবাম এই সমস্ত যদি আসে তবুও এই ফারাক থাকবে। আমরা সেই জন্য নতুন প্রকল্প অনুমোদনের জন্য কেন্দ্রের কাছে অনুরোধ জানিয়েছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** ফরাক্কা সুপার থারমল প্ল্যান্টের এক নং boiler has already been lit, I mean firing has been done, With in a very short time it will be generating Power অথচ লোকাল সোর্সের সংবাদ হচ্ছে আমাদের সরকারের তরফ থেকে নাকি এখনও ট্রান্সমিশান লাইন বসানো হয়নি। এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়ের বক্তব্য কি তা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ট্রান্সমিশান লাইন অনেকদিন আগেই বসানো হয়েছে এবং এ ব্যাপারে

যে সংবাদ সংবাদপত্রে বেরিয়েছে পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদ তার প্রতিবাদ করেছে। মার্চ মাসে এন.টি.পি.সি. র বিদ্যুৎ দেবার কথা ছিল কিন্তু তারা জানিয়েছে জুন. জুলাই এর আগে তারা দিতে পারবে না।

**শ্রী শান্তশ্রী চ্যাটার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিদ্যুৎ এর ঘাটতি পূরণের জন্য যে সমস্ত প্রকল্প কেন্দ্রীয় সরকারের অনুমোদনের জন্য পাঠিয়েছেন সে সম্পর্কে কেন্দ্রীয় সরকার কি ধরণের সাড়া দিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** বক্রেশ্বরে ২১০ মেগাওয়াটের তিনটি প্রকল্প সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি গ্রহণ করেছেন কিন্তু প্ল্যানিং কমিশন এখনও গ্রহণ করেন নি, এক কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। সাগরদীঘির ৫০০ মেগাওয়াটের ৪টি প্ল্যান্ট অনেকদিন ধরে পড়ে আছে তারা নানান রকমের প্রশ্ন তুলছেন। তিস্তা প্রজেক্টটি সেন্ট্রাল ইলেকট্রিসিটি অথরিটি গ্রহণ করেছে, কিন্তু প্ল্যানিং কমিশন আনুষ্ঠানিক ভাবে এখনো গ্রহণ করেনি, ৬ কোটি টাকা বরাদ্দ করেছে। রামাম জলবিদ্যুৎ প্রকল্পে ১৫ মেগাওয়াটের দুটি এবং ছোট মাইক্রো মিনি ৭ টি আছে, পশ্চিম দিনাজপুরের ধুবডিহি প্রকল্প আছে। এগুলি ছাড়াও আনবিক প্রকল্পের জন্য স্থান নির্নয় করার চেষ্টা চলছে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, কোলাঘাটের সমস্ত ইউনিট গুলি ইন অপারেশন হওয়ার পরেও ফারাক থেকে যাবে। এই ফারাক থাকার কারণ কি ১৯৬৫ সাল থেকে ১৯৭৫ সাল পর্য্যন্ত তৎকালীন কংগ্রেস সরকার বিদ্যুৎ উৎপাদনের বিষয়টিকে উপেক্ষা করেছিলেন বলে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** অতীতে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উদ্বৃত্ত ছিল। ফলে তৎকালীন সরকার সে সময় থেকে বিদ্যুৎ উৎপাদন ভবিষ্যতে যাতে বৃদ্ধি পায় তার জন্য কোন উদ্যোগ গ্রহণ করেননি, এবং কেন্দ্রীয় সরকার পরিকল্পিত ভাবে পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন করার ব্যাপারে কোন উদ্যোগ গ্রহণ করেন নি। ফলে পরবর্তীকালে যে ফারাক সৃষ্টি হয়েছে সে ফারাক আর পূরণ করা যাচ্ছে না। ফারাকপূরণ করার জন্য আমরা যে সমস্ত প্রকল্পের প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে জমা দিয়েছি সে সমস্ত যদি অবিলম্বে কার্যকরী করা না হয় তাহলে বর্তমানে যে বিদ্যুৎ সংকট আছে সে সংকট আরো বেড়ে যাবার সম্ভবনা আছে। কারণ চাহিদা যে হারে বাড়ছে যোগান সে হারে বাড়ছে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকে আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে কি পরিমান বিদ্যুৎ উৎপাদন বৃদ্ধি পেয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ১০০০ মেগা ওয়াটের বেশী উৎপাদন বৃদ্ধি পেয়েছে।

**শ্রী হাবিবুর রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় কি পরিমান বিদ্যুৎ উৎপাদন হত এবং কি পরিমান চাহিদা ছিল?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** নোটিশ দিতে হবে।

### কামারপুকুর বদনগঞ্জ রাস্তা

*২৮৫ (অনুমোদিত প্রশ্ন নং *৪২৯।) **শ্রী শিবপ্রসাদ মালিক :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) গোঘাটের কামারপুকুর-বদনগঞ্জ রাস্তাটি পাকা করিবার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনে উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক:** এই রাস্তাটি তিনটি জেলার মধ্যে সংযোগ রক্ষা করছে। সুতরাং তিনটি জেলার জনসাধারণের দুরবস্থার কথা চিন্তা করে, মাননীয় মন্ত্রী মহাশয় এই রাস্তাটির কথা কি বিবেচনা করবেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই রাস্তাটি ১৫.৪ কিলো মিটার দীর্ঘ, কামারপুকুর থেকে এটি বেরিয়েছে। এটি কংশাবতী কমান্ড এরিয়া উন্নয়ন প্রকল্পের অন্তর্ভুক্ত ছিল। ভারতসরকারের আর্থিক অনুদানে এই রাস্তাটি তৈরী হয়েছিল। বর্তমানে ভারত সরকার ঐ প্রকল্পে আর্থিক অনুদান দেওয়া বন্ধ করে দিয়েছে। ফলে এই রাস্তাটির কোন রকম উন্নয়েনের কাজ হাতে নেওয়া সম্ভব হচ্ছে না।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, ঐতিহাসিক কারণে ঐ রাস্তাটি গুরুত্বপূর্ণ, কারণ কামারপুকুরে সারদা মা' এর জন্ম দিনে লক্ষ লক্ষ তীর্থ যাত্রী যান, সেজন্য ঐ রাস্তাটি সীমিত আর্থিক সংগতির মধ্যে ফেসড্ ম্যানারে করা সম্ভব কিনা বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** তদন্ত না করে কোন কিছু করার কথা বলা সম্ভব নয়। কারণ আজকেই সংবাদপত্রে দেখলাম এখানে আমরা নাকি অনেক আশ্বাস দিয়ে থাকি, সেগুলি ইমপ্লিমেন্টড হয় না। সুতরাং আমি আর কোন আশ্বাস দিতে চাই না।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে ভারত সরকারের সিপিং এ্যান্ড ট্রান্সপোর্ট মিনিষ্টারের কাছে কত গুলি রোড কন্সট্রাকসন প্রোজেক্ট পাঠান হয়েছিল, তার মধ্যে এই রাস্তাটি আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** নোটিশ না দিলে বলতে পারব না।

**শ্রী কৃপা সিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, ভারতসরকার অনুদান দেওয়া বন্ধ করে দিয়েছে, কিন্তু কি কারনে বন্ধ করে দিয়েছে তা একটু জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** তা আমার পক্ষে বলা সম্ভব নয়। তবে ওরা অনুদান দেওয়া বন্ধ করে দেওয়ার ফলে আমাদের রাজ্য সরকারের পক্ষে এই দায়িত্ব গ্রহণ করা সম্ভব নয় তবে কি কারনে তারা বন্ধ করে দিয়েছেন তা আমার পক্ষে বলা সম্ভব নয়।

**[ 1.30 – 1.40 p.m.]**

## Pay Scale of W.B.C.S. Officers

***286.** (Admitted question No. *878) **Shri SOMENDRA NATH MITRA : Will the Minister-in-Charge of the Home (P&AR) Department be pleased to state that–**

(a) Whether it is a fact that the last pay Commission has recommended the pay scale of Rs 2,000-125/22,375 for some W.B.C.S. Officers; and

(b) If so; has this been accepted and/or implemented; and

(c) if the reply to clause (b) be not in the affirmative, the reasons therefor ?

**Shri Joyti Basu** : (a) No.

(b) & (c) Does not arise.

**Dr. Zainal Abedin** : Will the Hon'ble Chief Ministe be Pleased to state as to what are the scales recommended by the Pay Commission for the WBCS officers?

**Shri Joyti Basu** : That I cannot give you. But we have introduced three scales i.e, scale No. 17 (Rs.660-1600), scale No 18 (Rs1100-1900) & scale No.19 (Rs. 1900-2250).

**Dr. Zainal Abedin** : Will the Hon'ble Chief Minister be pleased to state as to Whether in addition to the pay scale there is any recommendation for entrusting those WBCS officers upto the rank of ADM and Joint Secretary?

**Shri Joyti Basu** : On promotion they do occupy those posts but there is no recommendation by the pay Commission as such because the Chairman of the Commission made Certain Suggestions only which could be called recommendation. A Part of the recommendation in regard to the WBCS offecers was whether anything could be done to upgrade them.

**Shri Satya Ranjan Bapuli** : Will the Hon'ble Chief Minister be pleased to state as to whether the recommendation of the pay Commission was accepted by the Government, and if so, when it was accepted?

**Shri Joyti Basu** : We have taken that into account. But we are unable to tell you what the Chairman had asked us to do.

**Shri Ananda Mohan Biswas** : Will the Hon'ble Chief minister be pleased to state as to whether the recommendation is mandatory or not?

**Shri Joyti Basu** : This is not recommendation. How can it be

Mandatory?

**বড়োয়াঁ-বেলগ্রাম রাস্তা**

*২৮৭ (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৮।) **শ্রী অমলেন্দ্র রায় :** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি, মুর্শিদাবাদ জেলার বড়োয়াঁ-বেলগ্রাম রাস্তা সম্পূর্ণ হতে কত সময় লাগবে?

**শ্রী যতীন চক্রবর্তী :** অর্থের যোগানের উপর নির্ভর করছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই রাস্তা টির কতটুকু কাজ সম্পূর্ণ হয়েছে এবং কতটুকু সম্পূর্ণ হতে বাকী আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই রাস্তাটি দীর্ঘ ৯.৭৮ কিলোমিটার। রাস্তাটি তৈরী করতে আনুমানিক ৪১ লক্ষ টাকা খরচ পড়বে। ১৯৮৩ সালের ৩১শে মার্চ পর্যন্ত রাস্তাটির জন্য ১৬ লক্ষ ৮৭ হাজার ৩৮১ টাকা এবং ১৯৮৪ সালের ৩১ মার্চ পর্যন্ত মোট ১৮ লক্ষ ৩৩ হাজার টাকা খরচ হয়েছে। ১৯৮৩-৮৪ সালের ৩১ সালে কাজের অগ্রগতি বিশেষ হয়নি। এই বাজেটের পর আর্থিক পরিস্থিতির উপর নির্ভর করবে, যে ধীরগতিতে কাজ হচ্ছে সেটা কত তাড়াতাড়ি করা যায়।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, জানেন কি, এই রাস্তাটির গোড়ার দিক থেকে (বেলগ্রাম থেকে আরম্ভ হয়েছে) খানিকটা এসে একটা বোটল - নেক আছে, সেই বোটল -নেককে ইজ করার জন্য পি.ডব্লু.ডির তরফ থেকে দীর্ঘ ৫/৬ বছর ধরে কোন ব্যবস্থা নেওয়া হয়েছে কি এবং শেষের দিকে মোরাম কনসোলিডেসান করা হয়েছে। সেখানে কয়েক মাস কাজ হয়েছে কিন্তু সাব-ষ্টান্ডার্ড মোরাম ব্যবহার করা হয়েছে এই সম্পর্কে পি.ডব্লু.ডি.র তরফ থেকে ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমার কাছে এই রকম কোন অভিযোগ আসেনি। আপনি এখানে যে অভিযোগ করলেন সেই অভিযোগ যদি আসে সেই সম্পর্কে নিশ্চয়ই আমি তদন্ত করে যথাযথ ব্যবস্থা গ্রহণ করবো।

**মেদিনীপুর জেলা বিভাজন**

*২৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৬।) **শ্রী শিশির অধিকারী :** গত ৫ই এপ্রিল ১৯৮৪ তারিখের তারকিত প্রশ্ন নং *৩৮৯ (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৩) -এর উত্তরের প্রাসঙ্গিকতায় স্বরাষ্ট্র (প্রশাসনিক সংস্কার ও কর্মীবৃন্দ) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি, মেদিনীপুর জেলা বিভাজনের বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে?

**শ্রী জ্যোতি বসু :** বিষয়টি সরকারের বিবেচনাধীন।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি — যে যখন বিবেচনাধীন রয়েছে তখন এটা কার্য্যকরী করতে মোটামুটি কতদিন সময় লাগবে?

**শ্রী জ্যোতি বসু :** এখন আমরা এতদূর পৌঁছতে পারিনি। কারণ আমরা হিসাব করছি। বিভাজন করতে হবে কতটাকা এবং কত সময় লাগবে তার উপর নির্ভর করছে। আমরা বিবেচনা করব।

**শ্রী কাশীনাথ মিশ্র:** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — বিভাজন করার জন্য যে সকল পদ্ধতি গ্রহণ করার দরকার সেই অনুযায়ী এটা মেদনীপুরের বিভাজন সম্বন্ধে আশানুরূপ অগ্রগতি

হয়েছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটাতো মতের ব্যাপার। আমি কি বলব।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, যে এটা কতদিন ধরে বিবেচনাধীন আছে, মেদিনীপুরের পাবলিক এটার সম্বন্ধে কি ভাবছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** অনেকদিন ধরেই আছে। কিন্তু এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস কমিটি যখন আমাদের সুপারিশ করলেন যে সাবডিভিশন করতে হবে, বড় বড় জেলা গুলিকে ভাগ করতে হবে তখন এটা আমরা দেখার চেষ্টা করছি।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি — যে, এই প্রস্তাবিত বিভাজনে সুপারিশ কি আছে, হেড কোয়ার্টার্সে? Will the Hon'ble Chief Minister be pleased to state as to where the Head Quarters would be located if it is bifurcated?

**শ্রী জ্যোতি বসু ঃ** অতদূর যদি পৌঁছতে পারতাম তাহলে তো আগেই প্রশ্নের উত্তর দিয়ে দিতাম।

## Non-utilisation of funds sanctioned by Rural Electrification Corporation

***290.** (Admitted question No. *1064) **Shri RAJESH KHAITAN :** Will the Minister-in-Charge of the Power Department be pleased to state–

(a) whether it is a fact that substancial portion of the funds sanctioned by the Rural Electrification Corporation for rural electrification schemes in west Bengal during the period between 1978 and 1984 has remained unutrlised; and

(b) If so;

(i) what was the total amount sanctioned by the said Corporation for the purpose aforesaid during the period detailed above,

(ii) what had been the actual amount remaining unspent, and

(iii) the reasons why such funds could not be fully utilised by the Board during the said period ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) অনুমোদিত অর্থ আর.ই.সি. কাজের অগ্রগতির ভিত্তিতে কিস্তিতে দেয়। উক্ত সময়ে অনুমোদিত অর্থের পুরোটা রাজ্য বিদ্যুৎ পর্ষদ তুলতে পারে নি।

(খ) (১) অনুমোদিত অর্থের পরিমাণ ৯১ কোটি ২৮ লক্ষ টাকা।

(২) উক্ত অনুমোদিত অর্থের মধ্যে রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৬৬ কোটি ৯১ লক্ষ টাকা তুলতে

পেরেছিলো। অথাৎ বাকী ২৪ কোটি ৩৭ লক্ষ টাকা তুলতে পারেনি। তুলতে পারা অর্থ পুরোটাই খরচ হয়েছে।

(৩) (অ) অর্থপ্রদানের ক্ষেত্রে আর.ই.সির নিয়মাবলীর জটিলতা।

(আ) প্রয়োজনীয় সরঞ্জামের অভাব।

(ই) রাজ্য বিদ্যুৎ পর্ষদের সাংগঠনিক দুর্বলতা।

(ঈ) তার ও সরঞ্জামের চুরি, যা ব্যাপক ভাবে ১৯৭৭ সাল পর্যন্ত হয়েছিল। এখনও এটা পুরো পুরি বন্ধ করা যায়নি।

(উ) পরিকল্পনা হীনভাবে পূর্বতন সরকারের সময়ে (অর্থাৎ ১৯৭৭ সালের আগে) কাজ করার ফলে বিদ্যুৎ সরবরাহ এবং বন্টন ব্যবস্থায় বড় ধরনের ত্রুটি।

**Shri Rajesh Kaitan :** Will the Hon'ble Minister in Charge of the Power Department be Pleased to state as to whetner it is a fact that the State Government has not been able to utilised the entire sum of Rs. 12.50 crores allotted by the Central Government, Within the 31st March, 1985 and for this purpose whether the State Government has not forfeited its right to receive the unspent amount?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** প্রথমতঃ হচ্ছে যে এটা ষ্টেট গভর্ণমেন্টকে দেওয়া হয় না। টাকাটা বিদ্যুৎ পর্ষদকে দেওয়া হয়। ষ্টেট গভর্ণমেন্ট তার গ্যারান্টার থাকে। যে কাজটা করা হয় সেই কাজের ভিত্তিতে টাকাটা দেওয়া হয়। আলাদা করে আগে দেওয়া হয় না। যেমন যেমন কাজ হয় টাকাটাও সেই রকম কিস্তিতে কিস্তিতে দেওয়া হয়।

**[ 1.40 – 1.50 p.m.]**

**Shri Rajesh Kaitan :** Will the Minister in Charge of the Power Department be Pleased to state it is a fact that the amount allotted by the Central Government for this year ending 31st March, 1985 for the Scheme of rural electrification also has not been spent fully and to what extent it remains unspent?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ১৯৭৫ সালের হিসাব সম্পূর্ণ হয়নি বলে এখন বলা যাচ্ছে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, রুরাল ইলেকট্রিফিকেশনের জন্য সেন্ট্রাল গভর্নমেন্ট যে টাকা দিয়েছেন ফর সাবমিটিং ডিফারেন্ট স্কিমস্ সেই টাকা আপনারা ইউটিলাইজ করতে পেরেছেন কিনা এবং যদি না পেরে থাকেন — কতটা পারেন নি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এর উত্তর একটু আগেই দিয়েছি।

**শ্রী জয়নাল আবেদিন :** মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, একাধারে এই মন্ত্রী সভার অভিযোগ — কেন্দ্রীয় সরকার পর্যাপ্ত অর্থ বরাদ্দ করছেন না, অন্য দিকে ফ্যাক্টস্ যেটা

আপনারা বরাদ্দকৃত টাকা ব্যয় করতে পারছেন না— এই কন্ট্রাডিকশন মিটবে কিনা; এই কন্ট্রাডিকশন ভিত্তিহীন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমি উত্তরে বলেছি ১৯৭৭ সালের আগে যেভাবে লাইন করা হয়েছিল সেই লাইন যদি পুরোপুরি নতুন করে না করা হয় তাহলে মৌজা বৈদ্যুতীকরণ সম্ভব নয়। কোন কোন জায়গায়, বিশেষ করে ওয়েষ্ট দিনাজপুরের কথা বলতে পারি, সেখানে ৩০০ মৌজায় ঐ সময়ে বৈদ্যুতিকরণ করা হয়েছিল কিন্তু তারপর সেখানে তার নেই, পোল নেই। আমি ওখানে গিয়েও শুনেছি বিদ্যুতের আলো কোনদিন জ্বলেনি।

**অবৈধ কয়লা উত্তোলন**

*২৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৬।) **শ্রী বামাপদ মুখোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালে আসানসোল, রাণীগঞ্জ, বীরভূম ও পুরুলিয়া জেলায় অবৈধভাবে কয়লা উত্তোলনের কোন ঘটনার সংবাদ সরকারের গোচরে এসেছে কি, এবং

(খ) এসে থাকলে, ঐরূপ ঘটনার সংখ্যা কত ;

(গ) ঐ সময়ে কি পরিমাণ কয়লা আটক করা হয়েছে; এবং

(ঘ) উক্ত কার্যে জড়িত কত জন ব্যক্তিকে গ্রেফতার করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) হ্যাঁ, এসেছে।

(খ) ৪৪৭ টি।

(গ) ৭৩২২ মেট্রিক টন।

(ঘ) ৫৬১ জনকে।

**শ্রী বিজয় পাল ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী অনুগ্রহ করে জানাবেন কি, এই গ্রেফতার হওয়া ব্যক্তিদের মধ্যে কংগ্রেসীদের সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বসু ঃ** কংগ্রেস কমুনিস্ট বলে কোন হিসেব আমার কাছে নেই।

**শ্রী বিজয় পাল ঃ** এই ধরণের বেআইনী কয়লা উত্তোলন যে হচ্ছে তারজন্য একটা বিরাট মাফিয়া গ্যাঙ তৈরী হয়েছে — এই খবর আপনার কাছে আছে কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ আছে। তবে এটা আগে বেশী ছিল, এখনও কিছুটা আছে। পূর্বে সুপ্রিম কোর্টের জাজমেন্ট এবং হাইকোর্টের অর্ডারের ভিত্তিতে আমাদের অফিসারদের বিরুদ্ধে নানা রকম মামলা করেছিল তারা। সেটা এখন শুধরে নিয়েছে কিন্তু শুধরোতে ৩বছর সময় লেগেছে। অবশ্য এখন পর্যন্ত চোরাগোপ্তা হচ্ছে যদিও প্রকপটা কম।

**Shri Rajesh Kaitan :** Will the Hon'ble Chief Minister be Pleased to state how much money has been spent in such matters for litigation in the High Court?

**Mr. Speaker :** Without giving any notice how he can answer?

**শ্রী সরল দেব :** যদিও এখানে আসানসোল, বীরভূম, রানীগঞ্জের কথা বলা হচ্ছে, তবে এই প্রসঙ্গে আমি বলতে চাইছি যে ওখান থেকে যে সমস্ত কয়লা তুলে আনা হয় তা দিয়ে ডাম্প করা হয়। এই ডাম্পে অসামাজিক কাজ ও খুনখারাপি হচ্ছে। মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এ ব্যাপারে স্বরাষ্ট্র বিভাগ কোন ব্যবস্থা নেবে কিনা?

**মিঃ স্পীকার :** The question is disallowed.

**শ্রী নবনী বাউরী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, পুরুলিয়া জেলায় বেআইনী কয়লা ধরার নাম করে সি.আই.এস.এফ বাহিনী গ্রামের অধিবাসীদের উপর অত্যাচার করছে কিনা?

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন এখানে ওঠেনা।

**শ্রী ভক্তি ভূষন মন্ডল :** এই কয়লার ব্যাপারে এই সমস্ত লোকাল এরিয়া অর্থাৎ বীরভূম, বর্দ্ধমান এবং বাঁকুড়ার লোকেরা কয়লা একেবারে পাচ্ছে না। অন্য জায়গায় চলে যাচ্ছে, এখানকার কোন লোক পাচ্ছে না। তাদের জ্বালানীর জন্য ভীষন কষ্ট হচ্ছে। আমরা ডিপার্টমেন্টকে জানানো সত্বেও কোন ফল হয় নি। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী জানাবেন কি এই ব্যাপারে আপনি কিছু করতে পারেন কি না?

**শ্রী জ্যোতি বসু :** এই প্রশ্ন আগেও উঠেছে। আমি যখন উত্তরবঙ্গে গিয়েছিলাম তখন সেখানে শুনেছি যে কয়লার সাপ্লাই নেই। আমি বিভিন্ন জায়গা থেকে চিঠি পাই এই সব নিয়ে। এই নিয়ে ইস্টার্ন রেল এর সঙ্গে কথা হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের কাছে চিঠি দিয়েছি। আগের সরকারের সঙ্গেও এই নিয়ে দু বার আমি কথা বলেছি যে কি ভাবে সরবরাহ করা যায়। নূতন যে স্কীম হয়েছিল গনিখান চৌধুরীর সময় সেই স্কীম কার্য্যকারী হতে পারে না। নূতন করে কথা বলে দেখবো যারা এই দায়িত্বে আছে তাদের সঙ্গে। তারপর ঠিক করা হবে কোথা থেকে কি ভাবে আসবে।

## Renovation and revamping of old power station

***292.** (Admitted question No. *1077) **Shri TARAPADA SADHUKHAN :** Will the Minister-in-Charge of the Power Department be pleased to state–

(a) the steps taken by the State Government during the period 1980-84for renovation and revamping of the old thermal power stations in West Bengal ; and

(b) the names of the Units which have been renovated and/or revamped during the period mentioned above ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) নিম্নোক্ত নেওয়া হয়েছে :

(১) রাজ্য বিদ্যুৎ পর্ষদের সাঁওতালদি ও ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র সংস্কারের জন্য প্রকল্প কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের নিকট পেশ করা হয়েছে। সাঁওতালদি কেন্দ্র সংস্কারের জন্য দুটি প্রকল্প পেশ করা হয়। ১২.৩৭ কোটি টাকার প্রথম প্রকল্প অনুমোদিত হয়েছে। ২৩.৪১ কোটি টাকার দ্বিতীয়

প্রকল্পের অনুমোদন এখোনো পাওয়া যায়নি।

ব্যান্ডেল তাপবিদ্যুৎ কেন্দ্র সংস্কারের জন্য ৪৯.১৯ কোটি টাকার একটি প্রকল্প পেশ করা হয় পরে ৫৪.০৯ কোটি টাকার সংশোধিত প্রকল্প ২২.২.৮৩ তারিখে পেশ করা হয়।

(২) কলিকাতা বিদ্যুৎ সরবরাহ প্রতিষ্ঠান (সি.ই.এস.সি) এই প্রতিষ্ঠানটির মূলাজোড় তাপবিদ্যুৎ কেন্দ্র (১৯৩৯) এবং নিউকাশীপুর তাপবিদ্যুৎ কেন্দ্র (১৯৪৯) দুটির সংস্কারের জন্য ১৭.৫২ কোটি টাকার প্রকল্প কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষের নিকট পেশ করা হয়।

(খ) সাঁওতালদি প্রথম প্রকল্প অনুযায়ী তাপ বিদ্যুৎ কেন্দ্রের সংস্কাবের কাজ চলছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সব প্রকল্পের কথা আপনি উত্তরে বললেন এবং পাস করেছেন বললেন সেই সব গুলো কবে নাগাদ কার্যকরী হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এটা কেন্দ্রীয় সরকারের উপর নির্ভর করছে একটা যেটা আছে সাঁওতালডি, সেটার কাজ চলছে।

**Shri Rajesh Kaitan :** Will the Minister in Charge of the Power Department be Pleased to tell us to what is the installed capacity of these old thermal Power Stations and after renovations and repairing. how much all these old thermal Power Stations are generating Power?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** বর্তমানে গড়ে ১১৫৬০ ইউনিট বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। প্রকল্পর রূপায়িত হলে এটা বেড়ে ৬০ লক্ষ ইউনিট বিদ্যুৎ উৎপাদন হওয়ার সম্ভবনা আছে। সাঁওতালডিতে বর্তমানে ৩০ প্ল্যান্ট লোড ফ্যাকটার আছে, সেটা বেড়ে ৫৩.৩ হওয়ার সম্ভবনা আছে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পুরানো পাওয়ার স্টেশান গুলোতে যন্ত্রপাতি রিনোভেসান এবং রিভামপিং করার জন্য বামফ্রন্ট সরকার আসার আগে তারা কোলে কমিটি নিযুক্ত করেছিলেন কিনা?

**[ 1.50 – 2.00 p.m.]**

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** দুটো কমিশন হয়েছিল। একটা কমিশন ছিল বর্মা কমিশন। তারপর পরবর্তীকালে আর একটি কমিশন হয়েছিল। তারা পশ্চিমবঙ্গের বিদ্যুৎ পরিস্থিতি এবং বিভিন্ন প্রকল্পগুলি সম্বন্ধে মন্তব্য করেছিলেন। এরমধ্যে সাঁওতালদি এবং ডি.পি.এল. সম্বন্ধেও মন্তব্য ছিল।

**রানাঘাট-গাঙ্গনাপুর রাস্তা**

*২৯৩ (অনুমোদিত প্রশ্ন নং *৬৯১।) **শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, রানাঘাট থেকে গাঙ্গনাপুর পর্যন্ত রাস্তা নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রী যতীন চক্রবর্তী :** কোন পরিকল্পনা নাই.

**(No. Supplementary)**

রাজ্য সৈনিক বোর্ডের কল্যাণ তহবিলে সংগৃহীত অর্থ

*২৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *১১০৬।) শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ স্বরাষ্ট্র (প্রতিরক্ষা) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সৈনিক বোর্ডের তহবিলে প্রাক্তন সৈনিকদের কল্যাণে ব্যয় করার জন্য বেশ কিছু অর্থ সংগৃহীত হয়েছে; এবং

(খ) সত্য হলে—

(১) গত তিন বৎসরে এ যাবৎ সংগৃহীত অর্থের পরিমাণ কত, এবং

(২) উক্ত সময়ে কতজন প্রাক্তন সৈনিকের জন্য কত টাকা খরচ করা হয়েছে?

শ্রী জ্যোতি বসু ঃ

(ক) হ্যাঁ।

(খ) (১) ১৯৮১-৮২ = টা ১,০৬,৬৩৩.০৯

(২) ১৯৮২-৮৩ = টা ৭০,০০০.০০

(৩) ১৯৮৩-৮৪ = টা ৩৫,০০০.০০

(৪) ৮১-৮২ সালে ৪৪ জন, টা ২২,২১৫.০০

(৫) ৮২-৮৩ তে ৫৪ জন, টা ২৭,১০৪.০০

(৬) ৮৩-৮৪ তে ৯ জন, টা ৪,৬৩৫.০০

শ্রী অরুন কুমার গোস্বামী ঃ মাননীয় স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রীমহাশয় দয়া করে বলবেন কি, প্রাক্তন সৈনিকদের চ্যারিটেবিল রিলিফ ফাণ্ডে কেন্দ্রীয় সরকার ১৯৮৩-৮৪ আর্থিক বছরে ৫ লক্ষ টাকা দিয়েছিলেন; এবং ঐ ফাণ্ডে পশ্চিমবঙ্গ সরকারের সম-পরিমাণ যে অর্থ দেওয়ার কথা, তা দিয়েছেন কিনা?

শ্রী জ্যোতি বসু ঃ কোন ফাণ্ড সম্বন্ধে আপনি বলছেন, তা আমার জানা নেই। আমার কাছে ঐ রকম কোন রিপোর্ট নেই। আমার যতখানি জানা আছে, তা হচ্ছে মোট ৩ টা ফাণ্ড আছে এবং এটা হচ্ছে তার মধ্যে একটা। এটা কম লোকই পেয়ে থাকেন। কারণ এর মধ্যে কতকগুলি কণ্ডিশনস্ দেওয়া আছে। আরও ২টা ফাণ্ড অবশ্য আছে। কিন্তু তার কোন হিসাব আমার কাছে নেই।

শ্রী অরুণ কুমার গোস্বামী ঃ আমি সৈনিক বোর্ডের চ্যারিটেবিল রিলিফ ফাণ্ডের সম্বন্ধে জানতে চাইছি। ১৯৮৩-৮৪ আর্থিক বছরে এই ফাণ্ডে কেন্দ্রীয় সরকার কত টাকা দিয়েছেন এবং আইন অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকারের সম পরিমান অর্থ দেওয়ার কথা, তা দিয়েছেন কি ?

শ্রী জ্যোতি বসু ঃ এই রকম কোন হিসাব আমার কাছে নেই - যে, ওঁরা কত টাকা দিয়েছেন এবং আমরা কত টাকা দিয়েছি, যেটা দেবার কথা উনি বলছেন।

কালাকাটা ল্যাম্পস-এ অফিসার নিয়োগ

*২৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৮১৫।) শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় ঃ সমবায় বিভাগের মন্ত্রী

মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, জলপাইগুড়ি জেলায় ফালাকাটা ল্যাম্পস (LAMPS) লিমিটেড্ নামক সমবায় সমিতিতে সাম্প্রতিককালে কোন এক্সিকিউটিভ অফিসার নিযুক্ত হয়েছে কি?

**শ্রী নীহার কুমার বসু ঃ** না।

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই সংস্থার সাথে কতজন আদিবাসী মানুষ সংযুক্ত আছেন?

**শ্রী নীহার কুমার বসু ঃ** সেই হিসাব তো এখনই দিতে পারব না। আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রীমহোদয় তাঁর উত্তরে জানালেন যে, সাম্প্রতিককালে কোন একজিকিউটিভ্ অফিসার ফালাকাটা ল্যাম্পস্ লিমিটেড্ সংস্থায় নিযুক্ত হননি। আমার প্রশ্ন হচ্ছে, বর্তমানে ঐ সংস্থায় যিনি একজিকিউটিভ অফিসার পদে নিযুক্ত আছেন, তিনি কতদিন থেকে আছেন?

**শ্রী নীহার কুমার বসু ঃ** সাম্প্রতিককাল পর্যন্ত ওখানে কোন একজিকিউটিভ অফিসার দেওয়া হয়নি।

**শ্রী হবিবুর রহমান ঃ** ওখানে সত্ত্বর কোন একজিকিউটিভ অফিসার নিযুক্তির চিন্তা করছেন কি ?

**শ্রী নীহার কুমার বসু ঃ** সাধারণত আমাদের সমবায় সমিতির আইনের ২৪ নং ধারায় একডিকিউটিভ অফিসার দেওয়া হয়। এখানে একজিকিউটিভ অফিসার ছিল না। তবে ওখানকার আদিবাসী প্রধান জায়গা থেকে একটা প্রস্তাবনা করা হয় এবং আমরা বিচার বিবেচনা করে দেখছি একজিকিউটিভ অফিসার নিয়োগ করা যায় কিনা?

**শ্রী অনন্ত সারেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি সব ল্যাম্পস্‌গুলিতে কি একজিকিউটিভ অফিসার নিয়োগ করা হবে?

**শ্রী নীহার কুমার বসু ঃ** প্রস্তাবনা হলে দেওয়া হয়।

**মুরারই-এ বিশ্রামাগার**

*২৯৬ (অনুমোদিত প্রশ্ন নং *১২৯৯।) **শ্রী ডঃ মোতাহার হোসেন ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) বীরভূম জেলার মুরারই-এ পূর্ত (সড়ক) বিবাগের বিশ্রামাগারটির (রেস্ট শেড) নির্মাণকার্য শেষ হয়েছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হাঁ' হলে কবে থেকে উক্ত বিশ্রামাগারটি ব্যবহারের অনুমতি দেওয়া হবে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) বিশ্রামাগারটির নির্মাণকায্য শেষ হয়েছে।

(খ) আশা করা যায় আগামী কয়েকমাসের মধ্যে বিশ্রামাগারটি ব্যবহারের অনুমতি দেওয়া যাবে।

**ডঃ মোতাহার হোসেন ঃ** এই পরিকল্পনা টি কি আপনাদের এবং এটা করতে আনুমানিক কত সময় লেগেছে?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** এটি আমাদেরই পরিকল্পনা, আমাদের ডিপার্টমেন্ট থেকে করা হয়েছে? কত সময় লেগেছে তা বলতে পারছি না।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** বীরভূমের মুরারাই সর্বশ্রেষ্ঠ জায়গা এবং ভালো জায়গা কিন্তু বক্রেশ্বরের যে ডাকবাংলো আছে সেটা রিপেয়ারের জন্য চিন্তাভাবনা করছেন কি ?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** বক্রেশ্বরে আমি গিয়েছিলাম এবং এটা যাতে কাজে লাগান যায় তারজন্য চেষ্টা করছি।

**শ্রী হবিবুর রহমান ঃ** এই বিশ্রামাগারটি নির্মাণ করতে এবং উদ্বোধন করতে কত টাকা ব্যয় হবে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** উদ্বোধন করতে বিশেষ টাকা ব্যয় হবে না। তবে এটা করতে কত খরচ হয়েছে সেটা আমার পক্ষে এখনই বলা সম্ভব নয়। ২-১মাসের মধ্যে বিদ্যুৎ সংযোজন এবং আসবাবপত্র সংযোজিত হলে পরে বলা যাবে কত খরচ হয়েছে।

### মোঝিয়া তাপবিদ্যুৎ কেন্দ্র

*২৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪০।) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ ঃ** গত ১-৩-১৯৮৪ তারিখের তারকিত প্রশ্ন নং *৭৬ (অনুমোদিত প্রশ্ন নং *৪৮০)-এর উত্তর উল্লেখে বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, বাঁকুড়া জেলার মোঝিয়াতে তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের কাজ কোন্ বছর হইতে শুরু হইবার সম্ভাবনা আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** কেন্দ্রীয় সরকারের চূড়ান্ত অনুমোদন পেলে ডি.ভি.সি কাজ শুরু করবে।

**শ্রী অনিল মুখার্জী ঃ** কেন্দ্রের চূড়ান্ত অনুমোদনের পরেও এটি কোন পর্যায়ে কেন্দ্রীয় সরকার রেখে দিয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ১৯৮২ সালের এপ্রিল মাসে কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ এটা অনুমোদন করে। প্ল্যানিং কমিশন অনুমোদন দেননি তবে মুখে বলেছে যে প্ল্যানের অনুমোদন করা হবে।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ডি.ভি.সির ব্যাপারে যে প্ল্যান আছে তাতে কি প্রজেক্ট অফিসার নিয়োগ করেছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** সেটা আমার জানা নেই।

### শ্রী আবদুস সাত্তারের উপর আক্রমণ

*৩১২। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪১ (এস, এন,)) **শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) গত লোকসভা নির্বাচনের প্রাক্কালে বিধানসভার সদস্য ও বিরোধীদলের নেতা শ্রী আবদুস সাত্তারকে আক্রমণের কোন সংবাদ সরকারের নিকট আছে কি ;

(খ) থাকিলে, (১) ঐ ঘটনায় আক্রান্ত ব্যক্তি পুলিশের নিকট কোন নালিশ দাখিল করেছেন

কি, ও (২) সরকার এ সম্পর্কে কি ব্যবস্থা নিয়েছেন; এবং

(গ) উক্ত ঘটনা সম্পর্কে দৈনিক সংবাদপত্র ও আকাশবাণীতে প্রচারের বিষয়ে কোন তথ্য সরকারের নিকট আছে কি ?

**শ্রী জ্যোতি বসু ঃ** (ক) ও (খ) ঃ হ্যাঁ, তবে শ্রী সাত্তার নয়, জনৈক বিপুল চন্দ্র সরকার, পিতা রেনুপদ সরকার থানা- লালগোলা, জেঃ মুর্শিদাবাদ। লালগোলা থানায় গত ২২.১২.৮৪ তারিখে এই মর্মে একটি অভিযোগ দায়ের করেন যে যখন শ্রী আব্দুস সাত্তার এবং তাঁর কয়েকজন সহযোগী ঐদিন একাধিক গাড়ি করে প্রহরারত পুলিশসহ যাচ্ছিলেন তখন লালগোলা থানার অধীন পাঠানপাড়া গ্রাম পার হওয়ার ঠিক পরেই তিনি(শ্রীসরকার) একটি গুলির আওয়াজ শোনেন এবং দেখতে পান শ্রী সাত্তার গাড়ী থামিয়েছেন এবং পেছনের গাড়ীর আরোহীরা তাঁর দিকে গুলি ছোঁড়া হয়েছে বলে চীৎকার করছেন।

লালগোলা থানা এ ব্যাপারে একটি মামলা দায়ের করেছে। পুলিশ তদন্ত করে শ্রী সাত্তারের দিকে লক্ষ করে কোন গুলি চালানো হয়েছিল কিনা তার কোন প্রমাণ এখনও পর্যন্ত সংগ্রহ করতে পারেরনি। বিষয়টি বর্তমানে তদন্তাধীন।

(গ) কোন কোন সংবাদ পত্রে এবং আকাশবানীতে এ বিষয়ে সংবাদ প্রকাশিত হয়েছে।

**[ 2.00 – 2.10 p.m.]**

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় ঃ** বিরোধী দলের নেতা হিসাবে যখন তাঁর সঙ্গে একাধিক পুলিশ থাকে তখন তারা গুলির আওয়াজ পেয়েছিল কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** পুলিশ বলছে তারা গুলির আওয়াজ শুনতে পায়নি। তবে এত বড় অভিযোগ যখন একটা হয়েছে তখন তারা এটা তদন্ত করে দেখছে। কিন্তু তারা কিছু খুঁজে পায়নি।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** পুলিশ যারা সঙ্গে ছিল তারা কোন আওয়াজ শুনতে যখন পেল না সেখানে আকাশবাণী এবং সংবাদপত্রে যে বের হল সে সম্বন্ধে আপনি কোন প্রেস বিজ্ঞপ্তি দেননি কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আকাশবাণী পশ্চিমবঙ্গ সরকারের নয়, কেন্দ্রীয় সরকারের।

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস ঃ** এই বিষয়ে যখন একটা মামলা দায়ের করা হয়েছে তখন তার জন্য কোন ব্যক্তি গ্রেফতার হয়েছে কি না।?

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনও মামলা আছে তদন্ত হচ্ছে।

## Starred Question
## (to which answers were laid on the table)

### সুপ্রীম কোর্টের আদেশ জালের ব্যাপারে সতর্কতামূলক ব্যবস্থা

*২৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৯১।) **শ্রী সুরেশ সিংহ ঃ** বিচার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, সম্প্রতিকালে সুপ্রীম কোর্টের আদেশ জাল করে ধৃত দুই ব্যাঙ্ক ডাকাতের মুক্তিলাভের পরিপ্রেক্ষিতে এই রাজ্যে বিভিন্ন উচ্চ ও নিম্ন আদালতগুলিতে যাতে কোর্টের সীল ও সহি জাল না হয় সে বিষয়ে সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Minister-in-charge of the Judicial Deptt. :**

মহাধর্মাধিকরণের সহিত যোগাযোগ করিয়া জানা গিয়াছে বিষয়টি মহাধর্মাধিকরনের বিবেচনাধীন আছে।

**রানীগঞ্জ-মেজিয়া অঞ্চলে দামোদর নদের উপর সেতু**

*৩০০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৪৯।) **শ্রী নবনী বাউরী :** গত ২০-৯-১৯৮৪ তারিখের তারকিত প্রশ্ন নং *৮১ (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫)-এর উত্তরের প্রাসঙ্গিকতায় পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি,রানীগঞ্জ ও মেজিয়া অঞ্চলে দামোদর নদের উপর সেতু নির্মাণের পরিকল্পনা বর্তমানে কি অবস্থায় আছে?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

আর্থিক অপ্রতুলতার জন্য বর্তমানে ইহার বাস্তবায়ন সম্ভবপর নয়।

**রানীনগর থানার বালুঘাটী গ্রামে হত্যাকাণ্ড**

*৩০১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২০।) **শ্রী আতাহার রহমান :** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) গত ২৬-২-১৯৮৫ তারিখে মুর্শিদাবাদ জেলার লালবাগ মহকুমার অন্তর্গত রানীনগর থানার বালুঘাটী গ্রামে খুনের কোন ঘটনার সংবাদ সরকারের গোচরে এসেছে কি ;

(খ) এসে থাকলে, উক্ত হত্যাকাণ্ডের ঘটনা কোন রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত কিনা; এবং

(গ) উক্ত ঘটনায় জড়িত কতজনকে এ পর্যন্ত গ্রেপ্তার করা হয়েছে?

**Minister-in-charge of the Home(police) Deptt. :**

(ক) হ্যাঁ, এসেছে।

(খ) না।

(গ) অভিযুক্ত চার ব্যক্তি আগাম জামিনে আছে।

**হুগলী জেলায় গ্রামীণ বৈদ্যুতিকরণ**

*৩০২। (অনুমোদিত প্রশ্ন নং *১১৬৯।) **শ্রী শৈলেন্দ্রনাথ চ্যাটার্জী :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) হুগলী জেলার গুমোডাঙ্গা, মোল্লাবেড়ে, জগন্নাথপুর প্রভৃতি গ্রামে ইতিপূর্বে বৈদ্যুতিক লাইন বসানো হইয়াছিল কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাদ বিদ্যুৎ সরবরাহ সম্ভব হইবে?

**Minister-in-charge of the Power Deptt. :**

(ক) হুগলী জেলার গুমোডাঙ্গা, মোল্লাবেড়ে, জগন্নাথপুর প্রভৃতি গ্রামের জে.এল নং এবং থানার উলেখ না থাকায় উক্ত গ্রামগুলিতে বৈদ্যুতিকরণ সম্পর্কে বিশেষভাবে কিছু জানানো সম্ভব নয়।

(খ) প্রশ্নই ওঠে না।

### বিদ্যুতের দাম বৃদ্ধি

*৩০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১৯।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, রাজ্য সরকার রাজ্য বিদ্যুৎ পর্ষদ এবং কলিকাতা বিদ্যুৎ সরবরাহ প্রতিষ্ঠানকে ১লা এপ্রিল, ১৯৮৫ থেকে পুনরায় বিদ্যুতের দাম বৃদ্ধি করার অনুমতি দিয়েছেন?

(খ) সত্য হইলে কি কি যুক্তিতে এই দর বৃদ্ধি করা হচ্ছে ; এবং

(গ) ১৯৭৭ সাল থেকে ফেব্রুয়ারি, ১৯৮৫ পর্যন্ত সময়ে ঐ দুই সংস্থাকে কতবার বিদ্যুতের দাম বৃদ্ধি করার অনুমতি দেওয়া হয়েছে?

**Minister-in-charge of the Power Deptt. :**

(ক) হ্যাঁ।

(খ) কয়লা, তেল প্রভৃতি জ্বালানির দর বৃদ্ধি, সরঞ্জামাদির মূল্য বৃদ্ধির ফলে উৎপাদনের ব্যয় বৃদ্ধি, জীবন যাত্রার মূল্য সূচক বৃদ্ধির ফলে বিদ্যুৎ সংস্থা সমূহের সঙ্গে সংশ্লিষ্ট শ্রমিক কর্মচারিদের বেতন ও ভাতার পুনর্বিন্যাস ইত্যাদি কারণে বিদ্যুতের দরবৃদ্ধি করার দরকার হয়েছে।

(গ) ১৯৭৭ থেকে ১৯৮৫ এর ফেব্রুয়ারী পর্যন্ত রাজ্য বিদ্যুৎ পর্ষদকে চারবার ও কলিকাতা বিদ্যুৎ সরবরাহ প্রতিষ্ঠানকে তিনবার বিদ্যুতের দাম বৃদ্ধি করার অনুমতি দেওয়া হয়েছে।

### বাসন্তী-গোসাবা অঞ্চলে বৈদ্যুতীকরণ

*৩০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৬২১।) **শ্রী সুভাষ নস্কর :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) সুন্দরবনের বাসন্তী-গোসাবা থানা অঞ্চলে বৈদ্যুতীকরণের কোন পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**Minister-in-charge of the Power Deptt. :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না, তবে, ভবিষ্যতে শতকরা একশত ভাগ মৌজা বিদ্যুতিকরণের পরিকল্পনা আর-ই-সি(কেন্দ্রীয় সরকারের সংস্থা)-এর আছে। তাতে- এ গুলিও ভবিষ্যতে বিদ্যুতিকরণের আওতায় আনা সম্ভব হতে পারে।

### বে-আইনীভাবে বিদ্যুৎ ব্যবহার

*৩০৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৯।) **শ্রী নিরঞ্জন মুখার্জী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গে কোন কোন উৎসব অনুষ্ঠানে বে-আইনীভাবে বিদ্যুৎ চুরি হচ্ছে এই মর্মে কোন

তথ্য/সংবাদ সরকারের নিকট এসেছে কি ; এবং

(খ) এসে থাকলে, ঐ বিষয়ে কোন আইনগত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি ?

**Minister-in-charge of the Power Deptt.**

হ্যাঁ, মাঝে মাঝে এ ধরণের অভিযোগ আসে।

অভিযোগের যথার্থতা প্রমাণিত হলে বিদ্যুত সংযোগ কেটে দেওয়া হয়।

**কৃষ্ণনগর-গোপালপুর রাস্তা উন্নয়ন ও সম্প্রসারণ**

*৩০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮১।) **শ্রী মাধবেন্দ্র মোহান্ত :** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) কৃষ্ণনগর-গোপালপুরঘাট (ভায়া তেহট্ট-করিমপুর) পাকা রাস্তাটিকে উন্নত ও সম্প্রসারিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে,

(১) কবে নাগাদ রূপায়িত হইবে বলিয়া আশা করা যায়, এবং

(২) এ বাবদে কত টাকা ব্যয় হইবে?

**Minister-in-charge of the Public Works Deptt.**

(ক) কৃষ্ণনগর হইতে ৫ কিঃমিঃ অংশের উন্নয়ন ও সম্প্রসারণ এর একটি প্রকল্প আছে।

(খ) (১) বর্তমানে বলা সম্ভব নয়।

(২) আনুমানিক ব্যয় ২৫ লক্ষ টাকা।

**পুরুলিয়া-চন্দকিয়ারী**

*৩১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১৭।) **শ্রী নটবর বাগদী :** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি , পুরুলিয়া-চন্দকিয়ারী (বিহার) রাস্তাটির পুরুলিয়া জেলার অংশটির কাজ কি অবস্থায় আছে?

**Minister-in-charge of the Public Works Deptt.**

রাস্তা মেরামতের কাজ চলছে।

**রায়ডাক নদীর ১ নং খাতে পাকা সড়ক সেতু**

*৩১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৫৬।) **শ্রী মনোহর টিরকী :** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাইবেন কি —

(ক) আলিপুরদুয়ার মহকুমায় আলিপুরদুয়ার-কুমারগ্রাম সড়কের রায়ডাক নদীর এক নম্বর খাতের উপর একটি পাকা সড়ক সেতু নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, কতদিনে উহা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

## Adjournment Motion

**Mr. Speaker :** Today I have received one notice of Adjourment Motion from Shri Kashinath Misra on the subject of damage of 'Boro' crop in some districts of West Bengal for want of water and electricity.

The subject matter of the motion does not merit adjourment of the business of the House. Moreover, the member may attract the attention of the Minister concerned by way of tabling notice of Calling Attention, Mention Cases, Questions etc.

I, therefore, withhold my consent to the motion.

The Member may. however, read out the test of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল- অকেজো গভীর ও অগভীর নলকূপ, নদী-সেচ প্রকল্প এবং ব্যাপক বিদ্যুৎ ঘাটতির জন্য ২৪-পরগণা, মেদিনীপুর, হাওড়া বাঁকুড়া প্রভৃতি জেলায় প্রায় ২০ হাজার একরের মত বোরোধান তিল তিল করে শুকিয়ে যাচ্ছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 9 notices of Calling Attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. | Acute crisis of drinking water in Bankura, Purulia, Midnapure and 24-Paraganas. | - Shri Kashinath Misra |
| 2. | Hunger strike will death by the non-teaching staff of Colleges and its influence on ensuing Higher Secondary Examination. | - Shri Asok Ghosh<br>Shri Kashinath Misra |
| 3. | Tiger panic at Jharkhali near Sundarban. | - Shri Subhas Goswami |

| | | | |
|---|---|---|---|
| 4. | Devastating fire at many villages in West Bengal. | - | Shri Jayanta Kr.Biswas |
| 5. | Alleged death of one Sudhen Mondal from Police firing at Madhuguri under Karimpur P.S. on 16.3.85 and consequential situation prevailing therein. | - | Shri Chittaranjan Biswas |
| 6. | Reported police firing at Garden Reach and MotiJheel Bastee. | - | Shri Anil Mukherjee |
| 7. | Gravious situation arisen at Fazilnagar and other neighbouring villages of the river Jalangi due to bank erosion. | - | Shri Madhabendu Mohanta |
| 8. | Measers adopted by the State Govt. to improve the performance Presidency College Library. | - | Shri Santasri Chattopadhya |
| 9. | Alleged murder of one housewife at Bowbazar. | - | Shri Saral Deb |

I have selected the notice of Shri Madhabendu Mohanta on the subject of gravious situation arisen at Fazilnagar and other neighbouring villages of the river Jalangi due to its bank erosion.

The Minister-in-charge will please make a statement to-day, if possible or give a date.

**Shri Santi Ranjan Ghatak :** On the 3rd Sir.

## Mention Cases

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সারা বাঁকুড়া জেলায় এবং শহরগুলিতে ব্যাপক পানীয় জলের অভাব দেখা দিয়েছে। দ্বারকেশ্বর নদ, গণধেশ্বরী নদী এবং তার সংলগ্ন অন্যান্য নদ-নদীগুলির জল শুকিয়ে গেছে। সেখানে যে গরম পড়েছে সেই পরিপ্রেক্ষিতে একটা ব্যাপক জলকষ্ট দেখা দিয়েছে। এই জল কষ্টের দরুন দূষিত জল পান করার জন্য বাঁকুড়া জেলায় ইতিমধ্যে ১৫০ জন রক্ত

আমাশয়, আন্ত্রিক রোগে আক্রান্ত হয়েছে। সি এম ও এইচকে জানান হয়েছে, তাঁরা তদন্ত করছেন। এই ১৫ দিনে প্রায় ১০ জনের মৃত্যু ঘটে গেছে। অবিলম্বে জরুরী ভিত্তিতে এই জলকষ্ট যদি দূর না করা হয় তাহলে সেখানে মহামারি দেখা দেবে। তাই আমি আপনার মাধ্যমে জরুরী ভিত্তিতে ব্যবস্থা করার জন্য মন্ত্রীমণ্ডলীর কাছে আবেদন জানাচ্ছি।

শ্রী গুনধর চৌধুরী : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা মর্মান্তিক ঘটনার প্রতি। কংগ্রেস(আই) এর দুষ্কৃতকারীরা সারা রাজ্যে কিভাবে খুন খারাপি করছে, বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টা করছে তা উল্লেখ করতে চাই। গতকাল প্রকাশ্য দিনের বেলায় ৯টার সময় নির্বাচিত পঞ্চায়েত সমিতির সদস্য, আমাদের পার্টির একজন কমরেড সদস্য, ধীরেন কবিরাজ, তিনি যখন গ্রামের রাস্তা দিয়ে যাচ্ছিলেন তখন কংগ্রেস(আই) এর ২০/২৫ জন দুষ্কৃতকারী তাঁকে রাস্তা থেকে তুলে নিয়ে গিয়ে একটা ঘরে আটক করে প্রচণ্ডভাবে মারধোর করে জখম করে। চেঁচামেচি শুনে গ্রামের লোক সেখানে ছুটে আসে, তখন দুষ্কৃতকারীরা সেখান থেকে ছুটে পালিয়ে যায়। আহত অবস্থায় তাঁকে স্থানীয় স্বাস্থ্যকেন্দ্রে ভর্তি করা হয়, কিন্তু ডাক্তার বলেন যে আমাদের কিছু করার নেই, এঁকে বাঁকুড়া মেডিকেল কলেজে ভর্তি করুন। বেলা ১২টার সময় তাঁকে বাঁকুড়া মেডিকেল কলেজে ভর্তি করা হয় এবং ভর্তির এক ঘণ্টার মধ্যেই তিনি মারা যান। আমি জানিনা এই ব্যাপারে এখনও কেউ গ্রেপ্তার হয়েছে কিনা। এইভাবে শুধু বাঁকুড়া জেলায় নয়, সারা পশ্চিমবঙ্গে কংগ্রেস(আই) এর দুষ্কৃতকারীরা সন্ত্রাস সৃষ্টি করছে, খুন-খারাপি করছে, আর অন্যদিকে বলছে আইন-শৃঙ্খলা নেই পশ্চিমবঙ্গে। আমি দাবি করছি এই ঘটনার বিচার বিভাগীয় তদন্ত করা হোক এবং দোষী ব্যক্তিদের শাস্তির ব্যবস্থা করা হোক। বাঁকুড়া জেলায় এই রকম ঘটনা ছিল না, এখন কংগ্রেসী মস্তানরা সেখানে সন্ত্রাসের রাজত্ব চালিয়ে যাচ্ছে। কংগ্রেস(আই) এর সভাপতি সুধাংশু তেওয়ারী, ডাক নাম নাটু তেওয়ারী, যিনি ১৯৭২ সালে এম এল এ ছিলেন, তাঁরই নেতৃত্বে কংগ্রেসী মস্তানরা বার বার সেখানে খুন, ডাকাতি চালিয়ে যাচ্ছে, যারই পরিণতি হিসাবে আমাদের একজন নির্বাচিত পঞ্চায়েত সমিতির সদস্য খুন হল। আমরা এর প্রতিকার দাবী করছি।

**[ 2.10 – 2.20 p.m.]**

শ্রী অবন্তি মিশ্র : মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের গোবরা, ইন্দ্রনারায়নপুর ক্ষেত্রমোহন হাইস্কুলের শিক্ষক নিয়োগের ব্যাপারে মেদিনীপুর স্কুল জেলা পরিদর্শক ১৯৮৪ সালের জানুয়ারী মাসে ১৬৬ (৪০০০) নং চিঠি দিয়ে জানান যে, এই বিদ্যালয়ের অনুকূলে ল্যাংগুয়েজ বিভাগে ১ জন সায়েন্স এবং ম্যাথামেটিক্স বিভাগে ২ জন অর্থাৎ মোট ৩জন শিক্ষক মঞ্জুর করা হয়েছে। এই বিদ্যালয়ের ম্যানেজিং কমিটি স্কুল জেলা পরিদর্শকের চিঠি পাবার পর ১২/৫/৮৪ তারিখে ম্যানেজিং কমিটির মিটিং ডেকে সিদ্ধান্ত নেন যে,ল্যাঙ্গুয়েজ গ্রুপে ইংলিশে ১ জন এবং সায়েন্স গ্রুপে ফিজিক্স ১ জন এবং ম্যাথামেটিক্স এ ১ জন শিক্ষক নিয়োগ করা হবে। তারা তাদের এই সিদ্ধান্ত যথাসময়ে কর্তৃপক্ষকে জানিয়েও দেন। কিন্তু দুঃখের বিষয় মেদিনীপুর স্কুল জেলা পরিদর্শক (মাধ্যমিক বিভাগ) ম্যানেজিং কমিটির উক্ত সুপারিশ বা সিদ্ধান্ত অগ্রাহ্য করে সায়েন্স গ্রুপে ফিজিক্স এর জায়গায় জুলজিতে ১ জন শিক্ষক দিলেন। সেখানে জুলজিতে অলরেডি শিক্ষক রয়েছেন, ফিজিক্স এই শিক্ষক নেই। ম্যানেজিং কমিটির সিদ্ধান্ত অগ্রাহ্য করে স্কুল জেলা পরিদর্শক এই যে সিদ্ধান্ত নিলেন তাতে পাঠরত ছেলেমেয়েদের প্রতি অবহেলা করা হয়েছে। আমি এই বিষয়ে মাধ্যমিক এবং প্রাথমিক বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষন করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। সাউথ ইস্টার্ন রেলওয়ের যাত্রীদের দুর্ভোগ একটা নিত্য নৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আমরা লক্ষ্য করেছি ৮ম লোকসভা নির্বাচনের পর নূতন রেলমন্ত্রীর আমল সুরু হওয়ার সঙ্গে সঙ্গে যাত্রীসাধারনের দুর্ভোগের আর সীমা নেই। বাগনান, উলুবেড়িয়া, সাঁকরাইল, নলপুর, এবং বাঁশবেড়িয়া অঞ্চলের যাত্রীরা এই দুর্ভোগের বিরুদ্ধে বিক্ষোভ জানান। অনিয়মিত ট্রেন চলাচলের ফলে সাধারণ মানুষ কলকারখানায়, অফিস আদালতে আসতে পারছে না, ফলে তারা রেললাইনের উপরে বসে পড়ে বিক্ষোভ জানান। এই যাত্রী বিক্ষোভের ফলে বাগনানে গুলি চলে এবং তাতে একজন আহত হয়। আহত ব্যক্তিকে হাওড়া হাসপাতালে ভর্তি করা হয়েছে কিন্তু এখনও পর্যন্ত তার শরীর থেকে গুলি বার করা যায়নি। ট্রেন যাতে ঠিকমত চলে তারজন্য আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন সংবাদপত্রের মাধ্যমে আমরা জানতে পারলাম সরকার ইতিমধ্যেই বাস, মিনিবাস, এবং ট্যাকসীর ভাড়া বাড়াবার সিদ্ধান্ত নিয়েছেন। আমি মন্ত্রীসভাকে জানাচ্ছি, পেট্রোল এবং ডিজেলের দাম বৃদ্ধির ফলে সারা ভারতবর্ষে কোথাও ভাড়ার স্ট্রাকচার চেঞ্জ হয়নি অর্থাৎ ভাড়া বাড়ান হয়নি। পশ্চিমবঙ্গে ইতিপূর্বে কয়েকবার ভাড়া বাড়ান হয়েছে। কাজেই আবার যদি কোন রকম আলোচনা না করে অযৌক্তিকভাবে মালিকদের কাছে সরকার মাথা নত করেন তাহলে সেটা খুবই অন্যায় কাজ হবে। পশ্চিমবাংলার মানুষ একেই নানাভাবে জর্জরিত তার উপর যদি সামান্য পেট্রোল, ডিজেলের দাম বৃদ্ধির অজুহাতে সরকার আবার ভাড়া বাড়িয়ে দেন তাহলে আমরা তার বিরোধিতা করব একথা আমরা আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে জানিয়ে দিচ্ছি। সরকার যদি আবার বাস, মিনিবাস, এবং ট্যাক্সীর ভাড়া বাড়িয়ে দেন তাহলে সেটা আমরা কিছুতেই সহ্য করবনা এবং প্রয়োজন হলে রাজনৈতিকভাবে এর মোকাবিলা করব এবং প্রতিবাদ করব। আমি আবার বলছি কোনমতেই আর ভাড়া বাড়ান চলবেনা।

**শ্রী গৌর হরি আদকঃ** মাননীয় স্পীকার স্যার, গতকাল খড়্গপুর ডাউন প্যাসেঞ্জার নং ১০৪ বাগনান ষ্টেশনে ১৫ মিনিট লেটে আসে এবং তাতে যাত্রী সাধারণ খুবই বিক্ষুব্ধ হয় এবং সেখানে বিক্ষোভ প্রদর্শন করে। তারা জানায় যে ঠিক সময় মত ট্রেন আসতে হবে। এই ভাবে তারা বিক্ষোভে ফেটে পড়ে। তখন সেখানে পুলিশ আসে এবং যাত্রী সাধারনের সঙ্গে তাদের খুব বচসা হয়। পুলিশ তরফ থেকে যাত্রী সাধারণকে জানানো হয় যে আপনারা চলে যান। কিন্তু যাত্রী সাধারণ সেখান থেকে যায় নি। কিছুটা ইট পাটকেল ছোঁড়ার চেষ্টা করে। এবং ও সি. ও কয়েকজন পুলিশকে যাত্রী সাধারণ মোটামুটিভাবে ঘিরে ফেলে। তখন পুলিশ ফাঁকা আওয়াজ করে। কিন্তু তবুও তারা সরে না যাওয়ায় ওসি কিংবা অফিসার রিভালবার দিয়ে গুলি করে। এই গুলির ফলে দু জন আহত হয়। আমি শুনেছি তারা এখন হাসপাতালে আছে। আমার বক্তব্য হচ্ছে যাতে ট্রেন নিয়মিত চলে এবং সেই সংগে সেখানে যাতে বিশৃঙ্খলা না হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি।

**শ্রী শান্তি মোহন রায় ঃ** [* * * * * * * *]

**মিঃ স্পীকার ঃ** মিঃ রায় এই রকম কোন জিনিস হাউসে আনা যায় না। Mr. Roy, Under rules exhibit is not allowed. It cannot be accept by the House. The entire Proceedinges will be expunged.

---

*Note :-* * [Expunged as ordered by the chair]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপর্ণ বিষয় এখানে উল্লেখ্য করতে চাই। বর্ধমান জেলার কালনা মহকুমার ১নং নাদনঘাট অঞ্চলে প্রচুর বোরো ধানের চাষ হয়েছে। এবং সেই ধান জলের অভাবে শুকিয়ে যাচ্ছে। সেখানকার কৃষকদের একমাত্র উপজীবিকা হচ্ছে ঐ বোরো ধান। সেখানে একটা বাঁকা নদী আছে সেটা একেবারে মজে গিয়েছে। আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যে সেই নদীটি সংস্কার করে পার্শ্ববর্তী যে ক্যানেল আছে তার সঙ্গে যুক্ত করে দেওয়ার জন্য। তাহলে দেখা যাবে বোরো চাষীরা প্রচুর ধান পাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা রঘুনাথগঞ্জ ১ নং ব্লকে ময়ূরাক্ষী থেকে জল সরবরাহ করা হয়। সেখানে প্রচুর হাই ইলডিং ধানের চাষ হয়েছে। রামপুরহাট ডিভিসনের আন্ডারে যে ক্যানেল আছে তাতে জল একেবারে শুকিয়ে গিয়েছে। তাই সেখানে জমির ধান একেবারে শুকিয়ে যাচ্ছে। আমি মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আর্কষন করতে চাই যে ময়ূরাক্ষী থেকে জল সরবরাহ করে ঐ রমনা মৌজায় যে ৬০০ বিঘা ধানের চাষ হয়েছে। সেই ধানকে রক্ষা করুন। এই দাবী জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**[ 2.20 – 2.30 p.m.]**

**শ্রী ভুপেন্দ্রনাথ শেঠ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে আপনি দেখেছেন যে বনগাঁর কবি কেশব লাল বিদ্যাপীঠে শান্তিপ্রিয় এক্সটার্নাল পরীক্ষার্থীরা যখন পরীক্ষা দিচ্ছিল, ২৩ তারিখে পরীক্ষা আরম্ভ হয়েছে, শান্তিপূর্ণ ভাবে পরীক্ষা যখন চলছে, স্কুলে ইনভিজিলেটার থাকা সত্ত্বেও কার প্রভোকেশনে জানিনা, পুলিশ পরীক্ষা হলের মধ্যে ঢুকে ৪৩ জন ছাত্রছাত্রীকে এ্যারেষ্ট করে নিয়ে যায় এবং তাদের বিরুদ্ধে অর্ডিনারী ক্রিমিনাল কেস করে তাদের কাস্টাডী রাখা হয়েছে। ৪০/৪৫ জন পরীক্ষার্থী তারা এই এ্যাসেমব্লী ফ্লোরে এসেও ঘটনাটা জানিয়ে গেছে। আপনি শুনলে অবাক হয়ে যাবেন, পরীক্ষা হলে ঢুকে পুলিশ নির্মম ভাবে পরীক্ষার্থীদের লাঠি পেটা করেছে এবং দু রাউন্ড গুলিও ফায়ার করা হয়েছে এবং এর ফলে একজন পরীক্ষার্থীর গায়ে গুলির ছররা লাগে, তার ইনজুরি রিপোর্ট আমার কাছে আছে, তার হাতে ব্যান্ডাজ করা হয়েছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,গত ২৫ তারিখে কেশব লাল বিদ্যাপীঠে যখন পরীক্ষার্থীরা টুকলিফাই করছিল তখন এস.ডি.ও এবং এস.ডি.পি.ও'র সামনে ইনভিজিলেরটার তাদের এক্সপেল করে তারপর আরও ১৮ জন কমুদিনী বিদ্যালয়ে যখন টুকলিফাই করছিল তখন তাদের এক্সপেল করা হয় এরা সকলেই কংগ্রেসের ছেলে, ১৯৭২-৭৭ সাল পর্যন্ত এরা যা কাজ করতো, সেই কাজ এখন ওরা আবার করবার চেষ্টা করছিল এই মাধ্যমিক পরীক্ষার্থীরা, পুলিশ সেখানে কোন লাঠি চালায়নি বা গুলি চালায়নি, তাদেরকে শুধু এক্সপেল করা হয়েছে। তারপর ভূপেন ভাবু ওখানকার চোলা কারবারী এবং সমাজবিরোধীদের নিয়ে গিয়ে পুলিশের বিরুদ্ধে বিবাদগার করছিলেন। যারা টুকলিফাই করছিল, তাদের নিয়ে একজন বিধায়ক হয়ে তিনি গিয়েছিলেন। ওর এখানে বিধায়ক হিসাবে থাকা উচিৎ নয়, মেম্বারশিপ থাকা উচিৎ নয়।........

**মিঃ স্পীকার ঃ** মিঃ দেব, আই এ্যাম অন মাই লেগ্স, আমি যখন ওকে মেনশন করতে বলেছি, ওকে কল করেছি, তখন ওকে আপনার ডিসটার্ব করার কোন অধিকার নেই। ভবিষ্যতে যদি এই রকম করেন, আপনাকে মেনশনে ডাকবো না, কারণ রুলস ডু নট পার্মিট ইউ, প্লিজ টেক নোট অব ইট, If you do this I will not allow you in future. This cannot be going on discipline should be maintained in the House.

**শ্রী সরল দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যাপারে বলতে চাই, মাননীয় সদস্য

ভূপেন বাবু একটা অসত্য ভাষণ এখানে দিয়েছেন। গত ২৫ তারিখে মাধ্যমিকের প্রাইভেট পরীক্ষা আরম্ভ হয়েছে। কেশবলাল বিদ্যাপীঠে ৪৩ জন ছাত্রছাত্রীকে এস.ডি.ও. এবং এস.ডি.পি.ও. উপস্থিত থেকে ইনভিজিলেটারের সঙ্গে পরামর্শ করে বহিষ্কার করা হয়েছে। তারপর ২৬ তারিখে ১৮ জনকে কুমুদিনী বিদ্যালয় থেকে বহিষ্কার করা হয়েছে টোকাটুকির জন্য। ওখানকার বিধায়ক ঐ ভূপেন বাবু স্মাগলার এবং চোরাকারবারীদের নিয়ে গিয়ে হামলা করেন। এখানে তিনি বলেছেন যে সেখানে পুলিশ লাঠি চালিয়েছে, গুলি চালিয়েছে। আমি দায়িত্ব নিয়ে বলছি, পুলিশ সেখানে লাঠি চালায়নি। আমি আরও দায়িত্ব নিয়ে বলছি, তিনি চোরাকারবারী এবং স্মাগলারদের নিয়ে গিয়ে হামলা করেছেন!

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়,আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। হাওড়ার পরিবহন ব্যবস্থা আজকে একটা অত্যন্ত সংগীন অবস্থায় এসে পৌচেছে। গত ১৫ দিন যাবত ১৮ নং মিনি বাস চলছে না, বন্ধ হয়ে রয়েছে, কারন এর কর্মচারীরা সিটু ইউনিয়ন করে, ১৫ দিন ধরে বন্ধ। আগামি তিন তারিখ থেকে উচ্চ মাধ্যমিক পরীক্ষা আরম্ভ হচ্ছে। ঐ এলাকায় ঐ মিনিবাস ছাড়া অন্য কোন কমিউনিকেশন নেই। আমি পরিবহন মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে হস্তক্ষেপ দাবী করছি, যাতে তিনি এই বাস চালু করেন। কারণ ঐ রুটে আর বাস নেই। আর একটা বাস ছিল ৫৭এ. সেটাও দীর্ঘদিন ধরে বন্ধ, সেখানেও সিটু ইউনিয়নের জন্য সেটা বন্ধ রয়েছে। পরিবহন মন্ত্রী হাওড়ার ১৮নং রুটের মিনিবাস যদি আবিলম্বে চালু না করেন তাহলে উচ্চ মাধ্যমিক পরীক্ষার্থীর একটা দুঃস্থ অবস্থার মধ্যে পড়বেন।

**শ্রী শিবপ্রসাদ মালিকঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি। আমার নির্বাচনী কেন্দ্র গোঘাট দলকার জলা বলে একটা জলা আছে। এই জলাটি সংস্কার করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। এখানে ৪/৫টি গ্রাম পঞ্চায়েতে এবং মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমার কয়েক হাজার কৃষক পরিবার এরফলে দুরবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে এই জলাতে বোরো ধানের চাষ হত। বর্তমানে তারাজলী ও দামোদর নদীর জল শুকিয়ে যাওয়ার ফলে সেখানে বোরো চাষ হচ্ছে না। কাজেই এই দলকার জলা সংস্কার করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি এবং অনুরোধ করছি যাতে এটা অবিলম্বে সংস্কার করা হয়।

**Shri Rajesh Kaitan :** Mr. Speaker, Sir, Through you I wish to draw the attention of the Honourable Chief Minister and Honourable Minister Shri Prasanta Kumar Sur to a very serious matter that some unauthorised constructions are going on throughout Calcutta and behind Writers Buildings at 5/1, 5/2, 5/3,5/4,5/5, and 5/6 Clive Row. I have Written a letter to the Chief Minister and Shri Prasanta Kumar Sur but no reply has been received. Because of the unauthorised construction, the situation is such, that foundation work of the construction has become very weak and as a result, some cracks have appeared on the walls of the building and the foundation of the building has become very shaky as a whole. Sir, the situation is such that the 'Bhopal incident' may occur any day. Thousands of offices are there in the building.Tenents of the building have made several representations to the landlord Shri B.P. Saxena, Whom they call as a

'human Killer' also. Shri Saxena told the tenants "No Government authority can challenge me because I have purchased the authorities as well as the machineries of the government". Sir, in view of the above facts, I would again request the Chief Minister and Shri Prasanta Kumar Sur to look in to the matter because the building may collapse any day. Senior Minister Shri Benoy Chowdhury is also present in the House. I would also draw his attention to the fact so that the 'Bhopal Mishap' may not occur again.

**শ্রী ননী গোপাল মালাকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়,আমি নদীয়া জেলার চাকদহ থানার লক্ষ্মীপুর গ্রামের একটা মর্মান্তিক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। ঘটনাটা হচ্ছে, গত ১৯শে মার্চ রাত্রি ১১ টার সময়ে লক্ষ্মীপুর গ্রামের আনোয়ার হোসেন মন্ডলের বাড়ীতে ঐ এলাকার কিছু দুষ্কৃতিকারী হানা দেয় এবং এলাকার লোক জানে যে তারা একটা বিশেষ রাজনৈতিক দলভুক্ত। তারা এলাকায় সাম্প্রদায়িক দাংগা বাধাবার চেষ্টা করে। এর ফলে ৩/৪ জন মার্ডার হয়। গত ১৯ তারিখে আনোয়ার হোসেন মন্ডলকে তার স্ত্রী এবং ছেলেমেয়ের সামনে ডাকাতি করার নামে নৃশংস ভাবে হত্যা করে। এলাকার মানুষের ধারনা যে এটা সাম্প্রদায়িক দাংগা লাগাবার জন্য করা হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করবো যে এই দুষ্কৃতকারীদের গ্রেফতার করা হোক। ঐ গ্রামে পুলিশ ক্যাম্প বসেছে কিন্তু এখনও সেই দুষ্কৃতকারীদের গ্রেফতার করা হয়নি। কাজেই অবিলম্বে তাদের গ্রেফতার করে শাস্তি দেওয়া হোক তার জন্য দাবী জানাচ্ছি।

**[ 2.30 – 2.40 p.m.]**

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রায় ৬ মাস আগে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের বি.এস.সি. পার্ট ২ এর ফাইনাল পরীক্ষা হয়ে গেছে। কিন্তু এখোনো পর্যন্ত তার ফল প্রকাশিত হয়নি। এই নিয়ে সমস্ত ছাত্র ছাত্রী, অভিভাবকরা দুশ্চিন্তার এবং উদ্বেগের মধ্যে দিন কাটাচ্ছে। আমি এই প্রসঙ্গে বলতে পারি যে, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে পরীক্ষার ৯০ দিনের মধ্যে ফল প্রকাশ করা হবে. এই কথা ঘোষনা করা হয়েছিল। যার ফলে মাধ্যমিক, উচ্চমাধ্যমিক ছাত্রছাত্রীদরে পরীক্ষার ফল যথা সময়েই প্রকাশিত হয়ে আসছে। কিন্তু বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রেই এই রকম বিলম্ব কেন হচ্ছে সেই বিষয়ে অনুসন্ধান করে সত্বর যাতে ফল প্রকাশিত হয় সেদিকে উপযুক্ত দৃষ্টি দিতে আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ন ব্যাপারে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আপনি জানেন বালুরঘাট থেকে কলকাতা আসার পথে গঙ্গারামপুর একটি গুরুত্বপূর্ন স্থান। ওখানে বহু লোক বাস করেন। চৌমাথার মোড়ে বাস ষ্টান্ড না থাকায় বাসগুলি দাঁড়াবার জায়গা পায় না। লোকের জীবন অসুবিধা হয় । ওখানে একটা বাস ষ্টান্ড করার জন্য অনেকদিন ধরেই চেষ্টা চলছিল এবং কিছু টাকাও বরাদ্দ হয়েছিল। কিন্তু সেই বাস ষ্টান্ড আজ পর্যন্ত তৈরী হয়নি। ঐ বাস ষ্টান্ড যাতে না হয় সেই জন্য কংগ্রেসের কিছু অংশ নিয়ে আদালতে মামলা করেছে, এখোনো কিছু অংশ বাকি আছে, সেখানে এখুনি কাজ শুরু করলে যাত্রী সাধারণ এবং গাড়ীগুলি যাতায়াতের সুবিধা হবে। তাই অবিলম্বে এই কাজ শুরু করার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের নিকট আবেদন জানাচ্ছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ন বিষয়ে আপনার

মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি। আপনি জানেন বি.এ., বি.এসসি. পাশ অনার্স পার্ট ১ পরীক্ষা অনেকদিন হয়ে গেছে। ১০/১৫ দিন হল বি.এ, বি.এস.সি. পাশ এবং এবং অনার্স পার্ট টুর রেজাল্ট বেরিয়ে গেছে। কিন্তু দেখা যাচ্ছে পার্ট ওয়ান এবং পার্ট টুর বহু সংখ্যক ছাত্র ছাত্রীর রেজাল্ট ইনকমপ্লিট থেকে গেছে। ফলে সেই সমস্ত ছাত্রছাত্রীর অভিভাবকরা অত্যন্ত উদ্বিগ্ন । এই যে অনিশ্চয়তার মধ্যে পড়ে আছে, তারা খুব উদ্বেগ বোধ করছেন। কাজেই বি.এ, বি.এস.সি. পার্ট ওয়ান এবং পার্ট টু পাশ অনার্স এর ইনকমপ্লিট রেজাল্ট দ্রুত প্রকাশের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক, যাতে করে এসব ছাত্রছাত্রীদের পরবর্তী পড়াশোনার সুযোগ সৃষ্টি হতে পারে। এই বিষয়টি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের গোচরে আনার জন্য সভার উল্লেখ্য করলাম।

**শ্রী রামপদ মান্ডি :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ন বিষয়ে সেচ দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী ননী ভট্টাচার্য মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আপনি জানেন আমার বিধানসভা কেন্দ্র রানীবাঁধ এলাকায় কংসাবতী জলাধার আছে। সেই জলাধার এর রাইট ব্যাংক মেন ক্যানাল দিয়েই শুধু খারিপ মরশুমে জল ছাড়া হয়। রানীবাঁধ এলাকার ১৬০টি মৌজার মধ্যে ১০টিমৌজায় কেবল আংশিক জল দেওয়া হয়, অন্যান্য মৌজায় জল দেওয়া হয় না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে চাষীদের মধ্যে দারুণ উৎসাহ দেখা দিয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় রাণীবাঁধ ব্লকের মধ্যে জলাধার থাকলেও সেচের সুবিধা থাকা সত্ত্বেও জল না দিয়ে পুরো রানীবাঁধ এলাকাটিকে সেচ এলাকা বলে ঘোষনা করা হয়েছে। ১০টি মৌজা যে আংশিক জল পায়, কেবল খারিপ মরশুমেই পায়, রবি মরশুমে পায় না, আর বাকি ১৫০টি মৌজা জলই পায়না। রাইট ব্যাংক মেন ক্যানাল দিয়ে কেবল খারিপ মরশুমেই জল দেওয়া হয়, রবি মরশুমে দেওয়া হয় না। ফলে খাল, বিল, পুকুর, নালা, ইত্যাদিতে যেটুকু জল থাকে সেটা ঐ রবি মরশুমেই শেষ করে দেওয়া হয়। রবি মরশুমে ঐ আর.বি.এম.সি.দিয়ে যদি জল ছাড়া যায় তাহলে ঐ পুকুরগুলিও ভরে যাবে এবং চাষীরাও সেচের জল পাবে। তাছাড়া গরু, বাছুর, মানুষ সকলেই স্নানের জল পাবে। ক্যানেলের ধারে ধারে যে সমস্ত চাষ হয়েছে সেগুলি রক্ষা পাবে। যেহেতু পুরো রানীবাঁধ এলাকায় জল দেওয়া হচ্ছে না সেই জন্য আমি রানীবাঁধ এলাকাটিকে অসেচ এলাকা হিসাবে ঘোষনা করার দাবী জানাচ্ছি।

**শ্রী শশাঙ্ক শেখর মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আপনি জানেন, বীরভূম হচ্ছে কৃষি প্রধান জেলা। এই জেলার বিশেষ করে রামপুরহাট মহকুমার ব্যাপক এলাকাতে প্রতিবছরই বোরো চাষ হয়ে থাকে। কিন্তু বর্তমানে স্যার, এই বোরো চাষ করা দুঃসাধ্য হয়ে পড়েছে। সরকারী নিষেধাজ্ঞা থাকা সত্ত্বেও অত্যাধিক বেশী ফলনের জন্য চাষীদের এই বারো চাষ করার আগ্রহ কমে নি। স্যার, ঐ এলাকার চাষীরা নদী, নালা, খাল, বিল, পুকুর, ইত্যাদি থেকে যতটা পেরেছিল জল নিয়ে এই বোরো চাষ করেছে। স্যার, সিউড়ির ২/১ টি থানায় ময়ুরাক্ষীর বাঁধ থেকে জল দেওয়া হচ্ছে। স্যার, রামপুরহাট থানার প্রায় ৩/৪ হাজার একর জমিতে যে বোরো চাষ হয়েছে সেখানে জল দেবার জন্য চাষীরা ডি.এম এর কাছে রিপ্রেজেনটেসান দিয়েছেন। মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, তিনি ঐ এলাকা একবার পরিদর্শন করে হাজার হাজার একর জমির ফসল রক্ষা করার জন্য কিছু জল দেবার ব্যবস্থা করুন।

**শ্রী উপেন্দ্র কিসকু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পাবলিক হেলথ্ ইঞ্জিনীয়ারিং দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আপনি জানেন প্রতি বছরই বাঁকুড়াজেলাতে জল কষ্ট হয়, এবারে জলকষ্ট যে একটা বিরাট আকার ধারন করেছে এটা ঘটনা নয়, তবে গ্রামে গ্রামে যে সমস্ত রিগবোর টিউবওয়েল হয়েছে সেগুলির

ব্যাপারে কিছু কিছু সমস্যা দেখা দিয়েছে। স্যার, আগে এমনি টিউবওয়েল ছিল এবং কয়েক বছর আগে এক একটি ব্লকে ২০/৩০ টি করে রিগ বোর টিউবওয়েল হয়েছিল, এখন এক একটি ব্লকে প্রায় ৩০০ থেকে ৫০০ করে এই রিগ বোর টিউবওয়েল হয়েছে। স্যারল, এক একটি গ্রুপে ২/৩ জন করে লোক নিয়ে এক একটি ব্লকের সমস্ত রিগবোর টিউবওয়েল সারানোর দায়িত্ব তাদের উপর দেওয়া হয়েছে।তাদের পক্ষে এতগুলি টিউবওয়েল সারানো সম্ভব হচ্ছে না এবং তার উপর আছে পার্টসের অভাব। স্যার, এই সমস্ত টিউবওয়েলগুলি এই সব কারনে সময়মত সারানো যাচ্ছেনা। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে আরো লোকজন এবং পার্টস পাঠিয়ে যে সমস্ত রিগবোর টিউবওয়েল খারাপ হয়ে গিয়েছে তা সারানোর ব্যবস্থা করুন এবং জলের সমস্যার সমাধান করুন।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার বিপিন বিহারী গাঙ্গুলী ষ্ট্রীট এর বাসিন্দা সুতপা নাগের মর্মান্তিক মৃত্যু সম্পর্কে আমি উল্লেখ্য করছি।তাকে তার স্বামী অরুন নাগ যৌতুকের দাবীতে খুন করেছে এই অভিযোগ উঠেছে। স্যার, গত ২৪ মার্চ অরুন নাগ তার শাশুড়িকে বলে যে সুতপাকে পাওয়া যাচ্ছেনা। শাশুড়ি সঙ্গে সঙ্গে মুচিপাড়া থানায় ডাইরি করেন কিন্তু থানা কোন স্টেপ নেয় না। ২৫ তারিখে সি.পি.আই.এর তরফ থেকে কমিশনারকে একথা জানানো হয় এবং বলা হয় এ সম্পর্কে কিছু করা হোক, কিন্তু তাতে কিছুই হয়নি। ২৬শে মার্চ দুপরে মুচিপাড়া থানায় গিয়ে সুতপার আত্মীয়রা শোনেন যে সুতপার কোন খবর নেই অথচ স্যার, ২৬ তারিখে সকালে তার মৃতদেহ নীলরতন সরকার মেডিক্যাল কলেজের পুকুরে পাওয়া যায়। স্যার, পুলিশ কমিশনারকে জানানো সত্ত্বেও বিকেলবেলা আত্মীয় স্বজন দের জানানোর আগেই সম্পূর্ন বে আইনীভাবে সুতপার পোষ্ট মর্টেম করা হয়।

**[ 2.40 – 2.50 p.m.]**

আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি, তিনি এ বিষয়ে একটা বিবৃতি দিন এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন। সম্পূর্ন বেআইনীবাবে পোষ্টমর্টেম হয়েছে। এইভাবে পশ্চিমবাংলার বধুদের উপর একের পর এক নির্যাতন হবে, বধুর মৃত্যু হবে, এ জিনিষ আমরা সহ্য করতে চাই না। সুতরাং আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন নদীয়া জেলার রানাঘাট, হাঁসখালি, কৃষণগঞ্জ, এই তিনটি সংরক্ষিত বিধানসভা কেন্দ্র এবং পর পর মালার মত এই তিনটি কেন্দ্র সাজান রয়েছে। পাশেই বাগদা তপসিলী কেন্দ্র রয়েছে। অথাৎ রানাঘাট, কৃষ্ণনগর, বনগাঁর মাঝামাঝি উত্তর সীমান্ত বর্তী তপসিলী, আদিবাসী এবং সংখ্যালঘু সম্প্রদায় অধ্যুষিত এই ব্যাপক এলাকার জন্য দীর্ঘ ৪০বছর ধরে — বামফ্রন্ট শাসনের সময় সহ পরিবহণ ব্যবস্থার কোন রকম উন্নতি হয় নি। জীবন এবং জীবিকার জন্য পরিবহন তথা যাতায়াত সব চেয়ে গুরুত্বপূর্ণ জিনিষ, কিন্তু এই ব্যাপক অঞ্চলের জন্য একমাত্র রেলই ভরসা, সেই রেলও বর্তমানে ক্রমাগত উঠে যাচ্ছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর নিকট রানাঘাট থেকে বগুলা পর্যন্ত পাকা রাস্তা নির্মানের দাবী জানাচ্ছি।

**শ্রী সুরেশ সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

স্যার, সাম্প্রতিক কালে আমার বিধান সভা কেন্দ্র করনদীঘি তে একটি জরুরী সমস্যার সৃষ্টি

হয়েছে। চৈত্র মাসের প্রচন্ড খরা এবং চৈতালী ঘূর্ণীর ফলে আমার বিধানসভা কেন্দ্রর বেশ কয়েকটি বড় বড় গ্রাম পুড়ে ছাই হয়ে গেছে। গ্রামাঞ্চলের বহু মানুষ আশ্রয়হীন হয়ে পড়েছে। তারা এখন পর্যন্ত কোন রকম আর্থিক সাহার্য্য পাচ্ছে না। এবং তার পোলিন পাচ্ছে না। সেখানে এখন পর্যন্ত দুঃস্থ মানুষদের কাছে পর্য্যাপ্ত পরিমানে ত্রাণ সামগ্রী যায়নি. এই অবস্থায় আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় ত্রাণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি এবং অবিলম্বে ওখানে ত্রাণ সামগ্রী পাঠাবার জন্য অনুরোধ করছি। বিশেষ করে করণদীঘি ব্লকে অবিলম্বে তারপোলিন এবং অন্যান্য ত্রাণ সামগ্রী পাঠান দরকার।

**শ্রী শিবপ্রসাদ দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

স্যার, আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়ে এসেছি সেটি তপসিলী জাতি এবং গরীব ক্ষেতমজুর অধ্যুষিত এলাকা। সম্পূর্ন এলাকাটি কৃষির উপর নির্ভরশীল, ফলে সেখানে গরীব মানুষদের সারা বছর কাজ থাকে না।

সেই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাইছি, আর.বি.এম.সি.মেন ক্যানেল'টি খন্ডঘোষ কেন্দ্রের মধ্য দিয়ে গেছে। কিন্তু ইন্ডাস বর্ডার পর্যন্ত এই ক্যানেল থেকে চাষীরা বোরো চাষের জল পায়। আমরা দীর্ঘ দিন ধরে দাবী করে আসছি, এই ক্যানেল থেকে খন্ডঘোষ, রায়না এলাকায় বোরো চাষের জন্য জল দিতে হবে। কিন্তু এখনো সে দাবী মানা হয়নি, জল দেওয়া হয় না। ক্ষেতমজুরদের সারা বছর কাজ পাওয়ার ক্ষেত্রে এটা একটা বড় সুযোগ এবং এর ফলে ফসলের উৎপাদন ও বৃদ্ধি পাবে। অন্য দিকে আর.বি.এম.সি'র ৭ নং শাখা ক্যানেল হাঁদীপুকুর গেট হতে বার হয়ে ক্ষেজুর হাসী পর্যন্ত গেছে। তারপর নিশ্চিন্তপুর মৌজার অংশে দীর্ঘ দিন ইঞ্জাংসান ছিল। সেই জন্য সেই অংশে ক্যানেল কাটতে বাকি ছিল। তারপরের অংশ কাটা হয়েছে। এখন ইঞ্জাংটেড্ অংশের কেস উঠে গেছে আন্দলোনের দ্বারা, কিন্তু এখনও সেই অংশ কাটা হচ্ছে না। যার ফলে ক্ষেজুরহাটীর পর হতে সমগ্র পূবাংশে নিশ্চিন্তপুর শশঙ্গী, কৃষ্ণনগর , শালুন মৌজার জল পাচ্ছে না। অবিলম্বে ঐ অংশের কাটতে হবে বোরো চাষের জল এবং আর.বি.এম.সি. ৭নং শাখার বাকি অংশ কাটা এই উভয় দাবী অবিলম্বে কার্যকরী করার জন্য স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি। সাথে সাথে দাবী করছি বিহার সরকার এবং কেন্দ্রীয় সরকার দুর্গাপুর ব্যারেজে জলের পরিমান যাতে বাড়ান তার জন্য আমাদের মন্ত্রীসভার পক্ষ থেকে তাদের কাছে বলা হোক৷

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি দৈনিক সংবাদপত্রে একটি সংবাদ প্রকাশিত হয়েছে, সংবাদটি হচ্ছে, 'ক্যাট স্ক্যান মেশিন' নিয়ে দুর্নীতি হচ্ছে। ১৯৮২ সালে বাঙুরপুর ইনস্টিটিউট অফ্ নিউরোলজিতে ইংলন্ডের ই.এম.আই. কোম্পানী থেকে ১কোটি ২০ লক্ষ টাকা দিয়ে ক্যাটস্ক্যান মেশিন কেনা হয়েছিল। কিন্তু সেই মেশিনটিকে এখন পর্যন্ত কোন কাজে লাগান হয়নি, সেটি এখনো গুদামজাত হয়ে আছে এবং নষ্ট হয়ে যাচ্ছে। শুধু তাই নয়, সংবাদে আরো প্রকাশ যে এই মেশিনটি চালাবার জন্য বিদ্যুতের যে ভোল্টেজের দরকার হয় সেই প্রয়োজনীয় ভোল্টেজ সরবরাহের জন্য স্টেবিলাইজার অনেক টাকা খরচ সরে বসান হয়েছে। তাও মেশিন টা চলে না। তারপর দেখা যাচ্ছে এরজন্য জেনারেটর বসাতে হবে এবং ৫০ কেভি জেনারেটর কেনার ব্যবস্থা করা হচ্ছে। শুধু তাই নয়, এই জেনারেটর বসালেই মেশিন চলবে না, তারজন্য সাউন্ড প্রুফ ঘর চাই। এই মেশিনটা অত্যন্ত মূল্যবান মেশিন। এই মেশিন একটাই আনা হয়েছে। এই মেশিনটা নিয়ে আসা হয়েছে

১৯৮২ সালে অথচ এখনও এটাকে কার্যকরী করা হয়নি, মেশিনটা গুদামে পচছে। আমার স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ, দৈনিক সংবাদপত্রে এই যে সংবাদ প্রকাশিত হয়েছে এই ব্যাপারে তদন্ত করুন এবং ঘটনাটা যদি সত্য হয় তাহলে কেন আজ সেই মেশিনটি অকেজো হয়ে পড়ে আছে? কোটি কোটি টাকা খরচ করে এই মেশিনটি নিয়ে এসে এই গরীব দেশের টাকা কেন অপচয় করা হচ্ছে? এই মেশিনটি বসিয়ে সাধারণ মানুষের চিকিৎসার ব্যবস্থা কেন করা হচ্ছে না? আপনি সত্যাসত্য ঘটনাটির তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী সুকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টি হচ্ছে,নদীয়া জেলার হাঁসখালি থানার অর্ন্তগত ৩৯ নম্বর জয়পুর মৌজায় ১৯৮৫ সালে সরকারের ন্যস্ত জমি ভূমিহীন কৃষকদের মধ্যে পাট্টা দেওয়া হয়েছে তারা দখলও নিয়েছে। কিন্তু ১৯৮৪ সালের ডিসেম্বর মাসের মাঝামাঝি নাগাদ উগ্রপন্থীরা তথাকথিত গনফ্রন্টের সমাজবিরোধিরা মারাত্মক অস্ত্র শস্ত্র সহ বে আইনী লোকেদের এবং বহিরাগত লোকেদের নিয়ে এসে সেখানে ঘরবাড়ি তৈরী করেছে। এই ব্যাপারে অতি সত্বর রানাঘাট মহকুমার শাসক এবং জেলা শাসককে জানানো হয়েছে এবং এদের উচ্ছেদের দাবী করা হয়েছে। আমি ব্যক্তিগত ভাবে প্রায় ৭/৮ বার এই ব্যাপারটি নিয়ে জেলা শাসক এবং মহকুমার শাসকের সঙ্গে দেখা করে ঘটনাটি বলেছি। কিন্তু দুঃখের বিষয়, আজ ৩ মাস হয়ে গেল তারা কোন ব্যবস্থা গ্রহণ করেননি। এ ব্যাপারে সেখানকার জনসাধারণের মধ্যে সরকারী প্রশাসন যন্ত্রের প্রতি একটা অনাস্থার ভাব ফুটে উঠেছে এবং তাদের মধ্যে ক্ষোভের সঞ্চার হয়েছে। ঐ সমস্ত বে আইনী দখলদারদের সঙ্গে ওখানকার লোকেদের সংঘর্ষ যে কোন সময়ে সংঘটিত হতে পারে। আমার বিশেষ অনুরোধ, অবিলম্বে এই বিষয়টি তদন্ত করুন এবং বেআইনী দখলদারদের উচ্ছেদ করে প্রকৃত পাট্টাদারদের দখল দেবার ব্যবস্থা করুন।

**শ্রী অবনী ভূষন সত্পতি :-** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২১শে মার্চ বেলা ১১টার সময়ে ঝাড়গ্রাম মহকুমার কাপগাড়ী মল্লভূমি গ্রামীন ব্যাঙ্কে বিহার থেকে আসা ৩জন ডাকাত ৭১ হাজার টাকা ডাকাতি করে নিয়ে চলে যায়। জনসাধারণ ঐ ডাকাতদের পিছু ধাওয়া করে কিন্তু ওদের কাছে দ্রুতগামী যান থাকার ফলে জনসাধারণ ওদের পিছু ধাওয়া করতে পারে না। সঙ্গে সঙ্গে পশ্চিমবাংলার মহকুমা পুলিশ অফিসার দলবল-সহ বিহারে যায় এবং বিহারের পুলিশ অফিসারদের সঙ্গে দেখা করে তাদের সহযোগিতা চান। কিন্তু বলতে লজ্জা হচ্ছে, বিহার পুলিশ পশ্চিমবঙ্গের পুলিশদের সঙ্গে কোন ধরণের সহযোগিতা করেননি। ফলে ঐ সমস্ত ডাকাতদের আজও পর্যন্ত ধরা যায়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ব্যাপারটির প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এই গ্রামীন ব্যাঙ্কটি বিহার সীমান্ত এলাকায় অবস্থিত। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী যেন এ ব্যাপারে যথাযথ ব্যবস্থা অবলম্বন করেন।

**[ 2.50 – 3.00 p.m.]**

**শ্রী মীর ফকির মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দাদপুর সাবসিডিয়ারী সেন্টার সম্বন্ধে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। দাদপুর সাবসিডিয়ারী হেলথ সেন্টারে ডক্টর, নার্স এবং জি.ডি.এ. সবই আছে অথচ এক বছর ধরে হেলথ সেন্টারটি বন্ধ আছে। হেলথ সেন্টারে ডক্টর, নার্স এবং জি.ডি.এ কেউই আসেনা, ওঁরা সবাই ডাক্তারখানায় গিয়ে কাজ করছেন এবং ঐ ডাক্তারখানার কাছেই নার্স ও জি.ডি.এ কোয়ার্টার। আমরা

সবাই ঘটনাটি নদীয়ার সি.এম.ও.এইচের কাছে জানিয়ে ছিলাম, তিনি এই সমস্ত ডাক্তার এবং নার্সদের এক মাসের মাইনে বন্ধ করে দেন। মাইনে বন্ধ করে দেওয়ায় ওঁরা সি.এম.ও. এইচের কাছে ডেপুটেশন দেন এবং সেখানে ইট, পাটকেল ছুঁড়ে জোর করে মাইনে আদায় করেন। এই ব্যাপারে ঐ এলাকার সাধারণ মানুষের চরম দুর্গতি দাঁড়িয়েছে, সেজন্য আমি এ সম্পর্কে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিজয় পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এমন একটি গুরুত্বপূর্ণ প্রশ্নের উত্থাপন করছি এবং সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি এবং যাঁর সম্পর্কে কথাটা বলতে চাইছি তিনি শুধু যে স্মরণীয় এবং বরণীয় তাই নন, আমি মনে করি তিনি নব বাংলার নব জাগরণের অগ্রদূত। তাঁর কথা আমি বলতে চাইছি, তাঁর নাম অনেকেই জানেন, তিনি হলেন হেনরী ডিরোজিও। তিনি নবজাগরণের অগ্রদূত ছিলেন। আমি যেটা বলতে চাইছি সেটা হচ্ছে যে তাঁর প্রতি আমাদের যে দায়িত্ব ছিল সেই দায়িত্ব আমরা পালন করতে পারিনি। তিনি একজন বিদেশী হয়েও এই দেশকে নিজের মাতৃভূমির মতো ভালবেসেছিলেন। তাঁর কাব্য সম্বন্ধে সকলেই কিছু কিছু জানেন। সেই রকম একজন ব্যক্তির নামে আমাদের কিছু করা উচিত। তাঁকে স্মরণীয় করে রাখার জন্য আমি প্রস্তাব করছি যে কলেজ স্কোয়ার নাম পরিবর্তন করে ওটা ডিরোজিও স্কোয়ার করা হোক। আমি প্রস্তাব করতে চাই যে ১৮ই এপ্রিল তারিখ তাঁর জন্মদিন, সেই জন্মদিন উপলক্ষ্যে সরকারী উদ্যোগে তাঁর জন্মদিন পালন করা হোক, এটাই আমি সরকারকে জানাতে চাই।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীরামপুর থেকে বাগবাজার পর্যন্ত এই বিস্তীর্ণ জনপদে একটি প্রাচীন বাসরুট আছে ৩নম্বর বাসরুট, এই বাসরুটের দুরাবস্থা এমন জায়গায় গিয়ে পৌঁচেছে যে জনসাধারণের যাতায়াতের প্রচণ্ড কষ্ট হচ্ছে এবং দুর্ভাগ্য এই যে ৭/৮ বছর ধরে চেষ্টার পরেও কোন বিকল্প রুট করা গেল না। ৩নং রুটের মালিকরা হাইকোর্টের মামলা করে ইনজাংসান জারী করেছেন এবং এর ফলে জনসাধারণকে প্রচণ্ডভাবে অসুবিধার মধ্যে পড়তে হচ্ছে। আমরা দাবী করেছিলাম যে অন্তবর্তী ব্যবস্থা হিসাবে অন্য বাসরুট ওখানে করা হোক। পরিবহণ মন্ত্রী মহাশয় হস্তক্ষেপ করে একটি ব্যবস্থা করুন। আমি সেজন্য আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাখ্যা নন্দন দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার সবং এবং পটাশপুর কেন্দ্রে এক ভয়ংকর অবস্থার সৃষ্টি হয়েছে প্রায় কয়েক হাজার একর জমির বোরো চাষের শোচনীয় অবস্থা হয়েছে এবং খুবই সংকট দেখা দিয়েছে। এর আগে ড্রট এবং পরে বন্যার কথা আমি এই বিধানসভায় উল্লেখ করেছিলাম। প্রায় ৪/৫ একরের মতো জমিতে বোরো এবং আমন দুরকমের ধানই নষ্ট হয়েছিল। জমিগুলি কেলেঘাই এবং বাগুই নদীর দুপাশে আছে, নদীগর্ভে আগে থেকে প্রয়োজনের তুলনায় অনেক বেশী জল আটকে রেখেছেন। সেজন্যই এই অবস্থা দেখা দিয়েছে। আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব বিভাগের মাননীয় মন্ত্রী মহাশয়ের এবং সেচ ও ক্ষুদ্র সেচ বিভাগের মন্ত্রী মহাশয়দের নিকট অনুরোধ জানাচ্ছি যে দু-একদিনের মধ্যে অবিলম্বে যদি হস্তক্ষেপ না করেন তাহলে সমগ্র সবং এবং পটাশপুরের প্রায় ৪/৫ একর জমির বোরো চাষ নষ্ট হয়ে যাবে।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছুদিন আগে দেখলাম যে চন্দননগরে বি.জে.পি.র নেতা খুন হয়েছেন, আজকে শুনলাম যে সি.পি.এমের একজন রাজনৈতিক কর্মী খুন হয়েছেন কংগ্রেসের হাতে। এইসব রাজনৈতিক হত্যাকাণ্ড হচ্ছে তা সি.পি.এম, কংগ্রেস, অথবা বি.জে.পি.কিংবা ফরওয়ার্ড ব্লক যেই হোক না কেন এই রাজনৈতিক হত্যাকাণ্ড বন্ধ করা উচিত। আমি আপনার মাধ্যমে এই ব্যবস্থা নিতে বলছি যে কেন, পশ্চিমবঙ্গে এইসব রাজনৈতিক হত্যাকাণ্ড হচ্ছে

কে বা কারা এটাতে মদত দিচ্ছে এটা একটু অনুসন্ধান করে তদন্ত করা হোক।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি। ২রা এপ্রিল থেকে উচ্চমাধ্যমিক পরীক্ষা সুরু হচ্ছে। আজকে কলেজ অশিক্ষক কর্মচারীরা ধর্মঘট করেছে তাতে আপত্তি নেই। গতকাল সেনেটে এই নিয়ে আলোচনা হয়েছে। এই আন্দোলনের সুষ্ঠু মীমাংসার জন্য তাঁরা যে প্রস্তাব দিয়েছেন একশ্রেণী কর্মচারী তা প্রত্যাখ্যান করেছেন। বামফ্রন্ট এবং বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আবেদন করা হয়েছে যাতে এই ধর্মঘট প্রত্যাহার করা হয় কিন্তু একশ্রেণীর কর্মচারী এই ধর্মঘটকে কেন্দ্র করে কলেজ বিশৃঙ্খলা সৃষ্টি করতে চাইছেন যাতে পরীক্ষা বানচাল হয়ে যায়। ছাত্র-ছাত্রীদের কাছে এই উচ্চমাধ্যমিক পরীক্ষা অত্যন্ত গুরুত্বপূর্ণ। হাজার হাজার ছাত্র-ছাত্রী এই পরীক্ষা দেবেন। কংগ্রেস ঐ ধর্মঘটীদের উস্কানী দিচ্ছে। এই দিকে সরকারকে যথাযথ দৃষ্টি দিতে বলছি, যাতে উচ্চমাধ্যমিক পরীক্ষা সুষ্ঠুভাবে হতে পারে।

**ডঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়য়ের দৃষ্টি আকর্ষণ করছি। বকেয়া ঋণ আদায়ের প্রচেষ্টা হচ্ছে রাজ্য সরকারের পক্ষ থেকে - এ বিষয়ে আমার কোন মতবিরোধ নেই। কিন্তু দেখতে পাচ্ছি এই ঋণ আদায়ের নাম করে গরীব মানুষের উপর জুলুম হচ্ছে। মেদিনীপুরে কিছু কিছু সমবায় কর্তৃপক্ষ এবং একশ্রেণীর আমলা অফিসার নীতি লঙঘন করে চলেছেন। কেন্দ্রীয় সরকারের আর্থিক নীতির ফলে গরীব আরো গরীব হয়ে পড়ছে, কৃষিক্ষেত্রে প্রয়োজনীয় জিনিসপত্রের ধারাবাহিকভাবে মূল্যবৃদ্ধি ঘটছে এবং উৎপাদিত ফসলের লাভজনক মূল্য না পাবার ফলে তাঁরা ঋণ শোধ করতে পারছে না। আপনি জানেন কেন্দ্রীয় সরকারের নির্দেশে রিজার্ভ ব্যাঙ্ক আয়-কর মকুব করেন এবং এইরকম ৩৪৫ কোটি টাকা তাঁরা মকুব করেছেন। আমি আপনার মাধ্যমে মন্ত্রীমহাশয়কে বলবো আজকে ঋণ আদায়ের নামে যে জুলুম চলছে সেটা বন্ধ হোক সঙ্গে সঙ্গে তাঁদের ব্যাঙ্ক ঋণ মকুব করা হোক।

**শ্রী হৃষিকেশ মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হোল-পশ্চিমবঙ্গে যেসব স্বাস্থ্যকেন্দ্র আছে সেগুলো গ্রামাঞ্চলে অবস্থিত। এইসব স্বাস্থ্যকেন্দ্রে যেসব এ্যাম্বুলেন্স আছে এবং তারজন্য যে পেট্রোল এ্যালটমেন্ট হয় সেই পেট্রোলের জন্য ১০/১৫ বছর আগে ধরা ছিল ১০ হাজার টাকা এবং স্পেয়ার পার্টসের জন্য ২ হাজার টাকা, সেই এ্যালটমেন্ট এখনও চলছে। কিন্তু আজকে পেট্রোলিয়ামজাত দ্রব্য এবং স্পেয়ার পার্টসের দাম যেভাবে বেড়েছে তাতে ঐ টাকায় এ্যাম্বুলেন্সগুলির পক্ষে ২/৩ মাসের বেশী পেশেন্ট ক্যারি করা সম্ভব হয়না। পরে যখন পেশেন্টকে সাবডিভিশনাল বা জেলা হাসপাতালে পাঠাতে হয় তখন গরীব পেশেন্টকে খরচ দিয়ে ঐ হাসপাতালে আসতে হয়। এই দুরূহ অবস্থা থেকে মুক্তি দেবার জন্য আমি মাননীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সৈয়দ মোয়াজ্জেম হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার বালিচকে ফুড কর্পোরেশন অফ ইণ্ডিয়ার একটা গোডাউন আছে। ঐ গোডাউনটি গত তিন চার মাস বন্ধ হয়ে আছে কিন্তু বন্ধ করবার কোন কারণ নেই। কন্ট্রাক্টর নিয়োগের ব্যাপারে আর্থিক ব্যাপার চলছে। কিন্তু এর ফলে ১০০ ওয়ার্কারস্ অনাহারের মধ্যে দিন কাটাচ্ছে এবং গুদামের সমস্ত খাদ্যদ্রব্য নষ্ট হতে চলেছে। এ ব্যাপারে মাননীয় খাদ্যমন্ত্রীকে উপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**[ 3.00 – 3.10 p.m.]**

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৫ই মার্চ তারিখে হুগলী জেলার চুঁচড়া শহরে নৈহাটী লঞ্চ সারভিসের হকারদের উপর কংগ্রেসের কিছু সমাজবিরোধী আক্রমন করে। সেখানে হকাররা মিছিল করে যাচ্ছিল, তখন তাদের উপর আক্রমন চালানো হয়। তার ফলে ৬জন হকার মারাত্মকভাবে আহত হয় এবং হাসপাতালে মৃত্যুর সঙ্গে পাঞ্জা লড়ছে। নিত্য যাত্রীরা তার প্রতিবাদ করলে সমাজবিরোধীরা তাদের উপর আক্রমণ করে। এর ফলে ২৬ তারিখে লঞ্চ বন্ধ হয়ে যায়। আপনি জানেন স্যার, ব্যাণ্ডেল স্টেশানে রেল পুলিশ হকারদের উপর গুলি চালনার প্রতিবাদে এই মিছিল। আমি আপনার মাধ্যমে এই সমাজবিরোধীদের গ্রেপ্তার করার জন্য স্বরাষ্ট্রমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বিকাশ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা নির্বাচন কেন্দ্রে একরা বাসন্তী বিজয় হাইস্কুল আছে। এই হাইস্কুলটি পশ্চিমবাংলার একমাত্র স্কুল যেটা কলিকাতা বিশ্ববিদ্যালয় পরিচালনা করে। গত ২ বছর ধরে এই স্কুলটি অচলাবস্থা চলছে এবং বর্তমানে আরো বেশী করে অচলাবস্থার সৃষ্টি হয়েছে। এই স্কুলের প্রধান শিক্ষক ২-৩ বছর আগে বরখাস্ত হন। তিনি আবার হাইকোর্টের আদেশ নিয়ে এই স্কুলে এসেছেন। এই প্রধান শিক্ষক স্কুলে যাচ্ছেন না। তাই আমি দাবি জানাচ্ছি এই স্কুলটিকে অধিগ্রহণ করা হোক এবং যাতে স্কুলটি ভালোভাবে চলতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুভাষ বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি স্যার, আপনি জানেন যে প্রায় অর্ধমৃত অবস্থায় কল্যানী স্পিনিং মিল ১৯৭৭ সালে কংগ্রেস সরকার বামফ্রন্ট সরকারের হাতে দিয়ে গিয়েছিল। এই স্পিনিং মিলের ওয়েলিংটন স্কোয়ারে একটা হেড অফিস আছে। গত ২০ তারিখে এই অফিসে কিছু দুস্কৃতকারী আসে এবং তারা ম্যানেজিং ডিরেকটরের চেম্বারে ঢোকে এবং পি.এ-কে মারধোর করে। এই অফিসে কিছু লোক অফিসার র‍্যাংকে নিয়োগের জন্য ইনটারভিউ দিতে আসে। সেই দুস্কৃতকারীরা তাদেরও মারধোর করে। এই দুস্কৃতকারীরা হল কংগ্রেসী গুণ্ডা, এদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক। এখানে যে চেম্বার ভাঙচুর করা হয়েছে তার জন্যে তাদের কাঠ থেক ক্ষতিপূরণ আদায় করার দাবি জানাচ্ছি। এই অফিসের কিছু এমপ্লয়ী এর সঙ্গে যুক্ত আছে এবং কিছু গুণ্ডা প্রকৃতির লোক আছে। সেইজন্য এদের কাছে থেক ক্ষতিপূরণ আদায় করার জন্য আপনার মাধ্যমে দাবি জানাচ্ছি।

**শ্রী সেখ সিরাজ আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এর আগেও আমি এই প্রশ্ন তুলেছি। খড়গপুর মিউনিসিপ্যালিটি এলাকায় প্রচন্ড পানীয় জলের কষ্ট চলছে। তার সঙ্গে সঙ্গে সেখানকার মানুষ, গরু চান করতে পারছে না। এই অবস্থার মধ্যে খড়গপুর মিউনিসিপ্যালিটি এলাকায় পক্স এবং হাম ব্যাপক আকারে দেখা দিয়েছে। অবিলম্বে যদি এর প্রতিকার না করা যায় তাহলে মহামারির আকার ধারণ করবে। এই ব্যাপরে সুষ্ঠু ব্যবস্থা নেবার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** সম্প্রতি স্যার, কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষের জন্য ২১ কোটি ২০ লক্ষ টাকা ব্যয়ে ২৭ টি রাস্তার জন্য প্রকল্প মঞ্জুর করেছেন। কিন্তু তার মধ্যে পশ্চিমবাংলার ভাগে পড়েছে ২টি এবং তার জন্য সর্বসমেত ব্যয় হবে ৭৪ লক্ষ টাকা। যদি আমরা জনসংখ্যার হিসাব ধরি

তাহলে পশ্চিমবাংলার ভাগে পড়বে প্রায় ১ লক্ষ ৬০-৭০ হাজার টাকা। সেই জায়গায় পশ্চিমবাংলার জন্য ২টি প্রকল্পের মঞ্জুরী দেওয়া হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে দিল্লী প্রোজেক্টের কাছে দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই প্রকল্পটি ঠিকমতভাবে গ্রহণ করা হয় এবং আমাদের যাতে আরো প্রকল্প দেওয়া হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুন্দর হাজরা :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উত্থাপন করছি, তাহল এই যে, মেদিনীপুর জেলার সেই শালবনীতে গত ১লা মার্চ গোদাগিয়াশাল রেলওয়ে স্টেশনের কাছে কাজুবাদাম ফ্যাক্টরির জন্য ভিত্তি প্রস্তর উদ্বোধন করার কথা ছিল। সেখানে মাননীয় ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের মন্ত্রী এবং বনমন্ত্রী গিয়েছিলেন। দুর্ভাগ্যবশত বনমন্ত্রী সেখানে হৃৎরোগে আক্রান্ত হয়ে মারা যান। ওখানে প্রায় ১ হাজার হেক্টর জমিতে কাজুবাদামের চাষ হয়ে থাকে। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তর এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করব যে, ওখানে যে কাজুবাদাম চাষ হচ্ছে তার সদ্ব্যবহার করার জন্য যাতে ওখানেএকটি ফ্যাক্টরী তৈরী করা হয়, সেদিকে যেন দৃষ্টি দেন।

**শ্রী মোহিনী মোহন পাণ্ডা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার কংস্বতী জলাধারে যে জল আছে, তা থেকে এলাকার চাষীদের চাষের জন্য জল সরবরাহ করা সম্ভব। ওখানে খাতড়া শিমূলপুর, রায়পুর ২নং প্রভৃতি অঞ্চলে হাজার হাজার চাষী নীচু জমিতে চাষকার্য করছেন। কিন্তু বর্তমানে জলের অভাবে চাষীদের সমস্ত ফসল শুকিয়ে যাচ্ছে। আমি মাননীয় সেচমন্ত্রী মহাশয়তে অনুরোধ করছি যে তিনি যেন অবিলম্বে কংসাবতী জলাধারের জল থেকে জলসরবরাহ করে ক্ষুদ্র, মাঝারী কৃষকদের বাঁচাবার জন্য প্রয়োজনীয় নির্দেশ দেন। হাজার হাজার চাষীরা যাতে তাঁদের চাষ করা ধান বাঁচাতে পারেন, তার জন্য সহায়তা করেন এবং চাষীদের বাঁচাবার ব্যবস্থা করেন।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ:** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হলদিয়াতে ব্যক্তিমালিকানাধীন একটি লাভজনক সংস্থা আছে। সংস্থাটির নাম হচ্ছে ইউরেকা কেমিক্যেলস্। এঁরা কার্বন উৎপাদন করেন। বহু লক্ষ টাকা পুঁজি বিনিয়োগ করে এই লাভজনক সংস্থাটি স্থাপিত হয়েছিল। কিছু কিছু ঋণদানকারী সংস্থা এখানে তাঁদের পুঁজি বিনিয়োগ করেছেন। কিন্তু ব্যাপক দুর্নীতি ও পরিচালন ব্যবস্থা অপদার্থতার জন্য মাঝে মাঝেই কারখানাটি বন্ধ হয়ে যায়। গত দুমাস ধরে ওখানে নিযুক্ত শ্রমিকরা তাঁদের বেতন পাচ্ছেন না। অবিলম্বে এই সংস্থাটি অধিগৃহীত হলে শ্রমিকরা তাঁদের চাকুরীর নিরাপত্তা ফিরে পাবেন। এটি একটি লাভজনক সংস্থা, সুতরাং মাননীয় শিল্পমন্ত্রীর কাছে আমি অনুরোধ করছি যে, অবিলম্বে এই সংস্থাটি অধিগ্রহণের জন্য তিনি যেন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেন।

**মিঃ স্পীকার :** হিমাংশু কুমার আমার কাছে মেনশানের জন্য নাম দিয়েছেন। আমি এ সম্বন্ধে হাউসে বিতর্কের জন্য এ্যালাউ করেছি। তাঁর সাবজেক্টের উপরে মোশান নিয়ে যখন এখানে ডিবেট হবে, তখন তিনি তাঁর বক্তব্য রাখার সুযোগ পাবেন।

## PRESENTATION OF THE TWENTY-EIGHTH REPORT OF THE COMMITTEE ON ESTIMATES 1984-85.

**Shri Birendra Narayan Ray :** Sir, I beg to present the twenty-eighth Report of the Committee on Estimates, 1984-85, on the State

Health Transport Organisation.

**ডঃ জয়নাল আবেদিন ঃ** কালকে এ্যাসুওরেন্স কমিটির রিপোর্ট লে করা হয়েছে। আমরা তার কপি কেন পাব না?

(এই সময়ে বীরেন্দ্র নারায়ন রায় নিজ আসনে বসে ডঃ জয়নাল আবেদিনের উদ্দেশ্যে কিছু বলেন)

স্যার, আপনি এই ভদ্রলোককে হাউসে [*] খেয়ে আসা বন্ধ করুন

**মিঃ স্পীকার ঃ** 'হাঁড়িয়া' শব্দ বাদ যাবে। The reports are laid on the table of the Library. You may collect the reports from the Library. It is not against the Rules.

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি - মাননীয় সদস্যদের এই বিষয়ে চিন্তা করে দেখতে হবে, যে কথা আমি এই হাউসে আগেও উত্থাপন করেছি - বিভিন্ন জায়গায় বধূহত্যা বন্ধের ব্যাপারে তিনি যেন কার্য্যকরী ব্যবস্থা গ্রহণ করেন। বিভিন্ন সংবাদপত্রে এবং রেডিওতে আমরা এই সংবাদ শুনে থাকি। গতকাল আবার এই ঘটনার কথা শুনলাম। শ্রীমতী সুতপা নাগকে নির্মমভাবে হত্যা করা হয়েছে এবং তাঁর মৃতদেহ নীলরতন সরকার হাসপাতালের পুকুরে পড়ে আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ইতিপূর্বে বধূহত্যার ব্যাপার নিয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি।

**[ 3.10 – 4.00 p.m.]**

[Including Adjournment]

এই ব্যাপারে আমরা মহিলা সমিতির পক্ষ থেকে আন্দোলন করেছি। সুতপা নাগও একজন মহিলা সমিতির সদস্যা ছিলেন। অত্যন্ত দুঃখের কথা যে সি.পি.আই. নেতা শ্রী বিশ্বনাথ মুখার্জী তিনি পর্যন্ত পুলিশ কমিশনার শ্রী বিকাশকলি বাবুকে দৃষ্টি আকর্ষণ করেন যে মৃতদেহের ময়না তদন্ত যে করা হোল সেই কথাটি তার বাড়ীতে জানান হলো না কেন? যেখানে থানায় ডায়েরী করা ছিল সেখানে সুতপা দেবীর ডেডবড়ি পাওয়া সত্ত্বেও এইভাবে চেপে যাওয়া হল কেন? এই ব্যাপরে কিছুদিন আগে কুচবিহার জেলায় একটি ঘটনা ঘটেছিল। সেখানে ইন্দ্রাণী সোম নামে একজন মহিলাকে এইভাবে খুন করা চেষ্টা করা হয় এবং সেকথা আমরা জানতে পেরে আমরা আন্দোলন করি এবং ডি.সি. কাছে জানাই এবং এইভাবে তার প্রাণরক্ষা করি। আমরা লক্ষ করেছি স্থানীয় থানার অসহযোগিতা এবং পুলিশের নিষ্ক্রিয়তা এবং তাদের কোনরকম যোগসাজস থাকার জন্য এই প্রাণনাশ করা সম্ভব হচ্ছে। ইন্দ্রাণী সোমও একজন মহিলা সদস্যা। এইভাবে প্রতিদিন কাগজ খুললেই দেখা যায় যে স্ত্রীদের উপর অত্যাচার, তাদের মারধোর করার ষড়যন্ত্র হয়েছে এবং এইভাবে অত্যাচার করার ফলে বহু স্ত্রী আত্মহত্যা করার সিদ্ধান্ত নিয়ে থাকে। সুতরাং আমি এই ব্যাপার স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই সুতপা নাগের কেসটি তদন্ত করা হোক এবং কেন ডেডবডি ময়না তদন্ত করা সত্ত্বেও তাদের বাড়ীর লোকেদের খবর দেওয়া হল না সেই বিষয়ে ব্যবস্থা নিন।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে

***Note :-*** * [Expunged as ordered by the chair]

মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের আর্থিক অনটনের কথা জেনে আমি গত ১ বছর আমাদের সদস্যদের পাওনা এ্যালাউন্স নিইনি। আমি ১০-১২দিন আগে এটি নিই এবং এই প্রাপ্য টাকার চেক বই নিয়ে ব্যাঙ্ক অফ বড়দার হাওড়া শাখায় চেক কাটতে গিয়ে তারা বলেন যে রিজার্ভ ব্যাঙ্ক ক্লিয়ারেন্স দিচ্ছে না, পশ্চিমবঙ্গ সরকারের টাকা নেই সুতরাং কিছু করা যাবে না। আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর কাছে জানতে চাই যে কি ব্যাপার আছে এবং কেন চেক ক্লিয়ারেন্স হচ্ছে না, সেখানে কোন ইনস্ট্রাকশান দেওয়া আছে কিনা?

**শ্রী অমিয় ভূষণ ব্যানার্জী :** আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সমস্ত হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি সকলেই জানেন ১৮ই মার্চ তারিখে কলকাতা কলেজের অশিক্ষক কর্মচারীরা আমৃত্যু অনশন সুরু করেছে তাদের বিভিন্ন দাবী-দাওয়ার ভিত্তিতে। আপনাদের সকলেরই জানা আছে যে গত ২২ মার্চ তারিখে শিক্ষামন্ত্রী শ্রী শম্ভু ঘোষ হাউসের সামনে এই ব্যাপারে সরকারের পক্ষ থেকে কি কি মানা সম্ভব সেই বিষয়ে একটা বিবৃতি দিয়েছিলেন। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট সভায় এই নিয়ে সর্বদল মিলে একটি আলোচনা হয় এবং তাতে প্রস্তাব গ্রহণ করেছিলাম। সেই সভায় ভাইস চ্যান্সেলার এবং আমরা কয়েকজন মিলে একটি কমিটি করি এবং তারপরে চীফ মিনিষ্টারের সঙ্গে তখন যোগাযোগ করি। সেই আলোচনায় এই ধর্মঘটের অন্যতম নেতা শ্রী অজিত ভট্টাচার্য্য স্বয়ং মিটিংয়ে ছিলেন। তিনি এই ব্যাপারে খুব উদ্‌যোগ দেখিয়েছিলেন। কিন্তু মিটিং হয়ে গেলে পরে দেখা গেল ঘন্টাকানেক বাদে তিনি সিদ্ধান্ত দেন যে এই ব্যাপারে তিনি কোন আলোচনায় যাবেন না এবং সিদ্ধান্ত প্রত্যাখ্যান করেন এবং ধর্মঘট চালিয়ে যান। এরফলে আগামী যেসব পরীক্ষা আসছে তাতে পরীক্ষার্থীদের ক্ষতিগ্রস্ত হওয়ার সম্ভাবনা আছে। সেইজন্য আমি এই ব্যাপারে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, through you I wish to draw the attention of this Government - particularly of the Hon'ble Minister for Animal Husbandry to the fact that lives of thousands of young men of West Bengal depend on supply of milk. Sir, from me you will listen what is the condition of these young men. A notice has been issued by the Deputy Milk Commissioner of Haringhata dated 20th March, 1985 saying that the youths of Nadia and North 24 Parganas who have been supplying milk so long to the chilling plants, will no longer be able to supply milk to them and that they will have to supply it through the Co-operative affiliated to Kishan Co-operative Milk Producer's Union Ltd.Not knowing the rules and regulations set up by this Union i.e. who are the producers and who are dealing with the milk, they are unable to do this job. The results is that if this order is not withdrawn, these youths of Nadia and North 24 Parganas who have been supplying milk so long to the chilling plants will not be able to do the work. Sir, it is a series problem. Therefore, I request the Hon'ble Minister to immediately withdraw this notification.

**শ্রী মতীশ রায় :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ব্যাপারের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এ্যাপোলোজাইপার বলে দমদমে রাজ্য সরকারের পরিচালনাধীন একটি কারখানায় ৩শর উপর শ্রমিক কাজ করে। শ্রম দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শিল্প দপতরের মন্ত্রীর কাছে সুপারিশ করা সত্ত্বেও এই কারখানার শ্রমিকরা গত ২ মাস ধরে বেতন পাচ্ছেন না। আপনার মাধ্যমে শিল্প মন্ত্রীর কাছে আবেদন করছি তিনি একটা ব্যবস্থা অবলম্বন করুন যাতে শ্রমিকরা অবিলম্বে বেতন পান।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, ১২ দিন ধরে ঐ অশিক্ষক কর্মচারীদের ধর্মঘট চলছে এবং তাদের সঙ্গে শিক্ষক কর্মচারীরা। তারাও ধর্মঘট-এ যোগদান করেছেন। এরফলে ইতিমধ্যে ১৫৬ জনকে হাসপাতালে স্থানান্তরিত করতে হয়েছে এবং তাদের অবস্থা অত্যন্ত সঙ্গীন। ৩০০টি কলেজের মধ্যে ২৭০টি কলেজে ১২ ক্লাসের ছাত্রছাত্রীদের পড়ানো হয়। ২ তারিখ থেকে পরীক্ষা আরম্ভ হবে। ছেলেরা এ্যাডমিড কার্ড পাচ্ছে না। ৫ জনের অবস্থা অত্যন্ত সঙ্কটজনক। বি.এ.বি.এস.সি ছেলেরা ফর্ম ফিলাপ করতে পারছে না। আমি আপনাকে বলব অবিলম্বে মুখ্যমন্ত্রী যদি হস্তক্ষেপ করতে না পারেন তাহলে অত্যন্ত খারাপ অবস্থা হবে।

**শ্রী শচীন সেন :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, এই বিষয়টা একটু আগে মাননীয় সদস্য অমিয় ব্যানার্জী মহাশয় উল্লেখ করলেন। সংবাদপত্রের রিপোর্ট দেখে খুব উৎসাহ হয়েছিল যে সিনেটের সবাই সর্ব দল মিলে এই সিদ্ধান্ত গ্রহণ করেন যে বিষয়টি মীমাংসা হওয়া উচিত। ২ তারিখ থেকে উচ্চ মাধ্যমিক পরীক্ষা আরম্ভ হচ্ছে। সাথে সাথে তারা মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেন এবং সেই জায়গায় আন্দোলনের নেতা অজিত ভট্টাচার্য্য উপস্থিত ছিলেন এবং তিনি বললেন ঠিক আছে ১ ঘন্টা পরে এসে জানাচ্ছি। ১ ঘন্টা ধরে কাদের সাথে পরামর্শ করলেন জানি না, তবে পরে এসে বল্লেন আন্দোলন চালিয়ে যাব। এই ভাবে তাদের উস্কানি দেওয়া হচ্ছে।

[At this stage the House was adjourned till 4 p.m.]

(after adjournment)

**[4.00 – 4.10 p.m.]**

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় :** মিঃ স্পীকার, স্যার, আমাদের হুগলী জেলাতে গতকাল রাত্রি ১০টা থেকে গোদলপাড়া জুট মিল ঐ কোম্পানী লক আউট ঘোষণা করেছে। তার কয়েকদিন আগে ভিক্টোরিয়া জুট মিল লক আউট ঘোষণা করেছে এবং নর্থ ব্রুক জুট মিল লক আউট ঘোষণা করেছে। এইভাবে একটার পর একটা কারখানা লক আউট হচ্ছে, বন্ধ হচ্ছে এবং তার ফলে হাজার হাজার শ্রমিক বিপদে পড়েছে। এই বিষয়টা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়, এই বিষয়ের উপর গুরুত্ব দিয়ে আমাদের সরকার কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করুন এবং শ্রমিকদের সমস্যা যাতে অবিলম্বে সমাধান হয় তার ব্যবস্থা করুন। গোদলপাড়া জুট মিলের হাজার হাজার শ্রমিক একত্রিত হয়ে বিক্ষোভ প্রদর্শন করছে। আমি এই বিষয়ে অবিলম্বে হস্তক্ষেপ করার জন্য শ্রম মন্ত্রীকে অনুরোধ করছি।

## LEGISLATION

### The West Bengal Appropriation (Vote on Account) Bill, 1985

**Dr. Ashok Mitra :** Sir, I beg to introduce the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1985.

(Secretary then read the title of the Bill)

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1985 be taken into consideration.

মিঃ স্পীকার, স্যার, এই বিল সম্পর্কে আমার বাড়তি কোন কথা বলার আপাততঃ প্রয়োজন নেই, কারণ, গতকাল এই বিধান সভায় আপনারা যে ৫৯৬ কোটি ৪ লক্ষ ১৩ হাজার টাকা ১৯৮৫-৮৬ সালের দুই মাসের ব্যয়-বরাদ্দ নির্বাহ করার জন্য অনুমোদন করেছেন সেই অনুমোদনের টাকা রাজ্যের কোষাগার থেকে বের করে নিয়ে আসার জন্য আলাদা অনুমতির প্রয়োজন যেটা আমরা এ্যাপ্রোপ্রিয়েশান বিলের মারফত আমাদের কর্তব্য সম্পাদন করি। এর আগে বহুবার বলেছি এটা আমার কাছে অনেকটা বিয়ের পর বাসি বিয়ের মত—বিয়ে একবার হয়ে গেছে তারপরে আর একবার বিয়ে যেমন হয়। আমি আর বাড়তি কথা বলব না, মাননীয় সদস্যদের মন্তব্য শোনার পর যদি কিছু বলার থাকে তাহলে বলব।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation (vote on Account) Bill, 1985 be taken into consideration, was then put and agreed to.

Clauses 1 to 3 Schedule and Preamble.

The question that Clauses 1 to 3 Schedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation (Vote on Account) Bill, 1985 as settled in the Assembly be passed.

The motion was then put and agreed to.

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, টেকনিক্যাল পয়েন্টে আমি কিছু বলতে চাই—

**মিঃ স্পীকার :** মিঃ আবেদিন, এতে বলা যায় না।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় স্পীকার মহাশয়, চেয়ারে বসে আপনিও যদি বেআইনীভাবে কথা বলেন তাহলে তো সাংঘাতিক কথা। আমি মনে করি আইন মানতে আপনিও বাধ্য। আইনে আছে যে কোন বিল দুদিন আগে সার্কুলেট করতে হবে। আমি তো বুঝতে পারছিনা এই সরকারের এত কিসের তাড়া। কালকে ভোট অন এ্যাকাউন্ট মুভ করেছে এবং এটা আমরা সন্ধ্যায় পেয়েছি। আজকেই আবার এ্যাপ্রোপ্রিয়েসন বিল এল। এসব কি হচ্ছে? স্যার, আমি দুটি জিনিস আপনার কার্যকালে লক্ষ্য করেছি। আপনি দেখবেন এই সরকার এ্যাসেম্বলীর সেসন কমাতে চায়—অর্থাৎ সিটিং ডেজ অব দি এ্যাসেম্বলী কমাতে চায় তাড়াহুড়া করে। তাঁরা যদি এতে আবার আপনার সহায়তা পায় তাহলে এ্যাসেম্বলীর মেম্বাররা ডিসকাসনের সুযোগ পাবে না। আপনি একটা নিয়ম তো মানবেন। দুদিন সময় কেন করছেন না? কালকে ভোট অন এ্যাকাউনট হল এবং আজকেই এটা নিয়ে এলেন। আমি মনে করি দ্যাট ইজ এগেন আনসেকুলার, আনজাস্ট। আপনি যেমন আইন মানতে বাধ্য ঠিক সেইভাবে সরকারকেও আইন মানতে বাধ্য করুন এটাই আমার বক্তব্য।

## The West Bengal Appropriation Bill, 1985

**Dr. Ashok Mitra :** Mr Speaker Sir, I beg to intıoduce the West Bengal Appropriation Bill, 1985

(Secretary then read the title of the Bill)

**Dr. Ashok Mitra :** Mr Speaker. Sir. I beg to move that the West Bengal Appropriation Bill, 1985, be taken into consideratin.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এক্ষেত্রেও আমার বক্তব্য খুব সংক্ষিপ্ত। ১৯৮৪/৮৫ সালে যেটা অতিরিক্ত খরচ করেছি ৩৪৩ কোটি টাকা যার জন্য গতকাল ভোট নেওয়া হয়েছে সেই টাকা যাতে সরকারী কোযাগার থেকে বার করতে পারি সেইজন্যই এই বিল আনা হয়েছে। জয়নাল আবেদিন যা বলেছেন তার উত্তরে বলছি, প্রতি বছরই এই জিনিস হয়েছে। অর্থাৎ যেদিন এটা পাশ হয়েছে তার পরের দিনই এটা এসেছে। ডাঃ আবেদিনরা যখন সরকারে ছিলেন তখনও এই ব্যবস্থা ছিল। কাজেই অকারণে তিনি এই সমস্ত কথা কেন বললেন আমি বুঝতে পারলাম না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে বক্তব্য রাখছি। আজকে অর্থমন্ত্রী এ্যাপ্রোপ্রিয়েসন বিল অন সাপলিমেনটারি এক্সপেনডিচার যেটা উত্থাপন করেছেন সে সম্বন্ধে আমার কিছু বক্তব্য আছে। রাজ্য সরকার যেটা খরচ করেন সেই সম্ভাব্য খরচের ডিটেলড বাজেট এসটিমেট আমাদের কাছে পলেস্ড হয়। বছরের শেষে সাধারণতঃ ৩ রকম খরচ আমরা দেখি এবং তার মধ্যে নাম্বার ওয়ান হচ্ছে, অ্যাস্ পার বাজেট এসটিমেট, নাম্বার টু হচ্ছে, বাজেটে ধার্য ছিল না অথচ অতিরিক্ত খরচ করতে হয়েছে—অর্থাৎ একসেস্ এক্সপেনডিচার দ্যাট ওযাজ এডিসন্যাল ইন এক্সেস অব দি ভোটেড এ্যামাউন্ট। সাধারণতঃ ফর ন্যাচারাল ক্যালামিটিস্ এ্যান্ড আদার কমপেনসেটরি এক্সপেনডিচার—এর ক্ষেত্রে এটা হয়।

**[4.10 – 4.20 p.m.]**

সেগুলিকে পরবর্তীকালে সাপলিমেনটারী বাজেট হিসাবে এখানে উত্থাপন করা হয়: মন্ত্রী মহাশয় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তাতে ৩৪৩ কোটি টাকা মধ্যে তিনটি খাতে আমরা দেখতে পাচ্ছি। তার মধ্যে আমাদের কর্মবীর পরিবহন মন্ত্রী মহাশয় শ্রী রবীন মুখার্জি, যিনি এখানে নাই তাঁর ট্রান্সপোর্ট দপ্তর he should be here তিনি দেখছি ৮৯ কোটি টাকা খরচ করেছেন। ওঁরা জনসাধারণকে বোঝান যে কংগ্রেস নিন্দিত জনস্বার্থ বিরোধী ওঁদের ভোট দেবেন না। ওঁরা নদী দিয়ে মধু আর দুধ বইয়ে দেবেন। ডাঃ মিত্রের একটা উক্তি আছে, In West Bengal honey and milk flow through the rivers. কিন্তু আজকে কি হয়েছে? উনি সিরিজ অব এসে লিখেছেন —তাতে আছে Honey and milk will flow through the rivers of West Bengal. এবং ফাইন্যানসিয়াল ম্যানেজমেন্ট এমনই যে আজকে দেশের অর্থনৈতিক অবস্থাকে এমন একটা জায়গায় নিয়ে এসেছেন যে আমাদের এক মাসে যেখানে এ্যাজ মাচ এ্যাজ পার ক্যাপিটাল ইনকাম 90 crores in the public under takings it is immoral in one point আমি অর্থ মন্ত্রীকে বলতে চাই ট্রান্সপোর্টের সুযোগ নাই। তাদের You cannot force them to bear the burden of heavy losses for the mismangement of the public undertakings. What ever may be the section. এটা বলতে পারি ইট ইজ ইমমোর্যাল। তিনি একজন খ্যাতনামা ইকনমিষ্ট তিনি একথা বলেছেন do not tax me, do not

tax him, tax those who are behind the seene তাহলে আজকে অর্থ মন্ত্রী মহাশয় এটাকে ইমমোর‍্যাল বলে মনে করেন না কি? রাজকোষের অর্থ এইভাবে তছনচ হচ্ছে দলবাজী করতে গিয়ে দুর্নীতিকে প্রশ্রয় দিতে গিয়ে—এটা তিনি অস্বীকার করেন? অর্থমন্ত্রী মহাশয়ের কথা ঠিক যে অর্গানাইজেসনকে এমন একটা জায়গায় নিয়ে গিয়েছে—আপনারা সব ক্যাডারদের ধরে সব এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন একটা আন অথরাইজড লোক সুপারভিসন করছে। এই বিধানসভার একজন বিধায়ককে চেয়ারম্যান করে একটা লুটের রাজত্ব সৃষ্টি করেছেন both transport organizations at North Bengal, C.S.T.C. and C.T.C. এবং দুর্গাপুর তো বটেই তার তো কথাই নেই করপোরেসন হয়েছে কিনা। এখানে দলবাজী করতে গিয়ে এখানে অর্থ ব্যয় হচ্ছে এবং এই সাত বছরে আপনারা একে কোথায় নিয়ে গিয়েছেন কিউমিলেটিভ লস হচ্ছে Are these the symptoms and signs of sound financial management. No, I think that these are the symptoms and signs of bad financial management and patronization–and by political patronage you are draining away the public exchequer. সেই ব্যবস্থা গ্রহণ করেছেন। চোদ্দকোটি টাকা চেয়েছেন। রুরাল এ্যমপ্লয়মেন্ট স্কীম শ্রীমতি ইন্দিরা গান্ধীর ২০ দফা কর্মসূচী অন্যতম কর্মসূচী এন, আর, ই, পির জন্য ভারত ৩০ কোটি টাকা দিয়েছেন আপনারা স্কীমে দিতে পারেন নি। বিহার দু কোটি টাকার উপর দেখিয়েছে। আমি সরাসরি তাঁকে প্রশ্ন করতে চাই, আপনি এখানে extertainment expenditure for council of Minister বাবদ আরও ৯ লক্ষ টাকা চাইছেন—সাম্পচুয়াবী এ্যালাউন্‌সেস। আপনি কালকে জোর গলায় বললেন ওখানে ৭ লক্ষ টাকা ব্যায় হয় মুখ্যমন্ত্রীর আপ্যায়ন ভাতা বাবদ, এখানে ব্যয় হয় ৯ হাজার টাকা, এটা কি বেশী? আমরা মনে করি, চীফ মিনিষ্টার এবং আদায় পলিটিক্যাল লিডারদের ষ্টেট গেষ্ট বাবদ আপনি ৯ লক্ষ টাকা চেয়েছেন—কংগ্রেস তো অনেক কিছু করেছিল, আজকে that should not be political glamour. আপনি সরাসরি বলছেন মুখ্যমন্ত্রীর আপ্যায়ন ভাতা ৭ হাজার টাকা, কিন্তু এখানে দাবী করছেন ৮ লক্ষ ৪০ হাজার টাকা এবং এক্সপ্লেনেটোরী মেমোরেনডামে দেখাচ্ছেন additional provision required for larger entertainment and hospitality expenses আজকে এই দুটো কনট্রাডিকশন নয় কি? কেন সৎসাহস নেই? আপনারা তো পিপলের কাছ থেকে ব্রুট মেজরিটি নিয়ে এসেছেন, তাহলে কেন আপনারা বলছেন না যে পার মন্ত্রীর হসপিটালিটি বাবদ ৯ লক্ষ টাকা করে দিতে হবে? আমরা তো সংখ্যার দিক থেকে কম। আপনারাদের অসুবিধা কি? আমার ফোর্থ পয়েন্ট হচ্ছে সাপ্লিমেন্টারী বাজেট করতে হবে, এটা আমরাও করেছিলাম, কিন্তু আমাদের যে প্রধান অভিযোগ, আপনাদের কোন প্রোডাকটিভ এক্সপেনডিচার নেই, পার্মানেন্ট এ্যাসেট তৈরী করার কোন ব্যবস্থা নেই। এমপ্লয়মেন্ট জেনারেশনের উপর কোন ব্যবস্থা নেই। বার্নিং প্রবহ্নেম যেগুলো আছে, সেইগুলো সম্পর্কে কোন ব্যবস্থা নেই। আজকে সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি, আজকে আমাদের যে কমন অভিযোগ আছে, আপনারা আনপ্রোডাক্টিভ খাতে ব্যয় করছেন। প্রত্যেকটি হেডে লিখে রেখেছেন, explanatory memerondum for larger establishment এবং পুলিশ খাতে ২১নং হেডে তিন কোটি টাকা চেয়েছেন, কেননা লোকসভার নির্বাচনের জন্য নিউ ভেহিক্লস কিনতে হয়েছে, সেই জন্য টাকা লেগেছে। আমরা খুসী হতাম যদি এই সব টাকা দিয়ে ক্ষুদ্র সেচ ব্যবস্থা করতে পারতেন, পানীয় জলের ব্যবস্থা করতে পারতেন। আজকে খরা চলছে সুটেব্‌ল ড্রিংকিং ওয়াটারের জন্য যদি নতুন করে কোন পরিকল্পনা নিতেন তাহলে খুসী হতাম। মন্ত্রী মহাশয় একজন প্রখ্যাত অর্থনীতিবীদ We do not deny that you are one of leading economists of the country at present. But why do you not leading the State of West Bengal ? First, you

have led the State to bankruptoy and now you are chosing to ignore the burning problems of the State? আজকে সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাধা দিয়ে আমরা আটকাতে পারবো না, বীরেন বাবুর দল আছে, শচীন বাবুর দল আছে, আপনাদের দলগুলো অতীতে কি কি করেছেন সেটা দেখেছি। আজকে সেই জন্য অনুরোধ করতে চাই, আর একটা বিষয়ে, certain expenditure are decretal সরকারের একদল কৌশলী আছেন But you have no good council to your government এই সরকারী মকর্দমাগুলোতে সরকারের বিরুদ্ধে যে ডিক্রি পাচ্ছে, আপনি কি নিশ্চিন্তে—আমি প্রসঙ্গক্রমে বলছি, কমিটি মিটিং-এ যে আলোচনা হয়েছে কাগজের মাধ্যমে জানতে পেরেছি ৩০ কোটি টাকা দেওয়া হোল না—চলে গেল। এটা আপনারা ইউটিলাইজ করতে পারলেন না? ১৪ কোটি টাকা মাত্র ইউটিলাইজ করেছেন। ভারত সরকারের ২০ দফা কর্মসূচী যেটা ছিল সেই টাকা পশ্চিমবাংলা থেকে ফিরে গেল। মন্ত্রী মহাশয়ের স্মরণ থাকতে পারে উনি কর্ণাটকের মন্ত্রীসভার কথা তুলেছেন—রাম চন্দন মন্ত্রী সভার খরচের কথা বলেছেন ১ কোটি ২৪ লক্ষ টাকা। তাতে দেখা গেছে, সরকারী পরিচালনায় যে মামলাগুলো হচ্ছে, সেইগুলো তদবির হচ্ছে না. Because you are not giving a sound council to the government ডিক্রি হয়ে চলে যায়। এইগুলো সম্পর্কে আপনাদের সতর্ক হওয়া উচিত। This government is a welfare government. Why should the government entertain litigation. We do not encourage litigation.

[4.20—4.30 p.m.]

আপনাদের কাছে প্রথমে রিপ্রেজেনটেশান আসে। মানুষ ডেপুটেশান নিয়ে আপনাদের কাছে অনুরোধ করতে আসে, প্রতিবাদ করতে আসে। আপনারা মিনিষটারিয়াল লেভেলে এবং একসিকিউটিভ হেড এই বিবাদগুলি যদি মিটিয়ে ফেলতে পারেন তাহলে কোর্টের ডিক্রি আসেনা! আমি একথা বলতে চাই লাষ্ট বাট নট দি লিষ্ট, মন্ত্রী মহাশয়কে কনট্রাডিক্ট না করে যে এত যখন আমাদের দিতে হচ্ছে—বীরেন্দ্র নারায়ণ রায় চিৎকার করছেন—আপনি এনটারটেইনমেন্টের জন্য ৮ লক্ষ ৪০ হাজার টাকা চেয়েছেন। আপনি ৮ লক্ষ ৪০ হাজার ২ টাকা কেন চাইলেন না? ওর [***] দিয়ে দিলে আমাদের আর এই অত্যাচার সইতে হত না।

**মিঃ স্পীকার ঃ** এক বোতলের দাম বাদ যাবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষকে ডিফাইন করার জন্য কিছু লোক আছে। আজকে এই প্রসঙ্গে শুধু একথা বলতে চাই Supplementary budget is a curative budget in nature, it is a compensatory budget is nature আপনি ডিনাই করতে পারবেন না যে দেয়ার আর রিজিওন্যাল ইমব্যালেন্স। এই রিজিওন্যাল ইমব্যালেন্স দুর করার জন্য আপনি যদি দু'একটা প্রোপোজাল রাখতেন তাহলে আমরা খুশী হতাম। কিন্তু এই জাতীয় উদ্যোগ আমরা দেখতে পেলাম না। আমি মন্ত্রী মহাশয়কে বাধা দিতে পারবো না, সেই শক্তি আমার নেই। আপনার পরিকল্পনা সম্পর্কে আমরা বক্তব্য আমি জানিয়ে দিলাম। আমি এই কথাগুলি বললাম রিজিওন্যাল ইমব্যালেন্স দুর করার জন্য। বর্তমানে নেকষ্ট টু ড্রিংকিং ওয়াটার আমাদের সব চেয়ে অসুবিধা যেটা সেটা হচ্ছে রোড কমিউনিকেশান। very bad condition of the roads and bridges এখানে পূর্ত মন্ত্রী নেই। তিনি দপ্তরে আছেন কিনা জানি না, দপ্তর দেখেন কিনা তাও জানি না। এখানে একাধিকবার ন্যাশান্যাল হাই ওয়ের কথা বলা হয়েছে। আপনি এর জন্য যদি কিছু

***Note :*** *** [Expunged as ordered by the Chair]**

প্রেভিশান রাখেন তাহলে কৃতার্থ হব। আপনি যদি ব্রেক আপটা দিতে পারেন যে হাউ মাচ একসেস একসপেনডিটার করেছেন, হাউ মাচ এডিশন্যাল একসপেনডিটার করেছেন, হাউ মাচ কমপেনসেটরী একসপেনডিচার করেছেন তাহলে আমরা কৃতার্থ হব। মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন, সাপলিমেনটারী বাজেটের যে প্রস্তাব দিয়েছেন তাতে একমত হতে পারছি না। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওয়েষ্ট বেংগল এ্যাপ্রোপিয়েশান বিল, ১৯৮৫ যেটা মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উত্থাপন করেছেন, সেটাকে আমি সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। উনি এই এ্যাপ্রোপিয়েশান বিলে ৩ শত ৪০ কোটি ৬০ লক্ষ ৭৮ হাজার টাকার অতিরিক্ত ব্যয়-বরাদ্দের কথা এখানে বলেছেন। এটা যে রীতি অনুযায়ী হাউসে জানতে হয় এবং যে সাংবিধানিক কাঠামোর মধ্যে দিয়ে আমাদের পশ্চিমবঙ্গে সরকার চলছে, সেই হিসাবে এটা উত্থাপিত হয়েছে। আমাদের জয়নাল আবেদিন সাহেব যদি সাপলিমেনটারী বাজেটটা ভাল ভাবে দেখতেন তাহলে এই ৩ শত ৪৩ কোটি ৬০ লক্ষ ৭৮ হাজার টাকা যে যে খাতে প্রয়োজন হয়েছে সেটা পরিষ্কার করে বলা আছে। সেখানে বলা আছে যে আর্বান ডেভলপমেনটের খাতে ৬০ কোটি টাকার মত আছে, ট্রান্সপোর্ট কমিউনিকেশানের খাতে ৮৯ কোটি টাকা আছে, সোসাল কমিউনিটি সার্ভিসের জন্য ৩৮ কোটি টাকা এবং অন্যান্য বিভাগের জন্যও টাকা খরচ করতে হয়েছে। কারণ বাজেট যখন হয়, বাজেট হবার পরে দেশে বিভিন্ন রকম অবস্থা, বিভিন্ন রকম পরিস্থিতির সৃষ্টি হয় এবং তাতে খরচও বাড়ে। ১৯৮৪-৮৫ সালে এই আর্থিক বছরের মধ্যে পশ্চিমবাংলায় যে অতি বৃষ্টি হল, সেই অতি বৃষ্টির ফলে রাস্তা-ঘাট, বাঁধ যে ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে সেকথা আমরা সকলেই জানি। কালেই তার জন্য অতিরিক্ত প্রয়োজন হবে এবং সেই টাকা সরকারকে খরচ করতে হয়েছে এবং সেই টাকা সরকারকে খরচ করতে হচ্ছে। এই কথা ঠিক যে অতিরিক্ত বর্ষা হলে কলকাতা ডুবে যায়, সারা পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চল ডুবে যায়। এই ডুবে যাওয়ার কারণটা একটু আমাদের দেখতে হবে। ভারতবর্ষ স্বাধীন হবার পর শহর থেকে আরম্ভ করে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গার নিকাশী ব্যবস্থার কোন রকম সংস্কার হয়নি। ফলে আকাশের একটু বৃষ্টি হলেই সব ডুবে যায়, রাস্তাঘাট ভেঙ্গে যায়, এই অবস্থার মধ্যে চলেছে এবং এতে এই টাকা খরচ হবে। আমরা লক্ষ্য করে দেখছি একটু বেশী বৃষ্টি হলেই গ্রাম বাংলায় বন্যা অবধারিত হয়ে দাঁড়িয়েছে। সেই বন্যার হাত থেকে রক্ষা পাবার জন্য সমস্ত দায় দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের একার নয়, কেন্দ্রেরও দায় দায়িত্ব আছে, কিন্তু তারা সেটা পালন করেন না। কাজেই গ্রাম বাংলার মানুষ বন্যায় ক্ষতিগ্রস্ত হলে তাদের রিলিফ দিতে হবে এবং সেই রিলিফ দিতে গেলে অতিরিক্ত টাকা খরচ হবে। সোসাল কমিউনিটি সার্ভিসে যে টাকা দেওয়া আছে সেটা যথেষ্ট নয়, আরো টাকার প্রয়োজন হতে পারে। মিউনিসিপ্যালিটি, করপোরেশনের উন্নতির জন্য আর্বান ডেভেলাপমেন্টে টাকা দেওয়া আছে। স্বাস্থ্য বিভাগ এবং অন্যান্য বিভিন্ন বিভাগে অতিরিক্ত টাকার প্রয়োজন হতে পারে। এটা ঠিক যে, আমাদের খরচ বেড়েছে। আমরা আগে দেখেছি ওদের আমলে রোগী পিছু ১২ পয়সার ওষুধ হাসপাতালে দেওয়া হত। এখন আর সেই ১২ পয়সার ওষুধে চিকিৎসা করা যায় না। ওষুধের পয়সা বাড়ানো হয়েছে। রোগীদের ১ টাকার মত খাদ্য দেওয়া হত, তাতে কুলান হয় না। অতএব অতিরিক্ত খরচ করতে হবে। ওরা বললেন এই বাজেট নাকি জনস্বার্থবিরোধী এবং এর মধ্যে কোন রকম প্রোডাকসান হচ্ছে না, এর মধ্যে নাকি এমপ্লয়মেন্ট ব্যবস্থা কিছুই নেই। আমি কয়েকটি উদাহরণ দিচ্ছি। এই বাজেটে কোন রকম উন্নতি কিছুই হচ্ছে না, এটা ঠিক কথা নয়। শুধু পশ্চিমবাংলার শিক্ষাখাতেই অতিরিক্ত টাকা খরচ করা হচ্ছে। ১৯৮৪/৮৫ সালে শিক্ষা খাতে ৪৫৮ কোটি টাকা খরচ করা হয়েছে। হিসাব করে দেখা যাচ্ছে পশ্চিমবাংলার মানুষের জন্য মাথা পিছু ৮৩ টাকা মত খরচ হচ্ছে। আর অন্য দিকে কেন্দ্রীয় সরকারের বাজেটে মাথা পিছু শিক্ষাখাতে ৫ টাকার

মত খরচ হচ্ছে। বিরোধী দল থেকে বলা হচ্ছে আমরা নাকি পরিকল্পনা খাতে খরচ করছি না। পরিকল্পনা বহির্ভুত খাতে ওরা বেশী খরচ করেন। সেই হিসাব আমি আপনাদের কাছে একটু তুলে ধরছি। ১৯৭১/৭২ সালে ততকালীন কংগ্রেস সরকার পরিকল্পনা খাতে ৭৩.৪২ কোটি টাকা খরচ করেছিলেন, আর পরিকল্পনা বহির্ভুত খাতে ৪১৬.২৩ কোটি টাকা খরচ করলেন। ১৯৭৬/৭৭ সালে কংগ্রেসী রাজত্বের শেষ বছরে ওরা পরিকল্পনা খাতে খরচ করলেন ২৫৮.৪৫ কোটি টাকা, আর পরিকল্পনা বহির্ভুত খাতে খরচ করলেন ৫৬১.৫৯ কোটি টাকা। ১৯৮০/৮১ সালে পরিকল্পনা খাতে ৪৫৮.৮৪ কোটি টাকা, আর পরিকল্পনা বহির্ভুত খাতে ৯৯০ কোটি টাকা খরচ হয়েছে। আর ১৯৮৩/৮৪ সালে পরিকল্পনা খাতে ৬৩৬.৫০ কোটি টাকা, আর পরিকল্পনা বহির্ভুত খাতে ১৫১৫ কোটি টাকা খরচ হয়েছে। অর্থাৎ দেখা যাচ্ছে মোট ব্যায়ের শতকরা ২৫ ভাগ পরিকল্পনা খাতে খরচ হত, আর বামফ্রন্ট ক্ষমতায় আসার পরে পরিকল্পনা খাতে ৩১% খ খরচ করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে সেটা বেড়ে শতকরা ৩৮ ভাগে গিয়ে দাঁড়াবে বলে ধরা হচ্ছে। ওরা বলছেন কোন রকম উৎপাদন বাড়েনি। কোন দিক থেকে বলছেন জানি না। উৎপাদনের হিসাবটা একটু তুলে ধরছি। ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে গ্রাম বাংলায় তাঁতের কাপড় তৈরীর ক্ষেত্রে মোটামুটি বেকার মানুষদের কাজের সংস্থাপন হয়েছে। ১৯৮২-৮৩ সালে তাঁতের কাপড়ের উৎপাদন হয়েছে ৩১৪ মিলিয়ন মিটার, আর ১৯৮৪-৮৫ সালে উৎপাদন হয়েছে ৩৭৪ মিলিয়ন মিটার। কাজেই এই সব দিক বিবেচনা করে আমি বলব ওরা যেসব কথা বলছেন সেগুলি সত্য নয়। এই বলে মাননীয় অর্থমন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[ 4.30 – 4.40 p.m.]**

**শ্রীশান্তি মোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সাপলিমেন্টারি বাজেট পেশ করেছেন, তিনি পূর্ণাঙ্গ বাজেট উপস্থিত করতে ব্যর্থ হয়েছেন। পূর্ণভাগ বাজেট তিনি উপস্থিত করতে পারেন নি কারণ তিনি দিল্লীর দিকে তাকিয়ে আছেন। সাপলিমেন্টারি বাজেট তিনি উদ্বৃত্ত দেখিয়েছেন। তিনি দক্ষ অর্থমন্ত্রী, আবার তাঁর বক্তৃতা শুধু বাকচাতুর্যে ভরা। সাপলিমেন্টারি বাজেটেই যগি উদ্বৃত্ত হয় তাহলে তো পূর্ণাঙ্গ বাজেটে আরো অনেক বেশী উদ্বৃত্ত হবে। তাহলে এটা বোঝা যাচ্ছে, এই যে ঘাটতি বাজেট দেখানো হয় সেটা শুধু দিল্লীর দিকে তাকিয়ে তা করা হয় এবং তার কারণ হচ্ছে, দিল্লী থেকে যদি বেশী টাকা পাওয়া যায় তাহলে সেটাতে 'ত' খরচা মানে মিসলেনিয়াস খরচা বেশ ভালোই চলবে। স্যার, বেকারভাতা যে তুলে দেওয়া হয়েছে তাতে অংশতো আমরা খুশী। তার কারণ, বেকারভাতা মানে তো সি. পি. এম-এর ক্যাডারদের প্রতিপালন করবার জন্য ভাতা। স্যার, ওঁরা এ রাজ্যে শাসন চালাচ্ছেন আমি এক একটি ডিপার্টমেন্ট ধরে ধরে সে সম্পর্কে আমার বক্তব্য রাখবো। কৃষিতে যে রাজকতা-অরাজকতা বলছি না—ওঁরা চালাচ্ছেন সে কথায় আমি প্রথমে আসছি। প্রথম বিষয় লচ্ছে আলু। স্যার, আলু হচ্ছে আমাদের পশ্চিমবাংলার অনেক জেলার প্রধান ফসল এবং খাদ্য। এবারে কিন্তু আলু চাষীরা আলু চাষ করে তার দাম পেল না। আলু চাষীরা দাম না পাবার কারণ হচ্ছে, পশ্চিমবঙ্গে সরকার দিনের পর দিন অসত্য সব বিবৃতি দিয়ে পশ্চিমবঙ্গের আলু চাষীদের বিভ্রান্ত করেছেন। তারা বললেন, পশ্চিমবঙ্গে প্রচুর আলু হয়েছে এবং তার মধ্যে ১৮ লক্ষ টনের বেশী আলু কোল্ড ষ্টোরেজে রাখা যাবে না। ফলে ছোট ছোট চাষীরা ১২/১৩ টাকা মনে জলের দরে আলু বিক্রি করে দিল। স্যার, আজকে শোনা যাচ্ছে, অনেক কোল ষ্টোরেজ খালি পড়ে আছে। তাদের হিসাব মতন ১৮ লক্ষ টন থাকতে পারে। তাহলে স্যার, এর থেকে ধারণা করা যাচ্ছে পশ্চিমবঙ্গে এবার ২০ লক্ষ টনের বেশী আলু হয়নি অথচ ৩৫ লক্ষ টন আলু হয়েছে এরকম অসত্য বিবৃতি দিয়ে ছোট ছোট চাষীদের বিভ্রান্ত করা হল। এরজন্য দায়ী পশ্চিমবঙ্গ সরকার। তারা ব্যবসায়ী ও কোল্ড ষ্টোরেজের

মালিকদের সঙ্গে ষড়যন্ত্র করে অসত্য বিবৃতি দিয়ে চাষীদের বিভ্রান্ত করলেন। বোরো চাষের কথা কাশীবাবু বলেছেন, বোরো চাষে আজকে জল সরবরাহ করা হচ্ছে না। স্যার, হাওড়া, হুগলী, মেদিনীপুরের হাজার হাজার একর জমির বোরো চাষ শুকিয়ে যাচ্ছে। এর ফলে যে ক্ষতি হচ্ছে তার ক্ষতিপুরণ কে দেবে? এই হলো কৃষি খাতের কথা।

এরপর শিল্প খাতের কথা যদি আমরা বিবেচনা করে দেখি তাহলে দেখব যে, আজকে পশ্চিম বাংলায় বড় এবং মাঝারী ৮০০০ শিল্প বন্ধ হয়ে আছে। এর মধ্যে বেশ কিছু শিল্প বিদ্যুতের অভাবে বন্ধ আছে। অথচ আজকেই একটু আগে বিদ্যুত মন্ত্রী মহাশয় আমাদের কাছে বললেন যে, তিনি কংগ্রেসী আমলের চেয়ে বেশী বিদ্যুত সরবরাহ করছেন। উনি যে সময়ের কথা বললেন সে সময়ের মধ্যে ১৯৬৭ সালে এবং ১৯৬৯ সালে তাঁরাই তো এখানে ক্ষমতায় ছিলেন, কংগ্রেস ছিল না, সে সময়ে দিল্লী থেকে কেন্দ্রীয় সরকার বিদ্যুতের জন্য ১০ কোটি টাকা দিয়েছিলেন, সে টাকা দিল্লীতে ফিরে গিয়েছিল। সুতরাং এর থেকেই প্রমান হয়ে যাচ্ছে, তিনি এখানে অসত্য কথা বলেগেলেন। আজকে কোন গ্রামে বিদ্যুতের অভাবে চাষ মার খাচ্ছে, তেমন ছোট, বড়, মাঝারী কারখানা গুলিও বিদ্যুতের অভাবে বন্ধ হয়ে যাচ্ছে। সেই সঙ্গে সরকার পক্ষ মালিকদের সঙ্গে যোগাযোগ করে কারখানা বন্ধ করে দিচ্ছে। বন্ধ কারখানা গুলি চালু না করলে হাজার হাজার শিল্প শ্রমিক অনাহারে মারা যাবে। ইতি মধ্যেই তারা মরতে শুরু করেছে। এর হলো শিল্প খাতের কথা।

পূর্ত খাতের অবস্থাটা কি? দু' চারটি নমুনা দিয়েই আমি তা শেষ করছি। আরামবাগ মহকুমার পুরশুঁরা থেকে রামনগর পর্যন্ত সামন্ত রোড বলে যে রাস্তাটি আছে, সেটি, মায়াপুর থেকে গড়েরঘাট পর্যন্ত যে রাস্তাটি আছে, সেটি, মুথাডাঙ্গা থেকে বর্ধমান পর্যন্ত যে রাস্তাটি আছে, সেটি, মুথাডাঙ্গা থেকে বর্ধমান পর্যন্ত রাস্তাটি এবং দামোদরের পশ্চিম বাঁধ-পারভুরসীত থেকে খুশীগঞ্জ পর্য্যন্ত যে রাস্তা আছে সেই তিন/চারটি রাস্তার এমনই অবস্থা যে, আমি মাননীয় পূর্ত মন্ত্রীকে একবার সেখানে গিয়ে দেখতে অনুরোধ করছি। এই সমস্ত রাস্তা গুলির কোথাও কোথাও বাস চলে, কোথাও কোথাও বাস চলে না, সেখানে বাস চলে না সেখানে নয়, যেখানে বাস চলে সেখানে আমি মাননীয় পূর্ত মন্ত্রীকে এক দিন আমার সঙ্গে বাস যাত্রী হয়ে রাস্তাগুলি পরিক্রমা করতে অনুরোধ করছি। তিনি সেখানে গিয়ে দেখলেই বুঝতে পারবেন যে, রাস্তাগুলির কি অবস্থা হয়েছে।

স্বাস্থ্য বিভাগের কথা বলতে আমাদের লজ্জা করে। তবুও আমি বলছি যে, খানাকুল এক নং ব্লকের রঘুনাথপুর হরিমোহন গোলাপ সুন্দরী চ্যারিটেচল ডিসপেনসারি'টিকে প্রাক্তন স্বাস্থ্য মন্ত্রী অজিত পাঁজা মহাশয়ের সময়ে সাবসিডেয়ারি হেলথ সেন্টার হিসাবে গ্রহণ করা হয়েছিল। কিন্তু সেই হেলথ সেন্টারটি আজ পর্যন্ত চালু হয়নি। অর্থাৎ সিদ্ধার্থ শংকর রায়ের সরকারের সময়ে সেটিকে গ্রহণ করা হয়েছিল, কিন্তু তার পর থেকে আজ পর্যন্ত সেটিকে চালু করা হয়নি। আর বিভিন্ন হাসপাতালের কথা না বলাই ভাল। পি. জি.-র মত হাসপাতালের অবস্থাও আজকে অত্যন্ত খারাপ। আমি ডাক্তারদের দোষ দিতে চাই না। ডাক্তারদের চ্যালেঞ্জ করার মত ধৃষ্টতা আমার নেই। কিন্তু সেখানেও ওষুধ এ্যাডমিনিস্টর্ড করা হচ্ছে ক্লাশ ফোর স্টাফেদের দিয়ে। পি. জি.-র মত হাসপাতালে সিষ্টার বা বোনেরা রোগীদের ওষুধ খেতে দেয় না, চতুর্থ শ্রেণীর কর্মীদের দিয়ে তা দেওয়া হয়। আমি নিজে কেবিনে রোগী হিসাবে থেকে দেখেছি সেখানে যে খাদ্য রোগীদের দেওয়া হয় তা খাওয়া যায় না। খাদ্য না তো, সব অখাদ্য দেওয়া হয়। এ সব বিষয়ে স্বাস্থ্য মন্ত্রী বার বার দৃষ্টি আকর্ষণ করেও কোন লাভ হয় নি।

স্বরাষ্ট্র দপ্তরের কথা কি আর বলব। কয়েক দিন আগেই আমি বলেছি আমাদের খানাকুল থানার

রাজহাটী অঞ্চলে একজন গ্রাম পঞ্চায়েত সদস্যকে খুন করার অব্যবহিত পরেই বন্দর গ্রামে আমাদের কংগ্রেসের কর্মী গণেশ ঘোড়ুই, দুলাল কর প্রমুখ ১০/১২ জনের উপর ৪/৫ হাজার টাকা করে জরিমানা করা হলো, তা আদায়ের জন্য জোরজুলুম করা হলো, মারধোর করা হলো, তাদের ঘর-বাড়ি সার্চ করা হলো। তাদের মধ্যে একমাত্র দুলাল পাত্র হাজার দুই টাকা জরিমানা দিয়ে সি. পি. এম-এর কাছে নতি স্বীকার করেছে। এই তো হচ্ছে স্বরাষ্ট্র দপ্তরের কাজকর্ম।

শিক্ষা বিভাগের কথা হচ্ছে, আমি কয়েক দিন আগেই মেনশনের সময়ে বলেছি, শিক্ষা বিভাগের বা শিক্ষা প্রতিষ্ঠানের অশিক্ষক কর্মীরা গত ১৮ই মার্চ থেকে আমরণ অনশন করছেন, আজ পর্যন্ত তাঁরা তাঁদের আন্দোলন চালিয়ে যাচ্ছেন। এই আন্দোলন যদি চলে, আমাদের শম্ভু বাবু যদি তাঁদের সুযোগ দেন, জ্যোতি বাবু যদি তাঁদের সুযোগ দেন আন্দোলন চালাবার তাহলে তাঁদের প্রাণ দিতে হবে, তাঁরা প্রাণে মারা যাবেন। অবশ্য জ্যোতিবাবুর গায়ে লাগে না, জ্যোতিবাবুর রাজত্বে পশ্চিমবাংলায় আজ দিনের পর দিন খুন হচ্ছে। আমি এই সাপলিমেন্টারি বাজেটের বিরোধীতা করছি।

(এই সময়ে মিঃ স্বীকার শ্রী ভক্তি—ভক্তি ভূষণ মণ্ডলকে বলবার জন্য ডাকলেন, ফলে মাইক অফ্ হয়ে যায়)

**[4.40 – 4.50 p.m.]**

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল :** মাননীয় স্পীকার স্যার, এখানে যে এ্যাপ্রোপিয়েসান বিল আনা হয়েছে, তাকে আমি সমর্থন করছি। তবে এর সঙ্গে সঙ্গে কিছু কথা আমাদের মাননীয় অর্থমন্ত্রীকে ভেবে-চিন্তে দেখবার জন্য বলছি। প্রথম কথা হচ্ছে, দুটি জিনিষ একটু দেখলে ভাল হয়। একটা হচ্ছে, এই একসপেনডিচার পার-ক্যাপিটা করা যায় কিনা একটু ভেবে দেখতে বলছি। কেন এই কথা বলছি, সেই একসপেনডিচার খাতে সবচেয়ে বেশী টাকা খরচ হয়ে যায় আরবান এরিয়ায় এবং রুরাল এরিয়ায় টাকাটা পার-ক্যাপিটা ধরলে খরচ অনেক কম হয়। আমি বলতে চাই, আমরা তো প্রগ্রেসিভ। গ্রাম বাংলায় দরিদ্র লোকেরা বসবাস করেন। সুতরাং এটাকে পার-ক্যাপিটা করতে পারেন কিনা দেখবেন। আর দ্বিতীয়ত বলছি, এটা দেখলে নিপীড়িত জনগণের বেশীর ভাগই বাজেটের অংশ একটু বেশী পাবে বলে আমি মনে করি। এটা আপনি দেখবেন। আর একটি কথা হচ্ছে, প্রাওরিটি। এই প্রাওরিটির ব্যাপারটা আমাদের একটু ভেবে দেখা উচিৎ। কোনটার উপর আমরা বেশী জোর দেব। যেমন, কলকাতার ভূগর্ভ রেলের কথা বলছি বা কলকাতায় আরো ও অন্যান্য কিছুর কথা বলছি। কিন্তু এই টাকার মধ্যে যদি ৫০ পারসেন্ট-আমাদের এগ্রিকালচারল কানট্রি হিসাবে-যদি ইরিগেসানে খরচ করতাম তাহলে ভাল হতো। কারণ ইরিগেসানে আমাদের যে টাকা খরচ হয় সেটা খুবই কম। এই ইরিগেসানে যদি বেশী টাকা খরচ হতো তাহলে চাষীদের অবস্থা ভাল হতো, তাদের পারচেজিং পাওয়ার বেশী আসতো এবং তাতে করে ইনডাসট্রিস এবং অন্যান্য জিনিষ গড়ার সুবিধা হতো। আপনি নিশ্চয়ই জানেন, চীন দেশে গ্র্যান্ড ইকনমি করেছে। সেই ইকমনি হচ্ছে এই এগ্রিকালচারাল প্রডাকসান কত করতে হবে, সেটা নির্ভর করছে কোন কোন ইনডাসট্রি কিভাবে ডেভেলপ করবে অর্থাৎ একটু লেগথিওরী বলে। টু লেগ থিওরী এগ্রিকালচার এবং ইনডাসট্রি সাইড বাই সাইড যায়, তাহলে কোহেসান হলো। ফলে মোটামুটি উন্নতি হয় এবং সেই সঙ্গে সঙ্গে ইরিগেসানের জন্য প্রডাকসান বাড়তে পারে। এরফলে পারচেজিং পাওয়ার একসেস হয় এবং সেই পারচেজিং পাওয়ারটা ইনভেস্টমেন্ট করতে পারে ইনডাসট্রি এবং অন্যান্য ব্যাপারে। তাই আমি বলছি, উনি এই ৩টি বিষয় যেন কনসিডার করেন এবং এটা কনসিডার করলে ভাল হবে। আর একটি কথা বলছি, বাজেটে অনেক কিছু থাকে এবং তার এ্যাপ্রোপিয়েসানও পাশ হবে। সবচেয়ে বড় কথা হচ্ছে ইউটিলাইজেসান

অফ ফাণ্ড। এই ইউটিলাইজেসান অফ ফাণ্ড দেখার স্কোপ খুবই কম হয়। কেন এটা দেখার স্কোপ কম হয় তারজন্য সেন্টাল গর্ভনমেন্ট সবচেয়ে বেশী দায়ী।

তার কারণ হচ্ছে ওঁদের কাছে যে ডিসক্রিয়েসনারী সাবসিডিটা পাওয়া যায়, কনপালসারীটা হ্যাঁ, না, হ্যাঁ, না করে দেয়, কিন্তু ডিসক্রিয়েসনারী সাবসিডিটা যেটা সেটা এমন সময় দেয় যে সেই টাকাটা খুব বেশী ইউটিলাইজেসন করার আমাদের টাইম থাকে না। এই টাইম ফ্যাকটারটাই সবচেয়ে বড় কথা, অর্থাৎ টাকাটা এল, মনে করুন ফেব্রুয়ারীর শেষ দিকে, আবার সেই টাকাটা ফাইনানস দেখল, দেখার পর সেটার যখন ডিপার্টমেনট গুলিতে দিল, সেটা খরচের যখন স্যাংসন দিল তারপর এত কম সময় থাকে যে সেটার পারকোলেশান ডিসট্রিকট এবং রুরাল এরিয়া পর্যন্ত যায় তখন দেখা যায় থার্টিফাষ্ট মার্চ হয়ে গেছে, আবার যখন এসে হাজির হয় এবং এটার জন্য বহু করাপ্ট প্রাকটিসও ক্রপ আপ করে। তার কারণ হচ্ছে এই কম সময়ের মধ্যে যদি টাকাটা খরচ না করতে পারা যায় তাহলে টাকাটা ফিরে যাবে। এই কারণে নানাভাবে টাকাটা রাখা হয়। কি করে জানিনা, আমি দেখেছি এই টাকাটার কাজ না হলে ট্রেজারী ফানডে রেখে দেওয়া হোতো এবং তারপরে এ ১৫/২০ দিন কাজটা করে— খানিকটা করা হল—কারণ কনট্রাকটারদের অলরেডী লিখে দেওয়া হয়েছে ফাইনাল বিল হয়ে গেছে। এই একটা সিসটেম, আমার মনে হয় এই সিসটেমের কথাটা একটু চিন্তা করে দেখবেন। আমি প্রথমে যেটা বলেছিলাম সেটা হচ্ছে পারক্যাপিটা এক্সপেনডিচার, রিলেটিভালি কম করা সম্ভব কিনা এটা দেখা প্রয়োজন ২ নম্বর হচ্ছে প্রায়রিটি, সেই প্রায়রিটিটা আমরা বলি, পশ্চিমবঙ্গ যখন আমাদের সবচেয়ে বড় কৃষির দেশ তখন ইরিগেসনটা যাতে আরো বেশী আমরা করতে পারি কিনা, যেমন ধরুন একটা ইরিগেসনের বড় প্রোজেকট আমাদের ঠিক হয়ে আছে অথচ সেই প্রোজেকটগুলি হচ্ছে না। আমি মিডিয়াম প্রায়রিটির কথা বলছি, সিদ্ধেশ্বরী প্রকল্প, সেটাতে ৫৫ হাজার একর জমি চাষ হবে, সমস্ত স্যাংসন হয়ে গেল, সবই হল, কি কারণে হচ্ছে না সেটা এবারের বাজেটে উল্-লেখ নেই। আমার মনে হয় এটা খাতিয়ে দেখা উচিত। অর্থাৎ ইউটিলাইজেসনের কথাটা আমাদের ভাবতে হবে এবং ভাবলে প্রাকটিক্যালী আমরা মনে করব যে মানুষের জন্য খানিকটা করতে পেরেছি। শ্রীমতী ইন্দিরা গান্ধীও বলতেন গরীবদের ভাল করব, সিডিউল কাষ্ট এবং সিডিউল ট্রাইবসদের ভাল করব। সব বলে কতটা পারকোলেসন সেই টাকা আছে শেষ পর্য্যন্ত যায় না। কাজেই পারকোলেসন কি করে হয় সেটা দেখা উচিত এবং এটা দেখলে আমার মনে হয় আমাদের যা আছে out of this we can utilise it. এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং যে বিলটি আপনি এনেছেন সেটা সমর্থন করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের মন্তব্য শুনলাম। অতিরিক্ত ব্যয় বরাদ্দের এ্যাপ্রোপ্রিয়েসনের উপর বিতর্ক চলছে। সেই উপলক্ষ্যে আমি মাত্র দুটি কথা যোগ করার প্রয়োজন মনে করছি। একটা মাননীয় জয়নাল আবেদিন বলেছেন, আমার খুব মজা লাগল। আমাদের অতিরিক্ত ব্যয় বরাদ্দে মকুব করা আছে ১৭৯ কোটি টাকা সি. এম. ডি. এ'র এবং ৮৯ কোটি টাকা মকুব করা আছে আমাদের বিভিন্ন ষ্টেট ট্রানসপোর্ট কোম্পানী গুলির জন্য। তা উনি বড় অঙ্কটার উপর না কাঁপিয়ে ছোট অঙ্কটার উপর কেন কাঁপালেন তা আমি বুঝতে পারলাম না। যে কারণে ১৭৯ কোটি টাকা মকুব করা হয়েছে ৮৯ কোটি টাকাও এ ঐ একই কারণে মুকুব করা হয়েছে। কেননা, সাধারণ নাগরিকের উপর এই চাপটা পড়বে। আসল এবং সুদ ফেরত দেওয়ার সেই বোঝা যেটা পশ্চিমবঙ্গের সামগ্রিক আর্থিক অবস্থায় আপাতত: নাগরিকদের উপর বেশী না পড়ে সেজন্য বিবেচনা করেই এটা করা হয়েছে। আর ভক্তিবাবু যেটা বললেন সেচের কথা, সেই সেচ এখানে খুবই কম। পশ্চিমবঙ্গে যদি অধিকতর উন্নয়ন ঘটাতে হয় তাহলে এই সীমাবদ্ধতার মধ্যেও সেচের দ্রুত প্রসারের

প্রয়োজন এবং সেখানে প্রসারের জন্য আমাদের সাধ্যমত করবার বা সাধ্যের বাইরে গিয়েও করতে পারি তাহলে গ্রামের উৎপাদন বাড়বে, সহরের উৎপাদনও বাড়বে এবং আমরা কিছুটা সুখের মুখ দেখব।

**[4.50 – 5.00 p.m.]**

এখানে আমাদের সমস্যার একটা সাধারণ উদাহরণ দিচ্ছি। তিস্তা প্রকল্প - এরজন্য এখন পর্যন্ত ১২১ কোটি টাকা খরচ করেছি, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে মাত্র পাঁচ কোটি টাকা পেয়েছি। এতগুলো বছর ধরে ১২১ কোটি টাকা খরচ করেছি, ৫ কোটি টাকা মাত্র কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছি - এই কথা কেন বলছি? বাজেট বিতর্কের মধ্যে সম্ভবতঃ মানসবাবু বলেছিলেন- পাঞ্জাবে এত কৃষির উন্নতি হয়েছে, আমাদের এখানে হচ্ছে না কেন? পাঞ্জাবের প্রায় সমস্ত কৃষিজমিকে সেচব্যবস্থার মধ্যে আনা হয়েছে, এবং পুরো সেচব্যবস্থাটাই কেন্দ্র করে দিয়েছেন। সারা দেশের মানুষ ট্যাক্স দিয়েছে, সেই টাকা দিয়ে কেন্দ্রীয় সরকার সেচের ব্যবস্থা করে দিয়েছে এবং সেইজন্যই পাঞ্জাব শস্যশ্যামল। এটাও আমরা এই বিধানসভায় বলছি। কলকাতার মেট্রো কবে হবে জানিনা। শেষ পর্যন্ত কত কোটি টাকা - ১ হাজার, ১।। হাজার, না ২ হাজার কোটি টাকা খরচ হবে জানিনা। এই টাকাটা যদি পরিকল্পিত সেচব্যবস্থার জন্য পেতাম- এই ১, ১।। বা ২ হাজার কোটি টাকা, তাহলে পশ্চিমবঙ্গে সেচের ব্যবস্থা তিনগুণ করে দেয়া যেতো এইটুকুই আমার বলবার ছিল।

The Motion of Dr. Ashok Mitra that the West Bengal Appropriation Bill, 1985, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3, Shedule and preamble**

The question that clauses 1 to 3, Shedule and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Appropriation Bill, 1985, as settled in the Assembly, be passed.

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যত ইভিল্স্ সেই ইভিল্স্-এর একটা স্কেপ গোট আমরা। আপনারা বলেছেন, ৮ম অর্থ কমিশনের রিপোর্টের ভিত্তিতে এই বছর নাকি আমাদের ৩২৫ কোটি টাকা পাওনা ছিল। কিন্তু রিপোর্টটা একটু হিসেব করে দেখলাম, বিভিন্ন খাতে তাঁরা যা রেকমেন্ড করেছেন তাতে ২৮০ কোটি টাকা এক্সিড করতে পারেনা। তিনি কি আমাদের এই ব্রেক আউটটা দিয়ে দেবেন কারণ আমরা তো দেখছি এটা যদি ১৯৮৪।৮৫ সালে ইম্প্লিমেন্ট হতো তাহলে এই রাজ্যের ভাগে পড়তো ২৮০ কোটি টাকা। উনি কি ওনার বিশ্লেষণটা জানিয়ে দেবেন?

**ডাঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য যে কথা বলছেন সে বিষয়ে ওঁকে মনে করিয়ে দিতে চাই যে আমরা যখন রাষ্ট্রপতির কাছে স্মারকলিপি নিয়ে যাই, তাতে আমরা সাধারণভাবে হিসেব করে দেখিয়েছিলাম যে, ১৯৮৪।৮৫ সালের জন্য এত টাকা এই এই খাতের জন্য প্রয়োজন এবং ওটা ৩০০ কোটি টাকা, দেখিয়েছিলাম। তারপর কেন্দ্রীয় অন্তঃশুল্ক থেকে ঐ বছর সংগৃহীত হবে ৯০০০ কোটি টাকা, সেই সংগ্রহ বেড়ে এবার নাকি হয়েছে ১১ হাজার কোটি টাকা, সেইজন্য অন্তশুল্ক বাবদ আরো ২৫ কোটি টাকার মতো বাড়বে বলে আমরা ৩২৫ কোটি টাকা ধরেছিলাম।

The motion was then put and agreed to.

**The west Bengal Motor Vehicles (Taxation on Goods and Passengers) Bill, 1985.**

**Dr. Ashok Mitra :** Mr. Speaker Sir, I beg to introduced the West Bengal motor vechicles (Taxation on Goods and passengers) Bill, 1985.

(Secretary then read the Title of the Bill).

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Motor Vehicles (Taxation on Goods and Passengers) Bill, 1985, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল এই বিল সম্পর্কে কিছু আলোচনা করেছিলাম সুতরাং আর বিস্তারিতে যাচ্ছি না। আমি আর একবার বলি, এই বিলের প্রধান উদ্দেশ্য হচ্ছে - আমাদের পশ্চিমবাংলার পথঘাট যাঁরা ব্যবহার করেন, অনেক সময় ভিন্ন রাজ্য থেকে বড় বড় গাড়ী আসে, মালবাহী এবং যাত্রীবাহী, তারা হয়ত এক রাস্তা দিয়ে ঢুকে অন্য রাস্তা দিয়ে চলে যায় কিন্তু রাস্তাঘাট যথেচ্ছভাবে ব্যবহারের ফলে তার ক্ষতি হয়। এ সম্পর্কে অনেক মাননীয় সদস্যও আমাকে বলেছেন যে, এ সম্পর্কে কোন ব্যবস্থা নেওয়া যায় কিনা দেখতে যাতে যাঁরা এখানকার রাস্তাঘাট ব্যবহার করেন তাঁদের কাছ থেকে কিছু সংগ্রহ করে রাস্তাঘাটের রক্ষণাবেক্ষণ, উন্নতি সাধন করা যায়। আমরা তখন আমাদের দেশের বিভিন্ন রাজ্যে এই ধরণের আইন আছে কিনা সেটাক সম্বন্ধে খোঁজ করলাম। আমরা খোঁজ করে দেখলাম তিনটি রাজ্য কেরল, রাজস্থান এবং হরিয়ানায় এই ধরনের আইন প্রনয়ন করা হয়েছে। এই ধরনের আইনে বাধাবিপত্তি আছে কিনা তা নিয়ে সুপ্রিম কোর্টে আলোচনা হয়েছে। সুপ্রীম কোর্ট বলেছে এই ধরনের আইন করা যেতে পারে। একটা রাজ্য, তার স্বার্থে, তার অর্থনৈতিক স্বার্থে এই ধরনের আইন করতে পারে। সুপ্রীম কোর্টের বিচারের সিদ্ধান্ত দেখে হরিয়ানা, কেরল এবং রাজস্থানের আইন অনুসারে আমরা এই আইনটা এখানে প্রনয়ন করতে চাই। এতে আমাদের কোন অসুবিধা আছে কিনা সেটা দেখে নেওয়া হচ্ছে। অন্যান্য রাজ্যে এই আইনটা হয়েছে তাদের সংগে আমাদের সংগতি আছে কিনা সেটা দেখা হচ্ছে। এই আইনটা আজকে যদি প্রনয়ন করে নিতে পারি তাহলে তারপর বিভিন্ন যে সব প্রতিষ্ঠান এবং সংস্থা এই আইনের আওতায় পড়বে তাদের সঙ্গে আলাপ আলোচনা করা হবে। তাদের স্বার্থ তেমন তেমন বিঘ্নিত হচ্ছে কিনা এবং সরকারের স্বার্থ কতখানি থাকবে সেটা দেখা হবে। কবে থেকে এই আইনটা প্রয়োগ করা হবে, কিভাবে আইনটার দ্বারা রাজস্ব সংগৃহীত হবে সেটা বিস্তারিত ভাবে পরে জানাবো।

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় অর্থমন্ত্রী একটা নূতন বিলের প্রস্তাবনা করেছেন। আইনটার নাম হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল মটর ভেহিকেলস ট্যাক্সেসান অন গুডসই বিল,১৯৮৫। এর উদ্দেশ্য নিয়ে উনি ভাল কথা বলেছেন। এই আইনটা চালিত হলে এই রাজ্যের ৩ কোটি টাকার মত বাড়তি আয় হবে এবং আরো বলেছেন যে সম্পদ সংগ্রহ করা সম্ভব হবে আমরা জানি আন্ডার ডেভলপমেন্ট ইকনমিতে সম্পদ সংগ্রহ করা এবং সেই সম্পদ সঠিক বিনিয়োগ করা যাতে সম্পদ বৃদ্ধি হয়। সেই দিক দিয়ে এই আইনকে নিশ্চয়ই সমর্থন করা যেতে পারে। তবে আমি এটা সমর্থন করতে পারছি না। প্রো কো পলিসিতে আমি এর বিরোধীতা করছি। এর আগে আমরা দেখেছি কেন্দ্রীয় রেল বাজেটে রেলের ভাড়া বৃদ্ধি করা হয়েছে । এই ব্যাপারে সরকার পক্ষ

যে রূপ সমালোচনা করেছেন তার কোন মানে হয় না। শুধু সমালোচনা করেছেন তাই নয়, এই সরকারে অধিষ্ঠিত থেকে এই ক্ষমতাসীন দল রেল রোখো আন্দোলনের ডাক দিয়েছিলেন। এখানে যে করের প্রস্তাব করা হয়েছে এই ব্যাপারে বিরোধী করার জন্য বিরোধীতা করছি না। করের প্রস্তাব নিশ্চয়ই থাকবে। আমরা জানি করই হচ্ছে সম্পদ সংগ্রহের অন্যতম মাধ্যম। সেই জন্য রেলের ভাড়া বাড়ানো হয়েছে। এরজন্য রেলমন্ত্রী বলেছেন এতে সাধারণ মানুষের কষ্ট হবে। তার জন্য আমাদের হাড সিপ ফেস করতে হবে, তার জন্য আমাদের অস্টারিটি মেনটেন করতে হবে। তবুও আমাদের জাতীয় সম্পদ সংগ্রহ করতে হবে। আপনারা জানেন যে সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাতে ১লক্ষ ৮০ হাজার কোটি টাকা খরচ করা হবে। এর মাধ্যমে নানা রকম প্রোজেক্ট গড়ে উঠবে। তার জন্য আমাদের সম্পদ সংগ্রহ করতে হবে। এর জন্য তো রেল ভাড়া বাড়াতেই হবে। নতুন রেল প্রকল্প করতে গেলে নিশ্চয়ই অর্থের প্রয়োজন আছে।

**[5.00 – 5.10 p.m.]**

আজকে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলছেন, রাস্তাঘাটের অবস্থা খারাপ। মাননীয় সদস্যরা জানেন, আমরা জানি, সারা পশ্চিমবঙ্গের মানুষ জানেন, রাস্তাঘাটের অবস্থা সত্যিই খারাপ। সেজন্য যদি কর বসানো হয় এবং সেই কারাদায় বাবদ এ্যাকাউন্টে যদি কিছু বাড়তি অর্থ আসে, তাহলে রাস্তাঘাটের মেরামত করা সম্ভব হবে। তা যদি করা হয়, তাহলে বলব, এই কর বসানোর ক্ষেত্রে একটা যুক্তি আছে, তাছাড়া কর বসানোর কোন মানে হয়না। আমাদের ভেবে দেখতে হবে এই কর বসানোর ক্ষেত্রে How far it is reasonable ? How far it is rational ? How far it is justified ?

আজকে কেন্দ্রের রেলভাড়া যা বাড়ছে, তার পেছনে যথেষ্ঠ যুক্তি আছে; তার পেছনে রিজন আছে, তার পেছনে জাষ্টিফিকেশান আছে। এখানে যদি কর বাড়ে, এই কর বাড়ানোর পেছনে হয়ত বলবেন নিশ্চয়ই যুক্তি আছে - যেহেতু রেল ভাড়া বাড়ছে, এই যুক্তি। রেলভাড়া বৃদ্ধির জন্য আপনারা চীৎকার করেছেন, আপনারা সমর্থন করতে পারছেন না- যদিও এটা রিজিনএ্যাবেল এবং এটা র‍্যাশানাল। আপনারা তবুও এই বৃদ্ধিকে সমর্থন করতে পারছেন না। এবং প্রো-পলিসিতে এর বিরোধিতা করছেন। এখানে যে বিলটা আনা হয়েছে, তাতে কর বিন্যাস করা হচ্ছে। তাতে বলা হয়েছে যে সমস্ত বাস এবং লরী রাস্তায় চলবে, সেই সমস্ত লরী এবং বাসের উপরে- মাশুলের উপরে - ৩০ শতাংশ কর বসানো হবে। বাসের ক্ষেত্রে বলা হয়েছে, বাসের যাত্রীদের উপর যে ভাড়া আছে, তার উপরে কর বসবে। আপনারা হয়তো এটা বলবেন যে, আপনারা এই কর বাসের মালিকদের উপর বসাচ্ছেন, যা কিনা মালিকদের উপর প্রত্যক্ষ কর। কিন্তু আমরা যে সমস্ত জনপ্রতিনিধি এখানে আছি, তাঁরা প্রত্যেকেই জানি, এই করের চাপ আসলে জনসাধারণের উপর পড়বে। সেদিক দিয়ে দেখলে এটাকে জনসাধারণের উপরে প্রত্যক্ষ কর বসানো হচ্ছে বলা যেতে পারে। আইনের দৃষ্টিভঙ্গীর কথা বলতে গিয়ে উনি সুপ্রীম কোর্টের কথা বলেছেন। সুপ্রিম কোর্ট নিশ্চয়ই উচ্চতম বিচারালয় কিন্তু সে সম্বন্ধে পরিস্কার করে এখানে কিছু বলেনি। সেজন্য আমি বলব, এই বিলটাকে প্রথমে সিলেক্ট কমিটিতে পাঠাবার ব্যবস্থা করা হোক। সেখানে এই আইনের লিগ্যাল এ্যাকসেপ্ট এবং জুরিষ্টিক পয়েন্ট অফ ভিউ নিয়ে আলোচনা করা যেতে পারে। আমার মনে হয় সেখানে একবার এই বিল সম্বন্ধে বিচেনা করা দরকার আছে। আই মে বি রঙ, তবে আমার যেটা মনে হয়েছে- আইনের একটা প্রিন্সিপিল যেটা আছে- কনসিকিউটিভ ট্যাক্স অন দি সেম সাবজেক্ট, সেটা একটা ম্যালেসিয়াস আইন। কারণ এখানে যাঁরা লরী চালাচ্ছেন, বাসের মালিক যাঁরা বাস চালাচ্ছেন, তাঁরা তো একবার ট্যাক্স দিচ্ছেন - রোড্ ট্যাক্স। এর উপরে যদি তাঁদের আরও একবার ট্যাক্স দিতে হয়, তাহলে আইনের দিক

দিয়ে তা আলট্রা ভায়ার্স টু দি রোড্ ট্যাক্স বলে মনে হয় না কি ? আমি আপনাকে অনুরোধ করব, এটিকে আপনি একটু চিন্তা করে দেখবেন। মোটর ভেহিকেল্‌স আইন অনুযায়ী এটা আলট্রা ভায়ার্স কিনা তা একবারচিন্তা করে দেখতে অনুরোধ জানাই। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট ভাষণের সময়ে, তাঁর জবাবী ভাষণে যে কথা বলেছেন, এটা কার্য্যকর করা যাবে কি যাবে না, এটা বসানো হবে কি হবে না ইত্যাদি উল্লেখ করেছেন। তিনি বলেছেন, এটা দেখা যাবে। অর্থাৎ উনি নিজেও এ সম্বন্ধে স্থির সিদ্ধান্তে আসতে পারেন নি। বিল যেটা আনছেন সেটা এখানে পাশ নিশ্চয়ই হয়ে যাবে, কিন্তু এই বিলটা যদি একবার পাশ হয়ে যায় তাহলে সেটা কার্যকরী করবেন কিনা সে সম্বন্ধে আপনি দোদুল্যমান অবস্থায় আছেন। সেদিক থেকে দেখলে এটা ইনফ্রাকশাস স্যাবি ইস্যু-অর্থাৎ মূলতঃ এটা কার্য্যকরী হবে কি করে বলে মনে হয় না কি? পাবলিক ক্রিটিসিজম এরফলে হতে পারে-আশাকরি, আপনি এদিকটা একটু চিন্তা করে দেখবেন। মনে হয়, আপনি এই সমস্ত নানা ধরণের দিকগুলো চিন্তা করছেন। সেইজন্য আমি বলব, সিলেক্ট কমিটিতে এটাকে রিকাস্টিংয়ের জন্য পাঠান। উনি আবার একটা যুক্তি খাড়া করেছেন তা হচ্ছে, বাইরে থেকে যে সমস্ত লরী এখানে আসে, তারজন্য রাস্তাঘাটের অনেক ক্ষয়ক্ষতি ইত্যাদি হয়। তারা কোন ট্যাক্স পেমেন্ট দেয় না। একথা তো আমরা সবাই জানি যে, বাইরের রাজ্য থেকে বহু লরী কোলীয়ারী গুলো থেকে কয়লা নিতে এই রাজ্যে আসে, তারা আমাদের রাস্তা ব্যবহার করে। সেদিক যদি আমরা বিচার বিবেচনা করে দেখি-কয়লা অন্য রাজ্যে যাওয়ার ব্যাপারে ইকুয়ালাইজেশান অফ ফ্রেট-তাহলে এই ট্যাক্স বসানোর যুক্তি আছে। তবে সমস্ত দিক বিবেচনা করে আমি বলব, আপনি এই ট্যাক্স রিকাস্টিং বা পুনর্বিন্যাস করুন। যে সমস্ত বাস এবং লড়ি আউটগোয়িং এবং ইনকামিং করছে অথচ তাদের কোন রেজিস্ট্রেশান নেই, বাইরে থেকে আসছে এবং যাচ্ছে সেই সমস্ত বাসের ক্ষেত্রে রোড ট্যাক্স বসানো যুক্তিযুক্ত। এই সমস্ত বাসগুলি বাইরে থেকে আসে এবং যায় কিন্তু রেজিষ্ট্রি ভুক্ত নয়, সুতরাং এই সমস্ত বাস বা লরির ক্ষেত্রে আইন কনফাইণ্ড করা যায় কিনা সেটা বিচার বিবেচনা করে দেখবেন। আপনারা সুপ্রিম কোর্টের কথা বলেছেন আমি বলি এখানে এ্যাডভোকেট জেনারেল আছেন তাঁর কাছ থেকে এই ব্যাপারে সবিস্তারে জেনে নিতে পারেন। তবে এই ব্যাপারে আমার একটা ওপিনিয়ন আছে যে সমস্ত বাস, লরি চলছে তারা ট্যাক্স দিচ্ছে এবং এই এ্যাকজিসটিং ট্যাক্স থাকা সত্ত্বেও তাদের আবার ট্যাক্স দিতে হবে তাহলে আমি বলবো এটাকে দিস ইজ এ ব্যাড ল। সুতরাং ওইদাউটড জুরিসডিকশান এটা করা ঠিক হবে না। আপনি নিশ্চয় সেটা চিন্তা করে দেখবেন। পার্শিয়াল যে সমস্ত বাস এবং লরি বাইরে থেকে আসছে এবং যাচ্ছে, রোড ট্যাক্স দেন না এবং রেজিস্ট্রি নেই তাদের লক্ষ্য করে যদি প্রযোজ্য করে থাকেন তাহলে খুবই ভালো কথা। আমার এই ব্যাপারে কিছু কনস্ট্রাকটিভ সাজেশান আছে। এই কর বসানো হচ্ছে বলে আমি বিরোধীতা করছি না বরং বলবো নিশ্চয় এই কর বসানো দরকার এবং সেই সংসাহস থাকবে এটাই আমি আশা করবো। কারণ আমরা পলিটিক্যাল লোক, আমরা সব সময়ে চাইবো ভোট বেশী করে দেবে বলে কোন বেআইনী কাজ করছে দেখলেও আমরা তার ব্যবস্থা নিতে চাই না। এই যে যেমন রাস্তায় হকাররা রাস্তা দখল করে বসে আছে, করপোরেশানের জায়গাকে এনক্রোচমেন্ট করে আনঅথারাইজড্ কনস্ট্রাকশান করা হয়েছে। এগুলির প্রতি দৃষ্টি দেওয়া দরকার এবং এই সাহসিকতা থাকা দরকার। আমি স্বীকার করছি যে আমরা সকলেই নির্বাচনে ভোট পাওয়ার জন্য এই আনঅথরাইজড্ কনস্ট্রাকশানগুলি ভেঙ্গে দিতে পারছি না। এই ভোট পাওয়ার ফলে হয়তো আমরা ৫ বছরের জন্য জয়লাভ করতে পারবো এবং একটা সরকার গঠন করতে পারবো কিন্তু কোন জাতি তৈরী করতে পারবো না। সেইজন্য আগেকার রাষ্ট্রনায়ক যারা ছিলেন তার সব সময়ে বলতেন spade is spade, hot is hot and black is black সুতরাং আমি বলি যে সমস্ত বাস এবং লরি এই আইনের আওতায় আনা যায় সেটা চিন্তা ভাবনা করুন এবং এই প্রস্তাব বিবেচনা করার

অনুরোধ করে এই বিলটিকে সমর্থন করতে না পেরে এর বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওয়েষ্ট বেঙ্গল মটর ভেহিক্যালস (ট্যাক্সেসান অন গুডস এ্যাণ্ড প্যাসেঞ্জার) নতুন বিল ১৯৮৫ সেটা মাননীয় অর্থমন্ত্রী উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। বিরোধীপক্ষের মাননীয় সদস্য শ্রী আনন্দমোহন বাবু এই বিলকে কার্য্যত সমর্থন করলেন। তাঁর বক্তব্যের থেকে বোঝা গেল। এই বিলের মধ্যে মাননীয় অর্থমন্ত্রীর পশ্চিমবঙ্গের কল্যাণের জন্য এই আইনটি করতে চাইছেন। পশ্চিমবঙ্গের রাস্তাঘাট পশ্চিমবঙ্গের বাইরের গাড়ীগুলি ব্যবহার করে কিন্তু রোড ট্যাক্স দেয় না। এইসব গাড়ীগুলি মাল নিয়ে আসে, প্যাসেঞ্জার নিয়ে আসে এবং ব্যবহার করে এবং চলে যায় কিন্তু কোন কর দেয় না। এই আইনটি মূলত তাদের প্রতি লক্ষ্য করেই তৈরী করা হয়েছে। এই আইনটি তারই প্রতিফলন হবে। পশ্চিমবঙ্গের রেজিষ্ট্রিকৃত যে সমস্ত বাস এবং লরি আছে তাদের ক্ষেত্রে এটা প্রযোজ্য হচ্ছে না। কাজেই আনন্দ বাবু জন ভেহিক্যাল্ এই বিলের উপর যে আশঙ্কা করেছেন যে এই বিলের মাধ্যমে রোড ট্যাক্স এবং আরেকটি নতুন ট্যাক্স মটর ভেহিক্যালস্ ট্যাক্স দুটোই দিতে হবে গাড়ীর মালিকদের বাড়ী ব্যবহার করার জন্য সেকথাটি ঠিক নয়। সে কথাটি ভুল এবং সেটা সংশোধন করে নেবেন। দ্বিতীয়তঃ আনন্দ মোহনবাবু আরেকটি ভুল করেছেন যেটা আমার মনে হয়েছে যে তিনি এই ফ্রেট বা মাশুল করার যে চেষ্টা এই বিলের মধ্যে দেখেছেন তার সঙ্গে রেলওয়ে ফ্রেটের কমপেয়ার করার চেষ্টা করেছেন আমি বলবো এটা খুব খারাপ নজির বা দৃষ্টান্ত। এই খারাপ উপমা বা ফ্রেট যেটা দিয়েছেন সেটা অত্যন্ত ভয়াবহ অবস্থা জনসাধারণের কাছে।

**[ 5.10 – 5.20 p.m.]**

এটা ভয়ঙ্কর আকার ধারণ করেছে সারা ভারতবর্ষে, বিশেষ করে নীচের লোক যারা আছে তাদের উপর এই বোঝাটা পড়েছে। এই আইনটা খুব লিমিটেড। কারণ যে সব গাড়িগুলো সীমান্ত থেকে পশ্চিমবাংলায় ঢুকছে বা পশ্চিমবাংলার রাস্তাঘাট ব্যবহার করছে তাদের উপরেই এটা সীমাবদ্ধ থাকবে। কাজেই এই আইনের দ্বারা মালপত্র বা ফ্রেট বাড়বে এবং তার ফলে জিনিসপত্রের দাম বাড়বে কোন সম্ভাবনা নেই। কাজেই এই ধরণের উপমা দেওয়া আনন্দবাবুর ঠিক হয়নি। আমাদের রিসোর্স মবিলাইজেশানের যে প্রশ্ন রাজ্যের ক্ষমতা খুবই সীমাবদ্ধ। অর্থাৎ আমাদের সম্পদ সংগ্রহের জায়গা খুব সীমিত যার বাইরে আমরা হাত দিতে পারি না। যেমন ইনকাম ট্যাক্স কর্পোরেশনের ট্যাক্সের উপর আমরা হাত দিতে পারি না। আমাদের রাজ্য থেকে কোম্পানী গুলি কোটি কোটি টাকা আয় করে নিয়ে যাচ্ছে অথচ সেই কোম্পানীগুলির উপর বা তাদের আয়ের উপর আমরা হাত দিতে পারি না পশ্চিমবাংলার স্বার্থে। অথচ সমস্ত দায়-দায়িত্ব পশ্চিমবাংলার সরকারকে নিতে হবে। প[illegible] রাস্তাঘাট, হাসপাতাল, স্কুল-কলেজ, জল সরবরাহ ইত্যাদি যাবতীয় জনস্বার্থ প্রকল্পগুলির দায়-দায়িত্ব রাজ্য সরকারকে বহন করতে হবে। কিন্তু রিসোর্স সংগ্রহ করবেন কেন্দ্রীয় সরকার এবং রিসোর্স মবিলাইজেশান হবে কেন্দ্রীয় সরকারের। আজকে এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আজকে সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের অর্থমন্ত্রীকে খুঁজতে হচ্ছে কোথায় কতটুকু জায়গা আছে যেখান থেকে সম্পদ কিছুটা সংগ্রহ করা যায়। হতে পারে এটা ৩ কোটি টাকা বা তার আরো কম। কিন্তু বিরোধী পক্ষের সদস্যদের বলব তিল সংগ্রহ করতে করতে তাল হয়। পশ্চিমবাংলার অর্থমন্ত্রীর সুযোগ্য নেতৃত্বে পশ্চিমবাংলায় যে রিসোর্স মবিলাইজেশান হয়েছে ভারতবর্ষের ইতিহাসে তার নজীর নেই। তিনি যে ভাবে পশ্চিমবাংলার রিসোর্স মবিলাইজেশান করেছেন ভারতবর্ষের আর কোন রাজ্য সরকার সেই ভাবে করতে সক্ষম হননি। এই বছরের বাজেটে অর্থমন্ত্রী বলেছেন সেলস ট্যাক্সে

আমাদের যা আয় সেই আয়টা আমাদের যা এক্সটেশান তাঁকে ছাড়িয়ে গেছে। এই সরকারের যারা মন্ত্রী আছেন তাদের সুযোগ্য নেতৃত্বে এটা সম্ভব হয়েছে। সেই জন্য এই বিলের মাধ্যমে রিসোর্স কে আরো স্ফীত করবার চেষ্টা হচ্ছে। আনন্দবাবু বলেছেন নীতিগত ভাবে এর বিরোধীতা করা যায় না এবং বিরোধীতা করারও উচিৎ নয়। কারণ আমাদের যে রিসোর্সেস সেই রিসোর্সেস আরো একটু বাড়বে। উনি আশঙ্কা করেছেন এই বিল কার্য্যকরী হবে না, সাংবিধানিক সংকট সৃষ্টি করবে। কিন্তু অর্থমন্ত্রী বলেছেন তর মধ্যে কোন দোদুল্যমান নেই। আইনেই মধ্যে তিনি একজেমশান এর ব্যবস্থা রেখেছেন। কিছু কিছু ক্ষেত্রে যদি সমস্যা দেখা যায় তাহলে এক্সজেমশানের ব্যবস্থা আছে। আইনের ক্ষেত্রে ষ্টেট ক্যারেজ এবং ফ্রেটের ক্ষেত্রে তার যে ভ্যালু সেটা ৩০ পারসেন্টের বেশী মাশুল হবে না, আর একতরফা যাতায়াতের ক্ষেত্রে সেটা ৭৫ টাকা পর্যন্ত হবে। কাজেই বিরাট বোঝা চাপান যে হবে এটা ঠিক নয়। বিলটা ফর্মুলেশানের ক্ষেত্রে অত্যন্ত যুক্তিসংগত হয়েছে। সুতরাং একে সমর্থন করা ছাড়া উপায় নেই। সব শেষে যেটা বলতে চাই সেটা হচ্ছে আমাদের রাজ্যের স্বার্থে আমি মাননীয় অর্থ মন্ত্রীকে বলব আরো যেসব জায়গা আছে আমাদের ট্যাক্সেশান সেইসব জায়গায় হওয়া উচিত। আমাদের রিসোর্স মোবিলাইজেসান করতে হবে, কারণ, কেন্দ্রীয় সরকার প্রতি বছর চাপ সৃষ্টি করে যে রাজ্য সরকার যদি তার রিসোর্স মোবিলাইজেসান না করে, বেশী বেশী রিসোর্স সংগ্রহ করতে না পারে তাহলে পরিকল্পনা সাহায্য যেটা তারা দেয় সেই সাহায্য কমে যাবে। আমি বলব কেন্দ্রীয় সরকার বাধ্য করছে আমাদের ট্যাক্স বসিয়ে টাকা আদায় করার জন্য। আমাদেরহ ইচ্ছা নেই জনগণের উপর নতুন নতুন ট্যাক্স বসিয়ে টাকা আদায় করার। ট্যাক্স আদায় করার মূল জায়গাগুলি কেন্দ্রীয় সরকারের হাতে, আমাদের হাতে কোন জায়গা নেই। কিন্তু উপায় নেই, আমরা যদি কিছু রিসোর্স সংগ্রহ না করি তাহলে কেন্দ্রীয় সরকার পরিকল্পনা বাবদ আমাদের সাহায্য দেবে না, সেই জায়গায় আমাদের চলে যেতে হবে। সেই জায়গায় আমাদের যাওয়া উচিত নয়। রাজ্যের স্বার্থে আমাদের যেখানে রিসোর্স সংগ্রহের সুযোগ আছে সেই সুযোগ গ্রহণ করে সম্পদ বাড়ান দরকার। এই কথা বলে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Shri Rajesh Khaitan :** Mr. Deputy Speaker, Sir, It is not so simple a Bill which has been introduced by the Hon'ble Finance Minister. As has been said by Dr. Zainal Abedin a little earlier because of the brood majority of the Left Front they can bring any matter whether it is Bill or any other thing and get it passed. So it is same in regard to this Bill as well. Sir, let us go through the statement of Objects and Reasons of this Bill. It says amongst other things "to compensate partially the expenditure incurred for maintenance of roads, bridges, etc. used by such goods vehicles and stage carriages." Now the question is, is there any good road in West Bengal and what is the condition of the roads ? All the members in this House have admitted that the conditions of the roads are such that in one sentence it can be said there is no road, Sir, I would say to the Hon'ble Finance Minister that firstly, roads should be constructed where necessary and then those roads should be maintained properly. Fund has been provided in the Budget to make roads but if they do not make roads, how can they want fund for maintenance. It is something like putting

a horse before the cart. So this Bill is totally unreasonable. Its objects and Reasons for which this Bill has been introduced, is very confusing and impractical and after going through the provisions of this Bill it is more and more confusing. The state government, it is obvious, does not know what it wants. It does not know in what manner they want to apply this law, to whom they wish to apply and what is the rate of taxation they want to administer. The rate not exceeding 30 per centum is going to be levied. At the same time he/has said that there is also a provision where Rs. 75/- will be charged and not more. Then there is also a provision for certain goods operators to whom the rate not more than Rs. 250/- for a quarter will be charged. I am talking about clauses 4 and 5.

[ 5.20 - 5.30 p.m.]

Then I come to Clause-14. Shri Sumanta Hira has said that there is provision even to exempt people from the provisions of this Act. But who is going to apply the Act ? It is the prescribed authority which is going to be nominated by the State Government. Suppose I am the prescribed authority. Then it is left to me to decide that Jayanta Babu will pay Rs. 30/-, Biren Babu will pay Rs. 75/-, Sumanta Babu will pay Rs. 250/- and Ananda Babu will be exempted from the provisions of this Act. So there is much scope for discrimination. This is totally a discriminatory law and there is a scope for mis-utilisation. Sir, I also wish to draw the attention of the Hon'ble Finance Minister to clauses 9 and 10. By application of these for maintenance of records, maintenance of accounts and then inter Ecption and seizure people can be harassed. But the persons who are to do these are the operators-lower middle-class people, all poor people. Do they know anything about maintaining these records and the accounts ? When you yourself do not know what law you are making, and to whom and in which areas the law is going to apply, how do you want these people to apply to law ? It is not sufficient to make a law. It is also necessary to make the people know what the law is going to be. Just by issuing a notification or for that matter only from the publication of a notification in the Gazette people cannot know the law. You have brought this Bill in this House whereas you yourself do not know which are the areas where the law is going to apply ; what are the rights which you intend to give to whom and under what circumstances. You are leaving all these things in the hands of a person whom you are going to appoint by a noti-

fication and call him the prescribed authority. It means authority is given to a person whereby he can discriminate between one citizen and another citizen. Sir, on such type of a law there has been a decision by the Supreme Court in Hamdard Dawakhana case. I do not have to tell much about this famous case to you since you know it very well. Sir, I submit that this law is going to be void, illegal and unconstitutional, and I request the Hon'ble Finance Minister not to tell us in his next Budget Speech that the Government is embarrassed by the decisions of the High Court, Calcutta. I warn him and I bring it to his notice that this law cannot stand the test of the Constitution. It will be held void and unconstitutional and will be held in gullible exercise of power of the authority. Sir, the Humdard Dawakhana case is the simplest example where the Supreme Court had laid down its decision. Such notifications to be issued by the Government do not specify the areas where the law is going to operate. As a consequence there can be discrimination between Burdwan district and Midnapore district or between one district and another. Also, Sir, where this law will be applicable there will always remain the scope of discrimination between one citizen an another citizen. Such a law will be held unconstitutional if challenged and will not come to the help of the people. This fore-warning I give to the Hon'ble Finance Minister as a Member of this House. Sir, I am even more surprised that this House is also not being taken into confidence in regard to the area and the person to whom this law is going to apply. Mr. Deputy Sepaker, Sir, it is expected of us, as members of the opposition party to support this Bill. It is impossible to support such a legislation. Therefore, Sir I vehemently oppose this Bill with the hope that consciousness will prevail upon the Hon'ble Minister and that after hearing my submission he will reconsider the points and perhaps withdraw this Bill.

Thank you, Sir.

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমাদের মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় ওয়েষ্ট বেঙ্গল মোটর ভিলিকল (ট্যাক্সেসন অন গুডস্ এণ্ড প্যাসেঞ্জার) বিল, ১৯৮৫ সেটা উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। একটা প্রশ্ন এখানে এসে যাচ্ছে যে বিরোধী পক্ষের সদস্য শ্রী রাজেস খৈতান যে এখানে উত্থাপন যে প্রশ্নটি উত্থাপন করেছেন, এই বিল সমর্থন করার সঙ্গে সঙ্গে আমি বলবো সেই বিষয়টি সংশ্লিষ্ট হওয়া দরকার। এর পূর্বে আমরা দেখেছি তদানীনতন অর্থ মন্ত্রী মাননীয় জ্যোতি বসু মহাশয় টি. ভি.-র উপর ট্যাক্স বসিয়েছিলেন এবং সেটা ওরা বাদে সর্ব সম্মতিক্রমে গৃহীত হয়েছিল। সেই ট্যাক্স করার প্রশ্নে একটা কথা বলা হয়েছিল যে যেহেতু কেন্দ্রীয় সরকার টি.ভি.-র উপর কর

ধার্য করেছে, তখন রাজ্য সরকার আবার তার উপর ট্যাক্স ধার্য করতে পারে কিনা। সেই দিন কংগ্রেস পক্ষের মুখ্য সচেতন সুব্রত মুখার্জি মহাশয় বলেছিলেন যে এটা হাই কোর্টে চ্যালেঞ্জ হবে। এবং তারা সেটা হাইকোর্টে চ্যালেঞ্জ করেছিলেন। আমাদের বক্তব্য ছিল এই টিভি যারা রাখেন তারা সমাজের উচ্চ স্তরের মানুষ। তারা যদি ৫০ টাকা ট্যাক্স দেয় তাহলে এমন কিছু যাবে আসবে না। যদিও এর প্রতিবাদ হয়েছিল এবং হাই কোর্টে চ্যালেঞ্জও হয়েছে এবং ইনজাংসন হয়ে আছে। এই বিষয়টিও আজকে চ্যালেঞ্জ হবে কিনা জানি না। আমাদের এই বিষয়টি ভেবে দেখতে হবে যে কোন সাংবিধানিক বাধা আছে কিনা, কোন আইনগত অসুবিধা আছে কিনা। ভারতবর্ষের অন্যান্য রাজ্য থেকে যারা আসবে তাদের বিভিন্ন ট্রাক ইত্যাদি নিয়ে তাদের উপর এটা প্রযোজ্য হবে এই কোন স্পষ্ট ইঙ্গিত এর মধ্যে নেই। যে সমস্ত ট্রাক বা কার আমাদের এখানে এসে রাস্তাঘাট খারাপ করে। স্বভাবত এইখানেই ট্যাক্সের প্রশ্ন আসে। অবশ্য রাজেস খৈতান মহাশয় কোর্ট করবেন বলে হুমকী দিয়েছেন। আমরা আজকে যে আইন করতে যাচ্ছি তখন একটা আইনগত প্রশ্ন এসে যাচ্ছে। ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের নাগরিক তাদের বৈষম্য করা যা কিনা-বিহার উত্তর প্রদেশ উড়িষ্যা নাগরিকদের প্রশ্ন এসে যাচ্ছে এবং তাদের উপর ট্যাক্স হবে আর পশ্চিমবাংলা নাগরিকের উপর পড়বে না। এই রকম বৈষম্যটা আইনগতভাবে বাধা পড়বে কিনা সেটা পুংখানুপুঙ্খ রূপে ভেবে দেখতে হবে। কারণ রাজ্য সরকারের হাতে ক্ষমতা সীমিত এবং রাজ্য সরকারের রাজস্ব সংগ্রহ করার উৎস অত্যন্ত কম। সাধারণ মানুষের উপর চাপ সৃষ্টি না করে রাজস্ব সংগ্রহ করতে হবে। আমরা সেই পদক্ষেপ নিয়েছি। কিন্তু কার্যক্ষেত্রে কার্যকরী করা যাবে কিনা কোন সংবিধানগত বা আইনগত বাধা আসবে কিনা সেটা আমাদের ভেবে দেখতে হবে। আর একটা কথা এখানে উল্লেখ করতে চাই। বিরোধী পক্ষের মাননীয় সদস্য আনন্দবাবু বলেছেন ডিসক্রিমিনেসন আসতে পারে। ষ্টেট লিষ্টের ব্যাপার আছে। ডবল ট্যাক্সেসন করা হয়ে যাবে এবং এটা করা যাবে কিনা। আমরা জানি সুপ্রীম কোর্ট পক্ষেই রায় দিয়েছে। উনি সেটা আশঙ্কা প্রকাশ করেছেন সেটা সুপ্রীম কোর্ট পক্ষেই দিয়েছে।

**[ 5.30 – 5.40 p.m.]**

সেদিক থেকে কোন অসুবিধা হবার কথা নয়। কিন্তু এই প্রসঙ্গে যেটা মূল প্রশ্ন এসে গেছে, সেই প্রশ্নের ভিত্তিতে গোটা আইনটাকে পুংখানুপুঙ্খ ভাবে ভেবে দেখার দরকার আছে। তৃতীয়তঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয় এখানে সুস্পষ্ট করে আইনের মধ্যে উল্লেখ করে দেওয়া দরকার। কেন না মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বারবার বলেছেন, বাজেট বক্তৃতার সময়ও বলেছেন, যে উদ্দেশ্যে বিলটা রচনা করা হয়েছে তা হলো রাজ্যের ভিতরের রাস্তাঘাট অন্য রাজ্যের অধিবাসীরা ব্যবহার করছে, মোটর এবং বিভিন্ন বাস এবং ষ্টেট ক্যারিয়েজ ব্যবহৃত হচ্ছে। এর ফলে রাস্তার ক্ষতি হচ্ছে, তা কমপেনসেট করার জন্য—এই কথাটা বারবার তিনি বলেছেন। এখন এটা দেখতে হবে যে এই কর্ যখন ধার্য্য করতে যাচ্ছেন, তখন আমাদের রাজ্যের মোটর ভেলিক্লস এবং ষ্টেট ক্যারিয়েজ এর আওতা ভুক্ত হবে না, এটা কিন্তু নির্দিষ্ট করে বলে দিতে হবে। তা যদি না হয়, সেখানে মালিকদের উপর যে করভার পড়বে, সেই করভারের প্রতিক্রিয়াতে অন্য পথে জনসাধারণের উপর থেকে যদি সেটা আদায় করে নিতে চায়, যে ট্যাক্সটা পড়বে, আদায় করে নিতে চায় তাহলে কিন্তু আবার ভাড়া বৃদ্ধি ইত্যাদির সম্ভাবনা থেকে যাবে। একজন সাধারণ মানুষ, সাধারণ নাগরিক, যখন লরী ভাড়া করবে, তাকে হয়তো কোথাও মালপত্র নিয়ে যেতে হবে, সে কিন্তু তুলে নেবে, এটা উসুল করে নেবে অথবা যাত্রীদের উপর পরোক্ষ ভাবে ট্যাক্স পড়ে যাবার সম্ভাবনা থেকে যাচ্ছে। কাজেই গোটা বিষয়টাই দেখতে হবে। এই আইনটার উদ্দেশ্য যদিও মহত, এটা রাজস্ব সংগ্রহের জন্য একটা অভিনব পন্থা তিনি উদ্ভাবন করেছেন এবং এই ব্যাপারে কোন সন্দেহ নেই, আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে বলছি, একটা অঙ্গ রাজ্যের

বাজেট বচনা করার ক্ষেত্রে তিনি যে কৃতিত্বের এবং বুদ্ধিমত্তার পরিচয় দিয়েছেন পশ্চিমবাংলার জনগনের উপর কর্ ভারের পীড়ণ না চাপিয়ে দিয়ে, তিনি যে ভাবে বাজেট প্রনয়ন করেছেন, বিগত কয়েকটি বাজেটে যা দেখছি যে সাধারণ নিম্ন মধ্যবিত্ত, মধ্যবিত্ত লোক, গ্রামের গরীব চাষী, তাদের উপর কোন চাপ পড়ছে না এবং অত্যন্ত বুদ্ধিমত্তার সঙ্গে করেছেন, যদিও গোটা ভারতবর্ষের অর্থনৈতিক যে কাঠামো, তাব নাভিশ্বাস উঠে গেছে, তাসত্বেও তিনি এই রাজ্যের রচনাকালে কখনও এই রাজ্যের সাধারণ মানুষ, বিশেষ করে শ্রমজীবী মানুষ, তাদের উপর কখনও কোনও রকম পীড়ণ করেন নি। সেই জন্য তাঁকে এই রাজ্যের সম্পদ সংগ্রহের সময় এমন এমন জায়গা বেছে নিতে হচ্ছে, যেমন তদানিন্তন অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী টি. ভি.-র উপর কর্ ধার্যের ব্যাপারটাকে বেছে নিয়েছিলেন, সেটা অভিনন্দন যোগ্য। কর্ ধার্য্যে জায়গা যেগুলো বেছে নিচ্ছেন, সেইগুলো সমাজের দুর্বল শ্রেণীকে পীড়ণ করছে না। এটা আমরা অতীতেও দেখেছি এবং এর মধ্যে দিয়ে তাঁর যে দৃষ্টিভঙ্গী প্রতিফলিত হয়েছে তিনি একটা জায়গা বেছে নিয়েছেন, সেখানে বাসের মালিক লরীর মালিক, যারা নিঃসন্দেহে সমাজের শক্তিশালী লোক, কারণ এইগুলো যারা কেনে, তারা সাধারণ মানুষ নয়, মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত নয়, সেদিক থেকে সঠিক হয়েছে। কিন্তু এর সঙ্গে আনুসংগিক অনেকগুলো প্রশ্ন এসে যাচ্ছে, সেই বিষয়গুলো গভীর ভাবে বিশ্লেষণ এবং বিবেচনা করার দবকার আছে এবং মন্ত্রীমহাশয়ের কাছে আমি অনুরোধ জানাবো যে অর্থনৈতিক ব্যাপার ট্যাপাব অনেক প্রশ্ন এখানে আমরা উপস্থাপন কবি, সেটা বুঝে নেবার জন্য, আইন যখন তৈবী করছেন, তাঁর প্রাজ্ঞতার উপর আমাদের কোনো প্রশ্ন নেই, কিন্তু এই প্রশ্নগুলো এসে যাচ্ছে, কারণ আমরা এই বিষয়ে স্পষ্ট হয়ে নেবার জন্যই আজকে আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীব কাছে উপস্থিত করছি যে রাজ্যের মোটর ভিহিক্লস বা গুডস ক্যারিয়েজ, সেইগুলো বাদ পড়বে কি না, দ্বিতীয় নং হচ্ছে আইনগত প্রশ্নটা রাজেশ খৈতান মহাশয় এখানে উত্থাপন করেছেন, সংবিধানগত প্রশ্ন, ভারতবর্ষের সংবিধানের আর্টিক্‌ল ১৪ তে যেটা পড়ে, বিভিন্ন রাজ্যেব নাগরিকের মধ্যে বৈষম্য তৈরী করা যাবে কি না, এই প্রশ্নটা কি ভাবে এ্যাভয়েড করবেন, সেই বিষয়টা ভেবে নিয়ে আইনটা যাতে বাধা মুক্ত হয়, কার্যাকরী করা যায়, বাস্তবে প্রয়োগ করা যায়, সেদিকে দৃষ্টি রেখে আপনাকে অগ্রসর হতে হবে। তাই পুনবায আপনি যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন সেন ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয সদস্য রাজেশ খৈতান মহাশয়, তিনি তাঁর বক্তব্য রাখার সময়, তিনি একটা এ্যাপ্রিহেনশন করেছেন যে এই বিলটা যা এখানে এসেছে, তাতে ডিসক্রিমিনেশন হবে। কখন কোন জায়গায় যাবে, কোন রাজ্যে চলে যাবে, এক জায়গা থেকে আর এক জায়গায় ডিসক্রিমিনেশন হবে, এই বিষয়ে তিনি একটু চিন্তিত হয়ে পড়েছেন। আমি তাঁর দলেরই একজন নেতার একটি উক্তি এখানে উল্লেখ করতে চাইছি—তিনি যে কথা বলেছেন সেটা আমি বলে দিচ্ছি: He said the eastern region has lost its initial advantage economically because of price equalisation for the region, that a man in Durgapur and Bombay paid the same price for coal while the former had to pay more for the cotton. আমার মনে হয় খৈতান সাহেব সেটা বোঝেন নি ভাল করে। আমাদের এখানে যে কয়লা উৎপাদন হয় সেই কয়লা আমাদের রাজ্যের সাধারণ মানুষকে বেশী দামে কিনতে হয়। বোম্বে-এ কয়লা কম দামে কেনে, তাদের সেই রকম ব্যবস্থা আছে। কিন্তু তুলো হয় মহারাষ্ট্রে, বোম্বে সেটা আনতে গেলে তার দাম আমাদের বেশী দিতে হয়। একথা যিনি বলেছেন, তিনি অর কেউ নন, তিনি হচ্ছেন তরুন কান্তি ঘোষ। তিনি আজকের নবনির্বাচিত এম. পি. তারই বক্তৃতা এটা। তিনি সত্যি কথাই বলেছিলেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** It is not a point of order.

**Shri Rajesh Khaitan :** Sir, I wish to tell my Left Front friend, Mr. Sachin Sen, that what he has said is on different context. If that is the reason, it has been found in the Statement of objects and Reasons/ of the Bill.

**ডঃ অশোক মিত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যরা এখানে যে সব বক্তব্য রেখেছেন সেটা মনোযোগ সহকারে শুনেছি। আনন্দবাবু, রাজেশ খৈতান এবং জয়ন্তবাবু যে সব কথা বলেছেন সেগুলিও অমি মনোযোগ সহকারে শুনেছি। এখন একটা বিল যখন বিধানসভায় আনা হয় সেটা বাজেটের অঙ্গ হিসাবেই আনা হয় এবং আমরা যথেষ্ট সাবধানতার সঙ্গে এটা তৈরী করি। এখানে যে প্রশ্নগুলি ওঁরা তুলেছেন, সেই প্রশ্নগুলি নিয়ে আমরা নিশ্চয়ই আলোচনা করেছি, আইনজ্ঞদের পরামর্শ নিয়েছি এবং অন্যান্য রাজ্যের আইনগুলিও খতিয়ে দেখেছি, সুপ্রীম কোর্ট যে বিধান দিয়েছে সেগুলিও বিশ্লেষণ করে দেখে আমাদের মনে নিশ্চিন্ত হবার পরে এই বিল এখানে উত্থাপন করেছি। সুতরাং আমাদের মনে কোন দ্বিধা নেই। এই বিল আমাদের সংবিধানের কাঠামোর মধ্যে বৈধ বলে পরিগণিত হবে। দ্বিতীয় কথা হচ্ছে, আনন্দবাবু বলেছেন যে আমাদের মনে যথেষ্ট দ্বিধা আছে। আমি এই কথা বলতে চাই যে আমাদেব মনে কোন দ্বিধা নেই। দ্বিধা থাকলে এই বিল আনা হতনা। দ্বিধা নেই, কিন্তু এখানে কাঠামোটা বলে দেওয়া হল। আমি যে কথা গোড়াতে বলেছিলাম, সেটাই আবার বলছি। আমরা চাইনা যে এই বিল প্রয়োগের পর থেকে সাধারণ মানুষের হয়রানি হয়। আমরা চাইনা যে দুবার ট্যাক্স বসানো হোক। সে জন্য আমরা বলেছি সময় নিয়ে বিজ্ঞপ্তি তৈরী করবো। অমরা পরামর্শ নেব বিভিন্ন প্রতিষ্ঠানের সঙ্গে যুক্তি ব্যক্তিদের যাদের এই বিল সম্পর্কে বক্তব্য থাকতে পারে। তারপর আমরা বিজ্ঞপ্তি জারী করবো। সুতরাং আমরা সাবধান আছি, সাবধান থাকবো এবং প্রতি পদে আমরা আইনজ্ঞদের পরামর্শ গ্রহণ করেছি, উপদেশ গ্রহণ করছি এবং সেটা যে করছি তার প্রমাণ হিসাবে আমি বলতে পারি যে এই আইনটি এখানে উত্থাপন করার পরে আমরা আইনজ্ঞদের সামান্য দু'একটি ব্যাকরণগত পরিবর্তনের পরামর্শ গ্রহন করতে রাজি হয়েছি এবং সে জন্য মাননীয় সুমন্ত কুমার হীরা মহাশয়কে আমি অনুরোধ করেছি যে একটি, দুটি ধারার সংশোধনের জন্য একটি প্রস্তাব জানতে।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Motor Vehicles (Taxation on Goods and Passengers) Bill, 1985, be taken into consideration was then put and agreed to.

**[ 5.40 – 5.50 p.m.]**

**Clouse 1**

The question that Clause I do stand part of the Bill was then put and agreed to.

**Clouse 2**

**শ্রী কাশীনাথ মিশ্র :** Sir, I beg to move that in clause 2(9), line 2, for the words "four persons", "the words "six persons", be substituted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, বলেছেন, "stage carriage" means a motor vehicle carrying or adapted to carry more than four persons including the driver which carries passengers for hire. এই ব্যাপারে মন্ত্রী মহাশয় বলেছেন ৪ জন, ড্রাইভার বাদ দিয়ে। আমি সেখানে ৬ জনের কথা বলেছি। উনি এটুকু অন্ততঃ গ্রহন নিশ্চয় করতে পারেন, গ্রহন করতে কোন অসুবিধা নেই। কিসের উপর ট্যাক্স বসবে সেই প্রোপোজাল এখন পর্যন্ত হয়নি, রুলসও হয়নি। এই নিয়ে এখন পর্যন্ত কিন্তু প্রশ্ন রয়ে গেছে। কাজেই এই ক্ষেত্রে আমার সাজেসানটা না নেওয়ার কোন জাষ্টিফিকেসন নেই। আশা করি আমার এই সংশোধনীটা আপনি গ্রহণ করবেন।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ৪ জনের জায়গায় ৬ জন করার কাশীবাবুর এই দাবীটা গ্রহনযোগ্য নয় বলে আমি দুঃখিত।

The motion of Shri Kashinath Misra that in clause 2(9), line 2, for the words "four persons", the words "six persons" be substituted, was then put and a division was taken with the following results.

**NOES**

Abdul Quiyom Molla, Shri
Anisur Rahman Biswas, Shri
Atahar Rahaman, Shri
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Amiya Bhusan
Banerji, Shri Radhika Ranjan
Barma, Shri Manindra Nath
Basu, Shri Nihar Kumar
Bauri, Shri Gobinda
Bera, Shri Pulin
Bhattacharyya, Shri Satya Pada
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Chakraborty, Shri Umapati
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Bikash

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Banamali

Daud Khan, Shri

De, Shri Bhibuti Bhusan

De, Shri Sunil

Dey, Shri Lakshmi Kanta

Doloi, Shri Shiba Parasad

Ghatak, Shri Santi

Haldal, Shri Krishnadhan

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta Kumar

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kumar, Shri Himansu

Let, Shri Dhirendra

M. Ansar-Uddin, Shri

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Shri Gunadhar

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Sudhangshu Sekhar

Maji, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Malik, Shri Sreedhar

Malik, Shri Siba Prasad

Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Sukumar

Mir Fakir Mohammad, Shri

Mitra, Dr. Ashok

Mojumdar, Shri Hemen

Molla, Shri Anadi

Mondal, Shri Dinabanuhu

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayandas

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Naskar, Shri Sundar

Oraon, Shri Mohan Lal

Praminik, Shri Radhika Ranjan

Rai, Shri H. B.

Ray, Shri Achintya Krishna

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Pravas Chandra

Roy, Shri Sattik Kumar

Roy, Shri Sada Kanta

Roy, Barman, Shri Khitibhusan

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Kripa Sindhu

Sar, Shri Nikhilananda

Saren, Shri Ananta

Sarkar, Shri Sailen

Satpathy, Shri Abani Bhusan

Sen, Shri Dhriendra Nath

Sen, Shri Sachin

Sen Sengupta, Shri Prabir

Shish Mohammad, Shri

Tudu, Shri Bikram

**AYES**

Abdus Sattar, Shri

Bapuli, Shri Satya Ranjan

Barman, Shri Dipendra

Bhattacharyya, Shri Amarendranath

Biswas, Shri Ananda Mohan

Chattaraj, Shri Suniti

Ghosh, Shri Asok

Habibur Rahaman, Shri

Kazi Hafizur Rahman, Shri

Khaitan, Shri Rejesh

Mishra, Shri Kashinath

Sha, Shri Ganga Prasad

The Ayes being 12 and the Nos. 92, the motion was lost.

The question that Clause 2 do stands part of the Bill, was then put and agreed to.

**Clauses 3 and 4**

**Mr. Speaker :** There are no amendments to Clauses 3 and 4. So I put clauses 3 and 4 to vote.

The question that clauses 3 and 4 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 5**

**Mr. Speaker :** There is an amendment to Clause 5, in the name of Shri Sumanta Kumar Hira. He may now move his amendment.

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that in clause 5, in sub-clause (1), for the words "in such circumstances and under such conditions as may be specified by the state Government against any entry of class of goods vehicles or stage carriages by notification," the words "in such circumstances, under such conditions and against such class of goods vehicles or stage carriages as may be specified by the state government by notification", be substituted.

**Dr. Ashok Mitra :** I accept the amendment.

The motion of Shri Sumanta Kumar Hira was then put and agreed to.

The question that clause 5,as amended, do stand part of the Bill was then put and agreed to.

**Clause-6**

**Mr.speker :** There is one amendment in the name of Shri

Sumanta Kumar Hira.He may now move his amendment.

**Shri Sumanta Kumar Hira** : Sir, I beg to move that in clause 6, in sub-clause (1),for the words "showing the freight or fare exigible in lieu of the tax chargeable on such freight or fare under this Act",the words "showing the freight or fare on which tax is chargeable under this Act", be substituted.

**Dr. Ashok Mitra** : I accept the amendment.

The motion of Shri Sumanta Kumar Hira, was put and agreed to.

The question that clause 6, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 7-12**

**Mr.Spekar** : There are no amendments to clauses 7 to 12.so, I put clauses 7 to 12 to vote.

The question that clauses 7 to 12 do stand part of the Bill was put and agreed to.

**Clause 13**

**Mr.Speaker** : There is one amendment in the name of Shri Kashi Nath Mishra. He may now move his amendment,

**Shri Kashi Nath Mishra** : Sir, I beg to move that in clause 13, after sub-clause (2), the folowing new sub-clause be added :-

"(3) All rules made under this Act shall be laid for not less than fourteen days before the State Legislature as soon as possible after they are made and shall be subject to such modification as State Legislature may make during the session in which they are so laid".

**[ 5.50 - 6.00 P.M ]**

স্যার,গণতান্ত্রিক পদ্ধতি এবং সংবিধান গত অধিকার অনুযায়ী রুলস তৈরী করে তা হাউসে লে করে সভার সদস্যদের অভিমত গ্রহণ করা উচিত । কিন্তু মন্ত্রী মহাশয় যা করছেন তা হচ্ছে,

....The State Government may, by notification, make rules, with retrospective or perspective effect, for carrying out the purposes of this Act: (2) In particular, and without prejudice to the generality of the foregoing power, such rules may provide for all or any of the following matters.

(a) the point at which and the manner in which tax shall be paid as required under section 4, section 5 and section 6 ;

(b) the documents as required under sub-section (1) of section 6;

তারপরে "সি"-তে বলছেন, (সি)

(c) the manner in which refund is to be made and the time by which an application of refund is to be made under section 7 ;

(d) the conditions subject to which and the manner in which appeal is to be made under section 8 and the form appeal therefor ;

এইভাবে যে কথা গুলি আপনি বলেছেন, সেই কথা গুলির দ্বারা আমাদের যে সংবিধান গত অধিকার আছে তা আপনি তুলে দেবার চেষ্টা করছেন । রুলসটা হাউসে লে না করে সদস্যদের মতামত যদি না নেওয়া হয়, তাহলে তা সংবিধান বিরোধী অগণতান্ত্রিক কাজ হবে । মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়কে আমার সংশোধনটি গ্রহণ করতে অনুরোধ করছি ।

**মি. ডেপুটি স্পীকার :** Mr.Mitra are you accepting the amendment ?

**ডঃ অশোক মিত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি মাননীয় সদস্যদের প্রস্তাব বিচার করে দেখেছি, কিন্তু আমার মনে হয় ওঁর প্রস্তাব গ্রহণ করার কোন প্রয়োজন নেই । কারণ আমরা এই বিধানসভা থেকেই কাঠামোটা রচনা করে দিচ্ছি । সুতরাং সেই কাঠামো অনুযায়ী নিয়ম পদ্ধতি রচনা করা হবে এবং যদি আমরা কাঠামোর বাইরে চলে যাই তাহলে ব্যবস্থা সেটা দেখবে । দরকার হলে অবৈধ বলে ঘোষনা করবে । সুতরাং এই অবস্থায় ওটা গ্রহণ করবার কোন প্রয়োজন আছে বলে আমি মনে করি না ।

**মিঃ ডেপুটি স্পীকার :** এই বিষয়ের উপর আলোচনার জন্য নির্দিষ্ট সময় শেষ হতে চলেছে, কিন্তু আমার মনে হয় আরো কিছু সময়ের প্রয়োজন আছে, সুতরাং আমি হাউসের অভিমত নিয়ে আন্ডার রুলস ২৯৫ আরো ১৫ মিনিট সময় বাড়াতে চাইছি । আমি আশা করছি এতে হাউসের কনসেন্ট আছে ।

(সভার অনুমতি নিয়ে সময় আরো ১৫ মিনিট বাড়ান হয়।)

**শ্রী আবদুস সাত্তার :** স্যার, ডাঃ মিত্র যে কথার পরিপেক্ষিতে আমি তাঁকে জানাতে চাইছি যে, পঞ্চায়েত অ্যাক্ট এবং অন্যান্য অ্যাক্টের রুলস ফ্রেম করার সময় বা যে কোন অ্যাক্টের রুলস ফ্রেম করার সময় দোজ্ রুলস সুড বি প্লেসড বিফোর দি হাউস এবং হাউসের গ্রহণ করার ব্যাপার আছে, এটা জেনারেল ক্লজেস্ অ্যাক্টে পরিষ্কার বলা আছে । সুতরাং এটা এমটা হার্মলেস জিনিষ । ডঃ মিত্র, আপনি দেখবেন, আইনের প্রভিসন আছে উইথ রেট্রোসপেকটিভ এফেক্ট দিতে পারেন । আপনি বলেছেন, দি ষ্টেট গভর্ণমেন্ট মে, বাই নোটিফিকেসন, মেক্ রুলস উথি রেট্রোসপেকপিভ অর প্রসপেকটিভ এফেক্ট । কিন্তু আমাদের কথা হচ্ছে, যা ফ্রেমড হবে তা হাউসের সামনে আসবে, রুলস টু বি লেড্ বিফোর দি হাউস এবং এটা জেনারেল ক্লজেস্ অ্যাক্টে আছে । আপনি পঞ্চায়েত অ্যাক্টটা একটু দেখুন, রুলস মেকিং সেকসন যেখানে আছে সেখানে এটা পরিষ্কার বলে দেওয়া হয়েছে । কিন্তু এখানে সেটা বলে দেওয়া নেই । কিন্তু সদস্যদের রুলস ফ্রেম করার সময়ে পরামর্শ দেবার অধিকার আছে । অথচ আপনি এখানে আমাদের হাউসের সদস্যদের সে অধিকার থেকে বঞ্চিত করেছেন এবং

সাংবিধানিক দিক থেকেও মনে হয় আপনি ঠিক করছেন না। জানি না ল'ইয়াররা আপনাকে কি পরামর্শ দিয়েছেন। আই থিন্‌ক, ইউ ডিড নট্‌ টেক্‌ এনি এ্যাভাইজ্‌ ফ্রম দি ল'ইয়ারস। এটা আমার অভিমত। আপনারা পাশ করান, আপত্তি নেই। কিন্তু মাননীয় সদস্য যে এ্যামেন্ডমেন্টটা নিয়ে এসেছেন দ্যাট ইজ ইনয়্যাকর্ডেন্স উইথ দি ল্‌ এবং কনষ্টিটিউসান অনুযায়ী এটা করা হয়েছে।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের নেতা যে কথাগুলি বললেন তা আমি শ্রদ্ধার সঙ্গে শুনেছি। আমরা যে ব্যবস্থা নিতে যাচ্ছি তা বিধানসভার সদস্যদের জানিয়েই নিতে যাচ্ছি। আমরা সমস্ত কিছু বলে দিচ্ছি কিভাবে কি করা হবে এবং কোন রকম ব্যাকারণের ব্যাঘাত করছি না। যদি ব্যাকারণের ব্যাঘাত করি আইনের বিচার ব্যাবস্থা আছে; সেটা দেখবেন। এর বেশী কিছু বলার নেই।

The motion of Shri Kashinath Misra (amendment no.4) that in clause 13, after sub-clause(2), the following new sub-clause be added:-

"(3) All rules made under this Act shall be laid for not less than fourteen days before the Sate Legisture as soon as possible after they are made and shall be subject to such modification as State Legislature may make during the session in which they are so laid .",

was then put and a Division taken with the following reault :-

**NOES**

Abdul Quiyom Molla, Shri

Abdus Sodhan Gazi, Shri

Anisur Rahman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bandyopadhyay, Shri Balai

Banerjee, Shri Amiya Bhusan

Banerji, Shri Radhika Ranjan

Barma, Shri manindra Nath

Basu, Shri Nihar kumar

Bauri, Shri Gobinda

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Jayanta kumar

Biswas, Shri Kumud Ranjan

Chakrabortty, Shri umapati

Chakraborty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Choudhury, Shri Gunadhar

Chowdhury, Shri Bikash

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Banamali

Das, Shri Nimai Chandra

Daud Khan, Shri

De, Shri Bhibuti Bhusan

De, Shri Sunil

Dey, Shri lakshmi kanta

Doloi, Shri Shiba Prasad

Ghatak, Shri Santi

Goswami, Shri Subhas

Haldar, Shri krishnadhan

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Hira, Shri Sumanta kumar

Jana, Shri Manindra Nath

Kar, Shrimati Anju

Kar, Shri Nani

Khan, Shri Sukhendu

Kisku, Shri Upendra

Koley, Shri Barindra Nath

Konar, Shrimati Maharani

Kumar, Shri Himansu

M. Ansar- Udddin, Shri

Mahata, Shri Kamala Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Dinabandhu

Majhi, Shri Sudhangshu Sekhar

Maji, Shri Pannalal

Majumdar, Shri Sunil Kumar

Malik, Shri Sreedhar

Malik, Shri Siba Prasad

Mandal, Shri Prabhanjan

Mandal, Shri Sukumar

Mir Fakir Mohammad, Shri

Mitra, Dr.Ashok

Mojumdar, Shri Hemen

Molla, Shri Anadi

Mondal, Shri Dinabandhu

Mondal, Shri Kshiti Ranjan

Mondal, Shri Raj Kumar

Mridha, Shri Chitta Ranjan

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Bhabani

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Narayandas

Murmu, Shri Masehwar

Murmu, Shri Sarkar
Naskar, Shri Sundar
Oraon, Shri Mohan Lal
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B.
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy, Shri Sattik Kumar
Roy, Shri Sada Kanta
Roy, Barman, Shri Khitibhusan
Saha, Shri Jamini Bhuson
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Sengupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Tudu, Shri Bikram

**AYES**

Abdus Sattar, Shri
Bapuli, Shri Satya Ranjan
Barman, Shri Dipendra
Bhattachariya, Shri Amarendranath

Biswas, Shri Ananda Mohan

Chattaraj, Shri Suniti

Ghosh, Shri Asok

Habibur Rahaman, Shri

Kazi Hafizur Rahma, Shri

Khaitan, Shri Rejesh

Mishra, Shri Kashinath

Sha, Shri Ganga Prasad

the Ayes being 12 and the Noes 92, the motion was lost.

The question that clause 13 do stand part of the Bill was then put and agreed to.

**Clauses 14 and 15**

**Mr.Deputy Speaker :** There are no amendments to clauses 14 and 15. So I put clauses 14 and 15 to vote.

The question that clauses 14 and 15 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 16**

**Mr.Deputy Speaker :** There is an amendment to clause 16 by Shri kashinath Misra. He may now move his motion.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the proviso to clause 16 be omitted. এখানে আছে দেখুন,It has been mentioned here that "if any difficulty arises in giving effect to the provisions of this Act, the State Government may. by orders not inconsistent with the provisions of this Act, remove the difficulty :

Provided that no such order shall be made after the expiry of a period of two years from the date of publication of this Act in the official Gazette."

**[6.00 – 6.10 p.m.]**

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়,তাহলে এর যে এ্যানোমেলি সেই এ্যানোমেলিটা দুবছর পরে যদি কোন কিছু সংশোধন করার থাকে সেটা যাতে পারা য়ায সেই কারণে এই ক্লজটাকে ওমিট রাখতে বলছি এবং সেটা পরে যে অবস্থায় আসবে, কেননা মন্ত্রী মহাশয় বলেছেন প্রথমে আইনে এসে গেলে এখন পর্য্যন্ত রুলস যখন তৈরী হয়নি কোন কিছু হয় নি এখন পর্য্যন্ত যখন বিবেচনাধীন অবস্থায় আছে

তখন এই ১৬ নম্বর ধারাটিকে যে অবস্থার মধ্যে রাখতে হচ্ছে সেটাকে ওমিট করবার জন্য আবেদন করছি।

ডঃ অশোক মিত্র : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কাশীবাবু একটু আগে যে কথা বললেন সে কথাটা মেনে নিয়ে বলছি যে, দু বছরের বেশী এই ধরণের অবাধ ক্ষমতা দেওয়া উচিত নয়। সুতরাং এ'দুটি বছরের যে সীমা বেঁধে দিচ্ছি সেটাই থাক এটাই আমাদের সিদ্ধান্ত।

The motion of Shri Kashinath Misra that proviso of Clause 16 be omitted, was then put and lost.

The question that clause 16 do stand part of the Bill, was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill,was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the West Bengal Motor Vehicles ( Taxation on Goods and Passengers ) Bill,1985 as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

**The West Bengal Taxation Laws ( Amendments ) Bill, 1985**

**(Introduced on 21.03.85)**

**Dr.Ashok Mitra** :Sir, I beg to move that the West Bengal Taxation Laws ( Amendments ) Bill,1985, be taken into consideration.

ডঃ অশোক মিত্র : আমি সামান্য একটা কথা বলছি, নতুন কিছু বলবার নেই কারণ আমাদের বাজেটে যে বিভিন্ন ধরণের প্রস্তাব আছে আগাগোড়া সংশোধন করার,প্রশাসন ব্যবস্থার উন্নতি করার সেগুলি সমস্ত এক এক করে এই বিলের মধ্যে দিয়ে এখানে আপনাদের অনুমোদনের জন্য উপস্থাপিত করা হয়েছে। একটা অতিরিক্ত কথা বলছি, এ'সিনেমা সংক্রান্ত। তার সংগে একটু যুক্ত করছি। বাংলা,নেপালী চলচ্চিত্র ব্যাপারে একটু বাড়তি সুবিধার ব্যবস্থার কথা আমরা ভাবছি এবং সেজন্য মাননীয় সদস্য শ্রী সুমন্ত কুমার হীরা মহাশয়কে সংশোধনী প্রস্তাব আনবার জন্য অনুরোধ জানিয়েছি।

**Shri Rajesh Khaitan** : Mr.Deputy Speaker, Sir, It is an admitted position that our State has taxing problems.Why these taxing problems are there? It is because of lack of character and dedication on the part of the Left Front Government. Who is going to pay the price for the failures and lack of character and dedecation of this Government ? - obviously the people of the State. And these bad intentions and these failures which are converted into taxes have

taken shape in this Bill. What is bad in fact has to be bad in law. in fact, it is bad that new taxation should be levied on the people of our State for no wrong done by them. They are being saddled with more taxation. Sir, they call themselves to be the followers of karl Marx but they follow the ideology of Abraham Lincoln.For the imposition of the new taxes by them, I am reminded of Abraham Lincoln.He said, 'You cannot fool all the people all the time, but you can fool enough of them to rule a large country'.So they are fooling sufficient number of people by these taxations. But they cannot fool people all the time - that is what has to be remembered. Today, I wish to remind the Hon'ble Finance Minister that in his budget speech he said that he was going to simply the law, the sales tax laws and that he was going to take care of small traders and the cinema and the film industry which were in bad shape, and that was why he was going to restructure the taxation. We people thought it to be very good because there was good intention. But before this Bill on taxation laws was presented to-day in the House, we saw in all the newspapers published in different languaged in this city of calcutta that there was hue and cry everywhere. There was hue and cry by the hosiery people ; there was hue and cry. They raised the hue and cry and said that about 25 thousand small traders connected with the hosiery business would be out of business if they were to be taxed. The cinema and the film industry people raised a hue and cry said that what had been said in the budget would bring no relief to them.Sir, it has been admitted and it has been considered by the Hon'ble Finance Minister while moving this Bill and he has asked Shri Sumanta Hira to bring an amendment for cinema and film industry I am also prepared to come forward to the support of the Hon'ble Finance Minister and bring in an amendment to give relief to the hosiery people.

(Shri Birendra Narayan Ray : You have not understood the Bill)

Biren Babu, I admit your personality for this deviation. I admire because you laugh at yourself which is a brilliant quality that you possess. But I laugh at my own government for its joke and mockery by bringing in these measures in the shape of taxation, by taxing the people of the State. Sir, I submit that the Government is taxing the people for its own misdeeds. Sir, taxes are imposed by the State for the purpose of utilising the revenue so collected for the economic stability, growth and development of the people. And this Govern-

ment in its budget speech had made it known that they do not care for the economic stability, growth and development of the State. This afternoon, Sir, in the course of the debate on the Appropriation Bill, Bhakti Babu said that much importance should be given on the utilisation of the money which the Government so collected by way of revenue. I was glad that the Hon'ble Finance Minister did accept his suggestion and said that he should be utilising the revenue properly. Now, Sir, if the Government in practices of financial discipline looks after the proper management of the finances of the different Ministries,of the different departments, I am sure, the task of the Finance Minister would be easier. Here, I would give just two examples. The tax on raw jute which is imposed on the jute mills at the time of purchasing raw jute is collected by the State Government. May I ask as to what the State Government did with that money so collected ? Today about 20 jute mills are going to be closed. Why can't the Government spend the revenue so collected for the betterment of the jute mills ? Why can't they take over the management ? Why can't they nationalise and use the revenue so collected from the taxation on raw jute?

**[ 6.10 - 6.20 ]**

They will say "No, it is for the raw jute growers".Very well. Then I would ask, have you employed the money for the benefit of the raw jute growers ? The Central Government has an organisation to procure raw jute at fair price but the State Government does not have it. Then what for you are taxing the people ? It is a very serious matter. The other example is - let me quote and remind the Finance Minister what he said in the last year in his budget speech.He said in paragraph 66-"In view of enormous increase in the price of vehicles and also for the cost of maintencance of the roads in recent years we propose to raise the rate slightly". You taxed the people. But what is the condition of the roads ? Every member of this House said on different occasions about the deplorable condition of the roads. I do not think that it is the responsibility of the Finance Minister to maintain the roads but the department concerned could have been more serious in this regard. But as you are the Finance Minister I would like to ask you as to whether you are spending the money for the benifit of the people from whom you are collecting tax. This Government, as I have already said lacks in character and dedication. In the

current year's budget speech you have stated in paragraph 32,"To minimise the hardship of small dealers, I propose to introduce on an experimental basis, a scheme of simple assessment under the Sales Tax Acts for a limited period." But in to-days proper perhaps you have seen that the small dealers have raised their voice against the harassment and torture of the Sales tax Authorities and they have closed their shops. Who are to be blamed ? You are to be blamed.You in the Government are to be blamed .That is why I say again and again that this Government is lack of dedication and character. The people should not have been tortured and harassed in this way. The hosiery business is going to be closed. I am sure that when the representatives of the hosiery business men will meet the Finance Minister he will surely consider their case sympathetically but if he gives effect of the proposal from the next year-they will not be benefitted.If the Bill is passed to-day it will not come back again. One year that is 365 days- the hosiery business men will have to suffer for the imposition of tax on hosiery goods. I would once again request the Finance Minister to consider the voice of the hosiery people. There small people are solely dependent on this business for their livelihood.

**Mr. Deputy Speaker** : Sir, your senior Mr. Speaker has once said that this House is the 'Temple of Justice'. He also said that the Book "Rules of Procedure" is his Bihle. So, Sir, I hope the Finance Minister will do justice to the people and exempt them from the burden of taxation which has been created and accertted by this Left Front Government. Sir, this Left Front Government is good for nothing and they themselves also proved to be 'good for nothing'. With these words I oppose this Bill vehemently. Thank you.

**শ্রী সুমন্ত কুমার হীরা** : মাননীয় ডেপুটী স্পীকার স্যার,আমি মাননীয় ডঃ মিত্রের ট্যাকসেসান লস কে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের মাননীয় সদস্য রাজেশ খৈতান মহাশয় মনে হয় সম্ভবতঃ ডঃ মিত্রের ট্যাকসেসান লস ভাল করে পড়েন নি। ভাল করে পড়েন নি বলেই তিনি অপ্রাসঙ্গিক কিছু কথাবার্ত্তা এখানে একটু আগে বলে গেলেন। যে কথাগুলো এখানে এই প্রসঙ্গে বলার প্রয়োজন ছিল, সে সম্বন্ধে না বলে বাজেট ভাষনের উপরে এবং গর্ভণর'স্ এ্যাড্রেসের উপরে কিছু অবতারণা করে গেলেন। স্যার, বিধানসভার যে রুল আছে, তাতে পরিষ্কার করে বলা আছে যে,একই বিষয়ের উপরে দুবার করে আরগুমেন্ট করা যায় না। মাননীয় সদস্য বোধহয় সেদিকে কোন লক্ষ্য না রেখে বক্তব্য রেখে গেলেন। এখানে আমি প্রথমে যেটা বলতে চাই তা হচ্ছে, মাননীয় খৈতান সাহেব বিলের অন্য ধারাগুলোর সঙ্গে বিলের ভেতরে স্টেটমেন্ট অফ অবজেক্টস্ এ্যান্ড রিজন্‌স যদি ভাল করে পড়তেন, তাহলে বিল'এর মধ্যে প্রকৃতপক্ষে কি বলতে চাওয়া হয়েছে সেটা ভাল করে বুঝতে

পারতেন। ডঃ মিত্র এই ট্যাকসেসান লস'এর মধ্যে যা উৎথাপন করেছেন তা হচ্ছে, এই বিলের মাধ্যমে পশ্চিমবঙ্গের সবচাইতে দরিদ্র যে সমস্ত ব্যবসায়ীরা আছেন,যাঁদের সেল্‌স ট্যাক্‌স বা অন্যান্যো ট্যাক্‌স দিতে হয়, তাঁদের কিছু সুবিধা দিতে চাওয়া হয়েছে। এই শ্রেণীর মানুষ এর সাহায্যে উপকৃত হবেন সবচাইতে বেশী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের ব্যবসায়ী সম্পদায়ের মধ্যে এতাবৎকাল সেল্‌স ট্যাক্‌স'এর নামে একটা আতংক ছিল। তাঁরা চিন্তা করতেন, কি করে সেল্‌স ট্যাকস্‌ অফিসে না গিয়ে পারা যায়, সেলস্‌ ট্যাকস্‌ কি ভাবে এ্যাভয়েড্‌ করা যায় এবং তারজন্য দরকার হলে কি করে অসদোপায় অবলম্বন করা যায় তা তারা করতেন। শুধু তাই নয়, সেলস্‌ ট্যাকস্‌ সেই ঝামেলা এড়াবার জন্য তাঁরা সেলস্‌ টার্ণওভার অফিসে পাঠিয়ে দিতেন। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বিলের মাধ্যমে এই বিষয়ে লক্ষ্য রেখে পরিষ্কার বলেছেন যে, এ্যানুয়ালি যাঁদের টার্ণওভার ৫ লক্ষ টাকা,তাঁদের৫,০০০ টাকা ট্যাকস্‌ দিতে হত, তাদের এখন থেকে সেলস্‌ ট্যাকস্‌ দেওয়ার ক্ষেত্রে নিজেরা যে ডিক্লারেসান দেবেন, সরকার সেই ডিক্লারেসানকেই মেনে নেবেন। এরফলে আজ সবচাইতে বড় সুসংবাদ হচ্ছে পশ্চিমবঙ্গের এই সমস্ত দরিদ্র ব্যবসায়ীরা অনেক সুবিধা পাবেন। এর চাইতে বড় সুসংবাদ তাঁদের কাছে আর কিছু হতে পারে না। মাননীয় সদস্য যদি এদিকে একটু লক্ষ্য রাখতেন,তাহলে প্রকৃত অবস্থাটা তিনি বুঝতে পারতেন। তিনি সেদিকে লক্ষ্য রাখেন নি। রিসোর্স মোবিলাইজেশানের কথা বলতে গিয়ে তিনি বলেছেন যে, পশ্চিমবঙ্গের জুটমিলগুলো বন্ধ হয়ে যাচ্ছে। একথা তো খুবই সত্য। ২০টা জুটমিল এখন বন্ধ হয়ে আছে, কালকে আরও বন্ধ হয়ে যাবে। কারণ একটাই, সেটা হচ্ছে, এটা রক্ষা করার দায়িত্ব রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে পড়ে না। বিগ ইন্ডাষ্ট্রিস রক্ষার দায়িত্ব হচ্ছে কেন্দ্রীয় সরকারের ব্যাপার। বিগ ইন্ডাষ্ট্রিসের ক্ষেত্রে কোন ট্যাকস্‌ আরোপ হোক বা অন্যান্যো বিষয়ে সমস্ত দায়িত্বই হচ্ছে কেন্দ্রীয় সরকারের হাতে। প্রফেশনাল ট্যাকস্‌ কেবল রাজ্য সরকার বসাতে পারে। তবে একটা কোম্পানীর ক্ষেত্রে তাও ২৫০ টাকার বেশী কখনই বসাতে পারে না। কারণ সংবিধানের ২৭৬(২)নং ধারায় এ সম্বন্ধে পরিষ্কার করে লিখে দেওয়া আছে। সেজন্য চটকল মালিকে কোন উপায়ে বাধ্য করার ক্ষমতা রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে পড়ে না। এটা সংবিধানের বাইরে। সংবিধানের মধ্যে এই ধরণের কোন ক্ষমতা রাজ্য সরকারকে দেওয়া নেই। এটা করতে পারে কেবল কেন্দ্রীয় সরকার। জুটমিল এবং জুট উৎপাদকারী সংস্থার সমস্যা দেখার এক্তিয়ার রাজ্য সরকারের নেই। এছাড়া এই বিলের মধ্যে আরও অনেকগুলো বিষয় আছে, সেগুলো উনি লক্ষ্য রাখেন নি।

**[6.20 – 6.30 p.m.]**

কাজে কাজেই আইনের দিক থেকে যতখানি সম্ভব ট্যাকস্‌ কমানো যায় তার চেষ্টা করা হয়েছে। আপনারা সিনেমা নিয়ে বিধানসভাতে অনেক হৈ চৈ করলেন যে এর উপর ট্যাকস্‌ কেন বাড়ানো হল? যাত্রায় যে ট্যাকস্‌ ছিল সেটা কম করে দেওয়া হয়েছে। এই ব্যাপারেও এখানে চিৎকার করলেন কেন যাত্রায় ট্যাকস্‌ বসানো হল? আমি এখানে বলি যে প্যান্ডেল করে যাত্রা করবে আর সরকারকে টাকা দেবে না। যাত্রা দলের যে ওনার সরকারকে ২০০ টাকা করে ট্যাকস্‌ দেবেন। তারা ৫ হাজার,১০ হাজার,২০ হাজার টাকা করে কনট্রাক্ট নেবেন আর ট্যাকস্‌ দেবেন না সরকারকে? তারপরে কলকাতার মধ্যে সিনেমা হল গুলিতে ১০টাকা করে যেসব টিকিট তার ওপরে ১টাকা করে বেশী ট্যাকস্‌ বসানো হল। এটা কি জনগণের স্বার্থের বিবুদ্ধে নিশ্চয় নয়? জণগণের পক্ষেই প্রভিশান করা হয়েছে। এটা যদি বিরোধীদলের বন্ধুরা বুঝতেন তাহলে আইনকে সমর্থন করতেন এবং কোন বাধা দিতেন না। ইলেকট্রিসিটি এ্যাক্টের এ্যামেন্ডমেন্ট হয়েছে তাতে যে ডিউটি বসানো হয়েছে তাতে সেলস্‌ ট্যাক্সের সুবিধা হচ্ছে। সুতারাং সব সময়ে যে টাক্স বসালেই হৈ চৈ করতে হবে তা নয়। এটা আপনাদের বুঝতে

হবে যে taxation reveals the character of the State. সুতরাং কোন রাষ্ট্রের তার শ্রেণী চরিত্র ট্যাক্সেসেশান পলিশি, তার ফিসক্যাল পরিশির উপর নির্ভর করে। দেশের দরিদ্র শোষিত,নিপীড়িত মানুষদের জন্য ট্যাক্সেসেশান পলিশি, এবং ফিসক্যাল পলিশি নিয়েছি সেটা আপনাদের ট্যাক্সসেশান পলিশি এবং ফিসক্যাল পলিশি থেকে অনেক পৃথক। আপনারা ট্যাক্সেসানের ক্ষেত্রে কি করেন - বড়লোকের যারা পৃষ্ঠপোষক, সবচেয়ে বেশী যারা উৎপীড়ন করে, যারা সম্পত্তি ভোগ করে তাদের ক্ষেত্রে ট্যাক্সেসাশন প্রোপরসানালি কমিয়ে দিচ্ছেন। এটা আমাদের হিসাব নয়, প্ল্যানিং কমিশনের হিসাব, অর্থনীতিবিদদের তথ্য এবং রিজার্ভ ব্যাংকের হিসাব। সেখানে দেখা যাচ্ছে ডাইরেক্ট ট্যাকসেসাশানের ক্ষেত্রে যে ট্যাক্সেশান করা হয়েছে কমে যাচ্ছে, প্রোপরসোনেট গরীব মানুষ, মেহনতি মানুষ এবং সাধারণ মানুষের ট্যাকসেসান বেড়ে যাচ্ছে। অথচ দেশ স্বাধীন হবার পর থেকে, দেখা গেছে যে ডাইরেক্ট ট্যাকসেশান ৫৬ পারশেন্ট হত আর দেশ স্বাধীন হওয়ার পর থেকে যত এগোচ্ছে না পেছোচ্ছে বুঝতে পারছি না, তত ডাইরেক্ট ট্যাক্সেশান কমে যাচ্ছে। বড়লোকদের ডাইরেক্ট ট্যাক্সেশান কমে এখন ১৫ পার্শেন্টে দাঁড়িয়েছে। অথচ গোটা দেশের মধ্যে শতকরা ৮০ ভাগ দরিদ্র মানুষ যাদের কোন সম্পত্তি নেই। এদের ক্ষেত্রে ইনডাইরেক্ট ট্যাক্সেশন বেড়ে গেল ৮৫ পার্শেন্ট। যারা নিজের শ্রম বিক্রি করে খায়, মেহনতি মানুষ, গরীব মানুষ তাদের উপর ইনডাইরেক্ট ট্যাক্সেশান বেড়ে গেল ৮৫ পার্শেন্ট। আপনারা যতই ঢাকতে চান আপনাদের শ্রেণী চরিত্র এই ট্যাক্সের মধ্যে প্রতিফলিত হয়েছে। এর মধ্যে দিয়েই আপনাদের বৈষম্য রিভিল হচ্ছে। আপনাদের ট্যাক্সেশান পলিশি যে কি সেটা সুন্দরভাবে এই বাজেটের মধ্যে বোঝা গেছে। তারপরে আসছি রেলওয়ে ফ্রেট, রেলওয়ে ফেয়ার সম্বন্ধে। সেখানে দেখা যাচ্ছে যেখানে দৈনন্দিন জীবনযাত্রা এর সঙ্গে জড়িত তার ট্যাকস্ বাড়িয়ে ভাড়া বাড়িয়ে দিলেন।সুতরাং আপনাদের এ্যাডমিনিস্ট্রেটিভ প্রাইসের মধ্যে দিয়েই বোঝা যাচ্ছে কেন্দ্রীয় সরকারে শ্রেণী চরিত্রতে এবং বামফ্রন্ট সরকারের শ্রেণী চরিত্র। আমরা নীচের শোষিত মানুষদের পাশে থেকে যাতে তাদের রিলিফ দেওয়া যায়, তাদের যাতে সুযোগ করে দেওয়া যায় সেইভাবে আমরা ট্যাক্সেশান ফরমুলেট করছি। সুতরাং এই যে পার্থক্য-দুটি শ্রেণীর মধ্যে বা দুটি ক্লাসের মধ্যে যে বৈষম্য কেন্দ্রীয় সরকার সৃষ্টি করেছেন সেটা দূর করার জন্য ট্যাক্সেশান লয়ের মাধ্যমে আনা হয়েছে এমং মাননীয় সদস্যদের সেইদিকে দৃষ্টি দিতে অনুরোধ করবো। সুতরাং যারা বিরোধী বেঞ্চে যাঁরা বসে আছেন তারা সমালোচনা করতে গিয়ে তাদের শ্রেণী চরিত্র উদ্ঘাটিত হয়েছে। যারা নিজেদের স্বার্থ রক্ষা করতে চান তারা আবার অনেক কথা বলেছেন। যেমন খৈতান সাহেব হুঁশিয়ারী শিল্পের জন্য এবং অন্যান্য শিল্পের জন্য ভীষণভাবে আজকে চিন্তা করছেন। এবং চটকল মালিকদের কি ভাবে স্বার্থ রক্ষা করা যায় সেটাই তারা দেখেন। আমি বলব বড় মালিকদের স্বার্থ রক্ষা করার কোন সদিচ্ছা বামফ্রন্ট সরকারের কোন দিন থাকবে না। এই কথা বলে এই ট্যাকসেশান বিলকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের তরফ থেকে রাজেশ খৈতান এই হাউসের সামনে বিবৃতি রাখলেন তাতে উনি ভুলে গেছেন One man's food is other man's poison. What is food to the Left Front, is poison to/the Congress, and what is food to the Congress, is poison to the Left Front.আমাদের বাজেট হচ্ছে জন দরদী, গরীবের পক্ষে। আর ওদের বাজেট হচ্ছে বড় লোকের পক্ষে। সুতরাং বড় লোকের স্বার্থে আঘাত হলে সঙ্গে সঙ্গে চিৎকার করবেন। দিল্লির পার্লামেন্টে টাটা বিড়লারা ছিল, এখন দেখছি টাটা-বিড়লার প্রভাব এই হাউসে পড়েছে। এ.বি.সি.-এর মধ্যে এ-কংগ্রেস, বি-কংগ্রেস-সি-কংগ্রেস-ঐ দিক টা বড়লোকদের আর এই দিকে যারা আছেন তারা সামন্ত।ওদের

চিৎকার শুনলে মনে হয় ডাঃ মিত্র ঠিক করেছেন। এই বাজেট সর্বাঙ্গসুন্দর হয়েছে এবং তার পরিপ্রেক্ষিতে তিনি এই ট্যাকসেশান ল'স এনেছেন। এর বিরুদ্ধ চিৎকার হলেই আমরা আশা করবো এটা ঠিকই হয়েছে। সুতরাং এই ট্যাকসেশান ল'স পারফেকটলি এল রাইট। মার্কসিজিমের কথা আব্রহাম লিঙ্কনের কথা খৈতান সাহেব এখানে বলে গেলেন। মার্কসিজম পড়েছেন কিনা জানি না। আব্রাহাম লিঙ্কন হয়ত পড়েছেন। এই ট্যাকসেশান ল'র কোথায় মার্কসিজম কোথায় আব্রাহাম লিঙ্কন জানি না। ভারতবর্ষের একটা সংবিধান আছে। বিপ্লব করে মেউ এখানে আসে নি। বিপ্লব করে বামফ্রন্টও এখানে আসেনি, পার্লামেন্টারী ফর্মের মাধ্যমেই এখানে এসেছে। সুতরাং এখানে আব্রাহাম লিঙ্কন বা মার্কসিজিমের কোন ব্যাপার নেই। সংবিধান এবং আইন এখানে চলে। সুতরাং তার জানা উচিৎ What is bad, is bad in law মন্ত্রিমহাশয় বাজেট করার সময় বলেছিলেন কতকগুলি আইন আনতে হবে এবং সেই আইন না আনলে কর আরোপ করা যাবে না, সিমপ্লিফাই করা যাবে না। সুতরাং সেই সিমপ্লিফাই করার জন্য

(1) The Bengal Amusements Tax Act,1992,

(2) The Bengal Electricity Duty Act, 1935.

(3) The Bengal Finance (Sales Tax) Act, 1941.

(4) The Bengal Agricultural Income-Tax Act, 1944.

(5) The West Bengal Sales Tax Act, 1954.

(6) The West Bengal Entertainment and Luxuries (Hotels and Restaurants) Tax Act, 1972.

(7) The West Bengal State Tax on Profession, Trades, Callings and Employments Act, 1979.

(8) The West Bengal Entertaiment-cum-Amusement Tax Act, 1982.

এই ৮টা এ্যাক্টের ট্যাকসেশান ল'স তিনি এখানে এনেছেন এবং কতকগুলি জায়গায় রি-স্টাকচার করবার জন্য দু-একটি প্রভিসান এনেছেন। যেমন আয়রন এ্যান্ড ষ্টিলে লাষ্ট পয়েন্টে না গিয়ে ফাষ্ট পয়েন্টে করেছেন।

[6.30 – 6.40 P.M]

এই আয়রন এন্ড স্টীলে ফার্স্ট পয়েন্টে ট্যাক্স করার ফলে খৈতান সাহেবদের বড় লোকদের গায়ে লেগেছে। এতদিন তারা ট্যাক্স ফাঁকি দিচ্ছিল, সেজন্য তাদের গায়ে জ্বালা ধরেছে। তারা এতদিন লুটপাট করছিল, সেই লুটপাট অর্থমন্ত্রী বন্ধ করতে চাইছেন, সেজন্য তাদের গায়ে লেগেছে। অর্থমন্ত্রী এমন কোন ট্যাক্স করছেন না যা গরীবদের উপর পড়বে। তিনি বড় বড় ট্রাক, লরীর মালিকদের উপর ট্যাক্স করেছেন। ওরা একদিন রাস্তার উপর সমালোচনা করবেন, আর সেই রাস্তা মেরামতের জন্য টাকা আদায় করতে গেলে চিৎকার করবেন। এই ধরকম না করলে কি কংগ্রেস অপদার্থ হয়। এগ্রিকালচরাল ইনকাম ট্যাক্স সম্বন্ধে কি করা হয়েছে - রেজিষ্টার্ড এ্যাকাউন্ট্যান্টের জায়গায় চার্টার্ড এ্যাকাউন্ট্যান্টের প্রয়োজন, সেই প্রয়োজন মেটাবার জন্য একটু পরিবর্তন করে আইনটাকে একটু সিমপ্লিফাই করেছেন। ওয়েষ্ট বেংগল সেল্‌স ট্যাক্স এ্যাক্টে কি করা হয়েছে - সেখানে গোডাউনের

মালিকের কাছ থেকে যে কোন ইনফর্মেশান নেবার ব্যাপারে প্রেসক্রাইবড অথরিটিকে ক্ষমতা দেওয়া হচ্ছে, সেখানে কতকগুলি সিমপ্লিফিকেশান করা হয়েছে এবং কতকগুলি এ্যাডমিনিষ্ট্রেটিভ প্রবলেমকে সল্‌ভ করার কথা বলা হয়েছে। ওয়েষ্ট বেংগল এন্টারটেনমেন্টস এন্ড লাকসারীজ (হোটেল এন্ড রেস্টুরেন্ট) ট্যাক্স এ্যাক্ট - হোটেল এবং রেস্টুরেন্ট যেখানে লাক্সারীর ব্যবস্থা আছে সেখানে রিস্ট্রাকচার অব ট্যাক্স রেট করা হয়েছে। বেঙ্গল এ্যামিউজমেন্ট ট্যাক্সে ডিফারেন্ট এন্টারটেনমেন্টের ট্যাক্স রেটের রিস্ট্রাকচার করা হয়েছে। সুতরাং সমস্ত ক্ষেত্রে সিমপ্লিফেকেশানের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু ওঁরা যদি না বুঝতে চান বা ইচ্ছা করে হাউসকে মিসলিড করতে চান, মিসরিপ্রেজেন্ট করতে চান তাহলে এটা ওদের কাজ, ওরা করবেন, ওরা অসত্য কথা বলে সত্যকে ঢাকা দেবার চেষ্টা করবেন। সুতরাং আমি ওদের অনুরোধ করব অন্ততঃ অপোজিসান ফর অপোজিসানস' সেক এই জিনিস না করে একটা সুচিন্তিত অভিমত দিন। ওদিকে কেন্দ্র সব কিছু রিসোর্স মোবিলাইজ করবে আর এখানে বক্তৃতা দেবার সময় বলবেন যে আপনারা রির্সোস মোবিলাইজ করছেন না, আপনারা অমুক জায়গা থেকে মোবিলাইজ করুন। মোবিলাইজেসান অব দি ফাইনান্‌স করবার জন্য রির্সোস ট্যাপ করার কথা বলবেন, অথচ রির্সোস মোবিলাইজেসানের জন্য বিক্রয় করের পদ্ধতি যখন সরলীকরণ করা হবে, ট্যাক্স রিস্ট্রাকচার করা হবে তখন তাকে সমর্থন করার পরিবর্তে বাধা দেবেন। একদিকে বলছেন টাকা যোগাড় কর, অন্য দিকে কেন্দ্র থেকে টাকা দেবেন না, আমাদের নিজেদের প্রাপ্য ৩২৫ কোটি টাকা ওনারা ডাকাতি করলেন। ইট ইজ এ ডেকয়টি অন দি স্টেট, স্টেটের ৩২৫ কোটি টাকা কেন্দ্র ডাকাতি করলেন, সেই টাকা স্টেটকে দিলেন না। মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আজকে নতুনভাবে ট্যাক্স রিস্ট্রাকচার করে সিমপ্লিফাই করে রেভিনিউ মোবিলাইজ করার একটা পদ্ধতির কথা ভাবছেন যে পদ্ধতিটা একটা বৈজ্ঞানিক ভিত্তির উপর প্রতিষ্ঠিত। এটা একটা এক্সপেরিমেন্ট, কোথাও সিমপ্লিফাই করে, কোথাও কম করে, কোথাও রিস্ট্রাকচার করে আমরা চেষ্টা করছি যাতে বেশী আদায় হয়। এই বিষয়ে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এক্সপার্ট ওপিনিয়ন গ্রহণ করেছেন, যাঁরা এই বিষয়ে অথরিটি সেইসব অথরিটির কাছ থেকে উনি ওপিনিয়ান কালেক্ট করে নিয়ে এসেছেন, সেইসব করে নতুন করে আজকে পশ্চিমবঙ্গের বাজেটকে একটা জায়গায় এনে দাঁড় করিয়েছেন। এই বাজেট একটা ঐতিহাসিক বাজেট, এই বাজেটকে সাফল্যমন্ডিত করতে গেলে ট্যাক্সের এ্যামেন্ডমেন্ট করা দরকার। সেইজন্য আমি পুনরায় অর্থমন্ত্রীকে এবং তাঁর ঐতিহাসিক পদক্ষেপকে অভিনন্দন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে অর্থমন্ত্রীমহাশয় হাউসের সামনে কতকগুলি বিল এনেছেন, যেমন

The West Bengal Taxation Laws (Amendment) Bill, 1985.. The Bengal Amusements Tax Act, 1992, the Bengal Electricity Duty Act, 1935, the Bengal Finance (Sales Tax) Act, 1941, the Bengal Agricultural Income-tax Act,1944, the West Bengal Sales Tax Act, 1954, the West Bengal Entertainments and Luxuries (Hotels and Restaurants) Tax Act, 1941, the West Bengal State Tax on Professions, Trades, Callings and Employments Act, 1979 and the West Bengal Entertainment-cum-Amusement Tax Act,1982, স্যার, অর্থমন্ত্রীর কাছে আমার আবেদন হচ্ছে এই যে বারে বারে সেল্‌স্‌ট্যাক্স এবং অন্যান্য ট্যাক্সের ক্ষেত্রে সরলীকরণ করবার জন্য বারে বারে বিল আনছেন এটা না করে একটা কমপ্রিহেনসিভ বিল কেন আনছেন না? আমরা দেখছি প্রতি বছরই আপনাকে একটা করে এ্যামেন্ডমেন্ট আনতে হচ্ছে। এ্যাসেস্‌মেন্ট- এর ক্ষেত্রে আপনি বলছেন

সরলীকরণ করবেন, রিটার্নি দেবার ক্ষেত্রেও বলছেন সরলীকরণ করবেন। মাননীয় সদস্য সুমন্তবাবু বললেন ৫ লক্ষ টাকার টার্নওভার এবং ৫ হাজার টাকার টার্নওভারে সরলীকরণ করছেন। এখন বলছেন সরলীকরণ করছেন এবং এরপর আনুপাতিক হিসেব ঠিক করে দেবেন। আপনি প্রথমে এটা নিয়ে নিলেন এবং এরপর যখন এটা আদায় করবেন তখন তো গলায় গামছা দিয়ে আদায় করবেন। যেখানে টাকার প্রয়োজন আছে সেটা নিচ্ছেন কিন্তু তারপর অবার পথও রাখছেন। এটা সিক্স এ - র থ্রি - তে আছে, থ্রি এ - তে আছে। এব্যাপারে বলছেন আনুপাতিক হিসেব পরে করবেন এবং ফেরত দিতে হলে সেটা দেবেন। কিন্তু তারজন্য যে এক্সট্রা খরচ হবে সেটা কেন আপনি চিন্তা করছেননা। আমরা সিনেমার ক্ষেত্রে দেখছি থার্টি পারসেন্টের জায়গায় টোয়েন্টি ফাইভ পারসেন্ট করেছেন। কোথাও আবার ছিল ৭৫ পয়সা সেখানে থার্টি পারসেন্ট করেছেন, কোথাও ২ টাকা ৯০ পয়সা ছিল সেখানে ৯০ পয়সা করেছেন, ২ টাকার উর্ধে যেটা ছিল সেখানে ১২০ পারসেন্ট ইত্যাদি, ইত্যাদি। আগে যে স্ল্যাব ছিল সেটা আপনি বন্ধ করছেন এবং তার ফলে ১ টাকা ৪৫ পয়সা এবং ২ টাকা ৫৫ পয়সার যারা কেনে তারা ক্ষতিগ্রস্ত হবে। শুধু এঁরাই নয় ৫ টাকার উর্ধে যাঁরা টিকিট কেনেন তাঁরাও অসুবিধায় পড়বেন।

**[ 6.40 – 6.50 p.m.]**

আপনারা বলছেন যে সব দিক আপনারা সুরক্ষা করেছেন। যাত্রার উপর ট্যাক্স বসিয়েছেন। আমি এটা অসংগত বলছি না। কিন্তু বিভিন্ন ক্লাব বিভিন্ন লাইব্রেরী, ইনষ্টিটিউশন সোস্যাল অর্গানাইসেজসন আছে যারা এই যাত্রার মাধ্যমে তাদের প্রতিষ্ঠানকে উন্নত করতে চায়। তাদের ক্ষেত্রে একটু রিল্যাকসেসন দেওয়ার দরকার আছে। এবং এটা আপনাদের বিবেচনা করা উচিত। সেখানে একটু একজেমসনের প্রয়োজন আছে। বিভিন্ন ক্ষেত্রে দেখা যাবে গ্রামবাংলায় সংকুল, ক্লাব তাদের টাকা পয়সা সংগ্রহ করার জন্য এই সব যাত্রা প্রতিষ্ঠানের আশয় নেয়। এই সব ক্ষেত্রে একটু বিবেচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি। আপনারা খেলার জন্য ট্যাক্স করেছেন। ওপেন এয়ারে যে খেলা হয় তার কথাও বলেছেন। magic, circus, football, theatre. ১০টাকা ট্যাক্স ধার্য করে দিয়েছেন। গ্রামবাংলায় এই রকম বহু খেলা হয় কিন্তু তাদের কথা আপনাদের চিন্তা করতে হবে। এই রকম বহু ক্লাব ইনষ্টিটিউসন লাইব্রেরী আছে এই সব জিনিস করে। আমার অনুরোধ তাদের ক্ষেত্রে একটু রিল্যাকসেসন দিতে হবে। এবং সেটা করা উচিত। তা যদি না রাখেন তাহলে অনেক অসুবিধায় পড়তে হবে। তাদের কথা বিবেচনা করে আরও একটু সরলীকরণ করতে হবে। তাদের পারমিসন পাবার জন্য বি.ডি.ও. ও সি.এস.পি. ডি.এম এই সব করতে করতে তাদের নাভিশ্বাস উঠে যায়। একটা ফিল্ম শো করতে গেলে তাদের নানা জায়গায় গিয়ে পারমিসন নিতে তারা হয়রান হয়ে যায়। এই সব ক্ষেত্রে আরও একটু সরলীকরণ করতে হবে। এবং এ দিকটা চিন্তা করার প্রয়োজন আছে। একজায়গায় গিয়ে তারা তাদের আবেদন রাখতে পারে এবং সেখান থেকেই যাতে পারমিসন পায় তার ব্যবস্থা করতে হবে। শুধু এস.ডি.ও-এর কাছে গিয়ে তারা বলতে পারে এবং সেখানে একটা ব্যবস্থা হয়ে যেতে পারে। টি.ভি-র কথা উঠেছে। আপনি দেখুন মহারাষ্ট্রের টি.ভি-র উপর ট্যাক্স নাই। তাহলে পশ্চিমবাংলায় এটা বসাচ্ছেন কেন? এটা একটা জনমত প্রচারের মাধ্যমে। সকলেই সেখানে প্রচার করতে পারে। প্রথমে যখন রেডিও হয় তখন লাইসেন্স ছিল। কিন্তু সেই লাইসেন্স তুলে দেওয়া হয়েছে। কারণ এটা প্রচারের মাধ্যম, আমরা প্রচার করতে পারি আপনারাও প্রচার করতে পারেন এবং সেখানে নানা রকম শিক্ষামূলক অনুষ্ঠান থাকে। এখানে জনসাধারণের বহু জানার জিনিব থাকে। টি.ভি-ও সেই রকম। অতএব এখানে ট্যাক্স বসানো কি উচিত। এ দিকটা একটু বিবেচনা করার জন্য অনুরোধ করছি। আপনারা মাদার ডেয়ারীর উপর ট্যাক্স বসিয়েছেন। এদিকে আপনারা বিভিন্ন ক্ষেত্রে সেল্‌স ট্যাক্স তুলে

দিয়েছেন। কিন্তু এই মাদার ডেয়ারীর উপর ট্যাক্স বসালেন কেন? তারপর মিষ্টান্ন শিল্পের উপর ট্যাক্স বসিয়েছেন। কলকাতায় ফ্রিজে রাখা জিনিস বা এয়ার কনডিসন মার্কেটের উপর ট্যাক্স বসান তাতে আপত্তি নেই। এই মিষ্টান্ন শিল্পীরা বহুবার আপনাদের সংগে দরবার করেছেন। কয়েক হাজার লোক এই শিল্পে কাজ করে। এতে অনেক বেকারত্ব হ্রাস হচ্ছে। তাদের প্রতি একটা রিল্যাকসেসন দরকার। দরদী মন নিয়ে সেই দরদীপনা ভাব দেখান উচিত ছিল। সেখানে দিল্লীর দোহাই দিয়ে, দিল্লীর কথার বলে বিভিন্ন রাজ্যের তুলনা দিয়ে আপনারা বলেন। আমরা যখন সেই তুলনা দিই তখন সেটা আপনারা অগ্রাহ্য করেন। এটা কি নীতি সম্মত? এটা কি আমরা বিরোধী দল হিসাবে আপনাদের কাছে আশা করবো? কাজেই আমি আশা করবো যে এগুলি আপনি বিবেচনা করে দেখবেন। আপনি হোটেলের ক্ষেত্রে দেখুন । সাধারণ হোটেলে কারা যায়? সাধারণ মানুষ, মধ্যবিত্ত মানুষ, নিম্ন মধ্যবিত্ত মানুষ যারা তারাই সাধারণ হোটেলে খাবার খায়। সে ক্ষেত্রে যে ট্যাক্স বসিয়েছেন সেটা আপনি বিবেচনা করবেন বলে আশা করি। যে সমস্ত দামী মর্যাদা সম্পন্ন হোটেল আছে, গ্রানংড হোটেল ইত্যাদি সেগুলি সম্পর্কে আমি বলছি না। গ্রেট ইষ্টার্ন হোটেল সরকার পরিচালনা করছেন। কিন্তু সাধারণ ভাবে আজকে যেখানে গ্রাসাচ্ছাদনের সমস্যা রয়েছে, বেশীর ভাগ মানুষকে হোটেলে গিয়ে উঠতে হয়, হোটেলের খাবার খেতে হয়, সে ক্ষেত্রে এই ব্যাপারে চিন্তা-ভাবনা করার দরকার আছে। কলকাতায় যে কয়েক লক্ষ লোক প্রতিদিন যাতায়াত করে তার বেশীর ভাগ মানুষকে হোটেলের খাবার খেতে হয়। সেদিক থেকে এটা বিবেচনা করা প্রয়োজন কিন্তু আপনারা সেদিকে কেন চিন্তা করছেন না। আজকে জি.টি রোডের পাশে, ন্যাশান্যাল হাইওয়ের পাশে যে সব বড় বড় হোটেলগুলি আছে সেখানে আপনারা ট্যাক্স করলেন না কেন? সেখানে ট্যাক্স করলে আপনাদের টাকা আসতো। ব্রীক ফিল্ডের উপর ট্যাক্স করলেন না? সেখান থেকে আপনাদের টাকা আদায় হত। আজকে বাল্খিাদ যেগুলি চোরাইভাবে বা বিভিন্ন কায়দায় সরকারের টাকা অপচয় করছে, সেদিকে আপনাদের নজর নেই। কাজেই এই ট্যাক্স আপনারা করেছেন আমি মনে করি এটা অসংগতিপূর্ণ। এই ব্যাপারে নতুন করে একটা কমপ্রিহেনসিভ বিল আনা উচিত। আজকে যে বিল এনেছেন, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কাশীবাবু অত্যন্ত ঠান্ডা গলায় কথা বলেন, আমি মনোযোগ দিয়ে তার কথা শুনেছি। সরলীকরণের কথা বলা হয়েছে। আমার বাজেট বক্তৃতার ৩১অনুচ্ছেদে আমি বলেছিলাম যে ৪ টি বড় বড় বিক্রয় করের যে আইন এই রাজ্যে আছে, সেগুলিকে একসংগে গ্রথিত করার চেষ্টা হচ্ছে। এই বছরের আগামী শরতকালীন অধিবেশনে আশা করছি এই বিলটি আনতে পারবো। সামগ্রীক ভাবে বিক্রয় করের একটা সরলীকরণ যাতে করতে পারি তার জন্য আমরা চেষ্টা করছি। উনি সিনেমার কথা বলেছেন। আমি এটা সবিনয়ে দাবী করবো যে স্বাধীনতার পরে এই বছরে সিনেমা করের ক্ষেত্রে যতটা সরলীকরণ করা হয়েছে, এটা অভূতপূর্ব। এর আগে কোনদিন এই রকম করা হয়নি। আমরা প্রত্যেকের কথাই ভেবেছি এবং সর্বস্তরে আয়ের ক্ষেত্রে ছাড় দিয়েছি। আমাদের প্রাপ্য টাকা যেটা আমরা পেতাম সেটা দিয়ে দিয়েছি। আমরা যে সংশোধনী এনেছি- বাংলা, ইংরেজী এবং সব চলচিত্রের ক্ষেত্রে - তা এমন নয় যে তারা বেশী দিচ্ছিলেন। এরা সকলেই কম দিচ্ছিলেন। বাংলার চলচিত্রের সার্বিক অবস্থার কথা ভেবে আরো বাড়তি কিছু-টাকা যাতে এদের হাতে দেওয়া যায় তার জন্য আমরা চেষ্টা করছি এবং এই ব্যাপারে একটা সংশোধনীর কথা মাননীয় সুমন্ত হীরা মহাশয়কে বলেছি। তাছাড়া আরো দু'একটা ব্যাপারে কাশীবাবু যে কথা বলেছেন সে বিষয়ে তার সংগে মতদ্বৈততা থাকবে। এখন হোটেলে তো সকলেই যায়। আমরা ছোট ছোট হোটেলগুলিকে ছাড় দিয়েছি। আগে যেখানে ৫০ হাজার টাকার জিনিস-পত্র বিক্রয় হলে কর দিতে হত, সেখানে এখন

এক লক্ষ টাকা করে দিয়েছে। এক লক্ষ টাকা পর্যন্ত ছাড় দেওয়া হয়েছে।

**[ 6.50 - 7.00 P.M. ]**

১ লক্ষ টাকা পর্যন্ত ছাড় দেওয়া হবে। বড় বড় হাই ওয়ের পাশে যে দোকানগুলি আছে সেখানে ১ লক্ষ টাকার বেশী খাবার দাবার বিক্রী হলে ট্যাক্স দিতে হবে। ট্যাক্স করছি না, কে বলছে? ট্যাক্স করছি। তারপর টি.ভি.ট্যাক্সের কথা উঠেছে। এটা একটা দৃষ্টিভঙ্গীর তফাত। এতে আমাদের লজ্জা করে, মাথা হেঁট হয়ে আসে। আমরা যেখানে দেশের ৭০ভাগ মানুষের কাছে খাবার পৌঁছে দিতে পারি না, খাবার জল দিতে পারি না, সেখানে দিল্লী থেকে ঘোষণা করা হল দেশের ৭০ ভাগ লোকের কাছে টি.ভি পৌছে দিয়েছি। কাদের কাছে টি.ভি. পৌছে দিয়েছেন? নীতিগত ভাবে আমাদের এতে সম্মতি নেই, কর ছেড়ে দেওয়াটা যুক্তি বলে মনে হয় না। মাদার ডেয়ারী সম্পর্কে বক্তব্য হল, মাদার ডেয়ারীর দুধ কলকাতা এবং শহরতলীর লোকেরা যাতে সস্তায় পেতে পারেন সেই জন্য এটাকে মকুব করে দেওয়া হয়েছে। এই মাদার ডেয়ারী পশ্চিমবঙ্গ সরকারের একটি সংস্থা আমরা অপাততঃ ন্যাশান্যাল ডেয়ারী ডেভেলাপমেন্ট বোর্ডকে চালাতে দিয়েছি। সুতরাং এটা আমাদের ব্যাপার তারপব গাঁয়ের গরীব দোকানদারদের উপর যাতে হেনস্থা না হয়, সে সম্বন্ধে কথা উঠেছে। কি করে হেনস্থা হবে? গরীব দোকানদার যারা, তাদের বছরে ১ লক্ষ টাকা পর্যন্ত বিক্রী হলে কর দিতে হয় না, ১লক্ষ টাকা পর্যন্ত ছাড় হয়েছে। কিন্তু যদি বড় গদিওয়ালা থাকে, সে গাঁয়ের'ই হোক বা, শহরেই হোক, তাকে ট্যাক্স দিতে হবে। (ভয়েসঃ সুনীতি চট্টরাজঃ সরোজবাবু বলেছিলেন ৫০ লক্ষ টাকা পর্যন্ত থাকলে গরীব লোক —) সুতরাং এটা কিছু নয়। রাজেশ খৈতানজীর পথ থেকে একটি মন্তব্য করা হয়েছে। হোশিয়ারী শিল্পের কথা উঠেছে। কালকে সুনীতিবাবুকে আমি বলেছিলাম যে, বহু গরীব বিক্রেতা আছে আমরা তাদের কথা সব সময় চিন্তা করি। এবারে আমরা যে সমস্ত প্রশাসনিক সিদ্ধান্ত নিয়েছি তার মধ্যে একটি হচ্ছে বছরে ৫ হাজার টাকা পর্যন্ত যারা বিক্রয় কর দিয়ে থাকেন তাদের আর যেতে হবে না, তারা যে রির্টার্ন দাখিল করবেন সেটাই সংগে সংগে মেনে নেব, যাতে তারা হেনস্থা না হন। হোশিয়ারী ক্ষেত্রে যারা ১ লক্ষ টাকা পর্যন্ত বিক্রী করবেন তাদের উপর কোন রকম ট্যাক্স বসবে না সুতরাং চিন্তাটা কাদের সেটা একটু বুঝতে হবে। কিন্তু রাজেশ খৈতানজী যখন বলছেন তখন আমাদের শুনে মনে হচ্ছে নিশ্চয়ই কিছু কিছু রাঘব-বোয়াল বোধ হয় এর সংগে জড়িত আছে, তাদের কিছু ট্যাক্স দিতে হয়। তা না হলে তাঁর এতটা উদ্বেগ কেন? এর চেয়ে বেশী কিছু বক্তব্য আমার নেই। আর একটা জিনিস উনি বললেন, যাতে হেনস্থা না হয় সেটা দেখতে হবে। হ্যাঁ, আমি মানছি হেনস্থা করা উচিত নয়। কিন্তু সংগে সংগে এটাও বলব-আপনি একটু দয়া করে এটা বলে দেবেন সরকারী কর্মচারীরা যখন তাদের কর্তব্য সম্পাদন করতে যান তাদের উপর যেন হেনস্থা করা না হয়। উনি একটি কথা বলেছিলেন। আমার কাছে অভিযোগ এল একটি বিশেষ ব্যবসায়ী সম্পর্কে। কর ফাঁকির অভিযোগ। আমি আমার দপ্তরকে অনুসন্ধান করার জন্য বললাম। অনুসন্ধান করতে ওরা ঐ অঞ্চলে গিয়েছিলেন। একটা কাগজ দেখতে চাইলেন, সেই কাগজটি দেখালেন না, কাগজটি পুড়িয়ে ফেললেন। আমার কর্মচারীদের ঘেরাও করে রাখলেন। তাই আমি সবিনয়ে খৈতানজীকে বলব আমাদের কর্মচারীরা হেনস্থা করতে চান না, কিন্তু আমাদের কর্মচারীদের উপর হেনস্থা হয়েছে, পীড়ন হয়েছে। কাজেই উভয় পক্ষই ব্যাপারটা দয়া করে দেখলে কৃতজ্ঞতা বোধ করব।

**The motion of Dr. Ashok Mitra that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1985, be taken into consideration was then put and agreed to**

### Clause 1

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that in clause 1(2), lines 1 to 5 the words and figures beginning with "section 3" and ending with "January, 1985" be substituted.

আপনি রেট্রোস্পেকটিভ এফেক্টের কথা বলছেন। কিন্তু আমার বক্তব্য হচ্ছে বিলটি পাশ হবার পর থেকে এটার এফেক্ট দিন। আপনি বলেছেন ১৯৮৫ সালের জানুয়ারী থেকে এটা চালু হবে। আমার বক্তব্য হচ্ছে এটা ডেট অব এফেক্ট করুন।

**ডঃ অশোক মিত্র ঃ** আমার আইনজ্ঞদের পবামর্শ নিয়েছি। তারা আমাদের পরামর্শ দিয়েছেন, এই ভাবে যদি লেখা না থাকে তাহলে আমরা যা করতে চাইছি সেটা করা যাবে না। সেই জন্য আপনার প্রস্তাব গ্রহণ করতে পারছি না। আই ডু নট এ্যাকসেপ্ট দি এ্যামেন্ডমেন্ট।

The motion of Shri Kashinath Misra was then put and lost.

The question that clause 1 do stand part of the Bill was then put and agreed to.

### Clause 2

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that in clause 2, in sub-clause (1), in item (d), in the proposed sub-section (3a) of section 3, after the proviso, the following further proviso be added :

"Provided further that in the case of cinmatograph exhibitions in Bengali or Nepali language, the amount of entertainments tax shall not exceed three-fourths of the value of each ticket as may be specified by the State Government by notification.";

**Dr. Ashok Mitra :** Yes, I accept the amendment.

The motion of Shri Sumanta Kumar Hazra was then put and agreed to.

The question that clause 2, as amended, do stand part of the Bill was then put and agreed to.

### Clause 3

The question that clause 3, do stand part of the Bill was then put and agreed to.

### Clause 4

**Shri Sumanta Kumar Hira :** Sir, I beg to move that in clause 4, in item (d) of sub-clause (5), for the words, brackets, figure and letter "sub-section (2q)", the word, brackets, figure and letter "sub-section (2q)" be subsititued.

**Dr. Ashok Mitra :** Yes, I accept the amendment..

The motion of Shri Sumanta Kumar Hazra was then put and agreed to.

The question that clause 4, as amendment, do stand part of the Bill was then put and agreed to.

**Clause 5**

The question that clause 5 do stand part of the Bill was then put and agreed to.

**Clause 6**

**Shri Sumanta kumar Hira :** Sir, I beg to move that in clause 6,–

(a) In sub-clause (2), in the proposed sub-section (2), for the words "notified goods", the words "notified commodities" be substituted;

(b) in sub-clause (5), in sub-section (1) of the proposed section 9A, for the words "such dealer," the words "such dealers," be substituted.

**Dr. Ashok Mitra :** Yes, I accept the amendment.

The motion of Shri Sumanta Kumar Hazra was then put and agreed to.

The question that clause 6, as amended, do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 7 to 9 and Preamble**

The question that clauses 7 to 9 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir. I beg to move that the West Bengal Taxation Laws (Amendment) Bill, 1985, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT

**The House was then adjourned at 7.00 p.m. till 1 p.m. on Friday the 29th March, 1985 at the Assembly House, Calcutta.**

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 29th March, 1985 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 11 Ministers of State and 184 Members.

**[ 1.00 – 1.10 p.m.]**

### Unstarred Questions
### (to which written answers were laid on the Table)

**সিনিয়র এবং জুনিয়র হাই মাদ্রাসার সংখ্যা**

৩৩। (অনুমোদিত প্রশ্ন নং ৫১।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৭৬ সালে পশ্চিমবঙ্গে সিনিয়র এবং জুনিয়র হাই মাদ্রাসার সংখ্যা কত ছিল এবং বর্তমানে বামফ্রন্ট সরকারের আমলে ঐ সংখ্যা বৃদ্ধি পেয়ে কত দাঁড়িয়েছে;

(খ) তন্মধ্যে নদীয়া জেলায় কত এবং কোথায় কোথায়; এবং

(গ) মাদ্রাসা শিক্ষা আরও ব্যাপকভাবে প্রসারের কথা সরকার চিন্তা করছেন কিনা?

**শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ১৯৭৬ সালে এই সংখ্যা নিম্নরূপ :

সিনিয়র হাই মাদ্রাসা — ৭৪

জুনিয়র হাই মাদ্রাসা — ১৪০

বর্তমান সরকারের আমলে বৃদ্ধি প্রাপ্ত সংখ্যা :

সিনিয়র হাই মাদ্রাসা —৯৩

জুনিয়র হাই মাদ্রাসা —১৮১

(খ) নদীয়া জেলায় বর্তমান সংখ্যা :

সিনিয়র হাই মাদ্রাসা — ৪টি

জুনিয়র হাই মাদ্রাসা — ৬টি

সিনিয়র হাই মাদ্রাসা (৪টি)

(১) হারানগর, চণ্ডীপুর

(২) ব্যারাকপুর

(৩) উলসি

(৪) রসুল্লাপুর

জুনিয়র হাই মাদ্রাসা (৬টি) —

(১) গোপালনগর

(২) ফাজিলনগর

(৩) নরগার্তি পাড়া

(৪) কৌসিনগর

(৫) হাটখোলা

(৬) আকন্দভাঙা

(গ) হ্যাঁ।

**নিয়ন্ত্রিত বাজার**

৩৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩।) **শ্রী দেবনারায়ন চক্রবর্তী :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি :-

(ক) পশ্চিমবঙ্গে বর্তমানে নিয়ন্ত্রিত বাজারের সংখ্যা কত এবং এগুলির নাম ও অবস্থান কোথায়;

(খ) উক্ত বাজারগুলিতে কি প্রকার বিপণন চালু হইয়াছে এবং এগুলিকে দৈনিক খরিদ্দারের গড় সংখ্যা কত;

(গ) উক্ত নিয়ন্ত্রিত বাজারগুলির উন্নয়নে এবং বিকাশে কোন সমস্যা আছে কি ; এবং

(ঘ) থাকিলে, তাহা কি কি এবং সরকার উক্ত সমস্যাগুলি দূরীকরণ কোন ব্যবস্থা গ্রহণ করিয়াছেন কিনা?

**কৃষি বিভাগের মন্ত্রি মহাশয় :** (ক) পশ্চিমবঙ্গে বর্তমানে নিয়ন্ত্রিত বাজারের সংখ্যা ৩৮টি। এগুলির নাম ও অবস্থানের একটি তালিকা নিম্নে দেওয়া হল।

(খ) উক্ত বাজারগুলিতে সুষ্ঠভাবে পণ্য বিপননের জন্য নিয়ন্ত্রণ আইন অনুযায়ী কিছু কিছু পদক্ষেপ নেওয়া হয়েছে। ২০টি নিয়ন্ত্রিত বাজার কমিটিকে ১১৫টি সরকারী মালিকানাধীন হাট/ বাজার পরিচালনার জন্য দেওয়া হয়েছে। কয়েকটি নিয়ন্ত্রিত বাজার চত্বরে বিভিন্ন সরকারী সংস্থা পরিশোষক মূল্যে কৃষি পণ্য কেনে। যেসকল নিয়ন্ত্রিত বাজরের মূল বাজার চত্বর নির্মিত হয়েছে তার কয়েকটিতে বিভিন্ন অর্থকরী ফসল যেমন ধান, চাল, পাট. তামাক, শাকসব্জি এবং গাবাদি পশু বেচাকেনা শুরু হয়েছে। বাকিগুলিতে আংশিকভাবে কাজ চলছে।

বাজার চত্বরে আমদানিকৃত পণ্যের পরিমাণের উপর সাধারণভাবে খরিদ্দারের সংখ্যা নির্ভর করে। এই সংখ্যা বিভিন্ন বাজারের ক্ষেত্রে বিভিন্ন।

(গ) হ্যাঁ

(ঘ) ব্যবসায়ী গণের অসহযোগিতা ও ব্যবসায়ীগণ কর্তৃক মহামান্য হাইকোর্ট হইতে বিপণন নিয়ন্ত্রণ আইনের প্রয়োগ বন্ধ রাকার জন্য ইনজংশন লাভ ঐ প্রাধান সমস্যা।

ব্যবসায়ী ও ক্রেতা বিক্রেতাগণ যাতে মূল বাজার চত্বরে কেনাবেচা করেন, সেই বিষয়ে প্রশাসনিক চেষ্টা চলছে. হাইকোর্টের কেসগুলি যথাসম্ভব সত্বর নিষ্পত্তির জন্য রাজ্যের অ্যাডভোকেট জেনারেল মহাশয়ের মাধ্যমে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। অন্যান্য অসুবিধাগুলি দূর করার জন্য প্রশাসনিক চেষ্টা চলছে।

***Statement Referred to in reply to clause 'Ka' of unstarred Question No. 34. (Admitted Question No.63)***

| প্রজ্ঞাপিত নিয়ন্ত্রিত বাজার সমিতির নাম | প্রজ্ঞাপিত মূল বাজারের অবস্থান |
|---|---|
| ১। শেওড়াফুলি নিয়ন্ত্রিত বাজার সমিতি | শেওড়াফুলি, হুগলী। |
| ২। পাণ্ডুয়া নিয়ন্ত্রিত বাজার সমিতি | পাণ্ডুয়া, হুগলী। |
| ৩। চাঁপাডাঙ্গা নিয়ন্ত্রিত বাজার সমিতি | চাঁপাডাঙ্গা, হুগলী। |
| ৪। জিয়াগঞ্জ নিয়ন্ত্রিত বাজার সমিতি | চাঁপাডাঙ্গা, হুগলী। |
| ৫। কাশিম বাজার নিয়ন্ত্রিত বাজার সমিতি | কাশিমবাজার, মুর্শিদাবাদ। |
| ৬। লালগোলা নিয়ন্ত্রিত বাজার সমিতি | লালগোলা, মুর্শিদাবাদ। |
| ৭। ধুলিয়ান নিয়ন্ত্রিত বাজার সমিতি | ধুলিয়ান, মুর্শিদাবাদ। |
| ৮। কান্দি নিয়ন্ত্রিত বাজার সমিতি | কান্দি মুর্শিদাবাদ। |
| ৯। বেথুয়াডহরী নিয়ন্ত্রিত বাজার সমিতি | বেথুয়াডহরী, নদীয়া। |
| ১০। চাকদা নিয়ন্ত্রিত বাজার সমিতি | চাকদা, নদীয়া। |
| ১১। করিমপুর নিয়ন্ত্রিত বাজার সমিতি | করিমপুর, নদীয়া। |
| ১২। মেমারী নিয়ন্ত্রিত বাজার সমিতি | মেমারী, বর্ধমান। |
| ১৩। কালনা নিয়ন্ত্রিত বাজার সমিতি | কালনা, বর্ধমান। |
| ১৪। কাটোয়া নিয়ন্ত্রিত বাজার সমিতি | কাটোয়া, বর্ধমান। |
| ১৫। গুসকরা নিয়ন্ত্রিত বাজার সমিতি | গুসকরা, বর্ধমান। |
| ১৬। গোয়ালতোর নিয়ন্ত্রিত বাজার সমিতি | গোয়ালতোর, মেদিনীপুর। |
| ১৭। চন্দ্রকোণা নিয়ন্ত্রিত বাজার সমিতি | চন্দ্রকোণা, মেদিনীপুর। |
| ১৮। ঝাঁকরা নিয়ন্ত্রিত বাজার সমিতি | ঝাঁকরা, মেদিনীপুর। |

| | |
|---|---|
| ১৯। বাঁকুড়া নিয়ন্ত্রিত বাজার সমিতি | বাঁকুড়া। |
| ২০। ঝাঁটিপাহাড়ী নিয়ন্ত্রিত বাজার সমিতি | ঝাঁটিপাহাড়ী, বাঁকুড়া। |
| ২১। বিষ্ণুপুর নিয়ন্ত্রিত বাজার সমিতি | বিষ্ণুপুর, বাঁকুড়া। |
| ২২। জয়পুর নিয়ন্ত্রিত বাজার সমিতি | জয়পুর, বাঁকুড়া। |
| ২৩। সিমলাপাল নিয়ন্ত্রিত বাজার সমিতি | সিমলাপাল, বাঁকড়া। |
| ২৪। মাথাভাঙ্গা নিয়ন্ত্রিত বাজার সমিতি | মাথাভাঙ্গা, কুচবিহার। |
| ২৫। দিনহাটা নিয়ন্ত্রিত বাজার সমিতি | দিনহাটা, কুচবিহার। |
| ২৬। তুফানগঞ্জ নিয়ন্ত্রিত বাজার সমিতি | তুফানগঞ্জ, কুচবিহার। |
| ২৭। কুচবিহার নিয়ন্ত্রিত বাজার সমিতি | কুচবিহার। |
| ২৮। সামসি নিয়ন্ত্রিত বাজার সমিতি | সামসি, মালদা। |
| ২৯। কালিয়াগঞ্জ নিয়ন্ত্রিত বাজার সমিতি | কালিয়াগঞ্জ, পশ্চিমদিনাজপুর। |
| ৩০। ইসলামপুর নিয়ন্ত্রিত বাজার সমিতি | ইসলামপুর, পশ্চিমদিনাজপুর। |
| ৩১। ধুপগুড়ি নিয়ন্ত্রিত বাজার সমিতি | ধুপগুড়ি, জলপাইগুড়ি। |
| ৩২। বেলাকোবা নিয়ন্ত্রিত বাজার সমিতি | বেলাকোবা, জলপাইগুড়ি। |
| ৩৩। শিলিগুড়ি নিয়ন্ত্রিত বাজার সমিতি | শিলিগুড়ি, দার্জিলিং। |
| ৩৪। কালিম্পং নিয়ন্ত্রিত বাজার সমিতি | কালিম্পং, দার্জিলিং। |
| ৩৫। বলরামপুর নিয়ন্ত্রিত বাজার সমিতি | বলরামপুর, পুরুলিয়া |
| ৩৬। বোলপুর নিয়ন্ত্রিত বাজার সমিতি | বোলপুর, বীরভূম। |
| ৩৭। উলুবেড়িয়া নিয়ন্ত্রিত বাজার সমিতি | উলুবেড়িয়া, হাওড়া। |
| ৩৮। তমলুক নিয়ন্ত্রিত বাজার সমিতি | তমলুক, মেদিনীপুর। |

**কৃষি উন্নয়ন সহ-আধিকারিকের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ**

৩৫। (অনুমোদিত প্রশ্ন নং ১৩৫) **শ্রী শশাঙ্ক শেখর মন্ডল** : কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) রামপুরহাট ১ নং সমষ্টি উন্নয়ন এলাকার ভারপ্রাপ্ত কৃষি উন্নয়ন সহ আধিকারিকের বিরুদ্ধে দুর্নীতির কোন অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী** : (ক) কৃষি অধিকর্তার অফিসে অথবা জিলা আধিকারিকের অফিসে এরূপ কোন অভিযোগ আসে নাই।

(খ) উপরের প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে কোনরূপ ব্যবস্থা গ্রহণের প্রশ্ন আসে না।

**পশ্চিমবঙ্গে খুনের ঘটনা**

৩৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৭০) **শ্রী বিশ্বনাথ চৌধুরী** : স্বরাষ্ট্র (পুলিশ)বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) পশ্চিমবাংলায় ১৯৮৪ সালের জানুয়ারি মাস থেকে ১৯৮৫ সালের জানুয়ারি মাস পর্যন্ত সময়ে কতগুলি খুনের ঘটনা ঘটেছে; এবং

(খ) উক্ত খুনের সঙ্গে জড়িত কতজন ব্যাক্তিকে এ পর্যন্ত গ্রেপ্তার করা সম্ভব হয়েছে?

**স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রি মহাশয় ঃ**

(ক) ১,৬৬৬টি।

(খ) ৩,৮৮৪ জনকে।

**২৪- পরগনা জেলার হাকিমপুর - মছলন্দপুর এবং তরণীপুরঘাট সংগ্রামপুর রাস্তা**

৩৭। (অনুমোদিত প্রশ্ননং ২০১) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস** ঃ পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) ২৪ পরগনা জেলার হাকিমপুর হইতে মছলন্দপুর এবং তরণীপুরঘাট হইতে সংগ্রামপুর ঘাট পর্যন্ত রাস্তা দুইটির বর্তমান অবস্থা ও তাহার ফলে ২২৫নং রুটের বাস গুলির ঐ রাস্তাগুলি পরিত্যাগ করা সম্পর্কে কোন তথ্য সরকারের নিকট আছে কি ;

(খ) ইহা কি সত্য যে, যেভাবে উক্ত রাস্তাগুলি সংস্কারের (প্যাচওয়ার্ক) করা হইতেছে তাহার ফলে আগামী বর্ষায় ঐ রাস্তাগুলির কোন চিহ্ন থাকিবে না;

(গ) সত্য হইলে, উক্ত রাস্তা দুইটি সম্পূর্ণ মেরামতের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(ঘ) থাকিলে, কবে নাগাত ঐকাজ শুরু হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় ঃ** (ক) রাস্তা দুটির অবস্থা সম্পর্কে সরকার ওয়াকিবহাল। তবে, ২২৫নং রুটের বাস ঐ রাস্তাদুটি পরিত্যাগের কারণ এই বিভাগের জানা নাই। রাস্তার অবস্থা খারাপ হলেও কখনই তা বাস চলাচলের অনুপযুক্ত ছিলনা।

(খ) সত্য নয়।

(গ) ও (ঘ) প্রশ্ন উঠে না।

**বড় বাঁকড়া উপ স্বাস্থ্যকেন্দ্র**

৩৮। (অনুমোদিত প্রশ্ন নং ২০২) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস** ঃ স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য, স্বরূপ নগর ব্লকে বড় বাঁকড়া প্রাথমিক হাসপাতালে কোন ডাক্তার নাই, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে কবে নাগাদ ডাক্তার পাঠানো হবে?

**স্বাস্থ্য ও [illegible] বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) স্বরূপনগর ব্লকে বাঁকড়া উপস্বাস্থ্য কেন্দ্রে কোন ডাক্তার নেই।

(খ) পাবলিক সার্ভিস কমিশনকে ৩৫০ জন ডাক্তারের নাম তাদের প্যানেল থেকে পাঠাতে অনুরোধ করা হয়েছে। তাদের তালিকা পেলে উক্ত উপ স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তারের শূণ্য পদ পূরণ করা হবে।

## বীরভূম জেলায় রাহাজানির ডাকাতির ঘটনা

৩৯। (অনুমোদিত প্রশ্ন নং ২১৮) **শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি, বীরভূম জেলায় (১) ১৯৮২ সাল (২) ১৯৮৩ সাল ও (৩) ১৯৮৪ সালে মোট কতগুলি (ক) রাহাজানি ও (খ) ডাকাতির ঘটনা ঘটেছে?

**স্বারাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) রাহাজানি —১৯৮২ তে ৩৯টি, ১৯৮৩তে ৪০টি, ১৯৮৪তে ৫০টি।

(খ) ডাকাতি — ১৯৮২তে ৪৫টি ১৯৮৩তে ৪৮টি ১৯৮৪তে ৫০টি।

## বীরভূম জেলায় গভীর নলকূপ ও নদী জলোত্তোলন প্রকল্পে বৈদ্যুতীকরণ

৪০। (অনুমোদিত প্রশ্ন নং ২২২)**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি , বিগত তিন বৎসরে বীরভূম জেলার কোন্ কোন্ মৌজায় কতগুলি গভীর নলকূপ প্রকল্পে ও নদীজল উত্তোলন প্রকল্পে বৈদ্যুতীকরণ করা হয়েছে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় ঃ** মৌজা ভিত্তিক হিসাব রাখা হয়না। বিগত তিন বৎসরে বীরভূম জেলায় সেচ প্রকল্পে পাঁচটি গভীর নলকূপ ও পাঁচটি নদীজল উত্তোলক পাম্প বৈদ্যুতীকৃত হয়েছে

## সমবায় সমিতিকে পাট ক্রয়ের অনুমতি প্রদান

৪১। (অনুমোদিত প্রশ্ন নং ২৫২) **শ্রী সুশীল কুজুর ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) ১৯৮৪ সালের পাটের মরসুমে এ রাজ্যের কোন কোন সমবায় সমিতিকে পাট ক্রয়ের অনুমতি দেওয়া হয়েছিল; এবং

(খ) উক্ত সময়ে ঐ সমবায় সমিতিগুলি কত কুইন্ট্যাল পাট বাজার থেকে সরাসরি ক্রয় করেছে?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) বাজারদর বেশী থাকায় ১৯৮৪-৮৫ সমবায় বর্ষে "মূল্য পরিপোষক প্রকল্পে" সরকার নির্ধারিত মূল্যে পাট ক্রয় করা হয় নি। জুট কর্পোরেশন অফ ইন্ডিয়ার এজেন্ট হিসাবে বাণিজ্যিক ভিত্তিতে পশ্চিমবঙ্গে রাজ্য সমবায় বিপণন সংস্থা (বেনফেড) মোট ৭৩টি ব্লক স্তরের সমবায় সমিতির মাধ্যমে সরাসরি চাষীদের নিকট থেকে বাজারদরে পাট ক্রয় করেছে উক্ত সমাবায় সমিতিগুলির নামের একটি তালিকা নিম্নে দেওয়া হল।

(খ) ১৯৮৪-৮৫ সমবায় বর্ষে ফেব্রুয়ারী ১৯৮৫ পর্যন্ত মোট ২,৯৯,৮০৬.১৬ কুইন্ট্যাল পাট ক্রয় করা হয়েছে।

***Statement Referred to in reply to clause 'Ka' of unstarred Question No. 41. (Admitted Question No.252)***

## TOTAL RAW JUTE PROCUREMENT DURING THE YEAR 1984-85 (UPTO FEB,'83) 0N COMMERCIAL A/c

| Name of the District | Name of the Society | Quantity Procured in Qtls. |
|---|---|---|
| 1 Jalpaiguri | 1. Dhupguri L/S Coop | 6,440.25 |
| | 2. Jalpaiguri | 4,046.38 |
| | 3. Belacoba | 5,398.02 |
| | 4. Barnish | 9,209.00 |
| | | 25,093.65 |
| 2 Darjeeling | 5. Bidhannagar Coop | 5,561.42 |
| 3 Cooch Behar | 6. Mathabhanga | 4,438.00 |
| | 7. Tufanganj | 3,409.11 |
| | 8. Dk. Cooch Behar | 5,173.11 |
| | 9. Putimari | 5,991.00 |
| | | 19,011.22 |
| 4 Malda | 10. Malda DPC | 13,386.32 |
| | 11, Samsi Co-op | 4,984.48 |
| | 12. Harishchandrapur Co-op | 1.719.56 |
| | | 20,090.36 |
| 5. West Dinajpur | 13. Gangarampur Coop | 2,451.19 |
| | 14. Islampur Chopra | 6,083.62 |
| | 15. Tapan Coop. | 1,193.14 |
| | 16. Itahar Coop. | 1,732.35 |
| | 17. Raiganj „ | 3,261.47 |
| | 18. Goalpoker | 3,828.62 |
| | 19. Kanki Coop | 3,308.52 |
| | 20. Karandighi | 4,134.28 |
| | 21. Kaliyanganj Coop | 1.718.71 |
| | 22. Hili Coop. | 2,363.28 |
| | 23. Balurghat Coop. | 542.50 |
| | 24. Barhar | 1,830.78 |
| | 25. Kusmandi | 698.00 |
| | | 33,146.46 |

Total : 1,02,903.11 Qtls. = 57,168.39 B/s. (180 Kg.)

SOUTH BENGAL

| | | |
|---|---|---|
| 6. Howrah | 26. Udayanarayanpur Coop. | 2,060.16 |
| 7. Nadia | 27. Hanskhali Coop. | 709.56 |
| | 28. Tehatta No.1 | 7,936.22 |
| | 29. Balia | 4,259.23 |
| | 30. Haringhata Coop. | 3,516.83 |
| | 31.Chapra Coop. | 14,239.92 |
| | 32. Karimpur Coop. | 3,008.00 |
| | 33. Krishnagar II | 1,417.28 |
| | 34. Santipur Coop. | 3,864.00 |
| | 35. Krishnaganj | 4,688.76 |
| | 36. Kaliganj Coop. | 7,265.00 |
| | 37. Nabadwip Coop. | 1,496.68 |
| | 38. Ranaghat Coop. | 3,420.97 |
| | 39. Tehatta Thana Coop. | 8,139.59 |
| | 40. Nakashipara | 12,533.00 |
| | | 76,495.04 |
| 8. Murshidabad | 41. Lalgaoa Coop. | 7,260.00 |
| | 42. Beldanga I | 6,084.15 |
| | 43. Hariharpara | 2,768.56 |
| | 44. Raninagar I | 685.07 |
| | 45. Domkal | 2,113.00 |
| | 46. Jalangi | 3,983.27 |
| | 47. Nowda Coop. | 4,449.00 |
| | 48. Beldanga II | 6,825.00 |
| | 49. Samserganj Coop. | 5,594.56 |
| | 50. Cossimbazar DPC, BENFED | 6,111.00 |
| | 51. Farakka Coop. | 1,819.58 |
| | 52. Bhagwangola Coop. | 1,804.00 |
| | 53. Suti Coop | 766.41 |
| | 54. Raghunathganj Coop. | 1,503.17 |
| | 55. Berhampore Coop. | 5,852.20 |
| | 56. Jiaganj Coop. | 2,661.56 |
| | 57. Raninagar II | 3,593.99 |
| | | 63,874.46 |
| 9. Hooghly | 58. Balagarh Coop. | 1,326.44 |
| | 59. Pursurah Coop | 1,971.79 |
| | 60. Gingapara Coop. | 139.44 |
| | | 3,437.67 |

| | | |
|---|---|---|
| 10. Burdwan | 61. Kalna Thana Coop. | 2,046.00 |
| | 62. Katwa II Coop. | 5,104.25 |
| | 63. Purbasthali II | 12,899.12 |
| | | 21,688.47 |
| 11. Midnapore | 65. Daspur I Coop. | 8,084.00 |
| | 66. Kolaghat | 2,140.00 |
| | 67. Moyna | 1,252.28 |
| | | 11,476.28 |
| 12. 24- Parganas | 68. Amdanga Coop. | 2,708.62 |
| | 69. Kolsur | 48.51 |
| | 70. Habra | 3,775.00 |
| | 71. Bagda | 4,545.06 |
| | 72. Bongaon | 5,846.00 |
| | 73. Gaighata | 947.78 |
| | | 17,870.97 |

Total : 1,96,903.05 Qtls.= 1,09,390.58 B/s

**Total Purchase**

| | | |
|---|---|---|
| North Bengal | 1,02,903.11 Qtls = | 57,168.39 Bales |
| South Bengal | 1,96,903.05 Qtls = | 1,09,390.58 Bales (180kg |
| Grand Total | 2,99,806.16 Qtls | 1,66,558.97 |

**সল্টলেক স্টেডিয়াম নির্মাণে ব্যয়**

২১। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৭) **শ্রী সুশীল কুজুর** : শিক্ষা (ক্রীড়া) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি :-

(ক) সল্টলেক স্টেডিয়াম নির্মাণের জন্য ১৯৮৫ সালের ৩১শে জানুয়ারি পর্যন্ত সময়ে কত টাকা ব্যয় হয়েছে : এবং

(খ) ঐ খরচ করা টাকা কী কীভাবে সংগ্রহ করা হয়েছে?

**শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ১৬ কোটি ৪৮ লক্ষ টাকা।

(খ) ঐ টাকা নিম্নলিখিত সূত্রগুলি থেকে সংগ্রহ করা হয়েছে : —

(১) পশ্চিমবঙ্গ সরকারের অনুদান — ৪ কোটি।

(২) স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়া, কানাড়া ব্যাঙ্ক, পাঞ্জাব ন্যাশানাল ব্যাঙ্ক, ইউনাইটেড কমার্শিয়াল ব্যাঙ্ক, এলাহাবাদ ব্যাঙ্ক ইউনাইটেড ইন্ডাস্ট্রিয়াল ব্যাঙ্ক, ওয়েস্ট বেঙ্গল এসেন্সিয়াল কমোডিটিস সাং

করপোরেশান প্রভৃতি সংস্থার নিকট প্রাপ্ত ঋন বাবদ — ১০কোটি ১৬ লাক্ষ টাকা।

(৩) সোসাইটি ফর স্পোর্টর্স অ্যান্ড স্টেডিয়ামের সদস্যদের চাঁদা বাবদ — ২ কোটি।

(৪) লটারী বাবদ — ২৫ লক্ষ টাকা।

(৫) বিজ্ঞাপন বাবদ — ৭ লক্ষ টাকা।

## নদীয়া জেলায় অপ্রথাগত প্রাথমিক বিদ্যালয়

৪৩। (অনুমোদিত প্রশ্ন নং ৬২৪) **শ্রী সাধন চট্টোপাধ্যায়** ঃ শিক্ষা সামাজিক (অপ্রথাগত) ও গ্রন্থাগার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) নদীয়া জেলায় অ-প্রথাগত প্রাথমিক বিদ্যালয়ের সংখ্যা (গ্রাম ও শহরে) কত ;

(খ) উক্ত বিদ্যালয়সমূহ পরিদর্শন, পরিচালনা ও তদারকি প্রভৃতির জন্য জেলাস্তরে কোন প্রশাসনিক ব্যবস্থা আছে কিনা;

(গ) কিভাবে উক্ত বিদ্যালয় সমূহে পাঠরত ছাত্রছাত্রীদের শিক্ষালাভের ফলাফল নির্ধারিত হয়: এবং

(ঘ) উক্ত জেলার কোতয়ালী থানা এলাকায় (গ্রাম ও শহর) অনুমোদিত অপ্রথাগত বিদ্যালয়ের মধ্যে কতগুলি বর্তমানে অস্তিত্বহীন অথবা অচল?

**শিক্ষা সামাজিক (অপ্রথাগত) ও গ্রন্থাগার বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) নদীয়া জেলায় অপ্রথাগত শিক্ষাকেন্দ্রর সংখ্যা নিম্নরূপঃ

| | |
|---|---|
| গ্রামে | ৩০৩ |
| শহর | ১০৯ |
| মোট | ৪১২ |

(খ) জেলাস্তরে পরিদর্শন, পরিচালনা ও তদারকির জন্য জেলা বিদ্যালয় পরিদর্শক ও সহকারী বিদ্যালয় পরিদর্শক ও ব্লক স্তরে অবর বিদ্যালয় পরিদর্শক এবং ই ও, এস ই (এক্সটেনশন অফিসার, সোস্যাল এডুকেসন) নিযুক্ত আছেন। উপরন্তু জেলাস্তরে ডিস্ট্রিস্ট লেভেল কমিটির সদস্যগনও পরিদর্শন করতে পারেন।

(গ) নিয়ত মূল্যায়নের মাধ্যমে শিক্ষালাভের ফলাফল নির্ধারিত হয়।

(ঘ) থানাভিত্তিক সংখ্যা দেওয়া সম্ভব নহে। সমগ্র জেলায় ৭৪টি কেন্দ্র অচল অবস্থায় আছে।

## কীর্ণাহার কনজিউমার্স কো-অপারেটিভ সোসাইটি

৪৪। (অনুমোদিত প্রশ্ন নং ৬৩৮।) **শ্রী বনমালী দাস ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে বীরভূম জেলার নানুর ব্লকে কীর্ণাহার কনজিউমারস কো-অপারেটিভ সোসাইটি দীর্ঘদিন যাবৎ বন্ধ আছে ; এবং

(খ) সত্য হলে,—

(১) ইহার কারণ কি, ও

(২) ঐ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**সমবায় বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) হাঁ।

(খ) সংশ্লিষ্ট সমিতির মূল ও একমাত্র কার্যকলাপ ছিল একটি রেশন দোকান চালানো। সমিতিতে রেশন দোকান চালানোর ব্যাপারে সার্বিক অব্যবস্থার জন্য খাদ্য ও সরবরাহ বিভাগ ঐ সমিতির রেশন দোকানের লাইসেন্স বাতিল করে দেয়। সেই অবধি উক্ত সোসাইটি বন্ধ আছে।

(২) সমিতি নিজে থেকে পুনর্জীবিত হওয়ার কোন চেষ্টা করেনি। সমিতির কাগজপত্র সব নষ্ট হয়ে যাওয়ায় এ ব্যাপারে কোন ব্যবস্থাও গ্রহণ করা সম্ভবপর হয়নি।

### বেলডাঙ্গা ফডার ফার্মে দৈনিক মজুর

৪৫। (অনুমোদিত প্রশ্ন নং ৭১০) **শ্রী নরুল ইসলাম চৌধুরী :** পশুপালন ও পশুচিকিৎসক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি :

(ক) ১৭০০ ই এন পি সার্কুলার অনুযায়ী মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা ফডার ফার্মে কতজন দৈনিক মজুরকে নিয়োগ করা (অ্যাবর্জব) হইয়াছে;

(খ) ঐসব দৈনিক মজুরের মজুরি কি সরকার কর্তৃক নির্ধারিত হারে দেওয়া হইয়া থাকে; এবং

(গ) দেওয়া না হইয়া থাকিলে, তাহার কারণ কি?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ১৭০০ই এন পি সার্কুলার অনুযায়ী বেলডাঙ্গা ফডার ফার্মে চারজন দৈনিক মজুরকে নিয়োগ (অ্যাবজর্ব) করা হইয়াছে। এর মধ্যে দুইজন মেদিনীপুর এবং একজন বেলডাঙ্গা কেন্দ্রীয় গো প্রজনন কেন্দ্রে বর্তমানে কর্মরত।

(খ) অ্যাবজর্ব হওয়ার ফলে তাদের বেতন সরকারী ওয়ার্কার গ্রেড ৩ স্কেল অর্থাৎ ২২০-৩৮৮ হারে দেওয়া হচ্ছে। এর পূর্বে তাদের সরকার কর্তৃক নির্ধারিত দৈনিক মজুরের হারে মজুরি দেওয়া হোত।

(গ) প্রশ্ন ওঠে না।

### মুর্শিদাবাদ জেলায় জবর দখল খাস জমি

৪৬। (অনুমোদিত প্রশ্ন নং ৭১৪) **শ্রী নরুল ইসলাম চৌধুরী :** ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি, বর্তমানে মুর্শিদাবাদ জেলায় কি পরিমাণ খাস জমি জবর দখল অবস্থায় আছে (মৌজাওয়ারী হিসাব)?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহোদয় :** জবর দখল খাস জমির পরিমাণ ১.৩৩৫০ একর।

মৌজাওয়ারি হিসাব নিম্নরূপঃ

| সার্কেলের নাম | মৌজার নাম | জমির পরিমান (একর) |
|---|---|---|
| বেলডাঙ্গা ১ | গোপীনাথপুর | ০.২৫ |

| | | |
|---|---|---|
| লালগোলা | লালগোলা | .০৫৫০ |
| | কার্ত্তিকপুর | .০৬ |
| খরগ্রাম | আটাই | ০.১৪ |
| রঘুনাথগঞ্জ-১ | সুজাপুর | ০.১৯ |
| | মন্ডলপুর | ০.৪১ |
| | শ্রীকান্তবাটি | ০.০৪ |
| সুতি-১ | আহিরণ | ০.১৯ |

**১৯৮৪-৮৫ সালে রাজ্য সরকারের কেন্দ্রীয় সরকারকে ঋণ পরিশোধ বাবদ দেয় অর্থ**

*৪৭। (অনুমোদিত প্রশ্ন নং *৮৫৪।) **শ্রী নীরোদ রায়চৌধুরী :** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৪-৮৫ সালে রাজ্যে সরকারের কেন্দ্রীয় সরকারে ঋণ পরিশোধ বাবদ দেয় অর্থের পরিমাণ কত?

**অর্থ বিভাগের মন্ত্রীমহাশয় :** ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরের সংশোধিত হিসাব অনুযায়ী কেন্দ্রীয় সরকারকে ঋণ পরিশোধ এবং সুদ প্রদান বাবদ দেয় মোট অর্থের পরিমাণ ৪৬০.৩২ কোটি টাকা, ২৭৯.৫৭ কোটি টাকা ঋণ পরিশোধ বাবদ এবং ১৮০.৭৫ কোটি টাকা সুদ প্রদান বাবদ।

**প্রয়াত শিক্ষক ও শিক্ষাকর্মীর আত্মীয়ের চাকুরী**

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৯৪৫।) **শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) শিক্ষক ও শিক্ষাকর্মী কর্মরত অবস্থায় (ডাই ইন হারনেস) মারা গেলে সেই জায়গায় তাঁর স্ত্রী, পুত্র বা কন্যাকে চাকুরী দেওয়ার নিয়ম চালু আছে কি ;

(খ) চালু থাকলে এ বিষয়ে কোন সার্কুলার না দেওয়ার কারণ কি ;

(গ) বিদ্যালয়ের করণিক যোগ্যতা অর্জন করলে তাকে শিক্ষক পদে নেওয়া কি যায়; এবং

(ঘ) না নেওয়া গেলে এ সম্পর্কে আইনগত কোন বাধা আছে কিনা?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) প্রাথমিক শিক্ষকের কর্মরত অবস্থায় মৃত্যু ঘটলে তার স্ত্রী, পুত্র বা কন্যাকে যোগ্যতা থাকলে শিক্ষকের পদে নিযুক্ত করা হয়।

কিন্তু মাধ্যমিক নিয়োগকর্তা যেহেতু বিদ্যালয়ের পরিচালকমণ্ডলী সেইজন্য মৃত মাধ্যমিক বিদ্যালয়ের শিক্ষকের স্ত্রী, পুত্র বা কন্যাকে সরাসরি বিদ্যালয়ের পরিদর্শক কোন বিদ্যালয়ে নিয়োগ করতে পারেন না। তবে উক্ত ক্ষেত্রে জেলা বিদ্যালয় পরিদর্শকের সুপারিশের উপর ভিত্তি করে বিদ্যালয় পরিচালকমণ্ডলী যাতে প্রয়াত শিক্ষকের কথিত ওয়ারিশকে নিযুক্ত করেন তার জন্য উপযুক্ত পদ্ধতি রচনা করা হয়েছে এবং তা প্রচলিত আঁছে।

(খ) প্রাথমিক ক্ষেত্রে সরকারী আদেশ প্রচলিত আছে। কিন্তু মাধ্যমিকের ক্ষেত্রে যখন নিয়োগকর্তা সরকার নয় তখন ঐ ধরনের সরকারী আদেশ জারি করতে অসুবিধা আছে।

(গ) সরাসরি নেওয়া যায় না।

(ঘ) যোগ্যতাসম্পন্ন করণিক শিক্ষক পদের জন্য আবেদন করতে পারেন এবং নিয়ম অনুযায়ী সেই আবেদন পরিচালন সমিতি সাধারণতঃ বিবেচনা করে থাকেন।

## Recommendations of Eighth Finance Commission regarding share of Excise Duties and Income-tax

49. (Admitted question No. 951.) **Shri DEOKI NANDAN PODDAR :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state–

(a) whether it is a fact that the Eighth Finance Commission has recommended reduction in the share of West Bengal in the divisible Union Excise Duties and Income-tax ; and

(b) if so, –

(i) what are the recommendations of the Eighth Finance Commission as compared to the recommendations of the Seventh Finance Commission regarding West Bengal's share in the divisible Union Excise Duty and Income-tax, and

(ii) on what basis the share of West Bengal in the above divisible taxes has been determined by the Eighth Finance Commission ?

**Minister-in-charge of the Finance Department :** (a) The Eighth Finance Commission has recommended a slight reduction in West Bengal's share of divisible Union Excise Duties and Income-tax as compared to the recommendations of the Seventh Finance Commission. However, it has also recommended that 5 per cent of the total receipts from Union Excise Duties will be allocated each year to 11 "deficit" States including West Bengal.

(b) (i) The percentage shares of divisible Union Excise Duties and Income tax in respect of West Bengal as per recommendations of the Seventh Finance Commission and the Eighth Finance Commission are shown below :

| | As per Seventh Finance Commission Per cent | As per Eighth Finance Commission per cent |
|---|---|---|
| Share of Union Excise Duties | 8.028 | 7.449 |

| Share of Income-tax | 8.018 | 7.803 |
|---|---|---|

(ii) The Eighth Finance Commission has determined the shares of divisible taxes for the States on the basis of the following :-

**Distribution of Income-tax**

The share of net Income-tax proceeds except the portion representing attributable to Union Territories and Union emoluments to be assigned to the States should be 85 per cent.

**Share of Union Excise Duties**

40 per cent of sharable excise duties excluding that on electricity is to be distributed during each year among all the States.

**Share of deficite States out of 5 per cent of net proceeds out of Shareable Excise Duties Excluding that on Electricity**

West Bengal's shares has been determined as follows:–

| | Per cent |
|---|---|
| 1984-85 | 19.081 |
| 1985-86 | 16.273 |
| 1986-87 | 11.934 |
| 1987-88 | 7.935 |
| 1988-89 | 0.539 |

**All India Consumer Price Index Number for Industrial workers**

50. (Admitted question No. 1069.) **Shri DEOKI NANDAN PODDAR** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state–

(a) the All India Consumer Price Index Number of Industrial workers(Base : 1960-100) up to which Dearness Allowance has so far been paid to the employess by the State Government ;

(b) the number of arrears of Dearness Allowance instalments due to be paid by the State Government to fully compensate the employees up to the present level of All India Consumer Price Index Number for Industrial Workers ;

(c) the cost of the arrears of the Dearness allowance instalment payable to the employees by the State Government ; and

(d) when the Dearness Allowance arrears of the State Government are likely to be cleared ?

**Minister-in-charge of the Finance Department :** (a) Dearness Allowance has been paid to the employees of the State Government up to 472 points of the All India Consumer Price Index Number for Industrial Workers(Base: 1960-100).

(b) On the basis of the accepted principle of allowing Dearness Allowance to State Government employees at Central rates, payment of 12 instalments is in arrear.

(c) The cost of paying this arrear of 12 instalments to State Government employees and others will be about Rs. 216.00 crores per annum.

(d) The arrear of instalments will be cleared as and when the State Government's financial position permits.

**Electrified villages/mauzas in West Bengal**

51. (Admitted question No. 1085.) **Shri ABDUL MANNAN :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state–

(a) the number of villages/mauzes in West Bengal which were electrified up to (i) 31st March, 1972, (ii) 31st March, 1977, (iii) 31st March, 1978, (iv) 31st March, 1984 ;

(b) what was the number of electrified villages as percentage to the total number of villages in West Bengal as on the above dates; and

(c) distristwise bread up of (a) and (b) ?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (এ) (১) ৩,১৭২টি, (২) ১০,৯৮১টি, (৩) ১১,৬৬৯টি, (৪) ১৮,৩২০টি।

(বি) "এ" প্রশ্নের পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গে বিদ্যুতায়িত গ্রামের শতকরা হিসাব নিম্নরূপ ঃ

(১)৮.৩৩ (২)২৮.৮৪ (৩)৩০.৬৫ (৪)৪৮.১২

(সি) জেলাভিত্তিক বৈদ্যুতীকৃত মৌজার/গ্রামের পরিসংখ্যান ইত্যাদির পৃথক তালিকা নিম্নে প্রদত্ত হইল।

*Statement reffered to in reply to clause 'C' of unstarred question No. 51 (Admitted Ouestion No. 1085)*

## Progress of Rural Electrification work in Districts of West Bengal (up to March, 1972)

(Mauza and Percentage)

| Sl. No. | Districts | Total | No. of Mauzas Electrified as on 31.3.72 | Percentage of Mauzas electrified as on 31.3.72 |
|---|---|---|---|---|
| 1. | Bankura | 3548 | 142 | 4.00 |
| 2. | Birbhum | 2235 | 114 | 5.10 |
| 3. | Burdwan | 2609 | 551 | 21.12 |
| 4. | Coochbehar | 1144 | 14 | 1.22 |
| 5. | Darjeeling | 507 | 120 | 23.67 |
| 6. | Hoogly | 1903 | 375 | 19.71 |
| 7. | Howrah | 771 | 130 | 16.86 |
| 8. | Jalpaiguri | 744 | 152 | 20.43 |
| 9. | Malda | 1611 | 72 | 4.47 |
| 10. | Midnapore | 10380 | 253 | 2.44 |
| 11. | Murshidabad | 1923 | 249 | 12.95 |
| 12. | Nadia | 1275 | 443 | 34.75 |
| 13. | 24-Parganas | 3792 | 482 | 12.71 |
| 14. | Purilia | 2459 | 57 | 2.32 |
| 15. | West Dinajpur | 3173 | 18 | 0.57 |
| | Total | 38074 | 3172 | 8.33 |

## Progress of Rural Electrification Work in different districts of West Bengal (up to March, 1977)

(Mauza and Percentage)

| Sl. No. | Districts | Total Mauzas | No. of Mauzas Electrified as on 31.3.77 | Percentage of Mauzas electrified as on 31.3.77 |
|---|---|---|---|---|
| 1. | Bankura | 3548 | 714 | 20.12 |
| 2. | Birbhum | 2235 | 594 | 26.57 |
| 3. | Burdwan | 2609 | 1249 | 47.87 |
| 4. | Coochbehar | 1144 | 197 | 17.22 |
| 5. | Darjeeling | 507 | 178 | 35.10 |
| 6. | Hoogly | 1903 | 1033 | 54.20 |
| 7. | Howrah | 771 | 418 | 54.21 |
| 8. | Jalpaiguri | 744 | 237 | 31.85 |
| 9. | Malda | 1611 | 690 | 42.83 |
| 10. | Midnapore | 10380 | 1771 | 17.06 |

| | | | | |
|---|---|---|---|---|
| 11. | Murshidabad | 1923 | 824 | 42.84 |
| 12. | Nadia | 1275 | 923 | 72.32 |
| 13. | 24-Parganas | 3792 | 1265 | 33.35 |
| 14. | Purilia | 2459 | 452 | 18.32 |
| 15. | West Dinajpur | 3173 | 436 | 13.74 |
| | Total | 38074 | 10981 | 28.84 |

## Progress of Rural Electrification Work in different districts of West Bengal up to March, 1978

### (Mauza and Percentage)

| Sl. No. | Districts | Total Mauzas | No. of Mauzas electrified as on 31.3.78 | Percentage of Mauzas electrified as on 31.3.78 |
|---|---|---|---|---|
| 1. | Bankura | 3548 | 757 | 21.33 |
| 2. | Birbhum | 2235 | 669 | 29.93 |
| 3. | Burdwan | 2609 | 1300 | 49.82 |
| 4. | Coochbehar | 1144 | 252 | 22.02 |
| 5. | Darjeeling | 507 | 178 | 35.10 |
| 6. | Hoogly | 1903 | 1079 | 56.69 |
| 7. | Howrah | 771 | 434 | 56.29 |
| 8. | Jalpaiguri | 744 | 286 | 38.44 |
| 9. | Malda | 1611 | 723 | 44.87 |
| 10. | Midnapore | 10380 | 1897 | 18.27 |
| 11. | Murshidabad | 1923 | 844 | 43.88 |
| 12. | Nadia | 1275 | 933 | 73.17 |
| 13. | 24-Parganas | 3792 | 1301 | 34.30 |
| 14. | Purilia | 2459 | 453 | 18.42 |
| 15. | West Dinajpur | 3173 | 563 | 17.77 |
| | Total | 38074 | 11669 | 30.65 |

## Progress of Rural Electrification Work in different districts of West Bengal up to March, 1984

### (Mauza and Percentage)

| Sl. No. | Districts | Total Mauzas | No. of Mauzas Electrified as on 31.3.84 | Percentage of Mauzas electrified as on 31.3.84 |
|---|---|---|---|---|
| 1. | Bankura | 3548 | 968 | 27.28 |
| 2. | Birbhum | 2235 | 1,540 | 68.90 |
| 3. | Burdwan | 2609 | 1,783 | 68.34 |
| 4. | Coochbehar | 1144 | 598 | 52.27 |
| 5. | Darjeeling | 507 | 268 | 52.86 |

| | | | | |
|---|---|---|---|---|
| 6. | Hoogly | 1903 | 1,382 | 72.62 |
| 7. | Howrah | 771 | 519 | 67.32 |
| 8. | Jalpaiguri | 744 | 568 | 76.34 |
| 9. | Malda | 1611 | 1,348 | 83.67 |
| 10. | Midnapore | 10380 | 2,781 | 26.79 |
| 11. | Murshidabad | 1923 | 1,220 | 63.44 |
| 12. | Nadia | 1275 | 1,230 | 96.47 |
| 13. | 24-Parganas | 3792 | 2,055 | 54.19 |
| 14. | Purilia | 2459 | 640 | 26.03 |
| 15. | West Dinajpur | 3173 | 1,420 | 44.76 |
| | Total | 38074 | 18,320 | 48.12 |

### মন্ত্রীদের চিকিৎসা বাবদ ব্যয়

৫২। (অনুমোদিত প্রশ্ন নং ১১০১।) **শ্রী সুব্রত মুখোপাধ্যায় ঃ** অর্থ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮০ সালের ১লা জানুয়ারী থেকে ১৯৮৪ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত সময়ে মন্ত্রিদের চিকিৎসা বাবদ মোট কত টাকা ব্যয় হয়েছে ; এবং

(খ) মন্ত্রীদের চিকিৎসা সংক্রান্ত খরচের কোন উর্ধ্বসীমা আছে কিনা?

**অর্থ বিভাগের মন্ত্রীমহাশয় ঃ** (ক) মোট টাঃ ১,৫৮,৯৭৬.৯২।

(খ) না।

### মেয়াদ উত্তীর্ণ মিউনিসিপ্যালিটির নির্বাচন

৫৩। (অনুমোদিত প্রশ্ন নং ১২২৬।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ ঃ** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮১ সালের ৩১শে মে তারিখে পশ্চিমবঙ্গের যে ৮৭টি মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়েছিল তাদের বর্তমান মেয়াদ কবে শেষ হবে;

(খ) মেয়াদ শেষ হলে নির্দিষ্ট সময়ে উক্ত পৌরসভাগুলির নির্বাচন অনুষ্ঠিত হবে কিনা; এবং

(গ) (খ) প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে কবে নাগাত উক্ত নির্বাচন হবে বলে আশা করা যায়?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) ১৯৮১ সালের ৩১শে মে তারিখে যে ৮৭ টি মিউনিসিপ্যালিটির নির্বাচন অনুষ্ঠিত হয়েছিল তার মধ্যে সাউথ সুবর্বন ও গার্ডেনরীচ মিউনিসিপালিটিদ্বয় বর্তমানে কলিকাতা মিউনিসিপ্যাল কর্পোরেশনের অন্তর্ভুক্ত। বহরমপুর মিউনিসিপ্যালিটিতে বঙ্গীয় পৌর আইনের ৫৫৪(২) (এ) ধারা অনুযায়ী একটি পৌরসভা পূর্নগঠন করা হয়েছে।

পুরাতন মালদহ পৌরসভা বর্তমানে সরকারনিযুক্ত একজন পৌর প্রশাসকের অধীন। বাকি ৮৩টি মিউনিসিপ্যালিটির তালিকা এবং তাদের বর্তমান মেয়াদের শেষ তারিখের একটি খসড়া এই সঙ্গে পেশ করা হল।

(খ) উক্ত পৌরসভাগুলির নির্বাচন সংক্রান্ত বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন।

(গ) নির্বাচনের তারিখ যথাসময়ে ঘোষিত হবে। প্রশ্ন ওঠে না।

**মৎস্য চাষ প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার ও বিশ্ব ব্যাঙ্কের অর্থ প্রদান**

৫৪। (অনুমোদিত প্রশ্ন নং ১২৮৯।) **শ্রী শিশির অধিকারী :** মৎস্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সরকার ১৯৭৭ সালের পর কোন কোন বৎসর কত কত টাকা কেন্দ্রীয় সরকার ও বিশ্বব্যাঙ্ক হইতে পশ্চিমবাংলার মৎস্য দপ্তরের কোন কোন পরিকল্পনা বাবদ পাইয়াছেন?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় :** এতদ্ সম্পর্কিত একটি বিবরণী নীচে দেওয়া হল। প্রসঙ্গতঃ উল্লেখ করা যেতে পারে যে এই বিভাগ বিশ্ব ব্যাঙ্ক থেকে সরাসরি কোন টাকা পায় না। বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় অন্তর্দেশীয় মৎস্য চাষ প্রকল্পের অধীনে মৎস্য চাষে সহায়তা করার জন্য কেন্দ্রীয় সরকার কিছু টাকা দিয়ে থাকেন। বিভিন্ন বৎসরে প্রাপ্ত কেন্দ্রীয় সহায়তার পরিমাণ নীচের বিবরণীতে দেওয়া হল।

***Statement reffered to in reply to unstarred question No. 54 (Admitted Ouestion No. 1289)***

Statement Showing grants for Central Plan and Centrally Sponsored Plan Schemes received from the Govt. of India during the period from *1977-78* to *1984-85* for operation of different schemes in the Fisheries Sector of this State.

| Name of the Scheme | Quantum of Central assistance received from G/I |
|---|---|
| A. *1977-78* | |
| *Central Plan Scheme* | |
| 1.(i) Pilot Scheme for commercial production of prawn in Henry's Island in the district of 24-Pgs. | Rs. 15,16,000 |
| *Centrally Sponsored Plan Scheme* | |
| 2.(i) Scheme for providing landing and berthing faclities to coastal fishermen-construction of fish landing jetty at Namkhana | Rs.7,87,000 |
| (ii) Scheme for strenghtening the Extension Wing and rendering/ extension services | Rs. 2,80,750 |
| | Rs. 25,83,750 |

B. *1978-79*

*Central Plan Scheme*

| | |
|---|---|
| 1. Scheme for Fish Farmers Dev Agency in the district of West Dinajpur. | Rs.50,000 |
| *Centrally Sponsored Plan Scheme* | |
| 2. Scheme for development of infrastructural facilities of the marine fishing villages. | Rs. 8,17,600 |
| | Rs. 8,67,600 |

C. *1979-81*

| | |
|---|---|
| (i) Central Plan Scheme | Nil |
| (ii) Centrally Sponsored Plan schemes | Nil |
| | Nil |

D. *1980-81*

*Central Plan Scheme*

| | |
|---|---|
| 1.(i) Development of Inland Fish culture through FFDAs vairous districts of the State (World Bank Project) | Rs. 7,35,000* |
| *Centrally Sponsored Scheme* | |
| (ii) Scheme for providing landing and berthing facilities of Shore Complex at Roychowk Fishing Harbour. | Rs. 20,00,000 |
| | Rs. 27,35,000 |

D. *1981-82*

| | |
|---|---|
| 1. *Central Plan Scheme* | NIL |
| *Centrally Sponsored Plan Scheme* | |
| 2.(i) Scheme for Providing landing and berthing facilities at shore complex at Roychowk Fishing Harbour. | Rs. 4,66,000 |
| (ii) Landing and berthing facilities to Fishing crafts. | Rs. 18,00,000 |
| | Rs. 22,66,000 |

E. *1981-82*

*Central Plan Scheme*

| | |
|---|---|
| 1.(i) Development of Inland Fish culture through FFDAs in various districts (World Bank Project.). | Rs. 18,75,000 |
| (ii) Distribution of Induced Breeding Minikit to selected fish farmers under FFDA programme (World Bank Project). | Rs. 3,30,000 |
| *Centrally Sponsored Plan Scheme* | |
| 2.(i) Scheme for Providing landing and berthing facilities in Shore Complex at Roychowk Fishing Harbour | Rs. 2,00,000 |
| (ii) Establishment of prawn hatcheries farming | Rs. 7,00.000 |
| | Rs.31,05,000 |

F. *1983-84*

*Central Plan Scheme*

| | |
|---|---|
| 1.(i) Development of Inland Fish culture under FFDAs in various Districts of the State (World Bank Project). | Rs. 47,00.000 |
| (ii) Sample survey for Inland Fisheries Statistics. | Rs. 1,50,000 |
| *Centrally Sponsored Plan Scheme* | |
| 2. Group Personnel Accident Insurance for Fishermen | Rs. 3,00,000 |
| | Rs. 51,50,000 |

F. *1984-85* (Up to 22.3.85)

*Central Plan Scheme*

| | |
|---|---|
| 1.(i) Development of Inland Fish culture under FFDA Programme in various Districts of the State (World Bank Project).. | Rs. 60,00,000 |

*Centrally Sponsored Plan Scheme*

| | |
|---|---|
| 2. (i) Group Personnel Accident Insurance for Fishermen | Rs. 3,00,000 |
| (ii) Scheme for Techno Socio Economic Survey of Fisheries | Rs.86,000 |
| (iii) Construction of fish landing centres and creation of other infrastructural facilities providing landing and berthing facilities for fishing crafts at minor posts. | Rs.3,80,000 |
| | Rs. 67,96,000 |

### Elections due in Municipalites

55. (Admitted question No. 1316.) **Shri GYAN SINGH SOHANPAL** : Will the Minister in charge of the local Govt. and Urban Development Deptt. be pleased to state.-

(a) the names of the municipalities in the State where elections are due in 1985;

(b) Whether the Govt, is contemplating to postpone the elections for a year:

(c) if so, the reason thereof:

(d) if not, whether the concerned municipalities have been directed to go ahead with the preparations for holding the elections on schedule; and

(e) the position of Kharagpur Municipality in this regard?

**Minister in charge of the Local Governement and Urban Development Department**

**(a) A list of municipalities where elections are due in 1985 is given below.**

**(b) There is no such contemplation as yet.**

**(c) Does not arise.**

**(d) No direction has so far been issued.**

**(e) The election of the Kharagpur Municipality will be held along with other municipalities as mentioned in the enclosed list.**

***Statement reffered to in reply to clause (a) of unstarred question No. 55 (Admitted Ouestion No. 1316)***

## List of Municipalities where election is due in 1985

| District | Sl. No. Name of the Municipalities |
|---|---|
| Burdwan | 1.Burdwan |
| | 2. Kalna |
| | 3. Katwa |
| | 4. Dainhat |
| | 5. Raniganj |
| | 6. Asansol |
| Birbhum | 7. Suri |
| | 8. Rampurhat |
| | 9. Bolpur |
| Bankura | 10. Bankura |
| | 11. Vishnupur |
| | 12. Sonamukhi |
| Midnapore | 13. Midnapore |
| | 14. Tamluk |
| | 15. Ghatal |
| | 16. Chandrakona |
| | 17. Ramjibanpur |
| | 18. Khirpai |
| | 19. Kharar |
| | 20. Kharagpur |
| | 21. Contai |
| Hooghly | 22. Hooghly-Chinsurah |
| | 23. Bansberia |
| | 24. Serampore |
| | 25. Baidyabati |
| | 26. Champdany |
| | 27. Bhadreswar |
| | 28. Rishra |
| | 29. Konnagar |
| | 30. Uttarpara-Kotrung |
| | 31. Arambagh |
| | 32. Tarakeswar |
| Howrah | 33 Bally |
| 24-Parganas | 34. Kanchrapara |
| | 35. Halisahar |
| | 36. Naihati |
| | 37. Bhatpara |

| District | Sl. No. Name of the Municipalities |
|---|---|
| 24-Paranas - *Concld.* | 38. Garulia |
| | 39. North Barrackpore |
| | 40. Barrackpore |
| | 41. Titagarh |
| | 42. Khardah |
| | 43. Panihati |
| | 44. Kamarhati |
| | 45. Baranagar |
| | 46. North Dum Dum |
| | 47. South Dum Dum |
| | 48. Dum Dum |
| | 49. Bongaon |
| | 50. Budge Budge |
| | 51. Rajpur |
| | 52. Baruipur |
| | 53. Joynagar - Mazilpur |
| | 54. Barasat |
| | 55. Gobardanga |
| | 56. Baduria |
| | 57. Basirhat |
| | 58. Taki |
| | 59. New Barrackpur |
| | 60. Ashokenagar - Kalyangarh |
| Nadia | 61. Krishnagar |
| | 62. Nabadwip |
| | 63. Santipur |
| | 64. Ranaghat |
| | 65. Birnagar |
| Murshidabad | 66. Berhampore |
| | 67. Murshidabad |
| | 68. Jiaganj-Azimganj |
| | 69. Kandi |
| | 70. Jangipur |
| | 71. Dhulian |
| Jalpaiguri | 72. Jalpaiguri |
| | 73. Alipurduar |
| Malda | 74. English Bazar |
| | 75. Old Malda |
| Darjeeling | 76. Kalimpong |
| | 77. Siliguri |
| West Dinzpur | 78. Balurghat |
| | 79. Raiganj |

| District | Sl. No. | Name of the Municipalities |
|---|---|---|
| Cooch Behar | 80. | Cooch Behar |
| | 81. | Dinhata |
| Purilia | 82. | Purilia |
| | 83. | Jhalda |
| | 84. | Raghunathpur |

## মেদিনীপুর জেলার নন্দীগ্রামে মৎস্য চাষের জন্য ব্যয়

৫৬। (অনুমোদিত প্রশ্ন নং ১৫৪৭।) **শ্রী ভূপালচন্দ্র পান্ডা :** মৎস্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮০-৮৪ সালের মধ্যে মেদিনীপুর জেলার নন্দীগ্রামে মৎস্য চাষ বৃদ্ধি কল্পে কত টাকা খরচ হইয়াছে;

(খ) উহার কত অংশ অনুদান এবং কত অংশ ঋণ;

(গ) উক্ত সময়কালের মধ্যে কোন মৎস্য প্রকল্প গ্রহণ করা হইয়াছে কিনা; এবং

(ঘ) হইয়া থাকিলে কোথায় কত?

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ২৮,১৩,৮৫৩ টাকা খরচ হইয়াছে।

(খ) উক্ত টাকার ২২,৩৬,০০ টাকা ব্যাঙ্ক ঋণ এবং৫,৭৭, ৮৫৩ টাকা সরকারী অনুদান।

(গ) এবং (ঘ) ঐ সময়কালের মধ্যে নন্দীগ্রামে নিম্নলিখিত প্রকল্পগুলি চালু ছিলঃ—

(১) বিশ্ব ব্যাঙ্কের সহায়তায় অর্ন্তদেশীয় জলাশয়ে মৎস্যচাষ প্রকল্প।

(২) জাতীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কের লগ্নী প্রকল্পে 'নোনা জলে মৎস্য চাষ' প্রকল্প।

(৩) জাতীয় কৃষি ও গ্রামোন্নয়ন ব্যাঙ্কের লগ্নী প্রকল্পে মৎস্যজীবীদের মাছ ধরার নৌকা ও জাল সরবরাহ প্রকল্প।

## বি টি ও বি এড ট্রেনিং কলেজের সংখ্যা

৫৭। (অনুমোদিত প্রশ্ন নং ১৬২৭।) **শ্রী উপেন্দ্র কিস্কু :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবাংলায় বি টি এবং বি এড ট্রেনিং কলেজের সংখ্যা কত;

(খ) উক্ত কলেজ গুলিতে প্রতি বৎসর কতজন শিক্ষকও ফ্রেশার ট্রেনিং নেওয়ার সুযোগ পান;

(গ) উক্ত ট্রেনিং এর জন্য প্রার্থী বাছাইয়ের নিয়ম কি ; এবং

(ঘ) উক্ত কলেজগুলিতে তফসিলী ও আদিবাসীদের জন্য আসন সংরক্ষণের কোন ব্যবস্থা আছে কিনা?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) পশ্চিমবঙ্গে বর্তমানে সাধারণ ডিগ্রি কলেজ এবং বিশ্ববিদ্যালয়ের সঙ্গে যুক্ত শিক্ষক শিক্ষণ বিভাগ সহ মোট ৪৫ টি সরকারী ও বেসরকারী বি টি / বি এড ট্রেনিং কলেজ আছে।

(খ) উক্ত কলেজগুলিতে প্রতি বৎসর গড়ে (৩,৫২২ জন শিক্ষক ও ৩,৭৬৮ জন ফ্রেসার) মোট ৭,২৯০ জন ট্রেনিং নেওয়ার সুযোগ পান।

(গ) উক্ত ট্রেনিং এর জন্য ফ্রেশার প্রার্থীদের শিক্ষাগত যোগ্যতার ভিত্তিতে বাছাই করা হয় এবং শিক্ষক প্রার্থীদের মাধ্যমিক বিদ্যালয়ে অনুমোদিত কর্মকালের ভিত্তিতে বাছাই করা হয়।

(ঘ) উক্ত কলেজ গুলিতে তফসিলী জাতির প্রার্থীদের জন্য শতকরা ১৫ টি এবং তফসিলী উপজাতির প্রার্থীদের জন্য শতকরা ৫ টি আসন সংরক্ষণের ব্যবস্থা আছে।

**আলিপুরদুয়ার ১ নং পঞ্চায়েত সমিতির এলাকাধীন কেন্দ্রে পশুচিকিৎসক নিয়োগ**

৫৮। (অনুমোদিত প্রশ্ন নং ১৬৪২।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার আলিপুরদুয়ার ১নং পঞ্চায়েত সমিতি এলাকাধীন বাবুরহাট মথুরা এবং শিলবাড়ীহাটের পশুচিকিৎসা কেন্দ্রে কোন পশু চিকিৎসক নাই ; এবং

(খ) সত্য হইলে, ঐ সমস্ত কেন্দ্রগুলিতে শীঘ্র পশুচিকিৎসক নিযুক্ত করার সম্ভাবনা আছে কিনা?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) বাবুরহাট এবং মথুরায় একটি করিয়া পশুচিকিৎসা সহায়ক কেন্দ্র আছে এবং ঐ গুলিতে কোন পশুচিকিৎসকের পদ নাই প্রতিটিতে একটি করিয়া পশুচিকিৎসা ক্ষেত্রে সহায়কের পদ আছে যেগুলি বর্তমানে শূন্য আছে শিলবাড়ীহাটে কোন পশুচিকিৎসা কেন্দ্র নাই।

(খ) পশুচিকিৎসা ক্ষেত্র সহায়কের শূন্য পদগুলি পূরণের জন্য ব্যবস্থা লওয়া হইতেছে।

## ADJOURNMENT MOTION

**Mr Speaker :** Today I have received two notices of adjournment motion. The first is from Dr. Manas Bhunia on the subject of alleged death of one Shri Pulin Jana of Pingla in Midnapur District and torture on his wife and children by the supporters of ruling party and the second is from Shri Kashinath Misra on the subject of hunger strike by non teaching staff of colleges and its effect on ensuing Higher Secondary and B.A, B.Sc. Examinees.

The subject Matters of both the motions do not merit adjourment of the business of the House. Moreover, Members may attract attention of concerned Ministers through Calling Attention, Mention, Questions, etc, I, therefore, withhold my consent to the motions. One member of the party may, however, read out the text of his motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল—

বিভিন্ন কলেজের অশিক্ষক কর্মীদের টানা অনশন ধর্মঘটের দরুন আসন্ন উচ্চ মাধ্যমিক পরীক্ষায় পরীক্ষার্থীদের বসা সম্পর্কে অনিশ্চয়তা এবং বি.এ বি.এস.সির ছাত্ররা পরীক্ষায় ফর্ম জমা দিতে না পারায় এক অদ্ভুদ পরিস্থিতির উদ্ভব হয়েছে।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr Speaker :** I have received three notices of Calling Attention, namely :-

| | |
|---|---|
| 1. Tension prevailing at port area on recent transfer of D.C (Port) , Shri R.K. Handa | Attention called by Dr. Manas Bhunia. |
| 2. Alleged death of one Pulin Jana of Pingla, Midnapore from attack by the supporters of ruling Party. | Attention called by Shri Kashinath Misra |
| 3. Mysterious death of one Sutapa Nag at Bowbazar. | Attention called by Shri Asok Ghosh and Shri Kashinath Misra. |

I have selected the Notice of Shri Ashok Ghosh and Shri Kashinath Mishra on the Subject of mysterious death of one Sutapa Nag at Bowbazar. The Minister in charge will please make a Statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** স্যার, ৩রা এপ্রিল ১৯৮৫ তারিখে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রীমহাশয় হাউসে একটি বিবৃতি দেবেন।

## Laying of Reports

Ninth and Tenth Reports and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for the years 1982-83 and 1983-84.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I beg to lay the Ninth and Tenth Reports and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for the years 1982-83 and 1983-84.

## Presentation of the Twenty-ninth Report of the Committee on Estimates, 1984-85.

**The Chairman (Shri Birendra Narayan Ray) :** Sir, I beg to present the Twenty-ninth Report of the Committee on Estimates, 1984-85 on the Public Health Engineering Department.

## Priviledge Motion

**শ্রী অমলেন্দ্র রায় :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি প্রিভিলেজ মোশান এখানে পেশ করতে চাইছি। মোশানটি ইউনিয়ন রেলওয়ে মিনিষ্টার বংশীলালের বিরুদ্ধে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :-** এখানে তা হয় না কি ?

**মিঃ স্পীকার :-** হয় কিনা আমি দেখব, আগে শুনি। I am not a prophet to understand anything without hearing.

**শ্রী অমলেন্দ্র রায় :-** আজকে ষ্টেটস্‌ম্যানের ৯ পৃষ্ঠায় আপনি যদি দেখেন তাহলে সেখানে দেখবেন একটি সংবাদ বেরিয়েছে Railway Minister charged against Shri Jyoti Basu. অবশ্য আমি জানিনা রেলওয়ে মিনিষ্টারকে মাননীয় মুখ্যমন্ত্রী কি চিঠিপত্র লিখেছিলেন, সেই চিঠিপত্র সংক্রান্ত ব্যাপারে তিনি রেলওয়ে এ্যাপ্রোপ্রিয়েশান বিলের জবাবী ভাষন দিতে গিয়ে আমাদের মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু কে ইরেসপন্সিবল আখ্যা দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ইরেসপনসিবল শব্দটা পরিষদীয় রাজনীতিতে, পরিষদীয় ব্যবস্থায় কোন আইন-সভায় ব্যবহার করা যায়না, কারণ এটা হচ্ছে আন পার্লামেন্টারী। এ ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি পার্লামেন্ট্রারী প্রসিডিওর ইন ইণ্ডিয়া বাই এ.আর.মুখার্জী, রুলস্‌ অফ, ডিবেট ২২১ পৃষ্ঠায় পাওয়া যাবে যে ইরেসপন্‌সিবল মেম্বার কাউকে বলা যায় না, সেটা আন-পার্লামেন্টারী। এখানে কোট করা হয়েছে, প্রিসিডেন্ট, রোমান৭, ডব্লু.বি এ্যান্ড নাম্বার (ওয়ান) পেজ্‌ ৫৮০

**Mr Speaker :** Mr. Roy, this is a statement made in the Rajya Sabha. There are precedents where any breach of privilege is committed by a member of a certain House and if the person against whom the privilege is committeed is a member of the other House then that House can refer the privilege to that House and it is to be treated as a privilege of that House. I want to know something. If any unparliamentary words used in a certain House referring to a Member of other House will that be a breach of privilege or it only requires expunction of the unparliamentary words ?

**Shri Amalendra Roy :** Sir, it is certainly a breach of privilege and at the same time contempt of the House concerned তার কারণ হচ্ছে casting deregatory reflection on a Member if not permissible.

**Mr Speaker :** Very well. I will look into the privilege after seeing the proceedings of the Rajya Sabha then I shall pass my ruling.

**Shri Amalendra Roy :** আমি পরিষ্কার করিনি, আর একটু পরিষ্কার করতে হবে। আমি কেন আনছি তার নজির আছে।

**Mr Speaker :** Mr. Roy, there are two things on that in Kaul and Sakder - one is against the Chief Minister and the other one is against the Orissa case.

**শ্রী অমলেন্দ্র রায় :** উড়িষ্যার চীফ মিনিষ্টার এবং সমাজ পত্রিকার বিরুদ্ধে পার্লামেন্ট এই মোসান আনা হয়েছিল। সেই নজির অনুযায়ী আমি মনে করি এই দরকার আমাদের আছে। এখানে আমাদের চীফ মিনিষ্টারকে যেহেতু রাজ্যসভায় ইরেসপনসিবল বলা হয়েছে সেহেতু আমি এখানে আনতে পারি। তবে ব্যবস্থা এই রকম আছে, কনভেনসন হচ্ছে যে এই বিচার এই হাউস করবে না। তবে আপনি যদি মনে করেন ইফ ইট ইজ এ্যান অর্ডার তাহলে পরে আপনি সেখানে পাঠাবেন, তারাই বিচার করবে।

**Mr Speaker :** Before I do that I shall have to go through the proceeding about really what he has said. I cannot depend on the newspaper reports. I shall have to get the copies of the proceedings.

**Shri Amalendra Roy :** কিন্তু ড্যামেজ যা হওয়ার হয়ে গেছে, কাগজে বেরিয়ে গেছে।

**Mr Speaker :** They might have printed the wrong news. I want to know what he has said in the Rajya Sabha itself. I have to see the proceedings of the Rajya Sabha.

**Shri Amalendra Roy :** সেটা আপনার উপর ছেড়ে দেব, তবে আমি মনে করি রেলওয়ে মিনিষ্টার বংশীলালকে এখানে ,he should be called to the bar of the House.

**Dr. Zainal Abedin :** Mr. Speaker, Sir, I wonder, you are not new to this House and you are not new to the Chair. This House has not jurisdiction to interfere or to discuss the proceedings of the other House, particularly, the Proceedings of parliament.

**[ 1.10 – 1.20 p.m.]**

Sir, you managed to forget, I believe, that there is another responsible Presiding Officer in the House where the statement of the Railway Minister has been made of replied to. You managed to accommodate that you are the seat of wisdom in the other House also.

**Mr Speaker :** I have not said that.

**Dr. Zainal Abedin :** Sir, let me finish.

(Noise)

This House has been authorised to function under Article 194 and 208 of the Constitution. It has not the right to infringe the rights and privilege of other Houses, and, accordingly, the procedures have been laid down. Sir, you are the chairman of the Rules Committee. You have not revised the either. Under Rule 328 (3) of the Rules of

Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly, there is a clear bar to discuss anything about the proceedings of the other House. This question arose on some other occasion a few days back. I submitted the same argument. My friend, Shri Amalendra Roy has gone beyond the jurisdiction that the Railway Minister should be called to the bar of the House. Sir, to err is human. If you allow in your wisdom, in your judgement - you know more than me - and accept the verdict of Shri Amalendra Roy.

**Mr Speaker** : Dr. Abedin, not verdict, but prayer.

**Dr. Zainal Abedin** : If you accept the prayer of Shri Amalendra Roy, have you got the adequate machinery to force the Railway Minister to come to the bar of the House. What is the method ? Is there any instance in all the Parliaments of the world that any dignitary has been forced to come to a subordinate House ?

(Noise)

**Mr. Speaker** : Dr. Abedin, are we subordinate to that House?

**Dr. Zainal Abedin** : Sir, in Kaul and Shakder - India happens to be a Federation of States. At page 892, you will find that States are not strictly sovereign. Only sovereign is the Republic of India. In that case, Assembly cannot force the Federal Minister to appear before the bar of the House.

(Noise)

Sir, I think that you have not the power nor you have been vested with the power according to the Constitution and according to the Rules that we have. Under the circumstances, I wonder, how can you entertain such prayer as has been put forward by my friend Shri Amalendra Roy. My learned friend Shri Nirmal Kumar Bose also has objected to my views. Sir, I put it in my own way. I am not a Professor. The other day, Shri Joyti Basu the chief Minister has said, "I do not know the English of the Prime Minister because he has come from Cambridge". Equally, I am putting the things in my own way. In that case, is it very dignified on the part of the Chief Minister to cast aspersion upon the Prime Minister? This is the way, West Bengal is run by the Left Front under the stewardship of Shri Jyoti Basu.

**Shri Nirmal Kumar Bose** : Sir, Dr. Zainal Abedin, has stated

his points very clearly. May be his language is not very proper. I object to one of his remarks, when he said "You managed to forget." Sir, you have not given your ruling, on the point raised by Shri Roy. How he can say that "you managed to forget". This is one point. Mr Roy has raised a point. Dr. Abedin can expressed his views on it and it is upto you to take a decision. There is another point which is very serious. on the floor of the House, Dr. Zainal Abedin has made a statement that this House is a subordinate. May I ask him, this House is subordinate to what? Subordinate to Parliament Lok Sabha & Rajya Sabha which are the creations of the Constitution? This House is also the creation of the Constitution. this House is not subordinate to Parliament in any way. This is equally soverign like the Houses of Parliament, the Lok Sabha and the Rajya Sabha?

**Dr. Zainal Abedin :** That may be correct.

**Mr Speaker :** Thank you.

**Shri Jyoti Basu :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শুধু এটা বলতে চাই যে এখানে আলোচনা করা একটু মুশকিল, কারণ সংবাদপত্রে বেরিয়েছে বলে অমলবাবু যেটা বললেন ওটা কোন ভাষায় রেল মিনিষ্টার বলেছেন আমি তা জানিনা। এমনও হতে পারে - ওঁর ভাষাটা দুর্বল, সেজন্যই এ্যাডজেকটিভ কিছু ইউস করেছেন। তবে সেটা আনিয়ে নেবার প্রয়োজন আছে কিনা জানিনা। আমি তো ভাল বুঝতে পারি না, তাই তাঁর কাছে চিঠি পাঠিয়েছিলাম কি কি রেলওয়ে প্রজেক্ট বহাল আছে, কি কি বাতিল হয়েছে সেটা জানান বলে। উনি তাড়াতাড়িই উত্তর দিয়েছেন, বলেছেন- দীঘা হবে না, ২৪ পরগণায় হবে না। বলেছেন শিলিগুড়ির ক্ষেত্রে যদি আপনারা শতকরা ৫০ ভাগ দেন তাহলে করবো। আমরা বলেছি - ভেবে জানিয়ে দিচ্ছি। যেটা উনি বলেছেন সেটা জনসাধারণকে জানাবার জন্যই সংবাদপত্রে বলেছি। এটাতে কি রাজনীতি, কি দায়িত্বজ্ঞানহীনতা- আমি বুঝতে পারিনা। আমি মন্তব্য করায় রেল মিনিষ্টার চটলেন কেন বুঝলাম না। আমরা সবাই জানি ইমারজেন্সীর সময় তিনি মন্ত্রী ছিলেন। সাবর্ডিনেট হাউসের পক্ষে ঐ প্রসিডিংস আনাবার ক্ষমতা আছে কিনা জানিনা। যদি আনাতে পারেন তাহলে আমাদের সুবিধা হয়। তাহলে আমরা পশ্চিমবঙ্গের মানুষকে সেটা জানাতে পারবো। উনি যেটা বাতিল করেছেন সেটা না জানানোটাই যদি উদ্দেশ্য হয় তাহলে আমি বলবো, ভবিষ্যতে উনি যেটা জানাবেন সেটা আমি জনসাধারণকে জানাবো - এটা মানবেন কিনা জানি না। জনসাধারণ জানতে চাইছেন, রেলওয়ে প্রজেক্টের কি হলো? উনি বলছেন যে দীঘা হতে পারে না- প্ল্যানিং কমিশন অনুমোদন করেনি। ২০ কোটি টাকা রাখা হয়েছিল কিন্তু এবার টাকা নেই- হবেনা। সেটা সংবাদপত্রে বের হওয়ায় জনসাধারণ বুঝলেন যে কেন্দ্রীয় সরকারের অসুবিধা রয়েছে, তাই করলেন না। এই সিদ্ধান্তে আসবেন জনসাধারণ।

**Mr. Speaker :** I draw your attention to page 246 of M. N. Kaul & S. L. Shakdher, Volume I. It says, "Where a contempt or a breach of privilege has been committed by a member of Parliament against a State Legislature or by a member of a State Lagislature against

Parliament of the Legislature of another State, a convention is being developed to the effect that when a question of breach of privilege is raised in any legislature to which a member of another legislature is involved, the Presiding Officer refers the case to the Presiding Officer of the Legislature to which that member belongs and the latter deals with the matter in the same way if it were a breach of privilege of that House, unless on hearing the member who raises the question or persuing any document, where the complaint is based on a document, the Presiding Officer is satisfied that no breach of privilege has been committed or the matter is too trivial to be taken notice of, there in which case he may disallow the motion for breach of privilege. This procedure is being followed by those legislatures which have adopted a resolution to this effect."

Now the question is that if we find that certain breach of privilege has taken place we are not at all at the moment harmless. We have'to adopt a resolution and request that legislature, that House, to take up the matter as a breach of this House has taken place. There is no limit to that. Because no member of any House, has the power to commit a breach of privilege of any other House because that amounts to unfettered power of debate to members of respective Houses. Then there will be slandering campaign in every House. That is not contemplate by the Constitution nor by the rules of the Houses. Each House is independent of the other. Each House is sovereign in its own sphere. But there has the certain protection also to this House by members of the other Houses. In this House if you do not sit down and start abusing members of the Lok Sabha just because you are sovereign and independent of the Lok Sabha that does not mean that the Lok Sabha will not take notice of it.

**[ 1.20 - 1.30 p.m.]**

They will send it to me that your members have indulged in these things, you take cognizance of the breach of privilege and refer it to the Committee of Privileges. I shall see whether a breach of Privileges has taken place and refer it to the Committee of Privileges if I find there is a prima facie case. I will see all these things. I shall have to see the proceedings of the Rajya Sabha and I shall call for it. I shall also have to see the speeches of Shri Amal Roy and others and then a decision will be taken by me. I cannot take any decision off hand.

**Dr. Zainal Abedin** : Sir, even if we believe- what has appeared in the Press is true - that a reflection cast on the Chief Minister does also cast reflection on the Legislature, still I refer to page 891 from Kaul and Shakdher, vol.I. Sir, it is in different context and it relates to reorganisation of boundry still I am quoting it. ''It has been held by the Courts that the States are not ''sovereign'' under the Constitution what appears to militate against the theory of the sovereignty of the States, the Supreme Court has observed, is the wide power which is vested in Parliament to alter the boundaries of States, and even to extinguish the existence of a State.''

Sir, though this is in different context but the same thing is there. Therefore, I submit this. I would again say that even if we believe though I do not believe - that from what has appeared in the newspapers a reflection cast on the Chief Minister does also cast reflection on the Legislature, still I think that reflection on the Chief Minister does not mean a reflection on the Legislature. The remarks about the Chief Minister cannot be tantamount to reflection on the Legislature. You cannot take cognizance of it. This is my submission.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে পয়েন্টটার কথা বলেছেন সেই পয়েন্টটা আমাদের বিচার করার কোন প্রয়োজন নেই। এটা যদি পরবর্ত্তীকালে প্রিভিলেজ কমিটিতে যায় তবে এই প্রশ্ন উঠবে যে এটা কনটেম্পট্ অফ দি হাউস হয়েছে কি হয়নি। একটা পয়েন্ট আপনি ক্লিয়ার করেছেন - দেয়ার ইজ এ কনভেনসান - যাতে এইভাবে এক লেজিসলেচারের সদস্য অর এক লেজিসলেচারের সদস্যের অধিকার ভঙ্গ করে তাহলে সেটাটেক আপ করা যেতে পারে। আপনি এটা পরিস্কার করে দিয়েছেন। আর একটা পয়েন্ট আমি যেটা জানতে চাই যে এই মোসানটা আমার আনার অধিকার আছে কিনা। এটা এখানে আনা যায় কিনা সেই ব্যাপারে আমি একটা নজিব তুলে ধরছি তাহলে আপনি বুঝতে পারবেন, এবং যে প্রেয়ার রেখেছি, যে লিখিত মোসান দাখিল করেছি সেই ব্যাপারে আপনি ডিসিসান দিতে পারবেন। তার জন্য আমি এই বইটা থেকে কোট করছি।

''On the March, 26, 1959 a member drew the attention of the House to a news item appearing in Samaj, an Oriya daily of Bhubaneswar in its issue of March18, 1959 wherein Chief Minister of Orissa was alleged to have cast sweeping and general remarks against members of Parliament. The member said that the Chief Minister of Orissa and Editor of Samaj might be called to the bar of the House to explain their conduct or, in the alternative, the matter might be referred to the Committee of Privileges for investigation and report.''

এই প্রিসিডেন্টের উপর দাঁড়িয়ে আজকে আমি এই মোসানটা এখানে এনেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রায় ২৫ মিনিট এই সাবেজেক্টের উপর সময় দিয়েছেন এবং সেটা সহানুভূতির সংগে শুনেছেন। আমি একটা ব্যাপার এখানে পরিষ্কার করে দিতে চাই।

**মিঃ স্পীকার :** Mr. Bapuly, the question is

**Mr. Satya Ranjan Bapuli :** Sir, please hear me first.

**Mr. Speaker :** Mr. Bapuli, when I speak you should sit down. Please take your seat. The question is, a member has raised certain matter. It may take 25 minutes, 45 minutes and even two hours. The member considering the importance of the matter has raised certain points. It may not be important to you but that may be important to him. He has raised the question of privilege. Therefore, your decision that the matter is not important, is not correct.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ঠিকই বলেছেন কোন সাবজেক্টের উপর আপনি ২৫ মিনিট সময় দিতে পারেন আবার ২ ঘন্টাও দিতে পারেন। that is upto you because you are there, no problem. আমি যেটা বলতে চাই, যে সাবজেক্ট নিয়ে আলোচনা হচ্ছে সেই সাবজেক্টটা এমনিই একটা সাবজেক্ট যেটার ব্যাপারে আমার চেয়ে আপনি ভালই জানেন। এই সম্বন্ধে আপনি পরে রুলিং দেবেন।

**মিঃ স্পীকার :** There is no end of it. I am willing to learn more.

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এই ব্যাপারে আপনি বলেছেন এখনই রুলিং দিতে পারছেন না, আপনাকে সব খুঁজে দেখতে হবে- যে কথাটা পার্লামেন্টে বলা হয়েছে। আপনি যদি রুল খোঁজেন - বেসিক্যালি এই প্রশ্নটা বিধানসভায় আসতে পারে কিনা - তবে আমি আপনাকে দেখিয়ে দেব যে, এটা এখানে আসতে পারে না।

**মিঃ স্পীকার :** আপনি মেটিরিয়ালস্ দিন, আমি দেখব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** এখন প্রশ্ন হচ্ছে, আমরা এমন একটা জায়গায় দাঁড়িয়ে আছি যে,- মাননীয় মুখ্যমন্ত্রী যা বললেন, ঐ ভাষা কি রকম আছে না আছে - সবই একটা হিউমিলিয়েট করার, ছোট করার ভাব আছে এ দিকে বা ওদিকে। ব্যাপারটা এই রকম যে, কোথায় লেজটা আছে না আছে তা না দেখেই দৌড়ানোর মত। সেই সমস্ত দিকগুলো দেখে যদি এখানে একটা আলোচনা হত, তাহলে ঠিক হোত। সবকিছু ধরলে, আমরা তো মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে এখুনি চারটে প্রিভিলেজ আনতে পারি। কারণ, প্রতিদিন উনি এমন সমস্ত কথাবার্তা বলেছেন, যা নিয়ে আমরা এখুনি ওঁর বিরুদ্ধে প্রিভিলেজ আনতে পারি। কিন্তু আমরা সময় নষ্ট করতে চাই না - বিকজ উই ডু নট লাইক টু ওয়েষ্ট দি টাইম অফ দি হাউস। আপনার প্রতি আমাদের একটা ফুলেষ্ট কনফিডেন্স আছে, আপনি এটা ভাল করে দেখবেন যে, সত্যিই এটা হওয়া উচিত কিনা। যদি আপনি আলোচনার জন্য সময় ধার্য করেন, তাহলে আমরা অংশ গ্রহণ করবো। পুরো একটা দিন এ বিষয়ে আলোচনা করা যেতে পারে।

**মিঃ স্পীকার :** আই হ্যাভ টোল্ড ইউ হোয়াট আই হ্যাভ ডিসাইডেড. আই থ্যাংক ইউ ফর ইওর কমপ্লিমেন্টস্ এ্যাবাউট মি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাই। আপনি একটা অত্যন্ত স্পর্শকাতর বিষয়ে লক্ষ করে থাকবেন- উর্দ্দুস্থান বলে একটা আন্দোলনের খবর কিছু দিন যাবৎ নানাভাবে প্রচারিত হচ্ছে। আপনি জানেন যে, উর্দ্দুতে যেসব ছাত্রছাত্রীরা পরীক্ষা দেয়, তাদের প্রশ্ন পত্র উর্দ্দুতে না হলে পরীক্ষার সময়ে তাদের খুবই অসুবিধা হয়। যেমন ধরুন, যদি উর্দ্দু টীচার না থাকে, তাহলে অসুবিধা হয়। আমরা বেসিক্যালি দুটি জিনিষের উপরে বিশ্বাস করি- আমাদের এখানে - গোটা ভারতবর্ষে সব জাতির সব ধর্মের মানুষকে সমান সুযোগ দেওয়া হয়। ঠিক সেই রকম, পড়াশুনার ব্যাপারে সমান সুযোগ সুবিধা দেওয়া প্রয়োজন। যেমন, ইংলিশ, হিন্দী, সংস্কৃত সবই পাঠ্যতালিকা ভুক্ত আছে এবং ছাত্ররা তাদের প্রয়োজনে ঐ সমস্ত ভাষায় পড়াশুনা করতে পারে। ঠিক তেমনই উর্দ্দু নিয়ে পড়ুয়া ছাত্ররা যাতে তাদের ভাষায় পড়াশুনা করতে পারে তেমন একটা ব্যবস্থা হওয়া উচিত। কিন্তু আমরা কিছুদিন যাবৎ লক্ষ করছি, উর্দ্দুস্থান বলে একটা দাবী তোলা হচ্ছে, যা কিনা ঐ খালিস্থানের দাবী তোলার মতো। আমি আপনাকে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলতে চাই, এখানে মাননীয় মুখ্যমন্ত্রীও আছেন, কোন ভাষাকে কেন্দ্র করে যারা এই উর্দ্দুস্থানের কথা বলছে, তাদের গ্রেপ্তার করুন। দে আর প্রিচিং এ পার্টিকুলার পলিটিক্যাল ভ্যাণ্ডালিজম। আপনার পুলিশ মেসিনারী আছে এবং এটা তো আইনের মধ্যে পড়ে, আপনি প্রশাসনকে নির্দ্দেশ দিন গ্রেপ্তার করতে। ইউ কাইণ্ডলি ডাইরেক্ট দেম। কারণ, তা না হলে এর ফলে দেশের সাম্প্রদায়িক সম্প্রীতি বিঘ্নিত হবে। আপনি তাদের ধরে নিয়ে এসে হাজতে পুরে দিন। আমার কাছে সংবাদ আছে, কিছু কিছু পোষ্টারও পড়েছে, কিছু এ্যান্টিপোষ্টারও অবশ্য পড়েছে লালবাজারের কাছে। এই পোষ্টারে মারা এবং এ্যান্টি পোষ্টার মারার পেছনে কি আছে জানিনা। তবে এখানে সবাই মিলে আমরা যদি সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে না পারি, তাহলে তার পরিণতি খুবই ভয়াবহ হতে পারে। যদি কোন রাজনৈতিক দল এ থেকে রাজনৈতিক ফয়দা তোলার চেষ্টা করেন, তাহলে তাও অত্যন্ত ক্ষতিকর। এটা কোন রাজনৈতিক দলেরই সমর্থন করা উচিত নয়। বরং সরকারে যাঁরা আছেন, তাঁদের দায়-দায়িত্ব আছে - এটাকে সমূলে উৎপাটন করুন। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি, তিনি এটাকে রোধ করার চেষ্টা করুন এবং যথাযথ ব্যবস্থা নিন।

**শ্রী শেখ নিজামুদ্দিন ঃ** আমাকে বলবার সুযোগ দিয়েছেন, তারজন্য আমি আপনাকে ধন্যবাদ জানাই। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় এখানে উর্দ্দুস্থান নিয়ে কিছু বললেন। আমি আপনার মাধ্যমে এই হাউসের সকল সদস্যকে একটা কথা বলতে চাই তা হচ্ছে এই যে, কংগ্রেসীরা ওখানে বক্তৃতা দিতে গিয়েছিলেন স্বয়ং সাত্তারও সাহেব ওখানে গিয়েছিলেন। আমার প্রশ্ন হচ্ছে, ওখানে যাবার আগে কি তিনি ওদের কি কি দাবী আছে, সেগুলো দেখেননি? তারা কি নিয়ে আন্দোলন করছে, তা কি তিনি জানতেন না? তিনি কি জানতেন না যে ওরা পশ্চিমবঙ্গের বুকে উর্দ্দুকে স্টেট ল্যাংগোয়েজের স্বীকৃতি দিতে হবে বলে আন্দোলন করছে? যারা এই রকম একটা দাবী নিয়ে আন্দোলন করছে, সেই দাবীর প্রতি সমর্থন জানাতে সাত্তার সাহেব ও অন্যান্য কংগ্রেসী বন্ধুরা ওখানে বক্তৃতা করতে গিয়েছিলেন এবং সমর্থনও করেছেন। এই সমস্ত সংবাদ প্রায় সমস্ত সংবাদপত্রেই বেরিয়েছে। সংবাদপত্রগুলিতে এও বেরিয়েছে যে বাকী দাবীগুলো সরকারপক্ষ থেকে মেনে নিয়েছে। এখানে একটা জিনিস বোঝা দরকার যে, যারা আন্দোলন করছে - ঠিক পরীক্ষা আরম্ভ হওয়ার সময়ে বাইরে বেরিয়ে এসে এই সমস্ত দাবী জানাচ্ছেন, ধর্মঘট করছেন, অনশন করছেন। ধর্মঘট করে বলছেন, যতক্ষণ পর্যন্ত আমাদের দাবী না মেনে নেওয়া হবে, ততক্ষণ আমরা ধর্মঘট চালিয়ে যাব এবং এখানে মৃত্যু বরন করবো। কলেজের পরীক্ষা আসন্ন। তার আগেই মাধ্যমিকের একজামিনেশান শুরু হয়েছে, তখন পরীক্ষাকেন্দ্রে দাবী তোলা হল যে একজামিনেশানের প্রশ্ন পত্র এক্ষুণি ছেপে দিতে হবে। অথচ

তার দেড় মাস আগে পুরণো প্রাক্তন বোর্ডের চেয়ারম্যান বলেছিলেন যে ওঁদের দাবী তাঁরা নীতিগতভাবে মেনে নিয়েছেন এবং তারজন্য যথাযথ ব্যবস্থা করা হবে। ওদের দাবী মেনে নিয়ে একজামিনেশান সাব কমিটির কাছে পাঠিয়ে দেবে। এই ব্যবস্থা নেওয়া হবে এই কথা বলার পরেও এই সমস্ত মাধ্যমিক পরীক্ষার পরীক্ষার্থীরা উর্দ্দুতে প্রশ্নপত্র দিতে হবে বলে দাবী তোলে এবং বলে যে না দিলে পরীক্ষা বয়কট করবে। এই ব্যাপারে উর্দ্দু সমাজের ইনট্যালেকচুয়াল বা বুদ্ধিজীবিরা এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানিয়েছেন। তারপরে ওরা মাধ্যমিক পরীক্ষা বয়কট করার শ্লোগান তোলে এবং তারজন্য উগ্রপন্থী অবলম্বন করে তারা ধর্মঘট করেছিলেন। এতে কি উদ্দেশ্য বোঝা যায় না? সরকার যেখানে মেনে নিচ্ছে তার ওপর তো আর কথা ওঠে না। তারপরে ওরা জ্যোতিবাবুর কাছে গেলেন এবং ওখান থেকে ফিরে এসে বললেন যে জ্যোতিবাবু বলেছেন ভবেশ বাবুর সঙ্গে তর্ক করা উচিত ছিল এবং বাইরে থেকে স্টেটমেন্ট দিলেন যে ভবেশবাবু বলেছেন যে উর্দ্দুর জন্য অনেক কিছু করা হয়েছে, আর কিছু করা যাবে না, আপনারা বেরিয়ে যান এবং এই ব্যাপারে তো দেড় মাস আগেই ফয়সালা হয়ে গেছে। এইভাবে প্ররোচনা করে যারা উর্দ্দুবাসী তাদের প্ররোচিত করার জন্য চেষ্টা করা হচ্ছে এবং এইভাবে বলা হচ্ছে যে উর্দ্দুভাষাকে স্টেট ল্যাংগুয়েজের স্ট্যাটাস দেওয়া হোক। এর উদ্দেশ্য কি বোঝা যায় না? রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে একটা ফায়দা তোলার চেষ্টা হচ্ছে। অথচ তারাই এখানে এসে বলছেন যে আমরা উর্দ্দু খালিস্থান এসব কথা বলছি না, কাগজওয়ালারা বলছে, এটা আমাদের পক্ষ থেকে কোনদিন বলা হয় নি।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় স্পীকার স্যার, দুঃখের কথা যে আমাদের লিডার অফ দি পার্টি শ্রী আবদুস সাত্তার সাহেবের পরশুদিনের সংবাদপত্রে কথা নিয়ে যে কথা উঠেছে তার সম্বন্ধে কিছু বলতে চাইছি। ক্যাটিগরিক্যালি এই সম্বন্ধে আমাদের পার্টির স্ট্যাণ্ড হচ্ছে — উর্দ্দুতে প্রশ্নপত্র করতে হবে এবং যেখানে উর্দ্দুতে পড়াশুনো করা হয় সেখানে উর্দ্দু টিচার রাখা হোক। যেখানে উর্দু টিচার নেই, সেখানে উর্দ্দু টিচার দেওয়া হোক। আমরা সেই সভাতে আমাদের এই বক্তব্য ছিল এবং এতে আমাদের কতিপয় সদস্য গিয়েছিলেন সেই কথাটি আমার চিফ মিনিষ্টারের কাছে রিকোয়েষ্টও করেছি। এ দুটি ডিমাণ্ড ছাড়া অন্য ব্যাপারে to deal with these elements according to the course of Law. সুতরাং যেখানে উর্দ্দু টিচার নেই সেখানে উর্দ্দু টিচার রাখা হোক ওনলি অন দিস টু কোশ্চেনস্ আমরা দাবী তুলেছিলাম এবং আমরা মনে করি ওই থিংক দিজ আর রিসেনেবেল। যেখানে এ্যাভেলেবেল সেখানে উর্দ্দু টিচার দিয়ে দেওয়া হোক এবং প্রিটিং ডিফিক্যাল্টি যদি না হয় তাহলে উর্দ্দুতে প্রশ্ন পত্র প্রকাশ করা যেন হয়। Only on these two points we supported. Beyond this, our party as such, our parliamentary as such, categorically deny anything and we denounce and condemn the secessionist slogan and other things that cropped up - second language or anything. আমরা প্রেস কনফারেন্সে করে এটা কনডেম্ করেছি এবং লিডার এটা বলেছেন। আপনি প্লিজ রিকলের জন্য খবরের কাগজ দেখুন। সেখানে সব জায়গায় দেখতে পাবেন যে আমরা এই আন্দোলনকে সমর্থন করি নি।

**মিঃ স্পীকার ঃ** খবরের কাগজে তো অনেক কিছু দেখা যায়, আমি চেয়ারে বসে সব কিছু বলতে তো পারি না।

**ডঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আপনি তো একটা এনটারটেন করেছেন। কাগজ ছাড়া আর কি দেখে বলবো, উই হ্যাভ নাইদার এ্যানি ইনট্যালিজেন্স উইঙ্গ অর এ্যানিথিং। সুতরাং এই জিনিষটা মেনে নিলে আদার দ্যান দিজ টু ডিমাণ্ডস্ সেখানে উর্দ্দু শিক্ষক পোস্টিং করা হোক। যেখানে উর্দ্দু মিডিয়ামে

পড়ানো হয় সেখানে উর্দ্দুতে প্রশ্ন পত্র করা যাতে হয় তারজন্য সরকারকে অনুরোধ করেছি বিবেচনা করে দেখবেন। সাপোর্ট আপ টু দ্যাট। অন্য কোন ডিমাণ্ড থাকলে আউটরাইট আমরা কনডেম্ করছি। Beyond these two demands we denounce and condemn the secessionist slogans and all that. As long as the Sun and the Moon will rise in the sky we will condemn these secessionist slogans.

**শ্রী সুভাষ বোস :** স্যার, আপনি এবং সদস্যরা জানেন যে এই ভাষাগুলি ৩০ বছর যাবৎ উপেক্ষিত হচ্ছে — অলচিকি নেপালি এবং উর্দু ভাষা। এই ভাষাগুলির সম্মান লেফট ফ্রন্ট সরকার দিয়েছেন। ঠিক সেই মুহূর্তে উর্দু স্থান বলে দাবী করা হচ্ছে এবং কেউ কেউ তাদের সমর্থন করছেন। এতে আমরা মনে করি এই ভাষাগুলির প্রতি যে সম্মান দেখান হচ্ছে এবং এই সমস্ত ভাষায় যাতে তাদের লেখাপড়া হতে পারে এবং প্রশ্ন পত্র হতে পারে মুখ্যমন্ত্রী যখন এই কথা বলছেন তখন সেই মুহূর্তে একে ডাইভার্ট করে দেওয়া হয় যাতে সেই সব ভাষায় প্রশ্ন পত্র না হতে পারে, বই ছাপা না হতে পারে। তাদের হাউসে এসে বলা উচিৎ আমরা ওদের প্রকাশ্যে সমর্থন করে ভারতবর্ষের ঐক্যের পক্ষে ক্ষতি করেছি।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :** স্যার, আপনার মাধ্যমে আমি জানতে চাই যে জয়নাল সাহেব এখানে শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করছেন। বিরোধীপক্ষের নেতা সাত্তার সাহেব, সোমেন মিত্র, আবদুল মান্নান এবং হাওড়ার আরো কয়েকজন সেখানে গিয়েছিলেন। উর্দু ভাষা নিয়ে যখন তারা এসেছিলেন চীফ মিনিষ্টারের কাছে তখন তারা বলেছিলেন প্রশ্নপত্র নয়, ষ্টেট ল্যাঙ্গুয়েজ করতে হবে। এই ভাবে বিচ্ছিন্নতাবাদী শক্তিকে ওরা মদত দিচ্ছে এবং পেছন দিক থেকে শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করছেন।

**শ্রী প্রফুল্ল কান্তি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার যে পরিস্থিতি দেখা দিয়েছে তাতে আমি পরম শ্রদ্ধেয় মুখ্যমন্ত্রীকে বলব আমি বা আমরা কি বললাম বা আমাদের যারা বিরোধী তারা কি বললেন সেইসব কথা তিনি যেন না শোনেন। তিনিই পশ্চিমবাংলার শেষ কথা। আজকের পরিস্থিতি তাকে ভাবতে হবে। যাতে ভুল পথে পশ্চিমবাংলার মানুষ না যায়। আমি খুব সিরীয়াস কথা বলছি। আমার সত্তর বছর বয়স। আমি ৪৬ সাল দেখেছি, অনেক সভ্য ৪৬ সাল দেখেছেন কি না জানি না? পশ্চিমবাংলায় ৪৫ লক্ষ মুসুলমান ভাই আছে। তাদের যদি আমরা ভুল ভাবে সাপোর্ট করে থাকি তাহলে অন্যায়। মুখ্যমন্ত্রী তাদের বারবার আশ্বাস দিলেন কিন্তু কোথায় যেন একটু ছেদ পড়ে যাচ্ছে যার সমাধান উনিই একমাত্র করতে পারেন। (এ ভয়েস : মুখ্যমন্ত্রীকে এত তোয়াজ কেন?) কোন তোয়াজ নয়। কেউ যদি প্রশ্ন করে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে তাহলে আমি সংবিধানকে স্বীকার করে নিয়েই বলব পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। আপনারা দেওয়ালে নানা রকম ছবি আঁকেন কিন্তু আপনারা দেখাতে পারেন দেওয়ালের কোথাও জ্যোতিবাবুর ছবি?

**[ 1.40 – 1.50 p.m.]**

**শ্রী জামিনী ভূষণ সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ওনারা যে বিষয়টি অস্বীকার করছেন, আমরা সেদিন দেখেছি যে বিভিন্ন এলাকা থেকে লরী করে লোক নিয়ে আসা হয়েছিল, কংগ্রেসের ঝাণ্ডা নিয়ে। তাদের সেই মিছিল দেখে আমরা ভেবেছিলাম যে আমরা কোথায় আছি — ভারতবর্ষে, না, অন্য কোথায়ও আছি। সেদিন আবদুস সাত্তার মহাশয় কংগ্রেসের সেই মিছিলে গিয়ে বক্তৃতা দিয়েছিলেন। তারা বার বার ঘোষণা করেছে। পরে তারা দিল্লীর ধাঁধাঁনি খেয়েছে যে এ তোমরা কি করছো? সেইজন্যই জয়নাল আবেদিন সাহেব প্রতিবাদ করলেন যে আমার এটা মানছি না এবং

মানি না। বামফ্রন্ট সবকার প্রকৃতই উর্দুকে মর্যাদা দিয়েছে। ওরা একটা কায়দা করে দাঙ্গা লাগাবার চেষ্টা করছে। দে আর Solely responsible আমরা এর প্রতিবাদ করি।

**শ্রী সরল দেব :** মিঃ স্পীকার স্যার, গত বছর ঠিক এই সময়ে মেহেতা হত্যাকে কেন্দ্র করে ওরা দাঙ্গা বাধাবার চেষ্টা করেছিল। সেই সময় আমাদের মুখ্যমন্ত্রী উর্দু সম্পর্কে ঘোষণা করেছিলেন এবং তিনি দর্ভহীন ভাবায় ঘোষণা করেছিলেন। তখন আবদুল মান্নান, আবদুল রউফ আনসারী দাঙ্গা বাধাবার চেষ্টা করেছিল। আজকে উড়িষ্যায় বাংলা ভাষাকে পদদলিত করছে। তারা বলেছিলেন যে উর্দুকে দ্বিতীয় ল্যাঙ্গোয়েজ করা হোক। ঠিক সেই ভাবে, পরিকল্পিতভাবে আজকে দাঙ্গা বাধাবার চেষ্টা করা হচ্ছে এবং রাষ্ট্রপ্রতি শাসন চালু করার চেষ্টা করা হচ্ছে। আমরা এর তীব্র বিরোধিতা করি। এবং পশ্চিমবাংলার পক্ষ থেকে ওদের আমরা ধিক্কার জানাই।

(গোলমাল)

## Motion Under Rule 185

**শ্রী কমল সরকার :**

Sir, I beg to move that

"পশ্চিমবঙ্গ বিধানসভা এই রাজ্যে বেশ কিছু সংখ্যক কল-কারখানা বন্ধ হয়ে থাকায় এবং রুগ্ন হয়ে পড়ায় এবং পূর্বে ছটি এবং সম্প্রতি আর দশটি চটকল বন্ধ হওয়ার জন্য গুরুতর পরিস্থিতির সৃষ্টি হওয়ায় গভীর উদ্বেগ প্রকাশ করছে, এবং এই অভিমত জ্ঞাপন করছে যে, বন্ধ কল-কারখানাগুলি পুনরায় খোলা, রুগ্ন কারখানাগুলিকে সবল করা, এবং যাতে আর কোন কারখানা রুগ্ন বা বন্ধ হয়ে না যায়, তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের উদ্দেশ্যে ইউনিয়ন গভর্নমেন্ট তথা কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার, ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক (ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া), রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক ও অন্য অর্থলগ্নী সংস্থা এবং শ্রমিক সংগঠনগুলির মিলিত প্রয়াস ও বণিক সভাগুলির সহযোগিতা প্রয়োজন;

পশ্চিমবঙ্গ বিধানসভা সন্তোষ প্রকাশ করছে যে, ইতিমধ্যেই পশ্চিমবঙ্গ রাজ্য সরকার এই রাজ্যের তিনটি রুগ্ন কারখানা জাতীয়করণ করেছেন, একটি কারখানা জাতীয় করণের জন্য বিধানসভায় বিল পাস হয়েছে, এবং আরও কয়েকটি [illegible] জন্য রাজ্য সরকার উদ্যোগী হয়েছেন, কেন্দ্রীয় সরকারও কয়েকটি কারখানা জাতীয়করণ/অধিগ্রহণ করেছেন;

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে —

ক) (১) শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৫১ অনুসারে যেসব কারখানা অধিগ্রহণ করা হয়েছে, এবং তার মধ্যে এখনও যেসব কারখানার জাতীয়করণ হয় নি, সেইসব কারখানার ক্ষেত্রে যেগুলির পরিচালক (অথরাইজড কনট্রোলার) রাজ্য সরকার সেগুলি অবিলম্বে জাতীয়করণ করার জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হোক, এবং অন্য যেগুলি পরিচালনার দায়িত্ব ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক বা অন্য কেন্দ্রীয় সংস্থার উপর অর্পণ করা হয়েছে, সেগুলি জাতীয়করণের জন্যও উদ্যোগ নেওয়া হোক এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক অধিগৃহীত যেসব কারখানা অধিগ্রহণের আদেশ প্রত্যাহার করা হয়েছে সেসব জাতীয়করণ সাপেক্ষ অধিগ্রহণ পুনরায় বলবৎ করা হোক ;

২) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানী [illegible] জন্য গত বৎসর পশ্চিমবঙ্গ

বিধানসভায় সর্বসম্মতিক্রমে যে বিল পাস করা হয়েছে অবিলম্বে সেই বিলে রাষ্ট্রপতির সম্মতি জ্ঞাপন করার ব্যবস্থা করা হোক;

৩) অধিগৃহীত কারখানার [illegible] ক্ষেত্রে অধিগ্রহণ-পূর্ববর্তী আর্থিক দায়-দায়িত্ব রাজ্য সরকারকে বহন করার জন্য কেন্দ্রীয় সরকার সম্প্রতি যে শর্ত আরোপ করেছেন, সেই শর্ত প্রত্যাহার করা হোক ;

খ) বন্ধ কারখানা খোলা এবং রুগ্ন কারখানা সবল করার ব্যাপারে, এই উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার কর্তৃক বিশেষভাবে গঠিত, ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ককে আরও বেশি উদ্যোগ গ্রহণ করতে বলা হোক এবং ঐসব কারখানার জন্য প্রয়োজনীয় আধুনিকীকরণ, সম্প্রসারণ ও ভিন্ন-উৎপাদন সৃষ্টির (ডাইভার-সিফিকেশন) উদ্দেশ্যে যথোচিত সাহায্য দেওয়া হোক ও পরিচালন ব্যবস্থার উন্নতির জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক ও পরিচালন ব্যবস্থার উন্নতির জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক এবং রুগ্ন কারখানাকে সহায়তাদানের কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক, রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক ও অন্যান্য আর্থিক সংস্থাগুলিকে রাজ্য সরকারের সঙ্গে ঘনিষ্ঠ সহযোগিতায় কাজ করতে ও ইহাদের কর্তৃক সাহায্যপ্রাপ্ত কারখানার পরিচালন সংস্থায় রাজ্য সরকারের প্রতিনিধি গ্রহণ করতে বলা হোক ;

গ) রাষ্ট্রায়ত্ত ও অর্থলগ্নী সংস্থাসমূহকে বন্ধ ও রুগ্ন কারখানার জন প্রয়োজনমত আর্থিক সাহায্য দেওয়া হোক এবং এই সাহায্য দিতে যাতে অযথা বিলম্ব না হয় সেদিকে লক্ষ্য রাখা হোক এবং বন্ধ ও রুগ্ন কারখানার পুরানো ঋণের সুদ আদায় বন্ধ (ইন্টারেস্ট ফ্রিজ) রাখা হোক; নতুন কারখানার ক্ষেত্রে শুল্ক বা অন্যান্য আর্থিক বিষয়ে যে সুবিধাদি দেওয়া হয় বন্ধ বা রুগ্ন কারখানাগুলি সম্বন্ধেও ঐসব সুবিধাদি দেবার প্রশ্ন সহানুভূতির সাথে বিবেচনা করা হোক ;

ঘ) এই রাজ্যের বাইরে থেকে প্রয়োজনীয় কাঁচামাল সংগ্রহের ক্ষেত্রে বৈষম্যমূলক অতিরিক্ত পরিবরণ মাশুলের দরুন বেশ কিছু সংখ্যক কারখানার ক্ষেত্রে যে রুগ্নতা দেখা দিয়েছে তা দুর করার জন্য বর্তমানে অনুসৃত মাশুল সমীকরণ (ফ্রেট ইকুয়ালাইজেশন) নীতি প্রত্যাহার করা হোক এবং কাঁচামাল সংগ্রহের ক্ষেত্রে অন্য যেসব অসুবিধা আছে তা দূর করা হোক;

ঙ) এই রাজ্যের কলকারখানার জন্য কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তর এবং অন্যান্য কেন্দ্রীয় সংস্থা থেকে পর্যাপ্ত পরিমাণ অর্ডার সরবরাহ করা হোক ;

চ) বন্ধ ও রুগ্ন করখানাগুলি খোলার বা সবল করার অন্য উপায় না পাওয়া গেলে সম্ভাব্য ক্ষেত্রে বন্ধ ও রুগ্ন কারখানা যাতে সংশ্লিষ্ট কারখানার শ্রমিক কর্মচারীদের দ্বারা গঠিত সমবায় সমিতির সাহায্যে চালনো যায় তার জন্য তাদের উৎসাহ দেওয়ার জন্য ভারতের শিল্প পুর্নগঠন ব্যাঙ্ক এবং ব্যাঙ্ক ও অর্থলগ্নী সংস্থাসমূহ কর্তৃক তাদের আর্থিক সাহায্য দানের ব্যবস্থা করা হোক এবং এই রূপ শিল্প সমবায় সমিতির জন্য বিশেষ সুযোগ সুবিধা ঘোষণা হোক ;

পশ্চিমবঙ্গ বিধানসভা প্রস্তাব করেছে, এই রাজ্যের রুগ্ন ও বন্ধ কারখানা খোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের সঙ্গে আলোচনার জন্য বিধানসভার

সকল দলের প্রতিনিধিদের নিয়ে গঠিত একটি দল অনতি বিলম্বে দিল্লী পরিদর্শন করুন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুল ১৮৫ এর এই মোসনটি ইতিপূর্বে এই সভায় সারকুলেট করা হয়েছে। এখন আমি এই মোসনটি উপস্থিত করছি। এখন আমি কিছু বলবো না। পরে আপনাদের আলোচনা শুনে তার উত্তর আমি দেবো। শুধু একটি শব্দ এখানে উচ্চারণ করবো। ১৯৮২ সালে জুন মাসে ৪৩৫টি প্রতিষ্ঠানে লে অফ, লক আউট বলে ঘোষনা করা হয়েছিল, ১৯৮৩ সালে সেটা বেড়ে ৪৬৩ হয়েছে। এই দুটির মধ্যে কত ফারাক প্রায় ১০০ মত প্রতিষ্ঠানে লেঅফ, লকআউট বর্তমানে বেড়ে গিয়েছে। আজকে কি ভয়াবহ অবস্থার মধ্যে আমরা যাচ্ছি।এই কথা বলে আমি এই মোসনটি মুভ করছি এবং এটা আলোচনা করার জন্য অনুরোধ জানাচ্ছি।"

**মিঃ স্পীকার :** There are Six amendmentes and they are in order and may be moved.

**জয়নাল আবেদিন :** Sir, I beg to move that দ্বিতীয় অনুচ্ছেদে, প্রথম লাইনে "পশ্চিমবঙ্গ বিধানসভা সন্তোষ প্রকাশ করছে যে" এই শব্দগুলির পরিবর্তে পশ্চিমবঙ্গ "বিধানসভা লক্ষ্য করছে যে" শব্দগুলি বসানো হোক। So, you Please declear that the motion

has been tabled by Shri Kamal sarker and seen by other members.

**Mr. Speaker.** : Yes.

**শ্রী অশোক ঘোষ :** স্যার, আই বেগ টু মুভ দ্যাট তৃতীয় অনুচ্ছেদে প্রথম লাইনে "দাবী" শব্দটির পরিবর্তে, "অনুরোধ" শব্দটি বসানো হউক।

**শ্রী মহম্মদ নিজামুদ্দিন :** স্যার,আই বেগ টু মুভ দ্যাট ৩(ঘ) অনুচ্ছেদে, চতুর্থ ও পঞ্চম লাইনে "এবং কাঁচামাল সংগ্রহের ক্ষেত্রে অন্য যেসব অসুবিধা আছে তা দূর করা হোক" শব্দগুলির পরিবর্তে "অথবা লোহা, ইস্পাত কয়লার ন্যায় শিল্পের জন্য প্রয়োজনীয় তুলা, গ্যাস, রাসায়নিক প্রভৃতি সকল গুরুত্বপূর্ণ কাঁচামালের পরিবহণ মাশুল সমীকরণের নীতি গ্রহণ করতে হবে।" শব্দগুলি বসানো হউক। এটা হল ৪নং এ্যামেন্‌ডমেন্ট। আমার ৫নং এ্যামেন্ডমেন্ট হচ্ছে — ৩(চ) অনুচ্ছেদে, প্রথম লাইনে "বন্ধ" শব্দটির পূর্বে "ক্ষুদ্র শিল্পে" শব্দগুলি যোগ করা ইউক। আর ৬ নং এ্যামেন্‌ডমেন্ট হচ্ছে ৩(চ) অনুচ্ছেদে, দ্বিতীয় লাইনে 'ক্ষেত্রে' শব্দটির পর 'বন্ধ ও রুগ্ন কারখানা' শব্দগুলি বাদ দেওয়া হউক।

**ডঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ, মহোদয় যে প্রস্তাব সম্মিলিত ভাবে এখানে প্রস্তাবিত হয়েছে এর সঙ্গে আমার সংশোধনী ছাড়া দ্বিমত হওয়ার অবকাশ অল্প। শুধু একটু ইতিহাসে যেতে হয় পশ্চিমবংঙ্গের এই অবস্থা হল কেন। বৃটিশার্স এখানে ফাস্ট সেটেল্ড করে এ্যাজ আরলি এ্যাজ সেভেনটিস্থ সেঞ্চুরী About Zoo cars back the industrial activity tasted hote but it was foreshous.পশ্চিমবাংলায় কলকাতা এবং হুগলী নদীর দুদিক কেন্দ্র করে শিল্প আগুয়ান হয়েছিল, আরম্ভ হয়েছিল টু হানড্রেড ইয়ারস্‌ ব্যাক পাশ্চাত্যের অষ্টাদশ শতাব্দীর ইনডাবট্রিয়াল রেভলিউসানের হাওয়া এখানে লেগেছিল এবং এখানে ইনডাষ্ট্রিয়াল এ্যাক্টিভিটি ভাইব্রেট করেছিল এটা আমরা জানি। কিন্তু কালের গতিতে আজকে টেক্‌নোলজিক্যাল, মডার্নাইজেসন, এ্যাডভান্সমেন্ট এবং বিজ্ঞানের অগ্রগতির ফলে যে আধুনিকীকরণ মর্ডানাইজেসান এন্ড টেকনোলজিক্যাল এ্যাডভান্সমেন্ট এই দুটো জিনিসের সঙ্গে স্বাধীনতার পর এদের মালিকানা

পরিবর্তনের সঙ্গে সঙ্গে আমরা তাল রাখতে পারিনি। রিসার্চের কোন ব্যবস্থা হয়নি, মর্ডনাইজেশনের দিকে নিয়ে যাবার কোন ব্যবস্থা হয়নি। উই ডিড নট এ্যাডপ্ট দি টেকনলজিক্যাল এ্যাডভান্সমেন্ট এ্যাজ এ্যাডপটেড ইন আদার ইনডাষ্ট্রিয়াল কানট্রিজ, ফলে আমরা ক্রমশ পিছিয়ে পড়তে থাকি। আপনার মনে আছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের ঢাকার মোসলীন এত গুরুত্বপূর্ন কুটির শিল্প ছিল যা পাশ্চাত্যে এবং পৃথিবীর সর্বত্র একটা বিস্ময় ছিল। পৃথিবীতে সপ্তম আশ্চর্য আছে। মোসলীনকে অষ্টম আশ্চর্য বলা যায়। কিন্তু মানচেষ্টারের সঙ্গে প্রতিযোগিতা করতে গিয়ে ঢাকার তাঁতিরা যারা মোসলীন উৎপন্ন করত তাদের বুড়ো আঙুল কেটে দেওয়া হয়েছে, এই নিষ্ঠুর ইতিহাস আমরা পরে জানতে পেরেছি। যখন ভারতবর্ষে একটা কলোনিয়াল রুল ছিল এই কলোনিয়াল রুল এর বুনিয়াদ যখন আলগা হতে আরম্ভ করে তখন থেকে ইনডাষ্ট্রির প্রতি আমি যে পয়েন্ট গুলি বলেছি মর্ডানাইজেসান, টেক্নোলজিক্যাল এ্যাডভান্সমেন্ট, রিসার্চ এন্ড আদার্স ডেভেলপমেন্ট এগুলি নেগলেক্টেড হতে থাকে।

**[ 1.50 – 2.00 p.m.]**

সমসাময়িককালে পশ্চিমবাংলার কিছু সুবিধা ছিল। আমাদের এখানে যদিও তুলোর উৎপাদন হয়না, কিন্তু লোহা এবং কয়লা পর্যাপ্ত পরিমানে পাওয়া যায়। তবে কেন্দ্রীয় সরকার তাদের একটা সিদ্ধান্ত দ্বারা আমাদের সেই সুযোগ থেকে বঞ্চিত করেছে এবং সেকথা আমরা ডাঃ রায়ের আমল থেকে বলে আসছি। আমি সেই সময় ক্ষুদ্র এবং কুটীর শিল্প দপ্তরের মন্ত্রী ছিলাম। মাননীয় ক্ষুদ্র এবং কুটির শিল্প মন্ত্রী তার দপ্তরের খোঁজ নিলে জানতে পারবেন এই বিষয় বিভিন্ন তথ্য সম্বলিত একটি পুস্তিকা প্রকাশ করে আমাদের যারা লোকসভার সদস্য ছিলেন এবং এনটায়ার ইর্স্টান জোনের যারা লোকসভার সদস্য ছিলেন তাদের সকলের কাছে আমরা এই বক্তব্য রেখেছিলাম যে তুমি যদি মাশুল সমীকরণ কর এবং লোহা ও ইস্পাতের ক্ষেত্রে যে ব্যবস্থা করছ তাতে আমাদের এখানে তুলো এবং টেক্সটাইল ইজ এ নেসেসারি এলিমেন্ট সেকথা মনে রেখে ওই তূলো এবং কটন ইয়ার্নের ক্ষেত্রেও মাশুল সমীকরণ কর। এটা বামফ্রন্ট সরকারের উদ্যোগ নয়, ডঃ রায়ের আমলে আমরা যখন দায়িত্বে ছিলাম তখন থেকেই এই দাবী করে আসছি। আমরা বার বার বলেছি এর ফলে আমরা কি কি অসুবিধার সম্মুখীন হয়েছি। কমিউনিষ্ট পার্টি যখন ভাগাভাগি হয়নি এবং আজকে যারা সিপিএম এর লেজুর হিসেবে রয়েছেন তখন কিন্তু তারা পুরোপুরি সিপিএম এরে সহযোগী হননি। তখন একটা জিনিস আমরা পশ্চিমবাংলার মাঠে ঘাটে অফিসে হাটে বাজারে শুনতাম এবং যেটা এরা চালু করেছিলেন সেটা হচ্ছে চলবে না চলবে না, আমাদের দাবী মানতে হবে, আমাদের দাবী মানতে হবে সেদিন জ্যোতিবাবুরা বা এই সমস্ত দলের লোকেরা ভাবেনি যে গনতন্ত্রের নিয়ম অনুসারে ওরা একদিন ক্ষমতায় আসতে পারেন। এরফলে ওয়ার্ক এথোজ অথাৎ কর্মপালনের মনোবৃত্তি কর্মতৎপরতার মনোভাব সেটা ধ্বংস হয়ে গেল। মহারাষ্ট্রে যে কাঁচামালের দাম ১০০টাকা সেটা যখন ফিনিসড্ গুডস হয়ে বের হয় তখন তার দাম হয় ৫০০১ টাকা ভ্যালু এ্যাডেড টু দির মেটেরিয়ালস্। কিন্তু আমাদের পশ্চিমবাংলায় ভ্যালু এ্যাডেড নট মোর দ্যান রুপিস থ্রি থাউজেন্ড ফাইভ হানড্রেড। এর ফলে এখান থেকে মালিকানা হাত বদল হতে থাকে এবং দেখা গেল ক্রমশঃ এখান থেকে ব্যবসায়ীরা অন্য রাজ্যের সন্ধান করতে লাগল। কিন্তু তবুও আমরা এখানে অগ্রনী ছিলাম পাট শিল্পে, চা শিল্পে। অবশ্য চা শিল্পে আমরা এখনও অগ্রনী আছি। আমাদের বস্ত্র শিল্প ওই ফ্রেট ইকোয়ালাইজেসনের ফলে এবং কর্মতৎপরতার অভাবের ফলে মার খেল। মোর দ্যান ফিফটি ফাইভ পারসেন্ট অব দি ন্যাশানাল প্রোডাক্টস্ আমাদের এখানে উৎপন্ন হয়। আমাদের ইঞ্জিনিয়ারিং শিল্প ফ্রেট ইকোয়ালাইজেসনের জন্য শুধু মার খেল তা নয়, এটা মার খেল ভ্যালু এ্যাডেড টু দি র মেটেরিয়ালসই

ওয়ার্ক এথোজ, এবং সি পি আই (এম) এর প্রোপাগানডার জন্য। অর্থাৎ তাদের প্রোপাগান্ডার জন্য ওয়ার্ক এথোজ চলে গেল। স্যার, আপনি জানেন কমপিটিসনে কোয়ালিটি এ্যান্ড স্ট্যান্ডার্ড ইজ দি ক্রাইটেরিয়া টু ক্রাইটেরিয়া। কিন্তু দেখা গেল সেই স্ট্যান্ডার্ড এবং কোয়ালিটির ক্ষেত্রে আমরা মনঃ সংয়োগ করতে পারিনি এবং মর্ডানাইজেসনের ক্ষেত্রেও আমাদের পরিচালনা ঠিকভাবে হলনা। শুধু তাই নয়, ফিনিসড প্রোড্রাক্ট এর স্ট্যান্ডার্ড এ্যান্ড কোয়ালিটিও আমরা ঠিক ভাবে নির্ধারণ করতে পারিনি। আমাদের সেই মেসিনারী ছিলনা এবং তারফলে আমাদের শিল্প পিছিয়ে গেল। আর একটা মারাত্বক অবস্থা আপনারা জানেন। পার্টিসন অব বেংগলের ফলে জুট গ্রোয়িং এলাকা ওই দিকে অর্থাৎ পূর্ববাংলায় গেল এবং মেসিন অর্থৎ জুটমিল গুলো এই দিকে রইল দি কনভারসন অব প্যাডি ল্যান্ড এ্যান্ড আদার ল্যান্ড ইন্টু জুট গ্রোয়িং এটা করতে খানিকটা সময় লাগল এবং তার ফলে সিন্থেটিক বাজার দখল করতে আরম্ভ করল। একই কারনে এই যে আমরা পিছিয়ে পড়েছিলাম হিসটোরিক্যাল রিজনস্ এবং পলিটিক্যাল রিজন্সে তার থেকে তখনও পর্যন্ত আমরা মুক্তি পাইনি। আজকেও কি অবস্থা, আজকে ৬ টা জুট মিল এখানে ক্ষতি করেছে। পাঁচটা এখানে এবং একটা বিহারে। ১৯৮২-৮৩ সালে ২২কোটি টাকা ক্ষতি হয়েছে। আমি জানিনা হিসাব করে দেখবেন। ১৯৮৩-৮৪ সালে ৩২কোটি টাকা ক্ষতি দেখিয়েছে। আমাদের এখানে জুট মিলের একটা মার্কেনটাইল এ্যাসোসিয়েশন আছে, তার চেয়ারম্যান হচ্ছেন পূর্বতন একজন লোকসভার সদস্য, তার নাম করা যাবে না, এখানে আপনিও উঠবে এবং মার্কেনটাইল এ্যাসোসিয়েশনের ম্যানেজমেন্টগুলো সবই হচ্ছে সি পি এম ডমিনেটেড ম্যানেজমেন্ট। এদের মূল কথা যেটা আগে শিখিয়েছে, কাজ করতে হবে না, ভাতা চাই এই কথা আজকে অস্বীকার করতে পারবেন না, এই গেল একদিকের কথা, দু নং কথা হচ্ছে এখানে কুটির এবং ক্ষুদ্র শিল্প এর একটা বিরাট ভূমিকা আছে, কুটির শিল্পতে আমরা আগে অগ্রনী ছিলাম, ওদের বৈষম্য মূলক আচরনে ম্যানচেষ্টারের সঙ্গে প্রতিযোগিতায় সেটা ধ্বংস হয়েছে। আপনি শুনে খুসী হবেন, এখন মসলিনের আবার পুনরুত্থান হচ্ছে। আমি পরি ২৪০ কাউন্টের কাপড়, যা এখন মুর্শিদাবাদে তৈরী হচ্ছে এবং এরা নাকি ৪০ কাউন্ট পর্যন্ত করেতে পারে। মুর্শিদাবাদের এই মশলীন শিল্পের পুনরুত্থান ঘটছে। এর ফলে এম প্লয়মেন্ট জেনারেট হতে পারে, স্মল স্কেল সেকটারে পর্য্যাপ্ত ভাবে আজকে মনোযোগ দেওয়া হয়নি। স্মল স্কেল সেকটারের পুর্নজীবন ঘটাতে গেলে চারটে বেসিক জিনিসের প্রয়োজন, প্রথম হচ্ছে ইনফ্রাসট্রাকচার, তারপর আসছে পাওয়ার এ্যাসিয়োর করতে হবে, নেকস্ট হচ্ছে ওয়ার্কিং ক্যাপিটাল। এই সব দিকে আজকে নজর দিতে হবে। আপনারা কখনও শুনেছেন জ্যোতিবাবুর কার্য্যকালে টাটা, বিড়লা, শিল্প গোষ্ঠীর পাওয়ারের অভাব হচ্ছে, পাওয়ার পাচ্ছেনা? এই রকম কথা কখনও শুনেছেন? আজকে তারা কোন অভিয়োগ করছেন না, কারণ তারা পাওয়ার পাচ্ছে এবং তাদের সঙ্গে একটা আঁতাত আছে। আজকে ক্ষুদ্র ও কুটীর শিল্পগুলো পাওয়ার পাচ্ছে না। দ্বিতীয় নং কথা হচ্ছে ওয়াকিং ক্যাপিটাল। বি এস আই এ্যাকটে ওয়াকিং ক্যাপিট্যাল এবং ব্লকে ক্যাপিট্যাল দুটোই দেওয়া যায়। আজকে আমাদের বরাদ্দ আছে এবং ওয়েস্ট বেঙ্গল ফাইন্যানশিয়াল কর্পোরেশন, এদের যে লগ্নী এবং ইনসেনটিভ দেওয়ার কথা, এই বামফ্রন্ট সরকার Before congress came to power in 1972.

কোন প্যাকেজ অব ইনসেনটিভ করা হয়নি। ১৯৬৭ সালে যুক্ত ফ্রন্ট ছিল, ১৯৬৯ সালে যুক্ত ফ্রন্ট ক্ষমতায় ছিল, এরা কোন ইনসেনটিভ দেয়নি। ১৯৭২ সালে যখন আমরা দায়িত্ব পেয়েছি তখন ফার্স্ট আমরা প্যাকেজ অব ইনসেনটিভ দিয়েছি ক্যাপিট্যাল এবং গ্রস ক্যাপিট্যালের ১৫ পারসেন্ট। ফ্রেট আমরা কনসেশন্যাল রেটে দিয়েছি, ট্যারিফ আমরা দিয়েছি, পাওয়ার ট্যারিফে আমরা কনসেশন দিয়েছি। আমরা ট্রান্সপোর্টে কনসেশন দিয়েছি।আমরা যে প্যাকেজ অব ইনসেনটিভ দিয়েছি, তাতে

কিছু লক্ষন দেখা গিয়েছিল। বামফ্রন্ট সরকার এবারে একটা পুস্তিকা বের করেছেন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার The binding is excellent but the contents are unreliable, at time, not dependable কিন্তু এই হিসাবটা এরা দেয় না যে কত ক্ষুদ্র শিল্প এদের অবিমিশ্রকারীতার জন্য বন্ধ হয়ে গেছে, for their rush decision বন্ধ হয়ে গেছে। পাওয়ার পাচ্ছে না, ট্রান্সপোর্ট পাচ্ছে না, মার্কেট পাচ্ছেনা, মার্কেটিং করার জায়গা পাচ্ছেনা, কোয়ালিটির অব স্টানডার্ডআইজেশন টেস্টিং করার কোন সুযোগ পাচ্ছেনা এবং যে প্যাকেজ ফ্রম ওয়ান ডোর টু আদার — সম্প্রতি বাজেটে দেখলাম ওয়ান উইনডোসার্ভিস এটা সম্প্রতি মুখ্যমন্ত্রী চিন্তা করেছেন। আগে প্রসপেকটিভ্ এন্ট্রাপিয়ানার এক দরজা থেকে আর এক দরজায় দৌড়ে বেড়াতে হতো, আজকে সেদিক থেকে একটা গুরুতর সমস্যার সম্মুখীন হচ্ছে। এরা যে ইনডাসট্রিয়্যাল পলিশি ডিক্লেয়োর করেছে, এদের যে ডকুমেন্ট আছে, ইনডাসট্রিয়্যাল পলিশি অব ওয়েস্ট বেংগল বামফ্রন্ট সরকারের যা আছে, তাতে এরা বলেছেন—

The major goals of the Left Front Government over the long run should be:

(a) Reversal of the trend towards industrial stagnation,

(b) arresting the growth of unemployment and providing for increased employment in the industrial as well as agricultural Sector,

(c) encourging the growth of small and cottage industries,

(d) lessening the stranglehold of the monopoly houses and multinational firms on the economy of the State.

**[ 2.00 – 2.10 p.m.]**

এদের ভ্রান্ত নীতির ফলে কি হয়েছে? এর ফল হয়েছে ষ্ট্যাগনেশান অব ইনডাস্ট্রিজ, কোন ডাইভার্সিফিকেশান হয়নি, রিসার্চ এ্যান্ড ডেভলমেন্ট হয়নি এবং দেশের যে মূল কথা এমপ্লয়েমেন্ট সেই এমপ্লয়েমেন্ট এখানে সম্ভব হয়নি। এজন্য আজকে দলমতনির্বিশেষে একসঙ্গে বসার প্রয়োজন আছে। unless you diagonic a disease how can you suggest a remedy?

সেজন্য মুখ্যমন্ত্রী, শিল্পমন্ত্রী এবং অন্যান্য যে সব মন্ত্রী এখানে উপস্থিত আছেন, এটা নিয়ে আরো আমাদের আলোচনা করা, বিশ্লেষন করার প্রয়োজন আছে। আজকে এগ্রিকালচারে এ্যাবজর্ব করতে পারেনে নি। এ্যাডভান্সড কানট্রি ওয়েষ্ট জার্মানীতেও শতকরা মাত্র ৩ জন এগ্রিকালচারের উপরে নির্ভরশীল, বাকী ৯৭ পারসেন্ট ডিপেন্ড on other profession and industries.

আমেরিকার মত দেশে যেখানে এত জমি সেখানেও ৫ পারসেন্ট ডিপেন্ড অন এগ্রিকালচার, বাকীটা অন্যান্য প্রফেশনের উপরে নির্ভর করছে। আজকে দেশ বিভাজনের জন্য পশ্চিমবংগের উপরে একটা বাড়তি ভার এসে পড়েছে। সেখানে ইনডাষ্ট্রিয়াল এ্যাকটিভিটিজকে আমাদের পুনরুজ্জীবিত করতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রীকে বলবো যে দ্বন্দ্ব ছেড়ে দিয়ে সকলের সঙ্গে বসে যে সমস্ত ত্রুটি গুলি আছে সেগুলিকে যাতে দুর করা যায় সেই চেষ্টা করা দরকার এবং তাহলেই দেশের মঙ্গল। শেষে একথা বলতে চাই যে ডব্লিই এফ সি র সংশোধনের কথা চিন্তা করা দরকার। ফিনান্সিয়াল

ইনস্টিটিউশান, ব্যাঙ্কস্ ও আর সি আই এর এখানে হেড কোয়ার্টারে, কিন্তু ন্যাশানালইজডই ব্যাঙ্কের যে লোন তাতে রেসিও ২০ পারসেন্ট কমে গেছে। একটা ব্যাঙ্কে কোথাও ৭০ হাজার, কোথাও ৬০ হাজার কিন্তু Optimum গুড বি ফ্রম ১৭০০০ টু ১৬,০০০ যেটা গুজরাটে কেরালায় সম্ভব হয়েছে। কাজেই আমি এদিকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে মনোযোগ দিতে অনুরোধ করছি। আমাদের সংশোধনীসহ যেভাবে প্রস্তাব এসেছে, আমি তাকে সমর্থন করছি এবং এই সংশোধনীগুলি গ্রহণ করার জন্য অনুরোধ করছি, আশা করি এটা গ্রহীত হবে এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মতীশ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব বিধানসভায় আমরা সকলে মিলে এনেছি, সেই প্রস্তাবে বিরোধী দলের বন্ধুরা বিশেষ করে জয়নাল আবেদিনও সমর্থন করেছেন। তবে যে কথাগুলি আমি জোর দিয়ে বলতে চাই সেটা হচ্ছে, পশ্চিমবাংলায় আজকে যে শিল্পে সংকট দেখা দিয়েছে তার মূল উৎস কোথায় ছিল এবং এখনও কোথায় আছে? এটা কি একদিনে হয়েছে? দীর্ঘদিন ধরে কেন্দ্রে একটা দলেব সরকার ছিল এবং এখনও আছে। এই রাজ্যেও তারা দীর্ঘদিন ধরে ক্ষমতায় ছিলেন। আজকে শিল্প সম্প্রসারনের জন্য জয়নাল আবেদিন যে কথাগুলি বললেন, তার দল যখন এই সরকারে ছিলেন সেই সময়ে এই রাজ্যের শিল্প মন্ত্রী ছিলেন তরুন কান্তি ঘোষ। সেই সময়ে বিশেষ করে কাঁচা মাল সরবরাহের ক্ষেত্রে সর্বভারতীয় স্তরে যে কোটা নির্ধারণ করা হয়েছিল, সেটা গোবিন্দ বল্লভ পন্থ ফর্মুলায় করা হয়েছিল। অর্থাৎ পন্থ সাহেব যে শিল্প নীতি নির্ধারণ করে দিলেন তাতে বলা হল যে কাঁচা মাল সরবরাহের ক্ষেত্রে জনসংখ্যার ভিত্তিতে নির্ধারিত হবে। সেই সময়ে আমাদের রাজ্যসরকার সেই নীতি মেনে নিয়েছিলেন। তারপরে শুরু হল পশ্চিমবাংলার সর্বনাশ। উড়িষ্যায় শিল্প নেই, সেখানে কাঁচা মাল যাচ্ছে, লোহা যাচ্ছে, টিন যাচ্ছে এবং বিভিন্ন দ্রব্য যাচ্ছে. উড়িষ্যার সেই মাল হাওড়া এবং পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চলে যে ক্ষুদ্র শিল্প গুলি ছিল, সেই শিল্পের সঙ্গে যারা যুক্ত আছেন, যারা মাল তৈরী করেন, তাদের বেশী দাম দিয়ে কিনে আনতে হচ্ছে এবং অব্যবস্থা আজও আছে। অর্থাৎ সুষ্ঠ নীতি যদি না থাকে তাহলে কখনও উন্নতি হতে পারেনা। আমরা পরিষ্কার ভাবে বলেছি যে আধুনিকীকরণ চাই, বৈদ্যুতিকরণ চাই, অন্যান্য জিনিসের সম্প্রসারণ চাই। কিন্তু আমরা কি দেখেছি? ব্যক্তিগত মালিকানায় যারা ক্ষমতায় আছে, তারা অন্য রাজ্যে গিয়ে নূতন ভাবে শিল্প গুলি খুলছেন।

আধুনিক যন্ত্রপাতি সেখানে তারা বসালেন। পশ্চিমবাংলা থেকে তারা কোটি কোটি টাকার মুনাফা লুটেছেন, কিন্তু সেই মুনাফার টাকা তারা পশ্চিমবাংলায় ব্যবহার করলেননা, অন্য রাজ্যে ব্যবহার করলেন। সেখানে তার নতুন ধরণের শিল্প গড়ে তুললেন। আজকে পশ্চিমবাংলার শ্রমিকের ব্যাপারটা যুক্তি হিসাবে দেখান হচ্ছে। ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন আমাদের শ্রমিকদের নাকি কাজের দিকে নজর নেই। আমাদের কথা নয়, ভারত সরকার জাপান থেকে একটি বিশেষজ্ঞ দল এনেছিলেন এবং সেই বিশেষজ্ঞ দল পশ্চিমবাংলা ঘুরে গিয়ে রিপোর্ট দিয়েছেন, পশ্চিমবাংলার শিল্প শ্রমিকদের দক্ষতা আর্ন্তজাতিক স্তরের আছে এবং তাদের যদি উপযুক্ত পরিবেশের মধ্যে রাখা যায় তাহলে সেই দক্ষতা আরো বাড়ান যায়। এটা বামফ্রন্ট সরকারের কথা নয়। আজকে আমরা জোর দিয়ে বলতে চাই যে, চট শিল্প হচ্ছে পশ্চিমবাংলার আর্থিক মেরুদন্ড। সেই শিল্প ভীষনভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। আমরা যখন সরকারে ছিলাম না, তখন বার বার বলেছি যে, বেসরকারী মালিকানায় এই চট শিল্প চলছে, একে নিয়ন্ত্রন করা দরকার। এবং কেন্দ্রীয় সরকারের এই শিল্পের প্রতি নজর দেওয়া দরকার। সেই পুরানো মেসিনগুলি রেখে লোক কমিয়ে দিয়ে মাথা পিছু কাজের বোঝা বাড়িয়ে দিয়ে মালিকদের ছাঁটাই এর প্রবনতা যে দেখা যাচ্ছে, এই ছাঁটাই রুখতে হবে, এই কথা আমরা সেদিন বলেছিলাম। আমরা বলেছিলাম চটকলের কাজের সম্প্রসারণ ঘটিয়ে, আধুনিকীকরণ করে এই ছাঁটাই

রুখতে হবে। বিজ্ঞান ও প্রযুক্তির বিদ্যার উন্নতির ফলে এই শিল্পকে আধুনিকীকরণ করা যায়। চট শিল্প থেকে বহু বাই প্রোডাক্ট তৈরী হচ্ছে। আমাদের রাজ্যে আমরা সেই ব্যবস্থা গ্রহণ করতে পারলাম না। কারণ, ব্যক্তিগত মালিকানায় এই চট শিল্প আছে। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি, সেখানে একটি বড় চটকল আছে। বরানগর জুটমিল বন্ধ হতে বসেছে মালিকের স্বেচ্ছাচারিতার ফলে এবং বাজারের বিভিন্ন কায়দায় তফাৎ দেখিয়ে চটকলটিকে তারা মৃত্যুর মুখে ঠেলে দিচ্ছেন। ইতিমধ্যেই তারা কয়েকশত শ্রমিককে বেকার করে দিয়েছেন এবং আমাদের আশঙ্কা হচ্ছে আগামী দিনে মিলটিকে বন্ধ করে দেওয়া হবে। এর জন্য কি বাম ফ্রন্ট সরকার দায়ী , এর জন্য কি শ্রমিক দায়ী? এর জন্য কে দায়ী? শ্রমিকরা সেখানে সম্পূর্ন সহযোগিতা করছেন। বিষয়টি কেন্দ্রীয় সরকারের কাছে বার বার বলা হয়েছে। এই বিধানসভার একটি প্রতিনিধি দল প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গন্ধীর কাছে আবেদন জানাতে গিয়েছিল। সেখানে পরিষ্কার ভাবে বলা হয়েছিল পশ্চিমবাংলার অর্থনীতি, শ্রমিকদের বাঁচাতে গেলে এই চট শিল্প জাতীয়করণ করা দরকার। এক চেটিয়া পুঁজিপতি ৬টি পরিবারের হাতে এই শিল্প কুক্ষীগত হয়ে আছে। গোটা ভারতবর্ষের দিকে তাকিয়ে, পশ্চিমবাংলার অর্থনীতির দিকে তাকিয়ে কেন্দ্রীয় সরকারের এই জায়গায় তাদের নির্দিষ্ট ভূমিকা পালন করতে হবে। কিন্তু দুঃখের বিষয় আজও সেটা হয়নি। আমি তাই কংগ্রেসী বন্ধুদের বলতে চাই, আপনারা পশ্চিমবাংলায় বাস করেন এবং আমরা সরকারে আছি বলে আমাদের প্রতি বিদ্বেষ এর মনোভাব নিয়ে শিল্পের সম্প্রসারণ ও তার অগ্রগতি যদি বন্ধ করে দেওয়া হয় তাহলে আগামী দিনে পশ্চিমবাংলার ভবিষ্যত বংশধররা আপনাদের কখনই ক্ষমা করবে না।

অতীতে যে ভুল হয়েছে, সেই ভুল সংশোধন করার এখনো সুযোগ আছে! তাই আমরা যৌথভাবে এই কথা বলতে চাই, পশ্চিমবাংলার শিল্পে পুনর্বিনিয়োগ যাতে হয়, শিল্প সম্প্রসারণ যাতে হয়, রুগ্ন শিল্পগুলি যাতে আবার চালু করা যায় তার জন্য কেন্দ্রীয় সরকারকে তার মৌলিক দায়িত্ব পালন করতে হবে। এই কথা নতুন ভাবে কেন্দ্রীয় সরকারকে বুঝিয়ে দেবার প্রয়োজন নেই, কেন না তারা ৭৫ হাজার কোটি টাকা শিল্পে বিনিয়োগ করেছেন। আর পশ্চিমবাংলার এই শিল্প সম্প্রসারণ ও রুগ্ন শিল্প পুনরুদ্ধারের ক্ষেত্রে মাত্র এক থেকে দেড় হাজার কোটি টাকা পশ্চিমবাংলার সরকারের সাথে সহযোগিতা করে এখানে বিনিয়োগ করলে পশ্চিমবাংলার শিল্পগুলি রক্ষা পাবে। আমাদের রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের প্রতি সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছেন। আমাদের মুখ্যমন্ত্রী বার বার বলেছেন রাজনীতির ক্ষেত্রে যত বিরোধই থাকুক না কেন শিল্প সম্প্রসারণের ক্ষেত্রে আমরা ঐক্যমত হয়ে কাজ করতে চাই। সেই ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার যাতে পশ্চিমবাংলার প্রতি তাদের মনোভাব পরিবর্তন করেন তার জন্য আমাদের বিরোধি পক্ষের নেতারা পশ্চিমবাংলার এই ন্যায্য কথা তুলে ধরার মনোভাব গ্রহণ করে সমস্যা সমাধানের দিকে এগোবেন। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[ 2.10 – 2.20 p.m.]**

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, সম্মলিত প্রয়াসে আমরা চেয়েছিলাম একটা প্রস্তাবকে সর্মথন করে পশ্চিমবাংলার বন্ধ ও রুগ্ন শিল্প কারখানা গুলির ব্যাপারে একটা প্রচেষ্টা চালাতে। আমরা চেয়েছিলাম যৌথভাবে একটা রেজলিউসান নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে যাতে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হবে, পশ্চিমবাংলার অর্থনৈতিক উন্নয়নের স্বার্থে এবং পশ্চিমবঙ্গের শ্রমিকদের কল্যানের জন্য তারা যেন কিছু ব্যবস্থা নেন। স্যার, যে রেজলিউসান ড্রাফট করা হয়েছিল এবং যাতে আমাদের দলের মুখ্য সচেতক শ্রী সুব্রত মুখার্জীর সই আছে সেই রেজলিউসানের উপর বলতে গিয়ে আমি লক্ষ্য করলাম, স[illegible] বন্ধুরা কেন্দ্রীয় সরকারের

নীতির বিরুদ্ধে তার উপর কিছু এ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন। স্যার, মূল প্রস্তাবের উপর কেন্দ্রীয় সরকারের নীতির বিরুদ্ধে যে এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে আমি তা সমর্থন করতে পারছি না। যদি এইসব এ্যামেন্ডমেন্ট প্রত্যাহার করা হয় এবং মূল বয়ান জয়েন্টলি যা ড্রাফট করা হয়েছিল তা থাকে তাহলে সেটা সমর্থন করার প্রশ্ন আসে। স্যার, এই প্রস্তাবের মূল ড্রাফট যা এবং কমলবাবু যে রেজলিউসান মুভ করলেন সে সম্বন্ধে আমার আগে আমাদের দলের প্রবীণ মাননীয় সদস্য শ্রদ্ধেয় ডাঃ জয়নাল আবেদিন তার বক্তব্য রেখেছেন। আমিও সেই মূল ড্রাফটকে সামনে রেখে ২/১টি কথা বলব। স্যার, পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার যারা নিজেদের শোষিত মেহনতী মানুষের সরকার বলে দাবী করেন এবং গরিব শ্রমিক শ্রেণীর সংগ্রামের হাতিয়ার বলে মনে করেন এবং এই শ্লোগান লিখে যারা পশ্চিমবঙ্গের সমস্ত দেওয়াল ভরিয়ে ফেলেছিলেন গত ৭ বছর ধরে তারা প্রমান করেছেন যে বামফ্রন্ট শ্রমিক শ্রেণীর শোষনের হাতিয়ার। স্যার, এই সমস্ত বন্ধ কারখানা যা অধিগ্রহণ করা হয়েছে সেই সমস্ত কারখানার ব্যাপারে আমরা দেখেছি, তারা তার প্রয়োজনীয় আধুনিকীকরণ করতে পারেন নি. ভিন্ন ভিন্ন উৎপাদন সৃষ্টি করতে পারেন নি বা তার কোন উদ্যোগ নিতে পারেন নি। শুধুমাত্র ক্যাশ লসের রিকোয়ারমেন্ট মিট করে চলেছেন। এরফলে আমরা দেখেছি, এই সমস্ত কারখানা শেষ হয়ে যাচ্ছে। তা ছাড়া কারখানা চালাতে গেলে যে পরিবেশ বা বাতাবরণ পশ্চিমবঙ্গে সৃষ্টি করা দরকার এই সরকার তা করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। এই সরকারের শ্রমমন্ত্রীকে রাইটার্সে দেখা যায় খুব কম, বিধানসভায় তো আরো কম। সমস্ত শ্রম দপ্তরকে তিনি কোল্ড স্টোরেজে ফেলে রেখে দিয়েছেন। এই অবস্থায় শ্রমদপ্তর চলবে কি করে?

স্যার, পশ্চিমবাংলায় বহু কারখানা ওদের অযোগ্যতা , অপদার্থতা, ব্যর্থতার জন্য বন্ধ হয়ে রয়েছে এবং বন্ধ হয়ে যাচ্ছে। বন্ধ কারখানা গুলি যখন ওরা চালু করতে পারেন না, যখন ব্যর্থ হন তখন কেন্দ্রের দিকে আঙুল দেখিয়ে বলেন, কেন্দ্রের দোষে পারলাম না। সব ব্যাপারেই যে ভাবে কেন্দ্রের ওপর দোষ দিয়ে থাকেন, এ ব্যাপারেও সে রকম কেন্দ্রে ওপর দোষ দিয়ে নিজেদের অপদার্থতা ঢাকবার চেষ্টা করেন। শ্রমিক শ্রেণীকে ভাঁওতা দেবার জন্য কেন্দ্রের ওপর দোষারোপ করেন। জনসাধারণকে বোঝাতে চান, যা দিচ্ছে জ্যোতি বোস, না দিলেই কেন্দ্রের দোষ — এই শ্লোগানের মাধ্যমে শ্রমিক শ্রেনীকে ভাঁওতা দিচ্ছেন। তারপরে আমরা দেখছি বিদ্যুতের অভাবে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। বিদ্যুত সরবরাহ যদি ঠিক মত না থাকে তাহলে ছোট ছোট কল কারখানা চলবে কি করে। আমরা দেখেছি ১৯৭৭ সালের পর মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবসু বিদ্যুত সমস্যার সমাধান করবার জন্য নিজের হাতে বিদ্যুত দপ্তরের দায়িত্ব রেখেছিলেন, কিন্তু পাঁচ বছর ধরে তিনি যে যোগ্যতার পরিচয় দিয়েছেন, তাতে আমরা দেখলাম যে, এত বড় অযোগ্য, এত বড় অপদার্থ বিদ্যুৎ মন্ত্রী পশ্চিমবাংলা কেন, সারা ভারতবর্ষের কোথাও কখনো হয়নি। শুধু মুখ্যমন্ত্রীর পার্সোনালিটির জোরে, ব্যাক্তিত্বের জোরে [ * ] সাহায্যে মন্ত্রীত্ব চালিয়েছেন। তার বিরুদ্ধে তার দলের কোন সদস্য কখনো কিছু বলতে পারেন নি, কারণ বলতে গেলেই পরের বছর আর নমিনেশন পাবেন না, চাকরী চলে যাবে। তাই বিদ্যুৎ মন্ত্রীর তথা মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে তারা কেউ কোন কথা বলতে পারেন নি।

**মিঃ স্পীকার :** অশোক বাবুর বক্তব্য থেকে চামচা কথাটা বাদ যাবে।

**শ্রী অশোক ঘোষ :** স্যার, বিদ্যুৎ সরবরাহ পশ্চিমবাংলায় ঠিক মত না হওয়ার ফলে পশ্চিমবাংলার অর্থনীতি পঙ্গু হয়ে গেছে। ওরা পশ্চিমবাংলার অর্থনীতিকে পঙ্গুকরে দিয়েছেন। ওরা বলেছিলেন, বন্ধ কলকারখানা খোলা হবে, রুগ্ন শিল্পকে জাতীয়করণ করা হবে। কিন্তু বিদ্যুত সরবরাহে

***Note* : * [Expunged as ordered by the Chair.]**

ওদের ব্যর্থতার ফলে রুগ্ন শিল্প গুলিকে বাঁচানো তো দুরের কথা গোটা পশ্চিমবাংলাকে অন্ধকারের অতল গহ্বরে তলিয়ে দিচ্ছেন। আমরা দেখছি বিদ্যুৎ নেই, আছে আন্দোলন, কাজ নেই, আছে স্লোগান। বিগত ৭ বছর ধরে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেনীকে বিভ্রান্ত করে চলেছেন। স্যার, রুগ্ন শিল্প জাতীয়করণের যখন ওঠে তখন এখানে আলোচনা করার দরকার আছে যে রুগ্ন শিল্প গুলিকে ওরা জাতীয় করণ করবেন বলে ঘোষনা করেছিলেন, কিন্তু পরবতীকালে আমরা কি দেখলাম? শিল্প রুগ্ন হয় বিভিন্ন সমস্যার ফলে, প্রধানত শ্রম বিরোধ সমস্যা, পরিচালনার ক্ষেত্রে অযোগ্যতার সমস্যা, আর্থিক সংস্থানের সমস্যা, উৎপন্ন দ্রব্য বিক্রির বা বাজারের সমস্যা, মেশিনারী বা টেকনোলজির সমস্যা, এ্যান্ড প্রডাকট এর সমস্ত সমস্যা, এই সমস্ত সমস্যার ফলেই শিল্প রুগ্ন হয়ে যায়। পশ্চিমবঙ্গে র শ্রমিক সমস্যা শুরু হয়েছিল বিগত ষাটের দশকের শেষ দিকে যখন ওঁরা ক্ষমতায় এসেছিলেন তখন থেকে। পরবর্তী পর্যায়ে ১৯৭৭ সাল থেকে ওঁরা ক্ষমতায় বসে থেকে সেই সমস্যাকে আরও বাড়িয়ে তুলেছেন। ওঁদের জঙ্গী নেতৃত্ব শ্রমিক শ্রেণীকে বিপথে চালিত করে পশ্চিমবঙ্গের মধ্যে একটা অদ্ভুত বাতাবরণ তৈরী করেছেন। ওঁরা শ্রমিকদের শিখিয়েছেন, অফিসারদের নির্যাতন করো, সরকারী কলকারখানাগুলি ক্রমশঃ শেষ করে দাও। ওঁদের জঙ্গী নেতৃত্ব ষাটের দশকের শেষ দিকে ক্ষমতায় এসে এবং পরবর্তী পর্যায়ে '৭৭ সালে থেকে ক্ষমতায় থেকে পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণীকে ভুল পথে চালনা করে পশ্চিমবাংলার অর্থনীতিকে বিপর্যস্ত করে দিয়েছেন। শ্রমিকদের আন্দোলনের বা তাদের দাবীর যুক্তিকতা কতখানি আছে তাদের তা না শিখিয়েই কেবলমাত্র গায়ের জোরে দাবী আদায় করার জন্য শ্রমিকদের বার বার ভুল পথে ঠেলে দিয়েছেন। বছরের পর বছর এই জিনিয করে পরিশেষে শিল্প ক্ষেত্রে পশ্চিমবাংলায় শ্মশানের শান্তি নিয়ে এসেছেন। প্রথম থেকে জ্যোতিবাবু রুগ্ন শিল্পগুলিকে জাতীয়করন করার কথা বলে এসেছেন, বেশ কিছু শিল্প জাতীয়করণ করা হয়েছিল, কিন্তু পরবর্তীকালে তিনি সে সমস্ত শিল্পকে আবার ব্যক্তিগত মালিকানায় ছেড়ে দিতে চাইলেন। এটা আমরা দেখছি। ব্যক্তিগত মালিকদের হাতে শিল্প তুলে দেওয়া এই সরকারের ঘোষিত নীতি কিনা জানি না, তবে যখন ব্যক্তিগত মালিকদের হাতে শিল্প তুলে দেওয়ার কথা হলো, তখন প্রয়াত শিল্প মন্ত্রী কানাই বাবু - তখন তিনি শিল্প মন্ত্রী ছিলেন, তার প্রতিবাদ করেছিলেন। যখন ওঁরা রুগ্ন শিল্পগুলিকে আস্তে আস্তে ব্যক্তিগত মালিকানায় দিয়ে দিতে চান, তখন নিজেদের কমিউনিষ্ট বলে দাবী করেন কি করে? এই রকম কাজ করার পরেও ওঁরা ভারতবর্ষের বুকে নিজেদের কমিউনিষ্ট বলে দাবী করছেন। একবার শিল্পকে জাতীয়করণ করছেন, আবার তা যোগ্যতার অভাবে চালাতে না পেরে প্রাইভেট মালিকদের হাতে তুলে দেবার জন্য তাদের আহ্বান করছেন। বলছেন, "আমরা ব্যর্থ, আমরা চালাতে পারছি না, আপনারা দয়া করে এগুলি নিন"। এই হচ্ছে আজকে এই সরকারের শ্রম নীতি।

**[ 2.20 – 2.30 p.m.]**

অপর দিকে ওঁরা বছরের পর বছর বেকার যুবকদের বেকার ভাতা দিয়ে পঙ্গু করে দিয়েছেন। ঠিক তেমনি শ্রমিকদের বারে বারে শোষন করছে ওরা, ফলে নতুন শিল্প গড়ে উঠতে পারছে না। এখানে বেশীর ভাগই দেখছি ভরতুকি দিয়ে চালানো হচ্ছে। সেই ভরতুকির টাকা দিয়ে আজকে পশ্চিমবাংলায় নতুন শিল্প গড়ে উঠতে পারত, শ্রকিদের ভবিষ্যত উজ্জ্বল হতে পারতো। কিন্তু রুগ্ন শিল্প বাঁচাতে গেলে যা প্রয়োজন ওয়ান্ড প্রোডাক্ট অফ মেশিনারী সেটা বিন্দুমাত্র দেখতে পাচ্ছি না। ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যেখানে শিল্পের অগ্রগতি হচ্ছে সেখানে পশ্চিমবঙ্গে এই অপদার্থ বামফ্রন্ট সরকার শিল্পগুলিকে সর্বনাশ করে দিয়ে সর্ব নিম্ন স্থানে এনে ফেলে দিয়েছে। আর আশ্চর্যের ব্যাপার দেখছি, এরা আঙ্গুল তুলে কেন্দ্রের দিকে দেখিয়ে বলছেন, কেন্দ্র দিলে তবে এরা করবেন। সুতরাং এই অবস্থায় রেজোলিউসান আনা হয়েছে। নতুন নতুন কলকারখানা যারা স্থাপন করবেন তাদের জন্য

যদি দেখতে পেতাম একটা সুন্দর পরিবেশ তৈরী হয়েছে, নতুন বাতাবরণ সৃষ্টি হয়েছে সেক্ষেত্রে নতুন শিল্প গড়ে উঠতে পারতো। কিন্তু আমরা কি দেখছি, ১৯৭৭ সালের পর থেকে - আমি পশ্চিমবঙ্গের অন্যান্য জেলার কথা বলছি না - আমি হাওড়া জেলার কথা বলছি, সেখানে নস্কর পাড়া জুটমিল বন্ধ করে দেওয়া হয়েছে, ভিক্টোরিয়া আয়রণ বন্ধ করে দেওয়া হয়েছে। হাওড়া আয়রণ জাতীয়করণ করবো বলে তত্কালীন বানিজ্য মন্ত্রী শ্রী কানাইলাল ভট্টাচার্য্য মহাশয় হাওড়া আয়রণের গেটে মালা পরে এলেন। পতিতবাবুও তাঁর সঙ্গে ছিলেন। কিন্তু ঐ কারখানাটিকে জাতীয়করণ করতে পারলেন না। ভিক্টোরিয়া কটন মিল বন্ধ হয়ে গেল, হিন্দুস্থান মেশিনারী বন্ধ। দিনের পর দিন শিল্পে অশান্তি সৃষ্টি করে এই মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পরিচালিত সিটু ইউনিয়ন এমন একটা বাতাবরণ সৃষ্টি করেছে যে কলকারখানাগুলির নীভিশ্বাস উঠেছে। এখানে যে রেজোলিউশান মুভ করা হয়েছে, আমরা চাই পশ্চিমবঙ্গের স্বার্থে, শ্রমিক শ্রেণীর স্বার্থে এই রেজোলিউসান মারফৎ কেন্দ্রের কাছে অনুরোধ জানিয়ে বলি রুগ্ন শিল্পগুলিকে কেন্দ্রীয় সরকার যেন টেক ওভার করেন। এর সঙ্গে সঙ্গে বামফ্রন্ট সরকারকেও যারা শ্রমিকদের শোষনের হাতিয়ার হয়েছে তাদেরও পশ্চিমবঙ্গের মানুষের কাছে দেখাতে হবে যে তারা দেশে এমন একটা বাতাবরণ সৃষ্টি করেছে যার দ্বারা শিল্প এবং অর্থনীতিকে এগিয়ে নিয়ে যাওয়া যায়। ধন্যবাদ।

**শ্রী কামাক্ষা ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় যে প্রস্তাব এসেছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। সুন্দরভাবে এই প্রস্তাবটি রাখা হয়েছে। একটি রুগ্ন কারখানাকে কিভাবে পুনরুজ্জীবিত করা যায় সেই সম্পর্কে এই প্রস্তাবে বিস্তারিতভাবে লেখা আছে। এই রুগ্ন শিল্পকে বাঁচাতে গেলে যে আরোও টাকা চাই, আরো সাহায্য চাই এবং এই শিল্পকে বাঁচাবার জন্য কেন্দ্রীয় সরকারের যে দৃষ্টীভঙ্গী চাই সেই সম্পর্কে লেখা আছে। পশ্চিমবাংলায় অনেক শিল্পপতিরা ছিলেন এবং এখনও আছেন। একথা সত্য, শিল্প কলকারখানা থেকে যে লাভ তাঁরা করেছেন সেই লাভের অংশ তাঁরা ইনভেষ্ট করেননি পশ্চিমবাংলায়। আমাদের দেখতে হবে এই রুগ্নশিল্পে এবং চটকলে যারা কাজ করেন তাদের সংখ্যা কত। যারা শিল্পের মালিক তারা এইসব শিল্পথেকে কোটি কোটি টাকা মুনাফা করছে কিন্তু সেই মুনাফার টাকাটা সেই শিল্পকে উন্নত করার জন্য ব্যবহার করেন না। কম মজুর খাটিয়ে বেশী উৎপাদন বাড়িয়ে বেশী লাভ করছেন তাঁরা। প্রায় প্রত্যেকদিনই কাগজে দেখতে পাচ্ছি, একটা না একটা চটকল বন্ধ হয়ে যাচ্ছে। ঠিক তেমনি কেন্দ্রীয় সরকারের যে বানিজ্য নীতি সেই বানিজ্য নীতির ফলে পশ্চিমবাংলার শিল্প মার খেতে বাধ্য হচ্ছে। পশ্চিমবাংলা থেকে যেসব কাঁচামাল তাঁরা বাইরে পাঠাবেন তার দাম কম আর পশ্চিমবঙ্গে যেসব কাঁচামাল নিয়ে আসা হবে তার দাম বেশী হবে। এখানে আবেদিন সাহেব ইউজুয়ালি ডেভেলপড্-এর কথা বলেছেন। যেসব কারখানা পরে হয়েছে তারা নতুন টেকনিক নিয়ে, নতুন যন্ত্রপাতি নিয়ে প্রথমে ষ্টার্ট করলো এবং এগিয়ে গেল।

**[ 2.30 – 2.40 p.m.]**

ঘটনাটা তো তা নয়। পশ্চিমবঙ্গে শিল্পে দক্ষ শ্রমিক আছে, ইঞ্জিনিয়ার আছে। পশ্চিমবঙ্গে পুঁজি ছিল এবং এখনও আছে। এগুলি আমরা ব্যবহার করতে পারিনি। কেননা একটা বিমাতৃসুলভ মনোভাব আমরা দেখছি। এর ফলটা গড়িয়ে যাচ্ছে পশ্চিমবঙ্গের সাড়ে পাঁচ কোটি জনসাধারণের দিকে এবং তারাই এর ফল ভূগছে। আজকে আমাদের যে দুটো শক্তি - একটা শিল্প এবং আর একটা কৃষি - একে যদি বাঁচাতে হয়, আর শিল্পের উপর যদি জোর না দেওয়া হয়, তাহলে কৃষিও বাঁচবে না, বিকল হয়ে যাবে এবং এই নীতি চলার ফলেই যেখানে দুর্বলতা দেখা দিচ্ছে সেখানেই আজকে তার বিরূপ প্রতিক্রিয়া দেখা দিচ্ছে। সমস্ত ইষ্টার্ণ রিজিয়ন অফ ইণ্ডিয়া অসম বলুন, নাগাল্যাণ্ড বলুন, মণিপুর

বলুন, আজকে পাঞ্জাব বলুন তাদের প্রতি যে সমভাব ব্যবহার করা প্রয়োজন সেটা করা হয় নি। অন্যান্য যারা রয়ে গেছে তারা বিদ্রোহ করছে, বিক্ষোভ করছে। পশ্চিমবঙ্গের মানুষ যারা শিল্প উন্নত ছিল তারা শিল্পের দিক থেকে পালিয়ে যাচ্ছে। মানুষের কোন দোষ নেই, পশ্চিমবঙ্গে সরকার আপ্রাণ চেষ্টা করছেন, তাঁরা বার বার বলছেন, অনেক ফাইনান্স কেন্দ্র থেকে দিচ্ছে নতুন কলকারখানা গড়ে তোলার জন্য, আবার সেটা উইথড্র করছে, কিন্তু তা সত্ত্বেও আমরা চেষ্টা করছি। আমি আশা করি আজকে বিধানসভায় যে সর্বদলীয় প্রস্তাব গৃহীত হতে চলেছে সেই প্রস্তাবের মাধ্যমে আমরা কেন্দ্রকে যাতে বোঝাতে পারি যে পশ্চিমবঙ্গে রুগ্ন শিল্প পুনরুজ্জীবিত করার জন্য এবং যে সমস্ত কলকারখানা জাতীয় করণ করার প্রয়োজন সেজন্য তাঁরা সচেষ্ট হবেন। আর একটি কথা বলছি যে হিসাব করে দেখা যাচ্ছে চটকলে কেন্দ্র শতকরা ৯০ ভাগ টাকা সাহায্য করছে, মালিকরা মাত্র ১০ ভাগ টাকা দিচ্ছে। কোন যুক্তি নেই। চটকলকে যেখানে কেন্দ্র এত টাকা সাহায্য করছে সেখানে সেগুলিকে কেন জাতীয়করণ করছেন না? এই প্রশ্নটা পশ্চিমবঙ্গের মানুষের মনে আজকে প্রকট হয়ে দেখা দিচ্ছে এবং কেন্দ্রের একটা সিদ্ধান্ত গ্রহণ করতে হবে যাতে করে পশ্চিমবঙ্গ এগিয়ে যেতে পারে। এই কথা বলে আমি এটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বন্ধ কলকারখানাগুলিকে খোলা এবং রুগ্ন শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করার স্বার্থে পশ্চিমবঙ্গে ব্যাপক শ্রমজীবি মানুষের স্বার্থে আজকে এই বিধানসভা থেকে একটা সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করার উদ্যোগ নেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এই বন্ধ ও রুগ্ন শিল্পের যে সমস্যা এটা সারা ভারতবর্ষের সমস্যা, কারণ আমরা অর্থনীতির ছাত্ররা জানি যে পুঁজিবাদী অর্থনীতি, এর জন্য যে বিশ্বজোড়া বাজার সংকট সেই বাজার সংকটের যুগে ভারতবর্ষের মত একটা পুঁজিবাদী দেশে শিল্প কালকারখানা বন্ধ হয়ে রুগ্ন হয়ে পড়ছে। এটা একটা সর্বভারতীয় সমস্যা এবং এর চাপ সমস্ত রাজ্যগুলির উপর এসে পড়ে এবং পশ্চিমবংগ এ ব্যাপারে সারা ভারতবর্ষের শীর্ষস্থানে চলে গেছে। বন্ধ ও রুগ্ন শিল্পের সংখ্যা এবং এর জন্য এ্যাফেকটেড শ্রমজীবি মানুষের সমস্যার কথা বলছি। এর জন্য একটা কাঠামোগত সমস্যা রয়েছে এবং তার সাথে সাথে কেন্দ্রীয় সরকারের বৈষমামূলক নীতি একটি বাড়তি সমস্যার সৃষ্টি করেছে। আরো বাড়তি সমস্যার সৃষ্টি করেছে সরকারের মালিক ঘেঁষা নীতি। যাই হোক এই সমস্ত কারণের ফলশ্রুতি হিসাবে পশ্চিমবাংলায় আজকে লক্ষ লক্ষ শ্রমিক কর্মচ্যুত হয়ে একটা মর্মান্তিক বিড়ম্বনাপূর্ণ জীবনযাত্রা অতিবাহিত করছে। বহু শ্রমিককে আজকে আত্মহত্যার মত মর্মান্তিক পথ বেছে নিতে হয়েছে। এটা অস্বীকার করার কোন পথ নাই। এই সমস্যার সমাধান কল্পে একটা সর্ব্বদলীয় প্রস্তাব গ্রহণ করা অত্যন্ত জরুরী। এই প্রস্তাবের উপর বলতে গিয়ে বিরোধী দলের একজন মাননীয় সদস্য বললেন সর্ব্বদলীয় প্রস্তাব গ্রহন করতে গিয়ে অসুবিধার সৃষ্টি হচ্ছে। এখানে যে এ্যামেন্ডমেন্ট গুলি এসেছে তার মধ্যে একটা এ্যামেন্ডমেন্ট নিয়ে হয়তো প্রশ্ন আসতে পারে। ৩(ঘ) অনুচ্ছেদের মূল প্রস্তাব তাতে যে এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে - মূল যে প্রস্তাব, তার যে খসড়া করা হয়েছিল তার সংগে অসংগতিপূর্ণ এই রকম মনে হচ্ছে না। কারণ ৩(ঘ)-এ একটা বৈষর্মমূলক আচরন যে রাজ্য সরকারের প্রতি করা হচ্ছে এটা ঠিকই। কাঁচামাল সংগ্রহের ক্ষেত্রে যে সমস্ত অসুবিধা আছে সেটা দূর করা হোক এই কথা বলা আছে। অসুবিধা তো রয়েছেই। লোহা, ইস্পাত এবং কয়লার ক্ষেত্রে মাসুল সমীকরণ নীতি প্রত্যাহারের কথা বলা হয়েছে। " অথবা লোহা, ইস্পাত, কয়লার ন্যায় শিল্পের প্রয়োজনীয় তুলা, গ্যাস, রাসায়নিক প্রভৃতি সকল গুরুত্বপূর্ণ কাঁচামালের পরিবহণ মাসুল সমীকরণের নীতি গ্রহণ করতে হবে" এই কথা বলা হয়েছে। আমরা দেখতে পাচ্ছি মূল খসড়ার এবং এই যে এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে এই দুটোর মধ্যে কোন পার্থক্য নেই। সুতরাং এটা গ্রহণ না করার কোন কারণ নেই। সেইজন্য

বলতে চাই সর্ব্বদলসম্মতিক্রমে এই প্রস্তাব গ্রহণ করা উচিত। নিশ্চয়ই ওনারা এটা বিবেচনা করে দেখবেন। আজকে পশ্চিমবাংলায় রুগ্ন শিল্পের সমস্যা আছে, বন্ধ কলকারখানার অনেক সমস্যা আছে। পশ্চিমবাংলার যে চটশিল্প সেই চট শিল্পকে জাতীয়করণ করার দাবী এখান থেকে করা হয়েছে। ইতিপূর্বে এই বিধানসভা থেকে একটা সর্ব্বদলীয় কমিটি করে আমরা দিল্লী গিয়েছি এবং চটশিল্পকে জাতীয় করণ করার কথা বলেছি। কারণ আমরা দেখতে পাচ্ছি সরকারের কাছ থেকে কল-কারখানার মালিকরা সাহায্য নিচ্ছে। পাবলিক এক্সচেকার থেকে টাকার একটা বিরাট অংশ কলকারখানার মালিকদের দেওয়া হচ্ছে। কিন্তু সেই পাবলিক এক্সচেকারের টাকা যথাযথভাবে ব্যবসার ক্ষেত্রে শিল্পের কাজে লাগাচ্ছে না। সেখানে একটা শ্লোগান তুলে দিচ্ছে যে পশ্চিমবাংলার কল-কারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং লস হচ্ছে। এর জন্য শ্রমজীবি ওয়ারকারদের দায়ী করা হচ্ছে। তাদের আন্দোলনকে দায়ী করা হচ্ছে। স্ট্যাটিসটিক্স কি বলছে? ডাটা কি বলছে? কেন কারখানা বন্ধ হয়ে যাচ্ছে? শ্রমিকদের আন্দোলনের জন্যই কি কারখানা বন্ধ হয়ে যাচ্ছে? ওভার প্রোডাকশান ক্রাইসিসের জন্য কারখানা বন্ধ করে দিচ্ছে মালিকরা। মালিকরা ইচ্ছে করে ওয়ার্ক লোড বাড়াচ্ছেন। আজকে চটকলগুলির শ্রমিকদের উপর ওয়ার্কলোড বাড়িয়ে দিচ্ছেন তাঁরা। এ্যাকচুয়ালি যে ডাটা এবং ষ্ট্যাটিস্টিকস্ রয়েছে তাতে দেখতে পাচ্ছি উৎপাদন বেড়েছে কিন্তু তাকে ডিসটোর্ট করে দেখিয়ে ডজন ডজন চটকল বন্ধ করে দেওয়া হচ্ছে। মালিকরা উৎপাদন নেই বলে কারখানাগুলি লক আউট করে দিচ্ছে। ম্যাক্সিমাম প্রোডাকসান করিয়ে নেবার জন্য আজকে ক্রমাগতভাবে মালিক পক্ষ শ্রমিক শ্রেণীর উপর ওয়ার্ক লোড চাপিয়ে দিচ্ছেন। এই কারণেই ক্লোজার, লক আউট বাড়ছে। শ্রমিকদের জন্য শ্রমদিবস নষ্ট হচ্ছে না, শ্রমদিবস নষ্ট হচ্ছে দিনের পর দিন লক আউট এবং ক্লোজারের কারণে। তাই এইসব শ্রমজীবি মানুষের উপর দোষ দিয়ে আজকে আসল সমস্যা থেকে দৃষ্টি সরিয়ে দেবার অবকাশ নেই। এক্ষেত্রে ডাটা এবং ষ্ট্যাটিসটিক্স যা রয়েছে তাতে লক আউটের অন্য অর্থ হয়না। আজকে এখানে কথা উঠেছে যে পাবলিক এক্সচেকার - যেটা পাবলিক মানি - সরকারী কোষাগার থেকে চটকল মালিকদের দেওয়া হচ্ছে, যে কথা শ্রী কামাক্ষা ঘোষ মহাশয় বলেছেন। আজকে চটকল শিল্পের ৯০ পারসেন্ট মূলধন আসছে পাবলিক এক্সচেকার থেকে, মাত্র ১০ পারসেন্ট দিচ্ছে মালিক পক্ষ। ৯০ পারসেন্ট টাকাটা পাবলিক এক্সচেকার থেকে দেওয়া হচ্ছে। দিস্ ইজ পাবলিক মানি, তাহলে হোয়াই নট্ ন্যাশানালাইজেশন? একদিকে একচেটিয়া চটকল মালিকদের মুনাফা লুটবার সুযোগ দেওয়া হচ্ছে, অন্যদিকে লক্ষ লক্ষ শ্রমিক ছাঁটাই করছে এইসব মালিকরা। কাজেই এই জাতীয়করণের দাবীটা অত্যন্ত ন্যায়সঙ্গত। একতাও যথার্থ যে কেন্দ্রীয় সরকারের শিল্পনীতির ফলে আজকে এই কারখানাগুলি বন্ধ হবার ক্ষেত্রে, রুগ্ন হবার ক্ষেত্রে আরো খানিকটা সাহায্য করেছে, তাঁদের এই মালিক তোষণ নীতি এই পরিস্থিতিতে নিয়ে আসতে সাহায্য করেছে। অবশ্য এই কথাও ঠিক যে আজকে বাজ্যসরকারের কিছু কিছু ত্রুটি বিচ্যুতি এক্ষেত্রে আছে, যেগুলো সংশোধন করে নিতে হবে। একথা ঠিক, আজকে বিদ্যুৎ সমস্যার সমাধানের ক্ষেত্রে রাজ্যসরকারের পক্ষে যতটুকু করণীয় ছিল তা তাঁরা করতে পারেন নি। এই সমস্যা শিল্প ক্ষতিগ্রস্ত এবং কারখানা বন্ধ, রুগ্ন হবার ক্ষেত্রে কিছু কিছু অবদান যুগিয়েছে। এই ত্রুটি বিচ্যুতি দূর করবার দিকটা অত্যন্ত প্রয়োজনায় দিক। তাছাড়া সহযোগিতার দিক - এটাও প্রণিধানযোগ্য আমরা, ওঁরা সবাই জাতীয়করণের কথা বলছি, কিন্তু রাজ্যসরকার যেগুলো ইতিপূর্বে অধিগ্রহণ করেছিলেন সেগুলো জুট ব্যারনস্, প্রাইভেট ওনারদের হাতে তুলে দিতে চাইছেন এই যে কন্ট্রাডিকটরী বিহেবিয়ার - এইসব নীতির পরিবর্তন হওয়া দরকার। যাহোক, আজকে পশ্চিমবাংলায় শ্রমজীবী মানুষের স্বার্থে, পশ্চিমবাংলার অর্থনীতির স্বার্থে, এই বন্ধ কলকারখানা খোলা এবং রুগ্ন কারখানার পুনরুজ্জীবিত করবার স্বার্থে যে সর্ব সম্মত প্রস্তাব নেবার উদ্যোগ নেওয়া হয়েছে, আমি তাকে সমর্থন করছি।

(শ্রীমতী অপরাজিতা গোস্বামী চেয়ারে আসীন ছিলেন)

**শ্রী নির্মল কুমার বোস :-** মাননীয় সভানেতৃ মহোদয়া, মাননীয় সদস্য কমল সরকার মহাশয়সহ আরো কয়েকজন মাননীয় সদস্য যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করতে দাঁড়িয়েছি। আমি অভিনন্দন জানাচ্ছি এই কক্ষের বিভিন্ন সদস্যগণকে, বিশেষ করে বিরোধীপক্ষের সদস্যগণকে অভিনন্দন জানাচ্ছি কারণ পশ্চিমবাংলার অর্থনীতির ক্ষেত্রে সবাই একমত হয়ে এখানে প্রস্তাব গ্রহণ করতে পারছি। কিন্তু সঙ্গে সঙ্গে এই কথাও বলতে বাধ্য হচ্ছি যে বিরোধীপক্ষের দুজন সদস্যের বক্তৃতা শুনে হতাশও হয়েছি। এই বিধানসভায় দীর্ঘদিনের অভিজ্ঞতা আছে জয়নাল আবেদিন সাহেবের- তিনি ৫২ সাল থেকে আসছেন এখানে। তিনি জানেন যে যখন একমত হয়ে কোন প্রস্তাব রাখা হয় তখন বলতে গিয়ে মেজাজটা অন্য রকম রাখতে হয়। কিন্তু এখানে তাঁর বক্তব্যের সঙ্গে প্রস্তাবের কোন মিল নেই।

**[ 2.40 – 2.50 p.m.]**

এটা শ্রম বিভাগ বা শিল্প বিভাগের বাজেটের উপর কোন বিতর্ক তো নয়? মাননীয় সদস্য অশোক ঘোষ মহাশয় কি এটা ভুলে গেলেন? তিনি যখন বক্তব্য রাখছিলেন, তখন বলছিলেন যে, এখানে যে সংশোধনী আনা হয়েছে, তারজন্য তিনি এই প্রস্তাবের প্রতি সমর্থন জানাতে পারছেন না। আমার মনে হল যে, পরবর্তীকালে কোন জায়গা থেকে কোন চাপ এসেছে, সেজন্য প্রস্তাবে সই দেবার পরে সমর্থন না জানাবার জন্য একটা ছুতো খুঁজছিলেন। তাই সংশোধনী আনা হয়েছে বলে ছুতো তুললেন। তাঁর আপত্তিটা কোথায়, তা কিছুতেই বোঝাতে পারলেন না। প্রস্তাবের মধ্যে মাত্র দুটো জায়গায় ভাষার কিছু অদলবদল আছে। সমবায়ের ক্ষেত্রে ক্ষুদ্র শিল্প, এই কথাটা বলা হয়েছে। আজকে মাশুল সমীকরণ নীতি যাতে একেবারে তোলা না যায় এবং কাঁচামালের ক্ষেত্রে তা কি ভাবে প্রয়োগ করা হচ্ছে, সে সম্বন্ধে আজকের কাগজে একটা খবর বেরিয়েছে। গতকাল রাজ্যসভায় যোজনা দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রী নারায়ণন কি বলেছেন, সেটা কি আপনারা পড়েছেন? কাগজ হয়ত ওঁরা পড়েন না, তাই বলতেও পারবেন না। তিনি বলেছেন যে, মাশুল সমীকরণ নীতি তাঁরা অন্য জায়গায় প্রয়োগ করবেন না - কারণ এই কার্যক্রম তাঁরা তুলে দেবেন। একই কথা তো আমরা এই প্রস্তাবের মধ্যে বলেছি। সংশোধনীর মাধ্যমে আমরা তো কেন্দ্রীয় সরকারের প্রতি কোন ভাবে বিরোধীতা করিনি। আমরা সংশোধনীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে বিরোধীতা করেছি বলে যদি কেউ মনে করে থাকেন- কংগ্রেস পক্ষের আরও ২।১জন বক্তা আছেন - তাহলে, তাঁরা অনুগ্রহ করে বলে দেবেন। তাঁরা যদি পারেন তো বলে দেবেন, কোন জায়গায় কেন্দ্রীয় সরকারের প্রতি আক্রমণ করার চেষ্টা হয়েছে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পরিস্থিতি খুবই গুরুতর। কারণ আজ পশ্চিমবঙ্গে বন্ধ কারখানা গুলো প্রায় সবই রুগ্ন এবং এগুলোর বিভিন্ন সমস্যা দেখা দিয়েছে। এই দিক দিয়ে আজগুরুতর পরিস্থিতির উদ্ভব হয়েছে। আজ থেকে ১৪ বছর আগে আই. আর. সি. আই. তৈরী হয়েছে। তখন আমরা ক্ষমতায় ছিলাম না, ওঁরাই ছিলেন। কৃষ্ণা গ্লাস কবে অধিগ্রহণ করা হয়েছে?১৯৭২ সালে অধিগ্রহণ করা হয়েছে; যখন ওঁরা ক্ষমতায় ছিলেন। সুতরাং এই পরিস্থিতি তখনই শুরু হয়েছে। এটা অন্য রাজ্যে চলছে না? ভারতবর্ষের মধ্যে সবচেয়ে শিল্প সমৃদ্ধ রাজ্য হচ্ছে মহারাষ্ট্র। সেখানে কারখানাগুলো রুগ্ন হয়ে বন্ধ হয়ে গিয়েছে। এই প্রশ্ন আমরা করতে পারি না? সেই সমস্ত বন্ধ কলকারখানা গুলো যদি জাতীয় করণ করা হয়ে থাকে, তাহলে আমাদের এখানে এই সমস্ত পাটকল কেন জাতীয়করণ করা হবে না? এই প্রশ্নের অবতারণা করলেই তো বৈষম্যের কথা এসে যায়। এই প্রস্তাবের মধ্যে যে সর্ব্বসম্মত মেজাজ আছে, সেদিকে লক্ষ্য রেখে আমরা কেন্দ্রীয় সরকারের প্রতি কোন ভাবে আক্রমণ করতে চাইনি। আজ এখানে রুগ্ন শিল্প কলকারখানা নিয়ে যে আলোচনা হচ্ছে, তাতে আমরা দেখতে

পাচ্ছি যে, ডঃ জয়নাল আবেদিন পর্যন্ত যা স্বীকার করেছেন, ১৯৫৭ সাল, অর্থাৎ ডঃ বিধান চন্দ্র রায়ের আমল থেকেই পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রীয় বৈষম্য শুরু হয়েছে। সেই সময় থেকেই মাশুল সমীকরণ নীতি অনুসৃত হয় না। অর্থাৎ ইস্পাত, কয়লার দাম সমান হবে, অথচ তুলার দামের ক্ষেত্রে সারা ভারতবর্ষে এক হবে না। তুলা আসে মহারাষ্ট্র থেকে। ভারতবর্ষের বুকে প্রথম কাপড়ের কল হয় এই পশ্চিমবঙ্গের কলকাতায়, সালটা ছিল ১৯৩২। এটিও আজ রুগ্ন হয়ে পড়েছে। রুগ্ন হয়ে পড়ার ক্ষেত্রে এটা হচ্ছে একটা কারণ । কারণ আরও অনেক আছে। শ্রমিক অসন্তোষের কথা মাননীয় অশোক ঘোষ মহাশয় বলেছেন। বিদ্যুতের কথা অশোকবাবু এবং জয়নাল আবেদিন সাহেব দুজনেই বলেছেন। হতে পারে। আমাদের এখানে ১৩৯ টা মাঝারী ও বড় শিল্প বন্ধ হতে আছে। হাজার হাজার ছোট শিল্প বন্ধ হয়ে আছে। এর মধ্যে ২।৪।১০।১৫ বা ২০টি শিল্প বন্ধ হতে পারে। শ্রমিক অসন্তোষ এবং বিদ্যুতের অভাবে এগুলি বন্ধ হয়ে আছে - একথা আমরা স্বীকার করিনা। কারণ, অধিকাংশেরই বন্ধ হওয়ার মূল কারণ হচ্ছে মাশুল সমীকরণ নীতি। কারণ হচ্ছে বেসরকারী মালিকদের কারখানাগুলিকে আধুনিকীকরণ না করে এখান থেকে উপার্জ্জন করে অন্য রাজ্যে শিল্প স্থাপন করার নীতি। কারণ কাঁচামালের অসুবিধা। কারণ কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে সমস্ত অর্ডার দেওয়ার কথা, তা না দেওয়া; অর্ডারগুলো এখান থেকে তুলে নেওয়া। আমাদের এখানে ৪৫ হাজার ওয়াগন তৈরীর অর্ডার আগে দেওয়া হতো। সেখানে তাঁরা মাত্র ৫ হাজার ওয়াগন নিচ্ছেন। এটা কি কেন্দ্রীয় সরকারের উদার নীতি? এর ফলে কারখানাগুলো তো রুগ্ন হয়ে যাবেই। আসল বিরোধ হচ্ছে মালিকদের মধ্যে। ব্যাংক, আই. আর. সি. আই. প্রভৃতি যে সমস্ত অর্থকরী সংস্থার শিল্পগুলিকে শিল্প চালানোর জন্য যে টাকা দেওয়ার কথা, তা না দেওয়া হচ্ছে অন্যতম একটি কারণ। এই সমস্ত ব্যাংক এবং আর্থিক সংস্থাগুলো ক্রমশ রুগ্ন হয়ে গিয়েছে। শিল্প কারখানাগুলিতে আধুনিকীকরণ হয় নি বলে ডঃ জয়নাল আবেদিন সাহেব উল্লেখ করেছেন। একথা অত্যন্ত সঠিক। কিন্তু কারণটা কি ? কারণ হচ্ছে রাজীব গান্ধী যে পরিকল্পনা করেছেন - করেন নি কি- তাতে আমরা এখানে টাকা চেয়েও পাচ্ছি না। আমাদের তো এখানে এই সমস্ত কারণগুলো বুঝে দেখতে হবে? আমাদের এই সমস্ত কারণগুলো দূর করার চেষ্টা করতে হবে। তাহলে আমাদের এখন করণীয়টা কি? আমরা চাই, সবাই মিলে একমত হয়ে এই সমস্ত বন্ধ রুগ্ন শিল্পগুলি যাতে পুনরায় চালু করা যায় তার জন্য সিদ্ধান্ত গ্রহণ করতে। সেই সঙ্গে আরও চাই যে, নতুন করে যেন কোন কারখানা আবার রুগ্ন না হয়ে পড় সেদিকে যেন আমরা দৃষ্টি দিতে পারি। এই সমস্ত আমরা নিশ্চয়ই সকলে চাইব; এটা পশ্চিমবঙ্গের স্বার্থেই প্রয়োজন। লোকসভা নির্বাচনের পর নির্বাচিত কংগ্রেস সদস্য বলেছিলেন আমরা পারিনি, আপনারা করবেন বলেছেন জানলাম ভাল কথা, কিন্তু ৩ মাস হয়ে গেল একটি কারখানাও জাতীয়করণ করলেন না যাতে করে আমরা অভিনন্দন জানাতে পারি। আজকে যদি করতে পারতেন তাহলে নিশ্চয় অভিনন্দন জানাবো। আজকে অশোক ঘোষ বললেন আমরা নাকি পশ্চিমবঙ্গের কিছু অধিগৃহীত কারখানা ব্যক্তিগত মালিকানায় দিতে চেয়েছিলাম। আমরা দিতে চেয়েছিলাম তবে কেন্দ্র যা করছে আমরা তো তা করতে পারি না। কেন্দ্রীয় সরকার ১৩টি কারখানা আমাদের ইণ্ডাষ্ট্রিজ ডেভোলেপমেন্ট রেগুলেশন ১৯৫১ এ্যাক্ট অনুযায়ী অধিগ্রহণ করে অথরাইজ কন্ট্রোলারের মাধ্যমে এখানে চালাতে দিয়েছেন। এই ২৩টি কারখানার একটিও তো উঠে যায়নি, তার মধ্যে ৩টি কারখানা জাতীয়করণ করেছে এবং তারমধ্যে একটি জাতীয়করণ করার বিল পাঠিয়েছি, তার সম্মতি এখনও আসেনি। এই কথাতো দুজনের একজনও বললেন না যে আমাদের সম্মতি চাই। একথা বলার অসুবিধা আছে বলেই বলতে পারলেন না। আমরা তো রাজি আছি যেগুলি আমাদের হাতে আছে সেগুলি জাতীয়করণ করার জন্য আরো ৯টি কারখানা আমরা জাতীয়করণ করতে চাই কিন্তু তারা কি করলো - এই ৩টি কারখানা কেন্দ্রীয় সরকারী সংস্থা অথরাইজ কন্ট্রোলারের মাধ্যমে কন্টেনার এ্যান্ড ক্লোজারে ২৯.১০ তারিখে

বন্ধ ঘোষনা করা হল। ডিনোটিফিকেশান ৫০০ শ্রমিককে বসিয়ে দেওয়া হল। ইণ্ডিয়ান রবার ম্যানুফ্যাকচারার যেটা আই. এফ. সি. আইর হাতে ছিল সেটা ১. ১১ ৮৩ তারিখে ৫৭১ জন শ্রমিককে বসিয়ে দিয়ে বন্ধ করে দিলেন। গার্ডেনরীচ ওয়ার্কশপে ২রা অক্টোবর ৮৪ তারিখে ৪০০ জন শ্রমিককে ছাঁটাই করা হল এই হচ্ছে সরকারের নীতি যে অধিগ্রহণ করার পরে জাতীয়করণ করলেন না বা অন্য কোন বিকল্প ব্যবস্থা না করেই বন্ধ করে দিলেন। এবং ১১২১ জন শ্রমিককে এক কথায় রাস্তায় ফেলে দিলেন। আমরা তো এসব করতে পারি না। আমাদের টাকা সীমিত, এই সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে আমরা একটি কারখানাও বন্ধ করিনি। সেইজন্য আমরা ২১ তারিখ কেন্দ্রের কাছে দৌড়েছি যাতে আরও কারখানা জাতীয়করণ করা যায় তার ব্যবস্থা করার জন্যে, তাই আমরা জাতীয়করণের বিকল্প ব্যবস্থাকে সমর্থন করি না। জাতীয়করণ যেহেতু সম্ভব নয় অন্য বিকল্প ব্যবস্থা কি করা নেওয়া যেতে পারে হয় ব্যক্তিগত মালিকানায় কারখানা দিয়ে দেওয়া না হলে কারখানা বন্ধ করে দেওয়া যার কোনটাই আমরা চাই না আমাদের হাতে যতটা ক্ষমতা আছে তারমধ্যে আমরা ব্যবস্থা করেছি, আমরা কেন্দ্রের কাছে প্রস্তাব করেছি অধিগ্রহণ করবার জন্য এবং কেন্দ্র আই. জি. আর. এর এ্যক্ট অনুযায়ী অধিগ্রহণ করে এবং অধিগ্রহণ করার পরে কিছু দেয় আমাদের আর কিছু দেয় তাদের প্রতিষ্ঠানকে, আই. আর. সি. আইকে। আমরা সব কাজ করছি কিন্তু কেন্দ্র তার কাজ কেন করছে না একথা কো আমরা বলতে পারিনা। আই. আর. সি. আইএর নতুন নাম আই. আর. বি. আই. অর্থাৎ ইণ্ডাষ্ট্রিয়াল রিকনষ্ট্রাকশান অফ ইণ্ডিয়া, বেঙ্গল পোর্টারিজ, ইণ্ডিয়ান মেশিনারী তাদের হাতে রয়েছে, কেন কেন্দ্র জাতীয়করণ করছেন না, তাদের মতলবটা কি ? তাদের কাজ তারা করুন, আই. আর. সি. আই. করপোরেশনের নিজস্ব ব্যাংক রয়েছে কিন্তু তারাও কি ব্যবস্থা নিয়েছেন? কেন্দ্রীয় সরকারের রুগ্ন, বন্ধ কারখানার জন্য কি করেছেন - মাইনে দেওয়ার কাজ করেছে তাও ঠিকমত দেননি। রুগ্ন শিল্পকে সবল করতে আধুনিকীকরণ, প্রযুক্তি বিদ্যা প্রভৃতি এইগুলি কার দরকার কিন্তু ডাইভারসিফিকেশ্যান তাও করেননি। আপনাদের দায়িত্ব পালন করতে হবে, জাতীয়করণের ব্যাপারে সবচেয়ে বড় সমস্যা আমরা জাতীয়করণের ব্যাপারে রাজি করাতে পারছি না। কারণ এতদিন নিয়ম ছিল যে অধিগ্রহণ করার পরবর্তীকালের দায়-দায়িত্ব লাইবেলিটিজ কর্তৃপক্ষকে গ্রহণ করতে হবে, শ্রীমতা ইন্দিরা গান্ধীর আমল থেকে এইভাবে মেনে নিয়ে ৩টি কারখানার বিল পাশ করে পাঠিয়েছি এবং কেন্দ্রীয় সরকার ২টি শিল্প জাতীয়করণ করেছে। এই নীতিই এতদিন চলেছে কিন্তু হঠাৎ ডিসেম্বরে- নতুন নিয়ম ঘোষনা করলেন যে অধিগ্রহণ করার আগেকার যে সমস্ত দায়দায়িত্ব আছে সেগুলি পালন করতে হবে। তা কি করে হবে? টাকা আমাদের কোথায়? কৃষ্ণা গ্রামের জন্য রাষ্ট্রপতির কাছে অর্ডিনান্স পাঠিয়েছিলাম যে আমরা এটি অধিগ্রহণ করবো বলে কিন্তু তার উত্তরে এলো যে পরবর্তীকালের এবং পূর্ববর্তীকালের সমস্ত দায় দায়িত্ব নিতে হবে। অধিগ্রহণের পূর্ববর্তীকালে নিলে ১ কোটি ৩ লক্ষ টাকা দিতে হবে। আমাদের টাকা নেই দেবো কোথা থেকে ? তাছাড়া এই দায়- দায়িত্ব আমরা নেবো কেন? অধিগ্রহণ করার আগে যে সমস্ত বেসরকারী মালিকানা ছিল তারা ব্যাংক থেকে অন্যভাবে ব্যবস্থা করে কোথায় কি গোলমাল করেছেন, কোথায় আত্মসাৎ করেছেন তা আমাদের স্বীকার করে নিতে হবে? কোন কংগ্রেস বন্ধুতো এই ব্যাপারে কথা বললেন না।

**[ 2.50 – 3.00 p.m.]**

রাজীব গান্ধী, শ্রীমতী ইন্দিরা গান্ধীর নীতির চেয়েও আরো পশ্চাৎগামী নীতি অনুসরণ করছেন - রেট্রোগেট ষ্টেপ হচ্ছে। এই ব্যবস্থা থাকলে কেউ জাতীয়করণ করতে পারবেন না। আমাদের হাতে যে সমস্ত কারখানা আছে সেই কারখানাগুলিকে জাতীয়করণ করতে হয় তাহলে আমরা হিসাব করে দেখেছি ৬ কোটি টাকা লাগবে এবং অধিগ্রহণের পূর্ববর্তী পর্যায়ে গেলে ২০ কোটি টাকা লাগবে। এত

টাকা আমাদের নেই। এই ব্যাপারে ওদের বক্তব্য কি সেই বিষয়ে গলাটা একটু পরিষ্কার করে খুলু যে আগেকার দায় দায়িত্ব নেবার দরকার নেই। কিন্তু এই কথা বলবেন না কেন না মালিকদের গায়ে লাগবে, কেন্দ্রীয় সরকারের গায়ে লাগবে। আমি আমার বক্তব্য শেষ করবো এই কথা বলে যে কেন্দ্রীয় সরকারকে দায়িত্ব নিতে হবে, তাদের দায়িত্ব এড়িয়ে গেলে চলবে না। আমাদের যা সামর্থ আছে তার চেয়ে বেশী করছি। কিন্তু কেন্দ্রীয় সরকারকে আরো করতে হবে এবং যাতে আরো কারখানা রুগ্ন না হয় তার জন্য ব্যবস্থা করতে হবে। আপনারা কারখানা খুলে দিন এবং সেখানে অর্ডার দেবার ব্যবস্থা করুন এবং যাতে এখানকার পরিবেশ ঠিক থাকে সেই ব্যবস্থা কেন্দ্রীয় সরকারকে করতে হবে। এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন করছি।

(উপাধ্যক্ষ মহাশয় চেয়ারে আসীন ছিলেন)

**শ্রী অমর ভট্টাচার্য্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিশেষ করে মন্ত্রী মহাশয়ের বক্তৃতা শোনার পর আমার বর যাত্রীর নিমন্ত্রণ খাবার কথা মনে হচ্ছে। বরযাত্রীকে নিমন্ত্রণ করে বর পক্ষ খাওয়ান কনেপক্ষ। আমাদের নির্মলবাবু কর্ত্তৃত্ব করতে চান, দায়িত্ব নিতে হবে কেন্দ্রীয় সরকারকে। অর্থাৎ বরপক্ষ নিমন্ত্রণ করবে আর কনেপক্ষ খাওয়াবেন। জয়প্রকাশ নারায়ণ এক সময় বলেছিলেন বিপ্লব রাক্ষসী বিপ্লবকেই ভক্ষণ করে। আমরা দেখছি আজকে যারা সরকারী দলে গেছেন ওরা তো বেসরকারী দলে থাকবেন বলেই ভেবেছিলেন। অকস্মাৎ শিঁকে ছিঁড়ে গেছে। আজকে যারা সরকারী গদীতে এসেছেন তারা ১৯৭৭ সালে প্রফুল্ল সেনের কাছে ৯০টি আসন চেয়েছিলেন। ৯০ টি আসলে যাই হোক এখানে যাওয়া যায় না। সুতরাং বিড়ালের ভাগ্যে শিঁকে ছিঁড়ে গেছে। ১৯৫২সাল থেকে ওরা শুধু আন্দোলন করে গেছেন দিতে হবে, ভাঙতে হবে, মানতে হবে, কাজ না করতে হবে। হঠাৎ ১৯৭৭ সালে ওরা গদীতে এসে দেখলেন ৫২ সাল থেকে যা বলেছেন তা নিজেদের পক্ষে বুমেরাং হয়ে এসেছে। ডাঃ রায়ের কাছে একটা রুগী নিয়ে যাওয়ায় তিনি বলেছিলেন আমি ওষুধ দেব আর তোমরা কুপথ্য দেবে তাতে রোগ বেড়ে যাবে। রাজীব গান্ধী, ইন্দিরা গান্ধী, নেহেরুর কাছে অথবা তাদের স্বর্গতঃ পূর্বপুরুষের কাছে কি প্রার্থনা করেছিলেন জানিনা। রুগ্ন শিল্পের জন্য ওষুধ চেয়েছেন আর কুপথ্য সরবরাহ করবেন আপনারা। নির্মলবাবু বলবেন রুগ্ন শিল্প সামলাতে হবে, যাতে আরো রুগ্ন না হয় দেখতে হবে এই সংক্রামক বীজাণু দিয়ে পশ্চিমবাংলার শিল্পকে বাঁচানো যাবে না, রুগ্ন হয়ে যাবে। এখানকার কোনটা রুগ্ন নয়, এই মন্ত্রীসভাও রুগ্ন। গতকাল দেখলাম এক মন্ত্রী যাচ্ছেন হাঁটি হাঁটি পা পা। আমার এক নাতি হয়েছিল তাকেও হাত ধরে হাঁটাতে হয়। এখানকার মন্ত্রী রুগ্ন, সরকার রুগ্ন শিল্প, শিক্ষা, বিদ্যুৎ রুগ্ন, বাক্যজালই শুধু রুগ্ন নয়। আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি ........ (গোলমাল)........ আপনারা অনুগ্রহ করে চেঁচাবেন না, আই এ্যাম এ্যান এম. এল. এ. ইলেক্টেড নট বাই রিগিং বাট ইনস্পাইট অব রিগিং আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি সেই এলাকার পার্শ্ববর্তী এলাকার হিমালয় পেপার এন্ড বোর্ড মিল কেন গেল? আমি যে এলাকা থেকে নির্বাচিত হয়েছি তার পার্শ্ববর্ত্তী এলাকায় একসময় মুখ্যমন্ত্রী প্রতিনিধি ছিলেন, ঐ মিলকে রিলিফ আনডারটেকিং দিয়ে রাজ্য সরকার বাঁচাননি। তার ম্যানেজমেন্ট কন্ট্রোল নিয়েছিলেন কেন্দ্রীয় সরকার। তাঁরা আশা করেছিলেন রাজ্যসরকারের সহযোগিতায় সেই শিল্প বাঁচবে, দীর্ঘদিন রুগ্ন হয়ে আছে, তাকে আবার সুস্থ করা যাবে। আমার এলাকার পাশে ইষ্টবেঙ্গল ইঞ্জিনিয়ারিং, এ্যাঙলো ব্রাদার্স শেষ হয়ে গেল, প্রায়ই দেখছি নাভিশ্বাস। ক্লিনিক্যালি ডেড-রোগীর যেভাবে অনেক সময় নাড়ী টলে, আসলে রোগীটি মারা যায়, শেষ মুহুর্তে আত্মীয় স্বজন অপেক্ষা করে শ্মশানে নিয়ে যাবে না কবরে নিয়ে যাবে সেই রকম ক্লিনিক্যালি ডেড রোগীর মতো আমাদের ঐ এলাকার শিল্পগুলির অবস্থা, পশ্চিমবাংলার সমস্ত শিল্পগুলির অবস্থা। ঐ ক্লিনিক্যালি ডেড রোগীর মত শিল্পগুলির টিপ টিপ করে নাড়ী চলছে, কখন

কবরে যাবে তারজন্য মুহুর্ত গুনছে। আমি এই প্রস্তাবকে নিশ্চয়ই সমর্থন করি যদি এই প্রস্তাবের উপর আমাদের পক্ষ থেকে যে সংশোধনী দেওয়া হয়েছে। সব কয়টি সংশোধনী গ্রহণ করা হয়, আর অপর পক্ষের যামিনী বাবু এবং নিজামুদ্দীন সাহেব যে সংশোধনী দিয়েছেন সেই সংশোধনী আমি বিরোধীতা করছি। আজকে পশ্চিমবঙ্গে শিল্পপতিরা লগ্নী করছে এই কথাও বলা হয়েছে। শিল্পপতিদের কাছে গিয়ে জিজ্ঞাসা করুন কেন তাঁরা লগ্নী করছেন না। পশ্চিমবঙ্গে প্ল্যাষ্টিক কারখানায় যেখানে ২ জন আছে, ৫জন আছে, ৭ জন আছে সেখানে প্রায়ই ধর্মঘট হয়। কিন্তু টাটা, বিড়লার কারখানায় তো কোন ধর্মঘট হতে দেখলাম না। তাহলে বড় বড় শিল্পপতিদের সংগে কি গোপন ব্যবস্থা আছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জানা নেই কেন শিল্পপতিরা এখানে লগ্নী করছেন না, সেটা ওঁরা জানেন। কেন্দ্রীয় সরকার শতকরা ৯০ ভাগ জুট মিল শিল্পে সাহায্য দিচ্ছেন, এঁরা বলছেন চটকল মালিকদের শতকরা ১০ ভাগ বিনিয়োগ করে। তাহলে তারা এই সর্বনাশ করছে কেন এবং আপনারা এই সর্বনাশ করতে দিচ্ছেন কেন? আপনারা তো সর্বশক্তিমান সরকার, আমরা তো আপনাদের ভাষায় মাইক্রোস্কোপিক মাইনরিটি। এটা ভাল কাজ, আপনাদের প্রস্তাবের সঙ্গে আমরা যুক্ত হয়েছি, আপনাদের যে কোন ভাল কাজের সঙ্গে আমরা সহযোগিতা করি শুধু ট্রাম, বাস পোড়ানো ছাড়া। এই ট্রাম, বাস আপনার এত পুড়িয়েছেন যে পোড়াতে পোড়াতে হনুমানের লংকা পোড়ানোর রেকর্ডকেও আপনারা ভেঙ্গে দিয়েছেন, আমরা ভাঙ্গিনি। আজকে গড়বার চেষ্টা করুন, কিন্তু আমরা জানি গড়বার চেষ্টা আপনারা করবেন না। আমরা জানি আপনারা মার্কস, এঙ্গেলসে বিশ্বাসী, কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী ইংলণ্ডে গিয়ে বলেছেন মার্কসিজমে দরকার নেই, গণতন্ত্র হলেই চলবে। আবার নাম্বুদ্রিপাদ আক্ষরিক অর্থে বলেছেন মার্কসিজমের দরকার নেই। তাহলে আপনারা তো মার্কসিজমকে বিদেয় করে দিয়েছেন। স্যার, লালবাতি জ্বালাবেন না, লাল সর্বনাশার সংকেত। আমরা জানি এদের শক্তি আছে, আমাদের যুক্তি আছে, ওদের শক্তির জোয়ারে আমাদের যুক্তি ভেসে যাবার উপক্রম হয়েছে। কেন্দ্রীয় সরকারের নীতি সম্বন্ধে বলেছেন যে এখানে বিভিন্ন শিল্প গড়ে ওঠার পক্ষে কেন্দ্রীয় নীতি প্রতিবন্ধক। সত্যই কি তাই? প্রতিবন্ধক তো আপনারা নিজেরা। আমি আবার উল্লেখ করছি যে যামিনীবাবু এখানে যে সংশোধনী এনেছেন খবরের কাগজে বেরিয়েছিল, কোন প্রতিবাদ হয়নি। বেঙ্গল এনামেল কারখানার মালিকের কাছে গিয়ে যামিনী বাবু বলেছেন এটা ব্যক্তিগত মালিকের কাছে বিক্রি করে দিন না হলে চলবে না। আপনারা কারখানা রুগ্ন করে দেবেন, রোগকে শেষ সীমায় নিয়ে যাবেন, রোগী মেরে ফেলবেন তারপর কংগ্রেসী ডাক্তারের কাছে নিয়ে গিয়ে বলবেন রোগী মারবেন না। এটা কি রকম কথা। এখানে নিজামুদ্দিন সাহেব এবং যামিনী সাহা মহাশয় যে সংশোধনী এনেছেন সেটা ব্যাতিরেকে জয়নাল আবেদিনের সংশোধনী প্রস্তাব সমর্থন করে এই প্রস্তাব সমর্থন করছি।

(অধ্যক্ষ মহাশয় চেয়ারে আসীন ছিলেন)

**শ্রী যামিনী সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ব্যক্তিগত ব্যাখ্যা দেব কারণ অমরবাবু আমার নাম করে বলেছেন। উনি বলেছেন, বেঙ্গল এনামেল কারখানা ব্যক্তিগত মালিকানাকে দেওয়া হোক একথা নাকি আমি বলেছি। ওই কারখানাটা তো ব্যক্তিগত মালিকানায়ই রয়েছে। কারখানার মালিক ব্যাংকের ৮ কোটি টাকা মেরে দিয়েছে। ব্যাংক বলেছে এই মালিককে বাদ দিয়ে করা হোক, একে আর টাকা দেওয়া যাবে না। ব্যাংক আরও বলেছে ১২০০ লোক দিয়ে কাজ করাতে হবে, ৫০০ লোক ছাঁটাই করতে হবে। আই আর সি এ বলেছে এই কারখানা চলবেনা কারণ ব্যাঙ্ক যে ভায়বিলিটি রিপোর্ট দিয়েছে সেটা আমরা মানছিনা। গতকাল ব্যাংকের চেয়ারম্যান আমাকে বললেন, আমরা এবং আই আর সি এ মিলে একটা উদ্যোগ নিয়েছিলাম বটে কিন্তু আমরা টাকা দেবনা। অমরবাবু কোন কিছু না জেনে আমার সম্বন্ধে ওই রকম একটা কথা বলে ফেললেন।

**[ 3.00 – 3.10 p.m.]**

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় স্পীকার মহাশয়, আমি অনেক আশা নিয়ে আমাদের এই পক্ষের বন্ধুদের সংগে আলোচনা করেছিলাম যে যুক্তভাবে আমরা এই প্রস্তাব আনতে পারি কিনা। কারণ এই সমস্যা সমস্ত পশ্চিমবঙ্গবাসীর একটা বড় সমস্যা। এটা কোন দলীয় সমস্যা নয়। এই ব্যাপারে সুব্রতবাবুর সংগে আলোচনা হবার পর এই প্রস্তাব এখানে এসেছে। কিন্তু এখানে বিরোধী পক্ষের বক্তৃতা যা শুনলাম তাতে দেখছি এই প্রস্তাব অর্থহীন হয়ে যাবে। এঁরা এই প্রস্তাবের সিরিয়াসনেস রক্ষা করলেন না। ঐক্যবদ্ধ হয়ে একটা প্রস্তাব গ্রহণ করি সেদিকে গেলেন না, দিল্লীতে গিয়ে সকলে মিলে আলোচনা করি সেদিকেও গেলেন না। এঁরা বলেন আমরা যাব না, কারণ তাঁদের এ্যামেন্ডমেনড় আছে। তাহলে কি এঁরা বিরোধীতা করছেন? কেন যাবেননা, এত ভয় কিসের? চলুন না, কেউ খেয়ে ফেলবেন না। জয়নাল আবেদিন হয়তো বলবেন আমি এর পক্ষে, কিন্তু আমি দেখছি উনিও এর বিরোধী। উনি একটা শব্দ বদলাতে বলেছেন। উনি বলছেন," পশ্চিমবঙ্গ বিধান সভা লক্ষ্য করছে" আমি জিজ্ঞেস করি "সন্তোষ প্রকাশ করছি" একটা কেন বলা যাবেনা? এর মানে কি ? কেন্দ্রীয় সরকার কতগুলি নিয়েছে তারজন্য তো আমরা সন্তোষ প্রকাশ করেছি। তাহলে এই "সন্তোষ প্রকাশ করছি" কথাটা বলতে আপত্তি কেন? আসল কথা হল এই হচ্ছে ওঁদের দৃষ্টিভঙ্গী। আমরা যুক্তভাবে যে প্রস্তাব এনেছিলাম তার আর কোন মানে হচ্ছেনা। এখানে বলা হল অষ্টাদশ শতাব্দীতে কি হয়েছিল, ইংল্যাণ্ডে কি হয়েছিল, শিল্প ক্ষেত্রে কোথায় বিপ্লব হয়েছিল ইত্যাদি, ইত্যাদি। আমি এই সমস্ত অবান্তর কথার মধ্যে যাচ্ছি না। ডাঃ রায়কে এই দুর্গাপুরটা কোন রকমে ঠেকিয়ে দিলেন। ওঁরা বলেছিলেন এই ইস্পাত কারখানা আমরা বিড়লাকে দিয়ে করাব।

আপনাদের কোন টাকার দরকার হবে। কারণ উনি টাকা দিল্লী সহজে ছাড়বে না। সেইজন্য উনি বললেন যে আমি বিড়লাকে দিয়ে কারখানা করাবো। তখন ভারতের অর্থমন্ত্রী শ্রী কৃষ্ণমাচার। তিনি রাজী হলেন যে আচ্ছা বেশ আপনাদের দু একটা কারখানা। আমি বলেছি যে কাঁচামালের পরিবহন মাশুল সমীকরণ করার কথা। কিন্তু তা কেনা হোলনা? ডাঃ রায় বলেছিলেন। তারা যদি না করেন তো কি করবেন? তিনি কড়া করে চিঠি লিখেছিলেন যে এখানে লক্ষ লক্ষ বাস্তুহারা আসছে। আমরা প্রতিশ্রুতি বদ্ধ তাদের দেখবার। কিন্তু কিছুই হয়নি। ডাঃ রায়কে বলা হোল এতো কড়া ভাষায় নেহেরুকে চিঠি লেখা উচিত নয়। উনি বললেন আমি তো পলিটিশিয়ান নই। আমি যা মনে করেছি এবং দেখছি সেটাই বলেছি। ওরা আসছে দলে দলে আপনারা সেটা দেখছেন না। পাঞ্জাবে দেখছেন ভাল করেছেন। কাঁচামালের পরিবহণ সমীকরণ বিষয়ে কিছু করতে পারলেন না। এমন কি একটা প্রতিবাদও করতে পারলেন না। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলাকে নিয়ে যাওয়া হোল। আমাদের যে সুবিধা ছিল বিহারের যে সুবিধা ছিল - অর্থনৈতিক যে সুবিধা সেটা আমরা হারালাম। আমরা বার বার আট বছর ধরে ন্যাশানাল ডেভেলপমেন্ট কাউন্সিলের মিটিংএ এই কথা বলেছি । এটা কি কোন প্ল্যানিং - পরিকল্পনা। আপনারা হয় এটা উঠিয়ে দিন। তাহলে আমাদের যে কাঁচা মালের সুবিধা আছে আমাদের নিতে দিন। অন্য রাজ্যে যা আছে ওরা নিচ্ছে। আমি তো কন্ট্রোল দরে পাই না। আমাদের কয়লা ২ হাজার মাইল দূরে তারা কন্ট্রোল দরে পায়। কারণ হচ্ছে ওঁরা বলেন ওয়াগনে করে আমরা কয়লা নিয়ে যেতে পারব। লরীতে করে নিতে হবে। তাই আমাদের বেশী দাম পড়ে যাচ্ছে। ভারতবর্ষের অন্য রাজ্য এখানে থেকে ২ হাজার মাইল দূরে এখান থেকে কয়লা নিয়ে যাবার জন্য ওয়াগান পাচ্ছে। তাহলে এটা কি করে হল। এটা শুধু পশ্চিমবাংলার কথা নয়, সেইজন্য আমরা এটা দাবী করেছিলাম যে এটা আপনারা উঠিয়ে দিন। জনতা সরকার যখন ছিল তখনও দাবী করেছি এবং পরিশেষে শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন ফিরে এলেন তখন দাবী করেছি। ওঁরা বলেছেন ওঁরা

কবরে যাবে তারজন্য মুহুর্ত গুনছে। আমি এই প্রস্তাবকে নিশ্চয়ই সমর্থন করি যদি এই প্রস্তাবের উপর আমাদের পক্ষ থেকে যে সংশোধনী দেওয়া হয়েছে। সব কয়টি সংশোধনী গ্রহণ করা হয়, আর অপর পক্ষের যামিনী বাবু এবং নিজামুদ্দীন সাহেব যে সংশোধনী দিয়েছেন সেই সংশোধনী আমি বিরোধীতা করছি। আজকে পশ্চিমবঙ্গে শিল্পপতিরা লগ্নী করছে এই কথাও বলা হয়েছে। শিল্পপতিদের কাছে গিয়ে জিজ্ঞাসা করুন কেন তাঁরা লগ্নী করছেন না। পশ্চিমবঙ্গে প্ল্যাষ্টিক কারখানায় যেখানে ২ জন আছে, ৫জন আছে, ৭ জন আছে সেখানে প্রায়ই ধর্মঘট হয়। কিন্তু টাটা, বিড়লার কারখানায় তো কোন ধর্মঘট হতে দেখলাম না। তাহলে বড় বড় শিল্পপতিদের সংগে কি গোপন ব্যবস্থা আছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার জানা নেই কেন শিল্পপতিরা এখানে লগ্নী করছেন না, সেটা ওঁরা জানেন। কেন্দ্রীয় সরকার শতকরা ৯০ ভাগ জুট মিল শিল্পে সাহায্য দিচ্ছেন, এঁরা বলছেন চটকল মালিকদের শতকরা ১০ ভাগ বিনিয়োগ করে। তাহলে তারা এই সর্বনাশ করছে কেন এবং আপনারা এই সর্বনাশ করতে দিচ্ছেন কেন? আপনারা তো সর্বশক্তিমান সরকার, আমরা তো আপনাদের ভাষায় মাইক্রোস্কোপিক মাইনরিটি। এটা ভাল কাজ, আপনাদের প্রস্তাবের সঙ্গে আমরা যুক্ত হয়েছি, আপনাদের যে কোন ভাল কাজের সঙ্গে আমরা সহযোগিতা করি শুধু ট্রাম, বাস পোড়ানো ছাড়া। এই ট্রাম, বাস আপনার এত পুড়িয়েছেন যে পোড়াতে পোড়াতে হনুমানের লংকা পোড়ানোর রেকর্ডকেও আপনারা ভেঙ্গে দিয়েছেন, আমরা ভাঙ্গিনি। আজকে গড়বার চেষ্টা করুন, কিন্তু আমরা জানি গড়বার চেষ্টা আপনারা করবেন না। আমরা জানি আপনারা মার্কস, এঞ্জেলসে বিশ্বাসী, কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী ইংলণ্ডে গিয়ে বলেছেন মার্কসিজমে দরকার নেই, গণতন্ত্র হলেই চলবে। আবার নাম্বুদ্রিপাদ আক্ষরিক অর্থে বলেছেন মার্কসিজমের দরকার নেই। তাহলে আপনারা তো মার্কসিজমকে বিদেয় করে দিয়েছেন। স্যার, লালবাতি জ্বালাবেন না, লাল সর্বনাশার সংকেত। আমরা জানি এদের শক্তি আছে, আমাদের যুক্তি আছে, ওদের শক্তির জোয়ারে আমাদের যুক্তি ভেসে যাবার উপক্রম হয়েছে। কেন্দ্রীয় সরকারের নীতি সম্বন্ধে বলেছেন যে এখানে বিভিন্ন শিল্প গড়ে ওঠার পক্ষে কেন্দ্রীয় নীতি প্রতিবন্ধক। সত্যই কি তাই? প্রতিবন্ধক তো আপনারা নিজেরা। আমি আবার উল্লেখ করছি যে যামিনীবাবু এখানে যে সংশোধনী এনেছেন খবরের কাগজে বেরিয়েছিল, কোন প্রতিবাদ হয়নি! বেঙ্গল এনামেল কারখানার মালিকের কাছে গিয়ে যামিনী বাবু বলেছেন এটা ব্যক্তিগত মালিকের কাছে বিক্রি করে দিন না হলে চলবে না। আপনারা কারখানা রুগ্ন করে দেবেন, রোগকে শেষ সীমায় নিয়ে যাবেন, রোগী মেরে ফেলবেন তারপর কংগ্রেসী ডাক্তারের কাছে নিয়ে গিয়ে বলবেন রোগী মারবেন না। এটা কি রকম কথা। এখানে নিজামুদ্দিন সাহেব এবং যামিনী সাহা মহাশয় যে সংশোধনী এনেছেন সেটা ব্যাতিরেকে জয়নাল আবেদিনের সংশোধনী প্রস্তাব সমর্থন করে এই প্রস্তাব সমর্থন করছি।

(অধ্যক্ষ মহাশয় চেয়ারে আসীন ছিলেন)

**শ্রী যামিনী সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ব্যক্তিগত ব্যাখ্যা দেব কারণ অমরবাবু আমার নাম করে বলেছেন। উনি বলেছেন, বেঙ্গল এনামেল কারখানা ব্যক্তিগত মালিকানাকে দেওয়া হোক একথা নাকি আমি বলেছি। ওই কারখানাটা তো ব্যক্তিগত মালিকানায়ই রয়েছে। কারখানার মালিক ব্যাংকের ৮ কোটি টাকা মেরে দিয়েছে। ব্যাংক বলেছে এই মালিককে বাদ দিয়ে করা হোক, একে আর টাকা দেওয়া যাবে না। ব্যাংক আরও বলেছে ১২০০ লোক দিয়ে কাজ করাতে হবে, ৫০০ লোক ছাঁটাই করতে হবে। আই আর সি এ বলেছে এই কারখানা চলবেনা কারণ ব্যাঙ্ক যে ভায়বিলিটি রিপোর্ট দিয়েছে সেটা আমরা মানছিনা। গতকাল ব্যাংকের চেয়ারম্যান আমাকে বললেন, আমরা এবং আই আর সি এ মিলে একটা উদ্যোগ নিয়েছিলাম বটে কিন্তু আমরা টাকা দেবনা। অমরবাবু কোন কিছু না জেনে আমার সম্বন্ধে ওই রকম একটা কথা বলে ফেললেন।

আজকে এই দুর্দশা, অবহেলার জন্য, চুরি জোচ্চুরির জন্য এই সব হচ্ছে, শুধু টাকা দিলেই হবে না, এইসব গুলোও দেখতে হবে। আই.আর.সি.আই. যেগুলো করছে, এইগুলো কি করে জাতীয়করণ করতে পারি, কেন্দ্রীয় সরকার নিয়ে নিতে পারেন — তা তো করছে না, বছরের পর বছর কোটি কোটি টাকা খরচ হচ্ছে, টাকা দিচ্ছেন তাঁরা, অন্ততঃ শ্রমিকরা খেয়ে বাঁচচ্ছেন, কিন্তু এতে কি হবে, অনন্তকাল ধরে এটা চলতে পারে নাকি? আমাদের সঙ্গে এঁরা কোনও যোগাযোগ করে না। খালি যখন গোলমাল হয় শ্রমিকদের কিছু, তখন আমাদের বলেন যে এই সব গোলমাল হচ্ছে দেখুন। আমরা বলছি সেই জন্য, এইগুলো জাতীয়করণের কথা। কেন্দ্রীয় সরকারের প্রধান দায়িত্ব হচ্ছে জাতীয় করণ করা। ওঁদেরই আইন, আমরা কতটুকু করতে পারি, কিন্তু আমাদের খানিকটা দায়িত্ব আছে, সেই জন্য আমরা ১৫/১৬টা নিয়েছিলাম, তিনটেকে আমরা জাতীয়করণ করে দিয়েছি, একটা কেন দিল্লীতে পড়ে আছে জানিনা। ওঁদেরই আইন অনুযায়ী করেছি, ওঁরা সেটা দিলে আমরা করে দেব। এবারও আমরা ভেবেছিলাম দু তিনটে আনবো, কিন্তু এঁরা আনতে দেবেন না — কেন্দ্রীয় সরকার নুতন নীতি ঘোষণা করেছেন — আমি শ্রী রাজীব গান্ধীকে জিজ্ঞাসা করেছিলাম, হঠাৎ কেন এই নীতি ঘোষণা করলেন? অনেক নীতি তো এখনও বাকী আছে। আপনিও তো বলেছিলেন যে আমাদের একটু দেরী হয়ে যাচ্ছে ইলেকশনের ব্যাপারে। দু তিনবার করে ইলেকশন হচ্ছে সেই জন্য দেরী হচ্ছে। এখন আমরা করছি। এক সঙ্গে সব করলেই তো পারতেন।

আর আমাদের দেশে যদি এটা করেন, এখন যে নীতি নিয়েছেন যে পাস্ট লায়েবিলিটি — লায়েবিলিটি মানেটা কি? এই যে মালিকরা মেরে দিয়ে চলে গেল, সেটা আমি জাতীয়করণ করার সময়, কেন্দ্রীয় সরকার জাতীয়করণ করার সময় কেন তাদের রেসপন্সিবিলিটি আমরা নেব? চলতে পারে সেই কারখানা সেই দায়িত্ব নিয়ে? এটা চলতে পারে না। উনি বললেন খোঁজ নিয়ে দেখছি। আমি বললাম, দেখুন আমাদের দেশে কারখানার পর কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, আমেরিকায় বন্ধ হয়ে যায়, কিন্তু পরের দিন লোকগুলো, তাদের পরিবারবর্গ নিয়ে অনাহারে থাকেন না। কারণ ওদের একটা ইনস্যুরেন্স আছে, একটা পরিকল্পনা আছে যাতে ঐ যারা চাকরি হারায়, তারা কিছু পায় সপ্তাহে সপ্তাহে, কিন্তু আমাদের তো তা নয়। সেইজন্য এইগুলো নেবার পর একটু সময় লাগতে পারে, কিন্তু শ্রমিক কর্মচারী, তাদের পরিবারবর্গকে আমাদের দেখতে হবে। এটা কেউ বলছেন না যে যত কারখানা আছে, যার কোনও অস্তিত্ব নেই, সেইগুলোকে খুলতে হবে, তা তো কেউ বলছেন না? যেগুলো ভায়েবল হবে দু, তিন, পাঁচ বছরের মধ্যে, সেইগুলো খোলার জন্য আমরা বসে আলোচনা করে করতে পারি। আর তাড়াহুড়ো করে কিছু করা উচিত নয় কারণ ওদের তো একটা পয়সা নেই ব্যাঙ্কে বা প্রভিডেন্ট ফাণ্ডে, কাজেই সেটাও আমাদের বিবেচনা করতে হবে ভারতবর্ষের মত দেশে। ইংলণ্ডে বিবেচনা করতে হয়না, এই তো বললাম, ম্যানচেষ্টারে কত কারখানা বন্ধ হয়ে গেছে, কিন্তু শ্রমিকরা তো পরের দিন খেতে পায়, আমেরিকায় ইনস্যুরেন্স আছে, তারা খেতে পায়, কম টাকা পয়সা পায় কিন্তু খেতে পায়। আমাদের এখানে এখন সেই সব ব্যবস্থা নেই।

সে জন্য কথাটা বলেছি। আজকে পশ্চিমবাংলার দুরবস্থা কেন? পশ্চিমবাংলার যে সমস্যা, সেই সমস্যার জন্য প্ল্যানিং কমিশন আমাদের দিকে তাকাননি। এটা আমার কথা নয়, বিধান চন্দ্র রায়ের কথা। কোন প্রদেশে এমন হয়েছে? ৭০ লক্ষ উদ্বাস্তু এসেছে তাদের জন্য পরিকল্পনা নেওয়া উচিত ছিল না, তাদের মাথা পিছু খরচ বাড়ান উচিত ছিলনা, তাদের পুর্নবসতির ব্যবস্থা করা উচিত ছিলনা? পাঞ্জাবে করেছেন, তারাও আমাদের ভাইবোন, ভাল করেছেন। জমি বিনিময় হয়েছে, তার উপরে দোকান-পাট, ঘরবাড়ি তারা করেছেন। আমাদের এখানে মাথাপিছু দুই শত টাকা খরচ করলে ওখানে ৬/৭ শত টাকা খরচ করেছেন। ওখানে খরচ করেছে, ভাল করেছেন, কিন্তু আমাদের এখানে কেন

করলেন না? এই যে চাপটা সৃষ্টি হল এর জন্য আজও আমাদের ভুগতে হচ্ছে। পশ্চিমবঙ্গে এটা একটা বিশেষ অবস্থা সেটা বুঝতে হবে। ভারতবর্ষের আর কোথাও এটা নেই। এই রকম অবস্থা জেনেও [illegible] পক্ষ থেকে এটা ভাল মনে সমর্থন করতে পারলেন না। কোন রকমে এক লাইন বলে গালি-গালাজ দিয়ে,.আজেবাজে কথা বলে বললেন সমর্থন করছি। তারা যে সংশোধনী দিয়েছেন তার থেকে এটা বোঝা যায় যে তাদের মনোভাব কি? কেন্দ্রীয় সরকারের প্রশংসা করুন কিন্তু আমাদের একটু দেখুন। অন্য কতকগুলি যা আমরা নিতে পেরেছি তার জন্য সন্তোষ প্রকাশ করেছি। কিন্তু উনি কি বললেন? উনি বললেন, 'আমরা লক্ষ্য করছি।' আরে কি লক্ষ্য করছি, এটা কি লক্ষ্য করার বিষয় নাকি? তারপরে বেসরকারী যে সমস্ত শিল্পপতিরা আছেন, তারাও ঐ একই ব্যাপার করছেন। তারা এখানে লাভ করছেন আর অন্য জায়গায় ইনভেষ্ট করছেন, বিশেষ করে যে সব জায়গায় যেটা ওরা বুঝেছেন যে এত চেতনাশীল মানুষ নেই, যাদের কিছুটা দিয়ে কাজ করানো যেতে পারে সেখানে করছেন। কেন, এখানে কি তাদের কোন নীতিগত ব্যাপার ছিল? কেন্দ্রীয় সরকার তাদের এনকারেজ করেছেন। আমি নিজে কয়েকটা জানি যখন লাইসেন্সের জন্য তারা গেছেন, তাদের জিজ্ঞাসা করা হয়েছে যে কোথায় করবেন? বলেছেন, পশ্চিমবাংলায় আর আসবেন না। কোথায় করতে হবে? কোন একটা জায়গায় নাম করে বলা হয় সেখানে চলে যান, এখন সই করে দিচ্ছি লাইসেন্স, পারমিট গিভেন এই জিনিস হচ্ছে এবং এটা সুপরিকল্পিত ভাবে হচ্ছে। আজকে ফাইনানসিয়াল ইনস্টিটিউশান, ব্যাঙ্ক, এগুলিতো কেন্দ্রীয় সরকারের। আপনারা যদি হিসাব দেখেন তাহলে দেখবেন যে তারা এখানে কত পুঁজি নিয়োগ করছে, কত টাকা খরচ করেছেন, আর অন্য প্রদেশে কত করেছেন। তাদের জন্য খরচ করুন কিন্তু আমাদের দিকেও একটু তাকান। শিল্পের ব্যাপারে এখানে আমরা শীর্ষস্থানে ছিলাম। এখনও হাজার হাজার কোটি কোটি টাকা তারা নিয়ে যাচ্ছেন। তারা নিন, অন্যকে দিতে হবে, বড় করতে হয় করুন। আমাদের কোন আপত্তি নেই। কিন্তু আমাদের এখানে কিছু হবেনা, আমাদের এখানে কোন পুঁজি নিয়োগ হবে না কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে? কেন্দ্র যদি না করে, ওদের অর্থনৈতিক প্রতিষ্ঠানগুলি যদি না করে তাহলে প্রাইভেট সেক্টর, তারা বুঝে যায় যে নীতিটা বোধ হয় এই। তাসত্ত্বেও এই কয়েক বছরে আমরা অনেকগুলি কারখানা খুলেছি। ৩ বছরের হিসাব যা আছে তাতে ১৭টি কারখানা নূতন হয়েছে, আরো ১২টি কারখানার এক্সপানশান হয়েছে। আর কুটির শিল্প, ক্ষুদ্র শিল্পে আমরা ভারতবর্ষে শীর্ষস্থানে আছি। কারণ এটা আমাদের আওতায় খানিকটা পড়ে সে জন্য আমরা শীর্ষস্থানে আছি। এত কুটির শিল্প, এত ক্ষুদ্র শিল্প ভারতবর্ষের আর কোথাও নেই এবং এই ৮ বছরে এই সব হয়েছে। আমরা যেখানে পারি সেখানে করছি কিন্তু যেটা আমাদের হাতের বাইরে —মাঝারী শিল্প, বড় শিল্প, ঐ পেট্রো-কেমিক্যাল সম্পর্কে বলেছি, সেগুলি কেন করবেন না? আমরা তো আগে দরখাস্ত দিয়েছি। গুজরাটে হয়ে যাবে, আর আমাদের এখানে হবে না? এর জন্য কি মারামারি, কাটাকাটি করতে হবে? পাঞ্জাবে গিয়ে বলে এসেছেন যে ওখানে কি কারখানা হবে—ইনটেগ্রেটেড কোচ ফ্যাক্টরী হবে, ভাল কথা। আমাদের অপরাধ কি আমরা মারামারি, কাটাকাটি করিনা? আর এখানে ওয়াগনের অর্ডার ১২ হাজার থেকে কমিয়ে ৫ হাজার করেছেন। তারপরেও বলবেন যে 'ডাইং সিটি'। এটাতো আপনাদেরই কারখানা। একটা বাদ দিয়ে যতগুলি ওয়াগন ফ্যাক্টরী আছে সবই কেন্দ্রীয় সরকারের, সেখানে করাচ্ছেন কেন? কাজেই বলবার কিছু নেই। এটা ঠিক যে ওদের বাজেট আমাদের প্রাইভেট সেক্টরের পোয়া বারো হয়েছে। সে জন্য বড়বাজারে বোমা ফাটিয়ে স্বাগত জানানো হয়েছে বাজেটকে।

**[ 3.20 – 3.30 p.m.]**

ঠিক তো হবে — কিন্তু শতকরা ৫০ ভাগ জনগনের কি হবে? গোঁসা হোতা হ্যায় কিউ?

ক্র্যাকার ফাটিয়েছিলেন ওখানে। সেই জন্য আমাদের কথা হচ্ছে শ্রমিকদের কি হবে, কর্মচারীদের কি হবে এটা ভেবে নিতে হবে। সেই জন্য আমি বলছি এই অবস্থায় যে কোন লোকেরই এটাকে সমর্থন করা উচিত বলে আমি মনে করি। ওরা যে এ্যামেন্ডমেন্ট দিয়েছেন, সেই সংশোধনী আমরা কখন মানতে পারি? কোন মানে হয় না সংশোধনীর। দিল্লীতে যাবে না তো প্রস্তাব পাশ করছেন কি করতে? চিঠি লিখে দেবেন? ভয় নেই, আমি অভয় দিচ্ছি, রাজীব গান্ধী কিছু করবে না। চলুন আমার সঙ্গে আমি ওখানে যাচ্ছি। আর একটি কথা হচ্ছে এই, আমরা জানি ভারতবর্ষ ব্যাপী শিল্প গড়তে হলে কেন্দ্রের যদি সমর্থন না পাওয়া যায়, সহযোগিতা না পাওয়া যায়, প্ল্যানিং কমিশনের সহযোগিতা যদি না পাওয়া যায় তাহলে কখনই কোন শিল্প কোথাও হতে পারে না। কারণ, আমরা দেখেছি নির্বাচনের সময় বলে দেওয়া হল রেলওয়ে হবে, ওটা হবে, অমুক তমুক হবে ইত্যাদি হবে, কিন্তু প্ল্যানিং কমিশনের অনুমোদন ছিল না। আমরা টাকা পর্যন্ত কোন কোন জায়গায় চাষীদের দিয়ে দিলাম। এখন বলছেন, না, অনুমোদন হয়নি! অন্য জায়গায় অনুমোদন ছাড়াই হচ্ছে, আর আমাদের এখানে এগুলি হতে পারে না কেন? সেই জন্য পশ্চিমবাংলা অবহেলিত হয়েছে নানা দিক থেকে। এটা আজকের ব্যাপার নয়, বাম পন্থী সরকারের সময় থেকে নয়, ডাঃ বিধান চন্দ্র রায়ের আমল ষাটের দশক থেকে দেখছি আমরা ক্রমশঃ তলার দিকে নেমে যাচ্ছি। আমরা প্যারোবিয়্যাল নই। এত ভাষাভাষির মানুষ কোথাও নেই। পশ্চিমবাংলায় এত ভাষাভাষির মানুষ এক সঙ্গে বসবাস করেন। এই রকম সম্প্রীতি ভারতবর্ষের কোথাও নেই। আমি বলব এটা শুধু বাঙালীর কথা নয়, আমাদের এই কলকাতায় হাজার হাজার লোক আসছেন কাজের অন্বেষণে, উত্তরপ্রদেশ থেকে আসছেন, বিহার থেকে আসছেন, উড়িষ্যা থেকে আসছেন। তারা আমাদেরই লোক। তারা বাস্তবে আমাদের দেশেরই নাগরিক। তারা এই "মরা শহরে" কাজের অন্বেষণে আসছেন। কারণ ঐগুলি জ্যান্ত শহর বলে কাজ পাচ্ছেন না, আর ঐসব প্রদেশে কিছু সুবিধাও পাচ্ছে না। আপনাদের কাছে আর দীর্ঘ বক্তৃতা দেবার প্রয়োজন নেই। আমি তাই আবেদন করব, এটা তো কেন্দ্রীয় সরকারের পরোক্ষ দায়িত্ব — কোথায় কোথায় কো-অপারেটিভ হতে পারে, এটা খুব কঠিন ব্যাপার। কিন্তু যদি ১৫০/২০০ লোক থাকে তহলে'ও খুব কঠিন ব্যাপার। ৩টি চলছে, তবে খুব ভাল অবস্থা বলব না। কিছু ভাল আছে, এগুলি চেষ্টা করে দেখতে পারি। কিন্তু বড় কো-অপারেটিভ চালান — বেঙ্গল পটারীর ব্যাপারটা কাগজে দেখলাম। ৫ বছর ধরে আমি চেষ্টা করছি। ৫।। হাজার লোক কাজ করে সেখানে এবং কেন্দ্রীয় সরকার বারে বারে বলছেন, আগের সরকারও বলেছেন, এই সরকারও বলছেন, আগের যিনি শিল্প মন্ত্রী ছিলেন তিনিও বলছেন, ওরা সকলেই বলছেন, হ্যাঁ, এটা দেখা দরকার। হঠাৎ কাগজে দেখলাম সত্যি কিনা জানি না, কো-অপারেটিভ করে চালান — কো অপারেটিভ করে কি করে চালাব? কাপ, পেয়ালা তৈরী হয় একটি অংশ সেখানে ১।। হাজার লোক কাজ করে। কিন্তু যেখানে পি.এ্যাণ্ড.টি'র ঐ মালগুলি তৈরী হয় সেগুলি কো-অপারেটিভ করে যে তৈরী করব তার মার্কেট কোথায়? (ভয়েস : সুনীতি চট্টরাজ, কোলের কি হল?) গো এ্যাণ্ড আস্ক দিল্লী। কোলের ব্যাপারে আমরা সমস্ত ঠিক করে ফেলেছিলাম এবং কেন্দ্রীয় সরকার কথা দিয়েছিল, হল না। এটা হল না। অন্য কোন মালিক দেখুন। আর একটা মালিক এল। সে আমাদের থেকে অনেক বেশী জানে, কি করে কি করতে হয় জানে। লাইসেন্স নিয়ে এল, বলল আমি করছি। সেটা ঠেকে গেছে। ৫ বছর ধরে চেষ্টা করছি। আমাদের কথা হচ্ছে রেষারেষি করে কোন লাভ নেই। অশোক সেনকে বলেছিলাম, এটা আপনার'ই তো কনস্টিটিউএনসি, নির্বাচনের সময় বলেছিলেন সব কারখানা খুলে যাবে, একটু চেষ্টা করুন। অনেক দিন পরে মন্ত্রী হয়েছেন একটু চেষ্টা করে দেখুন। কাজেই আশা করেছিলাম কংগ্রেসী বন্ধু যারা আছেন তারা অন্ততঃ এই ব্যাপারে খোলা মনে আমাদের সঙ্গে আসবেন, আমরা দিল্লী যাব, আলোচনা করব, কোন বাক-বিতণ্ডা হবে না। কেন্দ্রের অসুবিধা থাকতে পারে। সেখানে আমরা দেখব কি

অসুবিধা আছে। কিন্তু আমরা দেখছি পশ্চিমবঙ্গের মানুষের সর্বনাশ করতে বাস্তব এবং এটাই লক্ষ্য, সেটা তারা করবেন।

**শ্রীকমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা ভেবেছিলাম, আজকে অন্ততঃ এই প্রস্তাবের বিতর্কে বাপুলি সাহেব এবং অন্যান্যরা যে উৎপাত সৃষ্টি করছেন সেটা করবেন না। স্যার, অতীতে আমরা এই হাউস থেকে একমত হয়ে দুবার দুটি প্রস্তাব পাশ করেছিলাম এবং কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়েছিলাম। যদিও সেইসব প্রস্তাবের ব্যাপারে আমরা সুবিচার পাই নি তথাপি সেইসব প্রস্তাবের মাধ্যমে আমরা কিছু দাবী কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে পেরেছিলাম, তাদের শোনাতে পেরেছিলাম ও তাদের আলোচনা ও বোধগম্যের মধ্যে আনতে পেরেছিলাম। কিন্তু স্যার, আমরা দেখতে পাচ্ছি, ক্রমশঃই এমন একটা অবস্থার সৃষ্টি হচ্ছে যাতে দেখছি কংগ্রেস যুক্তভাবে কিছু করতে চান না। তাঁরা তা করতে চান না বলেই আমরা দেখতে পাচ্ছি, একমত হয়েও তাঁরা বিরোধিতার আবরণ নিয়ে এখানে গোলমাল করছেন।

(নয়েজ)

আমি বুঝতে পারছি না, সুব্রতবাবু আজকে হাউসে থাকলে কি এ্যাটিচুড নিতেন।

(নয়েজ)

(সেভারেল কংগ্রেস মেম্বারস রোজ টু স্পিক)

**মিঃ স্পীকার :** Mr. Bapuli, please take your seat. Have patience.

(নয়েজ)

**শ্রী কমল সরকার :** স্যার, আমরা জানি কংগ্রেসের মধ্যে গোলমাল আছে, কংগ্রেসের মধ্যে বিরোধ আছে। কিন্তু সেই গোলমাল এবং গোষ্ঠীদ্বন্দ্ব কোন পর্যায়ে তাঁদের নিয়ে গিয়েছে, কখন কে কার মাথায় লাঠি মারছে সেটা আমরা জানি না।

(নয়েজ)

(সেভারেল কংগ্রেস মেম্বারস রোজ টু স্পিক)

(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ : আপনি দেখছি আমাদের দল নিয়ে খুব ভাবিত? আপনাকে আমাদের দল নিয়ে ভাবতে হবে না।)

(নয়েজ)

**শ্রী কমল সরকার :** হ্যাঁ, খুবই চিন্তিত, তার কারণ হচ্ছে আপনারা দেশের [*****] হবার জন্য আপনাদের কার্যকারণ দেশের লোকের উপর বর্তায়, সেই জন্য আমরা চিন্তিত।

(নয়েজ)

(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ : আপনারা কুলাঙ্গার।)

স্যার, আমরা মনে করি, পশ্চিমবঙ্গকে বাঁচানোর দায়িত্ব শুধুমাত্র সরকারে যাঁরা আছেন তাঁদেরই নয়। এ ব্যাপারে সুব্রতবাবুর সঙ্গে যখন আলোচনা হয়েছিল তখন সুব্রতবাবু একমত হয়েছিলেন এবং

---

***Note :*** **[* Expunged as ordered by the chair.]**

সেই আলোচনায় একমত হবার ফলেই সেই স্পিরিটে যে প্রস্তাব এখানে উপস্থাপিত হয়েছে তার উপরে আমার দু-একজন বন্ধু সামান্য কিছু এ্যামেন্ডমেন্ট দিয়েছেন। আমরা ভেবেছিলাম এই এ্যামেন্ডমেন্টের ব্যাপারে কোন বিরোধিতা হবে না এবং আশা করেছিলাম সর্বসম্মতভাবে এখান থেকে প্রস্তাব পাশ করে দিল্লীতে পাঠানো যাবে।

(নয়েজ)

(সেভারেল কংগ্রেস মেম্বারস রোজ টু স্পিক)

**মিঃ স্পীকার :** Please take your seat.

(নয়েজ)

**শ্রী কমল সরকার :** পাগল কাকে বলে তা যদি রাঁচীর পাগলা গারদের বাইরে দেখতে চান তাহলে জয়নাল সাহেবকেই দেখতে পারেন। জয়নাল সাহেবই হচ্ছেন সেই পাগল যে রাঁচীর পাগলা গারদের বাইরে আছে।

(নয়েজ)

এঁরা যুক্তভাবে পশ্চিমবাংলার উন্নতি চাইছেন না। আমি বলছি, এখনও সময় আছে, পশ্চিমবাংলার মানুষ চাইছেন আমরা যুক্তভাবে এমন কিছু করি যাতে পশ্চিমবাংলার মানুষ বাঁচতে পারেন।

**[3.30– 3.40 p.m.]**

**including adjournment**

আমি জানি না পরবর্তী কালে দিল্লী থেকে বা অন্য কোন জায়গা থেকে কোন নির্দেশ এসেছে কিনা যে, 'ওদের সঙ্গে এক মত হবেন না'। আমরা অশোক সেন মহাশয়ের বিবৃতি কাগজে দেখছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, অন এ পয়েন্ট অফ্ অর্ডার।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** Mr. Chattaraj, please take your seat. There is no point of order. Please take your seat. I shall be compelled to take action against you. Please take your seat.

(গোলমাল)

(এই সময়ে শ্রী সুনীতি চট্টরাজ তাঁর আসনে দাঁড়িয়ে থাকেন।)

**শ্রী সুনীতি চট্টরাজ :** অশোক সেন এই সভার সদস্য নন, তাঁর বিবৃতি এখানে উল্লেখ করছেন। আমি ওঁকে বলতে দেব না। আপনি যা পারেন করুন। আপনি ভয় দেখাবেন না। You cannot do whetever you like to do.

(গোলমাল)

**শ্রী কমল সরকার :** জয়নাল সাহেব, কাদের সঙ্গে মিতালী করছেন বুঝে নিন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আমরা মেম্বার হয়ে এসেছি, ভোট নিয়ে এসেছি, বাইরে যাবার হয় চলে যাব, ভয় দেখাবেন না।

**মিঃ স্পীকার :** বাইরে যাবার ইচ্ছে থাকলে চলে যেতে পারেন, কিন্তু you cannot commit disturbance here. Mr. Chattaraj, for the last time I warn you. Plesase take your seat. Don't force me to do something which I do not want to do.

(গোলমাল)

**ডাঃ জয়নাল আবেদিন :** Sir, Your ruling must be binding on both sides of the House.

(গোলমাল)

**শ্রী আবদুস সাত্তার :** আপনি যদি উভয় পক্ষকে ঐ কথা বলেন, তাহলে আমাদের কোন আপত্তি নেই।

**Mr. Speaker :** He has challenged the Chair. What is this? Mr. Sarkar did not challenge the chair. Mr. Chattaraj must have to tell that he is sorry for what he has done. He must express his regret. Otherwise, I would suspend him.

...(Noise)...

(Several members rose to speak)

Under Rule 347 of the Rules of Procedure and Conduct of Business of the West Bengal Legislative Assembly I name Shri Suniti Chattaraj. He is suspended from the House for the rest of the day.

**Dr. Zainal Abedin :** As a mark of protest, we walk out.

(At this stage the members of the Congress (I) Bench walked out of the Chamber)

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি বলছিলাম, সেটি হচ্ছে, সব দিক আলোচনা করেই এই প্রস্তাব আনা হয়েছে। একটু আগেই আমাদের শিল্প মন্ত্রী বিস্তারিত-ভাবে কতগুলি পয়েন্টের উপর আলোকপাত করেছেন। আমি শুধু ক্ষুদ্র শিল্পের ব্যাপারে দু'একটি কথা বলছি। এই মাত্র আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে, পশ্চিম বাংলার সব চেয়ে বড় গর্বের বিষয় হচ্ছে, বামফ্রন্টের রাজত্বকালে ক্ষুদ্র শিল্প পশ্চিম বাংলায় সব চেয়ে বেশী গড়ে উঠেছে। পশ্চিম বাংলার তাঁত শিল্প দীর্ঘ দিন ধরে মাদ্রাজ হ্যাণ্ডলুম-এর কাছে এবং অন্যদের তাঁত শিল্পের কাছে প্রতিযোগিতায় হেরে যাচ্ছিল, পশ্চিম বাংলার তাঁত শিল্প প্রায় শেষ হয়ে এসেছিল। কিন্তু আজকে পশ্চিম বাংলার তাঁত শিল্প সে জায়গা থেকে অনেক উঁচুতে উঠে এসেছে। 'তন্তুজ' এবং অন্যান্য প্রতিষ্ঠান আজকে মাদ্রাজ হ্যাণ্ডলুম বা অন্ধ্রের তাঁত শিল্প প্রতিষ্ঠান গুলির চেয়ে অনেক বেশী এগিয়ে চলেছে। জয়নাল আবেদিন সাহেব এখানে একদিন খুশী হয়ে বলে ফেলেছিলেন যে, তাঁত শিল্প হচ্ছে আমাদের অতীতের ঐতিহ্য,

কিন্তু তিনি বলেননি যে, বামফ্রন্ট সরকার সেই ঐতিহ্যকে আবার পুনরুজ্জীবিত করেছেন। যদিও ৮০ সাল থেকে এ বিষয়ে পশ্চিমবঙ্গ কেন্দ্রীয় সরকারের কাছ থেকে প্রয়োজনীয় কাঁচা মাল পায়নি, ব্যাঙ্ক বা বিভিন্ন আর্থিক সংস্থা গুলির কাছ থেকে ওয়ার্কিং ক্যাপিট্যাল পায়নি। এই সমস্ত বিভিন্ন অসুবিধা সত্ত্বেও পশ্চিমবঙ্গে মাত্র ১০.১৩% শিল্প রুগ্ন হয়ে পড়ে আছে। অথচ আসামে বন্ধ এবং রুগ্ন শিল্পের সংখ্যা ৬০ থেকে ৬৪%, তামিলনাড়ুতে ২০ থেকে ৩৪%, মহারাষ্ট্রে ১৮.০৯%, উত্তর প্রদেশ ১৩.৭৪% এবং অন্ধ্রপ্রদেশে ১৩.৬২% এই সমস্ত ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি, আমরা অন্যান্য রাজ্যের সঙ্গে কমপিটিসানে অনেক বেশী এগিয়ে যেতে পারছি এবং এই রুগ্ন বন্ধ কলকারখানার ক্ষেত্রে চটকলের উদাহরণই প্রকৃষ্ট উদাহরণ। এই উদাহরণ দিয়েই আমি এই প্রস্তাবটিকে সমর্থন জানাবো। চটকলের ক্ষেত্রে দেখতে পাচ্ছি সেখানে ৬টি কারখানা চিরকালের জন্য বন্ধ হয়ে গেছে। যে ৬টি কারখানা বন্ধ হয়ে গেছে তাদের নাম হচ্ছে, প্রেমচাঁদ, শ্রীরাম, নর্থ ব্রুক, নস্করপাড়া, ওয়ার্ভালি, গৌরী শঙ্কর। আর ১২টি কারখানা বর্তমানকালে বন্ধ হয়েছে। সেগুলি খোলবার আশা আছে কিনা জানি না। সেই কারখানাগুলি হচ্ছে, আগড়পাড়া, এমপায়ার, অম্বিকা, ডেলটা, কাকিনাড়া, এ্যলবিয়ন, ফোর্ট-উইলিয়াম. লোথিয়ান, ই.এম. কোং, ভিক্টোরিয়া, হনুমান, গৌদালপাড়া জুট মিল। এইভাবে চটকলগুলি বন্ধ করে দিয়েছে। চটকলগুলির আন্দোলনের ক্ষেত্রে আমি বলেছিলাম, এই সমস্ত রাঘববোয়ালরা সমস্ত টাকা শুষে নিচ্ছে এবং সেই টাকাটা অন্য জায়গায় পুঁজি হিসাবে ব্যবহার করছে। এইভাবে সমস্ত টাকা শুষে নিয়ে অন্য জায়গায় ব্যবহার করার জন্য ঐসবগুলি রুগ্ন হয়েছে। সেইজন্য বলছি, পশ্চিমবাংলা দোষ করেনি, পশ্চিমবঙ্গের মানুষ দোষ করেনি। পশ্চিমবাংলার মানুষকে রক্ষা করার দায়িত্ব পশ্চিমবাংলার মানুষের, পশ্চিমবাংলার সরকারের এবং সর্বোপরি আমাদের শিল্পপতিদের বুঝতে হবে যে দেশকে বাঁচাতে হলে এই সমস্ত শিল্পকে বাঁচিয়ে রাখতে হবে। পরিশেষে ওরা (কংগ্রেস পক্ষ) যে এ্যমেণ্ডমেন্ট দিয়েছেন সেগুলির বিরোধীতা করছি এবং নিজামুদ্দিন সাহেব যে এ্যমেণ্ডমেন্টগুলি দিয়েছেন তাকে সমর্থন করছি।

**শ্রী নির্মল কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই প্রস্তাব নিয়ে আলোচনা চলার সময়ে কংগ্রেস-আইয়ের এই সভাকক্ষ্য আগে করে যাওয়াটা দুর্ভাগ্যজনক। কারণ রুগ্ন বন্ধ কারখানা খোলার ব্যাপারে একটা গুরুত্বপূর্ণ প্রস্তাবে কংগ্রেস-আই পক্ষ সই করেছিলেন। এটা একটা সর্বসম্মত প্রস্তাব। এই সর্বসম্মত আলোচনা হলে ভাল হতো। কিন্তু সেটা তো হলই না, তাঁরা ওয়াক-আউট করে চলে গেলেন। এতেই বোঝা যাচ্ছে ওরা এটা চান না যে পশ্চিমবঙ্গে বন্ধ কারখানা খুলুক এবং রুগ্ন কারখানা সবল হোক, শিল্প পরিস্থিতি অনুকূলে থাকুক। তাঁরা ছুতো খুঁজছিলেন, প্রস্তাবে সই করবার পর অন্য কোন জায়গা থেকে চাপ এসেছে যে এই রকম সর্বসম্মত প্রস্তাব পাশ করো না। যারা পশ্চিমবঙ্গের শত্রুতা করতে চায় যারা পশ্চিমবঙ্গের কলকারখানা বন্ধ করে দিতে চায় এরা তাদের সঙ্গে হাত মিলিয়েছেন। আমি সেইজন্য ধিক্কার জানাচ্ছি।

The motion of Dr. Zainal Abedin that–

**১. দ্বিতীয় অনুচ্ছেদে, প্রথম লাইনে, "পশ্চিমবঙ্গ বিধানসভা সন্তোষ প্রকাশ করছে যে" শব্দগুলির পরিবর্তে "পশ্চিমবঙ্গ বিধানসভা লক্ষ্য করছে যে" শব্দগুলি বসানো হউক, was then put and lost.**

**২. The motion of Sri Asok Ghosh that —শেষ অনুচ্ছেদটি বাদ দেওয়া হউক, was then put and lost.**

**৩. The motions of Sri Md. Nizamuddin that – তৃতীয় অনুচ্ছেদে, প্রথম**

লাইনে "দাবী" শব্দটির পরিবর্তে, "অনুরোধ" শব্দটি বসানো হউক।

৪. ৩(ঘ) অনুচ্ছেদে, চতুর্থ ও পঞ্চম লাইনে "এবং কাঁচামাল সংগ্রহের ক্ষেত্রে অন্য যেসব অসুবিধা আছে তা দূর করা হোক" শব্দগুলির পরিবর্তে "অথবা লোহা, ইস্পাত, কয়লার ন্যায় শিল্পের জন্য প্রয়োজনীয় তুলা, গ্যাস, রাসায়নিক প্রভৃতি সকল গুরুত্বপূর্ণ কাঁচামালের পরিবহন মাশুল সমীকরণের নীতি গ্রহণ করতে হবে" শব্দগুলি বসানো হউক।

৫. ৩(চ) অনুচ্ছেদ, প্রথম লাইনে "বন্ধ" শব্দটির পূর্বে "ক্ষুদ্র শিল্পে" শব্দগুলি যোগ করা হউক। এবং

৬. ৩(চ) অনুচ্ছেদে, দ্বিতীয় লাইনে "ক্ষেত্রে" শব্দটির পর "বন্ধ ও রুগ্ন কারখানা" শব্দগুলি বাদ দেওয়া হউক, were then put and agreed to.

The motion of Shri Kamal Sarkar, as amended, that "পশ্চিমবঙ্গ বিধানসভা এই রাজ্যে বেশ কিছু সংখ্যক কল-কারখানা বন্ধ হয়ে থাকায় এবং রুগ্ন হয়ে পড়ায় এবং পূর্ব ছটি এবং সম্প্রতি আরও দশটি চটকল বন্ধ হওয়ার জন্য গুরুতর পরিস্থিতির সৃষ্টি হওয়ায় গভীর উদ্বেগ প্রকাশ করছে, এবং এই অভিমত জ্ঞাপন করছে যে, বন্ধ কল-কারখানাগুলি পুনরায় খোলা, রুগ্ন কারখানাগুলিকে সবল করা, এবং যাতে আর কোন কারখানা রুগ্ন বা বন্ধ হয়ে না যায়, তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের উদ্দেশ্যে ইউনিয়ন গভর্নমেন্ট তথা কেন্দ্রীয় সরকার, রাজ্য সরকার, ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক (ইণ্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া), রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক ও অন্য অর্থলগ্নী সংস্থা এবং শ্রমিক সংগঠনগুলির মিলিত প্রয়াস ও বণিক সভাগুলির সহযোগিতা প্রয়োজন;

পশ্চিমবঙ্গ বিধানসভা সন্তোষ প্রকাশ করছে যে, ইতিমধ্যেই পশ্চিমবঙ্গ রাজ্যসরকার এই রাজ্যের তিনটি রুগ্ন কারখানা জাতীয়করণ করেছেন, একটি কারখানা জাতীয়করণের জন্য বিধানসভায় বিল পাস হয়েছে, এবং আরও কয়েকটি জাতীয়করণের জন্য রাজ্য সরকার উদ্যোগী হয়েছেন, কেন্দ্রীয় সরকারও কয়েকটি কারখানা জাতীয়করণ/অধিগ্রহণ করেছেন;

এই সভা রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে যে—

(ক) (১) শিল্প (উন্নয়ন ও নিয়ন্ত্রণ) আইন, ১৯৫১ অনুসারে যেসব কারখানা অধিগ্রহণ করা হয়েছে, এবং তার মধ্যে এখনও যে সব কারখানার জাতীয়করণ হয় নি, সেইসব কারখানার ক্ষেত্রে যেগুলির পরিচালক (অথরাইজড কনট্রোলার) রাজ্য সরকার সেগুলি অবিলম্বে জাতীয়করণ করার জন্য যথাযথ ব্যবস্থা নেওয়া হোক এবং অন্য যেগুলি পরিচালনার দায়িত্ব ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক বা অন্য কেন্দ্রীয় সংস্থার উপর অর্পণ করা হয়েছে, সেগুলি জাতীয়করণের জন্যও উদ্যোগ নেওয়া হোক এবং কেন্দ্রীয় সরকার কর্তৃক অধিগৃহীত যেসব কারখানা অধিগ্রহণের আদেশ প্রত্যাহার করা হয়েছে সেসব ক্ষেত্রে জাতীয়করণ সাপেক্ষে অধিগ্রহণ পুনরায় বলবৎ করা হোক ;

(২) ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানী জাতীয়করণের জন্য গত বৎসর পশ্চিমবঙ্গ বিধানসভায় সর্বসম্মতিক্রমে যে বিল পাস করা হয়েছে অবিলম্বে সেই বিলে রাষ্ট্রপতির সম্মতি জ্ঞাপন করার ব্যবস্থা করা হোক ;

(৩) অধিগৃহীত কারখানার জাতীয়করণের ক্ষেত্রে অধিগ্রহণ-পূর্ববর্তী আর্থিক দায়দায়িত্ব রাজ্য সরকারকে বহন করার জন্য কেন্দ্রীয় সরকার সম্প্রতি যে শর্ত আরোপ করেছেন, সেই শর্ত প্রত্যাহার করা হোক ;

(খ) বন্ধ কারখানা খোলা এবং রুগ্ন কারখানা সবল করার ব্যাপারে, এই উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকার কর্তৃক বিশেষভাবে গঠিত, ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ককে আরও বেশি উদ্যোগ গ্রহণ করতে বলা হোক এবং ঐসব কারখানার জন্য প্রয়োজনীয় আধুনিকীকরণ, সম্প্রসারণ ও ভিন্ন-উৎপাদন সৃষ্টির (ডাইভার-সিফিকেশন) উদ্দেশ্যে যথোচিত আর্থিক সাহায্য দেওয়া হোক ও পরিচালন ব্যবস্থার উন্নতির জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হোক এবং রুগ্ন কারখানাকে সহায়তাদানের কর্মসূচী রূপায়ণের ক্ষেত্রে ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক, রাষ্ট্রায়ত্ব ব্যাঙ্ক ও অন্যান্য আর্থিক সংস্থাগুলিকে রাজ্য সরকারের সঙ্গে ঘনিষ্ঠ সহযোগিতায় কাজ করতে ও ইহাদের কর্তৃক সাহায্যপ্রাপ্ত কারখানার পরিচালন সংস্থায় রাজ্য সরকারের প্রতিনিধি গ্রহণ করতে বলা হোক ;

(গ) রাষ্ট্রায়ত্ত ও অর্থলগ্নী সংস্থাসমূহকে বন্ধ ও রুগ্ন কারখানার জন্য প্রয়োজনমত আর্থিক সাহায্য দেওয়া হোক এবং এই সাহায্য দিতে যাতে অযথা বিলম্ব না হয় সেদিকে লক্ষ্য রাখা এবং বন্ধ ও রুগ্ন কারখানার পুরানো ঋণের সুদ আদায় বন্ধ (ইন্টারেস্ট ফ্রিজ) রাখা হোক ; নূতন কারখানার ক্ষেত্রে শুল্ক বা অন্যান্য আর্থিক বিষয়ে যে সুবিধাদি দেওয়া হয় বন্ধ বা রুগ্ন কারখানাগুলি সম্বন্ধেও ঐসব সুবিধাদি দেবার প্রশ্ন সহানুভূতির সাথে বিবেচনা করা হোক ;

(ঘ) এই রাজ্যের বাইরে থেকে প্রয়োজনীয় কাঁচামাল সংগ্রহের ক্ষেত্রে বৈষম্যমূলক অতিরিক্ত পরিবহণ মাশুলের দরুণ বেশ কিছু সংখ্যক কারখানার ক্ষেত্রে যে রুগ্নতা দেখা দিয়েছে তা দূর করার জন্য বর্তমানে অনুসৃত মাশুল সমীকরণ (ফ্রেট ইকুলাইজেশন) নীতি প্রত্যাহার করা হোক অথবা লোহা, ইস্পাত, কয়লার ন্যায় শিল্পের জন্য প্রয়োজনীয় তুলা, গ্যাস, রাসায়নিক প্রভৃতি সকল গুরুত্বপূর্ণ কাঁচামালের পরিবহণ মাশুল সমীকরণের নীতি গ্রহণ করতে হবে ;

(ঙ) এই রাজ্যের কল-কারখানার জন্য কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তর এবং অন্যান্য কেন্দ্রীয় সংস্থা থেকে পর্যাপ্ত পরিমাণ অর্ডার সরবরাহ করা হোক ;

(চ) ক্ষুদ্রশিল্পে বন্ধ ও রুগ্ন কারখানাগুলি খোলার বা সবল করার অন্য উপায় না পাওয়া গেলে সম্ভাব্য ক্ষেত্রে যাতে সংশ্লিষ্ট কারখানার শ্রমিক-কর্মচারীদের দ্বারা গঠিত সমবায় সমিতির সাহায্যে চালানো যায় তার জন্য তাঁদের উৎসাহ দেওয়ার জন্য ভারতের শিল্প পুনর্গঠন ব্যাঙ্ক এবং ব্যাঙ্ক ও অর্থলগ্নী সংস্থাসমূহ কর্তৃক তাঁদের আর্থিক সাহায্য দানের ব্যবস্থা করা হোক এবং এইরূপ শিল্প সমবায় সমিতির জন্য বিশেষ সুযোগসুবিধা ঘোষণা হোক ;

পশ্চিমবঙ্গ বিধানসভা আরও প্রস্তাব করছে, এই রাজ্যের রুগ্ন ও বন্ধ কারখানা খোলার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের সঙ্গে আলোচনার জন্য বিধানসভার সকল দলের প্রতিনিধিদের নিয়ে গঠিত একটি দল অনতিবিলম্বে দিল্লী পরিদর্শন করুন", was then put and agreed to

At this stage the House was adjounned till 4-15 p.m.

**[4.15 – 4.25 p.m.]**

**(After Adjoumment)**

**মিঃ স্পীকার :** কমল সরকার মহাশয়ের বক্তব্যে যদি কুলাঙ্গার শব্দটি ব্যবহার হয়ে থাকে তাহলে ওটা বাদ যাবে। Now, I call upon Shri Khiti Bhusan Roy Barman to move his motion under rule 185.

**শ্রী ক্ষিতি ভূষণ রায়বর্মন ঃ** "এই সভা ইতিপূর্বে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন বৎসরের রেল বাজেটে অনুমোদিত ও রূপায়নের জন্য গৃহীত পশ্চিমবঙ্গে নির্মীয়মান রেল প্রকল্পগুলির যথা হাওড়া-শিয়াখালা, বজবজ-নামখানা, রাণীগঞ্জ-মেজিয়া-বাঁকুড়া এবং তম্লুক-দীঘা, রেলপথ নির্মাণের কাজ কেন্দ্রীয় রেল মন্ত্রক সম্প্রতি বন্ধ করে দিয়েছে জেনে গভীর উদ্বেগ বোধ করছে এবং পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে উপরোক্ত রেলপথগুলি নির্মাণের কাজ অবিলম্বে চালু করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে।"

**মিঃ স্পীকার ঃ** মিঃ রায় বর্মন, ২ মিনিট মাত্র সময় আছে, এখন বক্তব্য রাখবেন না, শুধু মুভ করুন।

This motion stand in the name of Shri Khitibhusan Roy Barman, Shri Dinabandhu Mondal, Shri Nabani Bauri, Shri Anil Mukherjee, Shri Subhas Naskar, Shri Prabodh Chandra Sinha, Shri Kamakhya Ghosh, Shri Kashinath Misra and Shri Deba Prasad Sarkar. Now, I call upon Shri Satya Ranjan Bapuli to speak on the motion. He is absent. So I call upon Shri Malin Ghosh.

**শ্রী মলিন ঘোষ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, ওঁরা আগেই কেটে পড়েছেন অবস্থা বুঝেই। নিজেদের মধ্যে যে অনৈক্য সেটা প্রতিফলিত হবার আগে ওঁরা পশ্চাতধাবন করেছেন, কিন্তু আমি এই প্রস্তাব যে পেশ করা হয়েছে তাকে সমর্থন করতে গিয়ে কিছু কথা বলতে চাই। দ্বিতীয় মহাযুদ্ধের সময়ে গোয়েবেলেশিয় যেমন প্রচার করতেন ঠিক সেই রকম এবারের নির্বাচনের সময় দেখলাম যে কাজের খনি গণিখান চৌধুরী মহাশয়, যিনি রেলমন্ত্রী ছিলেন তিনি দীঘা এবং তমলুকে শিলান্যাস করতে গিয়ে পশ্চিমবঙ্গের রাজ্য সরকারের নামে দোষারোপ করেছিলেন। এখন জানা যাচ্ছে তিনি নির্বাচনের প্রচারের জন্য পরিকল্পনা কমিশনের অনুমতি না নিয়েই ওসব বলেছিলেন। প্রথম যেটা হাওড়া-শিয়াখালা, আপনারা জানেন ১৯৭১ সালের ১লা জানুয়ারী থেকে এই মার্টিন রেল যা আর. এন. মুখার্জী—যাকে মার্টিন লাইট-রেলওয়ে বলা হোতো সেদিন সৃষ্টি হয়েছিল বৃটিশ সাম্রাজ্যবাদের যুগে গ্রাম বাংলার সঙ্গে শহরের যোগাযোগ স্থাপন করার জন্য। সুদূর আমতা, চাঁপাডাঙ্গা, শিয়াখালা অর্থাৎ গ্রাম বাংলার সঙ্গে ঐ রেল লাইন বর্তমানে যাকে বাংলার সেফিল্ড বলা হয় সেই হাওড়ার সংযোগ ঘটিয়েছিল। ঐ ট্রেনে চেপে শত শত শ্রমিক হাওড়ার কারখানাগুলিতে কাজ করতে আসতেন এবং ফিরে যেতেন। ঐ ট্রেনে করেই গ্রামের মানুষ তাঁদের উৎপন্ন কাঁচা মাল, আনাজপাতি ইত্যাদি নিয়ে আসতেন এবং তাঁদের জীবন ও জীবিকা নির্বাহ করতেন। গত ১৯৩০ থেকে ঐ সমস্ত মানুষ এইভাবে হাওড়ায় আসতেন। কিন্তু তারপর ১৯৭১ সালে মার্টিন রেল বন্ধ হয়ে যাবার পর ১৯৭২ সালের নির্বাচনের প্রাক্কালে তদানিন্তন প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী জনগণকে প্রতিশ্রুতি দিলেন ; মুঝে ভোট দিজিয়ে, ম্যায় আপকো ঝিক ঝিক ট্রেনকে বদলে ব্রডগেজ রেল লাইন কর দুঙ্গা। একেবারে 'বড়া' রেল হবে—খুব গালভরা প্রতিশ্রুতি দিলেন। তারপর তিনি শীলান্যাসও করলেন। এখন ইন্দিরা গান্ধী প্রয়াত-ঐ শীলান্যাসের উপর এখন কুকুর কুল প্রাকৃতিক কর্ম্ম করছে। আমরা গত বছর-ইন্দিরা গান্ধী তখন বেঁচে-এই হাউসে সর্বসম্মত প্রস্তাব পাশ করবার পর আমাদের পরিষদীয় মন্ত্রী শ্রীপতিত পাবন পাঠক মহাশয়ের নেতৃত্বে চাঁপাডাঙ্গা, আমতা, শিয়াখালা প্যাসেঞ্জারস্ এ্যাসেসিয়েশন, হাওড়া জেলা পরিষদের সভাধিপতি এবং হুগলী ও হাওড়ার কয়েকজন বিধায়ক দিল্লীতে গিয়েছিলাম। শুনলে অবাক হবেন, প্রধানমন্ত্রী আমাদের বলেছিলেন হ্যাঁ আমি অনেক কিছুই বলে থাকি কিন্তু অনেক কিছুই করা হয় না। মাত্র করেক কোটি টাকা ব্যয় করে এই যে যোগসূত্র, সেতুবন্ধ-সেটা আজও হোল না।

হাওড়ার থেকে ৭৪ কিলোমিটারের মধ্যে বাস করেও আজও গ্রামবাংলার ঐ সমস্ত মানুষ রেলের সুযোগ পেলো না। যেটুকু হয়েছে সেটা ডোমজুর হয়ে বরগাছিয়া পর্যন্ত গেছে কিন্তু তা এত এঁকেবেঁকে গেছে যে যাত্রীরা খুবই অসুবিধা ভোগ করছেন। সেইজন্য এই প্রস্তাবকে অভিনন্দন জানাচ্ছি। আজকে শিয়াখালা পর্যন্ত লাইন পাততে মাত্র ১ কোটি টাকা দরকার। কিন্তু এ-বছরের বাজেটে মাত্র হাজার টাকা দিয়েছে! এটা তো তিলে-কাঞ্চন শ্রাদ্ধ হচ্ছে। কাঞ্চনটা বাদ দিয়ে তিল দিয়েই সেরে দিল। ঐ অশোক ঘোষ মহাশয়রা ছিলেন, তাঁরাও ঐ প্রস্তাব সমর্থন করেছিলেন। তারপর নির্বাচনের সময় তো অনেক কিছু বলেছিলেন। বলেছিলেন-ঐ শিয়াখালা থেকে হাওড়া মাত্র ৩০ কিলোমিটার, ঐ ডোমজুর-শিয়াখালা অংশটা করে দেবো। ম্যাপের ঐ ১৮ কিলোমিটারের জন্য পয়সা দেওয়া হোল, ওয়েস্ট বেঙ্গল গভর্ণমেন্ট জমির ব্যবস্থা করলেন, দুটি ব্রীজও করা হোল। কিন্তু সেটা আজও হোল না। কিন্তু এক কম্পার্টমেন্ট যাত্রী নিয়ে আসতে কত বাস দরকার বলুন তো? আজকে ডানকুনী থেকে শিয়াখালা-এই ১৮ কিলোমিটার রাস্তায় এবং জঙ্গিপাড়া-চাঁপাডাঙ্গা রুটের কয়েকটি বাসের উপর নির্ভর করে ঐ সমস্ত গ্রামের মানুষকে জীবন-জীবিকার স্বার্থে যাতায়াত করতে হচ্ছে, ফলে অনেককেই পেশা ছেড়ে দিতে এবং ধারা পাল্টাতে বাধ্য হয়েছেন। যাঁরা হাওড়ার বেলিলিয়াস রোডের কারখানায় কাজ করতেন তাঁদের মধ্যে অনেকেই বর্তমানে আর কর্মক্ষেত্রে আসতে পারেন না। আজকে ট্রেন-যোগাযোগ ব্যবস্থা নেই বলে কৃষককে তার উৎপন্ন ফসল লরি করে শহরে নিয়ে আসতে হয়, ফলে তার উৎপন্ন ফসলের মূল্যটুকু সে ঘরে তুলতে পারছে না। আজকে যেভাবে দ্রুত সবকিছুর রূপান্তর ঘটছে তাতে ডানকুনী কোল কমপ্লেক্স-এর কাজ কেন্দ্রীয় সরকারের নেতৃত্বে কোনদিন শেষ হবে কিনা জানিনা। বর্তমানে তার পাশে দিল্লী রোডের ধারে মাদার ডেয়ারী, থামস্ আপ এবং আরো সব ইণ্ডাষ্ট্রী গড়ে উঠেছে।

**[4.25 – 4.35 p.m.]**

এখন গ্রামীন চেহারা পাল্টে যাচ্ছে। বহু কর্মচারী, বহু শ্রমিক এখন কারখানায় চাকুরী করবার জন্য গ্রাম থেকে উজাড় হয়ে আসছে। কিন্তু যোগাযোগ ব্যবস্থা নেই। এই ব্যাপারে বহুবার দাবি করা হয়েছে। ওনারা তো পশ্চিমবাংলাকে সাজাবার কথা বলেন। অশোক সেন এবং নয়া এম. পি. যাঁরা হয়েছেন তাঁরা তো অনেক কথা বলেছেন। এবারে লোকসভার নির্বাচনে কংগ্রেস (ই)-র যাঁরা লোকসভার সদস্য হয়েছেন তাঁদের আমরা আহ্বান জানিয়েছি যে আসুন আমরা এক সঙ্গে কেন্দ্রের কাছে দাবি জানাই। ওনারা কাপুরুষের দল। তাঁরা জানেন যে ঝাঁপি থেকে বেড়াল বেরিয়ে গেছে। যে রঙ্গিন ফানুস নির্বাচনের সময় উড়িয়ে ছিল, যে বেলুন উড়িয়ে ছিল সেই বেলুন চুপসে যাচ্ছে। তার ফলে আজকে যে প্রস্তাব এখানে আনা হয়েছে সেই প্রস্তাবকে যদি সমর্থন করতে হয় তাহলে ওঁদের চাকুরী থাকবে কিনা জানেনা, সেই জন্য ওনারা এখান থেকে পালিয়েছে। সেই জন্য পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে বিধানসভায় এই প্রস্তাব গ্রহণ করে অনিচ্ছুক কেন্দ্রীয় সরকারকে বাধ্য করাতে হবে যাতে অবিলম্বে যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল সেই গুলি যাতে কার্যকরী হয়। আপনারা জানেন রেল মিনিষ্টার সম্পর্কে কাগজে বেরিয়েছে, সত্যি কথাটা ওনার বুকে বজ্র লেগেছে। ষ্টেটসম্যান পত্রিকায় সেটা বেরিয়েছে আমি সেটা একটু পড়ে দিচ্ছি। The railway Minister Mr. Bansilal said today that it was irresponsible on the part of the West Bengal chief Minister Mr. Jyoti Basu to make political use of the letter written by him about Rail Project in the State. ওনারা কি করলেন এই দীঘা-তমলুক রেল পথের ক্ষেত্রে? দীঘা এখন পশ্চিমবাংলার সাধারণ মানুষের ২/১ দিনের ছোট পর্যটন কেন্দ্র। যে পুরী না যেতে পারে, কম পয়সা যাদের রোজগার তারা ২/১ দিনের জন্য দীঘার

উদ্দেশ্যে বেরিয়ে পড়ে। আজকে যদি এই দীঘা-তমলুক রেল পথ কার্যকারী করা যেত তাহলে মেদিনীপুরের চেহারা পাল্টে যেত। নির্বাচনের সময় এটা কি পলিটিক্যাল ওয়ানডার। পলিটিকাল হোপ ছিল?

Replying to the debate in the Rajya Sabha on the Railway Appropriation Bills he said the letter was sent only to clarify about the implementation of the rail projects. Referring to certain project which have yet to be started despite approval, Mr. Bansi Lal said a State Government had to bear 50% of the total expenditure and it was not possible to begin work till this amount was received.

কিছু দিন আগেও ওনারা এই কথা বলেছিলেন যে হ্যাঁ আমরা দিতে রাজি আছি শিলিগুড়ির রেল পথ। শিলিগুড়ির রেল পথ আমি ভাবি গোয়েবেলসকেও হার মানিয়ে যাচ্ছে এই বংশীলাল। তাঁর কৃত্তিকলাপ সকলেই জানে, আমি আর সেই ব্যাপারে যাচ্ছি না। নবীন কর্মকার বলুন আর যাই বলুন এখন বংশীলালকে ঐতিহ্যবান রেল চালাবার জন্য দায়িত্ব দিয়েছেন। পশ্চিমবাংলার মানুষের কাছে যে মিথ্যা প্রতিশ্রুতি নির্বাচনের সময় দিয়ে ছিলেন, তাঁর উত্তর আজ কংগ্রেস দলকে দিতে হবে। কোন সত্যি কথা আমরা যদি বলি তাহলে সেটা হবে পলিটিক্যাল। তাহলে ওঁদের জিনিষটা কি? ওনারা তো নির্বাচনে আগে শিলান্যাস করে থাকেন। ভারতবর্ষের প্রয়াত প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী শিলান্যাস করে উনি বললেন এখান দিয়ে কুক-কুক করে গাড়ি যাবে। উনি এই কথা বলেছিলেন ১৯৭৪ সালে। আজ ৮৫ সাল অর্থাৎ ১১ বছর হয়ে গেল। কিছুই হল না। আমরা তো মুমূর্ষু নগরীতে বাস করি, ওনারা তাহলে কোন নগরের বাসিন্দা? লজ্জা হয়, ঘৃণা হয় যে ওরা দলে থেকে নিজেদের দেশটাকে পর্যন্ত ভুলে গেছেন। লজ্জা করে না, নিলর্জ্জ বেহায়া? কিন্তু আমরা, পশ্চিমবাংলার জাগ্রত মানুষ পশ্চিমবাংলাকে সোনার বাংলা হিসাবে গোড়ে তুলতে চাই। তাই আমরা দাবি করছি প্রতিটি প্রকল্প যেগুলি করার কথা বলা হয়েছিল— সেইগুলি কার্যকরী করতে হবে।

আপনারা জানেন যে, মার্টিন রেল বৃটিশ সাম্রাজ্যবাদের যুগে নির্মিত হয়েছিল। কিন্তু আজও তার সংস্কার হল না। জানিনা, ট্রান্সপোর্ট লবিতে ওঁদের কোন ক্রিয়াকলাপ আছে কিনা? তবে, আমাদের বাধ্য করতে হবে এখানে রেলওয়ে লাইন বসাবার জন্য। আমাদের এলাকা থেকে বাসে করে আসতে গেলে সাধারণ মানুষকে প্রতিদিন ৪টাকা থেকে ৪-৫০ টাকা ব্যয় করতে হয়। মান্থলি টিকিটের দাম ওঁরা বাড়িয়েছেন। এটা তো লাফিয়ে লাফিয়ে বেড়ে চলেছে। তথাপি রেলের ভাড়া বাসের ভাড়ার চাইতে অনেক কম। আমাদের এলাকায় সুদুর চণ্ডীতলা, জাঙ্গীপুর, পুড়শুঁরা, চাঁপাডাঙ্গা এবং অহল্যাবাই রোড ইত্যাদি জায়গায় এবং সুদুর আরামবাগ থেকে বিষ্ণুপুর ও অহল্যাবাই রোড পর্যন্ত যে রাস্তা আছে, সেখান দিয়ে স্বয়ং বিদ্যাসাগর পড়াশোনা করতে এসেছিলেন, সেই সমস্ত ইন্টারল্যাণ্ড আজ বিচ্ছিন্ন অবস্থায় রয়েছে। অত্যন্ত লজ্জার ও দুঃখের কথা যে, স্বাধীনতার ৩৫ বছর পরেও মাত্র ২৫/৩০ কিলোমিটার পথ অতিক্রান্ত করতে ২ ঘন্টা সময় লেগে যায়। যেখানে কলকাতা থেকে দিল্লী মাত্র ১ ঘন্টা ৪৫ মিনিটে যাওয়া যায়, সেখানে মাত্র ২৫-৩০ কিলোমিটার পথ যেতে ২ ঘন্টা সময় লেগে যায়। তাই আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছি, এই প্রকল্পগুলি যেন তাঁরা অবিলম্বে কার্যকরী করেন।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে প্রস্তাবটা আনা হয়েছে তা আমরা এবং কংগ্রেস পক্ষের মাননীয় কাশীনাথ মিশ্র মহাশয় এনেছিলেন সমর্থন করবার জন্যেই। কিন্তু কংগ্রেস

পক্ষের কেউ এখানে উপস্থিত নেই। আমরা লক্ষ্য করেছি যে, পশ্চিমবঙ্গের উন্নতির জন্য যখনই এই হাউসে কোন প্রস্তাব আনা হয়েছে, তখনই কংগ্রেস পক্ষ কোন না কোন অজুহাতে সভাকক্ষ ত্যাগ করেন। এটা তাঁদের কাছে একটা পদ্ধতি হয়ে দাঁড়িয়েছে। এই পদ্ধতি তাঁরা ইতিপূর্বেও গ্রহণ করেছেন। এ ঘটনা অত্যন্ত দুঃখের এবং পরিতাপের। পশ্চিমবাংলা তথা পশ্চিমবাংলার মানুষের জন্য কোন উন্নয়ন মূলক কোন কাজের কথা কংগ্রেসীরা কখনও চিন্তা করেন না। পশ্চিমবাংলার যে সমস্ত সমস্যা নিয়ে একজোট হয়ে এগিয়ে যাওয়া প্রয়োজন, সেখানে কোন দলাদলির প্রশ্ন নেই, সেখানে কোন না কোন অজুহাত দেখিয়ে তাঁরা সভাকক্ষ ত্যাগ করেন। সাধারণ মানুষের দুঃখ দুর্দশা যখন পশ্চিমবাংলায় চরমে পৌঁছেছে, যেকথা কেন্দ্রীয় সরকারের কাছে সর্বসম্মত ভাবে জানানো প্রয়োজন, তখনই তাঁরা এই ভাবে সভাকক্ষ ত্যাগ করেন। সাধারণ মানুষের দুঃখ দুর্দশা যখন পশ্চিমবাংলায় চরমে পৌঁছেছে, যেকথা কেন্দ্রীয় সরকারের কাছে সর্বসম্মত ভাবে জানানো প্রয়োজন, তখনই তাঁরা এইভাবে সভাকক্ষ ত্যাগ করলেন। কিছুক্ষণ আগে আমি যখন হাউসে প্রবেশ করেছিলাম, তখন কংগ্রেসপক্ষের মাননীয় সদস্য প্রফুল্ল বাবু, শত ঘোষ নামে যিনি পরিচিত, তাঁকে বেরিয়ে যেতে দেখলাম। আমি তাঁকে জিজ্ঞাসা করেছিলাম, 'আপনি থাকবেন না'? উত্তরে তিনি জানালেন, আমরা কি কখনও এই প্রস্তাবে সম্মতি দিতে পারি? আমি এই কথা শুনে অবাক হয়ে গেলাম, অন্য কোন কথা বলার সুযোগ আর পেলাম না।

**Mr. Speaker :** Mr Mukherjee, you should not use the name of another member to influence your speech

**[4.35 - 4.45 p.m.]**

**শ্রী অনিল মুখার্জী :** কংগ্রেসী সদস্য যখন এই সই করেছিলেন তখন বলেছিলেন যে আমাদের ইচ্ছা আছে এবং সেইভাবেই এতে সই করেছিলেন। লোকসভার নির্বাচনের আগে পশ্চিমবঙ্গের মানুষের কাছে এখানে যেসব প্রতিশ্রুতিগুলি আছে, সেই প্রতিশ্রুতিগুলি দিয়েছিলেন যে নির্বাচনের পরে এই কাজগুলি আমরা করে দেবো এবং পশ্চিমবঙ্গের মানুষের স্বার্থ রক্ষা করবো। এইসব রেলপথ গুলির কথা তদানীন্তন মন্ত্রী শ্রী আবদুল গণিখান চৌধুরী মহাশয় সভায় বারবার করে ঘোষণা করেছিলেন এবং মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয়ও সেই সময়ে পশ্চিমবঙ্গ নামক একটি খবরের কাগজে বিবৃতি দিয়েছিলেন রাণীগঞ্জ-মেজিয়া-বাঁকুড়া এবং তমলুক-দীঘা রেলপথ হবে। তখন আপনারা কত কথা বলেছিলেন আমরা কলকারখানা খুলে দেবো, রুগ্ন ও বন্ধ শিল্পগুলি বাঁচিয়ে তুলবো কিন্তু সেই প্রতিশ্রুতি গুলি রাখতে পারলেন না কেন? সেখানে কেন পদে পদে বাধা সৃষ্টি হচ্ছে। এই প্রস্তাবে যেটা ছিল যে হাওড়া, শিয়াখালা, বজবজ-নামখানা, এই প্রকল্পগুলি করবেন বলে প্রতিশ্রুতি দিয়ে আজকে সেগুলি ভঙ্গ করেছেন কেন; আজকে আপনারা বলছেন যে কেন্দ্রীয় রেল দপ্তরের অর্থের তহবিল সেরকম নেই যাতে করেএইগুলি করতে পারে। আমি এখানে প্রশ্ন করি কয়েক মাস আগে লোকসভার নির্বাচনের আগে ১৯৮৪ সালের ডিসেম্বরের কি তহবিল বেশী ছিল যার জন্য এই প্রতিশ্রুতিগুলি দিয়েছিলেন। আজকে এমন অবস্থা হয়েছে যে এই প্রকল্পগুলি অনুমোদন করতে পারছেন না। এরমধ্যে কি কোন রাজনৈতিক কারণ নেই? আপনারা পশ্চিমবঙ্গের উন্নতি করবেন না এই শপথ শ্রীমতী ইন্দিরা গান্ধীর আমল থেকে আরম্ভ করে তাঁর পুত্র শ্রী রাজীব গান্ধী পর্যন্ত চালিয়ে যাচ্ছেন। পশ্চিমবঙ্গের মানুষ যাতে ধ্বংস হয় সেইজন্য কেন্দ্রীয় কংগ্রেসী সরকার তারজন্য সর্বদা চেষ্টা করে চলেছেন। এই যে রাণীগঞ্জ-মেজিয়া-বাঁকুড়া এবং তমলুক-দীঘা প্রকল্পটি করা হল না এরজন্য রাজ্য সরকারের ৭ লক্ষ টাকা খরচ করা হল এই প্রকল্পটি হওয়ার আগে রাজ্যসরকার একটি সার্ভে করিয়েছিলেন যাতে মেজিয়া থেকে সরাসরি কয়লা উৎপাদিত হতে পারে এবং এই রেলপথ দিয়ে

দক্ষিণ ভারতে কয়লা যেতে পারে। সেই কয়লা খনির সঙ্গে কোল বেসড্ ইণ্ডাষ্ট্রি করারও চেষ্টা করা হয়েছিল। এই প্রকল্পটি করতে ৭ লক্ষ টাকা ব্যয় হয়েছিল। তাতে যে সার্ভে হয়েছিল তার প্রথম এবং দ্বিতীয় রিপোর্টে তারা বলেছিলেন এটা ইকোনমিক্যালি ভায়াবেল নয় কিন্তু তৃতীয় রিপোর্টে বলেছিলেন যে এটা ইকোনমিক্যালি ভায়াবেল। এইক্ষেত্রে কেন্দ্রীয় সরকার আমার মনে হয় প্রথমে ও দ্বিতীয় রিপোর্টে যে লেখা আছে ইকোনমিক্যালি ভায়াবেল নয় সেটাই মেনে নিয়েছেন, তৃতীয়টিতে লেখা আছে ইকোনমিক্যাল ভায়াবেল সেটা দেখেন নি। সুতরাং আমি অনুরোধ করবো অবিলম্বে এই প্রকল্পগুলি যাতে রূপায়িত হয় তারজন্য অনুমোদন দেওয়া হোক এই দাবী রেখে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলার অত্যন্ত গুরুত্বপূর্ণ ৪টি রেল প্রকল্প যা দীর্ঘদিন ধরে কেন্দ্রের রেল বাজেটে স্থান পেয়ে এসেছে, অনুমোদিত হয়েছে, গৃহীত হয়েছে রূপায়ণের জন্য কিন্তু হঠাৎ সেই প্রকল্প ৪টিতে কাজ কেন্দ্রীয় রেল মন্ত্রক বন্ধ করে দেওয়ার যে সিদ্ধান্ত নিয়েছেন তা পশ্চিমবাংলার মানুষের কাছে শুধু দুর্ভাগ্যজনক। নয় উদ্বেগজনক। আমি মনে করি এই ধরণের সিদ্ধান্ত একটা নজীর বিহীন সিদ্ধান্ত। গুরুত্বপূর্ণ প্রস্তাব গ্রহণে গড়িমসি থাকে কিন্তু প্রকল্প গৃহীত হবার পর অনুমোদিত হবার পর ৪টি প্রকল্প বন্ধ করে দেবার সিদ্ধান্ত ভারতবর্ষের ইতিহাসে নজির বিহীন। ফলে অত্যন্ত সঙ্গত কারণে পশ্চিমবাংলার জনগণের স্বার্থে, এই রাজ্যের অর্থনীতি, শিল্প ব্যবসা-বাণিজ্যের স্বার্থে এই প্রকল্পগুলির কাজ যাতে বন্ধ করা না হয় সেই উদ্বেগ জানিয়ে এই কাজ অবিলম্বে শুরু করবার জন্য রাজ্যের মানুষের পক্ষ থেকে এই প্রস্তাব বিধানসভায় আনা হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের নব নির্বাচিত রেল মন্ত্রী সংবাদপত্রের মাধ্যমে প্রতিশ্রুতি দিলেন যে পশ্চিমবাংলার এই সমস্ত গৃহীত রেল প্রকল্পগুলির কাজ কোন ক্রমেই বিঘ্নিত হবে না। এক দিকে সংবাদপত্রের এই বিবৃতি এবং পাশাপাশি এই প্রকল্পগুলির কাজ স্থগিত রাখার পদক্ষেপ অত্যন্ত মর্মান্তিক। মুখ্যমন্ত্রীর মহাশয়ের চিঠির জবাবে রেল মন্ত্রক থেকে পরিস্কার এই কথা জানা গেছে সেটা অত্যন্ত দুঃখজনক। তমলুক দীঘা প্রকল্পের ৮৭ কিলোমিটার লাইনের কাজ শুরু হয়ে গেল। কেন্দ্রের কথা অনুসারে রাজ্য সরকার জমি অধিগ্রহণ করে ক্ষতিপূরণ পর্যন্ত অনেককে দিয়ে দেওয়া হয়েছে। এই কাজের আনুষ্ঠানিক উদ্বোধন করা হয়েছে। তারপর এই সিদ্ধান্ত হল, রেল মন্ত্রকের বক্তব্য হল যোজনা কমিশন এটা পাশ করেনি, টাকা নেই ইত্যাদি সমস্ত কথা বলেছেন। রাণীগঞ্জ, নদিয়া, বাঁকুড়ার লাইন সম্পর্কে রেলমন্ত্রকের বক্তব্য যে এটা লাভজনক হবে না। ২ নং হল দামোদর নদীর উপর সেতু নির্মাণ করবার জন্য যে অর্থ সেটা বিরাট ব্যয় সাপেক্ষ এবং লাভজনক হবে না। সুতরাং প্রকল্প বাতিল করতে হবে। আজকে আমলারাই সমস্ত সিদ্ধান্ত নিচ্ছেন দেশের জনগণের মতামতের মূল্য নেই। এটা অজানা থাকার কথা নয় যে মধ্যপ্রদেশ, উড়িষ্যা এই সমস্ত এলাকা থেকে বিভিন্ন খনিজ আকরিক আমাদের এই রাজ্যের আনার ক্ষেত্রে এই লাইনটা যদি তৈরী হয় তাহলে দূরত্ব অনেক কমে যাবে এবং ইষ্টার্ন রেলওয়ের উপর যে বিরাট চাপ এই দক্ষিণপূর্ব রেলওয়েজ সঙ্গে পূর্ব রেলের যোগাযোগ স্থাপিত হলে পূর্ব রেলের চাপ অনেকটা লাঘব করা যাবে। তমলুক-দীঘা পর্যটনের ক্ষেত্রে এবং এই রাজ্যের অর্থনৈতিক উন্নতির প্রয়োজনে এই লাইনের গুরুত্ব কেউ অস্বীকার করেন না। হাওড়া-শিয়াখালা লাইনের গুরুত্ব সম্বন্ধে এখানে মাননীয় সদস্যরা আলোচনা করেছেন। বজবজ-নামখানা লাইনে বজবজের সঙ্গে সুন্দরবনের যোগাযোগের প্রশ্নে এবং দক্ষিণ বঙ্গের শিল্পোন্নয়নের প্রশ্নে এই লাইনের গুরুত্ব অস্বীকার করা যায় না এবং বিগত ৩টি বাজেটে বারে বারে ২০ লক্ষ, ২৫ লক্ষ, ৭৫ লক্ষ টাকা এই বজবজ-নামখানা প্রকল্পে ধরা হয়েছে। কিন্তু এই প্রকল্পের কাজ বন্ধ করে দিতে চাইছেন। রেল মন্ত্রক বলেছেন অর্থাভাব, তাঁরা তাই এগুলির কাজের দায়িত্ব নিতে পারছেন না, কাজ শুরু করাতে পারছেন না। অথচ আমরা দেখতে পাচ্ছি যে এই বছর

মধ্যপ্রদেশে দুটি নতুন রেলপথ নির্মাণের কর্মসূচী গৃহীত হয়েছে। সেখানে অর্থাভাবের প্রশ্ন আসছে না। আমরা নিশ্চয়ই আঞ্চলিক দৃষ্টিভঙ্গী মানসিকতা নিয়ে চলি না, সর্বত্র রেলপথের প্রয়োজন আছে, কিন্তু একটা রাজ্যে যেখানে দীর্ঘ দিনের চাহিদার ভিত্তিতে কতকগুলি প্রকল্প গৃহীত হল, কাজ শুরু হয়েছে, সেই সমস্ত প্রকল্পগুলিকে এ্যাবানডান করা হল। অথচ অন্য রাজ্যে নতুন প্রকল্প গ্রহণের ক্ষেত্রে অর্থাভাবের প্রশ্ন আসছে না। শুনেছি রেলের রাষ্ট্রমন্ত্রী তাঁর নিজস্ব প্রদেশ বলে রাজ্য বলে কি সেখানে অর্থাভাব হল না, আর এক্ষেত্রে অর্থাভাবের প্রশ্ন দেখা দিচ্ছে? এটা অত্যন্ত দুর্ভাগ্যজনক এবং পশ্চিমবঙ্গের জনগনের স্বার্থে সেই অর্থে এটা অত্যন্ত উদ্বেগজনক। তাই পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে এই বিধান সভা থেকে আমরা যে প্রস্তাব গ্রহণ করেছি কেন্দ্রীয় সরকারকে এই রেল প্রকল্পগুলির কাজ অবিলম্বে গ্রহণ করার জন্য এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ, সকলেরই এই উদ্যোগে সমর্থন থাকা উচিত, এইটুকু বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সারা পশ্চিমবঙ্গের মানুষের একটা দারুন দুর্ভাগ্য যে পশ্চিমবঙ্গের ৪টি রেল প্রকল্প কেন্দ্রীয় সরকার বাতিল করে দিলেন। এটা আমাদের কাছে নতুন নয়। আমরা জানি যে সারা ভারতবর্ষে কংগ্রেস বলে যে দল আছে নির্বাচনের সময় তাদের দুটি হাতের একটি থাকে জনসাধারণের মাথার দিকে, আর একটা হাত তারা রাখে জনসাধারণের পায়ের দিকে। নির্বাচনের সময় তারা পায়ের দিকে হাতে পা-জোড়া হাতে ধরে ভোট ভিক্ষা করে, আর নির্বাচন ফুরিয়ে গেলে যে হাতটা মাথার দিকে থাকে সেই হাত দিয়ে তারা খুব জোরে কিল বসায়, গলা টিপে ধরে।

আজকে আমাদের কাছে একথা পরিস্কার হয়ে গেছে এবং যেকথা আমরা বারবার বলি সেটা হচ্ছে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গে সরকারকে বঞ্চনা করে চলেছে, পশ্চিমবাংলার উন্নতি হোক পরিবহনের ক্ষেত্রে আমাদের সুখী জীবন হোক সেটা তাঁরা চাননা। এই কথাই আজকে আবার নূতন করে প্রমাণিত হল এই ৪টি রেলপথ প্রকল্প বাতিল করার মধ্য দিয়ে। আমরা খুব গর্বের সঙ্গে বলতে পারি পশ্চিমবাংলার মানুষের স্বার্থে আমরা একটা প্রস্তাব এখানে উত্থাপন করেছি। তবে দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম বিরোধীদলের বন্ধুরা আজকে এতবড় একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব সমর্থন করতে পারলেন না। কিছুক্ষণ আগে সামান্য একটা কারণে তারা এই সভাকক্ষ পরিত্যাগ করলেন। এটা যে তাঁদের পূর্বপরিকল্পিত সে বিষয়ে আমাদের কোন সন্দেহ নেই। এতে প্রমানিত হল তাঁরা মুখে যেকথা বলেন সেটা তাঁদের মনের কথা নয় এবং সেই প্রমানই আজকে তাঁরা রেখে গেলেন। তাঁরা মুখে বলেন এটা কার্যে রূপান্তরিত করব কিন্তু আসলে দেখা যায় সেটা তাঁদের মুখের কথা মাত্র। আমার পূর্ববর্তী বক্তা যেকথা বলেছেন আমি তার পুনরাবৃত্তি করতে চাই না। তবে একথাটা নিশ্চয়ই বলা দরকার যে, হাজার হাজার সাধারণ মানুষ, বেকার, শিক্ষিত যুবক, কৃষি শ্রমিক যোগাযোগ ব্যবস্থার অভাবে চরম অসুবিধা ভোগ করছে এবং কৃষকরা তাদের উৎপাদিত ফসল গ্রাম থেকে শহরে আনতে পারছে না যোগাযোগের অভাবে। এই প্রকল্পগুলির মধ্যে এ কটি প্রকল্প ছিল যার সঙ্গে সুন্দরবনের যোগাযোগ রক্ষিত হোত এবং তাতে হাজার হাজার মানুষের উপকার হোত। কিন্তু দেখলাম সেটিও বাতিল হল। এই পরিকল্পনা কার্যে রূপান্তরিত হলে কয়েক হাজার বেকারের কাজের ব্যবস্থা হোত, কৃষকরা তাদের উৎপাদিত ফসলের ন্যায্য দাম পেত। আজকে যোগাযোগের অভাবে তাদের মাল গ্রামে জলের দামে বিক্রি করতে হচ্ছে। এই রেলপথ বাতিল হলে তার প্রতিক্রিয়া চারিদিকে সাংঘাতিকভাবে পড়বে। নির্বাচনের আগে মানুষকে যে প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল সেটা পালন না করলে জনসাধারণ আমাদের সম্বন্ধে কি ভাববে, পশ্চিমবাংলার মানুষ কোথায় গিয়ে দাঁড়াবে এসব তাঁরা চিন্তা করলেন না। কাজেই পশ্চিমবাংলার প্রতি তাঁদের অবহেলা এবং বঞ্চনা আবার নূতন করে প্রমানিত হল। আমার আরও

বক্তব্য ছিল, কিন্তু সময় অভাবে বলতে পারলাম না। এখানকার মানুষ সব দিক থেকে উপেক্ষিত হোক এটাই তাদের দেখছি একমাত্র কাম্য। আমাদের প্রাক্তন রেলমন্ত্রী অবৈধভাবে যাদের রেলওয়েতে নিয়োগ করে গেছেন তারা দেখছি আমাদের গরীব মা বোন যাঁরা গ্রাম থেকে আসেন, টিকেট কাটতে পারেন না তাদের সামনে পিছন দিয়ে একটা হাত বাড়িয়ে দেন এবং হাতে আট আনা/এক টাকা পড়লে নিজের পকেটে সেটা ঢুকিয়ে দেন। এই কাজ করার জন্যই বোধ হয় তাদের নিয়োগ করা হয়েছে এবং সেই অবৈধ কাজ তারা দিব্য চালিয়ে যাচ্ছেন। আবার এই জিনিসও দেখেছি যারা টিকেট কাটতে পারেনি তাদের ধরে নিয়ে গিয়ে অপমান করেছে এবং এমন কি মারধোর পর্যন্ত করেছে। এরকম ঘটনা আমি নিজেই প্রত্যক্ষ করেছি। আমরা চাইনা কেউ টিকেট না কেটে গাড়ীতে আসুক। তবে এই যে অবৈধভাবে পয়সা নিচ্ছে এরও অবসান হওয়া দরকার। রাজনৈতিক কারণে যে অবৈধ নিয়োগ করা হয়েছে তার ফল হচ্ছে এই। পশ্চিমবাংলার এই যে ৪টি রেলপথ বাতিল হল তার কারণ হচ্ছে তাঁরা এখানে ক্ষমতায় নেই। জনসাধারণের সমর্থনে এখানে বামফ্রন্ট সরকার রয়েছে তাই এই রেল প্রকল্পগুলি বাতিল করা হয়েছে। আমি এই প্রসঙ্গে আর বিশেষ কিছু বলতে চাই না। বিরোধীদলের বন্ধুরা আজ এখানে থাকলে ভাল হোত, তাঁরা এই প্রকল্পগুলির গুরুত্ব উপলব্ধি করতে পারতেন। একথা বলে প্রস্তাব সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী কামাক্ষা ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গে যে চারটি রেল প্রকল্প কেন্দ্রীয় সরকার বন্ধ করে দিলেন সেই প্রকল্পগুলি জনগণের দীর্ঘ দিনের দাবী ছিল এবং সেই দাবী স্বীকৃত হয়েছে রেল বাজেটে অনুমোদিতও হয়েছে এবং গত লোকসভা নির্বাচনের আগে প্রচারও হয়েছে, প্রাক্তন রেল মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন—কিন্তু দেখা গেল শেষ পর্যন্ত তা বন্ধ করে দিলেন। কোন যুক্তি দিলেন না, যে এই দাবীগুলি অযৌক্তিক এ কথাও বললেন না। তাহলে কি ঘটনা ঘটছে? কেন্দ্রীয় সরকার একটা ইতিহাস তৈরী করলেন—এবং সেই ইতিহাস হচ্ছে প্রতিশ্রুতি ভঙ্গের। এই দিয়ে তারা সুরু করলেন। আমি জানি শুধু রেল প্রকল্প বন্ধতেই সীমাবদ্ধ থাকবে না। দেখা যাবে যতগুলি প্রতিশ্রুতি দেশের মানুষের সামনে রেখেছিলেন তার সবগুলিই লঙ্ঘন করবেন। এরা জনবিরোধী কাজই করবেন। গরীব মানুষের স্বার্থ এরা দেখবেন না। এরা সেই এক চেটিয়া পুঁজিপতি ধনীদের দাবীগুলি মেনে নিলেন এবং মন্ত্রীরা সেই কাজই করছেন। প্রাক্তন রেল মন্ত্রী স্বয়ং প্রচার করেছেন আমরা কাজ করতে চাই, কিন্তু পশ্চিমবঙ্গে সরকার তাদের করনীয় কাজ করছেন না। আমাদের মুখ্যমন্ত্রী তার উত্তর দিয়েছেন। আমরা কি করেছি? আমরা জায়গা-জমি দিয়েছি, কিছু কিছু ক্ষতিপূরণও দেওয়া হয়ে গেছে। কিন্তু পরিকল্পনা কার্যকরী হয় নি। একটা জিনিস দাবী করছি যে প্রাক্তন রেলমন্ত্রী যিনি বর্তমানে কংগ্রেস এম. পি. হোলেন, তিনি আবার একবার নির্বাচনে নামুক পশ্চিমবাংলার জনগণ তাদেরকে প্রত্যাখান করবে। আমি এটা দাবী করছি যে প্রাক্তন রেলমন্ত্রী পদত্যাগ করুন। কেন তিনি বলেছিলেন যে আমি যা বলছি তা কার্যকরী হবে। কিন্তু হোল না। তিনি এখন বলছেন যে আমি এখনও চেষ্টা করছি। আমি জানি সে কথাও সত্য নয়। এই পরিস্থিতিতে আমরা এই প্রস্তাব এনেছি এবং পশ্চিমবঙ্গের জনগণের একটা ন্যায্য দাবী বহু দিনের আকাঙ্খিত দাবী, আমরা সেটা নিশ্চয় সমর্থন করবো। কেন আমাদের বক্তব্য নস্যাত করে দেওয়া হবে? বিরোধীরা বেরিয়ে গেল। আজকে আমরা পশ্চিমবঙ্গের জনস্বার্থে জড়িত যে সমস্ত প্রস্তাব আমরা আজকে এনেছিলাম এবং যে প্রস্তাব আলোচনা হচ্ছে, এই জনস্বার্থ জড়িত প্রস্তাবে এদের বলার কোন ক্ষমতা নেই। তাঁদের টিকি অন্য জায়গায় বাঁধা আছে, তাই তাঁরা নানা অজুহাত সৃষ্টি করে এই বিধানসভা থেকে পালিয়ে গেছেন। কারণ জনসাধারণের সামনে তাঁদের দাঁড়াবার ক্ষমতা নেই। এই কথা বলে, এই প্রস্তাবের সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। (উপাধ্যক্ষ মহাশয় চেয়ারে আসীন ছিলেন)

**শ্রী দীনবন্ধু মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আশা করেছিলাম যে পশ্চিমবাংলার জনগণের স্বার্থে আমরা এই বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব গ্রহন করতে পারবো এবং সেই জন্য আজকে এই মোশনটা এখানে আলোচিত হচ্ছে। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের কথা, যে দল কেন্দ্রে ক্ষমতায় আসীন এবং আমাদের এখানে বিরোধী পক্ষে বসেন, তারা একটা অজুহাত খাড়া করে এই হাউস থেকে চলে গেলেন পশ্চিমবাংলার জনগনের যে দাবী সেই দাবীকে উপেক্ষা করে। আসলে এই দাবী তাদের পক্ষে সমর্থন করা কঠিন বলেই তারা এখান থেকে পালিয়ে গেলেন। কারণ কেন্দ্রীয় সরকারের যে নীতি, বঞ্চনা করার যে নীতি, সে নীতি ওরাও অনুসরণ করেন, পশ্চিমবাংলার কোন উপকার হোক এটা তারা চান না, সেই জন্যই আজকে তারা পালিয়ে যেতে বাধ্য হলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়ও আমি যে কথা বলতে চাই, যে চারটি রেল প্রকল্প বাতিল করা হোল, সেই প্রকল্পগুলো সম্পর্কে পশ্চিমবঙ্গের জনগনের দীর্ঘদিনের দাবী ছিল এবং এখনও সেই দাবীগুলো আছে। আমি এই ব্যাপারে একটা কথা মাননীয় সদস্যদের স্মরণ করতে বলবো, এই রেলপথগুলো যাতে হয় সেই দাবীতে সেই সব অঞ্চলের জনগণ পদযাত্রা করে কলকাতায় এসে তাদের দাবী জানিয়ে গেছে। হুড়া থেকে পদযাত্রা করে তারা কলকাতায় এসেছিল এবং দীঘা থেকে পদযাত্রা করে তারা এসেছিল যাতে এই রেলপথ হয়। আমরা জানি দীঘা একটা পর্যটন কেন্দ্র। সেখানকার সমুদ্র উপকূলে পর্য্যটকরা কিছুদিন বিশ্রাম নিতে যান, পশ্চিমবঙ্গের মানুষ যান এবং ভারতবর্ষের অন্যান্য অঞ্চল থেকেও দীঘাতে মানুষ পর্য্যটক হিসাবে আসেন বিশ্রামের জন্য। তাছাড়া দীঘার সমুদ্র উপকূলে কয়েক হাজার মৎস্যজীবী মানুষ তারা মাছ ধরে সংসার নির্বাহ করেন। এই রেলপথ হলে তারা সেই সব মাছ কলকাতায় চালান দিতে পারতো এবং এর ফলে তাদের জীবন ধারণের মান উন্নত হত। শুধু তাদেরই জীবনধারণের মান উন্নত হতো তাই নয় কলকাতায় মাছ প্রচুর পরিমানে চালান আসতো, মাছ সমস্যাও কিছুটা সমাধান হতো, কলকাতায় মানুষের উপকার হতো। এছাড়াও দীঘার প্রচুর পরিমানে লবন উৎপাদন হয়, সেখানে নতুন নতুন আরও লবনের কারখানা হতে পারতো। কারণ পশ্চিমবাংলা লবনে ঘাটতি আছে বাইরে থেকে পশ্চিমবঙ্গকে লবন আনতে হয়। দীঘায় লবন প্রকল্প শুরু হয়েছে, রেল লাইন হলে এই লবন পশ্চিমবঙ্গে সর্বত্র নিয়ে যাওয়া যেত, অন্য রাজ্য থেকে লবন আমদানি করতে হতো না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, দীঘা উড়িষ্যার সীমানায় অবস্থিত, এই রাস্তা দিয়ে গেলে উড়িষ্যার কিছু কিছু জায়গায় যাওয়া যেতে পারতো। ঐ কংগ্রেস দলের নীতিই তাই যে মুখে যা বলবে কাজে তা করবে না। লোকসভার নির্বাচনের আগে ঐ কংগ্রেসের দল যে সব কথা বলেছিলেন, রেলের প্রাক্তন মন্ত্রী যে সব কথা বলেছিলেন, তা বাস্তবে রূপায়িত করেন নি। যে ভাবে প্রাক্তন রেল মন্ত্রী রেল প্রকল্পের কাজ শুরু করার জন্য ঢক্কা নিনাদ করেছিলেন, তাতে মনে হয়েছিল যে এই প্রকল্প বাস্তবে রূপায়িত হবে। প্রাক্তন রেলমন্ত্রী দীঘায় রেলের অফিস করেছিলেন এবং জনসাধারণের সামনে বলেছিলেন যে ১০ হাজার বেকারকে চাকরি দেওয়া হবে, তমলুকে যখন মিটিং করেছেন নির্বাচনের আগে তখন সেখানে গিয়েও বলেন যে ১০ হাজার বেকার যুবককে চাকরি দেবেন, সর্বত্রই তিনি ১০ হাজার করে বেকারকে চাকরি দেবেন বলেছেন।

**[5.05 – 5.15 p.m.]**

আমরা একথাও জানি যে অনেক যুবকের কাছে ফর্ম বিলি করা হয়েছে এবং তাদের কাছ থেকে টাকা পর্যন্ত নেওয়া হয়েছে। আমরা এগুলি দেখে ভেবেছিলাম যে অসত্য ভাষণ নির্বাচনী বৈতরণী পার হবার জন্য দেওয়া হচ্ছে। রেল পথের জন্য পশ্চিমবঙ্গে জমি অধিগ্রহণের জন্য ২৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে। কিন্তু প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রী অজুহাত দেখিয়ে বলেছেন যে পশিচমবঙ্গে সরকার নাকি কাজ শুরু করার জন্য জমি দিতে পারেন নি। আমি দায়িত্ব নিয়ে বলছি এবং আমি ব্যক্তিগত ভাবে

এই ব্যাপারে যোগাযোগ করেছিলাম। যখন প্রাক্তন কেন্দ্রীয় রেল মন্ত্রী একথা বলেছেন তখন আমি এই ব্যাপারে আমাদের সরকারের কাছে খোঁজ নিয়ে জেনেছিলাম যে তারা এই জমি হস্তান্তর করেছেন, ক্ষতিপূরণ দিয়েছেন। অথচ প্রাক্তন রেল মন্ত্রী পশ্চিমবঙ্গ সম্পর্কে এই সব অসত্য ভাষণ দিয়েছেন এবং যার জন্য আমাদের মুখ্যমন্ত্রী পর্যন্ত বলেছেন যে ওরা যা বলেছেন সেটা ঠিক নয়, আমরা জমি তাদের হস্তান্তর করেছি। এই অবস্থার পরে আমি রেলওয়ে দপ্তরে গিয়েছিলাম। সেখানে আমি দেখেছি যে রেলওয়ে দপ্তরে যে ড্রইং করেছেন সেটা তারা ঠিক করেন নি, তাতে ভুল ছিল এবং সে জন্য অসুবিধা হয়েছিল। এই ব্যাপারে সরকার পক্ষ থেকে, দপ্তরের পক্ষ থেকে রেল মন্ত্রীকে বারে বারে বলা হয়েছে কিন্তু তারা একবারও কর্ণপাত করেন নি। আজকে পশ্চিমবঙ্গের যে আশা-আকাঙ্খা, সেই আশাআকাঙ্খাকে রূপায়িত করতে হলে এই দাবী আমাদের করতে হবে। বিরোধী পক্ষ আজকে হাউসে থাকুন আর নাই থাকুক, আমরা জনগণের থেকে বিচ্ছিন্ন হতে চাই না, আমরা জনগণকে সঙ্গে নিয়ে চলতে চাই। আমরা যখন জনপ্রতিনিধি হিসাবে এই বিধান সভায় এসেছি, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পশ্চিমবঙ্গের মানুষের দাবী হিসাবে এটাকে এগিয়ে নিয়ে যেতে চাই। আমরা কেন্দ্রকে বলতে চাই যে পশ্চিমবঙ্গের মানুষের কল্যাণের জন্য এই রেল পথ অবিলম্বে চালু করা হোক। পশ্চিমবাংলাকে যদি ওরা ভালবাসেন তাহলে সমস্ত দলাদলীর উর্দ্ধে থেকে, সমস্ত রাজনীতির উর্দ্ধে থেকে, কংগ্রেসী বন্ধুরা আজকে হাউসে না থাকলেও আগামীদিনে তারা আমাদের সঙ্গে আন্দোলনে নামবেন বলে আশা করি এবং এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার ৪টি রেলওয়ে প্রকল্পকে কেন্দ্রীয় সরকার বাতিল করে দেবার ফলে পশ্চিমবঙ্গের জনসাধারণের মনে যে বিক্ষোভ দেখা দিয়েছে এবং কেন্দ্রীয় সরকারের পশ্চিমবাংলার প্রতি যে বঞ্চনা, সেই বঞ্চনার এক নতুন ইতিহাস তারা শুরু করেছেন এবং তার বিরুদ্ধে প্রতিবাদ জানানো হচ্ছে। এই সব বাতিল প্রকল্পগুলিকে পুনরায় কার্যকরী করার জন্য আজকে বিধান সভায় যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমার আগের মাননীয় সদস্য বলেছেন যে ৩ বছর ধরে বজবজ-নামখানা রেল পথের জন্য কেন্দ্রীয় রেল বাজেটে অর্থ বরাদ্দ করা হয়েছে কিন্তু হঠাৎ এই প্রকল্পটি বন্ধ করে দেওয়া হল। বাঁকুড়া-মেডিয়া রেল পথের ক্ষেত্রেও সেই একই অবস্থা এবং অন্যান্য রেল পথের ক্ষেত্রেও সেই অবস্থা দেখা যাচ্ছে। আজকে সব ক্ষেত্রে টাকার অভাবের কথা বলে রেল পথগুলিকে কার্যকরী করা হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি খোঁজ নিয়ে জানতে পারবেন যে টাকার অভাবের কথা বলে পশ্চিমবঙ্গের মঞ্জুরীকৃত পরিকল্পনাগুলিকে বাতিল করা হচ্ছে, আর কেন্দ্রীয় রেল দপ্তরের রাষ্ট্রমন্ত্রী রাজ্যে নতুন রেল পথ সংস্থাপনের ব্যবস্থা পাকাপাকি করা হচ্ছে। যেখানে অন্যান্য জায়গায় নতুন নতুন প্রকল্প গ্রহণ করা হচ্ছে সেখানে টাকার অজুহাত দেখিয়ে পশ্চিমবঙ্গের মঞ্জুরীকৃত পরিকল্পনাগুলিকে বাতিল করা হচ্ছে। আজকে দেখা যাচ্ছে, পশ্চিমবঙ্গের জন্য যে সব পরিকল্পনা করা হয়েছিল, যে অর্থ বরাদ্দ করা হয়েছিল, সেই বরাদ্দ অর্থ নিয়ে মধ্য প্রদেশে দুটি রেল পথেরপ্রকল্প কার্যকরী করা হচ্ছে। আমি কাঁথী মহকুমা থেকে নির্বাচিত একজন জনপ্রতিনিধি। দীঘা-তমলুক রেল পথকে কেন্দ্র করে যে ঘটনা ঘটান হয়েছে সেটা যে কোন দেশের সংশোদীয় গণতন্ত্রে অকল্পনীয় এবং ইতিহাসের সমস্ত নজিরকে ছাড়িয়ে গেছে। দীঘা রেল পথের দাবী আজকের নয়। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর থেকে বারেবারে এই দাবী পার্লামেন্টে উঠেছে। তারপরে রেল দপ্তর থেকে এই বিষয়ে সার্ভে করা হয়েছে এবং সার্ভে করার পরে যখন এটাকে ভায়েবল অর্থাৎ যুক্তিযুক্ত বলে মেনে নেওয়া হয় তখন দেখা গেল যে এই প্রকল্পকে কার্যকরী না করে রেল মন্ত্রকের পক্ষ থেকে অন্য জায়গায় করার জন্য তড়িঘড়ি উদ্যোগ নেওয়ার কাজ শুরু হল।

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি কতকগুলি তারিখ দিলেই বুঝতে পারবেন ব্যাপারটা ৬/৪/৮৪ তারিখে রেল মন্ত্রক থেকে পশ্চিমবঙ্গ সরকারের কাছে জরুরী বার্তা আসে। তাতে লেখা আছে তমলুক দীঘা রেল পথ কার্যকরী করা হবে, তার জন্য ১৩৮০ একর জমি লাগবে, এই জমি অবিলম্বে রেল দপ্তরকে দিয়ে দিন। এই জমি অধিগ্রহণ করার জন্য ২৫লক্ষ টাকার একটি চেকও সেই সাথে পাঠিয়ে দেওয়া হল। পশ্চিমবঙ্গ সরকার কি করলেন? মিদনাপুরে কালেকটরকে নির্দেশ দিলেন, তুমি জমি অধিগ্রহণ করে অবিলম্বে রেল দপ্তরকে দিয়ে দাও। আশু প্রয়োজনে যে জমির দরকার ছিল সেই ১৮৮ একর ৭২ ডেসিম্যাল জমি রেল দপ্তরকে দিয়ে দিলেন কালেকটার আর যাদের জমি অধিগ্রহন করা হল তাদের আংশিক ক্ষতিপূরণ দিয়ে দেওয়া হল এবং দীঘা টাউনসিপ ডেভেলপমেন্টের জন্য যে জমি নির্দ্ধারিত ছিল তার মধ্য থেকে ১৬ একর জমি নিয়ে রেলওয়ে ষ্টেশনের ঘর-বাড়ী ইত্যাদি তৈরী করার জন্য রেলওয়ে অফিসারদের পজেসানে দিয়ে দেওয়া হল। সেখানে রেষ্ট হাউস তৈরী হয়ে গেল। কাঁথি শহরে দীঘা তমলুক রেল পথ চালু করার জন্য ঘর বাড়ী ভাড়া নিয়ে রেলওয়ে অফিস খোলা হল। তার কিছুদিন আগে প্রাক্তন রেল মন্ত্রী ঘটা করে এই রেল প্রকল্পের ভিত্তিপ্রস্তর সংস্থাপন করে এলেন। নির্বাচন কাছাকাছি এসে গেল, আরো কাজ তড়িঘড়ি করা হল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি প্রকল্পের ক'বার উদ্বোধন করা হয়? অদ্ভুত ব্যাপার হল এই, দীঘা তমলুক প্রকল্পের ৩ বার শিলান্যাস করা হয়েছে। একবার মূল প্রকল্পের শিলান্যাস করা হল। দ্বিতীয়বার দীঘার রেলওয়ে ষ্টেশনে তৈরী হবে, তার শিলান্যাস করে উদ্বোধন করা হল। তৃতীয়বার কাঁথি শহরে রেলওয়ে অফিসের উদ্বোধন করা হল। এই প্রকল্পের ব্যাপারে ৩ বার উদ্বোধন করা হয়েছে। আর প্রত্যেকটি মিটিং-এ ফলাও করে বলা হয়েছে, এখানে ১০/১২ হাজার ছেলের চাকরি হবে, যুবকরা চলে এসো সঙ্গে সঙ্গে চাকরির জন্য প্রচুর ফর্ম বিক্রী হয়ে গেল। ভোটের কাছাকাছি চাকরির কথা বলে যুবকদের প্রলুব্ধ করে টেনে নেওয়া হল। যাই হোক, গত লোকসভা নির্বাচনে তার প্রতিফলন কিছুটা কাঁথি লোকসভা কেন্দ্রে যে পড়েছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। এই কথা তৎকালীন প্রাক্তন রেলমন্ত্রী প্রধানমন্ত্রীকে চিঠি লিখে স্বীকার করেছেন, এই প্রকল্প আমি চালু করেছিলাম, এটার একটা রাজনৈতিক ব্যাপার ছিল এবং তার সাফল্য পেয়েছি। অতএব এই পরিকল্পনা যদি বাতিল হয়ে যায় তাহলে তাতে খারাপ প্রতিক্রিয়া সৃষ্টি হবে, যদিও বংশীলাল মন্ত্রীত্বে এসে এটাকে বাতিল করে দিলেন। সুতরাং কি উদ্দেশ্য নিয়ে এটা তৈরী হয়েছিল সকলেই বুঝতে পারছেন। নতুন মন্ত্রীসভা গঠিত হবার পরে, নতুন রেলমন্ত্রীর দায়িত্বভার গ্রহণ করার ৪৮ ঘন্টা পরে এই রেল প্রকল্প বাতিল হবার খবর প্রকাশিত হয়েছে। তার কয়েকদিনের মধ্যেই কথা নেই বার্তা নেই, হঠাৎ খড়্গপুর থেকে রেলওয়ে অফিসার ট্রাক নিয়ে কাঁথি অফিসের সমস্ত আসবাবপত্র খড়্গপুরে নিয়ে চলে এলেন। তার এক দুদিন পরে অনুরূপ ভাবে দীঘা টাউনসিপে যে রেষ্ট হাউস তৈরী করা হয়েছিল সেই রেষ্ট হাউসে নানান আসবাবপত্র রেখে দেওয়া হয়েছিল। সেই সব আসবাবপত্র ট্রাকে করে সাউথ ইষ্টার্ন রেলওয়ে খুড়দা ষ্টেশনে নিয়ে যাওয়া হল। ৮৪ ঘন্টার মধ্যে সমস্ত কিছু উধাও হয়ে যেতে শুরু করল। আমরা অনেক আগে দেখেছি ১৯৬২ সালের নির্বাচনের সময়—গ্রামের কংগ্রেসী বন্ধুরা ভোট পাবার জন্য টিউবওয়েল করে দিচ্ছি বলে পাইপ ফেলে দিলেন লোক দেখানো এবং টিউবওয়েল পোঁতার কাজও শুরু হয়ে গেল। কিন্তু ভোট হয়ে যাবার পরেই সব চলে গেল। কোথাও রাস্তার প্রয়োজন থাকলে এক গাড়ী বোল্ডার ফেলে দিত। ভোট শেষ হয়ে গেলেই আবার সেই বোল্ডার তুলে নিয়ে চলে আসতো। তমলুক দীঘা রেল লাইনের ক্ষেত্রেও অনুরূপ ঘটনা ঘটে গেল। এতে ভোটাররা আশঙ্কিত। ভোটের আগে রেলওয়ে পরিকল্পনা কার্যকরী করার জন্য উদ্যোগ আয়োজন জনসাধারণের কাছে তুলে ধরা হয়েছিল। ভোট শেষ হবার পরেই নতুন মন্ত্রী সভা গঠিত হয়েছে এবং নতুন মন্ত্রী দায়িত্ব গ্রহনের ৪৮ ঘন্টার মধ্যেই সমস্ত জিনিস সেখান থেকে সরিয়ে আনা হয়েছে। বেকার যুবকদের এই প্রবঞ্চনার মধ্যে

ফেলে দেওয়া হয়েছে। চাকরি দেবার নাম করে কি খেলা হয়েছে, আমি তার পিছনের ইতিহাসে যেতে চাই না। সেটা একটা অকল্পনীয় এবং নক্কারজনক ব্যাপার হয়েছে। দীঘা তমলুক রেলওয়ের বাস্তব প্রয়োজনীয়তা রয়েছে। অনুন্নত এলাকার উন্নয়নের স্বার্থে, পর্যটনের দিক থেকে দীঘা উন্নয়নের স্বার্থে; এর যে প্রয়োজন রয়েছে সেটা অনস্বীকার্য।

[5.15 – 5.25 p.m.]

দীবন্ধুবাবু বলেছিলেন, সেখান থেকে যে পান, লবন, মাছ, নারকেল ইত্যাদি যা আসে রেলপথ হলে সেখানে যোগাযোগী ব্যবস্থার উন্নতি ঘটবে এবং সেগুলি বেশী পরিমাণে আসতে পারবে। এটা হলে সেখানে শিল্প ও ব্যবসা-বাণিজ্যের প্রসার ঘটবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েকদিন আগে বিধানসভায় প্রশ্নোত্তর কালে আমি একটি প্রশ্ন করেছিলাম যে, গত বছর পশ্চিমবঙ্গে কতজন পর্যটক বেড়াতে এসেছেন তার তথ্য রাখার কোন ব্যবস্থা সরকারের পক্ষ থেকে আছে কি? তার উত্তর দেওয়া হয়েছিল, 'হ্যাঁ, আছে এবং ১৯৮৪/৮৫ সালে পশ্চিমবঙ্গে মোট ৪৪ হাজার ৬শো জন বিদেশী পর্যটক পশ্চিমবঙ্গে বেড়াতে এসেছেন।' আমার পরের অতিরিক্ত প্রশ্ন ছিল, তারা কোন কোন জায়গায় বেড়াতে গিয়েছিল? তার উত্তর হ'ল, 'পশ্চিমবঙ্গের কোলকাতা এবং দার্জিলিং। এই দুটি জায়গাতেই তারা বেড়াতে গিয়েছেন, দীঘাতে তারা যান নি। স্যার, আপনারা সকলেই জানেন, বিদেশী পর্যটক যারা ভারতবর্ষে বেড়াতে আসেন তাদের একটি বড় অংশই ভারতবর্ষের সমুদ্রের উপকূলকে তাদের বেড়ানোর ক্ষেত্র হিসাবে বেছে নেন। আপনারা যদি পুরি, মাদ্রাজ, কোবালাম এবং অন্যান্য সমুদ্রোপকূলে যান দেখবেন সেখানে বিদেশী পর্যটকরা মাসের পর মাস থাকছেন। এর ফলে একদিকে যেমন পর্যটন শিল্পের উন্নতি হচ্ছে অপর দিকে এই পর্যটন শিল্পের উপর ভিত্তি করে স্থানীয় অনেক লোকের রুজিরোজগার চলছে ও সেখানকার অর্থনৈতিক অবস্থার উন্নতি ঘটছে। স্যার, পশ্চিমবঙ্গে ৪৬ হাজার বিদেশী পর্যটক আসলেও তাদের কেউই দীঘাতে যান নি। তাদের দীঘাতে না যাবার একমাত্র কারণ, দীঘার সঙ্গে কোলকাতা শহরের সরাসরি রেলযোগাযোগ ব্যবস্থা নেই। তা যদি থাকতো তাহলে আমরা মনে করি তাদের একটা বড় অংশ দীঘাতে যেতেন। স্যার, আপনি জানেন, পুরিতে যারা বেড়াতে যান সেই ভ্রমনার্থীদের ৯০ শতাংশ হচ্ছেন বাঙ্গালী। তারা দীঘার চেয়ে পুরিই বেশী পছন্দ করেন, তার কারণ, কোলকাতার সঙ্গে পুরির সরাসরি রেল যোগাযোগ আছে। যাইহোক, আমি যেকথা বলছিলাম সেকথায় আবার ফিরে আসছি যে, অনুন্নত এলাকার অথ;নৈতিক অবস্থার উন্নতির জন্য এবং দীঘাকে পর্যটকদের কাছে আকর্ষনীয় করে তোলার জন্য ভারতবর্ষের রেলপথের মানচিত্রে এই দীঘা-তমলুক রেলপথের সন্ধান অনেক আগেই হওয়া উচিত ছিল। স্যার, এই কাজে যথেষ্ট বিলম্ব হওয়া সত্ত্বেও আমরা এখন দেখছি প্রতিশ্রুতি দিয়েও সেই প্রতিশ্রুতি রাখা হ'ল না। দীঘার রেলপথ বাতিল হবার পর যখন চারিদিকে প্রতিবাদের ঝড় উঠতে আরম্ভ করলো তখন আমরা দেখলাম বর্তমান রেলমন্ত্রী প্রাক্তন রেলমন্ত্রীকে ২রা জানুয়ারী আশ্বাস দিলেন যে, 'পশ্চিমবঙ্গে রেলের যে সব কাজ সুরু হয়েছিল, তা বহাল থাকবে।' ৮ই জানুয়ারী বর্তমান রেলমন্ত্রী আইনমন্ত্রীকে প্রতিশ্রুতি দিলেন যে 'পশ্চিমবঙ্গে রেলের যে সব প্রকল্প হাতে নেওয়া হয়েছে সেগুলি বাতিল হবে না।' ৯ই জানুয়ারী প্রাক্তন রেলমন্ত্রী প্রধানমন্ত্রীকে এক চিঠি দিলেন এবং প্রাক্তনমন্ত্রী তার উত্তরে আশ্বাস দিলেন যে, 'পশ্চিমবঙ্গ কোন রেল প্রকল্প বাতিল হবে না।' স্যার, এ সবই আমি সংবাদপত্রে প্রকাশিত সংবাদের ভিত্তিতে বললাম। স্যার, এত কাণ্ড হবার পর আজকে যোজনা কমিশন বলছেন, দীঘা রেলপথের কোন যৌক্তিকতা নেই। স্যার, সমীক্ষা করে ভ্যায়াবিলিটি দেখে যে প্রকল্প সম্পর্কে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল এখন বলা হচ্ছে তার কোন যৌক্তিকতা নেই। আমি মনে করি এটা সঠিক নয়। স্যার, আমার এক সহপাঠী বন্ধু, যিনি বর্তমানে রেল বোর্ডের একজন উচ্চপদস্থ অফিসার তাঁর সঙ্গে আমার

একদিন এক রেল কামরায় দেখা হ'ল। কথা প্রসঙ্গে এই দীঘার রেলপথের কথা উঠলো। তিনি বললেন, 'প্রায়শই কোন রেল প্রকল্প মঞ্জুর ইকনমিক ভ্যায়াবিলিটির উপর নির্ভর করেন না। সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গা থেকে বহু রেল প্রকল্পের প্রস্তাব রেল বোর্ডের কাছে আসছে এবং সেগুলি রেল বোর্ডের অফিসে জমা হয়ে পড়ে থাকছে। যে সমস্ত জায়গায় রেল প্রকল্পের কাজ শুরু হচ্ছে সেগুলি পলিটিক্যালি ডিসিসান নিয়ে করা হচ্ছে। এই পলিটিক্যাল ডিসিসান যদি আদায় করতে পারেন তাহলেই দীঘার রেলপথ হবে, নচেত নয়। কাজেই স্যার, এঁরা যে ইকনমিক ভ্যায়াবিলিটি বা কেন্দ্রীয় সরকারের আর্থিক অনটনের কথা বলছেন সেটা সঠিক নয়। আমরা মনে করি, একটা রাজনৈতিক উদ্দেশ্য নিয়েই এই রেল প্রকল্প বাতিল করা হয়েছে। পরিশেষে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করেই আমার বক্তব্য শেষ করবো। গত ৫ই জানুয়ারী লোকসভার নির্বাচনের পর লোকসভায় নির্বাচিত কংগ্রেসী সদস্যরা শহিদ মিনারে এক বিজয় উৎসব পালন করেন এবং সেদিন তাঁরা সেই জনসভায় সকলে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে, যেদিন তাঁরা দেখবেন পশ্চিমবঙ্গের প্রতি অবহেলা এবং অবজ্ঞা দেখানো হচ্ছে সেদিনই তাঁরা ইস্তফা দেবেন। স্যার, কেউ ওঁদের মধ্যে ইস্তফা দিয়েছেন কিনা জানি না, আমি ওঁদের ইস্তফা চাইও না, তাঁদের সকলের কাছে আমার দাবী, সকলে একমত হয়ে পশ্চিমবঙ্গ সরকারের সাথে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করুন যে, যে ৪টি রেল প্রকল্প হাতে নেওয়া হয়েছিল তার কাজ যেমন বাতিল করে দেওয়া না হয়, তার কাজ যেন অবিলম্বে সুরু হয়। এই কাজের মাধ্যমে পশ্চিমবঙ্গের অর্থনীতি যাতে সুদৃঢ় হয় তার ব্যবস্থা করুন। এই বলে এই প্রস্তাবকে সমর্থন করছি।

**শ্রী নবনী বাউড়ি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে চার'টি রেল প্রকল্প কেন্দ্রীয় সরকার বাতিল করে দিয়েছেন, সেই চার'টি বাতিল রেল প্রকল্প চালু করার দাবীতে আজকে যে প্রস্তাব এখানে আনা হয়েছে সে প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি সংক্ষেপে দু'একটি কথা বলছি।

স্যার, আমরা সংবাদপত্রের মাধ্যমে জানতে পারলাম যে, বর্তমানে রেল মন্ত্রী মহাশয় বলেছেন প্রস্তাবিত রাণীগঞ্জ-মেজিয়া-বাঁকুড়া রেল প্রকল্পটি চালু করার কোন যৌক্তিকতা নেই, কারণ এটা লাভজনক হবে না। আমার মনে হয় এই রেল প্রকল্পটি চালু করার জন্য ইতি পূর্বে যে স্টাডি হয়েছিল তার রিপোর্ট সরকারের কাছে আছে এবং সে রিপোর্টের নথিপত্র রেল মন্ত্রী মহাশয় না দেখেই এই ধরণের একটা মন্তব্য করেছেন। অথচ আমরা জানি এই ছোট রেল প্রকল্পটি বাস্তবে রূপায়িত হলে ১০০ কিলো মিটার দূরত্ব কমে যাবে এবং দক্ষিণ ভারতের সঙ্গে পূর্ব ভারতের যোগাযোগ সহজ হবে। এর থেকেই মাননীয় সদস্যরা সকলে বুঝতে পারছেন যে, এটা লাভজনক হবে কিনা। আমরা জানি রাণীগঞ্জ কয়লা-খনি অঞ্চল এবং মেজিয়া'ও তাই এবং এই অঞ্চলের পাশেই গঙ্গাজল-ঘাটিতে ৬১০ মেগা ওয়াট এর একটি তাপ-বিদ্যুৎ কেন্দ্র তৈরী করার প্রতিশ্রুতি প্রাক্তন জ্বালানী মন্ত্রী তথা রেল মন্ত্রী দিয়েছিলেন। বর্তমানে আমরা শুনতে পাচ্ছি এ প্রকল্পটি যোজনা কমিশনের অনুমোদন পেয়েছে। স্যার, সেখানে বলা হচ্ছে একটি ৬১০ মেগা ওয়াটের তাপ বিদ্যুৎ কেন্দ্র চালু করা হবে সেখানে যদি রেল লাইন না থাকে তাহলে সেটা কি ভাবে হবে। আমরা জানি কয়লাকে বাদ দিয়ে কোন প্রকল্পই রূপায়ন করা যায় না। সুতরাং এই অঞ্চলের কয়লা শুধু বাঁকুড়া বা শুধু পশ্চিম বাংলার বিভিন্ন জায়গায় সরবরাহ করা জন্যই নয় গোটা দক্ষিণ ভারতে সরবরাহ করা এটাই সহজ পথ। আজকে ওখান থেকে দক্ষিণ ভারতের সঙ্গে যোগাযোগের পথ হচ্ছে কলকাতা ভায়া খড়্গপুর। কাজেই এই যে বিরাট রাস্তার দূরত্বটা কমে যাচ্ছে এই দিক দিয়ে বিবেচনা করলেও বোঝা যায় যে, এই রেললাইন সংস্থাপন করাটা লাভজনকই হবে। অবশ্য স্টাডি রিপোর্টের মধ্যে এ সব জিনিষ আছে। ১৯৮৩ সালে আমাদের পার্টির নেতৃত্বে হুড়া থেকে কলকাতা পর্যন্ত ৩০০০-এর'ও বেশী মানুষ পদ-যাত্রা করেছিল। সেখানে

যে দাবী গুলি ছিল তার মধ্যে এই রাণীগঞ্জ-মেজিয়া-বাঁকুড়া রেল প্রকল্প, তমলুক-দীঘা রেল প্রকল্পগুলি বাস্তবায়িত করার দাবীও ছিল। কারণ দীর্ঘ দিন ধরে পশ্চিম বাংলার বিশেষ করে পুরুলিয়া, বাঁকুড়া, মেদিনীপুর প্রভৃতি জেলা গুলি বঞ্চিত হচ্ছে। এই প্রকল্প দুটি রূপায়িত হলে এই জেলা গুলির যোগাযোগ ব্যবস্থার উন্নতি হবে এবং যোগাযোগ ব্যবস্থার উন্নতি হলেই মানুষের জীবন যাত্রার মান বাড়বে। এ ছাড়া এ সমস্ত অঞ্চলে যে সমস্ত অমূল্য সম্পদ রয়েছে যে সমস্ত সম্পদকে কাজে লাগান যাবে। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকারের একটা ভুল সিদ্ধান্তের ফলে ঐ জেলা গুলি তথা সমগ্র পশ্চিমবাংলা বঞ্চিত হচ্ছে। কাজেই সঠিক-ভাবে এই প্রস্তাবটি আজকে বিধানসভায় আনা হয়েছে। আমি আশা করব সকলেই এই প্রস্তাবকে সমর্থন করবেন। সেই সঙ্গে আমাদের গোটা দেশের মানুষের কাছে এটা প্রচার করতে হবে যে, নির্বাচনের সময়ে কংগ্রেস ভোট পাবার জন্য মানুষের কাছে প্রতিশ্রুতি দিয়েছিল যে তারা এই প্রকল্প গুলি কার্যকরী করবে। কিন্তু নির্বাচনের পর কার্যকরী না করে, প্রকল্প গুলিকে বাতিল করে দিচ্ছে। এটা আজকে মানুষের সামনে তুলে ধরার দরকার আছে। পরিশেষে আমি আশা করব কেন্দ্রীয় সরকার এই যে প্রকল্পগুলি বাতিল করে দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন এই সিদ্ধান্তের বিরুদ্ধে পশ্চিমবঙ্গের কংগ্রেসীরাও প্রতিবাদ জানাবেন। আমি আশা করব এই দাবীগুলি নিয়ে তাঁরাও আমাদের সাথে এক সাথে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে লড়াই করবেন। এই কথা বলে, এই প্রস্তাবকে আর একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[5.25 – 5.35 p.m.]**

**শ্রী ক্ষিতিভূষণ রায়বর্মন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের কেউ নেই, সংশোধনী ও কিছু আসেনি এবং সব কথা আলোচনা হয়েছে। সুতরাং জবাব দেবার মত কিছু নেই। তবুও আমি সামান্য দু-একটি কথা বলছি। এই ৪টি প্রকল্পের প্রায় সব কটাই রেল দপ্তর বা রেলমন্ত্রী যা বলেছেন তা হচ্ছে টাকা-পয়সার অভাব এবং এটা লাভজনক নয় এবং প্যাসেঞ্জার হবে না। এই কথাগুলি যদি ভারতবর্ষের সমস্ত রাজ্যে রেলওয়ে লাইন স্থাপনের ক্ষেত্রে প্রয়োগ করতেন তাহলে বুঝতে পারতাম যে হ্যাঁ, নিরপেক্ষতা আছে এবং এই কথাগুলি বলার পিছনে যৌক্তিকতা আছে। কিন্তু তা তো দেখতে পাচ্ছি না। আমরা যেটা দেখছি সেটা হচ্ছে শুধু পশ্চিমবাংলার ক্ষেত্রে টাকা-পয়সার অভাব এবং প্যাসেঞ্জার হবে না, রির্সোসেস নেই-এই সমস্ত কথা তাঁরা বলে থাকেন। এই ৪টি প্রকল্পের জন্য মোট টাকার দরকার হচ্ছে ৮৫ কোটি ৬৫ লক্ষ টাকা। এই টাকা কেন্দ্রীয় সরকার যোগাড় করতে পারবেন না এটা কে বিশ্বাস করবে? আসল কারণ এখানে নয়। তাছাড়া দু-একটি জায়গার ক্ষেত্রে যেমন তমলুক-দীঘার ক্ষেত্রে ওয়েষ্ট বেঙ্গল গর্ভনমেন্ট থেকে জায়গা যে য়্যাকুয়ার করে দেওয়া হয়েছিল সে বিষয়ে কোন সন্দেহের অবকাশ নেই। আর বজবজ-নামখানার ক্ষেত্রে যখন তদানীনতন রেল মন্ত্রী শ্রী কমলাপতি ত্রিপাঠী দাবী করলেন, যদি জায়গা দেওয়া হয় এবং বাঁধ বাঁধার খরচ দেওয়া হয় তাহলে আমরা রেল-লাইন করতে পারি। এই ব্যাপারে আমাদের মুখ্যমন্ত্রী শ্রীজ্যোতি বসু রাজী হন এবং জমি বাবদ ১ কোটি ২০ লক্ষ টাকা খরচ হবে এবং বাঁধ বাঁধার জন্য দেড় কোটি টাকা খরচ হবে এইরকম কথাও হয়। কিন্তু তাসত্বেও সেটা করা হলো না। এই তথ্যটা আমরা দেখতে পাই শ্রীকেদার পাণ্ডে যিনি রেলওয়ে মিনিষ্টার ছিলেন এবং পশ্চিমবঙ্গের রাজ্যপাল যিনি ছিলেন শ্রী টি. এন. সিং, এদের মধ্যে যে চিঠি-পত্রের আদান-প্রদান হয়েছে তার মধ্যে এইকথা সুস্পষ্টভাবে উল্লেখ আছে। বজবজ-নামখানা এবং তমলুক-দীঘা সবক্ষেত্রে তাঁরা যা চেয়েছেন ওয়েষ্ট বেঙ্গল গর্ভনমেন্ট আর্থিক দিক থেকে তাই সাহায্য করেছেন। এছাড়া আমি বজবজ-নামখানার ক্ষেত্রে বিশেষ করে বলবো, কারণ ওটা আমার নির্বাচনী এলাকা, সেখানে ঐ ফলতায় ওপেন মার্কেট হচ্ছে। যা কিছু প্রডাকসান হবে সেগুলি বাণিজ্যিক ভিত্তিতে বাইরে চালান হবে। মস্ত বড় শিল্প প্রতিষ্ঠান গড়ে ওঠার সম্ভাবনা আছে এবং

কাজও চলছে। এখানে যদি রেল-লাইন না থাকে তাহলে কিভাবে শিল্প বাড়বে এই জিনিষটা তাঁরা কল্পনাও করলেন না। ঐ এলাকাটি কৃষি প্রধান এবং শিল্প প্রধান এলাকা। বজবজ থেকে নামখানা হচ্ছে সুন্দরবন সংলগ্ন। মিলিটারী ষ্ট্রাটেজিও ঐ সমস্ত এলাকায় আছে। যে কোন দিক থেকেই দেখা যাক না কেন এর গুরুত্ব কম নয়। অন্য দুটি রেললাইন হাওড়া-শিয়াখালা এবং রাণীগঞ্জ-মেজিয়া এই দুটির জন্য অল্প টাকা লাগবে, কিন্তু তাও তাঁরা চেষ্টা করতে পারলেন না, ইচ্ছা করেই ব্যবস্থা করলেন না। আর একটি জিনিষ দেখছি, হাওড়া-আমতা রেল-লাইনটি ১৯৭৪/৭৫ সালে এ্যপ্রুভ করা হয়েছিল। মোট ৭৪ কিলোমিটার। কিন্তু মাত্র ২৪ কিলোমিটার কাজ করে বন্ধ করে দেওয়া হয়েছে। একলাখী থেকে বালুরঘাট এ্যপ্রুভড স্কীম ছিল। মোট ১১০ কিলোমিটার, কিন্তু এখন পর্যন্ত কাজ সুরু হয়নি। কাজেই পশ্চিমবাংলায় কোন কাজ রেলওয়ে দপ্তর করছে না। এক জায়গায় বলছেন প্যাসেঞ্জার হয় না, এক জায়গায় বলছেন লাভজনক হয় না, এক জায়গায় বলছেন রিসোর্স নেই, এক জায়গায় বলছেন কয়লা উৎপাদন বন্ধ হয়ে গেছে, এক জায়গায় বলছেন থারমাল পাওয়ার ষ্টেশন আছে-এই সমস্ত নানা অজুহাত দেখিয়ে বন্ধ করেছেন।

জ্যোতিবসু মহাশয়ের কাছে মাননীয় বংশীলাল যে চিঠি লিখেছিলেন, সেই চিঠি সম্পর্কে কিছু কথাবার্তা পশ্চিমবঙ্গে হয়েছে। আসল কথাটা বললে সব ফাঁস হয়ে যাবে। আজকে ষ্টেটসম্যান কাগজে বেরিয়েছে যে রাজনৈতিক ভাবে এটা ব্যবহার করা হচ্ছে। রাজ্যসভায় কনক মুখার্জীর প্রশ্নের উত্তর ষ্টেট রেলওয়ে মিনিষ্টার বিস্তৃতভাবে দিয়েছিলেন। কাজেই এই সমস্ত বলার মানে হচ্ছে যে করব না, তাই নানা অজুহাত দেখান। যাইলোক কংগ্রেস ছাড়া এস. ইউ. সি. সহ আমরা সব বামপন্থী দলগুলি একমত হয়ে আজ যে মোশন এখানে আনা হয়েছে আমি আশা করব আমরা সবাই এটা অনুমোদন করব। এই বলে আমি আমার এই প্রস্তাবটি রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Khitibhusan Roy Barman that-"এই সভা ইতিপূর্বে কেন্দ্রীয় সরকারের বিভিন্ন বৎসরের রেল বাজেটে অনুমোদিত ও রূপায়ণের জন্য গৃহীত পশ্চিমবঙ্গে নির্মীয়মাণ রেল প্রকল্পগুলির যথা হাওড়া-শিয়াখালা, বজবজ-নামখানা, রাণীগঞ্জ-মেজিয়া-বাঁকুড়া এবং তমলুক-দীঘা রেলপথ নির্মাণের কাজ কেন্দ্রীয় রেল মন্ত্রক সম্প্রতি বন্ধ করে দিয়েছে জেনে গভীর উদ্বেগ বোধ করছে এবং পশ্চিমবঙ্গের জনগণের স্বার্থে উপরোক্ত রেলপথগুলি নির্মাণের কাজ অবিলম্বে চালু করার জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে।"-was then put and aggreed to.

**Mr. Deputy Speaker** : Now, Shri Sumanta Kumar Hira to move his motion.

**Shri Sumanta Kumar Hira** : Sir, I beg to move that "এই সভা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, এই রাজ্যে একদিকে যেমন কর্মপ্রার্থী বেকারের সংখ্যা বাড়ছে অন্যদিকে তেমনি রাজ্যের বহু কল-কারখানা রুগ্ন ও বন্ধ হয়ে যাওয়ায় এবং বিগত দুই দশকে কেন্দ্রের শিল্পনীতির ফলে নতুন নতুন আধুনিক শিল্প প্রতিষ্ঠিত না হওয়ায় রাজ্যে কর্মসংস্থাপনের সুযোগ ক্রমশই সঙ্কুচিত হচ্ছে; অতএব এই সভা এই ব্যাপক বেকারী এবং কর্ম সংকোচন দূরীকরণের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট দাবি করছে যে, কাজের অধিকারকে সংবিধানে মৌলিক অধিকার হিসাবে স্বীকৃতি দিতে হবে এবং সেই উদ্দেশ্যে সংবিধানের আবশ্যকীয় সংশোধন করতে হবে।"

Sir, my motion relates to amendment of Constitution for making

employment a Fundamental Right. এখন আমি কিছু বলব না। মেম্বাররা বলার পরে আমার বক্তব্য আমি বলব।

**শ্রীমতী অঞ্জু কর :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় কাজ পাওয়ার অধিকারকে সংবিধানে স্বীকৃতি দেবার জন্য যে প্রস্তাব এসেছে আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করতে গিয়ে দু-চারটি কথা বলছি। আজকে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাব অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং ন্যায় সঙ্গত বলে আমি মনে করি। কারণ একটা মানুষ যখন জন্মায়, তখন থেকেই তাকে খাইয়ে পরিয়ে বাঁচাতে হবে, এবং খেতে গেলে তাকে পরিশ্রম করতে হবে। পরিশ্রম করতে গেলে কতকগুলি নির্দিষ্ট জায়গার প্রয়োজন হয় কিন্তু সকলের যে জায়গা থাকে না। কাজেই পরিশ্রম করতে এবং খেয়ে পরে বাঁচতে গেলে তার প্রতি তার দেশের তথা দেশে যে সরকার থাকে তার সেই দায়িত্ব নেওয়া উচিত। কিন্তু আমরা দেখছি আমাদের দেশের সরকার, কেন্দ্রীয় সরকার সেই দায়িত্ব তাঁরা স্বাধীনতার ৩৭ বছর পরেও আজকে পালন করতে ব্যর্থ হয়েছেন। আমরা সেইজন্যই আজকে এই প্রস্তাবটি নিয়ে এসেছি এবং সমর্থন করছি। আমরা যেটা লক্ষ্য করছি সেটা হচ্ছে এই যে বিভিন্ন ধনতান্ত্রিক দেশেও আজকে এই স্বীকৃতি আছে যে বেকারদের বেকারভাতা দিতে হবে, নয়তো তাদের কাজ দিতে হবে। কিন্তু আমাদের দেশের সরকার কেন্দ্রে কংগ্রেস(ই) পরিচালিত যে সরকার তাঁরা মুখে সমাজতন্ত্রে এবং গণতন্ত্রের কথা বলুন, কিন্তু মানুষের যে অধিকার খেয়ে পরে বাঁচার অধিকার, কাজ পাবার অধিকার সেই অধিকারকে স্বীকৃতি দিতে নারাজ। আজকে আমি সেজন্য এই কথা বলতে চাই যে আজকে আমরা যে জায়গায় এসে দাঁড়িয়েছি সেটা হচ্ছে যে, কেন্দ্রীয় সরকার স্বাধীনতা পরবর্তী সময়ে যে সমস্ত নীতির কথা ঘোষণা করেছিলেন, মুখে সেই সমস্ত কথা তাঁরা বললেও—কুটিরশিল্প হস্তশিল্পের সম্প্রসারণ ঘটাতে হবে যাতে বিশেষ করে বেকাররা সেখানে নিয়োজিত হয় তারা যাতে উপার্জন করতে সক্ষম হয়।

**[5.35 – 5.45 p.m.]**

কিন্তু আমরা পরবর্তী কালে দেখেছি যে, সেই কথা কথাই থেকে গেছে, কাজে পরিণত হয়নি। শিল্পক্ষেত্রে যেটা হচ্ছে-আজ কেন্দ্রের শাসক দল এই দেশের এবং বিদেশের পুঁজিপতীদের স্বার্থে দেশের অর্থনীতিকে পরিচালিত করেছেন এবং সেই উদ্দেশ্যেই উৎপাদন ব্যবস্থা গড়ে তুলতে চেয়েছেন। এর মূল উদ্দেশ্য হচ্ছে ব্যক্তিগত মুনাফা। আর ব্যক্তিগত মুনাফা যেখানে উৎপাদনের লক্ষ্য সেখানে বেকারী হচ্ছে তার অনিবার্য ফসল এবং সেই কারণেই আজকে আমাদের দেশের অবস্থা এই জায়গায় এসে দাঁড়িয়েছে। সেইজন্যই আমরা দেখছি, একদিকে মুষ্টিমেয় মানুষের হাতে সম্পদের পাহাড় জমছে, অন্য দিকে লক্ষ লক্ষ, কোটি কোটি যুবক বেকার অবস্থার মধ্যে দিন কাটাচ্ছেন। তাঁদের হাত আছে, পা আছে, উদ্যম আছে, শক্তি আছে কিন্তু তাঁদের কোন কাজ না থাকায় তাঁরা সমাজের অতিরিক্ত বোঝা হয়ে দাঁড়াচ্ছেন। কাজেই আজকে যদি নতুন শিল্পের প্রসার না ঘটানো যায়, যদি নতুন কলকারখানা গড়ে তোলা না যায় তাহলে এই বিরাট বেকারবাহিনীকে কাজ দেওয়া সম্ভব নয়। সেদিকে লক্ষ্য রেখে আমাদের সরকার কেন্দ্রের কাছে দাবী করেছেন, পুরোনো শিল্প যেগুলো আছে সেগুলোর সম্প্রসারণ করা হোক, অধিগ্রহণ করা হোক এবং নতুন শিল্প গড়ে তোলা হোক। কিন্তু আমরা দেখছি যে শিল্প প্রসারের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার বৈষম্যমূলক নীতি গ্রহণ করবার ফলে—লাইসেন্স দেবার ব্যাপারেই হোক, সহায়তা দানের ক্ষেত্রেই হোক—আজকে আমাদের রাজ্য এক অসহনীয় পরিস্থিতির মধ্যে এসে দাঁড়িয়েছে। আজকে ওঁরা বলছেন যে বামফ্রন্ট সরকার নাকি উন্নয়ন খাতের বদলে অন্য খাতে টাকা খরচ করেছেন। নিজেদের দৃষ্টিভঙ্গী দিয়ে ওঁরা বামফ্রন্ট সরকারকে

বিচার করতে চাইছেন। সেইজন্যই বিদ্যুতের টাকা নিয়ে ইনডোর ষ্টেডিয়াম করেছিলেন! ভাবছেন, হয়ত আমরাও সেটা করছি। এই পরিপ্রেক্ষিতে আমি বলতে চাই, গত লোকসভা নির্বাচনের পর আমরা অনেকগুলো সাব কমিটি করেছি যার মাধ্যমে হলদিয়া পেট্রো কেমিক্যাল বা সল্টলেকের ইলেকট্রনিক্স কারখানা করার কাজগুলো হবে। আজকে আমাদের এখানে কয়লা শিল্প, ইঞ্জিনিয়ারিং শিল্প, লৌহ শিল্প ইত্যাদি কেন্দ্রীয় সরকারের পরিচালনায় অনেক শিল্প-কারখানা রয়েছে কিন্তু সেইসব শিল্পের কোন সম্প্রসারণ আমরা দেখতে পাচ্ছি না। আজকে বেকারভাতা নিয়ে অনেক কথাই বিরোধীপক্ষ বলেছেন। বলেছেন, এটা নাকি ক্যাডার ভাতা। কিন্তু এই লক্ষ লক্ষ বেকারদেরও যে চাকরী পাওয়ার অধিকার আছে সেই অধিকারকে স্বীকৃতি দেবার জন্যই বামফ্রন্ট সরকার তাঁর সীমিত ক্ষমতার মধ্যেও এই ভাতা চালু করেছেন। তবে আমরা জানি যে এই ভাতা দিয়ে বেকার-সমস্যার সমাধান হবে না বা তাঁদের সমস্যা মিটবে না। কিন্তু তাঁদেরও যে কাজ পাবার অধিকার আছে আমরা শুধু সেই স্বীকৃতি দেবার জন্যই এটা তাঁদের দিচ্ছি। এছাড়া এখন শিল্প-কারখানা সব বন্ধ হয়ে যাবার ফলে নতুন করে বেকার বাহিনী সৃষ্টি হচ্ছে এবং একটা ভয়াবহ পরিণতীর দিকে দেশ এগোচ্ছে। আজকে শুধু পুরুষই নয়, যুবতীরাও রাস্তায় এসে দাঁড়িয়েছেন। সেইজন্যই বলতে চাই — এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে এই সভায় যে প্রস্তাব আনা হয়েছে, ভারতবর্ষের ২।। কোটি বেকারের স্বার্থে, পশ্চিমবঙ্গের ৩৬ লক্ষ বেকারের সমর্থনে এই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং এই দাবীকে কেন্দ্রীয় সরকারকে মানতে হবে — এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** Now I call upon shri Ananda Mohan Biswas. He is not present in the House. So I call upon Shrimati Aparajita Goppi.

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ প্রস্তাব এই সভায় উত্থাপন হয়েছে। আজকের অধিবেশনে রুগ্ন শিল্প নিয়ে যে আলোচনা হয়েছে সেই আলোচনার মধ্যে দিয়ে আমরা বাস্তব অবস্থাটা প্রত্যক্ষ করতে পেরেছি, বিশেষ করে পশ্চিমবাংলার ক্ষেত্রে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এটা ঠিক যে, আমরা মনে করি, সংবিধানের জন্য মানুষ নয়, মানুষের জন্য সংবিধান এবং এখানে যে কথা বলা হয়েছে — কাজের অধিকারকে মৌলিক অধিকার হিসাবে স্বীকৃতি দিতে হবে — সেই উদ্দেশ্যে সংবিধানের আবশ্যকীয় সংশোধন করতে হবে, এটাই আমাদের দাবী।

এটা তো আমাদের দাবী। কারণ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই দেশটা যখন পরাধীন ছিল, বিদেশীর শোষণ এবং শাসনে সমস্ত ভারতবর্ষ জর্জরিত ছিল। তার হাত থেকে ভারতবর্ষের মুক্তির জন্য যে লড়াই, যে সংগ্রাম হয়েছিল, তখন যে স্বপ্ন আমরা দেখেছিলাম সেই স্বপ্নের মধ্যে এটা ছিল যে ভারতবর্ষের প্রতিটি মানুষ তার নিজের বাঁচার অধিকার, তার জীবনের অধিকার, তার মৌলিক অধিকার গুলি ফিরে পাবে। কিন্তু আমরা কি দেখতে পাচ্ছি? আমরা দেখতে পাচ্ছি স্বাধীনোত্তর ভারতবর্ষে আমরা আমাদের সেই সমস্ত অধিকার গুলি হারিয়েছি। আমরা অর্থনৈতিক স্বাধীনতা পাইনি। অর্থনৈতিক স্বাধীনতা যদি না পাওয়া যায় তাহলে সমস্ত স্বাধীনতা ব্যর্থ হয়ে যায়। আজকে সেই ঘটনাই ঘটেছে। আজকে আমরা বিশেষ করে পশ্চিমবাংলার ক্ষেত্রে দেখছি সেটা। পশ্চিমবাংলা পুর্নগঠিত হওয়ার কথা যখন আসে, বলা হয় ভারতবর্ষ পুনগঠিত হবে, সমস্ত বিশ্বের কাছে মাথা তুলে দাঁড়াবে। কিন্তু কাকে নিয়ে বাঁচবে? যে যুব শক্তি, যে তারুণ্য একদিন ভারতবর্ষের স্বাধীনতার জন্য হাসতে হাসতে প্রাণ বিসর্জন দিয়েছিল, হাসতে হাসতে ফাঁসিকাঠে ঝুলেছিল তাদের মধ্যে পশ্চিমবাংলার যুব সমাজও ছিল। তারা তখন দেশকে ভালবেসে ছিল। আজকে যে শিশু এই স্বাধীন ভারতবর্ষে জন্মগ্রহণ করছে সেই শিশু মাথা উঁচু করে সূর্য্যের দিকে তাকাতে পারে না, তার চোখের সামনে

অন্ধকার। তাদের হতাশা ছাড়া আর কোন পথ থাকে না। জীবনকে বিকশিত করবার তার কোন পথ নেই। কিন্তু সেই শিশু চায় স্বাধীন ভারতবর্ষে গণতান্ত্রিক অধিকারের মধ্যে প্রস্ফুটিত ফুলের মতো বিকশিত হতে। কিন্তু বিকশিত হওয়ার মুখে তার চোখের সামনে যে অর্থনৈতিক অন্ধকার যে হতাশা সেই হতাশার মধ্যে দিয়ে সে বিপথগামী হয়। সে যদি সমাজবিরোধী হয় তাহলে তার জন্য আমরা কাকে দায়ী করবো? আমরা দায়ী করবো বর্ত্তমানে যে দিল্লী র ক্ষমতায় বসে আছেন সেই কেন্দ্রীয় সরকারকে। তার যে সংবিধান সেই সংবিধানের মধ্যে আজকে যুবশক্তি এবং সাধারণ মানুষের জীবন ধারণের জন্য যে মৌলিক অধিকার সেই অধিকার থেকে তারা বঞ্চিত হচ্ছে। এটা কখনও মানা যায় না। এটা নিশ্চয়ই অপ্রাসঙ্গিক হবে না মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সে দিন যে উক্তিটা আমি তুলে ধরেছিলাম সেই উক্তিটা যদি এখন তুলে ধরি। আমি সেই উক্তিটা তুলে ধরতে বাধ্য হচ্ছি যে স্বাধীনোত্তর ভারতবর্ষের জাতীয় পরিকল্পনা সম্পর্কে নেতাজী সুভাষ বোস সে দিন কি বলেছিলেন। তিনি বলেছিলেন "সমস্যা সমাধানের দায়িত্ব ব্যক্তি বিশেষের উপর ছেড়ে দেওয়া যায় না, রাষ্ট্রই সমস্যা সমাধানের দায়িত্ব গ্রহণ করবে। শুধু তাই নয়, দারিদ্র, বেকার সমস্যা সমাধানের ভার যদি বেসরকারী প্রতিষ্ঠানের উপর ছেড়ে দেওয়া হয় তাহলে সমস্যা সমাধান হতে কয়েক শো বছর লেগে যাবে। এই কথা বলার অর্থ? তিনি এই কথা স্বীকার করে নিয়েছিলেন যে রাষ্ট্রই হচ্ছে দায়ী। কোন রাষ্ট্র? যে রাষ্ট্র সমস্ত মানুষের বাঁচার যে অধিকার সেই অধিকার দেবে প্রতিটি মানুষকে সমান ভাবে। কিন্তু আজকে আমরা সেই সমস্ত অধিকার থেকে বঞ্চিত। আজকে কি দেখতে পাই? এই পশ্চিমবাংলাকে বার বার বলা হয় সমাজবিরোধীদের জায়গা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সাধারণ মানুষ, আমরা গ্রামবাংলায় বাস করি। আমরা সেখানকার জনপ্রতিনিধি। প্রতিদিন সকাল থেকে রাত্রি পর্যন্ত যুবক যুবতীরা আমাদের কাছে আসে। এসে বলে আমাদের একটা চাকুরী করে দিতে পারেন, আমাদের বাঁচার রাস্তা দেখিয়ে দিতে পারেন? তখন আমরা কি বলি? তখন আমরা বলি যে, না, আমাদের সে অধিকার নেই যে তোমাদের একটা চাকুরী করে দেব, তোমাকে বাঁচার রাস্তা দেখিয়ে দেব। সে পথ আমাদের নেই। স্বাধীন ভারতবর্ষের মাটিতে দাঁড়িয়ে আমাদের এই কথা বলতে হচ্ছে। স্বাধীনোত্তর ভারতবর্ষের ৩৮ বছর পরেও আমাদের এই কথা বলতে হচ্ছে যে আমাদের অধিকার নেই! আজকে যে সন্তান স্বাধীন ভারতবর্ষের মাটিতে জন্মগ্রহণ করছে সে মাথা উঁচু করে দাঁড়াতে পারে না। তাদের আজকে প্রকারন্তরে ঠেলে দেওয়া হচ্ছে সমাজবিরোধীদের রাস্তায়! আমাদের যে যুব শক্তি, যে তারুন্য যারা ভারতবর্ষের স্বাধীনতার জন্য লড়াই করেছিল, হাসতে হাসতে ফাঁসিতে গিয়েছিল। সেই যুব শক্তি, সেই তারুণ্যকে ধ্বংস করে সমাজবিরোধীদের দিকে ঠেলে দিচ্ছি, অপসংস্কৃতির মধ্যে ঠেলে দিচ্ছি। তাদের তো কোন দোষ নেই। সেই দায়িত্ব আমরা পালন করতে পারিনি। আজকে কি শুধু চোখ বন্ধ করে রাখলেই চলবে? আমরা জানি কেন্দ্রীয় সরকার ধনতান্ত্রিক স্বার্থে, পুঁজিবাদী স্বার্থে তারা সমস্ত কিছু নিয়ন্ত্রণ করছে। আজকে সারা দিন ধরে যতগুলি প্রস্তাব এসেছে সেই প্রস্তাবগুলি আলোচনা করতে গিয়ে এটাই প্রমানিত হয়েছে যে কেন্দ্রীয় সরকার সমস্ত ক্ষমতা দখল করে আছে এবং কি ভাবে পশ্চিমবাংলার মানুষকে শোষণ করছে।

**[5.45 – 5.55 p.m.]**

কি ভাবে পশ্চিমবাংলার অর্থনীতিকে ধ্বংসের পথে ঠেলে দিয়েছে — এখানে শুধু একটা মেয়ে বা যুবকের প্রশ্ন নয়, এই প্রশ্ন গোটা পশ্চিমবাংলার। গোটা পশ্চিমবাংলার সমস্যা এর সঙ্গে জড়িত। আজকে কেন এই রকম একটা বৈপ্লবিক প্রস্তাব আমরা গ্রহণ করছি? গ্রহণ করছি এই জন্য যে, একদিন এই বাংলাদেশের মানুষ গোটা ভারতবর্ষকে পথ দেখিয়েছিল — একথা আমরা সবাই জানি। কয়েকদিন আগে যারা কলকাতাকে মুমূর্ষু নগরী বলে উপহাস করেছিল, কলকাতার আগের সেই

ঐতিহ্য নেই বলে বলেছিল, তাদের কথার প্রতিবাদ আমরা করেছিলাম। আমরা বলেছিলাম, যে পথ কেন্দ্রের, তাতে গোটা ভারতবর্ষের অর্থনৈতিক কাঠামো ভেঙে তছনছ হয়ে গিয়েছে। তারাই আবার এই কথা বলছে। তাই সোচ্চার হয়ে ওঠার প্রয়োজনে এই পশ্চিমবাংলার বিধানসভা থেকে এই মৌলিক প্রশ্ন আমরা তুলেছি যে, বাঁচার অধিকারে সংবিধানকে পরিবর্তন করতে হবে। সংবিধানের মধ্যে এই দাবী স্বীকার করে নিতে হবে। এটা মৌলিক প্রশ্ন। বিধানসভার বুকে আজকে তাই আমরা এই প্রশ্ন নিয়ে এসেছি। শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষের বুকে আজকে এই আওয়াজ উঠুক যে, সংবিধানের জন্য মানুষ নয়, মানুষের জন্যই সংবিধান। তোমরা বহুবার সংবিধানকে পরিবর্তন করেছ তোমাদের ধনতান্ত্রিক স্বার্থে, পুঁজিবাদী স্বার্থে। আমাদের দেশে শতকরা ৭০ ভাগ মানুষ যেহেতু দারিদ্রের শেষ সীমায় বাস করছে, সেইহেতু আজকে সেই মানুষদের বাঁচাবার জন্য সংবিধানকে তোমাদের পরিবর্তন করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ধনতান্ত্রিক রাষ্ট্রেও মানুষের মৌলিক অধিকার স্বীকৃত হয়েছে। মানুষের বাঁচার অধিকার আজ সেখানে স্বীকৃত। বেকার ভাতার প্রশ্ন এখানে উঠেছে, তা নিয়ে সমালোচনা আমরা শুনেছি। আজকে আমরা জানি, শিল্প কলকারখানা গড়ে না উঠলে বেকার সমস্যার কখনই হতে পারে না। এটা তো আমরা জানি যে, বেকার ভাতা দিয়ে এই সমস্যার সমাধান কখনও করা যায় না। তবুও আমরা তা দিয়েছিলাম। কিন্তু কেন? আমরা তাদের স্বীকার করে নিতে চেয়েছিলাম। সেই সঙ্গে আমরা চেয়েছিলাম, ওঁরাও স্বীকার করুন। বেকার যুবক যেন মনে করতে পারে যে রাষ্ট্র তার দিকে তাকায়। আমরা দেখছি হতাশাগ্রস্থ সমাজ তাদের দিকে তাকায় না। হতাশাগ্রস্ত হয়ে যুবক মৃত্যু দিকে এগিয়ে যায়। যুবতী কাজ করতে চেয়ে কাজ পায় না রুটিরুজির সন্ধান না পেয়ে তাকে ভেসে যেতে হয়। এই হচ্ছে ভারতবর্ষের বর্তমান সমাজ ও অর্থনৈতিক ব্যবস্থা। গোটা ভারতবর্ষের যে সংবিধান, তারফলেই আজ শতকরা ৭০ ভাগ মানুষ ক্রমশ এই অবস্থার দিকে চলেছে। তারই প্রতিবাদে আজ আমরা এখানে এই প্রস্তাব নিয়ে এসেছি। বহু ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় আজ এই দাবী স্বীকৃত। আমরা তো জন্যই বলেছি যে, তারা যদি বলতে পারে - মানুষের জন্য সংবিধান, সংবিধানের জন্য মানুষ নয় - তাহলে আমরা কেন তা পারব না? আমি চীন দেশের একটি ধারার কথা বলি। সংবিধানের ২৭নং ধারায় এই কথা বলেছে - আমি সম্পূর্ণ পড়ে মাত্র দুটো লাইন পড়ছি - নাগরিকদের কাজ করার, শ্রমজীবি মানুষের কাজ করা, বৃদ্ধ, অক্ষম মানুষদের বৈষয়িক সাহায্য লাভের অধিকার দেওয়া হয়। যার অর্থ হল, যে ব্যক্তি কাজ চাইবে, রাষ্ট্র তাদের কাজ দিতে বাধ্য। স্বেচ্ছাকৃত বেকার ছাড়া অন্য কোন ভাবে থাকা সম্ভব নয়। রাশিয়ার সংবিধানেও এই অধিকার মেনে নেওয়া হয়েছে। আমাদের দেশ পুঁজিবাদী ও ধনবাদী শাসন ব্যবস্থার মধ্যে দিয়ে চললেও আমরা কি এই দাবী করতে পারব না? স্বাধীনোত্তর ভারতবর্ষে গনতান্ত্রিক রাষ্ট্রে মানুষ নির্বাচিত হবে এবং মানুষের ভোট দেবার অধিকার রয়েছে। সেই স্বাধীনোত্তর ভারতবর্ষে নাগরিকরা তাঁদের বাঁচবার অধিকার পাবেন না? যুবকদের কোন সংস্থান থাকবে না? হাজার হাজার বেকার মানুষ - ৪১ লক্ষ বেকার এই পশ্চিমবঙ্গে এবং গোটা ভারতবর্ষে ২।। কোটি - আছেন। আমরা জানি, এরচেয়ে বেশী বেকার আছেন, যাঁদের নাম এখনও রেজিস্ট্রিকৃত করা হয় নি। একটা ভয়ংকর অগ্নিগর্ভ বেকার ভারতবর্ষের বুকে রয়েছে। বিরোধীদলের সদস্য যারা গেলেন তাঁদের জিজ্ঞাসা করি লজ্জা করে না? এই দেশটা আপনাদের দেশ নয়? আজকে পশ্চিমবঙ্গে যদি আপনাদের না বাঁচে তাহলে ভারতবর্ষ বাঁচবে কি করে? কলকাতার মানুষ পশ্চিমবঙ্গের যুবশক্তি যদি আজ না বাঁচে তাহলে গোটা ভারতবর্ষ বাঁচবে না। এইকথা আমি বিশ্বাস করে দৃঢ়তার সঙ্গে আজকে বলি যে সংবিধান সংশোধন করে যুবশক্তিকে চাকুরী দিতে হবে তা না হলে সংবিধান থাকার দরকার নেই, কারণ সংবিধানের জন্য মানুষ নয়, মানুষের জন্য সংবিধান। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শ্রী সুমন্ত কুমার হীরা মহাশয় এবং অন্যান্য সদস্যরা আজকে যে রাইট টু ওয়ার্ক-কাজের অধিকার দিতে হবে এই প্রস্তাব সভায় উৎথাপন করেছেন সেই প্রস্তাবকে সমর্থন করছি। এই প্রস্তাব সমর্থন করতে গিয়ে এই প্রস্তাবের গুরুত্ব আমি স্বীকার করছি। কাজেই এই সংবিধান সংশোধন করার মৌলিক অধিকারের মধ্যে কাজের অধিকার-এটা মেনে নিতে পারলে আমাদের মত একটি পুঁজিবাদী দেশে বেকার সমাধান হয়ে যাবে এমন ইলিউশান দেশের জনসমাজের কাছে আমি তুলে ধরতে চাইছি না। আজকে যে অধিকারের প্রস্তাব এখানে এসেছে সেই অধিকার স্বীকৃত কারণে যাতে সংবিধানের মধ্যে নথিভুক্ত করা যায় তারজন্য আমাদের চেষ্টা করতে হবে। আজকে গোটা দেশের, সারা ভারতবর্ষের নয়, সারা দুনিয়াতে যে চরম পুঁজিবাদী অর্থসংকট এবং তার যে কনটিউয়াস রিসেসান ভোগ করছে এবং যারফলে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, শিল্পের অবাধ বিকাশের দ্বার রুদ্ধ হয়ে যাচ্ছে, একজিসটিং ইন্ডাষ্ট্রি সেখানে ভেঙ্গে পড়ছে, লালবাতি, জ্বলছে। তবে এইরকম সামাজিক কাঠামোর মধ্যে এই সংবিধানে যে রাইট টু ওয়ার্ক এই প্রস্তাবটি নেওয়া হবে সিদ্ধান্ত নেওয়া হচ্ছে তাতে এই সমাজতান্ত্রিক অবস্থার মধ্যে সমস্যার সমাধান হবে না কারণ শোষণমূলক সমাজের পরিবর্তন করতে যে চাইছেন, তার যদি পরিবর্তন করা যায় তাহলেই একমাত্র বেকার সমস্যার সমাধান সম্ভব হবে। বেকার সমস্যার যে মৌলিক দিক অর্থাৎ দেশের অভ্যন্তরে শ্রমজীবি মানুষ চাষী এবং সাধারণ মানুষদের জোটবদ্ধ করার মধ্যে দিয়ে আগামীদিনের এই শোষণমুলক সমাজব্যবস্থার বিরুদ্ধে যে মূল লড়াই তাকে সাফল্যমন্ডিত করার মধ্যে দিয়ে, সমাজতান্ত্রিকে বিপ্লবের মধ্যে দিয়ে, এই বিকাশ সম্ভব হবে। এই সত্যটা কেউ অস্বীকার করতে পারবেন না। কিন্তু তা হল অনেক দীর্ঘ দিনের ব্যাপার। যতদিন পর্যন্ত এর সমস্যার সমাধান হচ্ছে না ততদিন পর্যন্ত এই সীমাবদ্ধতার মধ্যে দিয়ে বেকারদের সমস্যার সমাধানের জন্য কতগুলি পদক্ষেপ নেওয়ার দরকার আছে এবং সেইদিক থেকে এই যে প্রস্তাব আনা হয়েছে, এর যথেষ্ঠ গুরুত্ব আছে। সেই প্রস্তাব গ্রহণ করার সাথে সাথে আমি একথাও বলি যে আমাদের যে কর্মপর্যাও সেটা যাতে ঠিকমত পালিত হয় তা আমাদের দেখা দরকার। দীর্ঘদিন আগে আমরা ট্রেড ইউনিয়ন অধিকার পেয়েছি, সেই অর্জিত অধিকারগুলিকে অন্ততঃ যেগুলি সংবিধান কর্তৃক পেয়েছি সেগুলি যাতে সরকারের ক্ষমতায় থাকাকালীন ঠিকমত কার্যকরী করা যায় সেই বিষয়ে দৃষ্টি দেওয়া দরকার। সেইক্ষেত্রে আমরা দেখছি রাজ্য সরকার বহুক্ষেত্রে আমাদের যে অর্জিত অধিকার সেগুলি ঠিকমত পালন করছেন না। বিভিন্ন ক্ষেত্রে মালিকের সঙ্গে যে ত্রিপাক্ষিক চুক্তি করা হয় সেই ত্রিপাক্ষিক চুক্তিগুলি শ্রমিক-কর্মচারীর কতকগুলি বেতন ইত্যাদি পাওয়ার ব্যাপারে, সেই ব্যাপারে কিন্তু আপনারা ঠিকমত নিয়ম পালন করছেন না।

**[ 5.55 – 6.05 p.m. ]**

মালিক একতরফা ভাবে সেই চুক্তি লংঘন করেছে এবং চুক্তি লংঘন করার জন্য সরকার একসজিসটিং আইনগুলোর ভিত্তিতে দৃঢ় হস্তে শ্রমজীবি মানুষগুলোর পাশে এসে দাঁড়াচ্ছেন না। ফলে আমি আশা করবো এই প্রস্তাব গ্রহণ করার সঙ্গে সঙ্গে শ্রমজীবি মানুষদের অর্জিত অধিকারগুলো যাতে রক্ষিত হয় সেই জন্য মালিক শ্রেণীর আক্রমণের বিরুদ্ধে রাজ্য সরকার দৃঢ় পদক্ষেপে এগিয়ে আসবেন। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, যে প্রস্তাব সুমন্ত হীরা মহাশয় এনেছেন সেই প্রস্তাব আমি সমথন করছি। ৪০ বছর স্বাধীনতার পর আমরা দাবী জানাচ্ছি মানুষের বাঁচার অধিকারকে তার কাজ পাবার অধিকারকে সংবিধানে স্বীকৃতি দিতে হবে। ৪০ বছর পর যে দাবী আমরা করছি সেটা খুবই লজ্জার কথা। ভারতবর্ষের স্বাধীনতার জন্য হাজার হাজার শহীদ

জীবনদান করেছেন। ক্ষুদিরাম নিজের হাতে ফাঁসির দড়ি গলায় পড়ে নিয়েছিলেন, প্রফুল্ল চাকী নিজেই নিজেকে গুলিবিদ্ধ করে মারা যান, যতীন দাস ৬৩ দিন অনশনের পর মৃত্যুমুখে ঢলে পড়েন, মানিক বন্দোপাধ্যায় বলেছেন - তোমার জন্য কিছু নেই, সমস্ত ধন সম্পদ অন্যের আলমারীতে পোরা আছে। তোমরা খাটবে কিন্তু নায্য পাওনা পাবে না। এই ভারতবর্ষে একদিন উচ্চারিত হত - শ্রীন্বন্ত বিশ্বে অমৃতস্য পুত্রা। সেই অর্মৃতস্য পুত্ররা কে আজ কোথায়? তারা আজ ফুটপাতে। ৪০ ভাগ মানুষ আজ রিডানডান। আজকের ভারতবর্ষের অমৃতস্য পুত্ররা রেলের ওয়াগান ভাঙছে, ব্যাঙ্ক ডাকাতি করছে, পকেট মারছে, জোচ্চুরি করছে। ভারতবর্ষের স্বাধীনতার ৪০ বছর পরেও আমাদের এই কথা বলতে হচ্ছে। কংগ্রেসের যারা চলে গেলেন এদের স্বাধীনতার জন্য অবদান কারুর নেই। রাজীব গান্ধীরও নেই। স্বাধীনতার জন্য অবদান নেই বলেই ওরা ভারতবর্ষের মানুষের বাঁচার অধিকারের বিরোধী। আমি ভারতবর্ষে জন্মগ্রহণ করেছি তার আকাশে বাতাসে আমার অধিকার আছে কিন্তু বাঁচার অধিকার নেই। ভারতবর্ষের সংবিধান এই অধিকার স্বীকার করে না। এটা লজ্জার কথা। আজকে তাই সংবিধানে মানুষের বাঁচার অধিকারকে স্বীকার করাতে হবে। আমরা জানি এই সংবিধান তা স্বীকার করে নিবে না। কিন্তু আমাদের দাবী ছড়িয়ে দেব ভারতবর্ষের অন্যান্য রাজ্যে যাতে করে সেখানকার বিধানসভা থেকেও এই দাবী তারা করতে পারে। আমরা ভারতবর্ষের মাটিতে জন্মগ্রহণ করেছি না খেয়ে মরার জন্য। স্বাধীনতার পরে টাটা-বিড়লা মুনাফা তিলে তিলে জমছে, তারা ইনকাম ট্যাক্সকে ফাঁকি দিয়ে কালো টাকা বাজারে ছড়িয়ে দিচ্ছে, ভোটের বাজারে তারা সেই টাকা খাটাচ্ছে এবং তাদের পয়সা দিয়ে এম.এল.এ. কেনবার চেষ্টা করা হচ্ছে। অন্য দিকে ৪০ ভাগ মানুষ আজ রিডানডান। পথের চিংড়ি মাছ এব খোসা রান্না করে তরকারীর খোসা রান্না করে জীবন ধারণ করছে। অন্যান্য দেশে মুনাফার বেশীর ভাগই অংশ সরকার গ্রহণ করে বিনিয়োগ করে। অথচ আমাদের দেশে সেখানে ইনকাম ট্যাক্স ছাড় দেওয়া হচ্ছে, নতুন শিল্প তৈরী করার কোন দায়-দায়িত্ব নেই। আজকে তাই স্বাধীনত্র ৪০ বছর ধরে দেরীতে হলেও আমরা এই প্রস্তাব এনেচি। আমরা জানি রাজীব সরকার আমাদের এই কথা মেনে নেবেন না। আমরা বলবার পরেও টাটা-বিড়লার সম্পদ বাড়তি থাকবে, কিন্তু আমরা চাই আমাদের ভারতবর্ষের প্রত্যেকটি বিধানসভায় এই কথা উচ্চারিত হোক। আমাদের এই দেশ মানুষের দেশ, টাটা-বিড়লার জন্য নয়। এই কথা আজ সোচ্চার হোক ভারতবর্ষের প্রতিটি মানুষের মুখে।

**শ্রী কামাখ্যা নন্দন দাস মহাপাত্র ঃ** মিঃ ডেপুটি স্পীকার, স্যার, আপনি জানেন ১৯৮৫ সালে আন্তর্জাতিক যুব সংগ্রামী জীবনের অন্যতম আহ্বান বেকারী বন্ধন ছিন্ন কর, কাজের অধিকার জন্মগত অধিকার, সেই অধিকারের দাবী স্বাধীন সার্বভৌম দেশের সংবিধানে প্রোথিত হোক, লিখিত হোক সেই কথাই আজকের এই প্রস্তাবে উত্থাপিত হয়েছে। আমরা জানি পৃথিবীর অন্যান্য দেশের মত আমাদের দেশে পুঁজিবাদের অনিবার্য অভিশাপ এই বেকারী। পুঁজিবাদী সমাজ তার শোষণ নিষ্পেষণের জগদ্দল পাথরকে চাপিয়ে দেওয়ার জন্য বেকার বাহিনী মজুত করে রাখে। পুঁজিবাদী সংকট ক্রমাগত যত ঘনীভূত হয় তত বেকারী আরো বাড়তে শুরু করে, আরো ছাঁটাই, লক আউট, লে অফ বাড়তে শুরু করে, দুঃসহ বেকারীর জ্বালা সারা দেশের যৌবনকে নিষ্পেষিত করতে থাকে। তাই পৃথিবীর সমস্ত শোষিত দেশের ন্যায় ভারতবর্ষের যুব সমাজ আজকে বিদ্রোহ ঘোষণা করতে চায়। তাদের সেই কর্মক্ষম দু'টি হাত পারে তার পৌরুষদীপ্ত হুল সঞ্চালনে ধরিত্রীর গর্ভ কোটরে প্রাণের সঞ্চার করতে, যে দু'টি হাতই পারে পাতাল পুরীর বন্দিনী উদ্ধার করে আনতে, সে দু'টি হাতই পারে ধরিত্রীকে সম্পদে ভরিয়ে দিতে, সেই দু'টি হাতে বেকারীর শৃংখল পরিয়ে দিয়েছে পুঁজিবাদী সমাজ, তারই বিরুদ্ধে বিদ্রোহের ঝান্ডা তুলতে চায় ভারতবর্ষের যুব সমাজ, তারই বিরুদ্ধে বিদ্রোহের ঝান্ডা তুলতে চায় পশ্চিমবঙ্গের যুব সমাজ। সেই অধিকার সেই দাবী আজকে ধ্বনিত হয়েছে এই প্রস্তাবে। মাননীয়

অধ্যক্ষ মহাশয়, আমাদের কংগ্রেসী বন্ধুরা আজকে চলে গেছেন, আমি আশা করেছিলাম অন্ততঃ আন্তর্জাতিক যুব বর্ষে কমরেড সুমন্ত হীরা যে প্রস্তাব উত্থাপন করেছেন যৌবনের মৌলিক অধিকার নিয়ে তার আলোচনার সময় তাঁরা উপস্থিত থাকবেন। তবে আমি বিস্মিত হইনি, কারণ, ওদের সম্প্রতি সর্বভারতীয় নেতৃত্ব যাদের স্বাধীনতা সংগ্রামের ঐতিহ্যের সংগে বিন্দুমাত্র সম্পর্ক নেই, স্বৈরাতন্ত্র ভোগসর্বস্ব জীবনাদর্শে যারা বিশ্বাসী ওদের পার্টির সেই তরুন নেতৃত্ব তরুন প্রতিনিধিদের পক্ষে এই প্রস্তাবের আলোচনায় অংশ গ্রহণ করা সম্ভব নয় আমরা জানি। সম্ভব নয় এই কারণে ওরা দিল্লীর বাদশাহের খিদমতগারি করেন, সেই দিল্লীর বাদশাহের নীতিতে ভারতবর্ষের যৌবন আজ কলঙ্কিত। স্যার, আপনি আজকে তাকিয়ে দেখুন সারা ভারতবর্ষের গ্রামে গঞ্জে শহরে বাজারে অলিতে-গলিতে যৌবন মাথা খুঁড়ে মরছে। রবীন্দ্রনাথের কবিতা নিশ্চয়ই জানেন অন্য প্রসংগে হলেও আজকে তা এখানে উচ্চারণ করা যায়-'যৌবন জ্বালায় কি যন্ত্রনায় মরিছে পাথরে নিষ্ফল মাথা কুটে'। এই ভারতবর্ষের যৌবনের তাই তার বিরুদ্ধে বিদ্রোহ, তার বিরুদ্ধে লড়াই। শুধু গনতন্ত্র শুধু সংসদীয় পদ্ধতিতে এই লড়াই সম্পূর্ণ করা যায় না। আমরা জানি বিপ্লবী শ্রেণী সংগ্রাম, গণতান্ত্রিক সংগ্রাম এবং ভারতবর্ষের আমুল বৈপ্লবিক পরিবর্তনের মাধ্যমেই এই বেকারীর দুঃসহ জ্বালাকে চিরকালের জন্য দূর করে দেওয়া যায়। কিন্তু বর্তমান ভারতবর্ষে বর্তমান সামাজিক রাজনৈতিক কাঠামোর মধ্যে দাঁড়িয়ে সংবিধানে যুবকদের কাজ দেওয়ার অধিকারকে স্বীকৃতি না দেওয়ার সুযোগ ভারতবর্ষের পুঁজিবাদী শাসককুল এবং শোষককুল ভারতবর্ষের তারুণ্যকে নিয়ে ছিনিমিনি খেলছে তা বন্ধ করার জন্য আমরা চাই সংবিধানে মৌলিক অধিকার হিসাবে ভারতবর্ষের যুবকদের, কর্মক্ষম মানুষদের কাজ দেওয়ার অধিকারকে স্বীকৃতি দেওয়া হোক। আমার আগে শ্রদ্ধেয় কমরেড সত্যপদ ভট্টাচার্য্য আপনাদের কাছে বলেছেন ভারতবর্ষের যৌবনকে শুধু বেকারে পরিণত নয়, তাদের জীবনের আদর্শকে বিকৃত করে দেওয়ার জন্য তাদের মধ্যে অনাচার ভ্রষ্টাচারের অনুপ্রবেশ ঘটিয়েছে, তাদের আদর্শকে নিয়ে ছিনিমিনি খেলছে ভারতবর্ষের পুঁজিবাদী সমাজ। আপনি জানেন যে আজকে সারা ভারতবর্ষে কয়েক কোটি যুব সমাজ যার মধ্যে আংশিক কর্মক্ষম যুবকও আছে যারা আজো পড়াশুনা করছেন, আজো কৈশরের মধ্যে দাঁড়িয়ে আছেন। তাঁরা আগামী দিনে কর্মক্ষম মানুষ হবেন, কিন্তু তাঁদের সামনে আজকে সমস্ত জীবন অন্ধকারময় হয়ে আছে। ভারতবর্ষের শাসককুল এবং শোষককুল ভারতবর্ষের ৭০ কোটি মানুষের জীবন থেকে আলোকে মুছে দিতে চলেছে।

**[ 6.05 – 6.15 p.m.]**

এঁরা ভারতবর্ষের ৭০ কোটি মানুষের স্বপ্ন ভেঙ্গে চুরমার করে দিয়েছে। মাননীয় সদস্য সুমন্ত হীরা যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করে বলব, ভারতবর্ষে দীর্ঘ ৪০ বছরের কংগ্রেস শাসনের অনিবার্য কারণ হল Youth of India is thrown to thorws of exploitation-youth bleeds.

আজকে যারা ভারতবর্ষের যৌবন ক্ষতবিক্ষত এবং আহত। সেই আনত যৌবন আজ দাবী তুলেছে তাদের কাজের অধিকারের স্বীকৃতি দিতে হবে। তাদের এই যে ন্যায্য দাবী এটা কেন্দ্রীয় সরকারের কাছে তাদের ভিক্ষে নয়, এটা তাদের জন্মগত অধিকার, এটা তাদের বাঁচার জন্য একান্ত দরকার। তাই এই বিধানসভা কয়েক লক্ষ শিক্ষিত বেকারের ন্যায্য দাবী কেন্দ্রীয় সরকারের কাছে এবং সারা ভারতবর্ষের সংগ্রামী যৌবনের কাছে উপস্থিত করছে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংকিম বিহারী মাইতিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুমন্ত হীরা মহাশয় কাজের

অধিকারকে সংবিধানে মৌলিক অধিকার হিসেবে স্বীকৃতি দেবার জন্য যে প্রস্তাব এনেছেন আমি তাকে পুরোপুরি সমর্থন করছি।

স্বাধীন ভারতবর্ষে নাগরিকত্বের দাবী নিয়ে, মৌলিক অধিকারের স্বীকৃতি নিয়ে সুস্থ সবলতার মাধ্যমে মানুষ বেঁচে থাকতে চায় এবং দেশের সকলকে বাঁচিয়ে রাখতে চায়। এইজন্য বৃটিশ সরকারের বিরুদ্ধে আমরা দীর্ঘদিন সংগ্রাম করেছিলাম এবং সেই সংগ্রামে ভারতবর্ষের মহান মহান নেতারা একই সূত্রে, একই মন্ত্রে দীক্ষিত হয়ে বৃটিশ সরকারের বিরুদ্ধে লড়াই করেছিলেন এবং তাতে আমরাও জড়িত ছিলাম। আমার মনে হয় আজকে এঁরা দেশবন্ধু, নেতাজী, গান্ধীজীর কথা ভুলে গেছেন এবং এমন কি রাজীব গান্ধীর পিতৃব্য পন্ডিত নেহেরুর কথাও এঁরা ভুলে গেছেন। আজকে দেশের রুগ্ন শিল্প নিয়ে, মানুষের অধিকার নিয়ে যাঁরা ছেলেখেলা করছেন তাঁদের বিরুদ্ধে আমাদের নিশ্চয়ই সংগ্রাম করতে হবে। এই সংগ্রাম করতে হবে। এই সংগ্রাম করতে গিয়ে আমাদের যদি লড়াইয়ের ভূমিকাও নিতে হয় তাহলে সেটাও আমাদের নিতে হবে। আমরা সুস্বাস্থ্য নিয়ে বেঁচে থাকতে চাই। আজকে আমরা যে বঞ্চনার জ্বালা ভোগ করছি সেই বঞ্চনা যাঁরা নিয়ে এসেছেন তাঁদের বিরুদ্ধে লড়াই করতে হবে। সত্যদা বললেন, যাঁরা ফাঁসীকাঠে গিয়েছেন, রক্ত দিয়েছেন, গুলি খেয়েছেন তাঁদের কথা আমরা ভুলে গেছি। দেবীবাবু গল্প করে বললেন, আর বাঁচতে ইচ্ছে নেই। সেদিন মানুষ খেতে না পারলেও যে সত্ আচরণ করতো আজকের দিনের মানুষ তা ভুলে গেছে। আজকে আমরা যে সারা ভারতবর্ষের যুব সম্প্রদায়ের কথা চিন্তা করছি তখন যদি এখানে একটা সর্বসম্মত সিদ্ধান্ত হোত এবং দেশের মানুষ যখন কাল খবরের কাগজের মাধ্যমে এই খবর শুনত তখন দেশের সমস্ত যুবক এবং ছাত্রদের মধ্যে একটা নূতন চিন্তাধারা আসত। আমরা দেখেছি একদিন নেতাজী গ্রামে গ্রামে গিয়ে মানুষের সেবার জন্য যুবকদের উদ্বুদ্ধ করেছিলেন। তিনি বলেছিলেন, তোমরা কাজ করতে করতে মরে যাও সেটা আমি চাই। কিন্তু আজকে সেই ধরনের যুবক দেশের মধ্যে দেখছি না। এর কারণ হল তাদের কোন কর্ম নেই বলে তারা অন্য পথে যাচ্ছে। যাই হোক যুবকদের কর্ম পাবার ক্ষেত্রে যে ন্যায্য অধিকার আছে সেটা প্রতিষ্ঠিত হোক তা আমরা সকলেই চাই এবং আমাদের দাবী। যুবকদের এই মৌলিক দাবী প্রতিষ্ঠিত হোক এই আশা রেখে প্রস্তাব সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সুমন্ত কুমার হীরা** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবের পক্ষে সরকারী পক্ষের পাঁচজন এবং বিরোধী পক্ষের একজন মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। তাঁরা সকলেই সমর্থন করেছেন। কারণ যে সমস্যার উপর আমার এই প্রস্তাব সেই সমস্যা আজকে প্রতি জনের সমস্যা, গোটা পশ্চিমবাংলার সমস্যা সাড়ে পাঁচ কোটি মানুষের সমস্যা, প্রত্যেকের সমস্যা গোটা পশ্চিমবাংলার এমন একটি মানুষ নাই, এমন একটি পরিবার নাই যে পরিবারে বেকার নাই। আর এই সমস্যা শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষের সমস্যা, এই সমস্যা একটা জাতীয় সমস্যা এবং এই জাতীয় সমস্যা সমাধান করা কোন একটা রাজ্যের এক্তিয়ারের মধ্যে পড়ে না। তাই আমার এই প্রস্তাব এই সমস্যা সমাধান করতে সংবিধান সংশোধন করার প্রয়োজন আছে। সংবিধানে আমাদের যা আছে, যাঁরা সংবিধান পড়েছেন তাঁরা দেখেছেন যে সংবিধানের তৃতীয় খন্ডে ফান্ডামেন্ট্যাল রাইটের কথা আছে। এই ফান্ডামেন্ট্যাল রাইটের মধ্যে কোথাও কাজের দাবীকে মৌলিক অধিকারের হিসাবে স্বীকার করা হয় নি। চতুর্থ খন্ডে সংবিধানে একটি কথা আছে - ডাইরেকটিভ প্রিন্সিপ্যালে ৩৯ এ/উপধারাতে একটি কথা আছে যে ভারতের নাগরিকরা তাদের যে অধিকার সেটা স্বীকার করা হয়েছে। কিন্তু এটা ডাইরেকটিভ প্রিন্সিপ্যালেতে থাকলে নির্দেশক নীতির মধ্যে থাকলে সেই অধিকার মৌলিক অধিকার হিসাবে কোন নাগরিক দাবী করতে পারে না। সেই অধিকার নিয়ে সে কোর্টে যেতে পারে না। আজকে ভারতবর্ষে তিন কোটি রেজেষ্ট্রিকৃত বেকার আছে এবং তার বাইরেও অনেক বেকার আছে। আজকে

তাদের বেকারত্বের জ্বালায় তারা মরছে, ধুঁকছে তারা ভুগছে। কিন্তু তার প্রতিবিধানের জন্য একবার তারা কেন্দ্রীয় সরকারের কাছে যেতে পারছে না। কেন্দ্রীয় সরকারের স্মরণাপন্ন হতে পারছে না। একদিকে সম্পদ পুঞ্জিভূত হচ্ছে আর একদিকে অনাহারে দারিদ্রে বেকারত্বের জন্য মানুষ মরছে। আজকে এই অবস্থায় সমাজ চলছে। সেখানে দাঁড়িয়ে একটা প্রতিবিধানের জন্য আমাদের এই সামান্য সংশোধনের দাবী। যদিও সামান্য সংশোধন কিন্তু জাতির ক্ষেত্রে একটা দেশের একটা সমাজের পক্ষে এটা খুবই গুরুত্বপূর্ণ এই দাবী। এই দাবী জাতির দাবী শুধু পশ্চিমবাংলার নাগরিকদের দাবী নয়। গোটা ভারতবর্ষের নাগরিকদের দাবী। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আমি ছোট ফিগার দিতে চাই। আমাদের দেশে যখন পরিকল্পনা সুরু হয়, প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে সুরু করে, তার মূল লক্ষ্য ছিল বেকারত্ব নির্মূল করা হবে। প্রথম পরিকল্পনা থেকে দ্বিতীয় পরিকল্পনার মধ্যে যদি হিসাব করি তাহলে দেখবো সেই সংখ্যা ছিল ৫০ লক্ষ, তারপর তৃতীয় পরিকল্পনায় দেখা গেল সংখ্যা ৫০ লক্ষ থেকে কমলো না, সেই সংখ্যা বেড়ে হোল ৭৮ লক্ষ। আর আজকে সপ্তম পরিকল্পনায় সেই বেকারের সংখ্যা দাঁড়িয়েছে ৩ কোটির উপর। অর্থাৎ এক একটা পরিকল্পনা এগোচ্ছে একদিকে আর এক দিকে বেকারের সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। এর সমাধানের কোন রাষ্ট্রীয় পরিকল্পনা নেই, ও আর্থিক ব্যবস্থাও নেই। এই যখন বাস্তব অবস্থা সেই অবস্থার মধ্যে দাঁড়িয়ে তার একটা সমাধানের রাস্তা আমাদের দেশের নাগরিকদের কাছে দাবী করতে পারি। এটা তাদের মৌলিক দাবী, নৈতিক দাবী। আজকে সেই দাবী তারা তুলছে এবং এই দাবী আজকে চারদিকে উঠেছে।

**[ 6.15 – 6.25 p.m.]**

কালকে এবং তার আগের দিন এস্‌প্ল্যানেড ইস্টের পাশে তারা এসেছেন, সারা মফঃস্বল থেকে, গ্রামাঞ্চল থেকে হাজার হাজার যুবক এই দাবী নিয়ে এসেছেন যে কাজের দাবীকে মৌলিক অধিকার হিসাবে সংবিধানে স্বীকৃত দিতে হবে, আর আমরা মরতে চাই না, আমরা বাঁচতে চাই। গোটা রাষ্ট্রকে, গোটা সমাজকে আমাদের দায়িত্ব বহন করতে হবে, এই দাবী নিয়ে সমস্ত বেকাররা, সমস্ত যুবকরা এস্‌প্ল্যানেড ইস্টে এসে জমা হয়েছে, গোটা দেশের যে দাবী, তা তারা সোচ্চার করছে এবং এই বিধান সভায় দাঁড়িয়ে আমরাও সেই দাবীতে সোচ্চার হয়েছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের দেশের বাস্তব অবস্থা কি? আমাদের যে জনসংখ্যা, সেই জনসংখ্যার মাত্র ৩১ ভাগ লোক কর্মরত আর ৬৯ ভাগ লোক, তারা কাজ করে না। তারা এ' ৩১ ভাগ লোকের উপর নির্ভর করে বেঁচে থাকে। এই ৬৯ ভাগ লোক যাদের কোন কাজ নেই, তাদের কথা সমাজ ভাববে না, তাদের কথা রাষ্ট্র ভাববে না, তাদের কথা চিন্তা করা হবে না-দেশ আজ ৪০ বছরের কাছাকাছি হলো স্বাধীন হয়েছে, ভাববার সময় আসেনি? নিশ্চয়ই ভাববার সময় এসেছে। আমি শুধু এইটুকুই বলতে চাই যে আমাদের উৎপাদন বাড়ছে, অগ্রগতি হচ্ছে বলা হচ্ছে, খাদ্যশস্যে আমরা স্বয়ম্ভর হচ্ছি, অথচ বেকারত্ব বাড়ছে, আমরা কাজ দিতে পারছি না, একদিকে কলকারখানা রুগন হচ্ছে, হাজার হাজার কর্মরত শ্রমিক বেকার হয়ে যাচ্ছে, তার প্রতিবিধানের কোন ব্যবস্থা নেই - মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার যা বলেছেন, তার উত্তর দিয়ে আমি আমার বক্তব্য শেষ করবো। আপনি শুনছেন, মাননীয় সদস্য বললেন এই, সংবিধানে এই দাবী মেনে নিয়ে, সংবিধানে লেখা হলেই সমস্যার সমাধান হবে না। আমি মাননীয় সদস্যকে বোঝার জন্য বলবো, নিশ্চয়ই হবে না। কিন্তু আমরা একটা বাস্তব অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমাদের যে দাবী, এই দাবী নিয়ে যদি দেশের জনগনকে ঐক্যবদ্ধ না করি, সংগঠিত না করি তাহলে আমরা সেই পরিবর্তনের জায়গায় যেতে পারবো না। চিরকাল আমাদের সমাজ তার প্রয়োজনকে ভিত্তি করে প্রয়োজনের দাবীতে সে সংগঠিত করে এগিয়েছে। সমাজে যে লড়াই সংগঠিত হয়েছে, প্রতিটি তার প্রয়োজন থেকেই হয়েছে, প্রয়োজনকে বাদ দিয়ে নয়। আমাদের এই দাবী সেই

প্রয়োজনের দিক থেকে, সেই প্রয়োজনের নীরিখেই রচিত হয়েছে। আমাদের এই দাবী সেই প্রয়োজনকে ব্যাখ্যা করছে এবং আগামী দিনে এই দাবীর পক্ষে দেশের লক্ষ লক্ষ কোটি কোটি বেকার, কোটি কোটি যুবক ঐক্যবদ্ধ হবে, সংগঠিত হবে এবং আগামী দিনের যে পরিবর্ত্তন, সেই পরিবর্ত্তনকে সম্ভব করবে। এই কথা বলে আমার এই প্রস্তাবকে অনুমোদনের জন্য সভার কাছে পেশ করে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Sumanta Kumar Hira that - "এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, এই রাজ্যে একদিকে যেমন কর্মপ্রার্থী বেকারের সংখ্যা বাড়ছে অন্যদিকে তেমনি রাজ্যের বহু কল-কারখানা রুগ্ন ও বন্ধ হয়ে যাওয়ায় এবং বিগত দুই দশকে কেন্দ্রের শিল্পনীতির ফলে নতুন নতুন আধুনিক শিল্প প্রতিষ্ঠিত না হওয়ায় রাজ্যে কর্মসংস্থানের সুযোগ ক্রমশই সংকুচিত হচ্ছে: অতএব এই সভা এই ব্যাপক বেকারী এবং কর্ম সংকোচন দূরীকরণের জন্য রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের নিকট দাবী করছে যে, কাজের অধিকারকে সংবিধানে মৌলিক অধিকার হিসাবে স্বীকৃতি দিতে হবে এবং সেই উদ্দেশ্যে সংবিধানের আবশ্যকীয় সংশোধন করতে।"

was put and agreed to.

**Mr. Deputy Speaker :** Now, Shri Deba Prasad sarkar to move his motion.

**Shri Deba Prasad Sarkar :** Sir, I beg to move that "Whereas this House notes with serious concern-

That the newly elected Central Government has imposed an additional burden of Rs. 495 crores on the prople through enhancement of fares and freight of Railways in the proposed Railways Budget for 1985-86;

That the Central Government has enhanced Railway fares and freight six times since June, 1980;

That this burden of enhanced fares and freight is to be borne by toiling million of our community;

That inspite of regular increase in fares and freight of Railways almost every year there has been a sharp deteriortion in the performance of railway services in the form of serious accidents involving loss of life, unpunctuality, and erratic train service,stagnation in goods traffic and appalling lack of basic amenities both in passenger trains and railways stations;

That the proposed and even on-going Railway projects viz Tamluk-Digha railway line, Budge Budge-Namkhana railway line etc. in West Bengal are being abandoned or not implemented;

That there has been huge wastage of railway property because of

wide scale pilferage, corruption and mismanagement prevention of which could have created conditions for not imposing any fresh burden of Railway fares and freight on the common people;

That the common people of our country are already gasping under the impact of neck-breaking taxation, unprecedented price hike and growing inflation;

That the railway service is an essential public utility service and should not be treated as commercial service where the sole purpose is profit earning; and

That the fresh increase in fares and freight in the Railway will hard hit the commuters in particulars and the common people in general by fanning up in the flame of price hike;

Therefore, this House resolves to urge upon the Central Government through the State Government to withdraw the new proposal of, enhancement of fares and freight in the Railway Budget for 1985-86."

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের নব নির্বাচিত কেন্দ্রীয় সরকারের রেল বাজেট এবারে যা আনা হয়েছে, সেই রেল বাজেটের মাধ্যমে যে নজীর বিহীন ভাড়া যাত্রী ভাড়া এবং মাশুল যে ভাবে বৃদ্ধি করেছেন, গোটা দেশের জনসাধারণ তাতে বিপর্যস্ত। ফলে এই বর্ধিত মাশুল এবং ভাড়া প্রত্যাহার করার দাবী রেখে এই প্রস্তাব এখানে উত্থাপন করেছি। মোটামুটি প্রস্তাবটা সেল্‌ফ এক্সপ্ল্যানেটারী। আমি আপাততঃ অন্য কোন বক্তব্য রাখছি না, মাননীয় সদস্যদের বক্তব্য শোনার পর আমি আমার রাইট অব রিপ্লাই দেব।

**শ্রী বিক্রম টুডু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কেন্দ্রীয় সরকারের বাজেটে রেলের মাশুল এবং যাত্রীভাড়া যেটা বৃদ্ধি করা হয়েছে এবং সেই সম্পর্কে হাউসে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি। এই প্রস্তাব সমর্থন করার সংগে সংগে এই সম্পর্কে দুএকটি কথা বলতে চাই। আজকে কেন্দ্রীয় সরকার রেলের মাশুল এবং যাত্রী ভাড়া বৃদ্ধির মাধ্যমে সারা দেশের মানুষের উপরে যে বোঝা চাপালেন সেটা মানুষ আশা করতে পারেনি। মানুষ তার উল্টোটা আশা করেছিল। তারা ভেবেছিল যে যখন আমাদের ভারতবর্ষের বুকে একটা নতুন সরকার দিল্লীতে এসেছে তখন সেই সরকারের কাছ থেকে তারা কিছু পাবে। কিন্তু আজকে রেলের মাশুল এবং যাত্রী ভাড়া বৃদ্ধির মাধ্যমে তাদের সেই আশা ধুলিসাত হয়ে গেছে। কিছুক্ষণ আগে এই হাউসে মাননীয় সদস্যরা যে বক্তব্য পেশ করেছেন তাতে আমাদের দেশের সাধারণ মানুষের যে অবস্থা, পশ্চিমবাংলায় যে বেকার সংখ্যা বৃদ্ধি হচ্ছে, এখানে সমস্ত রুগ্ন কলকারখানা ইত্যাদি চালু করার যে প্রস্তাব আছে, তার থেকে আমরা এটা পরিষ্কার ভাবে বুঝতে পারছি যে আমাদের পশ্চিমবাংলায় তথা সারা ভারতবর্ষে আজকে লক্ষ লক্ষ কোটি কোটি মানুষ এই পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় বেকার হচ্ছে। সেই অবস্থায় জীবন-যাপন নির্বাহের প্রয়োজনে সাধারণ মানুষকে বিভিন্ন শহরের সংগে নানা রকম ব্যবসা-বানিজ্যের প্রয়োজনে, কাজকর্মের প্রয়োজনে তারা যাতায়াত করেন। আজকে দেখা যাচ্ছে যে কেন্দ্রীয় সরকারের যে বাজেট, সেই বাজেটে বাধারণ মানুষের উপরে একটা বোঝা চাপিয়ে দেওয়া হয়েছে এবং এই বাজেটের মধ্যে দিয়ে কেন্দ্রীয় সরকারের অর্থভান্ডারকে পূর্ণ করার ব্যবস্থা করা হয়েছে। আজকে এই হচ্ছে তাদের দৃষ্টিভঙ্গী।

কাজেই কেন্দ্রীয় সরকারের বাজেটে এই যে রেলের মাশুল এবং যাত্রীভাড়া বৃদ্ধি করা হয়েছে, এটাকে প্রত্যাহার করার যে দাবী রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে করা হচ্ছে, সেই দাবীকে আমি জোরালো ভাবে সমর্থন করছি। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr.Deputy Speaker :** I call upon Shri Amarendra Nath Bhattacharya. He is not present in the House. Now Shri Saral Deb may speak.

**[ 6.25 – 6.35 p.m. ]**

**শ্রী সরল দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব এখানে উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে ২/৪ টি কথা বলতে চাই। কিছুদিন আগে বাজেট বক্তৃতায় আমরা এই কথা উল্লেখ করেছিলাম যে, কেন্দ্রীয় সরকার যে জনবিরোধী, ধনবাদী অর্থনীতি নিয়ে চলেছেন তার প্রমান বাজেট পেশ করার পূর্বেই রেল বাজেটে ৪৯৫ কোটি টাকার অতিরিক্ত শুল্ক বৃদ্ধি করার কথা ঘোষণা করলেন নতুন ভাড়া বৃদ্ধি এবং মাশুল বৃদ্ধির মধ্য দিয়ে রেল লাইনের ব্যাপারে প্রশ্ন উঠেছে, যেখানে ভাড়া বৃদ্ধি করা হল, যাত্রী ভাড়া বৃদ্ধি হল, পন্য মাশুল ভাড়া বৃদ্ধি হল, অথচ সেখানে নতুন প্রকল্প গৃহীত হল না। এমন কি আমাদের রাজ্যের যে প্রকল্পগুলি গৃহীত হয়েছিল, যাদের জন্য জমি অধিগ্রহণ করা হল, অফিস বাড়ী তৈরী হল, সেগুলিও বাতিল হয়ে গেল। আমরা কি দেখলাম? যাত্রী সাধারণের সুখ সুবিধা কার্টেল্ড হল। নতুন করে এই ভাড়া বৃদ্ধির প্রয়োজনীয়তা সত্যিই কি ছিল? আমি একটা উদাহরণ দিচ্ছি। আপনারা জানেন দীর্ঘদিন আন্দোলনের ফলে শিয়ালদহ বনগাঁ সেকসানে দমদম থেকে বারাসাত পর্যন্ত ডাবল লাইন হল। শুধু একটা ষ্টেশন মধ্যমগ্রাম থেকে হৃদয়পুর পর্যন্ত ১ বছরে রেল পুলিশের সামনে থেকে দিবালোকে ৬০ লক্ষ টাকার বিভিন্ন রেল সামগ্রী চুরি হয়ে গেল। এই যে পিলফারেজ হয়ে গেল এটা ঠিকমত দেখা হলে নতুন করে ভাড়া বৃদ্ধির প্রস্তাব করতে হত না এবং যারা প্রকৃত যাত্রী, টিকেট কেটে যাতায়াত করেন তাদের উপর নতুন করে অনেক কিছু সুযোগ সুবিধা করে দিতে পারতাম। অধিকাংশ লোকাল ট্রেনেই আলো নেই, যাত্রী সাধারণের কোন রকম সুখ সুবিধার ব্যবস্থার করা হচ্ছে না, দরজা,জানালা ভাঙ্গা এই রকম অবস্থায় চলছে। দূর পাল্লার ট্রেনগুলিতে ক্যাটারিং অত্যন্ত বাজে, খাওয়া দাওয়ার অব্যবস্থা রয়েছে এবং যে খাবার পরিবেশন করা হয় তা কল্পনা করা যায় না। তার উপর আবার নতুন করে ভাড়া বৃদ্ধি করা হল, মাশুল ভাড়া বৃদ্ধি করা হল। আমাদের এই ঘাটতি রাজ্যে এর দারুণ প্রতিক্রিয়া স্বাভাবিক ভাবেই হবে। কারণ, আমাদের রাজ্যের শিল্পের জন্য কাঁচামাল অন্য রাজ্য থেকে আনতে হয়। আমাদের রাজ্য খাদ্যে ঘাটতি রাজ্য। খাদ্য শস্য এবং অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিষ অন্য রাজ্য থেকে আনতে হয়। সেই জন্য আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে বলেছিলাম ১২ টি নিত্য প্রয়োজনীয় জিনিস সারা ভারতবর্ষে একই দামে সরবরাহ করা হোক, কিন্তু আমাদের সেই প্রস্তাব গৃহীত হয়নি। আমরা দেখতে পাচ্ছি এই নতুন রেল ভাড়াবৃদ্ধির প্রস্তাবনায় যাত্রী সাধারণের সুযোগ সুবিধা বৃদ্ধির কোন প্রস্তাব নেই। দূর পাল্লার ট্রেনগুলিতে ক্যাটারিং সার্ভিসের ভাল ব্যবস্থা নেই। এর ফলে আমাদের মত ঘাটতি রাজ্যগুলি সার্বিক ভাবে দারুণ ক্ষতিগ্রস্ত হচ্ছে। শিল্পে দিক দিয়ে ক্ষতিগ্রস্ত হচ্ছে। দৈনন্দিন নিত্য প্রয়োজনীয় জিনিস সরবরাহ করতে গিয়ে বাড়তি ট্যাক্সের বোঝা প্রতিটি দ্রব্যের উপর চেপে যাবে। এর ফলে বাড়তি অনেক খরচ হয়ে যাবে। তাছাড়া এই রাজ্যে পূর্বতন রেলমন্ত্রী থাকা-কালীন যে প্রকল্পগুলি গৃহীত হয়েছিল, সেগুলি সব বাতিল করে দেওয়া হয়েছে। এই সব প্রকল্পের জমি অধিগ্রহণ করা হয়েছিল এবং কিছু কিছু টাকাও দেওয়া হয়েছিল, সেগুলি সব বাতিল

হয়ে গেল। তাহলে আমরা এই বাড়তি ভাড়া দেব কেন? তাই মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার এই প্রস্তাব এনেছেন। মাননীয় বিরোধী দলের সদস্যরা বলেছেন দলের চেয়ে দেশ অনেক বড়। এই বিষয়ে আমরাও বলেছিলাম তাদের সংগে এক মত এবং আমরা আশা করেছিলাম বিরোধী দলের সদস্যরা এই বিষয়ে আমাদের সংগে একমত হবেন, দেশের স্বার্থের প্রয়োজনে। দেশ যদি বড় সত্যিকারে হয়ে থাকে তাহলে তারা কেন এই ধরণের প্রস্তাবনায় আমাদের সংগে কেন অংশ গ্রহণ করলেন না? তারা কেন ওয়াক-আউট করলেন বুঝে উঠতে পারলাম না। এর থেকেই বোঝা যাচ্ছে ওদের কাছে দল বড়, দেশ ছোট। তাই পশ্চিমবাংলার ৫।। কোটি মানুষের স্বার্থে মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে হাউসে বিরোধীদলের মাননীয় সদস্য শ্রীদেব প্রসাদ সরকার যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে কয়েকটি কথা আপনার মাধ্যমে এই সভায় রাখছি। স্যার, আমরা দেখছি, ১৯৮০ সালের জুন মাস থেকে ধাপে ধাপে ক্রমান্বয়ে এই রেলের ভাড়া বৃদ্ধি করা হয়েছে। এই ভাড়া বৃদ্ধি আজকে এমন একটা অবস্থায় এসে পৌছেছে যে তা ভাষায় প্রকাশ করা যায় না। ১৯৮৫/৮৬ সালের যে রেলবাজেট কেন্দ্রীয় রেলমন্ত্রী সংসদে পেশ করেছেন তাতে দেখছি, অতিরিক্ত ৪৯৫ কোটি টাকা তিনি যাত্রীভাড়া ও মালের মাশুল থেকে তুলবেন। স্যার, এ সমস্যা শুধু পশ্চিমবঙ্গের নয়, আসাম বা পাঞ্জাবের নয়, এ সমস্যা সারা ভারতবর্ষের। সারা ভারতবর্ষের মানুষকেই এরজন্য সমস্যায় পড়তে হবে। স্যার, আমরা মনে করি, এই পশ্চিমবঙ্গের থেকেই এই ভাড়া বৃদ্ধির প্রতিবাদে প্রথম দাবী ওঠা উচিত এবং সেই দাবীতে সোচ্চার হওয়া উচিত। কারণ এই পশ্চিমবঙ্গ হচ্ছে বিনয়-বাদল-দীনেশের পশ্চিমবঙ্গ। এই পশ্চিমবঙ্গ হচ্ছে ক্ষুদিরাম,বাঘা যতীন, সূর্য্য সেনের পশ্চিমবঙ্গ। কাজেই এই পশ্চিমবঙ্গ রেলমন্ত্রীর এই অন্যায় ভাড়া বৃদ্ধির প্রতিবাদ করছে। স্যার, ধাপে ধাপে গত কয়েক বৎসরের মধ্যে এত ভাড়া বৃদ্ধি হয়েছে যা কল্পনা করা যায় না। জানি কিছু বৃদ্ধি হবে, কিন্তু অল্প সময়ের ব্যবধানে যা বৃদ্ধি হয়েছে তা কল্পনাতীত। অথচ স্যার, আপনি জানেন, রেলে চাপলে যাত্রীরা কোন রকম সুযোগসুবিধা পান না। তা ছাড়া আজকাল সময়সূচী অনুযায়ী ট্রেনে চলাচলের তা কোন প্রশ্ন ওঠে না। আজকালকার দিনে ছেলে বাবাকে জিজ্ঞাসা করে,বাবা, ৯ টার ট্রেন কখন আসবে? শর্ট ডিসটেন্স, লং ডিসটেন্স-সব ট্রেনেরই একই অবস্থা। কখন যে ট্রেন আসবে আর যে যাবে তার কোন ঠিক ঠিকানা নেই। তা ছাড়া স্যার, ট্রেনের কর্মচারী, যাদের কেন্দ্রীয় সরকার নিযুক্ত করে রেখেছেন তাদের অবহেলার জন্য প্রতি বৎসরই বেশ কয়েকটি করে দুর্ঘটনা ঘটে যায়। ট্রেনে ফ্যান নেই, এমন কি ষ্টিলের জানালাগুলি পর্য্যন্ত খুলে নিয়ে গিয়েছে। সেদিন স্যার, ট্রেনে আসছিলাম, দেখলাম, ব্যান্ডেলে তিনটি ছেলে ট্রেনে উঠলো, উঠে আমাদের ছুরি ও ডান্ডা দেখিয়ে বললো, আপনারা চুপ করে বসে থাকুন, কোন কথা বলবেন না। ট্রেন যখন ব্যান্ডেল থেকে ছাড়লো তখন তাদের এ্যাকসান আরম্ভ হল। দমাদম করে ডান্ডা মেরে জানলাগুলি ভাঙ্গলো এবং গাড়ী যখন হাওড়ার কাছাকাছি এলো তখন দেখলাম কিছু লোক দাঁড়িয়ে আছে, তাদের কাছে ফেলে দিলো। হাওড়ায় আসতে তারা আমাদের বললো, দাদা, কিছু মনে করবেন না, আমরা এখন চললাম।স্যার, যে ট্রেনে কোন সুযোগ-সুবিধা নেই, নিরাপত্তা নেই, কিছু নেই সেই ট্রেনের ভাড়া বৃদ্ধির কোন প্রয়োজন আছে বলে মনে করি না। স্যার,আপনি জানেন, পশ্চিমবঙ্গের শিল্পকে গড়ে তোলার জন্য আমাদের বাইরে থেকে মাল আমদানী করতে হয়।

**[ 6.30 – 6.45 p.m. ]**

এই মাশুল বৃদ্ধি পশ্চিম বাংলায় কল-কারখানা গড়ে ওঠার ক্ষেত্রে প্রতিবন্ধকতা সৃষ্টি করছে। সুতরাং বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী দেব প্রসাদ সরকার মহাশয় এই হাউসে যে প্রস্তাব উত্থাপন

করেছেন সে প্রস্তাবকে আমি সম্পূর্ণরূপে সমর্থন করছি এবং কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করছি, অতিরিক্ত যে রেল ভাড়া এবং রেল মাশুল বৃদ্ধি করা হয়েছে তা বাতিল করা হোক। এই দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, আপনি জানেন প্রয়াত প্রাধান মন্ত্রীর নৃশংস মৃত্যুকে সামনে রেখে ফুল-ঝুড়ির মত ঝুড়ি ঝুড়ি প্রতিশ্রুতির বন্যা বইয়ে দিয়ে অভিষিক্ত হয়ে সিংহাসনে বসে দিল্লীর বংশীবদন পার্লামেন্টের কদমতলায় ঘোষণা করে ভারতবর্ষের জনগণের উপর ৫০০ কোটি টাকার বোঝা রেলের যাত্রী ভাড়া এবং মাশুল বৃদ্ধি বাবদ চাপিয়ে দিলেন। অবশ্য এটা কোন নতুন ঘটনা নয়। গত'৮০ সাল থেকে ৬-বার ভাড়া বৃদ্ধি হয়েছে। অথচ সে হিসাবে ভারতবর্ষের জনগণকে কোন রকম রেল ভ্রমনের সুযোগ সুবিধা দেওয়া হয়নি। ক্রমাগত কি ভাবে রেল ব্যবস্থার অবনতি ঘটছে তা আমি এখানে একটু উল্লেখ করতে চাই। ৬ষ্ঠ যোজনায় ১৪,০০০ কিলো মিটার রেল লাইন পরিবর্তন করা হবে বলা হয়েছিল। সে জায়গায় মাত্র ৮,০০০ কিলো মিটার রেল লাইন পরিবর্তন করা হয়েছে। ৬ষ্ঠ যোজনায় বলা হয়েছিল এক লক্ষ পুরোন ওয়াগনের পরিবর্তে নতুন ওয়াগন দেওয়া হবে এবং ৫,৮০০ নতুন কোচ্ তৈরী করা হবে। সে জায়গায় বাস্তবে যথাক্রমে মাত্র ৬০,০০০ থেকে ৬৫,০০০ ওয়াগন হয়েছে এবং মাত্র ৪,০০০ কোচ্ তৈরী হয়েছে। আরো বলা হয়েছিল, আরো ৬১,০০০ কিলো মিটার লাইনে ইলেকট্রিফিকেসন করবেন, অথচ মাত্র ৬,০০০ কিলো মিটার ইলেকট্রিফিকেসন করেছেন। স্যার, রেল ষ্টেশন গুলির অবস্থা কি হয়েছে দেখুন— যে ষ্টেশন দিয়ে দৈনিক ১০,০০০ নিত্য যাত্রী যাতায়াত করেন, অর্থাৎ ১০,০০০ মান্থলি টিকিট যে ষ্টেশন থেকে বিক্রি হয়, সে ষ্টেশনে ৩০ বছর আগে যে ক'খানি বেঞ্চি ছিল এখনও সে ক'খানিই রয়েছে এবং একটাও ফ্যানের ব্যবস্থা নেই। ষ্টেশন গুলিতে পানীয় জলের ব্যবস্থা পর্যন্ত নেই। ভারতীয় রেল ব্যবস্থায় এক মাত্র পরিবর্তন দীর্ঘ দিনের মধ্যে দেখা গিয়েছিল জনতা পার্টির সরকারের সময়ে। সে সময়ে রেল মন্ত্রী মাননীয় মধু দন্ডবতে জনতা খাবারের ব্যবস্থা করেছিলেন এবং সেকেন্ড ক্লাশ কোচে গোদির ব্যবস্থা করেছিলেন। পরবর্তীকাল থেকে আজ পর্যন্ত যাত্রীদের জন্য আর কোন রকম সুযোগ সুবিধা বৃদ্ধি করা হয়নি। স্যার, আমি নদীয়া জেলার চাকদা কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে হয়েছি, সেখানে চাকদা ষ্টেশনে একটা ছোট টিকিট ঘর আছে, আবার সেই ঘরের মধ্যেই এ্যাসিসটেন্ট ষ্টেশন মাষ্টার থাকেন। আজ দীর্ঘ দিন ধরে এই জিনিষ দেখে আসছি। কর্মচারীদের কাজের পরিবেশ পর্যন্ত উন্নত করা হচ্ছে না। স্যার, আজকে রেলওয়ে নিরাপত্তা আইন লঙঘণ করে রেল কর্তৃপক্ষ রেল চালাচ্ছে। গাড়িতে আলো ছিল না বলে ফৈজাবাদে দুর্ঘটনা ঘটছে। হেড্ লাইট না থাকার জন্য এ্যাকসিডেন্ট হয়েছে। ভ্যাকুয়াম বিহীন অবস্থায় রেল চালানোর ফলে বাদকুল্লায় এ্যাকসিডেন্ট হয়েছে। সকল ক্ষেত্রেই আমরা দেখছি দীর্ঘ দিন ধরে যাত্রী সাধারণের বিন্দু মাত্র সুযোগ সুবিধা বৃদ্ধি করা হয়নি। অথচ বলা হচ্ছে, যাত্রীদের সুযোগ সুবিধা বৃদ্ধি করার জন্য ভাড়া বাড়ান হচ্ছে। সুযোগ সুবিধা বৃদ্ধির প্রতিশ্রুতি অতীতেও অনেক বার দেওয়া হয়েছে। প্রতি বারই ভাড়া বেড়েছে, কিন্তু সুযোগ সুবিধা কমেছে তো বাড়েনি। অবশ্য আমরা এটা জানি ভারতবর্ষের মানুষকে প্রতিশ্রুতি দেওয়ার ব্যাপারে ওঁরা ইতি মধ্যেই হ্যাট-ট্রিক করেছেন ধোঁকাবাজী দিয়ে। এটা আমরা অনুভব করেছি এবং আজকে আমরা লক্ষ্য করছি যে, মাত্র ৭৭০টি লোকমোটিভ আছে, এই সংখ্যা বৃদ্ধি করা হচ্ছে না। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, যেখানে সারা ভারতবর্ষে ৫০০ কোটি টাকা ভাড়া বাড়িয়ে রেল দপ্তর বেশী আয় করবে সেখানে প্রায় ১০০ কোটি টাকাই তোলা হবে পশ্চিম বাংলা থেকে। কিন্তু মাত্র ৮৫ কোটি টাকা খরচ করলেই পশ্চিম বাংলার এই চারটি রেল প্রকল্প হয়ে যায়। সেক্ষেত্রে আমি বলতে চাই, মানুষের প্রতি এই যে বিশ্বাসঘাতকতা করলেন নতুন করে ৫০০ কোটি টাকা রেল-ভাড়া বাড়িয়ে সেটা শুধু কেবল এই দেশেই সম্ভব। ৫দিন আগে যে রেলমন্ত্রী বলে গেলেন ভাড়া বাড়বে না এবং ৪টি প্রকল্প করবো,

৫দিন পর নতুন রেলমন্ত্রী এসে ভাড়া বাড়ালেন। অতএব শ্রী দেব প্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব রেখেছেন সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং কেউ যাতে এই ভাড়া না দেন তারজন্য বাংলাদেশ থেকে গণ-আন্দোলন গড়ে উঠুক- এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অম্বরীশ মুখোপ্যাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব এনেছেন তা আমি সমর্থন করছি। রেল-ভাড়া বাড়বে এটা আমবা জানি কারণ এত অব্যবস্থা, এত দূর্নীতি আমরা এর আগে কখনও দেখেনি বিশেষ করে বিগত কংগ্রেস সরকারের সময়ে মিঃ এ.বি.এ.গনি খান চৌধুরী মহাশয় যখন দায়িত্ব নেন তারপর থেকে নিয়ম-নীতি না মেনে, কোন হিসাব-পত্র না করে বল্গা-হীন প্রতিশ্রুতি দিতে সুরু করলেন। কোথাও পাথর বসালেন, কোথাও ফর্ম বিলি করলেন, কোথাও এক্সপ্রেস ট্রেন চালালেন, কোথাও ব্রড-গেজ লাইন করার প্রতিশ্রুতি দিলেন। আমরা জানি,কয়লা মন্ত্রী হিসাবেও ওনাকে দেখেছি, সেইসব জিনিষ আমাদের মনে আছে, সেইসব ব্যাপারে পার্লামেন্টে আলোচনা হয়েছে এবং পার্লামেন্টে সেইসব কথা লিপি-বদ্ধ আছে এবং মানুষেরও স্মরণে আছে। আমরা একটা অনিবার্য সংকটের মাঝামঝি দাঁড়িয়ে। আমরা জানি, ১৯২৯/৩০ সালের পর এত বড় সংকট ভারতবর্ষের অর্থনীতিতে দেখা যায়নি এবং তা হয়েছে দীর্ঘদিন পুঁজিপতিদের বিকাশের ফলশ্রুতি-স্বরুপ। রেলের ভাড়া, রেলের মাশুল এইসব না বাড়ালেও যেভাবে নিজেদের দেশকে বিদেশীদের কাছে বন্ধক দিয়েছেন, যেভাবে বল্গাহীন মুদ্রাস্ফীতি করেছেন, যেভাবে জনগণের সংকট বাড়িয়ে দিয়েছেন তা থেকে জনগন কোন রকমে খড়-কুটো ধরে বাঁচবার চেষ্টা করছেন, যেমন ডুবন্ত মানুষ খড়-কুটো ধরে বাঁচবার চেষ্টা করেন। এদের সমস্ত কাজই মানুষের কাজই মানুষের জীবন-জীবিকার উপর আক্রমন, এর থেকে বাঁচবার উপায় নেই। শুধু দুঃখের কথা, এইসব প্রতিশ্রুতি মানুষ বিশ্বাস করে। হাজার হাজার ফর্ম বিলি করা হলো, আমরা গ্রামে গ্রামে দেখলাম মানুষ বিশ্বাস করলেন। আমাদের পুরুলিয়া জেলায় দেখলাম মানুযকে ভুল বোঝাবার চেষ্টা করলেন, কোটশিলাকে ডাবল লাইন করে দেব, কিছু মাটি কাটার কাজও সুরু করলেন, রেললাইনের প্ল্যানকও ফেলা হলো। আমরা বলেছিলাম এটা মঞ্জুর হয়নি, বারবার প্রতিবাদ করা হলো। ওঁরা বল্লো, হ্যাঁ, কাজ সুরু হয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহশয়, ওদের মিথ্যা কথা বলতে কোন অসুবিধা হয়না। এরা নীতি-হীন, যাদের সামনে কোন কিছু নেই, যারা নিজেদের বিদেশীদের কাছ বিলিয়ে দিয়েছেন, বিকিয়ে দিয়েছেন, সে ইনটারন্যাশনাল মনিটারী ফান্ডই বলুন আর ওয়ার্ল্ড ব্যাঙ্কই বলুন, তাদের কাছ থেকে বহু টাকা ধার নিয়েছেন আর এখানে শুধু নোট ছাপিয়ে যাচ্ছেন। এদের কাছ থেকেএর চেয়ে বেশী কিছু আশা করতে পারি না। আমার হাতে কালির দাগ এখন মোছেনি, কারণ ভোট দিয়েছিলাম। এরই ভিতর মানুষের ওদের সর্ম্পকে মোহ-ভঙ্গ হতে সুরু হয়েছে। সারা পশ্চিমবাংলা ব্যাপী যে রেল-রোকো আন্দোলন হলো, সেই রেল-রোকো আন্দোলনের ফলে দেখা গেছে রেল-লাইনের উপর দিয়ে কাকও পর্যন্ত উড়ে যায়নি।

**[ 6.45 – 6.59 p.m.]**

মানুষের স্বতঃস্ফূর্ত আন্দোলন এমন আর কখন দেখা যায় নি। আমরা এবং আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আন্দোলন তুলে নিলাম। এত সফল আন্দোলন আমরা আগে কখন দেখিনি। এটাই পথ। শুধু প্রস্তাব করলে হবে না, এই প্রস্তাবকে সামনে রেখে- শুধু রেল ভাড়া নয়- বাজেটে অন্যান্য যা বৃদ্ধি হয়েছে তার প্রতিবাদে সংগ্রামী মানুষ, মধ্যবিত্ত এবং মেহনতি মানুষকে সামিল করতে হবে। আমরা যা দেখেছি তাতে একটাই পথ, তাই আমরা আজকে মাননীয় সদস্য শ্রী দেব প্রসাব সরকার মহাশয় যে প্রস্তাব এনেছেন এবং সেই প্রস্তাবের পক্ষে মাননীয় বামফ্রন্ট সরকারের সদস্যরা যা বক্তব্য রেখেছেন আমরা তাকে সমর্থন করি। তাঁরা রেলভাড়া যেটা বৃদ্ধি করেছেন তাঁদের সেটা প্রত্যাহার

করতে বাধ্য করার জন্য আন্দোলন করতে হবে। আমাদের সরকার সাধারণ মানুষের সংগে আছেন, আমাদের মধ্যে কোন ফারাক নেই। আমরা চাই যে আমাদের পশ্চিমবঙ্গের জন্য নতুন যেসব প্রকল্প ছিল তার জন্য আমরা আন্দোলন গড়ে তুলব এবং সেই আন্দোলন পশ্চিমবঙ্গের মানুষের সংগে সারা ভারতবর্ষের যাঁরা আজকে জীবন জীবিকার জন্য সংগ্রামে নেমেছেন, তাঁদের সংগে মিলে কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের যে দাবীগুলি আছে সেগুলি মেনে নেওয়াতে বাধ্য করাব। আমরা সেই দৃষ্টিভঙ্গী এবং দৃষ্টিকোন থেকে এই প্রস্তাবকে সমর্থন করছি এবং আমি আশা করব যে সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব আমরা কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাব।

**শ্রী দেব প্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রেলের ভাড়া ও মাশুল যে ভাবে বৃদ্ধি হয়েছে, তা প্রত্যাহারের জন্য আমি এখানে প্রস্তাব উত্থাপন করেছি। মাননীয় মন্ত্রী ডাঃ অম্বরীশ মুখার্জী সহ সরকার পক্ষের ৫ জন মাননীয় সদস্য এই প্রস্তাব সমর্থন করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার এই সংগে স্মরণ হচ্ছে যে ১৯৮৩ সালের ৪ঠা মার্চ এই রকম কংগ্রেস সদস্য বিহিন কক্ষে রেলের ভাড়া ও মাশুল প্রত্যাহার করে নেওয়ার দাবী জানিয়ে যখন এক প্রস্তাব উত্থাপন করেছিলাম তখনও তাঁরা এই রকম একটা অজুহাত দেখিয়ে হাউস থেকে চলে গিয়েছিলেন। আপনারা সবাই বললেন রেলের ভাড়া এবং যে ভাবে বৃদ্ধি করা হয়েছে তাতে মনে হয় ভারতবর্ষের ইতিহাসের এটা একটা রেকর্ড সৃষ্টি করেছে। এই নিয়ে এই রকম ৬ বার এই প্রস্তাব আসে, এবার প্রায় ৪৯৫ কোটি টাকা। ইতিপূর্বে ১৯৮০ সালের জুন মাস থেকে আরো ১৬০০ কোটি ছিল। আরো ২ হাজার কোটি টাকা এই ৫ বছরের মধ্যে দেশের জনগণের উপর রেলভাড়া ও মাশুল হিসাবে চাপিয়ে দেওয়া হল, অথচ. সাধারণ মানুষের স্বাচ্ছন্দ্য এবং এমন কি নিরাপত্তার প্রশ্নও যেখানে গিয়ে দাঁড়িয়েছে সবাই তা বলেছেন, আমরা সবাই ভুক্তভোগী। শুধু তাই নয়, রেল, এই রকম একটা গুরুত্বপূর্ণ পরিবহণ সংস্থা যেটাকে কিনা বলা যায় যেন ইকনমিকলাইফ আটারিজ অফ ইনডিয়ান/আজকে দেশের অর্থনীতির মূল বলা যায়। কারণ প্রায় ১০ কোটির মত মানুষ প্রতিদিন যাতায়াত করেন, দেশের শিল্প, বাণিজ্য, ব্যবসা সাধারণ নাগরিকের জীবনযাত্রার ক্ষেত্রে এটা একটা এসেনসিয়েল পাবলিক ইউটিলিটি সার্ভিস, এবং কোন দেশে এটা একটা কর্মাশিয়াল আউটলুক, একটা বাণিজ্যিক দৃষ্টিকোন থেকে কোন সভা গণতান্ত্রিক দেশে এই রকম একটা রেলের মত গুরুত্বপূর্ণ সংস্থাকে নিয়ে এই রকম করা হয়ে থাকে তা দেখিনি। অথচ শুনলে অবাক হয়ে যাবেন যে, ১৯৮১ সালের পর থেকে রেলের জন্য কোন ভর্তুকী দেওয়া হয় না। অথচ ১৯৪৭ থেকে ১৯৮১ পর্যন্ত কিছু কিছু ভর্তুকী দেওয়া হোত রেলের জন্য। তিন বছর হোল সেই ভর্তুকী বন্ধ হয়ে গেছে এবং বছর বছর রেলের মাশুল বাড়ান হচ্ছে। কিন্তু এ-ক্ষেত্রে তাঁরা যে রেলওয়ে সংস্কার কমিটি গঠন করেছিলেন সেই কমিটির রিপোর্টে কি মারাত্মক দেখুন। রিপোর্ট বলেছে, রেলওয়ে মন্ত্রকের পদক্ষেপ গ্রহণ করবার কথা ছিল সেই পদক্ষেপ তাঁরা গ্রহণ করেন নি। বলেছে, বারংবার দেশের মানুষের উপর রেলের করের বোঝা যা চাপিয়ে দেওয়া হচ্ছে ঐসব পদক্ষেপ গ্রহণ করলে অই বোঝা চাপাবার প্রয়োজন হোত না। তাঁরা আরো বলেছেন, রেলের উদ্বৃত্ত যেসব জমি পড়ে আছে সেই জমির শতকরা ৫০ ভাগ য়াদ রেল কর্তৃপক্ষ বিক্রি করে দেন তাহলে ঐ সংস্থার হাতে ১০ হাজার কোটি টাকা আসতে পারে এবং যার দ্বারা রেলের উন্নয়নমূলক কাজ হতে পারে। ঐরিপোর্টে আরো বলেছে যে রেলের দুর্নীতি এবং চুরি আজ এমন পর্যায়ে গেছে, যার ফলে প্রতি বছর রেলকে খেসারৎ দিতে হচ্ছে বিপুল পরিমান অর্থ, যার পরিমান ৮০০ কোটি এবং এই খোসারতের ব্যাপারটা যেটা কিনা যোগসাজসে একটা সাজান ব্যাপার। এই ওয়েষ্টেজ, ড্যামারেজ - এর ভিতর কতৃপক্ষই জড়িত আছে। বলেছেন যে রেলের ওয়াগন, ইঞ্জিন - এগুলোর প্রপার ইউজ হয় না। এই ইঞ্জিন এবং ওয়াগনগুলির মধ্যে কম করেও ৪০ শতাংশ ব্যবহৃত হতে পারে কিন্তু সেগুলো ব্যবহার করা হয় না। মেরামতী করবার নাম করে বাড়তি খরচ দেখান হয়। এইভাবে এক্সচেকার ওয়েষ্টেজ হয়।

আজকে এগুলো যদি বন্ধ করা যায়, দুর্নীতি যদি বন্ধ করা যায় তাহলে জনগণের উপর যেভাবে বছর বছর মাশুল চাপান হচ্ছে তা করতে হবে না। কিন্তু কোথায় সে দৃষ্টিভঙ্গী? যে স্ক্রুটিনি করাবার কথা বলেছেন সংস্কার কমিটি- তা তাঁরা চান না। আপনি কয়েক দিন আগেকার কাগজে দেখেছেন যে, রেলের তদারকি বিভাগের জয়েন্ট ডিরেক্টর মিঃ এ.সি.ম্যানড্রেডটা যিনি আড়াই বছর ধরে তদরকি বিভাগে আছেন এবং খুব দক্ষতার সঙ্গে কাজ করছিলেন তাঁকে বদলি করে দেওয়া হোল। তাঁর অপরাধ, তিনি ওখানে থেকে দেড়'শ রকম চুরি এবং বেআইনী লেনদেন ধরেছিলেন। তাই ঐ জয়েন্ট ডিরেক্টরকে বিনা কারণে বদলি করে দেওয়া হোল। এখন তাঁকে রেলের অর্থনৈতিক বিভাগের এফিসিয়েন্সী ব্যুরোতে বদলি করে দেওয়া হয়েছে। এই যদি পরিস্থিতি হয় তাহলে আজকে কি করে মাশুল কমবে? ফলে প্রতি বছর ভাড়া বাড়াচ্ছেন তাঁরা। আমি আলোচনা দীর্ঘদিন করতে চাই না। সম্প্রতি রেল বাজেট পাশ করবার সময় ১২।। পারসেন্টের জায়গায় ১০ পারসেন্ট বাড়তি ভাড়া ধার্য করেছেন। এই যে রেলের ভাড়া বাড়ান- এটা শুধু রেল ভাড়াতেই সীমাবদ্ধ থাকবেনা, যাত্রীরাই শুধু এর দ্বারা ক্ষতিগ্রস্ত হচ্ছে না, এই ভাড়া বৃদ্ধির ফলে সমস্ত জিনিসের দাম বাড়বে। তার উপর পেট্রোলিয়াম, ডিজেলের দাম যেভাবে বেড়েছে তাতে জিনিসপত্রের দাম আরো বাড়বে। এরপর আবার পেট্রোল, ডিজেলের দাম বাড়বে। ফলে আজকে একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হবে। সেই জন্য আমি এই কথা বলতে চাই কেন্দ্রের এই যে রেল বাজেট, এটা একটা জনবিরোধী বাজেট। এর ফলে গোটা দেশের মানুষের কাছে একটা চরম বিপর্যয় নেমে আসবে। এই জন্য আমি এই প্রস্তাব উত্থাপন করেছি। বারে বারে রেলের ভাড়া বৃদ্ধি বিরুদ্ধে দলমত নির্বিশেষে একটা প্রতিবাদ দেশের অভ্যন্তরে হওয়া দরকার। আমরা সকলেই জানি যে এই রেল ভাড়া বৃদ্ধির ফলে দেশের প্রতিটি মানুষ প্রচন্ড ধাক্কা খেতে বাধ্য। ফলে আমাদের যৌথভাবে এর প্রতিবাদ করা উচিত। মাননীয় মন্ত্রী মহাশয় যে কথা বলেছেন যে শুধু মাত্র এই প্রস্তাবকে গ্রহণ করলেই চলবে না, এই প্রস্তাব গ্রহণ করার পাশে পাশে এই জন বিরোধী রেল বাজেটের বিরুদ্ধে বিধানসভার বাইরে জনমত সৃষ্টি করে আন্দোলন গড়ে তুলতে হবে। এমন ভাবে এই আন্দোলন গড়ে তুলতে হবে যেন, এই যে বাড়তি মাসুলের প্রস্তাব করা হয়েছে এটা কেন্দ্রীয় সরকার প্রত্যাহার করে নিতে বাধ্য হয়। এই আবেদন আমি সকলের কাছে করছি। আপনারা যে এই প্রস্তাবকে সমর্থন করেছেন এই সমর্থনের মধ্যে দিয়ে দেশের বাম ও গণতান্ত্রিক শক্তির একটা বলিষ্ঠ পদক্ষেপ, একটা শক্ত জমির সৃষ্টি হ'ল। এই শক্তির মাধ্যমে কেন্দ্রীয় সরকারের জনবিরোধী রেল বাজেট এবং সাধারন বাজেটের-পেট্রল ডিজেল এবং কেরোসিন তেলের দাম বৃদ্ধির - বিরুদ্ধে একটা ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তুলতে হবে। আমাদের দলের সাধারন সম্পাদক শ্রী নিহার মুখার্জী ভারতবর্ষের কংগ্রেস বিরোধী বামপন্থি দল এবং অন্যান্য দলের নেতার সেকরেটারী এবং প্রেসিডেন্টের আছে আবেদন রেখেছেন নূন্যতম কর্মসূচীর ভিত্তিতে এই জন বিরোধী বাজেটের বিরুদ্ধে ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তোলার জন্য। আমি আশা করি এই প্রস্তাব গ্রহনের মধ্যে দিয়ে ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তোলার পক্ষে একটা শুভ সুচনা হ'ল। এই কথা বলে আপনারা যে এই প্রস্তাবকে সমর্থন করার জন্য ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Deba Prasad Sarkar that –

"Whereas this House notes with serious concern –

That the newly elected Central Government has imposed an additional burden of Rs. 495 crores on the people through enhancement of fares and freight of Railways in the proposed Railway Budget for 1985-86 ;

That the Central Government has enhanceed Railway fares and freight six times since June, 1980;

That this burden of enhanced fares and freight is to be borne by toiling million of our community;

That inspite of regular increase in fares and freight of Railways almost every year there has been a sharp deterioration in the performance of railway services in the form of serious accidents involving loss of life, unpunctuality, and erratic train service, stagnation in goods traffic and appalling lack of basic amenities both in passenger trains and railway stations;

That the proposed and even on-going Railway projects viz Tamluk-Digha railway line, Budge Budge-Namkhana railway line etc. in West Bengal are being abandoned or not implemented;

That there has been huge wastage of railway property because of wide scale pilferage, corruption and mismanagement prevention of which could have created conditions for not imposing any fresh burden of Railway fares and freight on the common people;

That the common people of our country are already gasping under the impact of neck-breaking taxation, unprecedented price hike and growing inflation;

That the railway service is an essential public utility service and should not be treated as commercial service where the sole purpose is profit earning; and

That the fresh increase in fares and freight in the Railway will hard hit the commuter in particulars and the common people in general by fanning up the flame of price hike;

Therefore, this House resolves to urge upon the Central Government through the State Government to withdraw the new proposal of enhancement of fares and freight in the Railway Budget for 1985-86."

was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 6.59 p.m. till 1 p.m. on Monday the 1st April, 1985, at Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 1st April, 1985 at 1 P.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim), 12 Ministers, 14 Ministers of State and 154 Members.

**[1.00–1.10 p.m.]**

**Held over starred Questions**

**(to which oral answers were given)**

58 (H.O.) Not Called

**সংগঠক শিক্ষক**

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৯।) **শ্রীবিশ্বনাথ চৌধুরী :** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় সংগঠক শিক্ষকদের বর্তমান সংখ্যা কত ; এবং

(খ) উক্ত শিক্ষকদের সম্পর্কে সরকারের কোন চিন্তা-ভাবনা আছে কি?

**শ্রীমহম্মদ আব্দুল বারি :** ক) সংগঠক শিক্ষকদের সংখ্যা সরকারের জানা নাই ;

খ) না।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** বিভিন্ন জায়গায় সব-ইনস্পেকটররা বিভিন্ন জায়গায় কত সংগঠক স্কুল এবং শিক্ষক আছেন, তার পরিসংখ্যান সংগ্রহ করছেন। এই ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয় কি কিছু জানেন?

**শ্রীমহম্মদ আব্দুল বারি :** আমরা ক্ষমতায় আসার আগেই ১৯৭৭ সালের ২০শে এপ্রিল তারিখে সরকারী সার্কুলারের মাধ্যমে সমস্ত সংগঠিত স্কুল বা ঐ সমস্ত স্কুলের শিক্ষকদের অনুমোদন না দেওয়ার জন্য নির্দেশ দেওয়া হয়েছিল। পরবর্তীকালে আমাদের কাছে খবর আসতে থাকে যে বিভিন্ন জায়গায় কিছু কিছু সংগঠিত স্কুল সংগঠিত শিক্ষকরা ভালভাবে চালাচ্ছেন। আমরা এখানে আসার পর বিভিন্ন জায়গায় সাব-ইনস্পেকটরদের এই ধরণের সংগঠিত স্কুল ও শিক্ষকদের সম্বন্ধে— বিভিন্ন গ্রামে যদি এই ধরণের কোন স্কুল থাকে সে সম্বন্ধে— ১৯৮৪ সালে একটি সার্কুলার জারী করে একটা পরিসংখ্যান সংগ্রহের জন্য বলি। সাব-ইনস্পেকটররা বোধহয় সেই পরিসংখ্যান সংগ্রহ করেছেন।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানেন যে, এই সমস্ত স্কুলগুলো কিছু মানুষ বহু বছর ধরে চালিয়ে আসছেন এবং সেগুলো তাঁদের ঐকান্তি অধ্যাবসায় ও নিষ্ঠার জন্য বেশ ভাল ভাবেই চলছে? যাঁরা ঐ সমস্ত স্কুল চালাচ্ছেন, তাঁদের সম্বন্ধে কোন বিচার-বিবেচনা বা অগ্রাধিকার

দেবার চেষ্টা করছেন কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** আমি আগেই বলেছি যে, আমরা ক্ষমতায় আসার আগেই ১৯৭৭ সালের ২০শে এপ্রিল তারিখে এই সমস্ত স্কুল অনুমোদন না দেওয়ার জন্য নির্দেশ দেওয়া হয়েছে। তাতে বলা হয়েছে যে, আর কোন ভাবেই এই ধরণের স্কুলকে অনুমোদন দেওয়া হবে না—সমস্ত স্কুলকেই ডিস্কন্টিনিউ করার কথা বলা হয়েছে। সেই সার্কুলারের কপিও আমার কাছে এখানে আছে। পরবর্তীকালে আমরা সাইট সিলেকশন করে, ঐ সমস্ত স্কুল করার ব্যবস্থা করেছি।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় :** এই সমস্ত সংগঠক স্কুলকে মঞ্জুরী বা অনুমোদনের ক্ষেত্রে অনুমোদন না দেবার সিদ্ধান্ত কি বামফ্রন্ট সরকার করেছেন, না, তার আগেই হয়েছে?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এই সিদ্ধান্ত বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হওয়ার আগেই ১৯৭৭ সালের ২০শে এপ্রিল তারিখে একটি সরকারী আদেশনামার মাধ্যমে নেওয়া হয়েছিল। তাতে সমস্ত সংগঠিত স্কুলগুলিকে ডিসকনটিনিউ করার কথা বলা হয়েছিল।

**Dr. Zainal Abedin :** Will the Minister of State-in-Charge for Primary Education be pleased to state as to whether different School Boards in the State have received any applications in recognition of these organised schools, and, if so, the number thereon ?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এ বিষয়ে আমার কাছে কোন সংবাদ নেই। কেননা, বিদ্যালয় প্রতিষ্ঠার দায়িত্ব আছে আমাদের জেলাগুলিতে বিভিন্ন যে জেলা বোর্ড বা বিদ্যালয় পর্ষদ আছে তাদের উপর। যে সমস্ত গ্রামে বিদ্যালয় থাকবে না, সেই সমস্ত জেলাগুলিতে বা গ্রামে তাঁরাই বিদ্যালয় স্থাপনের জন্য ঠিক করবেন। তাঁদের উপরে এই নির্দেশ দেওয়া আছে। সুতরাং এ বিষয়ে কোন দরখাস্ত আছে কিনা, তা আমার জানা নেই।

**মিঃ স্পীকার :** নোটিশ দিতে হবে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, কিছু সংগঠিত শিক্ষকের ক্ষেত্রে তাদের কেস পুনরুজ্জীবিত করার জন্য সার্ভে করার যে নির্দেশ দেওয়া হয় সেই চিঠির ভিত্তিতে বিভিন্ন প্রাইমারি ইস্কুলগুলি ডেপুটি এ. আই তদন্ত করেছেন এবং তার ভিত্তিতে যে রিপোর্ট পাঠিয়েছেন এই সম্পর্কে আপনার কিছু জানা আছে কি?

**শ্রী মহঃ আবদুল বারি :** আমি তো আগেই বলেছি যে ১৯৮৪ সালে পাঠিয়েছি, তার ভিত্তিতে পরিসংখ্যান নেওয়া হয়, তবে কোন কোন গ্রামের ক্ষেত্রে সেকথা ডিটেলস জানতে চাইলে জানিয়ে দেবো।

## Shortfall in utilisation of funds in Annual Plan Outlay for new Libraries, etc.

***61.** (Admitted question No. *751.) **Shri TARAPADA SADHUKHAN** and Shri **ABDUL MANNAN : Will the Minister-in-charge of the Education (Social, Non-Formal and Library Services) Department be pleased to state-**

**(a) whether it is a fact that during the first four years of the**

Sixth-Five-Year Plan period there has been a persistent shortfall in utilisation of the provisions in the State's Annual Plan Outlays for Grants-in-aid Contributions and other charges for establishment and maintenance of new libraries, setting up of a Directorate as also for development of the existing libraries under the programmes for development and expansion of library services

(b) if So,

(i) the actual expenditure as compared to the estimates in the approved plan outlays during the period mentioned above,

(ii) the reasons for such shortfall in utilisation of the provisions, and

(iii) the steps taken and/or contemplated to be taken by the State Government to ensure better utilisation of such provisions in future?

**শ্রীমতী ছায়া বেরা :**

(ক) ষষ্ঠ পরিকল্পনার প্রথম চারবছরেই ধার্য টাকা খরচ করা কম হয়েছে—একথা ঠিক নয়। প্রথম দুবছরে খরচ কম হয়েছে।

(খ) (i) খরচের সঠিক হিসাব নিম্নরূপ :—

| বৎসর | বরাদ্দ (টাকা) | খরচ (টাকা) |
|---|---|---|
| ১৯৮০-৮১ | ৪,০১,০০,০০০ | ২,৭৯,৩৩,৭৫২.৮০ |
| ১৯৮১-৮২ | ৪,৪৬,০০,০০০ | ২,৯৪,৩৫,৭৯১.০০ |
| ১৯৮২-৮৩ | ২,৮৫,০০,০০০ | ২,৭৬,৮১,১৫৩.০০ |
| ১৯৮৩-৮৪ | ৩,৩১,৭৫,৬৩৭ | ৩,৩১,৭৫,৬৩৭.০০ |

(ii) আর্থিক বছরের শুরুতেই প্রস্তাবিত সমস্ত গ্রন্থাগারগুলি স্থাপিত না হওয়ায় এবং সরকারী নিয়োগবিধি অনুযায়ী কর্মী নিয়োগ বিলম্ব হওয়াটাই অন্যতম কারণ।

(iii) যথাবিহিত ব্যবস্থা নেওয়া হয়েছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** আপনি যে ২ বছরের কথা বললেন যে টাকা কম খরচ হয়েছিল, এই কম খরচ হওয়ার কারণ কি মাননীয় মন্ত্রীমহাশয়া জানাবেন?

**শ্রীমতী ছায়া বেরা :** কারণ আমি প্রশ্নোত্তরের মধ্যেই বলে দিয়েছি। যেহেতু আর্থিক বছরের শুরুতেই আমরা গ্রন্থাগার স্থাপন করতে পারিনি সেইজন্য কর্মী নিয়োগ করাও যায় নি। ফলেই কম টাকা খরচ হয়েছে।

**Dr. Zainal Abedin :** Will the Honourable Minister-in-charge of Education (Social, Non-Formal and Library services) Department be pleased to answer that his constant clamouring in the House that there is no sufficient allocation of fund on the other hand, he said that there was no utilisation of certain funds, are these no contradictory ?

**Mr. Speaker :** That is a matter of opinion.

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয়া জানাবেন কি, আপনি বললেন যে দুবছরে দু কোটি টাকা খরচ করতে পারেন নি, আমার প্রশ্ন হচ্ছে প্রথম বছর যেহেতু আর্থিক বছরের প্রথম সেহেতু সেইজন্য লাইব্রেরী প্রতিষ্ঠা করতে পারেন নি, এমপ্লয়মেন্ট নিয়োগ করতে পারেন নি, কিন্তু পরের বছরও সেই একই জিনিষ দেখা যাচ্ছে যে সেই টাকা আপনারা খরচ করতে পারেন নি, এর কারণ কি?

**শ্রীমতী ছায়া বেরা :** দ্বিতীয় বছরেও সেই একই কারণে লাইব্রেরী প্রতিষ্ঠা করতে পারিনি। যার ফলে সেই টাকা কম খরচ হচ্ছে।

**মিঃ স্পীকার :** এটা হতেই পারে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রীমহাশয়া জানাবেন কি, আপনি বললেন লাইব্রেরী স্থাপন করা সম্ভব হয়নি, কতকগুলি ওই এলাকার কংগ্রেসী ইনজাংশানের জন্য স্থাপন করা যায় নি?

**মিঃ স্পীকার :** নোটিশ দিতে হবে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রীমহাশয়া অনুগ্রহ করে জানাবেন কি, যে সমস্ত লাইব্রেরী মঞ্জুর হয়েছে, সেখানে ডিপ্লোমা প্রাপ্ত লাইব্রেরিয়ান বাদ দিয়ে লাইব্রেরিয়ান নিয়োগ করা হয়েছে কি?

**শ্রীমতী ছায়া বেরা :** ডিপ্লোমা প্রাপ্তদের বাদ দিয়ে নিয়োগ হয়েছে এইরকম তথ্য আমার কাছে নেই। তবে একটি জিনিষ জানা দরকার যে, আমাদের যে কোটা সেই কোটা অনুসারে কর্মী নিয়োগের ক্ষেত্রে যদি সার্টিফিকেট কোর্সের বা ন্যূনতম শিক্ষাগত যোগ্যতা থাকে তাহলে নেওয়া হয়ে থাকে। তবে এইরকম কোন ঘটনার কথা জানা নেই।

**[1.10 –1.20 p.m.]**

অথচ এই রকম ঘটনা কোথাও হয়নি। আমাদের যা প্যানেল হয়েছে তাতে যারা পাশ করেছে তাদেরই আনা হয়েছে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** কিছু কিছু অর্গানাইজার তাদের চাকরীর জন্য সার্টিফিকেট ছাড়াই কিছু লোককে নিয়োগ করা হয়েছে এই কথা কি সত্য?

**মিঃ স্পীকার :** প্রশ্ন ওঠে না।

**শ্রী সরল দেব :** লাইব্রেরীয়ান ছাড়াও পিওন এবং ক্লাস থ্রি ষ্টাফ যে সমস্ত নিয়োগ হয়েছে সেইগুলি কি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে হয়েছে—আমার জানা আছে হয়নি—এই রকম ঘটনা হলে আপনি কি ব্যবস্থা নেবেন?

**শ্রীমতী ছায়া বেরা :** মূল প্রস্তাবের সঙ্গে এর কোন সঙ্গতি নেই আপনি সুনির্দিষ্ট অভিযোগ আনলে দেখবো।

### বীরভূমের দুবরাজপুরে বালিকা বিদ্যালয় স্থাপন

***৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৮৪।) শ্রীসাত্ত্বিক রায় :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ ক'রে জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলার দুবরাজপুরে একটি বালিকা বিদ্যালয় স্থাপনের প্রস্তাব সরকার কয়দিন পূর্বে গ্রহণ করেছিলেন এবং সেই সম্পর্কে একটি পরিদর্শক দলও সেখানে পাঠানো হয়েছিল ;

(খ) সত্য হলে, বিষয়টি বর্তমানে কোন্ পর্যায়ে আছে ; এবং

(গ) কবে নাগাত প্রস্তাবটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস :** ক) সত্য নহে। খ) ও গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সাত্ত্বিক রায় :** এই বালিকা বিদ্যালয় সম্বন্ধে জেলা পরিষদ মিউনিসিপ্যালিটি এবং ব্লকের রেজোলিউশান থাকা সত্ত্বেও এবং ডাইরেকটর অফ সেকেণ্ডারী এডুকেশান লেবেলে এটা পরিদর্শন করে বলা সত্ত্বেও আজ পর্যন্ত কেন হল না?

**শ্রী কান্তি বিশ্বাস :** আপনি যে প্রশ্ন করেছেন তার উত্তরে বলেছি সত্য নয়। যদি কোন পরিদর্শনের জন্য দল গিয়ে থাকেন তাহলে তারা তথ্য সংগ্রহের জন্য গিয়ে থাকবেন।

**প্রাথমিক স্তরে ইংরাজী ভাষা ও পাশ-ফেল প্রথা পুনঃপ্রবর্তন**

***৬৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৮।) **শ্রীঅশোক ঘোষ :** শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রাথমিক শিক্ষাস্তরে ইংরাজী ভাষা ও পাশ-ফেল প্রথা ফিরিয়ে আনার কথা সরকারের বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** ইংরেজী ভাষা চালু করার জন্যে এবং পাশ ফেল পদ্ধতি সম্বন্ধে বামফ্রন্টের শরীক দলগুলি যথাক্রমে এফ বি, সি. পি. আই. এবং আর. এস. পি. থেকে কোন রকম প্রস্তাব শিক্ষানীতি সম্বন্ধে আপনার দপ্তরে এসেছে কিনা?.

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এই প্রশ্ন এর সঙ্গে ওঠে না। তবুও বলছি সরকারের কাছে এই রকম ধরনের প্রশ্ন আসেনি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** কিছু দিন আগে বিভিন্ন শিক্ষক সংস্থা আপনার সঙ্গে যখন দেখা করেছিল—আপনার দলের প্রথমিক শিক্ষক সমিতিও ছিল—তখন আপনি কি তাদের বলেছিলেন এই বিষয়ে সরকার ভাবনা চিন্তা করছেন?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** শিক্ষক সংগঠকের নেতারা কোন সময়ে আমার সাথে দেখা করলেন এবং কি বললেন সেটা আপনি জানলেন কি ভাবে?

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** প্রাথমিক স্তরে ইংরাজী চালু করার জন্য কোন কোন সংগঠকের পক্ষ থেকে আবেদন করা হয়েছে কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** কোন সংগঠনের পক্ষ থেকে আবেদন আসেনি।

**শ্রী দেব প্রসাদ সরকার :** উচ্চশিক্ষামন্ত্রী প্রাথমিক স্তরে ইংরাজী তুলে দেওয়া এবং পাশ ফেল তুলে দেওয়ার সিদ্ধান্ত পুর্নবিবেচনার কথা তিনি বলেছেন এবং কো-অর্ডিনেশন কমিটি ও প্রস্তাব দিয়েছে প্রাথমিক স্তরে ইংরাজী পড়াবার জন্য—এইগুলি কি জানা আছে? জানা থাকলে তাদের প্রস্তাব বামফ্রন্ট সরকার বিবেচনা করার কথা ভাবছেন কি না?

**শ্রী মহম্মদ আবদুল বারি :** অপ্রাসংগিক প্রশ্ন।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** প্রাথমিক বিদ্যালয়গুলিতে এ্যাসেসমেন্ট যেভাবে চলছে, মূল্যায়নের যে পদ্ধতি তা গ্রামাঞ্চলের অধিকাংশ প্রাথমিক বিদ্যালয়ে কার্যকর হচ্ছে না। আমার প্রশ্ন হচ্ছে সেই পরিপ্রেক্ষিতে এ্যাসেসমেন্ট সম্পর্কে মূল্যায়ন সম্পর্কে নতুন করে ভাবনা অথবা পাশ ফেলের হিসাবে না হয়ে আরো ভালভাবে এ্যাসেসমেন্ট কার্যকর করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় দৃষ্টি দেবেন কি?

**শ্রী মহম্মদ আবদুল বারি :** এই বিষয়ে আমাদের একটা শক্তিশালী সংগঠন আছে, তাকে রিভিউ করতে বলেছি। এছাড়া ডি আই এই বিষয়গুলিকে খতিয়ে দেখছেন। ডি আই-কে প্রতি মাসে ১০টা স্কুল ইনসপেকশান করে কাজ হচ্ছে কিনা সেই বিষয়ে লক্ষ্য রাখতে বলে দেওয়া হয়েছে। স্কুল বোর্ডের প্রেসিডেন্ট, শিক্ষা দরদী বন্ধু যাঁরা আছেন তাঁদের সঙ্গে আলোচনা করা হচ্ছে। এই বিষয়ে যদি কোন স্পেসিফিক স্কুলের কথা বলেন তাহলে সেই এলাকা পরিদর্শন করা যেতে পারে।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি প্রাথমিক স্তরে এ্যাসেসমেন্ট ঠিকভাবে না হওয়ার ফলে অনেক নিম্নমানের ছেলেরা প্রাথমিক স্কুল থেকে পাশ ফেলের সার্টিফিকেট পাচ্ছে না, ফলে তারা পঞ্চম শ্রেণীতে ভর্তি হতে পারছে না, পঞ্চম শ্রেণীতে ভর্তি হওয়ার সমস্যা দেখা দিয়েছে। এই সম্পর্কে আপনার কাছে কোন খবর আছে কি?

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন উঠে না।

**বীরভূম জেলায় প্রাইমারী বিদ্যালয়ে শিক্ষকের শূন্য পদ**

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৮।) **শ্রীসুনীতি চট্টরাজ :** শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলায় প্রাইমারী বিদ্যালয়গুলিতে কোন শিক্ষকের পদ খালি আছে কিনা ;

(খ) থাকিলে, খালি পদের সংখ্যা কত ;

(গ) পদগুলি পূরণের জন্য সরকার কোন পরিকল্পনা নিয়েছেন কিনা ; এবং

(ঘ) নিয়ে থাকলে, কি পদ্ধতিতে পদগুলিতে শিক্ষক নিয়োগ করা হচ্ছে বা হবে?

**শ্রীমহঃ আব্দুল বারি :**

(ক) খালি আছে।

(খ) শহরাঞ্চলে ১৪টি পদ এবং গ্রামাঞ্চলে ১৫টি পদ খালি আছে।

(গ) হ্যাঁ।

(ঘ) শহরাঞ্চলে শিক্ষক নিয়োগের জন্য কর্মবিনিয়োগ কেন্দ্রকে প্রার্থীদের নাম পাঠাবার জন্য অনুরোধ করা হয়েছে। নাম আসলে সংশ্লিষ্ট পুরউপদেষ্টা কমিটি কর্তৃক সাক্ষাৎকার হওয়ার পর শূন্য পদগুলিতে শিক্ষক নিয়োগ করা হবে।

গ্রামাঞ্চলে সরকার নির্ধারিত পদ্ধতি অনুয়ায়ী মৃত ও অক্ষম শিক্ষকদের উত্তরাধীকারীদের দ্বারা উক্ত খালি পদগুলি পরণ করা হবে।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কবে নাগাদ শহরাঞ্চলে ১৪টি এবং

গ্রামাঞ্চলে ১৫টি পদ পূরণ করা সম্ভব হবে?

**শ্রী মহম্মদ আবদুল বারি :** উপদেষ্টা কমিটি যত শীঘ্র প্যানেল তৈরী করতে পারবেন তার উপর নির্ভর করবে। আমরা নিশ্চয়ই এই ব্যাপারে দেখব।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি শহরের পৌর এলাকার মধ্যে এবং পৌর সভাগুলিতে প্রাথমিক পর্যায়ে বিশেষতঃ বীরভূম পৌর সভায় এই ব্যাপারে কোন কমিটি আছে কিনা?

**শ্রী মহম্মদ আবদুল বারি :** এটা নোটিশ দিলে আমি দেখব।

**[1.20–1.30 p.m.]**

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister of State in charge of Primary Education be pleased to state the norms of appointment of primary teacher/district in Birdhum/and/whether the norms are same and similar throughout all the districts ?

**শ্রী মহম্মদ আবুদল বারি :** হ্যাঁ, সব জায়গাতেই এক রকম ব্যবস্থা আছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** আই ওয়ান্ট টু নো দি নর্মস্!

**শ্রী মহম্মদ আবদুল বারি :** নর্মস্ হচ্ছে, আমাদের পদ খালি হলে এমপ্লয়মেন্ট একচেঞ্জ থেকে নাম নেওয়া হয় এবং সেই তালিকা থেকে ইন্টারভিউ কল করা হয় এবং তার ফলাফলের ভিত্তিতে প্যানেল তৈরী করা হয়। এই প্যানেল এ্যাপ্রুভড হবার পর সেখান থেকে শিক্ষা নিয়োগ করা হয়।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** কিছুদিন আগে কাগজে দেখেছিলাম আমাদের শিক্ষামন্ত্রী আবদুল বারি সাহেব একটা ভুঁয়ো প্রাইমারি স্কুলে হানা দিয়ে সেই স্কুলকে বরখাস্ত করেছেন।

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মন্ত্রীমহাশয় নিয়োগের নর্মস্ বললেন। আপনি কি জানেন প্যানেল অনুমোদনের আগেই বহু জেলা স্কুল বোর্ড ব্যাপক সংখ্যক টিচার-এর এ্যাপয়েন্টমেন্ট হয়েছে? আমি একটি নির্দিষ্ট ঘটনা আপনাকে বলছি, পশ্চিম দিনাজপুর জেলা স্কুল বোর্ড প্যানেল অনুমোদনের আগেই ৬০০ শিক্ষকের এ্যাপয়েন্টমেন্ট দিয়েছেন।

**শ্রীমহম্মদ আবদুল বারি :** এরকম অবস্থা হলে আমরা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করি।

**বীরভূম জেলার মুরারই গৌরাঙ্গিনী বালিকা বিদ্যালয়ের পরিচালন সমিতি**

*৭২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৯২।) **ডাঃ মোতাহার হোসেন :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বীরভূম জেলার মুরারই গৌরাঙ্গিনী বালিকা বিদ্যালয়ের পরিচালন সমিতির বিগত নির্বাচন কোন্ সালের কোন্ তারিখে অনুষ্ঠিত হয়েছিল ; এবং

(খ) (১) বর্তমানে উক্ত পরিচালন সমিতিতে মোট কতজন সদস্য আছেন, এবং (২) তার মধ্যে কতজন বৈধ সদস্য।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) গত ২৭.১১.৭৭ তারিখে পরিচালন সমিতির অফিস বেয়ারার নির্বাচন হয় এবং ৩০.১.৭৮ তারিখে ওই সমিতি কার্যভার গ্রহন করে।

১) বর্তমানে ওই পরিচালন সমিতিতে ১১জন সদস্য, সদস্যা আছেন।

২) পরিচালন সমিতিতে যাঁরা সদস্য থাকেন তাঁরা সরকারের যে বিধিবলে নিয়ন্ত্রিত সেই বিধি অনুসারে ২ জন সদস্যের সদস্যপদ থাকার কথা নয়। কিন্তু যেহেতু বর্তমানে পরিচালন সমিতি কলকাতা মহামান্য আদালতের নির্দেশ অনুসারে কাজ করছেন, সেইজন্য সকল সদস্যকেই এই পরিচালন সমিতিতে যুক্ত করে কাজ করে যাচ্ছেন।

**ভারতের অন্যান্য রাজ্যে প্রাথমিক স্তরে ইংরেজী শিক্ষাদান**

*৭৫। (অনুমোদিত প্রশ্ন নং *৯৫৭।) **শ্রীসাধন চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (প্রাথমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে ভারতের কোন্ কোন্ রাজ্যের প্রাথমিক শিক্ষাস্তরে (১ম-৪র্থ শ্রেণী) ইংরাজী শিক্ষা দানের ব্যবস্থা চালু আছে ;

(খ) (১) ভারতের কোন্ কোন্ রাজ্যে প্রাথমিক স্তরে ইংরাজী শিক্ষা দেওয়া হয় না, এবং (২) ঐ সকল রাজ্যে কোন্ শ্রেণী হইতে ইংরাজী শিক্ষা দেওয়া হয়?

**শ্রীমহম্মদ আব্দুল বারি ঃ**

(ক) অরুনাচল, নাগাল্যাণ্ড ও সিকিম।

(খ) (১) বিহার, দিল্লী, হিমাচলপ্রদেশ, হরিয়ানা, জম্মু, কাশ্মীর, মধ্যপ্রদেশ, পাঞ্জাব, রাজস্থান, উত্তরপ্রদেশ, গুজরাট এবং পশ্চিমবঙ্গ রাজ্য।

(২) ঐ সকল রাজ্যে (গুজরাট ব্যতীত) ষষ্ঠ শ্রেণী থেকে ইংরাজী শিক্ষা দেওয়া হয়।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মন্ত্রীমহাশয় জানালেন ৩টি রাজ্য ছাড়া অন্য রাজ্যে ষষ্ঠ শ্রেণী থেকে ইংরেজী শিক্ষা দেওয়া হয় এবং তার মধ্যে বেশীর ভাগই কংগ্রেসী রাজ্য। তাহলে আমাদের এখানে যে ইংরেজী উঠে গেল, ইংরেজী উঠে গেল বলে আন্দোলন হচ্ছে এবং তাতে শিক্ষাবীদরাও মতামত দিচ্ছেন।

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন হয়না।

**ডাঃ মানস ভূঁইয়া ঃ** প্রথম থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত বাদ দিয়ে ষষ্ঠ শ্রেণী থেকে যে সব রাজ্যে ইংরেজী পড়ান হয় সেখানে কি মাতৃভাষায় পড়ান হয় এবং সেখানে হিন্দী শিক্ষার ব্যবস্থা আছে কিনা?

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** বিশদভাবে উত্তর দিতে গেলে নোটিশ চাই। তবে আমার ধারণা হিন্দী এলাকায় হিন্দীই পড়ান হয়।

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** প্রাথমিক স্তরে দ্বিতীয় ল্যাঙ্গোয়েজ হিসাবে ইংরাজী পড়ানো কোটারী কমিশনের সুপারিশ ছিল কি-না, আপনারা ইচ্ছা করেই এটা করেছেন? কবে থেকে এটা চালু হয়?

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** কোটারী কমিশনের সিদ্ধান্ত অনুসারে পশ্চিমবাংলায় সিলেবাস

কমিটি প্রাথমিক স্তরে পাঠ্যসূচী ঠিক করে এবং ক্যাবিনেটে সেটা গৃহীত হবার পর সেটা চালু হয়। ১৯৮৩-৮৪ সালের আগে প্রাথমিক স্তরে ইংরাজী ছিল। ১৯৮৪ সাল থেকে এটা চালু নাই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আমরা যখন প্রাথমিক স্তরে ছাত্র ছিলাম তখন ইংরাজী ছিল না। তখন কংগ্রেস রাজত্ব ডঃ বিধান চন্দ্র রায় তখন মুখ্য মন্ত্রী ১৯৫৬ - ৫৭ সালে প্রাথমিক স্তরে ইংরাজী ছিল না। আমার প্রশ্ন হচ্ছে কোন পিরিয়ডে প্রাথমিক স্তরে ইংরাজী চালু হয়েছে?

**মিঃ স্পীকার :** প্রশ্নের সেকেন্ড পার্ট যেটা;তার উত্তর দেবেন। ফাষ্ট পার্টের উত্তর দেবেন না।

**শ্রী মহম্মদ আবদুল বারি :** ১৯৬৩ সালে তৃতীয় শ্রেণী থেকে ইংরাজী চালু হয়।

## Suggestions for Teaching English at Primary Stage

***76** (Admitted question No. *1062.) **Shri RAJESH KHAITAN:** Will the Minister-in-charge of the Education (Primary) Department be pleased to state–

(a) Whether the State Government has examined the suggestions given by some teachers' organisations and educationists regarding the teaching of English at Primary Stage in the Schools in West Bengal;

**Shri Md. Abdul Bari :** (a) No suggestion was received any of this recoginsed teacher organisation in this regard.

(b) Does not arise.

**Dr. Zainal Abedin :** Will the Hon.ble Minister in Charge be pleased to state as to whether he has received information of agitations, Seminars and conferences by different educational and Teachers Organisations with regard to the abolition of English in West Bengal?

**শ্রী মহম্মদ আবদুল বারি :** সরকারের সঙ্গে এই ব্যাপারে কোন আলোচনা না করে তাহলে কোথায় কি করা হচ্ছে সেগুলি বলবো কি করে?

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন রেখে জবাব পাবো কি যে প্রাথমিক স্তরে ইংরাজী গ্রহণ না করবার যেমন কঠিন পদক্ষেপ নিয়েছেন তেমন ইংরাজী মিডিয়াম স্কুলে ইংরাজীকে বিদায় করবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী মহম্মদ আবদুল বারি :** সংবিধানের প্রশ্ন আছে।

**শ্রী জ্ঞান সিং সোহন পাল :** Will the Hon'ble Minister be pleased to state as to what were the main consderation which delige the government to abolish English in the Primary stages?

**শ্রী মহম্মদ আবদুল বারি :** প্রাথমিক স্তরে শিক্ষা সমস্ত মানুষের কাছে পৌছে দেবার জন্য এই ব্যবস্থা নেওয়া হয়েছে। আমাদের দেশে পিছিয়ে পড়া মানুষের কাছে যদি প্রাথমিক স্তরে শিক্ষা পৌছে

দিতে হয় তাহলে ইংরাজী ভাষাকে ড্রপ আউট করতে হবে। কারণ এই ভাষাই তাদের কাছে লেখাপড়া শেখার একটা অসুবিধা। কারণ এই ইংরাজী দ্বিতীয় ভাষা হিসাবে থাকার জন্য তাদের পড়াশুনা ড্রপ আউট হচ্ছে। নিজেদের মাতৃভাষার মাধ্যমে শিক্ষার সুযোগ দেওয়াই ঠিক করা হয়েছে। এর সঙ্গে সঙ্গে আমরা আরও মনে করি যে বৈজ্ঞানিক ভাবে এবং মনস্তাত্বিক দিক থেকে এবং মানসিকতা বিকাশে ঠিকই হবে। কোটারী কমিশনও তাই সুপারিশ করেছে।

**[1.30 –1.40 p.m.]**

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, প্রাথমিক স্তর থেকে ইংরাজী উঠিয়ে দেবার পর থেকে, দ্বিতীয় ভাষা উঠিয়ে দেবার পর থেকে পশ্চিমবাংলায় প্রাথমিক স্তর থেকে ড্রপ আউটের সংখ্যা কমে গেছে না বেড়ে গেছে, এই সম্পর্কে জানাবেন কি?

**শ্রী মহম্মদ আবদুল বারি :** ড্রপ আউটের সংখ্যা কমে গেছে, তার কারণ হচ্ছে ৫ম শ্রেনীতে ভর্তির সংখ্যা বৃদ্ধি পেয়েছে।

### বাঁকুড়ার উত্তরাঞ্চলে মহাবিদ্যালয় স্থাপন

***১৭২।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৯।) **শ্রীকাশীনাথ মিশ্র :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়ার উত্তরে অমরকানন, বেলিয়াতোর এবং পশ্চিম শালতড়া, ছাতনা প্রভৃতি জনবহুল এলাকাতে কোন মহাবিদ্যালয় না থাকায় উক্ত অঞ্চলের ছাত্র-ছাত্রীরা উচ্চ শিক্ষার জন্য ভর্তি হতে পারছে না ;

(খ) সত্য হলে, ঐ জেলার ঐ সকল এলাকায় মহাবিদ্যালয় স্থাপনের কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(গ) থাকলে, কবে নাগাত সেগুলি কার্যকরী করা সম্ভব হবে বলে আশা করা যায়?

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) (খ) ও (গ)

উচ্চ শিক্ষার ক্ষেত্রে বিভিন্ন সমস্যা পর্যালোচনা করিয়া ঐগুলির সমাধানকল্পে সুপারিশ করিবার নিমিত্ত সরকার ডঃ ভবতোষ দত্তের নেতৃত্বে একটি কমিশন গঠন করিয়া ছিলেন। ঐ কমিশনের রিপোর্ট সরকারের হস্তগত হইয়াছে। কমিশন রাজ্যে নতুন কলেজ স্থাপন বিষয়ের সুনিদ্দিষ্ট সুপারিশ করিয়াছেন। এই সুপারিশের ভিত্তিতে সরকার নূতন কলেজ স্থাপন বিষয়ে নীতি নির্ধারণ করিবেন। নীতি নির্ধারণ করিবার পরই নূতন কলেজ স্থাপনের জন্য স্থান নির্বাচন করা সম্ভব হইবে। কমিশনের রিপোর্ট ও সুপারিশ বর্তমানে বিবেচনাধীন আছে।

### বৈদ্যবাটী/ভদ্রেশ্বরে কলেজ নির্মাণের পরিকল্পনা

***১৯৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৭১।) **শ্রীশৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) চাঁপদানী বিধানসভা কেন্দ্রের বৈদ্যবাটী অথবা ভদ্রেশ্বরে কলেজ নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ; এবং

(খ) থাকলে, কবে নাগাত উহা কার্যকরী হবে?

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) ও (খ) উচ্চ শিক্ষার ক্ষেত্রে বিভিন্ন সমস্যা পর্যালোচনা করিয়া ঐগুলির সমাধন কল্পে সুপারিশ করিবার নিমিত্ত সরকার ডঃ ভবতোষ দত্তের নেতৃত্বে একটি কমিশন গঠন করিয়াছিলেন। ঐ কমিশন রিপোর্ট সরকারের হস্তগত হইয়াছে। কমিশন রাজ্যে নূতন কলেজ স্থাপন বিষয়ে সুনির্দিষ্ট সুপারিশ করিয়াছেন। এই সুপারিশের ভিত্তিতে সরকার নূতন কলেজ স্থাপন বিষয়ে নীতি নির্ধারণ করিবেন। নীতি নির্ধারন করিবার পরই নূতন কলেজ স্থাপনের জন্য স্থান নির্বাচন করা সম্ভব হইবে।

কমিশনের রিপোর্ট ও সুপারিশ বর্তমানে বিবেচনাধীন আছে।

**গঙ্গাজলঘাটিতে ডিগ্রী কলেজ স্থাপন**

*২০০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫৩।) **শ্রী নবনী বাউরী :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বাঁকুড়া জেলার উত্তরাংশে গঙ্গাজলঘাটি থানায় কোন ডিগ্রী কলেজ স্থাপন করার পরিকল্পনা আছে কিনা; এবং

(খ) উত্তর হ্যাঁ হলে, কতদিনের মধ্যে উক্ত পরিকল্পনাটি বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) ও (খ) উচ্চ শিক্ষার ক্ষেত্রে বিভিন্ন সমস্যা পর্যালোচনা করিয়া ঐগুলির সমাধান কল্পে সুপারিশ করিবার নিমিত্ত সরকার ডঃ ভবতোষ দত্তের নেতৃত্বে একটি কমিশন গঠন করিয়াছিলেন। এই কমিশনের রিপোর্ট সরকারের হস্তগত হইয়াছে। কমিশন রাজ্যে নতুন কলেজ স্থাপন বিষয়ে সুনির্দিষ্ট সুপারিশ করিয়াছেন। এই সুপারিশের ভিত্তিতে সরকার নূতন কলেজ স্থাপন বিষয়ে নীতি নির্ধারণ করিবেন। নীতি নির্ধারন করিবার পরই নূতন কলেজ স্থাপনের জন্য স্থান নির্বাচন করা সম্ভব হইবে। কমিশনের রিপোর্ট ও সুপারিশ বর্তমানে বিবেচনাধীন আছে।

*১৭২ *১৯৮ *২০০ প্রশ্নের অতিরিক্ত প্রশ্নোত্তর ঃ-

**শ্রী কাশীনাথ মিশ্র :** এই যে ভবতোষ দত্ত কমিশনের সুপারিশ সরকারের কাছে এসেছে বললেন বিবেচনার জন্য, এটা সরকারের পক্ষে কবে নাগাদ্ কার্যকরী করা সম্ভব হবে, এই কলেজ শিক্ষা বর্ষ থেকে কার্যকরী করা সম্ভব হবে কি?

**শ্রী নির্মল কুমার বোস :** আজ থেকে যে শিক্ষা বর্ষ শুরু হলো, এই শিক্ষা বর্ষের মধ্যে ভবতোষ দত্ত কমিশনের যে সুপারিশ, সেই সুপারিশ কার্যকরী করার চেষ্টা করবো।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ভবতোষ দত্ত কমিশনের রিপোর্টে বাঁকুড়া জেলার শালতাড়া, গঙ্গাজলঘাটি এবং অমরকাননে কলেজ করার কোন সুপারিশ আছে কি?

**শ্রী নির্মল কুমার বোস :** আলাদা করে কোন কলেজ সম্পর্কে বলা সম্ভব নয়। কোন নিয়ম অর্থাৎ ইংরাজীতে যাকে নর্মস বলে সেটা আপাততঃ ঠিক করবো। বিভিন্ন প্রস্তাব শিক্ষা অধিকারীকের কাছে আসছে। কাজেই নিয়মগুলি ঠিক হলে তারপরে কোন কলেজ কোথায় হবে সেটা ঠিক করা হবে।

**শ্রী [illegible] চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই ভবতোষ দত্ত কমিশনের কাছে ভদ্রেশ্বর এর চাপদানীতে কলেজ সংস্থাপানের জন্য প্রায় ৫২টি স্কুলের প্রধান শিক্ষক তাদের স্বাক্ষর দিয়েছে এবং জায়গাও দেখিয়ে দিয়েছে। সেই ব্যাপারে কমিশনের তরফ থেকে কোন নির্দ্দিষ্ট সুপারিশ এসেছে কিনা?

**শ্রী নির্মল কুমার বোস :** আমি আগেই বলেছি যে কমিশনের সুপারিশ এবং তারা কি বলেছে সে সম্পর্কে এখনই আমার পক্ষে বলা সম্ভব নয়। বর্ত্তমানে এটা সরকার বিবেচনা করছেন। এখানে ৩টি প্রশ্নে যে সব কলেজের উল্লেখ্য করা হয়েছে সেই সব কলেজ এবং আরো অন্যান্য কলেজ সম্পর্কে যে সব প্রস্তাব সরকারের কাছে এসেছে, ভবতোষ দত্ত কমিশনের সুপারিশ এর উপরে সরকার সিদ্ধান্ত গ্রহণ করার পরে আলোচনা করে বিবেচনা করে সম্ভব হবে। আলাদা করে বিবেচনা করা সম্ভব নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ভবতোষ দত্ত কমিশনের রিপোর্ট ১৯৮৪ সালের এপ্রিল মাসে সরকারের হস্তগত হয়েছে। তা যদি হয় তাহলে কমিশনের রিপোর্ট ৬ মাসের মধ্যে পাবলিকের কাছে প্রকাশ করা দরকার। কিন্তু এক বছর হয়ে গেলো এখনও সেটা প্রকাশ করতে পারলেন না। এই ব্যাপারে কি অন্তরায় আছে সেটা জানাবেন কি?

**শ্রী নির্মল কুমার বোস :** আমি আগেই বলেছি যে বহু দিক বিবেচনা করে রিপোর্ট করা হয়েছে। এটা খুব মোটা হয়েছে এবং আমরা এটা তৈরী করে ফেলেছি। আমরা আশা করছি কয়েকদিনের মধ্যে এটা জনসাধারণের মধ্যে প্রকাশ করতে পারবো। আমাদের একটু বিলম্ব হয়েছে সেটা ঠিক। মাননীয় সদস্য যে কথা বলেছেন যে গত বছর এপ্রিল মাসে আমাদের হস্তগত হয়েছে। তারপরে সমস্ত জিনিস দেখে, ছাপিয়ে বের করতে সময় লাগছে। আর কিছু দিনের মধ্যে আমরা প্রচার করতে পারবো।

**শ্রী ব্রজ গোপাল নিয়োগী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আদিবাসী অধ্যুষিত যে সব অঞ্চলে কলেজ নেই, সে জায়গাগুলিতে অগ্রাধিকার দেবেন-কিনা এবং কৃষি প্রধান ভারতবর্ষে কৃষি বিষয়ে কলেজ করার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী নির্মল কুমার বোস :** আবার আমাকে একই কথা বলতে হচ্ছে। এই কমিশনের রিপোর্টে যে সব বক্তব্য বলা হয়েছে তার ভিত্তিতে করা হবে। মাননীয় সদস্য যে কথা বললেন সেগুলি বিবেচনা করে দেখতে পারি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনাদের সিদ্ধান্ত নিতে আর কতদিন লাগবে? কারণ এক বছর চলে গেল এখনও বিচার বিবেচনা করছেন। যেখানে কলেজ ভবন বেসরকারী ভাবে চলছে, তাদের অনুমোদনের জন্য আপনাদের কাছে প্রার্থনা করার দরজা কি খোলা আছে?

**শ্রী নির্মল কুমার বোস :** আর বেশীদিন লাগবে না। অল্প কয়েকদিনের মধ্যে আমরা রিপোর্ট প্রকাশ করতে পারবো। এটা তৈরী হয়ে গেছে, এই সম্পর্কে সরকারের সিদ্ধান্ত আমরা জানিয়ে দিতে পারবো।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কমিশনের সুপারিশগুলি আলোচনা করে নীতি নির্ধারণ করবেন, এই নীতি নির্ধারণ করতে কমিশনের সুপারিশগুলি বিবেচনা করতে মোট কত সময় লাগবে?

**শ্রী নির্মল কুমার বোস :** বেশী সময় লাগবে না।

**[1.40 –1.50 p.m.]**

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রী মহাশয় বার বার বলছেন বেশী সময় লাগবে না। এটা প্রশ্নের জবাব হচ্ছে কিনা জানি না। আমি আপনার কাছে স্পেসিফিক্যালি জানতে চাইছি, ১/২/৩/৪ মাস সময় লাগবে কিনা আপনি বলুন কত মাসের মধ্যে এটা হতে পারে, জানাবেন?

**শ্রী নির্মলকুমার বোস :** এই ভাবে কোন তারিখ বলা সম্ভব নয়। এর আগেও আমি একবার বলেছিলাম তাতে কোন কোন সদস্য ক্ষোভ প্রকাশ করেছিলেন। অতএব এই ১/২/৩ মাস একমাত্র জ্যোতিষীরাই বলতে পারেন। আমি জ্যোতিষী নই। আমাদের সব জিনিস হয়ে গেছে, অতি দ্রুত আমরা এই কাজ করতে পারব।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আপনি প্রশ্নত্তোর পর্বে সিম্পল আশ্বাস দিয়েছেন যে ভবতোষ দত্ত কমিশনের রিপোর্ট বেরলেই সংশ্লিষ্ট জায়গায় কলেজ খোলার কথা বিবেচনা করবেন। আমাদের আশ্বাসন কমিটির রিপোর্ট অন্য কথা বলে। আজকে আবার ১ লা এপ্রিল, সেই জন্য বলছি, আপনি এই যে আশ্বস্ত করছেন সেই বিষয়ে আমরা আশ্বস্ত হতে পারি তো?

**শ্রী নির্মলকুমার বোস :** আমি এই তিনটি কলেজ নিয়ে আলাদা করে কোন আশ্বাস দিই নি। আমি এই কথা বলেছি যে, নতুন কলেজ করতে গেলে কোন্ নিয়ম মেনে করতে হবে। অতীতে এই রকম হয়েছে যে, একটি জায়গায় কলেজের দরকার নেই, নানা চাপের ফলে সেখানে কলেজ হয়ে গেল, অথচ একটি জায়গায় কলেজের দরকার আছে, সেখানে হল না, কলেজ বাতিল হল, সরকারী টাকা খরচ হল। পরে দেখা গেল সেই কলেজে মাত্র ২৫/৩০ টি ছাত্র আছে। তাই সারা পশ্চিমবাংলার কলেজের কথা বিবেচনা করে কোথায় কলেজ করতে হবে, কি নিয়ম মেনে করতে হবে সেটা বলে দিন, যাতে আমরা সীমিত অর্থের মধ্যে শিক্ষার প্রয়োজনের কথা মনে করে ঠিক মত করতে পারি এবং সেই রিপোর্ট বিবেচনা করেই আমরা সিদ্ধান্ত গ্রহণ করব এবং তারই ভিত্তিতে এটা ঠিক হবে। সুতরাং তার মধ্যে পড়লে এই প্রশ্নের ভিতরে যতগুলি কলেজ উল্লেখিত আছে সেগুলি হবে, অন্যান্য জায়গায় হবে। ভবতোষ দত্ত কমিটির সুপারিশ অনুযায়ী হবে।

**ডাঃ সুকুমার রায় :** আপনি বললেন ১/২/৩/৪ মাস এই রকম ভাবে বলা যায় না। এই সুপারিশ গ্রহণ করে কার্যকরী করা ১৯৮৫ সালের মধ্যে যাবে কিনা, এটা পরিষ্কার করে বলতে পারবেন?

**শ্রী নির্মল কুমার বোস :** এর উত্তর আমি আগেই দিয়েছি। বর্তমান আর্থিক বছরের মধ্যে কিছু কলেজের ব্যাপারে আমরা সিদ্ধান্ত গ্রহণ করতে পারব।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** আপনি ভবতোষ দত্ত কমিশনের কথা বললেন। এই ভবতোষ দত্ত কমিশনের সুপারিশ অনুযায়ী অনেকগুলি জায়গা হয়ত স্থির হতে পারে। অতীতের সাজেসান সম্পর্কে দেখা যাচ্ছে কলেজগুলির অবস্থান সুটেবল প্লেস হয় নি। অর্গানাইজিং ক্যাপাসিটি কলেজের জন্য দরকার হয়। কেন না প্রাথমিক ভাবে বহু টাকা পয়সা লাগে বিলডিং ইত্যাদি করতে, তাই অর্গানাইজিং ক্যাপাসিটি দরকার হয়। ভবতোষ দত্ত কমিশনের সুপারিশ অনুযায়ী কতকগুলি ডিজায়ার্ড সাইটের কথা উল্লেখ্য থাকবে। এখন ঐ স্থানীয় ডিজায়ার্ড সাইট এলাকার অর্থনৈতিক অবস্থা যদি ভাল না হয় তাহলে তার ফিন্যানসিয়াল ব্যবস্থা সম্পর্কে সরকার কি ভাবছেন?

**শ্রী নির্মলকুমার বোস :** মাননীয় সদস্য যেটা বললেন এটা একটা বিষয়। নিয়ম কানুনের মধ্যে

এটা এসে যাবে এবং কমিশনের রিপোর্ট বিবেচনার সঙ্গে সঙ্গে এটাও গ্রহণ করা হবে।

**ডঃ সুশোভন ব্যানার্জী :** ভবতোষ দত্ত কমিশনের আওতার মধ্যে পশ্চিমবাংলার মহিলা কলেজগুলি পড়েছে কিনা, মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন হয় না।

**কাঁথির ব্রাহ্মণশাসন মৌজায় টেকনিক্যাল কলেজ স্থাপনে ব্যয়**

***১৭৪।** (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৫।) **শ্রীশিশির অধিকারী :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথির ব্রাহ্মণশাসন মৌজায় টেকনিক্যাল কলেজটি স্থাপন করিতে আজ পর্যন্ত মোট কত টাকা ব্যয় হইয়াছে ;

(খ) তন্মধ্যে (১) রাজ্য সরকারের তহবিল হইতে কত টাকা, ও (২) কেন্দ্রীয় সরকারের সাহায্য বাবদ কত টাকা; এবং

(গ) ঐ কলেজটি কবে নাগাত চালু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) পলিটেকনিক ভবনটি নির্মান করিতে আজ পর্যন্ত মোট ২১,১৯, ৮৯০ টাকা ব্যয় হয়েছে।

(খ) ১) উক্ত ব্যায়ের সমস্ত অর্থই রাজ্য সরকার বহন করেছেন।

২) কেন্দ্রীয় সরকার প্রত্যক্ষভাবে এই প্রকল্পটির জন্য কোন অর্থ মঞ্জুর করেন নি।

(গ) উক্ত প্রতিষ্ঠানে শিক্ষাদান শুরু করার সময়কাল সঠিকভাবে এখনই বলা সম্ভব হচ্ছে না।

তবে সত্বর পাঠক্রম চালু করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হচ্ছে।

**কাঁথি মহকুমায় পলিটেকনিক বিদ্যালয়**

***১৯৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১১৩০।) **শ্রীপ্রবোধচন্দ্র সিংহ :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলার কাঁথি মহকুমায় পলিটেকনিক বিদ্যালয়টিতে কোন্ শিক্ষা বর্ষ হতে শিক্ষাদানের কাজ শুরু করার সম্ভাবনা আছে ; এবং

(খ) উক্ত শিক্ষা প্রতিষ্ঠানে কোন্ কোন্ বিষয়ে পাঠদান করা হবে?

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) কাঁথি মহকুমায় অবস্থিত নুতন পলিটেকনিকে শিক্ষাদান শুরু করার সময়কাল সঠিক ভাবে এখনই বলা সম্ভব নয়। অতি সত্বর পাঠক্রম প্রবর্তন করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

(খ) প্রাথমিকভাবে শিক্ষা বিভাগ ও মৎস্য বিভাগের যৌথ উদ্যোগে উক্ত পলিটেকনিকে মৎস্য চাষ সংক্রান্ত বিষয়ে একটি ২ বছরের ডিপ্লোমা পাঠক্রম প্রবর্তন করার প্রস্তাব আছে।

বিবেচনাধীন আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপাততঃ এই টেকনিক্যাল কলেজে কি কি সাবজেক্ট পড়ানো হবে?

**শ্রী নির্মল কুমার বোস ঃ** আমাদের উচ্চশিক্ষা দপ্তরের কারিগরী বিভাগের যে অধিকার রয়েছে সেই বিভাগ এবং রাজ্যসরকারের মৎস্য দপ্তরের সঙ্গে যুক্ত ভাবে এটা করা হচ্ছে, এখানে মৎস্য চাষ সংক্রান্ত নুতন পাঠক্রম এর প্রবর্তন করা হবে। তা ছাড়া পরে Chemical Engineering with Petro Chemical and instrumental technology এগুলি প্রবর্তন করার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন তাতে আমার প্রশ্নের একটা অংশের উত্তর আমি পেলাম। ফিশারিটা মেদিনীপুরের অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার, সেটা হচ্ছে। আমার প্রশ্ন, এগ্রিকালচার এবং স্থানীয় উৎপাদনের ভিত্তিতে আরো কিছু টেকনিক্যাল ব্যাপার সেখানে পড়ানোর ব্যবস্থা হবে কি?

**শ্রী নির্মল কুমার বোস ঃ** প্রথমে আমরা যেটা করবো সেটা হচ্ছে, মৎস্য চাষের উপর ডিপ্লোমা কোর্স। তা ছাড়া ঐ এলাকার সঙ্গে প্রাসঙ্গিকতা রয়েছে এরকম কতকগুলি কারিগরী বিষয়ে সেখানে শিক্ষাক্রম চালু করা হবে।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, কেন্দ্রীয় সরকার প্রত্যক্ষ ভাবে এই প্রকল্পের জন্য কোন অর্থ মঞ্জুর করেন নি। আমার প্রশ্ন, পরোক্ষ ভাবে এরজন্য কেন্দ্রীয় সরকার কোন অর্থ দিয়েছেন কি?

**শ্রী নির্মল কুমার বোস ঃ** কাঁথির পলিটেকনিক এর জন্য কেন্দ্রীয় সরকার আলাদা করে এক পয়সাও দেন নি। সারা রাজ্যে আমাদের যে কারিগরী শিক্ষা টেকনিক্যাল এডুকেশানের ব্যবস্থা হয়েছে তারজন্য পরিকল্পনা খাতে তারা অতি সামান্য কিছু টাকা দিয়ে থাকেন। সেই টাকা থেকে আমরা সব জায়গায় দুচার পয়সা করে খরচ করে থাকি। কাঁথির জন্যও তা আছে। তবে কাঁথির জন্য আলাদা করে এক পয়সাও তারা দেন নি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** ওখানে অনেক লবণ এর কারখানা আছে। মৎস্য চাষের মতন ওখানে লবনের ব্যাপারে কোন ডিপ্লোমা কোর্স চালু হবে কি?

**শ্রী নির্মল কুমার বোস ঃ** এখনও পর্যন্ত এরকম কোন পরিকল্পনা নেই। মাননীয় সদস্য বললেন, আমরা দেখবো কিছু করা যায় কিনা।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই টেকনিক্যাল স্কুলটি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়, না কলকাতা বিশ্ববিদ্যালয়, কার সঙ্গে যুক্ত থাকবে।

**শ্রী নির্মলকুমার বোস ঃ** বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় এর সঙ্গে এটা যুক্ত থাকবে।

**মহাবিদ্যালয়ে অধ্যক্ষের শূন্য পদ**

***১৭৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৮৮।) **শ্রীধীরেন্দ্রনাথ সেন ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট কতগুলি মহাবিদ্যালয়ে অধ্যক্ষের পদ শূন্য অবস্থায় আছে (জেলাওয়ারী হিসাব) ; এবং

(খ) ঐ শূন্য পদগুলি পূরণ করার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী নির্মল কুমার বোস ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে মোট ৩৫টি মহাবিদ্যালয়ে অধ্যক্ষের পদ শূন্য আছে বলিয়া জানা আছে ঃ-

| | বেসরকারী কলেজ | | সরকারী কলেজ | |
|---|---|---|---|---|
| কলিকাতা | ২ | | ৩ | |
| ২৪-পরগনা | ৩ | | ২ | |
| নদীয়া | ১ | | ১ | |
| মুর্শিদাবাদ | ২ | | ০ | |
| পঃ দিনাজপুর | ২ | | ০ | |
| মালদহ | ১ | | ০ | |
| কুচবিহার | ২ | | ১ | |
| জলপাইগুড়ি | ২ | | ১ | (ইঞ্জিনীয়ারিং) |
| দার্জিলিং | ১ | | ০ | |
| বর্ধমান | ১ | | ১ | |
| হুগলী | ১ | | ০ | |
| মেদিনীপুর | ২ | | ১ | |
| পুরুলিয়া | ২ | | ০ | |
| বাঁকুড়া | ২ | | ০ | |
| বীরভূম | ১ | | ০ | |
| মোট | ২৫ | + | ১০ = ৩৫ | |

(খ) বেসরকারী কলেজের ক্ষেত্রে কলেজ কর্তৃপক্ষ কলেজ সার্ভিস কমিশন দ্বারা অনুমোদিত প্রার্থীদ্বারা অধ্যক্ষের পদ পূরণ করতে থাকে। এ ব্যাপারে কলেজ সার্ভিস কমিশন উপযুক্ত ব্যবস্থা গ্রহন করছেন। ৪টি বেসরকারী কলেজ মামলা থাকা অধ্যক্ষের পদ পূরণ করা সম্ভব হচ্ছে না। ২টি কলেজের ক্ষেত্রে নিয়োগ পত্র পাওয়া সত্বেও প্রার্থীরা যোগদান করেন নাই। ২টি কলেজের কর্তৃপক্ষ কমিশনের সুপারিশের ভিত্তিতে এখনও মনোনীত প্রার্থীকে নিয়োগ পত্র দেন নাই।

সরকারী কলেজে অধ্যক্ষের পদ পূরণের কোন পরিবর্তিত নিয়মাবলী চালু করা হয়েছে এবং তদনুযায়ী উক্ত পদগুলি পূরণের ব্যবস্থা করা হচ্ছে। জলপাইগুড়ি সরকারী ইঞ্জিনীয়ারিং কলেজের অধ্যক্ষে পদটি পূরণের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**[1.50–2.00 p.m.]**

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি তো জেলাওয়ারী হিসাবটা দিলেন না?

**শ্রী নির্মল কুমার বোস ঃ** হিসাবটি টেবিলে দেওয়া আছে।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে চারটি কলেজে মামলা আছে বললেন, সে চারটি কলেজের নাম কি?

**শ্রী নির্মল কুমার বোস :** (১) জঙ্গীপুর কলেজ, মুর্শিদাবাদ; (২) কৃষ্ণনগর মহিলা কলেজ, নদীয়া; (৩) শেঠ আনন্দরাম জয়পুরিয়া কলেজ, কলকাতা; (৪) রামানন্দ সেন্টনাবি কলেজ, পুরুলিয়া।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন, বর্তমানে পশ্চিমবঙ্গে মোট ৩৫টি কলেজে অধ্যক্ষের পদ শূণ্য আছে। আপনি কি দয়া করে জানাবেন ঐ ৩৫টি কলেজের মধ্যে পুরুলিয়ার জে.কে.কলেজের নাম আছে কিনা?

**শ্রী নির্মল কুমার বোস :** না, আমার কাছে যে তথ্য আছে তার মধ্যে আমি দেখতে পাচ্ছি না।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, যে সমস্ত বেসরকারী কলেজ গুলিতে অধ্যক্ষের পদ শূন্য আছে সে সমস্ত কলেজের অধ্যক্ষের শূন্য পদ গুলি পূরণ করার জন্য কলেজ সার্ভিস কমিশন থেকে যে সমস্ত প্রার্থীদের নাম পাঠান হয় সে সমস্ত প্রার্থীদের সংশ্লিষ্ট কলেজগুলির গভর্নিং বডির পছন্দ না হওয়ায় তাঁদের এ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন না।

**শ্রী নির্মল কুমার বোস :** আমি ইতি-পূর্বেই বলেছি যে, দু'টি কলেজের ক্ষেত্রে এ রকম ঘটনা ঘটেছে এবং সে দু'টি কলেজ হচ্ছে, কুচবিহারের ঠাকুর পঞ্চানন কলেজ এবং বর্ধমানের মেমারী মহাবিদ্যালয়। এই কলেজ দু'টিতে কলেজ সার্ভিস কমিশন থেকে যে প্রার্থীদের নাম পাঠান হয়েছিল গভর্নিং বডি তা গ্রহণ করেননি। এ ব্যাপারে যে রকম নিয়ম আছে সে রকম ব্যবস্থা গ্রহণ করা হবে।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** যে কলেজ গুলিতে অধ্যক্ষের পদ খালি আছে সে কলেজ গুলির মধ্যে মহিষাদল রাজ কলেজের নাম আছে কি?

**শ্রী নির্মল কুমার বোস :** না নেই।

## New Education Policy of Union Government

***184.** (Admitted question No. *472.) **Shri DINESH CHANDRA DAKUA :** will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state–

(a) whether the State Government is aware of the fact that the Union Ministry of Education has started framing a new educational policy ; and

(b) if so, whether the State Government feel it necessary to have a say in the matter before it is finally framed by the Centre ?

**Shri Nirmal Kumar Bose :** (a) No. (b) Does not arise.

**Shri Dinesh Chandra Dakua :** We have seen in the newspapers that the Prime Minister of India has announced policy education on 5th January, 1985 publicly and there are also some reports that Govt. of India have some definite education policy. Will the State Government try in its own initiative to know whether the Government of

India actually is framing certain education policy in the near future?

**Shri Nirmal Kumar Bose :** We have seen it, in the newspapers and heard about this report from other media sources that the new Prime Minister and the new Education Minister, Shri K.C.Pant had made statements in the form of announcement that new education policy will be formulated and it has been also announced that before the final decision in this regard discussion with the educationists will also take place. But till now the State Government the State Government has not been consulted in this matter. The State Government has no information except the mass media information about this. We have not been consulted and we have not received any information.

**Shri Dinesh Chandra Dakua :** Will the Minister-in-charge be pleased to state whether the State Government ascertain the facts regarding introduction of new educational policy of the Central Government in its own way?

**Shri Nirmal Kumar Bose :** The State Government has formulated its own educational policy and on important issues in education, the State Government has expressed its views. These views have been communicated to the Central Government from time to time. So, the Central Government knows about our views on this point. As and when necessary this government will send its views to the Central Government.

**Shri Rajesh Khaitan :** Will the Hon'ble Minister-in-charge of this Department please enlighten as to whether having regard to the disruptive forces that are prevailing in the country and working against the unity and integration of our country, is it not necessary that the State Government should introduce a chapter on India's Freedom Movement in the education system to keep the country united and integrated?

**Mr. Speaker :** It is a matter of opinion.

**Sri Rajesh Khaitan :** Then I refrem my question. Having regard to the situation which I have mentioned are there any, steps which the State Government contemplates to take to introduce the awareness of India's Freedom Movement in the primary and secondary level of education ?

**Mr. Speaker :** How can he answer this ? He is the Minister for

Higher Education.

**Shri Rajesh Khaitan :** Sir, he is also replying to the question regarding primary and secondary education. Sir, it is related to the question.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I can reply to all the points and at the appropriate point of time I will speak out my views on the particular question. Just at the present moment any question in relation to the new education policy of the Central Government is relevant not otherwise.

**Shri Rajesh Khaitan :** Sir, minister has not understood me. I drew your attention to question (a), "whether the State Government has any programme to take steps to make the students of Primary and Secondary level aware of India's Freedom Movement ;"

**Mr. Speaker :** No, no, that is not the question. You please read question no. 184.

**Shri Rajesh Khaitan :** I am sorry Sir.

**Shri Anil Mukherjee :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state whether this new education policy of the Centre includes the transfer of Calcutta University to a Central University ?

**Shri Nirmal Kumar Bose :** We have no information.

**Shri Sadhan Pande :** Sir, in the second part of the question, (a) i) they said that the State Government should be consulted before the policy is finally framed by the Centre. Will the Hon'ble Minister be pleased to state where, in the national perspective, the Central Government is putting some politics whether, the State Government, while framing its educational policy, is following some of the national policies.

**Shri Nirmal Kumar Bose :** Sir, I am to repeat what I have already said. First,we don't have any information about the new education policy of the Central Government. We have read something in the newspaper and that is enough. The Central Government have not asked us for our comments on anything. But from time to time we have given our opinion on important issues on education and we have sent our views to the Centre. For example, we have sent our views to the Centre for bringing back education in the State List and

so on. At present we do not know anything about their new policies which they are going to adopt. The Central Education Minister, Shri K.C. Pant as well as the Minister of State of Education have said something about it. But no documents have been sent to us. We have not been asked to make any comments. There is no document before us. So, on what we will make out comments? On what we will sent our opinion to the Centre ? At the present moment this is the point.

**Mr. Speaker :** There is a short notice question in the name of Shri Nani Kar. At Present he is not here. So, it cannot be taken up. The question hour is over.

## Held over questions

## (to which answers were laid on the Table)

**ইসলামপুর মহকুমায় মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের জন্য বিবেচনাধীন আবেদনপত্র**

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯।) **শ্রীসুরেশ সিংহ :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, ইসলামপুর মহকুমা শহরে (পশ্চিমদিনাজপুর) নূতন মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের জন্য অনেক আবেদন পত্র সংশ্লিষ্ট বিভাগে বিচারাধীন আছে;

(খ) (১) সত্য হলে, উক্ত আবেদনপত্রের সংখ্যা কত, এবং (২) বিদ্যালয়গুলির নাম কি কি; এবং

(গ) ঐ নতুন বিদ্যালয় গুলি স্থাপন সম্পর্কে সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা?

Minister-in-charge of the Education (Primary and Secondary) Department

(ক) ও (খ)

অনেক নয় মাত্র দুটি।

(১) সুভাষনগর জুনিঃ হাইস্কুল।

(২) সুকান্ত স্মৃতি বালিকা বিদ্যাপীঠ।

(গ) বিষয়টি এখন জিলা স্তর বিদ্যালয় অনুমোদন পরিদর্শন কমিটির বিচারাধীন।

**বগুলা শ্রীকৃষ্ণ কলেজে বিজ্ঞান বিভাগ**

*১৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮৭।) **শ্রীসতীশ চন্দ্র বিশ্বাস :** গত ২-৪-১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৪৬০ (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭) এর উত্তর উল্লেখে শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বগুলা শ্রীকৃষ্ণ কলেজে বিজ্ঞান বিভাগ খোলার বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department**

বিষয়টি পরীক্ষাধীন আছে।

**হাওড়া জেলার মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলির জন্য অতিরিক্ত পদ**

*১৯১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৭৩।) **শ্রীমণীন্দ্রনাথ জানা :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪ সালে হাওড়া জেলার মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়গুলির জন্য শিক্ষক অশিক্ষক কর্মীর কতগুলি অতিরিক্ত পদ মঞ্জুর করা হইয়াছে; এবং

(খ) উক্ত মঞ্জুরীকৃত পদগুলির মধ্যে কতগুলি পদ আজ পর্যন্ত পূরণ হইয়াছে?

**Minister-in-charge of the Education (Primary and Secondary) Department**

(ক) ১৯৮৪ সালে হাওড়া জেলার মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় গুলির জন্য শিক্ষক কর্মীর ৩৬০টি পদ ও অশিক্ষক কর্মীর জন ৩৩ টি পদ মঞ্জুর করা হইয়াছে।

(খ) যেহেতু মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়গুলির ম্যানেজিং কমিটিই (পরিচালন সমিতি) শিক্ষক ও অশিক্ষক কর্মী নিয়োগ করিয়া থাকেন সেইহেতু ঠিক কতগুলি বিদ্যালয়ে এখন পর্যন্ত শিক্ষক ও অশিক্ষক কর্মীর পদ পূরণ করা হইয়াছে তাহা নির্দিষ্ট ভাবে এখনই বলা যাইতেছে না।

**কল্যাণীতে ইঞ্জিনীয়ারিং কলেজ স্থাপনের পরিকল্পনা**

*১৯২। (অনুমোদিত প্রশ্ন নং *১০২১।) **শ্রীসুভাষ বসু :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কল্যাণীতে একটি ইঞ্জিনীয়ারিং ডিগ্রী কলেজ প্রতিষ্ঠা করারর যে প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে তাহার কাজ কবে আরম্ভ হবে?

**Minister-in-charge of the Education (Higher Secondary) Department**

(ক) পশ্চিমবঙ্গে একটি নূতন ইঞ্জিনীয়ারিং ডিগ্রী কলেজ স্থাপনের প্রস্তাব কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রক অনুমোদন করেছেন। সল্টলেক অথবা কল্যাণীতে এই নূতন কলেজ স্থাপনের জন্য উপযুক্ত প্রয়োজনীয় জমির দুটি বিকল্প প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। শীঘ্রই এই বিষয়ে সিদ্ধান্ত নেওয়া হবে।

আশা করা যায় আগামী আর্থিক বছরে অর্থাৎ ১৯৮৫-৮৬ সালে প্রস্তাবিত নূতন কলেজ স্থাপনের কাজ আরম্ভ হবে।

## Starred Questions

## (to which answers were laid on the Table)

**অপারেশন ফ্লাড কর্মসূচী**

*৩১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** পশুপালন ও পশু চিকিৎসা (দুগ্ধ উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) অপারেশন ফ্লাড কর্মসূচী এ রাজ্যের কোন্ কোন্ জেলায় প্রসারিত হয়েছে; এবং

(খ) ইহা কি সত্য যে, সরকারী ও রাজনৈতিক হস্তক্ষেপের ফলে ঐ কর্মসূচীর রূপায়ন এ রাজ্যে বাধাপ্রাপ্ত হচ্ছে?

**Minister-in-charge of the Animal Huabandry and Veterinary Services (Dairy Development) Department**

(ক) বর্তমানে এ রাজ্যে দার্জ্জিলিং, জলপাইগুড়ি পশ্চিমদিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, ২৪ পরগনা, হাওড়া, হুগলী এবং মেদিনীপুর এই ১০টি জেলায় 'অপারেশন ফ্লাড' কর্মসূচী রূপায়িত হচ্ছে।

(খ) না।

**একজন লোয়ার ডিভিশন ক্লার্ক পিছু একজন আপার ডিভিশন ক্লার্ক**

*৩১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৩।) **শ্রী কাশীনাথ মিশ্র :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) একজন লোয়ার ডিভিশন ক্লার্ক পিছু একজন আপার ডিভিশন ক্লার্ক পদ সৃষ্টির আদেশ আজ পর্যন্ত সারা পশ্চিম বাংলায় কতটা কার্যকরী করা হয়েছে; এবং

(খ) এই প্রস্তাব কার্যকরী করা হলে রাজ্য সরকারের আর্থিক দায়দায়িত্ব কি পরিমাণে বৃদ্ধি পাবে?

**Minister-in-charge of the Finance Department**

(ক) মহাকরণ থেকে মফঃস্বল অফিস পর্যন্ত সমস্ত দপ্তরে একজন লোয়ার ডিভিশন এ্যাসিস্ট্যান্ট পিছু একজন আপার ডিভিশন এ্যাসিস্ট্যান্ট পদ সৃষ্টির আদেশনামা গত ৩১ শে মার্চ, ১৯৮৪ সালে প্রচারিত হয়। ঐ আদেশনামা অনুযায়ী নিয়োগ কর্তৃপক্ষ প্রয়োজনসংখ্যক আপার ডিভিশন ক্লার্ক পদ সরাসরি সৃষ্টি করতে পারেন। সারা পশ্চিমবাংলায় ছড়িয়ে থাকা এই সব নিয়োগ কর্তৃপক্ষ উক্ত আদেশ নামা ইতিমধ্যে কতটা কার্যকরী করেছেন সে তথ্য আমাদের হাতে নেই। তথ্য সংগ্রহ করতে সময় লাগবে।

(খ) এই প্রস্তাব কার্যকরী করার জন্য বছরে আনুমানিক ৮ কোটি টাকার মত খরচ ধরা হয়েছে। উপরোক্ত আদেশনামা অনুসারে প্রাপ্য সমস্ত আপার ডিভিশন পদ সৃষ্টি ও পূরণ সর্বত্র সম্পূর্ন হলে ব্যয়সীমা এই অংকে পৌঁছবে।

**মাধ্যমিক বিদ্যালয়ে একাধিক শিফ্ট চালু**

*৩১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৩।) **শ্রীসুভাষ গোস্বামী :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে সরকার নূতন মাধ্যমিক বিদ্যালয় স্থাপনে উৎসাহ দানের পরিবর্তে প্রতিষ্ঠিত বিদ্যালয়গুলিতে প্রয়োজনবোধে একাধিক শিফ্ট চালু করার বিষয় চিন্তা করছেন?

**Minister-in-charge of the Education (Secondary) Department**

সত্য নহে।

**মূল প্রেষণ করণ বিভাগের স্ট্যাটাস**

*৩১৬। (অনুমোদিত প্রশ্ন নং *১০১৮।) **শ্রীঅরুন কুমার গোস্বামী :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, অর্থ দপ্তরের অধীন মূল প্রেরণ করণ (সি ডি ও) বিভাগটি কোন স্ট্যাটাস এ ধরা হয়— সেক্রেটারিয়েট না ডাইরেক্টরেট?

Minister-in-charge of the Financial Department

অর্থদপ্তরের অধীন মূল প্রেষনকরণ (সি.ডি.ও) অফিসটি সেক্রেটারিয়েট বা ডাইরেক্টরেটর সমপর্যায়ভুক্ত বলে ধরা হয় না। এই অফিসটিকে রিজিওন্যাল অফিস হিসাবে গন্য করা হয়।

**জবরদখল কলোনী উন্নয়নের জন্য অর্থ সাহার্য্য**

*৩১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৯৪।) **শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** উদ্বাস্তু ত্রাণ ও পুর্নবাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) অনুমোদিত জবরদখল কলোনীগুলির উন্নয়নের জন্য পরিবার পিছু ২,৫০০ টাকা করে সাহায্য করে স্থিরকৃত হয়েছিল;

(খ) বর্তমানে টাকার অবমূল্যায়নের ফলে ঐ সাহায্য বৃদ্ধির জন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা, এবং

(গ) ঐ বিষয়ে রাজ্য সরকারের কোন সুপারিশ আছে কিনা?

Minister-in-charge of the Refugee Relief and Rehabilitation Department

(ক) অনুমোদিত জবরদখল এবং সরকারী কলোনীগুলির মধ্যে যেগুলি সি.এম.ডি. এর অর্ন্তভুক্ত শহর অঞ্চলে অবস্থিত তাদের উন্নয়নের জন প্লট পিছু ২৫০০ টাকা হিসাবে খরচ করার সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার ১৯৭৭ সালের মার্চ মাসে রাজ্য সরকারকে জানিয়েছিলেন।

(খ) ও (গ) এ বিষয়ে রাজ্য সরকার যথাযথ সুপারিশ কেন্দ্রীয় সরকারের নিকট রেখেছেন কিন্তু কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত কোন সিদ্ধান্ত রাজ্য সরকারকে জানান নি।

রাজ্য সরকার ১৯৭৮ -৭৯ সালে প্লট পিছু উন্নয়ন খরচ ৪০০০ টাকা করার প্রস্তাব দিয়েছিলেন। পশ্চিমবঙ্গ রাজ্য সরকারের নির্দ্দেশে গঠিত শ্রী সমর মুর্খার্জী আর. আর. কমিটি ১৯৮০ - ৮১ সালের মূল্যসূচীর ভিত্তিতে প্লট পিছু উন্নয়ন খরচ ৭৫০০ টাকা করার কথা বলেছেন; আবার ১৯৮২-৮৩ সালের মূল্য সূচক ভিত্তিতে সি.এম.ডি.এর কারিগরী বিশেষজ্ঞরা ঐ খরচ ১০,৮৯৫ টাকা বা ১১,০০০ টাকা করার কথা সুপারিশ করেছেন।

**Introduction of Programme for teaching India's Freedom Movement at Primary and Secondary education level**

***318** (Admitted question No. *1084.) **Shri ABDUL MANNAN:** Will the Minister-in-charge of the Education (Primary and Secondary) Department be pleased to state–

(a) Whether the State Government has any Programme to take

Steps to make the Students of Primary and Secondary level aware of India's Fredom movement;

(b) if so the steps taken and or are contemplated to be taken by the State Government; and

(c) if not, the reasons why such programme has not been taken up by the State Government ?

Minister-in-charge of the Education (Primary and Secondary) Department

(a) The Government has already introduced a programme of teaching a short portion of the history of India's freedom movement in Class V and not in any other Class below that stage. At the Secondary level of education students are taught the history of India's freedom movement.

(b) The study of India's freedom mevement has already been included in the syllabus at the secondary level of education.

(c) Does not arise

**১৯৮৪-৮৫ আর্থিক বছরে কেন্দ্রীয় সাহায্যের পরিমাণ**

*৩১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯২।) শ্রী বিভূতি ভূষণ দে : অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে পশ্চিমবঙ্গের বার্ষিক পরিকল্পনার কেন্দ্রীয় সরকারের সাহায্যের পরিমান কত; এবং

(খ) ঐ বাবতে রাজ্য সরকার কত টাকার বাজেট পরিকল্পনা নিয়েছিলেন?

Minister-in-charge of the Finance Department

(ক) ১৯৮৪-৮৫ সালে পশ্চিমবঙ্গের বার্ষিক পরিকল্পনার জন্য প্রথাগত কেন্দ্রীয় সাহায্য ১৯.৪৮ কোটি টাকা ধার্য হয়েছে। আর্ন্তজাতিক উন্নয়ন সংস্থা ও বিশ্ব ব্যাঙ্কের লগ্নিবদ্ধ প্রকল্প বাবদ অতিরিক্ত সাহায্য বরাদ্দ হয়েছে ২৩.২৯. কোটি টাকা।

(খ) ১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় পরিকল্পনা সহায়তা বাবদ রাজ্য সরকার ২২২.৮০ কোটি টাকা বাজেটে অর্ন্তভুক্ত করেছিলেন।

**কাঁথি শহরে মূক ও বধির স্কুলের অনুমোদন**

*৩২০। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭৬।) শ্রী শিশির অধিকারী : শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কাঁথি শহরে একটি মূক ও বধির স্কুলকে সরকার অনুমোদন দিয়াছেন কি ;

(খ) দিয়া থাকিলে, উক্ত মূক ও বধির স্কুলটির জন্য সরকার কি কি সাহায্য দিতেছেন; এবং

(গ) যদি সাহায্য না দিয়া থাকেন, তবে কবে নাগাত ও কি কি বাবত সরকার সাহায্য করিবেন বলিয়া স্থির করিয়াছেন?

## Minister-in-charge of the Education (Social non Farmal and Liabrary Services) Department.

(ক) হ্যাঁ, কাঁথি শহরে কন্টাটাই মূক বধির বিদ্যালয়কে সরকার কোন প্রকার আর্থিক সাহায্য ব্যাতিরেকে শুধুমাত্র শিক্ষাগত স্বীকৃতি (এ্যাকাডেমিক রেকগনিশন) দিয়াছেন।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) সাহায্যের ব্যাপারে কোন প্রস্তাব বর্তমানে সরকারের বিবেচনাধীন নাই।

**অ্যান্টি-পোভার্টি স্কীম-এ কেন্দ্রীয় বরাদ্দ**

*৩২১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭।) **শ্রী অমলেন্দ্র রায় :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বিভিন্ন অ্যান্টি-পোভার্টি স্কীম-এ ইউনিয়ন সরকার কতৃর্ক বরাদ্দকৃত অর্থের পরিমাণ ১৯৮৫ সালের জানুয়ারী মাস থেকে কি পরিমাণ বেড়েছে?

## Minister-in-charge of the Finance Department

পশ্চিমবঙ্গের ক্ষেত্রে বাড়েনি। অন্যান্য রাজ্যে বেড়েছে কিনা সে খবর আমাদের কাছে নেই।

**হাই মাদ্রাসা ইন্‌কোয়ারীর জন্য নূতন পদ্ধতি প্রবর্তন**

*৩২২। (অনুমোদিত প্রশ্ন নং *১২০২।) **শ্রীমতী ছায়া ঘোষ :** শিক্ষা ও (প্রাইমারী ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে হাই মাদ্রাসা ইন্‌কোয়ারী করার জন্য কোন নূতন পদ্ধতি চালু হয়েছে কিনা;

(খ) ইহা কি সত্য যে পূর্বে কোন নূতন মাদ্রাসা স্কুল স্থাপন করতে গেলে ডি আই স্কুল অফিসে দরখাস্ত করে এবং ইন্‌কোয়ারীর রিপোর্ট সন্তোষজনক হলে তবে মাদ্রাসা বোর্ডে অনুমোদনের জন্য পাঠান হত;

(গ) বর্তমানে মাদ্রাসা বোর্ডে দরখাস্ত করার পর তারা ইন্‌কোয়ারী করার ব্যবস্থা গ্রহণ করেন কিনা; এবং

(ঘ) করে থাকলে এই পরিবর্তন হওয়ার কারন কি?

## Minister-in-charge of the Education (Primary and Secondary) Department

(ক) না।

(খ) না।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**দুর্গাপুর স্টেট ডেয়ারী ফার্মের স্টাফ কোয়ার্টার**

*৩২৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯০১।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে দুর্গাপুর স্টেট ডেয়ারী ফার্মের স্টাফ কোয়ার্টার নির্মানের জন্য কিছু টাকা বরাদ্দ হইয়াছিল; এবং

(খ) সত্য হইলে,—

(১) উহা নির্মিত হইয়াছে কিনা, ও

(২) ঐ বাবতে মোট কত টাকা ব্যয় হইয়াছে?

## Minister-in-charge of the Animal Huabandry and Veterinary Services (Dairy Development) Department

(ক) হ্যাঁ। ইহা সত্য। দুর্গাপুর স্টেট ডেয়ারী ফার্ম এর স্টাফ কোয়ার্টার নির্মানের জন্য ৩৬ লক্ষ ৩ হাজার ৯৫৩ টাকা ৯পয়সা বরাদ্দ হইয়াছিল।

(খ) হ্যাঁ কোয়াটার গুলি নির্মিত হইয়াছে

(১) ঐ বাবদে মোট ব্যয় হইয়াছে ৩৬ লক্ষ ২০ হাজার টাকা।

**অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী প্রথম কিস্তির টাকা**

*৩২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭০।) **শ্রী বামাপদ মুখোপাধ্যায় :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী কেন্দ্রীয় সরকার প্রথম কিস্তি বাবত ৩২৫ কোটি টাকা না দেওয়ার পশ্চিমবাংলার কি কি ক্ষতি হইয়াছে?

## Minister-in-charge of the Finance Department

অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী কেন্দ্রীয় সরকার প্রথম কিস্তি বাবদ ৩২৫ কোটি টাকা পশ্চিমবাংলাকে না দেওয়ায় ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে এই রাজ্যের বিভিন্ন উন্নয়নমূলক প্রকল্পগুলি প্রভূত ক্ষতিগ্রস্থ হয়েছে। রাজ্য সরকার যোজনা বরাদ্দের পরিমাণ কমাতে বাধ্য হয়েছেন, রাজ্য সরকারকে সেই সঙ্গে রিজার্ভ ব্যাঙ্ক থেকে ওভারড্রাফট নিতে বাধ্য হয়েছেন। যার জন্য চড়া সুদও গুনতে হয়েছে।

**নন্‌- ফরমাল শিক্ষক**

*৩২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১২।) **শ্রী সুভাষ নস্কর :** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) নন্‌ ফরমাল শিক্ষকদের ফরমাল করার কোন সিদ্ধান্ত আছে কিনা; এবং

(খ) না থাকলে, ঐসব শিক্ষকদের বেতন বৃদ্ধির সম্ভবনা আছে কি?

Minister-in-charge of the Education (Social, Non Formal and Liabrary Services) Department

(ক) না।

(খ) শিক্ষকদের অনারারিয়াম দেওয়া হয়। এটি একটি কেন্দ্রীয় প্রকল্প। প্রকল্পর নীতি অনুযায়ী রাজ্য সরকার আর্থিক দায়দায়িত্বের অর্ধেক বহন করেন। তাই কেন্দ্রীয় সরকার অনারারিয়াম বৃদ্ধির বিষয়টি বিবেচনা না করলে রাজ্য সরকারের পক্ষে বিবেচনা করা স্বাভাবিক কারনেই সম্ভব নয়।

**দীঘার উন্নয়নের জন্য মাষ্টার প্ল্যান**

*৩২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১১৮।) **শ্রী প্রবোধ চন্দ্র সিংহ ঃ** উন্নয়ন ও পরিকল্পনা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার দীঘার সামগ্রিক উন্নয়নের জন্য কোন মাষ্টার প্ল্যান রচিত হয়েছে কিনা;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, (১) উক্ত প্রকল্প রূপায়নের জন্য মোট কত টাকা ব্যয় হবে, এবং (২) ১৯৮৪ সালে কত টাকা ব্যয়িত হয়েছে; এবং

(গ) উক্ত প্রকল্পের রূপায়ন কোন্ বছর পূর্ণাঙ্গ সমাপ্ত হওয়ার সম্ভবনা আছে?

Minister-in-charge of the Development and Planning Department

(ক) না; তবে দীঘা উন্নয়নের বিভিন্ন সমস্যাদি সম্পর্কে পরামর্শ দেওয়ার জন্য একটি সংযোগ কমিটি আছে। কমিটি কর্তৃক পঁচিশ বছরের একটি উন্নয়নের ছকও রচনা করা হয়েছে।

(খ) (১) ২০০১ সালে পর্যন্ত আনুমানিক পঁচিশ কোটি ব্যয়ের পরিকল্পনা আছে।

(২) ১৯৮৩ -৮৪ সালে ৭ লক্ষ ২৭ হাজার টাকা খরচ হয়েছে;

১৯৮৪-৮৫ সালের জন্য ১৭লক্ষ ৯৪ হাজার টাকা বরাদ্দ আছে।

(গ) পরিকল্পনাটি ২০০১ সালের মধ্যে কার্যকর করার কথা।

**[2.00 p.m. –2.10 p.m.]**

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today, I have received three notices of adjournment motion.

The first is from shri Satya Ranjan Bapuli, Dr. Manas Bhunia , Shri Abanti Misra & Dr. Sushobhan Banerjee on the subject of alleged threatening to the family members of the deceased Pulin Jana. The Second is from Shri Asok Ghosh on the subject of alleged chaotic situation in Howrah Municipality and the third is from Shri Kashinath Misra on the subject of alleged torture on some person of Amrala in Khandokosh P.S. Burdwan district by the supporters of the ruling party.

The subject matters of the motions do not merit adjournment of the business of the House. Moreover, the Members may attract the attention of the Ministers concerned through Calling Attention, Mention,Question etc.

I, therefore, withhold my consent to the motions. One member of the Party may, however, read out the text of his motion, as amended.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার একটা বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করছি। আমি যে এ্যাডজর্ণমেন্ট মোশনটা দিয়েছিলাম তাতে পুলিন জানার কথা লিখেছিলাম, তার ছেলেরা বাপের শ্রাদ্ধের কাজ থেকে বঞ্চিত হচ্ছে এই সব ইমপরট্যান্ট কথাগুলি বাদ দেওয়া হয়েছে। আমাকে এডিট করে যেটা দেওয়া হয়েছে সেটা এমন একটা অবস্থায় দাঁড়িয়েছে। একটা জায়গায় ছিল, আসল কথা আমি যেটা বলতে চেয়েছি যে সি.পি.এমের অত্যাচার পুলিন জানা....

**মিঃ স্পীকার :** ওভাবে বলা যায় না। সেজন্য এডিট হয়েছে, ওগুলি বাদ গেছে। আপনি রুলটা পড়ে নেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** কিন্তু এতে অন্যায় কথা তো কিছু নেই। আপনি বলছেন যাই হোক এ্যান্ড এ মার্ক অফ প্রোটেসট্ আমি এটা পড়ছি।

জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হল জনৈক শ্রী পুলিন জানার মৃত্যুর পর তাঁর পরিবারের লোকেদের সরকারী পক্ষের বড় শরিকদলের কর্মীরা ভয় দেখাচ্ছে, এমন কি তাঁর শ্রাদ্ধ করাও নিষেধ। আইনের আশ্রয় নিলে পৃথিবী থেকে সরিয়ে দেওয়ার হুমকি। পুলিশ সব জেনেও নিষ্ক্রিয়।

(গোলমাল)

(কংগ্রেস (আই) পক্ষের অনেক মাননীয় সদস্য তাহাদের বক্তব্য রাখিবার জন্য নিজ নিজ আসনে উঠিয়া দাঁড়ান)

**মিঃ স্পীকার :** প্লিজ টেক ইওর সিট।

(গোলমাল)

## Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker :** I have received seven notices of Calling Attention on the following Subjects, namely :-

1. Re-opening of Bengal Enamel (p) Limited at palta -from shri Amarendranath Bhattacharya.

2. Alleged murder of one Dhiren Kabiraj at Gangajalghati, Bankura and consequential situation arising out of that– from Shri Nabani Bauri and Shri Kashinath Misra.

3. Crisis of Kerosene oil in West Bengal - from Shri Asok Ghosh and Shri Kashinath Misra.

4. Uncertain future of student of D.C.H.S Course started in six centress of West Bengal in 1981- from Dr. Manas Bhunia.

5. Alleged curtailment in employment opportunity of the land losers in Easter Coal Field area - from Shri Bamapada Mukherjee.

6. Reported introduction of inergrated scheme in the Land Reforms Department and measures taken by the state Government for absorption of surplus employees–from Shri Anil Mukherjee and Shri Biswanath Chowdhury.

7. Relief measures for the families devasted from fire at different Blocks of Murshidabad district - from Shri Jayanta Kumar Biswas.

I have selected the notice of Shri Bamapada Mukherjee on the subject of alleged curtailment in employment opportunity of the land losers in Eastern Coal Field area.

The Minister in Charge may please make a statement to day, if possible. or give a date.

**Shri Patit Paban pathak :** 12th April, 1985.

**মিঃ স্পীকার ঃ** মানসবাবু, মিঃ সত্য বাপুলী, প্লিজ টেক ইওর সিট। মিনিষ্টার এখন একটি ষ্টেটমেন্ট রাখবেন। Now the Minister-in-charge of Health and Family Welfare Department will make a statement on the subject of D.H.M.S. course in the Homoeopathic Colleges in West Bengal. (Attention called by Shri Jaykesh Mukherjee on the 27th March, 1985)

**শ্রী রামনারায়ন গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন আগে বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত হোমিওপ্যাথি ডি.এম.এস.কোর্সে এ ভর্তির বিজ্ঞপ্তি আমাদের নজরে এসেছে। যে সকল প্রতিষ্ঠান এই বিজ্ঞপ্তি দিয়েছেন, তাদের মধ্যে কয়েকটির সরকারী অনুমোদন ভিত্তিক কোন অ্যাফিলিয়েশন নাই এবং কোনও ডিপ্লোমা দেবার অধিকারও তাদের নাই।

হোমিওপ্যাথি শিক্ষা জগতে বেশ কিছু বৎসর ধরে যে অনাচার ও বিশৃঙ্খলা চলেছে উপরোক্ত বিজ্ঞপ্তিতে তার একটি বহিঃ প্রকাশ মাত্র। জনসাধারণের এবং বিশেষ করে হোমিওপ্যাথি পাঠেচ্ছুক ছাত্রসমাজের কাছে এই ধরনের বিজ্ঞপ্তি অত্যন্ত বিভ্রান্তিকর।

কোন প্রতিষ্ঠান শিক্ষাদানে অনুমোদন প্রাপ্ত এবং অনুমোদন প্রাপ্ত প্রতিষ্ঠানগুলি কি ডিপ্লোমা বা ডিগ্রী দেবার অধিকারী তা দেশের সব মানুষের জানা থাকবে, তা আশা করা যায় না। মাননীয় সদস্য শ্রী জয়কেশ মুখোপাধ্যায় মহাশয়, এই বিষয়ে যে সরকারের দৃষ্টি আর্কষন করেছেন সেজন্য তিনি ধন্যবাদার্হ! তাঁর দৃষ্টি আর্কষনীমূলক প্রস্তাবের উত্তরদান প্রসঙ্গে কয়েকটি তথ্য মাননীয় সদস্যবৃন্দের সামনে উপস্থাপিত করব।

ওয়েষ্ট বেঙ্গল স্টেট্ হোমিওপ্যাথিক সিস্টেম অফ্ মেডিসিন এ্যাক্ট ১৯৬৩ আইন অনুসারে কাউন্সিল অফ্ হোমিওপ্যাথিক মেডিসিন রাজ্য সরকারের অনুমতি নিয়ে কোনও প্রতিষ্ঠান হোমিওপ্যাথি শিক্ষাদানে উপযুক্ত বিবেচনা করলে তাকে অনুমোদন বা অ্যাফিলিয়েশান দিতে পারেন। রাজ্য সরকারের তথ্যাদি থেকে দেখা যায় — কাউন্সিল অফ্ হোমিওপ্যাথিক মেডিসিন এ পর্য্যন্ত রাজ্যসরকারের অনুমোদন নিয়ে যে সব প্রতিষ্ঠানকে ডিপ্লোমা দানের যোগ্য বলে স্বীকৃতি দিয়েছেন তা হোল নিম্নরূপ :—

১। ডি. এন. দে হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ (ডিপ্লোমা),
২। পি. সি. মেমোরিয়াল হোমিওপ্যাথিক হাসপাতাল ও কলেজ,
৩। মেট্রোপলিটান হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ,
৪। খড়্গপুর হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ,
৫। বীরভূম বিবেকানন্দ হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ,
৬। বর্ধমান হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ,
৭। বেঙ্গল হোমিওপ্যাথিক মেডিক্যাল কলেজ, আসানসোল।

এছাড়া কয়েকটি শিক্ষা প্রতিষ্ঠানকে কাউন্সিল অফ্ হোমিওপ্যাথিক মেডিসিন সরকারের অনুমোদন ছাড়াই ছাত্র ভর্ত্তির জন্য অনুমতি দেন এবং প্রতিষ্ঠানগুলির আবেদন অনুসারে মাননীয় হাইকোর্টের আদেশে ছাত্রদের পরীক্ষার ব্যবস্থা করেন। এ বিষয়ে কয়েকটি মামলা বেশ কয়েক বছর বিচারাধীন্।

১৯৮৩ সালে ভারত সরকারের অনুমোদনক্রমে সেন্ট্রাল কাউন্সিল অফ্ হোমিওপ্যাথি কতকগুলি নিয়মাবলী প্রস্তুত করে হোমিওপ্যাথিক শিক্ষার মান সুনির্দিষ্ট এবং উন্নত করার সংকল্প করেছেন। এই নিয়মাবলীর অন্যতম হল ডি. এম. এস. কোর্সের পরিবর্তে ডি. এইচ. এম. এস. কোর্স চালু করা এবং ভর্ত্তির মান উন্নত করার জন্য নিম্নতম যোগ্যতা মাধ্যমিকের পরিবর্তে উচ্চ মাধ্যমিক পরীক্ষায় পদার্থবিদ্যা, রসায়নবিদ্যা ও জীববিদ্যা সহ উত্তীর্ণ এরূপ স্থির করেছেন। শিক্ষার মান বৃদ্ধির উদ্দেশ্যে সেন্ট্রাল কাউন্সিল অফ্ হোমিওপ্যাথি আরও কিছু কিছু নিয়ম প্রনয়ন করেছেন। এই ধরনের প্রয়াস আমরা অগ্রগতির লক্ষন বলে গ্রহন করতে কিছু মাত্র দ্বিধা করিনি। কাউন্সিল অফ্ হোমিওপ্যাথিক মেডিসিন বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠানকে সেন্ট্রাল কাউন্সিল অফ্ হোমিওপ্যাথিক নিয়ম অনুসারে ডি.এইচ.এম.এস.কোর্স চালু করতে নির্দেশ দিয়েছিলেন, কিন্তু মাত্র তিনটি শিক্ষা প্রতিষ্ঠান এই পরিবর্তন মেনে নিয়েছেন।

বেশীরভাগ প্রতিষ্ঠানই কলকাতায় ......... এই সব নিয়মকানুনের পরোয়া না করে তাঁরা পুরানো ডি.এম.এস.কোর্সই ভর্ত্তির বিজ্ঞপ্তি দিয়ে যাচ্ছেন।

কাউন্সিল অফ্ হোমিওপ্যাথিক মেডিসিনের নজরে বিষয়টি আসায় এই কাউন্সিলের প্রশাসক গত ১৮.৩.৮৫ তারিখে সংবাদপত্রে এক বিজ্ঞপ্তি দিয়ে জানান "কাউন্সিল অব্ হোমিওপ্যাথিক মেডিসিন পশ্চিমবঙ্গ, কেন্দ্রীয় কাউন্সিলের নির্দেশ অনুযায়ী পশ্চিমবঙ্গে ডি. এইচ. এম. এস. কোর্স প্রবর্তন করিয়াছেন। কয়েকটি হোমিওপ্যাথিক কলেজে ডি. এম. এস. কোর্সে ছাত্র ভর্তি করিতেছেন ইহা কাউন্সিলের গোচরীভূত হইয়াছে। হোমিওপ্যাথিক কলেজগুলিতে ওই ধরনের ভর্তি উক্ত কলেজগুলি সম্পূর্ণ নিজ দায়িত্বে ও ঝুঁকিতেই করিতেছেন।" পরে গত ২৭শে মার্চ তারিখে আর একটি বিজ্ঞপ্তি দিয়ে কাউন্সিল তার পূর্বে বিবৃতি সংশোধন করে জানায় যে "মহামান্য হাইকোর্ট কর্তৃক সি আর নং ১২৬৮৭ (ডবল্যু) ১৯৮৩তে (ডঃ এম. উপাধ্যায় দিন্ বনাম সেন্ট্রাল কাউন্সিল অব্ হোমিওপ্যাথি ও

অন্যান্য) বিচারাধীন বিষয়ের নিষ্পত্তি না-হওয়া পর্য্যন্ত বিভিন্ন হোমিওপ্যাথিক কলেজ কর্তৃক ডি. এস. এস. কোর্সে ভর্ত্তি বলবৎ থাকিবে। এতদ্ সম্পর্কে ইতিপূর্বে এই কাউন্সিল কর্তৃক সংবাদপত্রে প্রদত্ত বিবৃতির সংশোধনক্রমে ইহা জানানো হইল।" বিষয়টি বিচারাধীন এবং এর জন্য প্রয়োজনীয় ব্যবস্থা সরকার গ্রহন করেছেন। কোন পরিস্থিতিতে এবং কেন কিছু তথাকথিত হোমিওপ্যাথিক কলেজ কেন্দ্রীয় কাউন্সিল কর্তৃক প্রবর্তিত হোমিওপ্যাথিক শিক্ষার ন্যূনতম মানদণ্ড অনুসরণে পরাঙ্মুখ ও সেজন্য নানা অজুহাতে বারে বারে কালহরণ করার জন্য মাননীয় হাইকোর্টের দ্বারস্থ হচ্ছেন ও ইন্জাংশনের বলে উন্নত শিক্ষাক্রমের প্রবর্তনে বাধা দিচ্ছেন তা সহজেই যে কোন বিচারবুদ্ধি সম্পন্ন মানুষের বোধগম্য।

অনেক তথাকথিত শিক্ষা প্রতিষ্ঠান শিক্ষার নামে একটি ব্যবসায়িক প্রতিষ্ঠানে পরিণত হয়েছে। রাজ্য সরকার এই ধরনের বিশৃঙ্খল শিক্ষা ব্যবস্থা রোধ করার জন্য বদ্ধপরিকর হওয়ায় হোমিওপ্যাথি শিক্ষা জগতের কিছু কিছু মানুষ আজ সরকারী প্রচেষ্টা বানচাল করতে প্রচণ্ড উদ্যম নিয়ে প্রচার চালিয়ে যাচ্ছেন। কেন্দ্রীয় সরকার ও সেন্ট্রাল কাউন্সিল অব্ হোমিওপ্যাথি উন্নতমানের শিক্ষা প্রবর্তনে সদিচ্ছা পোষন করেন এ বিষয়ে আমাদের সন্দেহ নেই। কিন্তু আমাদের আশঙ্কা, কেন্দ্রীয় সরকার ও সেন্ট্রাল কাউন্সিল অব্ হোমিওপ্যাথি সঙ্গে সংযুক্ত কিছু কিছু প্রভাবশালী সদস্যের প্রচ্ছন্ন প্রশ্রয়ে উক্ত ডি. এম. এস. প্রতিষ্ঠানগুলি উৎসাহ পাচ্ছেন এবং শিক্ষা ব্যবস্থার অভীষ্ট শুভপরিবর্তন বাস্তবে রূপায়িত হতে পারছে না। এমন কি মহামান্য হাইকোর্টেও বিষয়টি গড়িয়েছে এবং আজও বিচারালয়ের সিদ্ধান্ত জানা যায়নি।

ষ্টেট কাউন্সিল অফ্ হোমিওপ্যাথি কোর্টের আদেশে বেশ ক'বছর থেকে কোর্টের নিয়োজিত একজন প্রশাসকের দ্বারা পরিচালিত। ফলে, হোমিওপ্যাথি প্রসারে আগ্রহী বিদগ্ধ ব্যক্তিদের সাহায্য থেকে রাজ্য সরকার বঞ্চিত। তবুও রাজ্য সরকার সকল বাধাবিঘ্ন অতিক্রম করে হোমিওপ্যাথি শিক্ষা প্রসারে সব রকম ব্যবস্থা নিতে বদ্ধপরিকর, এই আশ্বাস আমরা দিচ্ছি এবং বিশ্বাস করি, শুভবুদ্ধিসম্পন্ন সকল মানুষের সক্রিয় প্রয়াসে হোমিওপ্যাথি শিক্ষাজগতে একটি নতুন অধ্যায় সূচিত হবে এবং অতিসংখ্যক অপরিকল্পিত এবং অবনতমানের শিক্ষা প্রতিষ্ঠানের চাইতে উন্নতমানের সুপরিচালিত শিক্ষা প্রতিষ্ঠান শুধু যে হোমিওপ্যাথি শিক্ষার সম্প্রসারনে সাহায্য করবে তাই নয়, জনস্বাস্থ্যের অন্যতম স্তম্ভেরূপে পশ্চিমবঙ্গের মানুষের স্বাস্থ্য ও সেবার ক্ষেত্রে হোমিওপ্যাথি নিজের ভূমিকা সুপ্রতিষ্ঠিত করবে।

**[2.10 –2.20 p.m.]**

**শ্রী জয়কেশ মুখার্জী ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় যে স্টেটমেন্টটি করলেন সেটা সারকুলেট করা হোক।

**মি স্পীকার ঃ** হ্যাঁ, এটা সারকুলেট করা হবে।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ২৪শে মার্চ তারিখে মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জী মহাশয় এই বিধানসভায় একটি অভিযোগ করেছিলেন ভাতা সংক্রান্ত ব্যাপার নিয়ে। তিনি অভিযোগ করেছিলেন যে ব্যাঙ্ক অফ বরোদা, হাওড়া শাখায় চেক কাটতে গেলে তাঁরা বলেন যে রিজার্ভ ব্যাঙ্ক ক্লিয়ারেন্স দিচ্ছে না। কারণ পশ্চিমবঙ্গ সরকারের টাকা নেই, সুতরাং কিছু করা যাবে না। সেইজন্য এই ব্যাপার নিয়ে আমি অনুসন্ধান করতে বলেছিলাম। আমি রিজার্ভ ব্যাঙ্ক এবং ব্যাঙ্ক অফ বরোদা, হাওড়া শাখায় অনুসন্ধান করেছি। ওনারা বলেছেন যে ক্লিয়ারেন্স না দেওয়ার কোন প্রশ্ন নেই। ব্যাঙ্ক অফ বরোদায় শ্রমিক অসন্তোষ চলছে, সেই কারণে ক্লিয়ারেন্স পেতে দেরী হচ্ছে। এই

ব্যাপারে কাগজে একটা বিজ্ঞাপন বেরিয়েছে, সেটা আমি পড়ে দিচ্ছি। Bank of Baroda, Eastern Zonal Office, Calcutta–An Appeal–A section of employees in the Award staff category are agitating and there have been work stoppages in few offices, we are unable to continue to render normal services for the time being. Accordingly we have notified the clearing house for withdrawal. The inconveniences caused to all customers are deeply regretted. They and all patrons are requested to bear with us.–Eastern Zonal Manager. সুতরাং উনি যে দুটি ব্যাঙ্কের কথা বলেছেন যে ক্লিয়ারেন্স দিচ্ছে না, এটা সত্যের অপলাপ করা হয়েছে এবং পশ্চিমবঙ্গ সরকারের যে টাকা নেই, এটা একটা অসত্য ভাষণ। এই ব্যাপারে ওনাকে কে বলেছেন, তাঁর নাম যদি আমাকে দিতে পারেন তাহলে সেই নাম নিয়ে আমি বিস্তারিত ভাবে অনুসন্ধান করতে পারি।

**Mr. Speaker :** আপনারা বসুন।

**Dr. Zainal Abedin :** Sir, on a point of order. Under rule 61, Members have the right to move Adjournment Motion. Under rule 62, you have the right to deny it. Under rule 63, proviso you can amend the text. But, Sir, under rule 321, the amendments should have relevance. I will invite your attention to rule 321 by which you have exercised your right to amend the adjournment motion tabled by honourable Member, Shri Satya Ranjan Bapuli and several other Members of this side of the House–is your amendment relevant ? A complaint has come from Shri Satya Ranjan Bapuli that it does not follow the spirit and principle in letters and words of rule 321 by which all amendments are to be guided–may it be by the Chair or may it be by any honourable Member. I will humbly submit that the Opposition has been totally denied the right to move any adjournment motion. On the other hand, the amendments have not been admitted to while the Chair has initiated the amendment which it has the power under rule 63 proviso. Then the meaning of the words and the text of the motion goes otherwise. Whether the Chair has this discreation–please clarify.

**Mr. Speaker :** I will draw your attention to the second proviso– 'Provided further that the Speaker may, instead of reading the notice himself, allow the member concerned to read the text of the motion but when more than one notice of such motion on a particular matter is received from members on a particular day the text of only one such motion, as the Speaker may select, may be allowed to be so read and further that when any portion of the text contains words, phrases or expressions which are argumentative, unparliamentary, ironical,

controversial, irrelevant, verbose, or otherwise inappropriate, the Speaker may amend the text in his discretion and the member concerned may be allowed to read the text of the motion so amended'. Dr. Abedin, will you agree with me that this incident is related to a criminal case and it is pending for investigation. This Assembly cannot be a forum to influence the investigation. So, the words 'C.P.I.(M)' have been dropped and the 'ruling party' have been used.

**Mr. speaker :** Mr. Bapuli, please thake your seat. Now the Mention Cases.

## MENTION CASES

**শ্রী শৈলেন্দ্র নাথ চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী এবং মন্ত্রী-মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। রেলওয়ে বোর্ড এবারে ওয়াগনের অর্ডার এত কম দিয়েছেন যে, তাতে এই শিল্পে কর্মরত শ্রমিকদের একটা অনিশ্চিত অবস্থার মধ্যে পড়তে হবে। গত ১০ বছর আগে পশ্চিমবাংলা যে পরিমাণ ওয়াগন তৈরী করত, প্রায় ১ লক্ষ ওয়াগন তৈরী হত, গত ৫/৬ বছর আগে তা কমে ৪০ হাজারে এসে দাঁড়িয়েছে। গত ৫/৬ বছর আগেও সেখানে ৪০ হাজার ওয়াগনের অর্ডার দেওয়া হয়েছে, এবারে তা কমে মাত্র ৪ হাজারে এসে দাঁড়িয়েছে। এখানে ব্রেথওয়েট, জেসন, টেক্সম্যাকো এবং বার্ণ স্ট্যাণ্ডার্ড প্রভৃতি কারখানাগুলোতে অর্ডার'এর পরিমাণ বহুল পরিমাণে কমিয়ে দেওয়া হয়েছে। এই সমস্ত কারখানাগুলো ৪৫ হাজারের মত শ্রমিক কাজ করেন। ওয়াগনের অর্ডার কমে যাওয়ার ফলে এই সমস্ত শ্রমিকদের ভাগ্য একটা অনিশ্চিত অবস্থার মধ্যে এসে দাঁড়িয়েছে।

**[2.20–2.30 p.m.]**

এইসব কারখানাগুলিতে ওয়াগান যদি না তৈরী করে তাহলে সেখানকার শ্রমিকরা ছাটাই হয়ে যাবে, তাদের কোন কাজ থাকবে না, তাদের বসিয়ে দেওয়া হবে। সেইজন্য আমি অনুরোধ করছি এই রাজ্যসরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে দৃষ্টি আকর্ষণ করার ব্যবস্থা করুন এবং রেলমন্ত্রী শ্রী বংশীলালকে জানান যে পশ্চিমবাংলার রেলশিল্পে ওয়াগান তৈরীর অভাবে কম অর্ডার দেওয়া হচ্ছে। এইভাবে পশ্চিমবাংলায় বেশীদিন চলবে না। এই পশ্চিমবঙ্গে যে রেলের কাজ দেওয়া হয়েছে সেইসমস্ত কাজ বন্ধ হয়ে যাচ্ছে। এই কারখানাগুলিতে এই ওয়াগন তৈরীর যে মেসিনারী আছে সেগুলি নষ্ট হয়ে যাচ্ছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে রাজ্যসরকারকে দৃষ্টি আকর্ষণ করছি রেলমন্ত্রীকে এই ব্যাপারে দৃষ্টি দেওয়ার জন্য।

**শ্রী সাধন পাণ্ডে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে বাংলার নাট্য জগতে পশ্চিমবঙ্গ সারা ভারতবর্ষের মধ্যে একটি শ্রেষ্ঠ কালচারাল সেন্টার। এখানে বহু থিয়েটার হল আছে, কলকাতার ১৪টি থিয়েটার হলের মধ্যে ৬টি বন্ধ হয়ে গেছে। তারমধ্যে আবার দেখতে পেলাম যে বাজেটে এর উপর আবার ১০ টাকা করে ট্যাক্স বসানো হয়েছে। এই যাত্রা এবং থিয়েটারের কলা-কুশলিরা অনেকেই গরীব এবং বহুক্ষেত্রে এই শিল্পীদের আমাদের মদত দেওয়ার প্রয়োজন হয়ে থাকে। শ্রী সত্যজিৎ রায় মহাশয় এবং শ্রী রবিশংকর মহাশয় এই কনসেসান দেওয়ার ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছেন। আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যে এই ব্যাপারে চিন্তা করুন এবং এই ১০ টাকা যে

এর উপর ট্যাক্স চাপিয়েছেন সেটা বন্ধ করুন। গ্রামাঞ্চলের স্বার্থে থিয়েটার জগৎ এবং যাত্রা জগৎকে যাতে ভালোভাবে টিকিয়ে রাখা যায় তার চেষ্টা করুন।

**Mr. Speaker :** Now Mr. Anil Mukherjee. Mr. Mukherjee, you have given a privilege notice relating to Netaji Research Bureau. The question is, you have to satisfy me that this matter relates to parliamentary activities of Dr. Sisir Bose whether Dr. Bose is connected with it or not.

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আজকে আমাকে বলতে দিয়েছেন সেইজন্য আপনাকে প্রথমেই ধন্যবাদ দিয়ে শুরু করছি। মাননীয় Sir, I am very grateful to you for giving me this opportunity of mentioning this matter.

**Mr. Speaker :** As Dr. Sisir Bose is not present in the House I will pass over this matter. This will be taken up day after to-morrow.

**শ্রী অনিল মুখার্জী :** আমি নোটিশ আগেই দিয়েছিলাম, ২৯ তারিখে নোটিশ দিয়েছিলাম এবং তার কপি আমার কাছে আছে। কিন্তু নোটিশ পাওয়া সত্বেও যদি তিনি না আসেন তাহলে তো আমার পক্ষে মুশকিল।

**Mr. Spesker :** Mr. Mukherjee, first you satisfy me that you can raise this matter in the House. Again you will have to satisfy me that it is related to parliamentary activities.

**শ্রী কাশীনাথ মিশ্র :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্বাধীনতা সংগ্রামে যারা পথিকৃৎ ছিলেন তাদের মধ্যে এখনো পর্যন্ত যারা জীবিত আছেন তারা অর্ধমৃত অবস্থায় শেষ জীবন কাটাতে বসেছেন তাদের জন্য কেন্দ্র এবং রাজ্য সরকার যৌথভাবে পেনশন থেকে আরম্ভ করে বিভিন্ন ব্যবস্থা গ্রহণ করেছেন, সেগুলি কার্যকরী হচ্ছে না। ৩০/৪০ হাজার স্বাধীনতা সংগ্রামী অনাহার অনটনের মধ্যে দিন কাটাচ্ছে। চিকিৎসার জন্য যে আদেশ দেওয়া হয়েছে তাও কার্যকরী হচ্ছে না সরকারী হাসপাতালে। এর চেয়ে দুঃখজনক ব্যাপার আর নেই। বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজ হাসপাতালে অনেকে গেছেন চিকিৎসার জন্য কিন্তু সেখানে কোন সুযোগ পাচ্ছে না। সরকারী নির্দেশকে কিভাবে কার্যকরী করা যাবে সেটা দেখুন। পেনশন সংক্রান্ত ব্যাপারে বহু কাগজপত্র এখনো ফাইল বন্দী অবস্থায় পড়ে আছে। মুখ্যমন্ত্রী প্রচেষ্টায় বিভিন্ন জেলায় যে কমিটিগুলি হয়েছে সেগুলি কি কাজ করছেন তা বুঝতে পারছি না। কলকাতার সেন্ট্রাল অফিসে তাদের দরখাস্তগুলি ফাইল বন্দী অবস্থায় আছে—দিল্লীতে কি আছে জানি না—সেগুলি কার্যকরী হচ্ছে না। এই ভাবে সারা পশ্চিমবাংলায় তাদের উপর অত্যাচার করা হচ্ছে। পেনশন, চিকিৎসার সুযোগ দেওয়ার নামে তাদের উপর অত্যাচার করা হচ্ছে। এই বিষয়ে আপনার মাধ্যমে মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বামাপদ মুখার্জী :** স্যার, আপনার মাধ্যমে স্বরাষ্ট্রদপ্তরের মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ২রা মার্চ অণ্ডাল থানার অন্তর্গত খাস কাজোরা কোলিয়ারীর ভাঙর পাড়া মানসিক ব্যাধিগ্রস্ত অনিল মাঝি রাত্রিবেলায় বেরিয়ে যায়। তার স্ত্রী স্বামীকে খুঁজতে বেরিয়ে দেখে যে কোলিয়ারীর সিকিউরিটি গার্ড, এজেন্ট এবং ম্যানেজার তাকে অফিসে ধরে নিয়ে গিয়ে বন্দী

করে রেখে তাকে পেটাতে থাকে যার ফলে সে মারা যায়। সকাল বেলায় অনিল মাঝির স্ত্রী সেখানকার স্থানীয় সিটু-র কর্মী তুষার বিশ্বাসকে খবর দিয়ে নিয়ে গিয়ে দেখে যে সে রক্তাক্ত অবস্থায় পড়ে আছে। কোলিয়ারীর ডাক্তার এসে বলে সে মৃত এবং তার উপর অত্যাচার করে পেটাতে পেটাতে মারা হয়েছে। তখন তুষার বিশ্বাস অনিল মাঝির স্ত্রীকে নিয়ে গিয়ে থানায় ডায়েরী করে, এস.পি. স্বরাষ্ট্রদপ্তরকে টেলিফোন করে এবং দাবি করে বে-আইনী ভাবে যারা স্বামীকে মেরে ফেলেছে তাদের বিরুদ্ধে শাস্তির ব্যবস্থা অবলম্বন করা হোক। কিন্তু দুঃখের বিষয় এত করা সত্ত্বেও এখনো পর্যন্ত কিছু হয়নি। উপরন্তু তুষার বিশ্বাসকে ম্যানেজমেন্ট ট্রান্সফার করে দেয় অনেক দূরে। এই ভাবে ডি.সি.এল. কর্তৃপক্ষ এবং খাস কাজোরার কর্তৃপক্ষ একজন মানসিক ব্যধিগ্রস্ত সিডিউল কাষ্ট লোককে যে ভাবে মেরে ফেলে এর জন্য একটা বিশেষ ব্যবস্থা স্বরাষ্ট্র দপ্তরের করা উচিৎ। খাস কাজোরার কোলিয়ারীর এজেন্ট সিকিউরিটির গার্ড ইত্যাদিকে গ্রেপ্তার করে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker. Sir. through you, I want to draw the attantion of the Chief Minister to a very important subject that in India. Calcutta was the headquarter for the traffic education until 1977.

**[2.30–2.40 p.m.]**

Now we find all over the metropolitan cities like Bombay. Delhi and Madras that police used to come to Calcutta for traffic education. Now I do not know what is the policy of this Government ? Why this is being discontinued ?

I may recall the fact traffic education was introduced in Calcutta. But Now-a-day the number of accidents in Calcutta have been on the increase. Before 1977 the Calcutta got the 4th position among the four cities in India in respect of road accidents. But now Madras has gone to the 4th place. Delhi is leading and then Bombay. Calcutta now comes to the third position in respect of the road accidents. Why traffic education should not be continued in Calcutta ? People in the past from Delhi, Bombay and Madras come here to get themselves educated in traffic education which is a very important aspect but I do not know why this has been stopped ? Why it should not be re-introduced ? Recently in Calcutta road accidents are occuring almost every day due to ruse driving of mini bus or state buses.

So I would now request the Hon'ble Chief Minister to look into this matter.

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহোদয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আগামীকাল থেকে হায়ার সেকেণ্ডারী পরীক্ষা আরম্ভ হচ্ছে এবং পরীক্ষার প্রোগ্রাম যেভাবে করা হয়েছে তাতে সেই কর্মসূচীতে

গুড ফ্রাইডেতে পরীক্ষা ছিল, সেটা পরবর্তী সময়ে বদল করা হয়েছে, সেই পরীক্ষাটা ২০ তারিখে করা হবে। কিন্তু তা সত্ত্বেও দেখা যাচ্ছে যে ইষ্টার স্যাটারডেটেতেও হায়ার সেকেণ্ডারী পরীক্ষা আছে, সেক্ষেত্রে আমার আবেদন যেমন গুড ফ্রাইডের পরীক্ষা ২০ তারিখে করা হয়েছে তেমনি ইষ্টার স্যাটারডের পরীক্ষাটা ২১ তারিখে করা হোক। যদিও আমাদের রাজ্যে খৃষ্টধর্মাবলম্বী ছাত্র খুব কম তা সত্ত্বেও এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ মাইনরিটি রাইটস রক্ষার দিক থেকে। অনেক খৃষ্টধর্মাবলম্বী ছাত্র আমাদের বহরমপুর, নদীয়াতে বিভিন্ন জায়গায় এই নিয়ে প্রশ্ন তুলেছে এবং তারা কিছুটা উনডেড হয়েছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি ঐ দিনটি পরিবর্তন করা হোক।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মিঃ স্পীকার, স্যার, আপনি জানেন যে আমার কনস্টিটিউয়েন্সির পাশে নীলরতন সরকার হাসপাতালে পুলিশের যে মর্‌গ আছে আমি বিভিন্ন সময়ে উল্লেখ করেছি গ্রীষ্মকালে সেই মর্‌গটি এত পুরান এবং এমন অবস্থায় আছে যে তার আশেপাশে বস্তিতে যে সমস্ত সাধারণ মানুষ থাকে তারা বসবাস করতে পারছে না। স্যার, আপনার সঙ্গে ঐ অঞ্চলের যোগাযোগ আছে, এটা দুর্বিসহ অবস্থায় এসে দাঁড়িয়েছে, সেখানকার মানুষ ঘরবাড়ী ছেড়ে চলে যেতে আরম্ভ করেছে। সেজন্য আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এটার রেনোভেশান করা হোক, এয়ার-কন্‌ডিশান যাতে ভালভাবে চলে তার ব্যবস্থা করা হোক এবং সাধারণ মানুষ যাতে ভালভাবে বসবাস করতে পারে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী অবন্তি মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিল্প, ভূমি ও ভূমি রাজস্ব বিভাগের মন্ত্রীমহোদয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। রামনগর ও দীঘা থানা তথা কাঁথি মহকুমার সমুদ্র উপকূলে লবন উৎপাদনের উপযোগী সহস্রাধিক একর জমি আছে। জনসাধারণের অপরিহার্য খাদ্য লবণ পশ্চিমবঙ্গে বিপুল পরিমাণে ঘাটতি, তাই কেন্দ্রীয় সরকার এই লবণ উৎপাদনের ভূমিতে যাতে ব্যাপকভাবে লবণ উৎপাদন করা যায় তারজন্য প্রয়োজনীয় পরিমাণ অর্থ ব্যয় করতে প্রস্তুত ছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গে সরকারের গাফিলতি এবং এই বিষয়ে কার্যকরী ব্যবস্থা গ্রহণে উদাসীনতা এই লবণ উৎপাদনকে ভয়ংকরভাবে পিছিয়ে দেয়েছে। এখানে মাননীয় ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী উপস্থিত আছেন, আমি এই বিষয়ে তাঁর কাছে নিবেদন করতে চাই কলকাতা হাইকোর্টে ৭/৮ বছর ধরে যে কেসটা রয়েছে সেই কেসটার যাতে তাড়াতাড়ি ফয়সলা হয়ে যায় তার ব্যবস্থা করে লবণ উৎপাদনের উপযোগী ভূমি কেন্দ্রীয় সরকারের হাতে যাতে ন্যস্ত হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলায় মশার উপদ্রব খুব বেড়েছে এবং আমাদের পশ্চিমদিনাজপুরেও মশার উপদ্রব খুব বেড়েছে এবং সেখানে কালাজ্বরে মানুষ মারা গেছে। অবিলম্বে যদি ব্যাপকভাবে ডি ডি টি স্প্রে করা না হয় তাহলে আরও মানুষ রোগে আক্রান্ত হয়ে মারা যাবে। আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি অবিলম্বে আপনি পশ্চিম দিনাজপুর জেলায় ব্যাপকভাবে ডি ডি টি স্প্রে করার ব্যবস্থা করে ওখানকার মানুষের জীবন কালাজ্বরের হাত থেকে রক্ষা করুন।

**শ্রী নিমাই চন্দ্র দাস :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সাতগাছিয়া বিধান সভা কেন্দ্র এবং বজবজ থানার অধীন রায়পুর থেকে নলদারি পর্যন্ত নদীর ধারে টালি তৈরী করে এরকম ৬০টি কারখানায় ধর্মঘট চলছে। ওখানে ১২০০ শ্রমিক কাজ করে এবং তারা মাত্র ৩ টাকা মজুরী বৃদ্ধির দাবী করেছিল। কিন্তু মালিকের অনমনীয় মনোভাবের

ফলে এটা মেনে নেয় নি। শ্রমিকরা তখন বাধ্য হয়ে ধর্মঘটের পথে যায়। ১১.৩.৮৫ তারিখ থেকে আজ পর্যন্ত ওখানে ধর্মঘট চলছে এবং তার ফলে শ্রমিকরা অনাহারে রয়েছে। আমি শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি অবিলম্বে শ্রমিক, মালিক এবং সরকার পক্ষ মিলে এই ধর্মঘটের মীমাংসা করা হোক। এই মালিকরা প্রায়ই বেগার খাটায়। নিয়ম হল ১০০ টালি খোলা ফাটলে ৫খানা বিনা পারিশ্রমিকে কেটে দিতে হয়। এঁরা সরকারকে রয়্যালটি পর্যন্ত দেয় না। এঁরা একদিকে সরকার এবং অন্যদিকে শ্রমিক এবং সাধারণ মানুষকে ঠকাচ্ছে। এই পরিস্থিতিতে আমি শ্রমিকদের স্বার্থ রক্ষা করবার জন্য শ্রমমন্ত্রীকে হস্তক্ষেপ করবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেরিয়া মহকুমা হাসপাতালে ২১০টি বেড আছে কিন্তু রোগী থাকে ৩৫০জন। এখানে ঔষধপত্র নেই এবং যে পরিমান শয্যা থাকা দরকার তা নেই। এখানে একটা জেনারেটর ১৯৮৪ সালে স্যাংসন হয়েছিল এবং সেটাই চলছে। উলুবেরিয়ার একজন সাধারণ গরীব ছেলে এই জেনারেটরের টেণ্ডার পায়। কিন্তু এস ডি এম ও বিনা টাকায় তার বিল পাশ করছেন না। ওখানে বর্তমানে টেম্পোর্যারি এস ডি এম ও যিনি রয়েছেন তাঁর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ রয়েছে। আমি অনুরোধ করছি তাঁকে ট্রান্সফার করে ওখানে একজন পার্মান্যান্ট এস ডি এম ও দেবার ব্যবস্থা করুন। ওখানকার আউটডোরে রোজ ৪০০ থেকে ৫০০ রোগী আসে কিন্তু সেই তুলনায় চিকিৎসার সুব্যবস্থা নেই। আমি আবার অনুরোধ করছি অবিলম্বে ওখানে একজন পার্মান্যান্ট এস ডি এম ও দেবার ব্যবস্থা করুন।

**শ্রী বলাই বন্দোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন হুগলী জেলার সমস্ত থানায় বোরো ধানে চাষ হয়। কিন্তু এবার ডি ভি সি কর্তৃপক্ষের জল কম থাকায় জন্য বোরো চাষে অসুবিধা হচ্ছে। হরিপাল, ধনেখালি, এবং সিংগুরে তারা জল দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন এবং চাষীরা সে অনুসারে চাষ সুরু করল। দুঃখের কথা জল দেবার সময় যখন হল তখন দেখা গেল গত ১মাসে ডি ভি সি কর্তৃপক্ষ কোন রকম জল দিল না। এর ফলে হাজার হাজার কৃষক পরিবার সর্বস্বান্ত হতে চলেছে। সেচমন্ত্রী যাতে অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করেন তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**[2.40 –2.50 p.m.]**

**শ্রী ননী কর :** স্পীকার স্যার, আপনি জানেন, আপনার নির্বাচনী কেন্দ্রও জড়িত। এই যে বয়স্ক শিক্ষা এ্যাডাল্ট এডুকেসন সেন্টার আছে এই সেন্টারগুলি চালু থাকায় কথা ৫ বছর সেই পাঁচ বছর প্রায় শেষ হয়ে এলো। এই এ্যাডাল্ট এডুকেসন সেন্টারের প্রশিক্ষকরা মাত্র ৫০ টাকা করে পায়। এই সমস্ত প্রশিক্ষকরা অনেক চেষ্টা চরিত্র করে বয়স্কদের শিক্ষা দেয় এবং সরকারের যে নীতি সেই নীতিকে তারা কার্যকরী করছে। এদের ভাতা কিছু বাড়ানো দরকার এবং এদের প্রাথমিক স্তরের শিক্ষকদের পর্যায় নিয়ে যাওয়া উচিত বলে মনে করি। এদের যে সুপারভাইজার তাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে ইন্টারভিউ নিয়ে তাদের চাকুরী দেওয়া হোল। তাদের কোথায়ও বলা হচ্ছে সরকারী কর্মচারী কোথাও বলা হচ্ছে বেসরকারী কর্মচারী। তারা মাত্র ৫০০ টাকা করে পায় এবং ঐ পাঁচ বছর পরে যখন এই পরিকল্পনা উঠে যাবে তখন তাদের কি ব্যবস্থা হবে? আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষা মন্ত্রী এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। তারা আমাদের শিক্ষা নীতি কার্যকরী করছে। পশ্চিমবঙ্গবাসী তাদের কাছে কৃতজ্ঞ। এই প্রশিক্ষক এবং সুপারভাইজার তাদের আগামী দিনে কি ব্যবস্থা হবে এই দিকে আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যখন বাজেট বক্তৃতা দেবেন এই বিষয়টির প্রতি তিনি যে একটু আলোকপাত করেন। তারা দীর্ঘ দিন ধরে কাজ করছে। এই কাজের পরে তাদের যাতে বাইরে চলে যেতে না হয় তার ব্যবস্থা করবেন।

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে সমাজ শিক্ষা, বিধিমুক্ত শিক্ষা ও গ্রন্থাগার বিষয়ের ভারপ্রাপ্ত রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী ছায়া বেরার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন বীরভূম জেলায় গত ২৯ তারিখ থেকে বই মেলা শুরু হয়েছে। এই বই মেলার উদ্যোগীরা কোন সরকারী সাহায্য পায় নি এবং তারা ভীষণ অসুবিধার মধ্যে পড়েছে। শীঘ্র যাতে সেখানে সরকারী অনুদান গিয়ে পৌঁছায় সেই অনুরোধ জানাচ্ছি। এই প্রসঙ্গে আমি আর একটি কথা বলি। বোলপুর হচ্ছে একটি আন্তর্জাতিক খ্যাতি সম্পন্ন টাউন। সেখানে একটি লাইব্রেরী আছে যেখানে কোন বসার জায়গা নেই। বহু বছর ধরে তাদের কাছে যে বইগুলি পৌঁছবার কথা তা পৌঁছায় নি। এই টাউনের কথা চিন্তা করে মন্ত্রীমহাশয় যেন একটু নজর দেন।

**শ্রী সুনীতি চট্টোরাজ :** মিঃ স্পীকার স্যার, পঞ্চায়েত নির্বাচনের আগে সিউড়ি থানায় তাহালা, বাসশঙ্গা, দূরসঙ্গা গ্রামে রুলিং পার্টির সদস্য এবং ক্যাডাররা গ্রামগুলিতে আগুন লাগিয়ে একেবারে শ্মশান করে ফেলেছে। সরকারী নোটিশে আনা সত্ত্বেও কোন রিলিফ সেখানে পৌঁছালো না। ১০ই মার্চ পারুলিয়া অঞ্চলে রায়গঞ্জ গ্রামে ২৬টি বাড়ীতে আগুন লেগে যায়। সমস্ত মধ্যবিত্ত এবং বেশীরভাগ গরীব মানুষ যারা ওখানে ছিল তারা সব নিঃস্ব হয়ে গেছে, আমি রিলিফ মিনিষ্টারের কাছে অনুরোধ রাখছি, ওখানে রাজনীতি করবেন না, সি.পি.এম. পুড়িয়েছে কি কংগ্রেস পুড়িয়েছে, সেই ব্যাপারে কিছু বলছি না, যাদের সমস্ত কিছু আগুনে পুড়ে ছাই হয়ে গেছে, নিঃস্ব হয়ে গেছে, তাদের সরকারী রিলিফ সরকারের তরফ থেকে যতটুকু দেওয়া যায়, হাউস বিল্ডিং লোন যতটুকু দেওয়া যায়, ত্রিপল যাতে দেওয়া যায়, চাল এবং অন্যান্য জিনিস পত্র যা দেওয়া সম্ভব আপনাদের সীমিত ক্ষমতার মধ্যে, তা দেবার জন্য অনুরোধ রাখছি।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের দেশে জ্ঞান বিজ্ঞানের চর্চার এক অমূল্য সম্পদ পশ্চিমবাংলার প্রেসিডেন্সি কলেজের যে লাইব্রেরী, এই লাইব্রেরীটা আজকে ধ্বংসের পথে। আপনি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই লাইব্রেরী ১৭৫ বছরের পুরাণ, ১৮১৭ সালে প্রতিষ্ঠিত হয় এই লাইব্রেরীটি, এতে এত মূল্যবান জাতীয় সম্পদ রয়েছে যে ভারত বিভাজনের সময় পাকিস্তান এই জাতীয় সম্পদের একটা অংশের দাবীদার ছিল। এই লাইব্রেরীর পুস্তকের সংখ্যা ২ লক্ষের উপর, নানা রকম রেয়ার কালেক্শন এখানে আছে, ফোর্ট উইলিয়াম কলেজের রেকর্ড, ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর বিভিন্ন রেয়ার রেকর্ড এবং অষ্টাদশ শতাব্দীর শেষ দিকের বহু আন পাবলিশ্ড রেয়ার রেকর্ডস এই লাইব্রেরীর অধীনে আছে এবং এই লাইব্রেরীটা যে ভাবে দেখাশুনার অভাবে ধ্বংসপ্রাপ্ত হচ্ছে—ইদানিংকালে আমাদের পণ্ডিত শিক্ষাবীদ, ন্যাশন্যাল লাইব্রেরীর ডিরেক্টার ভবতোষ দত্ত, জাস্টিস মাশুদ, সত্যজিৎ রায় প্রভৃতি পণ্ডিত শিক্ষাবীদ, বুদ্ধিজীবী, তাঁরা এই লাইব্রেরীর রক্ষাণাবেক্ষণ সম্পর্কে সমালোচনা করেছেন। এত বড় লাইব্রেরীতে মাত্র একজন ক্যাটালগার। যে কলেজে তিনটে উইং আর্টস, সায়েন্স, ইকনমিক্স, সেখানে মাত্র একজন ক্যাটালগার রয়েছেন। যার ফলে সেখানে হাজার হাজার বই তালিকাভুক্ত করা যাচ্ছে না। যেখানে সংস্কৃত কলেজে মাত্র ১০ হাজার বই, তার যে ষ্টাফ, তার থেকে প্রেসিডেন্সি লাইব্রেরীর ষ্টাফ কম। এই ষ্টাফের অভাবে আজকে এতবড় একটা জাতীয় সম্পদ নষ্ট হতে চলেছে। সেই জন্য সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় এর কাছে অনুরোধ জানাচ্ছি লাইব্রেরীর জন্য প্রয়োজনীয় যে ষ্টাফ দরকার, সেই ষ্টাফ এ্যাপয়েন্টমেন্ট যেন অতি সত্বর হয়।

**শ্রী রবীন্দ্র নাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত দুবছর যাবৎ দেখা যাচ্ছে

পাতিপুকুর অঞ্চলে, আমাদের মাননীয় ক্রীড়ামন্ত্রী সুভাষ চক্রবর্তীর কনস্টিটিউয়েন্সি একটা সমাজবিরোধীদের আখড়ায় পরিণত হয়েছে। এখানে বিভিন্ন সমাজবিরোধীরা এলাকার জনসাধারণের জীবনে একটা দুঃস্বপ্ন হিসাবে দেখা দিয়েছে। তারা রেল লাইনের পাশে যে সব উদ্বাস্তু বাস করছিল, তাদের তুলে দিচ্ছে এবং টাকা নিয়ে একজনের জায়গায় আর একজনকে বিক্রি করছে। তারা পুলিশের সঙ্গে পরোক্ষ ভাবে বসে এক সঙ্গে মদ খাচ্ছে। প্রতিনিয়তঃ রাত্রে তারা ঐ এলাকার মানুষকে ভয় দেখাচ্ছে। কয়েকদিন আগে ঐ এলাকায় কংগ্রেস (ই) এর প্রখ্যাত প্রফুল্ল কান্তি ঘোষ, ডঃ কিরণ চৌধুরী, আবদুস সাত্তার তাঁরা সেখানে গিয়ে মিটিং করেছেন এবং বলেছেন যে তাঁরা হলেন সমাজসেবী। ওঁরা যদি সমাজসেবী হন তাহলে বুঝতে পারছেন কি অবস্থা। এটা সকলেই জানেন যে এঁরা কি ভাবে সমাজ বিরোধীদের মদত দিচ্ছেন, এঁরা সমাজ বিরোধীদের প্রশ্রয় দিচ্ছেন, গুণ্ডাদের প্রশয় দিচ্ছেন। সুতরাং মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ এই এলাকার সমাজবিরোধীদের শাস্তি বিধানের ব্যবস্থা তিনি করুন।

**[2.50 –3.30 p.m.]**

**(Including adjournment)**

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়ামন্ত্রী মহাশয় এখানে উপস্থিত আছেন, তাঁর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি। ভারতবর্ষের ক্রীড়া জগতে গত ২৯ শে মার্চ একটি স্বর্ণাক্ষরের দিন। ভারতবর্ষ ক্রিকেটে রথম্যানস ট্রফি জয়ী, কপিলদেব যে কাপ নিয়ে ভারতকে জগতের একটা সুন্দর পর্যায়ে নিয়ে গেছে তার জন্য এই বিধানসভা থেকে সর্বদলীয় সদস্যরা একটা প্রস্তাব পাশ করে তাদের অভিনন্দন পাঠাবার জন্য আমি ক্রীড়া মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রবীনবাবু সমাজবিরোধীদের অত্যাচারের কথা বললেন। আমরা দলমত নির্বিশেষে সকলেই একটা কথা বলি যে সমাজ বিরোধী, সমাজ বিরোধী। আজকে যে কোন রাজনৈতিক দল হোক না কেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া উচিত - এটা সি.পি.এম, আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক, এস.ইউ.সি., আমরা সকলেই বলি। কিন্তু একটা প্রশ্ন হচ্ছে, কিছুদিন আগে একটা স্কীম নিয়েছিলেন পুলিশ কমিশনার যে সমাজবিরোধীদের জন্য একটা আলাদা দপ্তর খোলা হবে। এবং তাদের নাম লিখে থানায় থানায় ব্যবস্থা করা হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব পরিতাপের বিষয় যে সমাজ বিরোধীদের অত্যাচারের কথা আমরা সকল দলের থেকেই বলছি কিন্তু তাদের ধরা যায় না, তাদের জব্দ করা যায় না। রবীনবাবুর মতে সমাজবিরোধীরা পুলিশের সঙ্গে মদ খায়, পুলিশের সঙ্গে ভাগাভাগী হয়, সমাজবিরোধীদের গায়ে হাত দেবার ক্ষমতা নেই। সমাজ বিরোধীদের পুলিশ জানেনা বা চেনেনা তা হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সমাজ বিরোধীদের ধরতে গেলে একটা জায়গা থেকে বাধা আসে। আমরাও জানি এবং আপনিও আমাদের সঙ্গে একমত হবেন যে যারা রাজশক্তিতে থাকে পুলিশ তাদের দেখে ভয় পায়, তারা যদি বাধা দেয় তাহলে পুলিশ কাজ করতে পারেনা। আজকে পুলিশের এই যে দুরবস্থা তার কারণ সমাজবিরোধীদের যদি সরকার সাহায্য করেন তাহলে এর কোন সুরাহা হয় না। আমাদের কথা কেউ শুনবেনা। আমরা কংগ্রেস পক্ষ থেকে অনুরোধ করলেও তারা শুনবেনা। এই বিষয়ে আপনারাও আমার সঙ্গে একমত হবেন যে পুলিশ সব সময়ে যে রাজনৈতিক দল ক্ষমতায় থাকে তাদের তোষামোদ করে থাকেন। কারণ এতে বড়বাবুর চাকরীটা থাকবে। মেজোবাবুর চাকরীটা থাকবে, বদলী হবেনা, কোন ঝামেলা থাকবে না। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে বলব যে দলমত নির্বিশেষে

সকল সমাজবিরোধীদের ধরুন, তাদের গ্রেপ্তার করুন।

**শ্রী প্রফুল্ল কান্তি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার আপনার কাছে দুটো কথা বলার আছে। একটা হচ্ছে পার্সোনাল এক্সপ্ল্যানেশান, আর একটা হচ্ছে মেনশান। আপনি আমাকে কোনটার অনুমতি আগে দিচ্ছেন।

**মিঃ স্পীকার :** দুটোই তাড়াতাড়ি করে নিন।

**শ্রী প্রফুল্ল কান্তি ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে আমাদের বন্ধু, আমাদের সাথী সকলের সামনে যে কথা বললেন, আমি তার উত্তর দেবো না। কারণ আমি কোন নীচ কথার মধ্যে ঢুকতে চাই না। আমি শুধু বলবো যে ওর যদি কিছু বলার থাকে, সুভাষবাবুর যদি কিছু বলার থাকে, একই এলাকার মানুষ হিসাবে আলোচনা করে দেখিয়ে দিন যে আমার কোথায় ভুল হয়েছে। আমার যদি ভুল হয় তাহলে আমি মাথা পেতে নেব। সুতরাং এইসব বলে বাহবা দেখাবার চেষ্টা যেন না করেন।

আর মেনশান হিসাবে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিষয়ের প্রতি এবং তিনি যদি উচিত বলে বিবেচনা করেন তাহলে তার বিচার কামনা করছি। গত ২৭শে রাত্রি বেলায় আমার এলাকায় একটা ভয়াবহ অগ্নিকাণ্ড হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমার এলাকা উত্তর কলকাতার ঘনবসতিপূর্ণ এলাকা। এখানে রাজবল্লভ পাড়া থেকে লক্ষী দত্ত লেন বলে একটা লেন আছে। সেখান থেকে আর একটা সরু গলি বেরিয়েছে যার পাশাপাশি দুটো লোক যেতে পারে না সরে দাঁড়াতে হয়। তার মধ্যে একটা খাটাল আছে। এই খাটাল আসতে আসতে কমে জমি বেরিয়েছে সেই জমির ভিতরে একটা কারখানা গজিয়ে উঠেছে।

কিন্তু এই কারখানার গায়ে অফুরন্ত বাড়ি আছে। সেখানে ৪ থেকে ৫ হাজার লোক বাস করে। ২৭ তারিখ রাত্রি ১০.৩০ মিনিটের সময় এই কারখানায় আগুন লাগল। জল নেই। পাড়ার অধিকাংশ ছেলে জীবন বিপন্ন করে বাঁচাবার চেষ্টা করতে লাগল। সৌভাগ্যের বিষয় ওখানে ২/৩টি কুয়ো ছিল। পুরানো এলাকা, তাই বাড়ীতে কুয়ো এখনো আছে। সেখান থেকে জল এনে সাইড এলাকায় যতগুলো বাড়ী ছিল সেগুলি ভিজিয়ে দেবার চেষ্টা হলো। ফায়ার ব্রিগেড এসে পৌছালো। গলির ভেতর ঢুকতে পারে না, পাইপ জুড়ে জুড়ে জল দেবার চেষ্টা করতে লাগল। রাত্রি একটার বেশী সময় লাগলো দুটি কারখানার আগুন নেভাতে। এই দুটি কারখানা সম্পূর্ণ পুড়ে যাবার পর আগুন থামল। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে নিবেদন করবো, তিনি এই বিষয়ে যেন অতি সত্বর একটা এনকোয়ারি করার নির্দেশ দেন। একটি এনকোয়ারি করা হোক যে ওরা কারা, কোথা থেকে এই কারখানাগুলি এল এবং কারখানাগুলি যদি আইন সঙ্গত ভাবে হয়ে থাকে তাহলে নিশ্চয় এই কারখানাগুলিকে আবার চালাতে অনুমতি দিন। আর যদি কোন ভুল ত্রুটি থাকে তাহলে কারখানাগুলো যাতে নিয়মানুবর্তিতার মধ্যে দিয়ে চলে এবং ভবিষ্যতে যাতে ঐ অঞ্চলের মানুষ গুলি আগুনে আক্রান্ত হয়ে মৃত্যুমুখের সামনে না দাঁড়ায় তার ব্যবস্থা যেন তিনি করেন, এই নিবেদন আপনার মধ্যমে আমি জানাতে চাইছি।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল সংবাদপত্রে দেখলাম কেন্দ্রীয় সরকার অন্যায়ভাবে পশ্চিমবাংলার লেভি চিনির উপর কেজিতে ৪০ পয়সা বাড়িয়ে দিয়েছেন। এই কাজ অত্যন্ত অন্যায় এবং গর্হিত। কারণ প্রথা অনুযায়ী পশ্চিমবঙ্গ সরকার এবং বিভাগীয় মন্ত্রীর সঙ্গে আলোচনা করে এই দাম বাড়াবার প্রস্তাব করতে পারেন। পশ্চিমবাংলা সরকার সম্মত হলে তবেই করতে পাবেন। টেলেক্সের মাধ্যমে যে দাম বাড়িয়েছেন এটা অত্যন্ত অন্যায় এবং অযৌক্তিক হয়েছে।

এর জন্য আমি প্রতিবাদ করছি এবং এর সাথে সাথে কেন্দ্রীয় সরকার যে সমস্ত জিনিসপত্রের দাম বাড়াবার প্রস্তাব করেছেন আমি তার প্রতিবাদ করছি। এর সাথে সাথে আমার এলাকা থেকে কয়লা, চিনি, কেরোসিন, ডিজেল উধাও হয়ে গেছে। বাজারে তেল নেই। খোলা বাজারে কেরোসিন ৪।।/৫ টাকা লিটার হিসাবে বিক্রি হচ্ছে, দোকানে কেরোসিন নেই। পাম্প সেট, স্যালো ইত্যাদি চলছে না। কেন্দ্রীয় সরকারের নীতির ফলেই এই জিনিষ হয়েছে। আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী অবিনাশ প্রামানিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার ম্যাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার ২৩-এ রুটের বাস সার্ভিস মগরা থেকে কোড়লা পর্যন্ত মালিক পক্ষের ইচ্ছায় বন্ধ করে দেওয়া হয়েছে। আগামী কাল থেকে উচ্চ মাধ্যমিক পরীক্ষা আরম্ভ হচ্ছে। এর ফলে ঐ রুট এলাকার ছেলেমেয়েরা পরীক্ষা দিতে পারবে না। কাল থেকে ঐ রুটে বাস চালাবার ব্যবস্থা করার জন্য আমি পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডঃ কিরণ চৌধুরী :** মিঃ স্পীকার স্যার, একটু আগে আমার সম্পর্কে মাননীয় সদস্য রবীন মণ্ডল একটু কটাক্ষপাত করেছে। যেখানে মিটিং হয়েছিল এবং আমার বাড়ী থেকে উনি ৪/৫ মাইল দূরে থাকেন আর আমার বাড়ীর আধ মাইলের মধ্যে মন্ত্রী মাননীয় সুভাষ চক্রবর্তী মহাশয় থাকেন। তিনি কি করে আমার বক্তৃতার সারমর্ম বুঝলেন জানি না। তবে আমি যে বক্তৃতা দিয়েছি তার সারমর্ম যদি শুনতেন তাহলে কোন পক্ষ নিয়ে কথা বলেছি সেটা কখনই বলতেন না। সমাজবিরোধীরা যে দলেরই হোক, পুলিশ তাদের ধরুক, সেই কথাই আমি বলেছিলাম। রবীনবাবুর উচিত ছিল আমায় জিজ্ঞাসা করে এখানে মেনশান পর্বে সেই কথা বলা। তাহলে বুঝতাম তিনি ৭ বছর ধরে সভায় আছেন অন্ততঃ কিছুটা পার্লামেন্টারি এটিকেট শিখেছেন।

**মিঃ স্পীকার :** এখন রিসেস, আবার ৩.৩০ মিনিটের সময় হাউস বসবে।

**শ্রী রবীন্দ্র নাথ মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়,

**(At this stage the House was adjourned till 3-30 p.m.)**

**(After adjournment)**

**[3.30 –3.40 p.m.]**

Voting of Demands for Grants.

## DEMAND NO. 31

Major head : 276- Secretariat- Social and Community Services

**Shri Kanti Biswas :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 2,92,23,000 be granted for expenditure under Demand NO. 31, Major Head: "276- Secretariat - Social and Community Services". (This is inclusive of a total sum of Rs. 48, 71, 000 already voted on account in March, 1985).

## DEMAND NO. 34

Major Heads : 277-Education (Excluding Sports and Youth Welfare), 278- Art and Culture and 677-Loans for Education, Art and

Culture ( Excluding Sports and Youth Welfare).

**Shri Kanti Biswas :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,09,54,49,000 be granted for expenditure under Demand NO. 34, Major Head: "277-Education (Excluding Sports and Youth Welfare), 278 - Art and Culture, and 677 - Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)". . (This is inclusive of a total sum of Rs.84,92,43,000 already voted on account in March, 1985).

## DEMAND NO. 35

Major Heads : 279 -Scientific Services and Research

**Shri Kanti Biswas :** Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 29,000 be granted for expenditure under Demand NO. 35, Major Head: "279-Scientific Services and Research". (This is inclusive of a total sum of Rs. 5,000 already voted on account in March, 1985).

(The following written speech was laid on the Table)

মাননীয় অধ্যক্ষ মহাশয়,

সদ্য গত আর্থিক বৎসরে রাজ্যের অর্থনৈতিক চিত্র সম্পর্কে মাননীয় সদস্যগণ নিঃসন্দেহে সচেতন। রাজ্যের অর্থমন্ত্রী মহাশয়, তাঁর এ বৎসরের বাজেট পেশ করতে গিয়ে প্রাসঙ্গিকভাবে ১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় সরকারের কয়েকটি আকস্মিক ও অভূতপূর্ব সিদ্ধান্তের পরিণতি হিসাবে পশ্চিমবঙ্গ সরকারের ঘোষিত সিদ্ধান্ত ও গৃহীত প্রকল্পসমূহ বাস্তবায়িত করতে গিয়ে যে নিদারুন সংকট প্রতিবন্ধকতার সম্মুখীন হতে হয়েছে - তা সুপষ্ট ভাষায় এই কক্ষেই ব্যাখ্যা করে বলেছেন। রাজ্য বাজেটের সর্ব-বৃহৎ অংশ ব্যয়িত হয় শিক্ষা বিভাগে। অনিবার্যভাবেই সামগ্রিক আর্থিক অনটনের প্রতিক্রিয়া থেকে এই বিভাগ মুক্ত হতে পারে না। বিগত প্রায় ৮ বছর ধরে শিক্ষার প্রতি যথার্থ দৃষ্টি ভঙ্গী গ্রহণ করে নিরক্ষরতা ও কু-শিক্ষার অমানিশা দ্রুত দূরীভূত করতে শিক্ষাদরদী সকল স্তরের মানুষের সহযোগিতা পুষ্ট হয়ে রাজ্যের বামফ্রন্ট সরকার শিক্ষার যে অগ্নিশিখা প্রজ্জলিত করেছেন - তা যাতে কোনক্রমে নিষ্প্রভ না হয়- সেদিকে সুতীক্ষ্ণ দৃষ্টি রাখা হয়েছে। মানব সম্পদের সঠিক সদ্ব্যবহার দেশের অভিমুখাকৃষ্ট উন্নয়নের যে অন্যতম প্রাথমিক শর্ত- আমরা তা মনে প্রাণে বিশ্বাস করি। এবং করি দেখেই বিগত বছরেও শিক্ষার বিভিন্ন ক্ষেত্রে এই উৎসাহব্যঞ্জক সাফল্য অর্জন করা সম্ভব হয়েছে।

শিক্ষা জগতকে নৈরাজ্যমুক্ত করার ফলে কায়েমী স্বার্থ সংশ্লিষ্ট মহল আঘাতপ্রাপ্ত। তাই যে কোন অজুহাতে বিশৃঙ্খলা সৃষ্টির চেষ্টার কোন ছেদ নেই। শিক্ষাকে ও শিক্ষা প্রশাসনকে গণতন্ত্রীকরণের কর্মসূচীর সাফল্যে কোন কোন অংশ দুশ্চিন্তাগ্রস্ত। এই কর্মসূচীকে স্তব্ধ করার জন্য যত প্রচেষ্টাই হোক আমরা তাকে ব্যর্থ করে দিয়ে অগ্রগতিকে অব্যাহত রাখতে বদ্ধপরিকর।

কিন্তু আমাদের অসাফল্যের দিক সম্পর্কেও আমরা সম্পূর্ণ সচেতন। রাজ্য সরকারের গণমুখী

শিক্ষানীতির বাস্তবায়নের প্রভাবে শিক্ষার দিগন্ত সকলের জন্য সম্প্রসারিত হয়েছে। সেই সাথে শিক্ষা আন্দোলনের ব্যাপকতার ফলে শিক্ষাপিপাসু মানুষের মনে এক অনবদ্য আলোড়নের সৃষ্টি হয়েছে। এর কাঙ্খিত পরিতৃপ্তির জন্য যে বিরাট বিশাল সংগঠন গড়ে তোলার আবশ্যকতা দেখা দিয়েছে - নির্দ্বিধায় বলা যায় সর্বক্ষেত্রে তা এখনও করা সম্ভব হয়ে ওঠে নি। আমাদের দৃঢ় বিশ্বাস মাননীয় সদস্যদের বাস্তবধর্মী ও সৃষ্টিশীল আলোচনা আমাদের চলার পথকে আলোকিত করবে। আগামী দিনে আমাদের প্রাপ্তব্য সম্পদের সর্বাধিক সদ্ব্যবহার করে শিক্ষা সমস্যার সঠিক সমাধান করতে সাহায্য করবে।

**প্রাথমিক শিক্ষা**

প্রাথমিক শিক্ষাকে সার্বজনীন করার উদ্দেশ্য নিয়ে রাজ্য সরকার প্রাথমিক শিক্ষা প্রসারের পরিকল্পনা হাতে নিয়েছেন। প্রথম থেকে পঞ্চম শ্রেণীর ছাত্রছাত্রীর সংখ্যা ১৯৭৭-৭৮ সালের ৫৯ লক্ষ ৯৩ হাজার থেকে ১৯৮৪-৮৫ সালের লক্ষমাত্রার তুলনাতেও বেশী। বর্তমান বৃদ্ধির হারকে আগামী ৫ বৎসর অক্ষুন্ন রাখার জন্য রাজ্য সরকার সচেষ্ট ও সেই লক্ষ্যমাত্রা সামনে রেখেই সপ্তম পরিকল্পনার রূপরেখা সরকার হাতে নিয়েছেন। লক্ষমাত্রায় পৌছানোর জন্য ষষ্ঠ পরিকল্পনাকালে ৩,৭০০ নতুন প্রাথমিক বিদ্যালয় ও ১১,৬৫০ জন শিক্ষকের পদ মঞ্জুর করা হয়েছে।

জেলা বিদ্যালয় পর্ষদগুলি পরিকল্পিতভাবে বিদ্যালয়বিহীন গ্রাম নির্বাচন করে প্রাথমিক বিদ্যালয় স্থাপনের কাজ সমাধা করায় বিদ্যালয়হীন গ্রাম বা মহল্লার সংখ্যা আর নেই বললেই চলে। শহরাঞ্চলেও পরিকল্পিতভাবে বিদ্যালয় স্থাপন হওয়ায় অতীতের বিদ্যালয় স্থাপনের বৈষম্য অনেককাল দূরীভূত হয়েছে। প্রাথমিক শিক্ষাকে সুসংবদ্ধ করতে হলে অতীতের ত্রুটিগুলিকে কাটানো প্রয়োজন। এই ত্রুটির মধ্যে একটি বড় ত্রুটি ছাত্র-শিক্ষকের অনুপাতে শিক্ষক সংখ্যার জেলাব্যাপী বন্টনের অনুপাত বেশ অসামঞ্জস্য রয়েছে। এই অসম বন্টন অনেক সময় শিক্ষার মান উন্নয়নে বাধার সৃষ্টি করছে। জনগণ ও বিভিন্ন স্বায়ত্ত শাসন সংস্থার প্রতিনিধি এবং শিক্ষক সম্প্রদায়ের সহযোগিতায় প্রাথমিক বিদ্যালয়গুলোকে সুসংবদ্ধ আকারে রূপান্তরিত করে প্রাথমিক শিক্ষার প্রসার আর জোরদার করার মধ্য দিয়ে নিরক্ষরতার অভিশাপ থেকে ভবিষ্যতের নাগরিকদের মুক্ত করার প্রয়াস চলছে। প্রাথমিক শিক্ষার পাঠক্রম ও পাঠ্যসূচী পরিবর্তনে, নিরবচ্ছিন্ন মূল্যায়ন পদ্ধতি প্রবর্তন, বিভিন্ন উৎসাহমূলক প্রকল্প প্রবর্তনের ফলে রাজ্যে প্রাথমিক স্তরে "ড্রপ-আউট" হ্রাস পেয়ে শতকরা ৬০ ভাগ থেকে প্রায় ৪৫ ভাগ হয়েছে।

**পুস্তক বন্টন ও অন্যান্য উৎসাহমূলক প্রকল্প**

পশ্চিমবাংলায় ১৯৮৪ ও ১৯৮৫ শিক্ষাবর্ষে প্রাথমিক পর্যায়ে ৫৩টি রাষ্ট্রায়ত্ত পাঠ্যপুস্তক মুদ্রণ করে বন্টন করা হয়েছে। জনস্বার্থে বন্টন ব্যবস্থা ঢেলে সাজিয়ে পঞ্চায়েত, পৌরসভা ও শিক্ষক সমিতিগুলির সাহায্য কাজে লাগানো হয়েছে। বাংলা ছাড়াও হিন্দী, উর্দু, নেপালী ও সাঁওতালী (অলচিকি হরফ) ভাষায় পুস্তক প্রণয়ন করার ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে হিন্দী, উর্দু, নেপালী ও সাঁওতালী ভাষায় তৃতীয় থেকে ষষ্ঠ শ্রেণী পর্যন্ত ১০টি নতুন বই ছাপিয়ে বন্টন করার প্রস্তাব আছে। এর ফলে রাজ্যে ৮৩ লক্ষ প্রাথমিকস্তরের ছাত্র-ছাত্রীকে প্রায় সাড়ে তিন কোটি বই বিলি করা হবে এবং এ বাবদ প্রায় ছয় কোটি টাকা ব্যয় করার প্রস্তাব আছে। অতীতের ত্রুটি কাটিয়ে এ বছর পুস্তক বন্টনের কাজ সুসংবদ্ধভাবে হয়েছে। জেলাগুলিতে জানুয়ারী থেকে ফেব্রুয়ারীর মধ্যেই ছাত্র ছাত্রীদের হাতে অধিকাংশ পুস্তক পৌছে দেওয়া সম্ভব হয়েছে।

পুষ্টি প্রকল্পের আওতায় বর্তমানে রাজ্যের প্রায় ২৯ লক্ষ ছাত্রছাত্রী আছে। এই প্রকল্প ১৯৮৫-৮৬ সালে পুনর্বিন্যাস করে কেন্দ্রীয় রন্ধনশালার মাধ্যমে রন্ধন করা খাবার রাজ্যের সর্বত্র বিলি করার প্রস্তাব আছে। এ ছাড়াও রাজ্যে 'কেয়ার' পরিচালিত পুষ্টি প্রকল্প চালু আছে। ১৯৮৪-৮৫-র আর্থিক বর্ষে এ ছাড়াও প্রায় এক কোটি টাকার পোষাক বিনামূল্যে দরিদ্র ছাত্রীদের বিলি করা হয়েছে ও উৎসাহব্যঞ্জক কর্মসূচী হিসাবে খেলাধূলার ব্যবস্থা করা হয়েছে সার্কেল স্তরে, জেলা স্তরে ও রাজ্য স্তরে। গত দুই বছরই বিপুল উৎসাহের সঙ্গে রাজ্য প্রাথমিক ও নিম্ন বুনিয়াদী বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের ক্রীড়ানুষ্ঠান, পালিত হয়েছে এবং এর ফলে ছাত্রছাত্রীদের খেলার মানও উন্নত হচ্ছে। এই ক্রীড়ানুষ্ঠান, শিক্ষা প্রশাসনের নিম্নতম পর্যায় অর্থাৎ সার্কেল থেকে আরম্ভ হওয়ায় প্রাথমিক বিদ্যালয়গুলির সঙ্গে ছাত্র-শিক্ষক-অভিভাবক ও ক্রীড়ামোদী সংগঠন ও ব্যক্তিবর্গের সংযোগ স্থাপনের মধ্য দিয়ে বৎসরের প্রথম দিকে বিদ্যালয়গুলিতে প্রাণ সঞ্চার করছে এবং প্রাথমিক বিদ্যালয়গুলির শিক্ষক ও ছাত্রদের জন্য দেহ চর্চা এবং একটি সুস্থ সাংস্কৃতিক পরিমণ্ডল সৃষ্টি করার প্রয়াস সৃষ্টি করেছে।

**শিক্ষার মান উন্নয়ন**

প্রাথমিক শিক্ষার পাঠ্যসূচী পরিবর্তন করে নিরবচ্ছিন্ন মূল্যায়ন পদ্ধতি চালু করা হয়েছে। প্রাথমিক স্তরে পাঠ্যসূচী পরিবর্তনের সুপারিশ গৃহীত হওয়ার পর পরই এই রাজ্যের প্রতিটি প্রাথমিক বিদ্যালয়ের প্রধান শিক্ষকদের একটি স্বল্পমেয়াদী প্রশিক্ষণ দেওয়া হয়। অন্যান্য শিক্ষকদেরও প্রশিক্ষণ দেবার একটি প্রকল্প গ্রহণ করা হয়েছে। প্রতিটি ছুটিতে প্রাথমিক শিক্ষকদের এই স্বল্পমেয়াদী প্রশিক্ষণ দেওয়া হবে পর্যায়ক্রমে। এই বিষয়ে ১২ হাজার জন প্রাথমিক শিক্ষকদের নতুন পদ্ধতিতে প্রশিক্ষণ দেবার ব্যবস্থা করা হয়েছে। এই প্রশিক্ষণ আগামী বছর চালু রাখার জন্য বরাদ্দ প্রস্তাব করা হয়েছে। এ ছাড়াও বর্তমান বছরে ২০০ জন আদিবাসী শিক্ষকদের অলচিকি হরফে শিক্ষাদান ও অন্যান্য বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

**গৃহ সংস্কার**

রাজ্য সরকার প্রাথমিক বিদ্যালয়গুলির গৃহ নির্মাণ ও গৃহ সংস্কারের উপর যথাযথ গুরুত্ব দিয়েছে। আগামী বছরগুলিতে উন্নয়ন পরিকল্পনার সামগ্রিক গতির সঙ্গে তাল রেখে এই বিষয়টির উপর অগ্রাধিকার দেওয়া হবে। প্রাথমিক বিদ্যালয় তৈরীর জন্য ১৯৮৫- ৮৬ সালে ৮০ লক্ষ টাকার বরাদ্দ প্রস্তাব করা হয়েছে। এর সঙ্গে এন. আর. ই. পি. এবং আর.এল.ই.জি.পি. প্রকল্পের বরাদ্দ মিলিয়ে প্রায় ১ হাজারটি বিদ্যালয় গৃহ তৈরী করার প্রস্তাব শিক্ষা ও পঞ্চায়েত দপ্তর সম্মিলিতভাবে নিয়েছে।

**মাদ্রাসা শিক্ষা**

পশ্চিমবঙ্গে ২ রকমের মাদ্রাসা আছে। (১) জুনিয়র হাই, (২) হাই মাদ্রাসা। এগুলি মাধ্যমিক বিদ্যালয়ে সমপর্যায়ভুক্ত। শিক্ষক-শিক্ষিকারা মাধ্যমিক বিদ্যালয়ের সমান সুযোগ সুবিধা পেয়ে থাকেন। জুনিয়র হাই মাদ্রাসাগুলিকে পর্যায়ক্রমে হাই মাদ্রাসায় উন্নীত করার পরিকল্পনা আছে। এ বছর ১০টি জুনিয়র হাই মাদ্রাসার মঞ্জুরী ও ৩০টি জুনিয়র হাই মাদ্রাসার উন্নীতকরণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**সিনিয়র মাদ্রাসা**

অবৈতনিক মাদ্রাসা শিক্ষার প্রবর্তন করে ও মাদ্রাসা শিক্ষার পাঠ্যসূচী সংস্কার করে রাজ্য সরকার মাদ্রাসার শিক্ষায় এক মৌলিক পরিবর্তন এনেছে। সারা ভারতের মধ্যে এই পদক্ষেপ এই

রাজ্যেই প্রথম। এই শিক্ষার পাঠ্যসূচী পরিবর্তনের মধ্যে দিয়ে ধর্মীয় শিক্ষা প্রাধান্য পেলেও যুগপোযোগী শিক্ষার সুযোগ সম্প্রসারিত করা হয়েছে। এই শিক্ষা প্রদানে আগ্রহ সৃষ্টি করার ক্ষেত্রে উপযুক্ত শিক্ষকের অভাব আছে। উপযুক্ত শিক্ষক নিয়োগ করার প্রচেষ্টা চলছে। সর্বোপরি পশ্চিমবঙ্গ মাদ্রাসা শিক্ষা পর্ষদকে একটি শক্তিশালী স্বয়ং শাসিত প্রতিষ্ঠানে পরিণত করার জন্য প্রয়োজনীয় পদক্ষেপ নেওয়া হয়েছে। এই পর্ষদের নতুন ভবন নির্মাণের কাজ চলছে।

**মাধ্যমিক শিক্ষা**

প্রাথমিক শিক্ষার উপর যথোপযুক্ত গুরুত্ব আরোপ করার ফলে শিক্ষার্থীর সংখ্যা দ্রুত বৃদ্ধি পেয়ে চলেছে। স্বাভাবিকভাবেই মাধ্যমিক বিদ্যালয়সমূহে ক্রমবর্ধমান ছাত্র-ছাত্রী ভর্ত্তি হতে আসছে। গত এক বৎসরে মাধ্যমিক বিদ্যালয়ে পাঠরত ছাত্রছাত্রীদের সংখ্যা বৃদ্ধি পেয়েছে প্রায় তিন লক্ষ। এর কোন তুলনা দেশের কোথাও খুঁজে পাওয়া যাবে না। উক্ত সময়ে পাঁচ শতের উপর মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা হয়েছে এবং প্রায় আট হাজার শিক্ষকের অতিরিক্ত পদ সৃষ্টি করা হয়েছে। এই প্রক্রিয়া যাতে অব্যাহত থাকে বাজেটে তার সংস্থান রাখার প্রস্তাব করা হয়েছে।

বিদ্যালয় গৃহ, সরঞ্জাম, বীক্ষণাগার, গ্রন্থাগার ও খেলাধূলার সুযোগ সৃষ্টির প্রতি উপযুক্ত দৃষ্টি দেওয়ারও চেষ্টা করা হবে।

মাধ্যমিক স্তরে সময়মত এবং কঠোর নিয়ম-নিষ্ঠভাবে তিন লক্ষেরও অধিক ছাত্র-ছাত্রীর পরীক্ষা গ্রহণ ও ফলাফল প্রকাশ করে পশ্চিমবঙ্গ মধ্য শিক্ষা পর্ষদ সারা দেশের দৃষ্টি আকর্ষণ করতে সমর্থ হয়েছে। পরীক্ষার ফলাফল হতে পরিষ্কার বোঝা যায় পঠন-পাঠনের মানের ক্রমোন্নতি অব্যাহত আছে। পর্ষদের আয় সীমিত। প্রতি বছরই অধিক সংখ্যক বিদ্যালয়ের প্রতি দায়িত্ব পালন এবং বর্ধিত সংখ্যক ছাত্র ছাত্রীদের পরীক্ষা পরিচালনার জন্য ব্যয়ের পরিমান বৃদ্ধি পাচ্ছে। এর ফলে সরকারের পক্ষ থেকে পর্ষদকে দেয় অনুদানের পরিমানও বৃদ্ধি করতে হচ্ছে। আগামী বছরে আরও অধিক অর্থ এর জন্য বরাদ্দ করতে হবে।

**উচ্চমাধ্যমিক শিক্ষা**

উচ্চমাধ্যমিক স্তরেও ছাত্রছাত্রীসংখ্যা অভূতপূর্ব ভাবেই বেড়ে চলেছে। গত বছর এই স্তরে দশ হাজারেরও বেশি অতিরিক্ত ছাত্র ছাত্রী ভর্ত্তি হয়েছে। পঞ্চান্নটিরও অধিক নূতন উচ্চমাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা হয়েছে। পঠন-পাঠনের ধারাবাহিক উন্নতি অক্ষুন্ন আছে। পরীক্ষা গ্রহণ ও ফল প্রকাশের ক্ষেত্রেও উচ্চমাধ্যমিক শিক্ষা সংসদ যে সাফল্য অর্জন করেছে তা সবিশেষ প্রশংসার দাবী রাখে। পরীক্ষার 'ফি' ব্যতীত সংসদের আয়ের কোন উৎস নেই। 'ফি' বৃদ্ধি করার কোন পরিকল্পনা না থাকার জন্য সংসদের বর্ধিত খরচ চালানোর জন্য সরকারের পক্ষ থেকে অধিক অর্থ মঞ্জুর করতে হচ্ছে। উত্তরোত্তর এই আর্থিক সাহায্যের পরিমাণও বৃদ্ধি করতে হবে তারও সংস্থান এই বাজেটে রাখতে চাওয়া হয়েছে।

**রাজ্য শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদ**

জাতীয় শিক্ষা গবেষণা ও প্রশিক্ষণ পরিষদের সাথে সামঞ্জস্য রেখে এই প্রতিষ্ঠানটি স্থাপিত হয়েছে। বিগত এক বছরে বিভিন্ন কাজের মধ্য দিয়ে পরিষদ গোটা দেশের শিক্ষাবিদ ও অন্যান্য রাজ্য সরকারের দৃষ্টি আকৃষ্ট করতে সক্ষম হয়েছে। এরই অনুকরণে বিভিন্ন রাজ্যে এ জাতীয় প্রতিষ্ঠান স্থাপন করার উদ্যোগ শুরু হয়েছে।

**নিম্ন কারিগরী বিদ্যালয়**

রাজ্যের কারিগরী শিক্ষার সম্প্রসারণ ও একে অর্থবহ করে তুলতে সরকার আগ্রহী। কেন্দ্রীয় সরকারও কারিগরী শিক্ষার উপর সমধিক গুরুত্ব দেওয়ার কথা ঘোষণা করেছে। আমরা মনে করি দেশের সামগ্রিক শিল্পনীতি তথা অর্থনীতিক পরিকল্পনার সাথে কারিগরী শিক্ষার বিষয়টি সংযুক্ত। একটি সুসংবদ্ধ পরিকল্পনার মাধ্যমে এই শিক্ষার সুযোগের পরিমাণকে বৃদ্ধি করা সঙ্গত। এ বিষয়ে আমরা চিন্তা ভাবনা করছি।

রাজ্যের জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলি থেকে এবং উচ্চ মাধ্যমিক বৃত্তিমূলক (টেকনিক্যাল) শাখা থেকে উত্তীর্ণ ছাত্রদের মেধার ভিত্তিতে রাজ্যের পলিটেকনিকগুলিতে উচ্চ শিক্ষার জন্য কিছু আসন সংরক্ষণের যে ব্যবস্থা নীতিগতভাবে গত বছর থেকে প্রবর্তিত হয়েছে তাকে সংশ্লিষ্ট ছাত্র ও প্রতিষ্ঠান গুলি স্বাগত জানিয়েছেন। আসন সংরক্ষণের উল্লিখিত এই পদক্ষেপ সংশ্লিষ্ট ছাত্রমহলে এবং প্রতিষ্ঠানগুলিতে যথেষ্ঠ উৎসাহবর্ধক হয়েছে। রাজ্যে আরো পাঁচটি জুনিয়র টেকনিক্যাল স্কুল প্রবর্তনের একটি প্রস্তাবও সরকার বিবেচনা করছে। রাজ্যের জুনিয়র টেকনিক্যাল স্কুলগুলির নিয়মিত পরিদর্শনের কাজও অব্যাহত আছে।

**প্রতিবন্ধীদের শিক্ষা**

প্রতিবন্ধী শিশুদের প্রতি সমগ্র সমাজের একটি বিশেষ দায়িত্ব আছে। দরদভরা মন নিয়ে এবং আধুনিক শিক্ষাপদ্ধতি অবলম্বন করে রাজ্যের প্রতিবন্ধী শিশুদের উপযুক্ত শিক্ষায় শিক্ষিত করতে আমরা প্রচেষ্টা চালাতে সংকল্পবদ্ধ। আমরা সম্পূর্ণভাবেই সচেতন যে উপযুক্ত শিক্ষা ও প্রশিক্ষণ পেলে এরাও সমাজের অন্যান্য অংশের মানুষের মত সামাজিক কল্যান সাধনে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করতে পারে। অপরের গলগ্রহ না হয়ে আত্মমর্যাদা নিয়ে আত্মবিশ্বাসে ভরপুর হয়ে এরাও বিভিন্ন ক্ষেত্রে সাফল্য অর্জন করতে পারে। আগামী বৎসরেও এই শিক্ষার প্রতি সবিশেষ নজর দেওয়া হবে।

এই ক্ষেত্রে নূতন দুটি প্রতিষ্ঠানকে গত আর্থিক বছরে স্পণসর্ড পর্যায়ভুক্ত করা হয়েছে। এবং অপর দুটি নূতন প্রতিষ্ঠানকে স্বীকৃতি দেওয়া হয়েছে।

**সংস্কৃত শিক্ষা**

প্রচলিত পদ্ধতি অনুযায়ী সংস্কৃত শিক্ষার গতিকে অক্ষুন্ন রাখার জন্য টোল, চতুষ্পাঠী ও বিদ্যালয়ে সংস্কৃত শিক্ষা ব্যবস্থার প্রতি সরকারের দৃষ্টি আছে। প্রথমোক্ত ক্ষেত্রে কিছুটা প্রশাসনিক অসুবিধা আছে - তা দ্রুত দূরীভূত করার জন্য সরকার ব্যবস্থা গ্রহণ করবে।

**শিক্ষক-শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগ-সুবিধা**

দ্বিতীয় 'পে-কমিশনের' সুপারিশ অনুযায়ী রাজ্যের বেসরকারী শিক্ষা প্রতিষ্ঠানসমূহের শিক্ষক ও শিক্ষাকর্মীদের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য সরকারী কর্মচারীদের ন্যায় সমান অবসরকালীন সুযোগ-সুবিধা দেওয়ার সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। তামাম ভারতবর্ষে এর কোন তুলনা নেই। এ সম্পর্কিত বিধি প্রণয়নের কাজে অত্যন্ত স্বাভাবিকভাবেই কিছুটা সময়ের প্রয়োজন হয়। বিধি প্রণয়নের কাজ যখন সম্পন্ন প্রায় ঠিক সেই মুহূর্তে কয়েকটি শিক্ষক সংগঠনের পক্ষ থেকে এই ব্যবস্থার বিরুদ্ধে কলকাতা উচ্চ আদালতে এক মোকর্দমা দায়ের করা হয় এবং সরকারের উপর নিষেধাজ্ঞা আদায় করতে তাঁরা সক্ষম হন। সরকারের পক্ষ থেকে সম্ভাব্য উপায়ে এর নিরসনের চেষ্টা করেও বিশেষ কিছু করা যায়নি। ইতিমধ্যে যে সকল শিক্ষক-শিক্ষাকর্মীগণ অবসর গ্রহণ করেছেন তাঁদের সুযোগ

সুবিধা কিছুই মঞ্জুর করা যাচ্ছে না। উক্ত শিক্ষক সংগঠনসহ রাজ্যের অন্যান্য শিক্ষক সংগঠনের সাথে আলোচনাসভা করেও কোন ফল হয়নি। সরকারের পক্ষ থেকে সকলপ্রকার উপায়ে এই অস্বস্তিকর অবস্থার অবসানের চেষ্টা করা হচ্ছে। যখনই নিষেধাজ্ঞা প্রত্যাহৃত হবে তখনই যত দ্রুত সম্ভব এই অবসরপ্রাপ্ত শিক্ষকদের ন্যায়সঙ্গত প্রাপ্য মিটিয়ে দেওয়ার চেষ্টা করা হবে।

### গ্রন্থাগার

১৯৭৭ সালের পর থেকে পশ্চিমবঙ্গে গ্রন্থাগার আন্দোলনে যে নূতন গতির সঞ্চার হয়েছে তা এখনও অব্যাহত আছে। ইতিমধ্যে সরকারী সাহায্যপ্রাপ্ত গ্রন্থাগারগুলিতে গ্রন্থাগার পরিচালন কমিটি নির্বাচনের মাধ্যমে বৃহত্তর জনসমাজকে গ্রন্থাগার উন্নয়ন কাজের অংশীদার করে নিতে পারে তার প্রয়াস চলেছে। চারটি জেলা গ্রন্থাগার আধিকারিকের যে পদ সৃষ্টি হয়েছিল সেই পদ পূরণের ব্যবস্থাও গ্রহণ করা হয়েছে। গ্রন্থাগার পরিসেবার মানোন্নয়নের জন্য কেন্দ্রীয়ভাবে সরকারী উদ্যোগে একটি সেমিনারও গত অক্টোবর মাসে করা হয়। সেমিনারের সিদ্ধান্তগুলি কার্যকরী করার ক্ষেত্রে আর্থিক প্রতিবন্ধকতার সম্মুখীন যদি না হতে হয় তবে আমাদের দৃঢ় বিশ্বাস গ্রন্থাগার পরিসেবাকে আরও বহুসংখ্যক মানুষের মধ্যে বিস্তৃত করে দেওয়া যাবে।

গ্রন্থাগার আন্দোলনে গতি সঞ্চার হওয়ার সঙ্গে সঙ্গে আমরা লক্ষ করেছি গ্রন্থাগার বিজ্ঞান শিক্ষার আগ্রহ অনেক বেড়েছে। সেই দিকে দৃষ্টি দিয়েই বিগত নভেম্বর মাসেই কালিম্পং এ একটি গ্রন্থাগার বিজ্ঞান শিক্ষা কেন্দ্র (সার্টিফিকেট কোর্স) চালু করা হয়েছে। আগামী এপ্রিলের মধ্যে বাণীপুর জনতা কলেজে অনুরূপ আর একটি শিক্ষাকেন্দ্র চালু হওয়ার পথে।

শিলিগুড়িতে একটি অতিরিক্ত জেলা গ্রন্থাগার স্থাপনের সিদ্ধান্ত করা হয়েছে। অন্য কোন নূতন গ্রন্থাগার মঞ্জুর না করা গেলেও গ্রন্থাগার পরিসেবাকে সুসংহত করার জন্য এই খাতে ব্যয় কমানো তো হয়নি বরং বৃদ্ধি করা হয়েছে। গ্রন্থাগার কর্মীদের জন্য অবসরকালীন সুযোগ-সুবিধা এবং চাকুরীর শর্তাবলী প্রণয়নের কাজ প্রায় সম্পূর্ণ।

এবছরে চতুর্থ বই মেলা কেন্দ্রীয়ভাবে না করা গেলেও জেলায় জেলায় বই মেলা করার সরকারী আহ্বানে ভাল সাড়া পাওয়া গেছে। ইতিমধ্যেই বিভিন্ন জেলায় বই মেলা সফলভাবে অনুষ্ঠিত হয়েছে। ১৯৮৫-৮৬-রে আর্থিক বছরেও গ্রন্থাগারের সংখ্যা বাড়ানোর চেয়ে আমরা দৃষ্টি দেব সু-সমন্বিত গ্রন্থাগার পরিসেবা ব্যবস্থাকে নিশ্চিত করে তোলার দিকে।

### বিধিমুক্ত শিক্ষা

প্রাথমিক শিক্ষাকে সার্বজনীন করার উদ্দেশ্যে বিধিমুক্ত শিক্ষা প্রকল্পের প্রচলন। ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে ১৬,৬৬০টি কেন্দ্র স্থাপিত হয়। ১৯৮৪-৮৫ সালে অতিরিক্ত আরও ১৬০০ টি কেন্দ্রের অনুমোদনের ব্যবস্থা হয়। ঐ কেন্দ্রগুলির পড়ুয়াদের জন্য বর্ণ শিক্ষার পুস্তক শহর ও গ্রাম এলাকার ভিন্ন ভিন্ন ভাবে সরকারী উদ্যোগে ছাপা সম্পূর্ণ হয়েছে। বিনামূল্যে পড়ুয়াদের ঐ পুস্তক বিতরণের জন্য এপ্রিল মাস থেকে জেলায় জেলায় পাঠানো শুরু হবে। অঙ্ক বইও দুটি ভাগে লেখা শেষ হয়েছে এবং ছাপাবার ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। এই শিক্ষা ব্যবস্থাটিকে ভাল ভাবে পরিচালনার প্রচেষ্টা আগামী আর্থিক বছরেও অব্যাহত থাকবে এবং ১৯৮৫-৮৬-র আর্থিক বছরে অন্ততঃ ১,০০০টি নূতন কেন্দ্র অনুমোদনের প্রস্তাব আছে।

**কল্যাণ আশ্রম**

শিক্ষা সমাজ কল্যাণের অধীনে কল্যাণ আশ্রম ও বয়স্ক অনাথ মেয়েদের জন্য আশ্রমসহ মোট ৭৬টি কল্যাণ আশ্রম আছে। এই আশ্রমগুলিতে ৬ থেকে ১৪ বছরের ছেলেমেয়েদের ভর্তি করা হয়। ১৮ বছর বয়স পর্যন্ত এই আশ্রমে থাকা যায়। তবে ব্যতিক্রম হলো - যদি কেউ ১৮ বছরের আগেই মাধ্যমিক পাশ করে তাহলে তাকে অভিভাবকের কাছে চলে যেতে হয়। বয়স্ক অনাথ মেয়েদের নানারকম হাতের কাজ শেখানোর ব্যবস্থা আছে যাতে তারা জীবিকানির্বাহ করতে পারে। লেখাপড়ায় অমনোযোগী ছেলেদের অধ্যক্ষ বি. ই. কলেজ, শিবপুর, হাওড়ার অধীনে বিশেষ ট্রেনিং দেওয়ার ব্যবস্থা আছে। আশ্রমগুলিতে মোট ৮,২৭৫ জনের সংস্থান আছে। ১৯৮৫-৮৬ সালে আশ্রমগুলির জন্য ব্যয় বাড়ানোর প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রাব্যদৃশ্য শিক্ষা**

শিক্ষা প্রসারের ক্ষেত্রে শ্রাব্যদৃশ্য শিক্ষার প্রভাব সম্পর্কে আমরা সকলেই সচেতন। এই বিভাগটিকে শিক্ষা বিস্তারের জন্য যেভাবে কাজে লাগানোর প্রয়োজন তা নানা কারণে করা যাচ্ছেনা। প্রধান বাধা আর্থিক প্রতিবন্ধকতা। তা সত্ত্বেও আমরা বিভিন্ন প্রতিষ্ঠানে শিক্ষামূলক চিত্র দেখানোর ব্যবস্থা করে থাকি। পরিকল্পনা খাতে এই বিভাগের অর্থসংস্থান অনুযায়ী আগামী আর্থিক বছর থেকে যে যে জেলায় আমাদের শ্রাব্যদৃশ্য ইউনিট হয়নি সেই সব জেলায় শ্রাব্যদৃশ্য ইউনিট খোলার প্রস্তাব রয়েছে।

**মহাবিদ্যালয় শিক্ষা**

**সরকারী কলেজ :** ১৯৮৪ সালে সল্টলেক বিধান নগরে 'বিধান নগর কলেজ' নামে একটি নূতন সরকারী কলেজ স্থাপিত হয়েছে। ১৯৮৪-৮৫ শিক্ষাবর্ষে কলা বিভাগ নিয়ে কলেজটি কাজ করতে শুরু করেছে। আশা করা যাচ্ছে ১৯৮৫-৮৬ শিক্ষাবর্ষ, থেকে বিজ্ঞান শাখা চালু করা যাবে।

কুচবিহার আচার্য ব্রজেন্দ্রনাথ শীল মহাবিদ্যালয়ে স্নাতক পর্যায়ে প্রাণীতত্ত্ব পাঠক্রম (পাস কোর্স) প্রবর্তন করা হয়েছে। কৃষ্ণনগর সরকারী মহাবিদ্যালয়ে স্নাতক স্তরে প্রাণীবিজ্ঞান ও উদ্ভিদ বিজ্ঞান (পাস ও অনার্স) পাঠক্রম চালু করা হয়েছে। ঝাড়গ্রাম রাজ কলেজে স্নাতক স্তরে শারীর বিজ্ঞান বিষয়ে অনুমোদন সম্প্রসারিত করা হয়েছে।

হলদিয়ায় নূতন সরকারী কলেজের নূতন ভবনটি এখনও নির্মীয়মাণ স্তরে আছে।

**বেসরকারী কলেজ :** ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষ বছরে অর্থাৎ ১৯৮৪-৮৫ সালে আর্থিক প্রতিকূলতার কারণে বর্তমান কলেজসমূহের উন্নয়নের প্রয়োজন পরিপূর্ণভাবে মেটানো সম্ভব হয়নি। তৎসত্ত্বে ৩৭ টি বেসরকারী কলেজে বিজ্ঞানসহ নূতন নূতন বিষয়ে পাঠক্রম প্রবর্তন করা সম্ভব হয়েছিল।

সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালে কলেজ শিক্ষার ক্ষেত্রে একটি সুষম উন্নয়ন পরিকল্পনা হাতে নেওয়ার প্রস্তাব আছে। সরকার কর্তৃক নিযুক্ত ভবতোষ দত্ত কমিশনের রিপোর্ট পাওয়া গিয়েছে। যে সমস্ত এলাকায় বর্তমানে কলেজ শিক্ষার সুযোগ নেই সেই সমস্ত এলাকায় নূতন কলেজ স্থাপনের একটি নীতি রচনা করা হচ্ছে। নূতন নীতি নির্ধারণের পর কয়েকটি নূতন কলেজ স্থাপন করা হবে বলে আশা করা যায়। এ ছাড়া উচ্চশিক্ষার জন্য ক্রমবর্ধমান চাহিদার সঙ্গে সঙ্গতি রক্ষা করার উদ্দেশ্যে বর্তমান কলেজসমূহে অতিরিক্ত সুযোগ-সুবিধার সৃষ্টি করা হবে। অনার্স (সম্মাননী) স্তরে এবং

বিজ্ঞান বিষয়ে পঠন-পাঠনের সুযোগ ব্যাপকভাবে বিশেষ করে গ্রামাঞ্চলে সৃষ্টি করার চেষ্টা করা হবে।

ছাত্রদের জন্য আরও কয়েকটি দিবাকালীন "হোম" প্রতিষ্ঠা করার প্রস্তাব আছে। যতটা সম্ভব শারীর শিক্ষার সুযোগ সৃষ্টি করা হবে।

আর্থিক অবস্থা অনুযায়ী দূর-দূরান্তর অঞ্চলে ছাত্রদের ও শিক্ষকদের জন্য আবাস গৃহের ব্যবস্থা করা হবে।

**বিশ্ববিদ্যালয় শিক্ষা**

বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের নূতন নূতন ভবন নির্মাণের কাজ এগিয়ে চলেছে। প্রশাসনিক ভবন, অধ্যাপন ভবন এবং কর্মচারী গৃহ নির্মাণের জন্য সরকার পক্ষ থেকে প্রশাসনিক আদেশ ইতিমধ্যেই জারী করা হয়েছে। ঐ বিশ্ববিদ্যালয়ের নির্মাণের কার্যগুলির জন্য মোট ১৫০ কোটি টাকার অধিক মঞ্জুরী রাজ্য সরকার দিয়েও দিয়েছেন।

আগামী শিক্ষাবর্ষ থেকে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় যাতে মেদিনীপুর জেলার প্রাক্ স্নাতক পর্যায়ে কলেজসমূহকে অনুমোদন দিতে পারে তার জন্য চেষ্টা করা হচ্ছে। বর্তমান বছরের শেষাশেষি বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের মূল ভবনের কিছু স্নাতকোত্তর বিভাগ খোলার জন্যও সর্বপ্রকার চেষ্টা করা হচ্ছে।১৯৮৫ সালের অক্টোবর-নভেম্বর মাসে গতানুগতির নহে এমন যে ছয়টি স্নাতকোত্তর বিভাগ খোলার প্রস্তাব আছে তার জন্য বিদাসাগর বিশ্ববিদ্যালয় ইতিমধ্যেই কিছু শিক্ষক ও শিক্ষাকর্মী পদ মঞ্জুর করার জন্য সরকারের কাছে প্রস্তাব পাঠিয়েছেন। বিষয়টি সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে।

রাজ্য সাহায্যপুষ্ট বিশ্ববিদ্যালয়সমূহের জন্য বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের অনুমোদিত সপ্ত পঞ্চবার্ষিকী পরিকল্পনাকালীন উন্নয়ন প্রকল্পগুলির প্রশাসনিক অনুমোদন রাজ্য সরকার দিয়ে দিয়েছেন। এই প্রকল্পগুলির মধ্যে কতগুলিকে কার্যে রূপান্তরিত করার জন্য প্রয়োজনীয় অর্থ ইতিমধ্যেই প্রদত্ত হয়েছে। অবশিষ্ট প্রকল্পগুলির এই অর্থ রাজ্য সরকার কর্তৃক পরিলকল্পনাগুলি পৃথকভাবে পরীক্ষার পর ছাড়া হবে।

অধিকাংশ বিশ্ববিদ্যালয়ই পরীক্ষাগ্রহণের সময়সূচী রক্ষা করতে সমর্থ হয়েছে।

ডঃ ভবতোষ দত্তের নেতৃত্বে গঠিত পশ্চিমবঙ্গ উচ্চশিক্ষা পরিকল্পনা কমিশন তাঁদের প্রতিবেদন পেশ করেছেন। রাজ্য সরকার ঐ প্রতিবেদন অনুধাবনের কাজ হাতে নিয়েছে।

**কারিগরী শিক্ষা**

**প্রযুক্তিবিদ্যা ও কারিগরী মহাবিদ্যালয় :** সর্বভারতীয় কারিগরী শিক্ষা কমিটি কর্তৃক রচিত মাপকাঠি অনুসারে যে শিক্ষক পদের সংখ্যা পাওয়া উচিত তার অর্ধেক সংখ্যক পদ হাওড়ায় শিবপুর বেঙ্গল এঞ্জিনিয়ারিং কলেজ ও জলপাইগুড়ি সরকারী এঞ্জিনিয়ারিং কলেজকে দিয়ে দেওয়া হয়েছে। হাওড়ার বি. ই. কলেজে ইতিপূর্বেই যে গণন বিজ্ঞান ও গবেষণা কেন্দ্র স্থাপিত হয়েছে তাকে আরও শক্তিশালী ও কার্যকরী করা হয়েছে। শিবপুর বি. ই. কলেজ এবং জলপাইগুড়ি সরকারী এঞ্জিনিয়ারিং কলেজ উভয়ের জন্যই ছাত্রীদের আবাসগৃহের সম্প্রসারণের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

রাজ্যের বর্তমান কারিগরী মহাবিদ্যালয়গুলি লোকবলের সঠিক উপযোগ এবং তাদের বর্তমান বেতন কাঠামো ও পদমর্যাদার ক্ষেত্রে যদি কোনো বৈষম্য থাকে তা দূর করার উদ্দেশ্যে তাদের বর্তমান কর্মচারী কাঠামোর একটি অংশকে সুবিন্যস্ত করার চেষ্টা করা হচ্ছে। এ সম্বন্ধে একটি সম্পূর্ণ প্রস্তাব

সরকারের বিবেচনাধীন আছে। রাষ্ট্রপুঞ্জের উন্নয়ন কর্মসূচীর আর্থিক সাহায্যে কলকাতার চর্ম প্রযুক্তিবিদ্যা মহাবিদ্যালয়ের উন্নয়ন সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে।

রাজ্যে একটি নূতন এঞ্জিনিয়ারিং মহাবিদ্যালয় স্থাপনের ভিত্তিমূলক কাজকর্ম প্রায় শেষ। স্থানাভাবজনিত এবং অন্যান্য কারণে পূর্ব পরিকল্পিত কলকাতার লবণ হ্রদের পরিবর্তে নদীয়া জেলার কল্যাণীতে এই কলেজের স্থান নির্বাচন হতে পারে।

**পলিটেকনিক ঃ** পলিটেকনিকের আদর্শ কর্মচারী কাঠামো সম্বন্ধে সুপারিশ করার জন্য পলিটেকনিকের নবপ্রবর্তিত তিন বছরের পাঠক্রমকে আরও অর্থবহ, কার্যকরী ও প্রশিক্ষণ তথা কর্মসংস্থানমুখী করার জন্যই এটা করা হয়েছে। আশা করা হচ্ছে কমিটি শীঘ্রই তাদের রিপোর্টটিকে চূড়ান্ত রূপ দেবেন।

কাঁথি ও রায়গঞ্জে একটি নূতন পলিটেকনিক প্রতিষ্ঠা এবং কলকাতার আচার্য প্রফুল্লচন্দ্র রায় পলিটেকনিকে 'যন্ত্রায়ন প্রযুক্তিবিদ্যা' সম্বন্ধে একটি পাঠক্রম প্রবর্তন শীঘ্রই কার্যে পরিণত হওয়ার আশা আছে। কলকাতার মহিলা পলিটেকনিকে ছাত্রীদের হস্টেল প্রতিষ্ঠা করার একটি প্রস্তাব অনুসরণ করা হচ্ছে।

**বয়স্ক শিক্ষা**

১৯৮৪-৮৫ বছরে কেন্দ্রীয় অংশে ১৬টি এবং রাজ্য অংশে ৩০ টি গ্রামীণ ব্যবহারিক সাক্ষরতা প্রকল্প চালু আছে। ১৯৮৪-৮৫ সালে চালু করার জন্য কেন্দ্র আরও তিনটি প্রকল্প মঞ্জুর করেছে। কেন্দ্র ও রাজ্য গ্রামীণ ব্যবহারিক সাক্ষরতা প্রকল্পের অধীনে ১১,০১১ টি বয়স্ক শিক্ষাকেন্দ্র চালু আছে। রাজ্যের অন্য বয়স্কশিক্ষা প্রকল্পের অধীনে আবও ৪,৭২৫ টি বয়স্ক শিক্ষা কেন্দ্র চালু আছে।

১৯৮৪ সালের সেপ্টেম্বর পর্যন্ত রাজ্যে বয়স্ক শিক্ষার্থীর সংখ্যা ছিল ৪.৩৯ লাখ। ১৯৮৪-৮৫ সালের নির্ধারিত লক্ষমাত্রা ছিল ৪.৭৮ লক্ষ। পূর্ববর্তী বছরের অনুরূপ সময়ে ৩.৯৪ লক্ষ শিক্ষার্থীর যে সংখ্যায় পৌঁছানো গিয়েছিল সে তুলনায় এই সাফল্য ভালই বলা যায়। ১৯৮৪-৮৫ সালের জন্য পরিকল্পনা কমিশন যে লক্ষমাত্রা স্থির করে দিয়েছেন এই রাজ্য তা অতিক্রম করার দ্বারদেশে পৌঁছে গিয়েছে। ১৯৮৫-৮৬ সালের জন্য বয়স্ক শিক্ষার্থীর লক্ষমাত্রা ধরা হয়েছে ৫.৫০ লাখ।

১৯৮৪-৮৫ সালে ভারত সরকারের ১০.৯৫ লাখ টাকা অনুদানের সাহায্যে গ্রামীণ ব্যবহারিক সাক্ষরতা প্রকল্পের কেন্দ্রীয় অংশে উত্তর সাক্ষরতা কর্মসূচী চালিয়ে যাওয়া হচ্ছে। শহরবাসী নিরক্ষরদের এবং শিল্প শ্রমিকদের উপকারার্থে কলকাতার 'শ্রমিক বিদ্যাপীঠ' বিভিন্ন পাঠক্রম চালিয়ে যাচ্ছেন।

**সমাজ শিক্ষা**

বিভিন্ন সাংস্কৃতিক প্রতিষ্ঠানকে আর্থিক সাহায্য দেওয়া ছাড়াও রাজ্যের শিক্ষা দপ্তর ১৯৮৪-৮৫ সালে চুঁচুড়ায় অবস্থিত ভূদেব মুখোপাধ্যায়ের এবং নৈহাটীস্থিত বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের পৈত্রিক জমিজমা অধিগ্রহণ করেছেন। বৃষ্টলের রাজা রামমোহন রায়ের ১৫০ তম মৃত্যুবার্ষিকী কমিটির অনুরোধে রাজ্য সরকার ঐ কমিটিকে রামমোহনের একটি ব্রোঞ্জের আবক্ষ মূর্তি উপহার দেওয়ার সিদ্ধান্ত নিয়েছে। ৩০,০০০ টাকা ব্যয়ে মূর্তিটি ইতিমধ্যেই তৈরী হয়ে গিয়েছে এবং শীঘ্রই তা বৃষ্টলে পাঠানো হবে। বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় ও ভূদেব মুখোপাধ্যায়ের অধিগৃহীত পৈত্রিক জমির উপর বিভিন্ন শিক্ষামূলক ভবনাদি নির্মাণের প্রস্তাব আছে যথা, অতিথিশালা, পাঠাগার ভবন, সাংস্কৃতিক ভবন ইত্যাদি।

**শিক্ষক- শিক্ষণ মহাবিদ্যালয়**

রাজ্যে ৭,৬০০ টি আসনবিশিষ্ট ৪৫টি শিক্ষক-শিক্ষণ মহাবিদ্যালয় আছে। বর্ধমানের সরকারী প্রশিক্ষণ মহাবিদ্যালয়ের জন্য একটি নূতন ভবন নির্মাণের প্রস্তাব রাজ্য সরকারের সক্রিয় বিবেচনাধীন আছে। কলকাতার ডেভিড হেয়ার প্রশিক্ষণ কলেজের নূতন ভবন নির্মাণের কাজ এগিয়ে চলেছে।

১৯৮৩ সালে রাজ্য সরকার এন. সি. ই. আর. টি-র সহযোগিতায় নিম্নলিখিত তিনটি কলেজে তিনটি নিরবচ্ছিন্ন শিক্ষাদান কেন্দ্র চালু করেছেন ঃ-

১। আনন্দচন্দ্র শিক্ষক প্রশিক্ষণ কলেজ, জলপাইগুড়ি

২। তাম্রলিপ্ত মহাবিদ্যালয়, তমলুক

৩। সরকার পোষিত শিক্ষক প্রশিক্ষণ মহাবিদ্যালয়, পুরুলিয়া।

১৯৮৪-৮৫ সালে রাজ্যে আরও তিনটি নিরবচ্ছিন্ন শিক্ষাদান কেন্দ্র প্রতিষ্ঠা করার প্রস্তাব আছে এবং এই প্রস্তাবে রাজী হওয়ার জন্য এন. সি. ই. আর. টি-কে অনুরোধ করা হয়েছে।

১৯৮৪-৮৫ সালে রায়গঞ্জ বি.এড. কলেজের জন্য একটি অধ্যক্ষের পদ সৃষ্টি করা হয়েছে। পশ্চিমবঙ্গে শিক্ষক প্রশিক্ষণের জন্য একটি রাজ্য পর্ষদ প্রতিষ্ঠান প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**রবীন্দ্র-রচনাবলী, নেতাজী রচনাবলী এবং সাহিত্য পুরস্কার**

রবীন্দ্র-রচনাবলীর ষষ্ঠ খণ্ড ইতিমধ্যেই প্রকাশিত হয়েছে। সপ্তম খণ্ড মুদ্রণের কাজ এগিয়ে চলেছে। ১৯৮৬ সালের মধ্যে অবশিষ্ট খণ্ডগুলি প্রকাশের চেষ্টা করা হচ্ছে।

নেতাজীর রচনাবলী প্রকাশের বিষয়টি রাজ্য সরকারের বিবেচনাধীন।

১৯৮৪ সালে রবীন্দ্র পুরস্কার, বঙ্কিম স্মৃতি পুরস্কার এবং বিদ্যাসাগর স্মৃতি পুরস্কার দেওয়া হয়েছে। প্রখ্যাত সাহিত্যিক শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের নামে একটি পুরস্কার প্রবর্তন রাজ্য সরকারের বিবেচনাধীন আছে।

**নেতাজী এশীয় গবেষণা ইন্‌স্টিটিউট**

নেতাজী এশীয় গবেষণা ইন্‌স্টিটিউট "এশিয়ান স্টাডিজ" নামে একটি ত্রৈমাসিক পত্রিকা প্রকাশ করছেন। এর তিনটি সংখ্যা ইতিমধ্যেই প্রকাশিত হয়েছে। বর্তমান বছরে এই ইন্‌স্টিটিউটের ফ্যাকাল্টি সদস্যগণ এবং বৃত্তিপ্রাপ্ত গবেষকগণ ইতিমধ্যেই ১৭টি গবেষণা প্রকল্পে হাত দিয়েছেন। এর মধ্যে পাঁচটির কাজ সমাপ্তির মুখে।

ইন্‌স্টিটিউট যে সমস্ত গবেষণা প্রকল্পে হাত দিয়েছেন তার মূল্যায়ণের জন্য এই সংস্থার কর্তৃপক্ষ একটি বিশেষজ্ঞ কমিটি গঠন করেছেন।

**পুস্তক পর্ষৎ**

বিশ্ববিদ্যালয় স্তরের ছাত্রগণ যাতে মাতৃভাষার মাধ্যমে পড়াশুনা করতে পারেন তা সুনিশ্চিত করার জন্য পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষৎ বিভিন্ন বিষয়ে বাংলায় পুস্তক প্রকাশনার কাজ চালিয়ে যাচ্ছে। পশ্চিমবাংলা ও বাংলাদেশের বিভিন্ন বিশ্ববিদ্যালয় এই পর্ষদের প্রকাশিত বহু পুস্তক সুপারিশ

করেছে। বিজ্ঞানের উপর কয়েকটি বই রবীন্দ্র পুরস্কার পেয়েছে।

১৯৮৪-৮৫ সালে পর্যৎ ৪৫টি বই প্রকাশ করেছে এবং বিক্রীত বইয়ের মূল্য প্রায় চার লক্ষ টাকার বেশী। আলোচ্য আর্থিক বছরে বইয়ের বিক্রয়লব্ধ অর্থ ছয় লক্ষ টাকা হবে বলে অনুমান করা হচ্ছে।

বর্তমান আর্থিক বছরে প্রায় ৬০টি পুস্তক প্রকাশ করার উদ্যোগ নেওয়া হয়েছে। যদি সস্তা দরের ছাপার কাগজ পাওয়া যায় তবে ঐ লক্ষ্যমাত্রা পূরণ করা যাবে বলে আশা করা যায়।

কেন্দ্রীয় আর্থিক সাহায্য প্রাপ্তি সাপেক্ষে উচ্চতর মাধ্যমিক ও বিশ্ববিদ্যালয় স্তরে নেপালী ভাষায় পাঠ্যপুস্তক প্রকাশের ব্যাপারে বিশেষ যত্ন নেওয়া হচ্ছে।

গণিত, প্রাণীবিদ্যা, অর্থনীতি, ব্যবসায় শাস্ত্র ও ভূগোলের পারিভাষিক শব্দের পুস্তক প্রকাশের ব্যাপারে বিশেষ উদ্যম নেওয়া হচ্ছে।

**সাহিত্যিক প্রমুখ ব্যক্তিগণের পেন্সন দান**

সাহিত্যিক, সাংবাদিক প্রমুখ যাঁদের বয়স সাধারণতঃ ৫৫ বছরের বেশী এবং যাঁদের জীবিকার উপযুক্ত সংস্থান নেই তাঁদের পেন্সন দানের জন্য ১৯৮৪-৮৫ সালে ৪.৩৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছে। মাসিক ১০০ টাকা থেকে ২০০ টাকা পর্যন্ত হারে ২০০ জনের অধিক ব্যক্তিকে বর্তমান আর্থিক বছরে এইরূপ পেন্সন দেওয়া হয়েছে।

ভারত সরকারের ১৯৬১ সালের "রি-অ্যাক্টিভাইজেশন" পরিকল্পনার অধীনে ৯৫টি দরখাস্ত তাঁদের বিবেচনার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট পাঠানো হয়েছে। এদের মধ্যে রাজ্য সরকারের পেন্সনভোগীদের কয়েকটি দরখাস্তও আছে।

**উপসংহার**

উপসংহারে আমরা মাননীয় সদস্যদের নিকট এই আবেদন জানাচ্ছি যে বামফ্রন্ট সরকারের সামগ্রিক দৃষ্টিভঙ্গির সঙ্গে সংগতি রেখে শিক্ষানীতি নির্ধারণ ও তার রূপায়ণে আমরা অঙ্গীকারবদ্ধ। আপনাদের মূল্যবান আলোচনায় আমাদের উত্থাপিত প্রস্তাবসমূহ আরও সমৃদ্ধশালী হওয়ার সুযোগ পাবে। আমরা একান্তভাবে আশা করি সকলের মিলিত প্রয়াসের মধ্যদিয়ে আমরা পশ্চিমবাংলার শিক্ষার মানকে উন্নত ও শিক্ষাকে সম্প্রসারিত করতে সফল হব।

## Demond No. 34

**Mr. Speaker :** There are 43 cut motions in Demand No. 34.

All the cut motions are in order and taken as moved.

## MOTIONS FOR REDUCTION

1. Shri KASHINATH MISRA Sir, I beg to move that the Amount of Demand be Reduced to Re.1-

Shri Kashinath Mishra (No-2 to 36)

Shri Subrata Mukhapadhyay (No-37 to 40)

Shri Abdul Mannan (No 41 & 42)

Dr. Sushovan Banerjee (No 43)

Sir, I beg to move that the Amount of the Demand be reduced by Rs.100/-

**ডঃ কিরণ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা খাতের যে ব্যায়বরাদ্দের দাবী মাননীয় মন্ত্রীমহাশয় উপস্থিত করেছেন আমি তার বিরোধিতা করছি। স্যার, সাধারণতঃ শিক্ষা বাজেটে যা বরাদ্দ করা হয় সেটাকে সামাজিক উন্নয়নের ক্ষেত্রে একটা ইনভেষ্টমেন্ট বা বিনিয়োগ বলে ধরে নেওয়া হয়। কিন্তু বর্তমান সরকারের ক্ষেত্রে সেকথা বলা যায় না বলে আমি এর বিরোধিতা করছি। বামফ্রন্ট ক্ষমতায় আসার আগে শহর-নগরের সব ক'টি বিশ্ববিদ্যালয় এবং কলেজের দেয়ালে লেখা দেখতাম যে, "বৈজ্ঞানিক শিক্ষা ব্যবস্থা চাই, শিক্ষাকে জনমুখী করতে হবে, শিক্ষাকে সকলের কাছে পৌঁছে দিতে হবে, অর্থাৎ সার্বজনীন করতে হবে।"

স্যার, গত বছর অর্থনৈতিক সমীক্ষার ২১ নং বাজেট প্রকাশনীর ৪৪-৪৫ পৃষ্ঠায় যে কথা গুলি বলা হয়েছিল সে কথা গুলিই এ বছরও হুবহু একই সুরে এ বারের অর্থনৈতিক সমীক্ষার ২১ নং প্রকাশনীর ৩৬-৩৭ পৃষ্ঠায় ছাপান হয়েছে। নতুন কোন কথা সংযোজন করা হয়নি, একই কথা ছাপান হয়েছে। ফলে এ গুলি মুখের কথায় পর্যবসিত হয়েছে। বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি এবং ভাষা নীতি সম্বন্ধে কোন সুস্পষ্ট ধারণা মানুষের মধ্যে জন্মেছে কিনা জানি না। তবে আমার জন্মায়নি এবং আমার মনে হয় আমার মত অনেকেরই জন্মায়নি। শিক্ষা কাঠামোর কোন সুষ্ঠু বিন্যাস, ভাষা নীতির স্থির নির্দেশ অথবা কোন পাঠ্যসূচীর আধুনিকীকরণ বা তার মান উন্নয়ন, শিক্ষার মান উন্নয়ন, শিক্ষকের মান উন্নয়ন, স্কুল গৃহের সম্প্রসারণ, স্কুল-কলেজে লাইব্রেরী-ল্যাবোরেটরির সম্প্রসারণ ইত্যাদি বিষয়গুলি বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতির বহির্ভূত। এই সব বিষয় গুলি যদি আমরা আলোচনা করি তাহলে দেখব যে, এই সমস্ত বিষয় গুলির সম্প্রসারণ ঘটাতে বামফ্রন্ট ব্যর্থ হয়েছে। কেবল মাত্র বামফ্রন্ট বারো ক্লাশ পর্যন্ত ছাত্র-ছাত্রীদের বেতন মকুব করে দিয়েছে এবং সেই বেতন মকুবের ঢক্কানিনাদ শুনে শুনে আমাদের কানে তালা লেগে গেছে। কিন্তু আমরা একবারও শুনি না যে, কংগ্রেস রাজত্বে ক্লাশ এইট্ পর্যন্ত মেয়েদের বেতন দিতে হ'ত না। আর আগে ১০ থেকে ৩০ শতাংশ পর্যন্ত অর্থনৈতিক ক্ষেত্রে দুর্বল পশ্চাৎপদ সম্প্রদায় ভুক্ত ছাত্রদের বেতন মকুব করা হ'ত। তাদের বেতন মকুব করার ক্ষমতা প্রধান শিক্ষক বা অধ্যক্ষদের ছিল। এখন কি হচ্ছে? স্যার, আপনি যদি বড় বড় কলেজের সামনে যান তাহলে দেখতে পাবেন খুব বড় বড় দামি গাড়ি চড়ে ছেলে-মেয়েরা আসছে, তাদের বেতন মকুব করা হয়েছে।

**[3.40 -3.50 p.m.]**

তাতে বাহবা নেবার কিছু আছে বলে আমি মনেন করি না। সরকার যেভাবে অর্থাভাবে ধুঁকছেন তাতে মাহিনা ঠিকমত দিতে পারছেন না, মাহিনা বাকি পড়ছে। স্কুল শিক্ষকরা তাঁদের নিজেদের পয়সা দিয়েই মাহিনা বাড়িয়েছেন। তার কারণ হচ্ছে, আগে ৬৫ বছর অবধি চাকরী করার অধিকার ছিল আর এখন সেটা কমিয়ে ৬০ বছরে আনা হয়েছে। প্রাইমারী স্কুলের শিক্ষকদের ক্ষেত্রেও তাই করা হয়েছে। তাঁরা ৫ বছরে কাজ করে যে টাকাটা পেতেন, সেই টাকা দিয়েই তাঁদের কিছু মাহিনা বাড়িয়ে দেওয়া হয়েছে। কিন্তু এই সরকারের আত্মতুষ্টি দেখছি যে আমরাই মাহিনা বাড়িয়ে দিয়েছি। যারা গাড়ী চড়ে আসে সেই সমস্ত ছেলেদের কাছে ১২।১৪ টাকা কিছুই নয়। সেই টাকাটা তারা বাড়ী থেকে এনে

পকেট খরচা হিসাবে অর্থাৎ বাড়তি পয়সা ষ্টল এবং রেষ্টুরেন্টে খরচা করে ফেলে। যদি বলা যেত, যাদের আর্থিক সংগতি নেই তাদের ক্ষেত্রে মকুব করে দেওয়া হলো তাহলে আলাদা কথা ছিল। কিন্তু আপনারা তা করেননি। এই জিনিষটা না করে একটা আয়ের সীমা যদি বেধে দেওয়া হতো, ৫০০ টাকাই হোক কিম্বা ৭০০ টাকাই হোক তাহলে ভাল হতো আর বাড়তি আয়ের লোকেদের ছেলেমেয়েদের, তাদের ক্ষেত্রে যদি মাহিনা দেবার ব্যবস্থা থাকতো তাহলে অসুবিধা হতো না। আর এই এত ঢক্কা-নিনাদের প্রয়োজন হতো বলে মনে করি না। দ্বিতীয় কথা হচ্ছে, গণতন্ত্র নাকি শিক্ষাক্ষেত্রে ভীষন বিপন্ন। কিছুদিন আগে আমাদের উচ্চ শিক্ষামন্ত্রী অধ্যাপক শম্ভু ঘোষ Democracy in the Universities is in danger বলে একখানা পাম্পলেট বের করেছিলেন। এই পাম্পলেটে তিনি বলেছেন বিশ্ববিদ্যালয়ে গণতন্ত্র নাকি একেবারে বিপন্ন। এখন প্রোপাগ্যেন্ডা লিটারেচারের ক্রটিই হচ্ছে তার মধ্যে কিছু অসত্য ভাষন, অর্ধসত্য ভাষন, কিছু কল্পনা এগুলি থাকবে। যারা ওয়াকিবহাল আছেন তাঁরা এগুলি ধরতে পারেন। প্রথমেই লেখা আছে It has been stated in unequivocal terms in the Model Act for the Universites মডেল য়্যাক্ট ফর ইউনিভারসিটিস কোনদিন কস্মিনকালেও পাশ হয় নি। মডেল য়্যাকট কমিটি হয়েছিল বলে জানি। এখানে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় উপস্থিত আছেন। তিনি বলতে পারবেন, আমার যদি কিছু ভুল হয়ে থাকে তাহলে তিনি নিশ্চই শুধরে দেবেন। মডেল য়্যাকট কমিটি ঐ ইনটার ইউনির্ভাসিসিটি বোর্ড এটা দেখে গ্রহণ করলেও মডেল ফর দি ইউনির্ভাসিটিস কস্মিনকালেও পাশ হয়নি। আমি জবাবী ভাষনে লিখেছিলাম Education in West Bengal gone left. আমাকে দিন-খন তারিখ দেবেন, কোন দিনে এটা পাস হয়েছে? আপনারা এই যে মডেল য়্যাকটের কথা বলছেন এবং অন্যান্য কমিশনের কথা বলছেন কিন্তু একটি কথা খুব ভালভাবে গোপন করে গেছেন যে কথাটা বিভিন্ন এডুকেশন কমিশন, বিভিন্ন কমিটি বারবার সুস্পষ্ট-ভাষায় বলেছেন Whatever may be the consideration the best man has to be appointed. যিনি নিয়োগ কর্ত্তা তিনি ভেবেই এই কথা বলেছিলেন। সেটা নিয়ে একটা জেহাদ ঘোষণা করা হয়েছিল এবং আপনারা যদি এই বইটা পেয়ে থাকেন এবং পড়ে থাকেন তাহলে দেখবেন এখানে সম্পূর্ণরূপে একটা উস্‌কানী দেওয়া হয়েছে ; তার বিরুদ্ধে জেহাদ। তাকে এখান থেকে রিকল করার জন্য তার পিছনে লাগা হয়েছে। বিশ্ববিদ্যালয়ে গভর্ণর এবং আমরা, এবং যতদুর মনে হয় আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় বলেছিলেন যখন এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে আমরা সেটা গ্রহণ করে নিয়েছি, পরে তাঁদের কার্যকলাপ দেখে আমরা পরে ভাবব, কিন্তু তার আগেই একটা জেহাদ ঘোষণা করা হয়েছিল, সেটা কতদুর কি হল বুঝতে পারছি না। বলা হল কি? এই জেহাদের সূত্র ধরে, কলকাতা বিশ্ববিদ্যালয়ে কাজ কর্ম করা একেবারে দুষ্কর হয়ে পড়েছে। সিনেটের মধ্যে উপাচার্য বিরোধী একটা দল হয়ে গেল। এখান উপাচার্য মহাশয়কে দুটি দলের সংগে কাজ করতে হচ্ছে। একদল তাঁর সম্পূর্ণ বিরোধী। বিরোধী চিরকালই থাকে, কিছু দলাদলি শিক্ষকদের মধ্যে সব জায়গাতেই থাকে, কিন্তু এই ধরণের নগ্ন এবং রাজনৈতিক বিরোধিতা কস্মিনকালে হয় নি। আমাদের যুক্তফ্রন্ট সে জিনিষটা আনছে, যুক্তফ্রন্ট তথা বামফ্রন্ট তাঁদের শিক্ষা নীতির মূল তথা হচ্ছে যে রাজনৈতিক সাম্রাজ্য বিস্তার করা। এই রাজনৈতিক সাম্রাজ্য বিস্তার করতে গিয়ে বিশ্ববিদ্যালয়ে যে ভাইস চ্যানসেলর আছেন প্রত্যেককে তাঁদের অন্তর্ভূক্ত হতে হবে। যেহেতু কলকাতা বিশ্ববিদ্যালয়ে নিজেদের পছন্দমত হয় নি, সুতরাং ১৯৮৪ সালে এ্যামেন্ডমেন্ট এ্যাক্ট আনা হয়েছিল, সেটা দিল্লীতে গিয়ে আটকে রয়েছে। এ্যামেন্ডমেন্ট করে এমন ব্যবস্থা করা হল যাতে আচার্যে আর কোন বাধা না থাকে, যাকে পাঠানো হবে তাকেই করা হবে; এই হচ্ছে পরিস্থিতি। গণতন্ত্রের প্রতি যদি এতই মমত্ববোধ থাকবে তবে নমিনেটেড কাউনসিল গুলি মাসের পর মাস, বছরের পর বছর বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে বসে আছে, সেটাকে কেন জিইয়ে রাখা হয়েছে। সেগুলি কি ধরণের গণতন্ত্র?

কলকাতা বিশ্ববিদ্যালয় হলে না হয় বুঝতাম যে অন্য কারণ আছে, এটাকে সুপারসিড করা হয়েছিল কিন্তু দুর্নীতির জন্য কোন অনুসন্ধান কমিটি হল না, তদন্ত কমিশন বসলনা, তাহলে বুঝতাম যে যারা দুর্নীতি করছে তাদের শাস্তি পাওয়া উচিত ছিল, বামফ্রন্ট শাস্তি দিয়েছেন। শিক্ষিত মানুষ সেটা বুঝত। তা না করে শুধু চীৎকার করা হচ্ছে যে গণতন্ত্র নাই, গণতন্ত্র নাই। ভেবে দেখুন, এই যদি গণতন্ত্রের নমুনা হয় ভাইস-চ্যানসেলর নিজের দলের হবেন, সহ-উপাচার্য প্রো ভাইসচ্যানসেলর রেজিষ্টার, নিজের দলের হতে হবে। ইনসপেক্টর নিজের দলের হতে হবে, এই রকম যদি ব্যবস্থা হয় যে প্রিন্সিপ্যাল, হেডমাষ্টার এমন কি শিক্ষক যাঁরা নিয়োগ পত্র পাবেন তাঁরাও নিজেদের দলের হবেন, তাহলে গণতন্ত্র কি ভাবে রক্ষা হবে আমি তা বুঝতে পারছি না।

**[3.50 –4.00 p.m.]**

গণতন্ত্রের জন্য কলেজ সার্ভিস কমিশন বলে গণতন্ত্রের ধ্বজাধারী একটি কমিশন তৈরী হয়েছে! ঐ কমিশন নাকি একেবারে শ্রেষ্ঠ লোককে দিচ্ছেন! ইতিমধ্যে ২৮ জনকে তাঁরা পাঠিয়েছেন, কিন্তু ঐ ২৮ জনকে বামফ্রন্ট সরকার ছাড়পত্র দিতে পারছেন না। যদিও কলেজ সার্ভিস কমিশন ওঁদের ছাড়পত্র দিয়েছেন কিন্তু সরকারী ডিপার্টমেন্টে গিয়ে সেগুলো আটকে গেছে, দেখা গেছে যে ওগুলো অচল মাল। এমনও খবর আমার আছে, অবশ্য আমি সেই কথা রাখতে পারিনি, হেড অফ দি ডিপার্টমেন্টের রেকমান্ডেশনে তাঁকে পাঠান হয়েছিল। বিশেষ কিছুর চাপে কি করে নাকি তিনি এম.এ পাশ করেছিলেন! কিন্তু পরে আমি দেখলাম যে তাঁরা ম্যাট্রিকুলেশন সার্টিফিকেট পর্যন্ত নেই। আপনাদের আমলে ৪০ বছর বয়সকে কনডন্ করিয়ে ৭০০-১৬০০ গ্রেডেই যে শুধু রেকমান্ড করেছেন তাই নয়, তাঁকে দুটি গভর্ণিং বডির মেম্বার পর্যন্ত করেছেন। আপনারা তো জানেন, ফার্স্ট ক্লাশ ফার্স্ট বলে সেকেন্ড ক্লাশ লোক দিয়েছেন। এ্যাপয়েন্টমেন্টের জন্য লোক এম.এল.এর রেকমান্ডেশন নিয়ে হাজির হয়েছেন এবং কোন রকম ইন্টারভিউ না নিয়েই তাঁকে কলেজ সার্ভিস কমিশন চাকরী দিয়েছেন। তাঁদের এখানে ছোট করতে চাইনা পার্টিকুলার্স দিয়ে। কিন্তু আপনি, মাননীয় মন্ত্রী মহাশয়, যদি চান তাহলে আপনাকে বলতে হবে, তঁকে ডিসমিস্ করবেন এবং এই মর্মে যদি লিখে দেন তাহলে আমি আপনাকে লিষ্ট দেবো। আজকে এই ধরণের সব অন্যায় অবিচার চলছে। আপনারা গণতন্ত্র চান বলছেন, কিন্তু গণতন্ত্র এইভাবে হয়না। দুর্নীতি আপনারা একটা শিল্পে পরিণত করেছেন, ইউ হ্যাড রিডিউসড্ করাপশন ইন্টু এান আর্ট। গণতন্ত্র আপনাদের কাছে একটা ভাওতা মাত্র, একটা আর্টে পরিণত হয়েছে মাত্র। আপনি একটি স্কুলে গিয়ে চারজন শিক্ষককে দেখেন নি বলে ওঁদেরকে সাসপেন্ড করেছেন। কিন্তু আপনি যদি আরো অন্যান্য স্কুলে যান তাহলে অনেক জায়গায়ই দেখতে পাবেন যে সেখানে না আসে ছাত্র, না আসেন মাষ্টারমশাইরা। আজকে কাগজে কলমে ৭৭ লক্ষ ছাত্র পড়ছে দেখিয়ে দেবেন, ৯০ লক্ষ ছাত্র পড়ছে দেখিয়ে দেবেন, কিন্তু সেখানে খুঁটে আছে, গোয়াল নেই। এই ধরণের কাজ আপনারা করছেন, এইভাবে পার্সেন্টেজ্ আপনারা দেখাচ্ছেন। বর্ধমান ডিভিশনে ডি.আই অফ স্কুলস্-এর অধীনে শত শত লোক প্রাইমারী স্কুলে চাকরী পেয়েছেন যাঁদের প্রাইমারী স্কুলে চাকরী পাবার যোগ্যতা পর্যন্ত নেই। একটু ভাল করে খোঁজ নিলেই এটা জানা যাবে। এই রকম পরিস্থিতি গিয়ে দাঁড়িয়েছে। আপনারা বলছেন গণতন্ত্রের কথা! আপনারা তো স্বৈরতন্ত্রের চরমে গিয়ে পৌছেছেন। আপনারা দুর্নীতিতন্ত্রের, স্বৈরতন্ত্রের কথা বলেন বলুন, কিন্তু গণতন্ত্রের বুলি অন্ততঃ এই ক্ষেত্রে দেবেন না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাঠ্য বইয়ের ব্যাপারে এঁরা কি করছেন? আপনারা পাঠ্য বই করতে গিয়ে প্রথম থেকেই ইংরাজী বিদায় করেছেন। আপনারা ক্লাশ সিক্স থেকে ইংরেজী সুরু করেছেন। কিন্তু ভূমিকাটাই এমন করেছেন যে মাষ্টারমশাইদের এই বই পড়াতে গিয়ে ট্রেনিং নিতে হয়। তারপর একটা ম্যানুয়াল বের করেছেন, ক্লাশ সিক্সে পড়াতে গিয়ে সেই ম্যানুয়ালও তাঁদের পড়তে হয়। তারপরে

পাতায় আছে - আমাদের বড্ড ভুল হয়ে গেছে, শেষের পৃষ্ঠায় এ,বি.সি.ডি দিয়ে দিয়েছি, আপনারা গোড়া থেকে এ,বি,সি,ডি'টা পড়িয়ে নেবেন। বইটা পড়ে দেখবেন, বইটি আমি আনিনি। মন্ত্রী মহাশয় নিশ্চয়ই এই ব্যাপারে খবর রাখেন। বইয়ের শেষে এ,বি,সি,ডি, লিখেছেন এবং বলেছেন যে, আমাদের ভুল হয়ে গেছে প্রথম পাতায় না দিয়ে। আপনারা ছাত্রদের পড়িয়ে দিলেন এবং ছাত্ররা বইখানা পড়ে নিল। ছাত্ররা এটা পড়বে, ভাল কথা। মাষ্টার মহাশয় না হয় ম্যানুয়াল করে পড়িয়ে দিলেন, কিন্তু মায়েরা ম্যানুয়েল পড়বেন কোথায়? গ্রামেগঞ্জে মায়েরা তো ম্যানুয়েল লেবার করছে। এই সমস্ত ম্যানুয়েল লেবারটা মায়েরা করছে, তারা ম্যানুয়েল পড়বে কি করে? তাদের জন্য আপনারা কিছু করেছেন কি? তাহলে আপনারা গ্রামেগঞ্জে সেই রকম একটা ট্রেনিং সেন্টার খুলে দিন গার্জেনদের জন্য। তাদের জন্য বাংলা ম্যানুয়েল তৈরী করে দিন, যেটা পড়ে ছেলেদের সাহায্য এবং সহযোগিতা করতে পারে। ক্লাস সেভেনের ইংরাজীর জন্য ম্যানুয়েল পড়িয়ে আপনারা এক রকম ঠেলে ঠেলে যদি ১০,১২ নাম্বার দিতে পারেন, তাহলে বাকী গ্রেস মার্ক দিয়ে ২০ হয়ে যাবে আর বাংলাতে ৪০ দিয়ে দেবেন, তাহলে ৬০ হয়ে যাবে। তাহলেই পাস হয়ে যাবে। তারপর কি হবে? হায়ার সেকেন্ডারীকে গিয়ে যদি ১৫, ২০ পাওয়ার পর তাকে পাস করিয়ে দেন, তাহলে তার ভবিষ্যৎটা কি হবে? আপনারা তার ভবিষ্যৎটা শেষ করে দিলেন। আপনারা রবীন্দ্র নাথের মাতৃদুগ্ধ পান করিয়েছেন অনেক দিন। আমি এই প্রসঙ্গে বলতে চাই, রবীন্দ্রনাথ সম্বন্ধে আপনাদের স্বরণ থাকতে পারে, কিম্বা খুলে দেখবেন, স্যাটলার কমিশনের রিপোর্ট খুলে দেখবেন - স্যাটলার কমিশনে ম্যানুয়েল স্যাটলার মাইকেল স্যাটলারকে জিজ্ঞাসা করেছিলেন - আপনি কি বলেন? তিনি উত্তরে বলেছিলেন - এখানে মাতৃভাষার শিক্ষা হবে, কিন্তু ইংরাজীকে সেকেন্ড ল্যাংগোয়েজ হিসাবে অন্তত: এফিসিয়েন্টালি বোর্ড থেকে পড়িয়ে দেওয়া দরকার। আপনারা পড়ে দেখবেন সেটা। আপনারা ইংরাজীকে সেকেন্ড ল্যাংগোয়েজ হিসাবে পড়িয়ে দিন। সেটা আপনারা করছেন না। আজ পর্যন্ত এখানে বাংলা ভাষায় একটা ডাক্তারী বই দেখাতে পারবেন না ; বাংলাতে ইনজিনিয়ারিং বই দেখাতে পারবেন না। একটা বিরাট সংখ্যক ছেলেকে আলাদা করে অপাংক্তেয় করে রেখেছেন। আর একটা কথা বলতে চাই - এই যে আপনারা ইতিহাসের সিলেভাস করেছেন, আপনারা কার্ল মার্কস্ পড়ান, তাতে আমার ব্যক্তিগত কোন আপত্তি নেই। আমি কার্ল মার্কস পড়েছি এবং খুব কষ্ট পেয়েছি কার্ল মার্কস বুঝতে এবং ডিরেরকটিভ্ মেটিরিয়ালিজিম বুঝতে। আমি ইতিহসের অধ্যাপক হিসাবে বাধ্য হয়ে পড়েছি, এমনিতে হয়াত পড়তাম না ; বহু কষ্ট করে এর সামান্য কিছু বুঝেছি, হয়ত আপনাদের মত বুঝতে পারিনি। আপনারা পড়ান, কিন্তু তার সঙ্গে বিবেকান্দকে পড়িয়ে দিন। আমাদের দেশের যে দেশের যে সমাজতন্ত্র কার্ল মার্কস্'এর ধ্যান-ধারণা এখানে আসবার আগে আমাদের দেশে বিবেকানন্দ যে ধ্যান-ধারণা ছড়িয়ে দিয়েছিল, সেই জিনিসটাকে পড়িয়ে দিন। তাহলে দু'টো জিনিস তুলনামূলক ভাবে ছেলেরা শিখবে - ছেলেগুলোর ক্ষমতা বাড়িয়ে দিন। আমি বলছি না যে তারা যেন আপনাদের দলে না চলে যায়। আমি বাধা দেব না। সেই ব্যাপারে আপনাদের দলভুক্ত হোক। কিন্তু তাদের জ্ঞানটা বাড়ুক - তার ব্যবস্থা করুন। ক্লাস সিক্স এবং সেভেনে, এই দু'টো জায়গায় ইতিহাসের ব্যাপারে আপনারা কি করেছেন? আপনারা ফান্ডামেন্টাল প্রিন্সিপ্‌ল'এর বাইরে চলে গিয়েছেন। চাইল্ড ফিলোসফির বেলায় ফ্রম নোন্ টু আননোন্, আপনারা তো দু'জন অধ্যাপক, আপনারা তো মূল জায়গায় ভুল করেছেন। আপনারা নিজেদের কিছু শেখালেন না - ভারতবর্ষ সম্বন্ধে কিছু না শিখিয়ে আপনারা করলেন কি - না, পৃথিবীর ইতিহাস শেখালেন। প্রথমে ইনডিরেকটলি ভারতবর্ষ সম্বন্ধে সামান্য কিছু শিখিয়ে দিয়েছেন। ক্লাস ফোর'এ ১৩৫ পৃষ্ঠার মধ্যে ৩৪ পৃষ্ঠা ভারতবর্ষের ইতিহাস রেখেছেন। এই অংশটা কিন্তু সুশোভন সরকার, যাঁর দোহাই আপনারা দেন, যাঁর কাছ থেকে আপনারা বইয়ের নমুনাটা সংগ্রহ করেছেন, তিনি কিন্তু তা করলেন না। তিনি কিন্তু সেখানে ৩৪ পৃষ্ঠা দিয়েছেন বিদেশের ইতিহাস থেকে

এবং বাকিটা দিয়েছেন ভারতবর্ষের ইতিহাস থেকে। কারণ ভারতবর্ষের ইতিহাস পড়াতে গিয়ে ইলকন্টিক্যাল এই সময় চায়নায় কি হয়েছে, রাশিয়ায় এই সময় কি হয়েছে, ইংল্যান্ডে এই সময় কি হয়েছে - সেই ভাবে ছাত্রদের শিখিয়েছেন। আপনাদের তো কিছু কর্ণপাত করবেন না - তা, আমরা যতই মাথা খুঁড়ে মরি না কেন। যেহেতু আমরা আপনাদের দলের লোক নই, সেইহেতু আপনারা কিছু কিছু শুনবেন না।

**[4.00 –4.10 p.m.]**

অনুগ্রহ করে এবারে আপনারা শুনুন - কোন ছেলে ইতিহাস পড়ে না, তিনপাতা পড়ে। মাষ্টারমহাশয়রা পড়াতে পারেন না, পড়ান না। তাঁরা বলেন, এগুলো পাড়নো যায় না। আপনারা খোঁজ নিয়ে দেখুন। আপনারা এই ভাবে সিলেবাস তৈরী করেছেন। এগুলোকে মর্ডাণাইজেশান বলে না, এগুলো অত্যন্ত বাজে সিলেবাস হয়েছে। এক স্তর থেকে আর এক স্তরে সাবলিল ভাবে যাতে পৌঁছানো সম্ভব হয় তা করুন।

(এই সময়ে সরকার পক্ষের কিছু সদস্য নিজ আসনে বসে কিছু বলেন)

আপনারা এখানে বসে যদি গোলমাল করবেন বলে ঠিক করে থাকেন, তাহলে তো বাজারে চলে যেতে পারেন। Assembly is not for this kind of howling.

এক স্তর থেকে আর এক স্তরে সাবলিল ভাবে যাতে যাওয়া যায়, তারজন্য দরকার সমস্ত স্তরের লোকদের নিয়ে একটা কমিটি গঠন করার - প্রাইমারী, সেকেন্ডারী এবং হায়ার-সেকেন্ডারী। আন্ডার-গ্রাজুয়েটদের ক্ষেত্রে সবাইকে নিয়ে একটা সমন্বয় সাধনের মাধ্যমে সাবলিল ভাবে উত্তোরণ করা সম্ভব হবে। এগুলো আপনারা করুন। আজকে আপনারা ফাইভ পর্যন্ত যা করেছেন - কিছু না রেখেই - খোঁজ নিয়ে দেখবেন, ১৫২ টি ছাত্রের মধ্যে ১০০ জন ছাত্রকে পাশ করাতে পারেন নি। এই সমস্ত ছাত্ররা ক্রমাদয়ে যখন ক্লাস টেন পাশ করবে এবং ১০ বছর ২০ বছর পরে তাদের ভবিষ্যৎ কার্যক্রম খুঁজে পাবে না, তখন তারা আপনাদের দোষারোপ করবে। সুতরাং আপনারা এমন ভাবে সিলেবাস তৈরী করুন যাতে পরবর্ত্তী প্রজন্মের মানুষ আপনাদের স্বীকার করতে পারেন। তাহলে তারা আপনাদের ধন্যবাদ জানাবে। কিন্তু আপনারা এখন যা করছেন, তাতে তারা আপনাদের অভিসম্পাত দেবে। জিনিসটা একটু ভেবে দেখুন। একথা ভাবলে আপনাদের পান্ডিত্য ত্যাগ করতে হবে না। এরপরে আর একটি কথায় আসি - গণটোকাটুকির ব্যাপারে। গণটোকাটুকি নাকি আপনারা বন্ধ করেছেন? এটা কবে আরম্ভ হয়েছিল? ১৯৬৭ সালের কথা আপনাদের নিশ্চয়ই স্মরণ আছে, যুক্তফ্রন্টের সময়ের কথা - তখনই এই গণটোকাটুকি শুরু হয়েছিল। তখনই মূল নৃত্য শুরু হয়েছিল। এখন যদি সেই পাপের প্রায়শ্চিত্ত করেন, তাহলে কোন দোষ নেই। তা, করুন সেই প্রায়শ্চিত্ত। প্রত্যেক পরীক্ষার পর পরীক্ষার হল থেকে জমাদার কত রকমের কাগজ ঝাঁট দিয়ে বার করে জানেন? অর্থাৎ গণটোকাটুকি কি হচ্ছে - টেবিলের উপর থেকে টেবিলের নীচে ঢুকে গিয়েছে। এইটুকু আপনারা করেছেন। আমার মনে হয়না, এরবেশী সুবিধা আপনারা করতে পেরেছেন। গণটোকাটুকি সামনে থেকে পেছনে গিয়ে হচ্ছে: বই উপর থেকে নীচে গিয়ে ঢুকছে। এম.এ. পরীক্ষায় ২০০ ছাত্রছাত্রী নকল করেছে। কত করলে গনটোকাটুকি হয়? ২৫০ করলে কি হয়? ২৫০ হলে তাকে যদি আপনারা গণটোকাটুকি বলেন, তাহলে আমি আপনাদের কথা মেনে নিতে রাজী আছি। তবে ২০০ পর্যন্ত চলেছে। এটা নিশ্চয়ই আপনার জানা আছে? এবারে জেনে রাখুন, চিত্তরঞ্জন কলেজে, সুরেন্দ্রনাথ কলেজে যথেষ্ট গণটোকাটুকি হয়েছে। গণটোকাটুকি নিয়ে মারপিট হয়েছে জয়পুরিয়া কলেজেও। আমি আর দীর্ঘসময় নেব না, তবে আপনারা যে রকম ভাবে আরম্ভ করেছেন, রাজনীতি আরম্ভ করে দিয়েছেন, তার

পরিণতি আমরা দেখছি প্রেসিডেন্সী কলেজের ক্ষেত্রে। বাইরে থেকে প্রেসিডেন্সী কলেজে টীচার নিয়োগ করছেন, তার শেষ পরিণতি আমরা এখন দেখতে পাচ্ছি। এই প্রেসিডেন্সী কলেজ এক সময়ে এশিয়ার মধ্যে সর্বশ্রেষ্ঠ কলেজ ছিল। কিন্তু প্রেসিডেন্সী কলেজ আর আগের সেই প্রেসিডেন্সী কলেজ নেই। বাইরে থেকে যাঁদের নিয়ে আসছেন, তারফলে আজ আমরা দেখছি, টীচারদের মধ্যে দু'টো ভাগ হয়ে গিয়েছে। সেখানে দুটো ইউনিয়ন তৈরী হয়েছে। এই ভাবে শিক্ষাক্ষেত্রে আপনারা নৈরাজ্যের সৃষ্টি করেছেন। শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দূর করতে পারেননি আপনারা। এগুলো একটু ভেবে দেখুন। এই বলে, যে সমস্ত কাট মোশান এখানে এসেছে, সেগুলোর প্রতি সমর্থন জানিয়ে এবং যে ব্যয় বরাদ্দ আনা হয়েছে তার প্রতি বিরোধিতা করে আমার বক্তব্য আমি শেষ করছি।

**[4.10 –4.20 p.m.]**

**Shri Neil Aloysius O'Brien :**

Mr.Speaker Sir, before offering three or four concrete suggestions to the Hon'ble Minister for Education, I would like to comment on two points. The first is the introduction of the second language at the plus II level. One of the things that I have been saying here and which particularly the minorities have felt, is having to study at the first language level as a result of the sudden upgradation from Madhyamik to Uchya Madhyamik is difficult. That there should be a continuous policy of first and second language and that this has been introduced is a welcome gesture. The second point is that in the last year, 1984, at least in the miniority institutions, there was some peace. In 1983 there had been some unsavoury incidents which did no good to the name of trade unionism. I am particularly grateful to the Chief Minister for his personal concern in maintaining peace in these institutions.

Now to criticisms Sir, or rather concrete suggestions which, I hope, will be looked into with the seriousness that they deserve. For the first one, if I may be permitted to give little historical background of the issue, will explain my point. In 1960, article 337 of the constitution, which guaranteed grants for the benefit of the Anglo-Indian Community, lasped. That article contemplated a deduction every three years of 10 per cent of the amount of the grants till at the end of ten years, and to the extent to which they were a special concession to the Anglo-Indian community, they would cease. Thus Constitutional financial guarantees ceased to operate after 1960, and State Government were free to frame their own policy not only with regard to the grants but also for other allied matters. The enunciation of the new policy with regard to Anglo-Indian education was not long

delayed by the West Bengal Government. It decided not only to continue after 1960 the special lump sum grants which these schools had been granted under Article 337 till then, but permitted them to continue to function under their own Code and their own Inspectorate, and the Education Department was to continue to be advised by the advised by the Sate Board of Anglo-Indian Education in all matters regarding these schools. In other words, what the Sate Government had been constitutionally compelled to do till then, it now freely chose to continue to do of its own accord. This liberal and farsighted decision stood out in contrast to the short-sighted and somewhat bigoted policy followed by some other States. The post-Independence policy of the Government towards Anglo-Indian schools was spelt out by the far-sighted Chief Minister, the late Dr.B.C.Roy. On more then one occasion in this Assembly, he, in a forthright and unequivocal defence of his Government's post-Independence polity, gave financial and moral support to Anglo-Indian education and stated that the Anglo-Indian schools were as much the responsibility of his Government as other schools in the State, and because they were good schools they were increasingly being sought after by parents of all communities and all strata of the society. It was obvious, therefore, according to this great architect of post-Independence West Bengal, that as long as these schools served a genuine educational need it was the duty of a popularly elected government to assist them as long as they continued to be needed and demanded by the public.

This Government followed this policy also, I am happy to say. Unifortunately, in 1981 a slight problem arose and that was with regard to the Dearness Allowance paid to the teachers in these schools. Teaching is a universal brotherhood. Teaching is not a lost art, but sometimes the regard for it appears to be a lost tradition. And all we wanted was a little increase to make the average life of the teacher better. Our teachers should be placed in a better condition - they come from middle and lower middle classes of society - so that there will be no difference, and no creation of a sense of discrimination between teachers of one kind of schools and another. By allowing this issue drift you either end up by not paying for years and then you may be forced to pay a massive amount which financially, is not feasible. Therefore, my request is that whatever little or much that is given to teachers, one particular group of teachers, as part of the

universal brotherhood, should be ignored.

My next point is that in West Bengal there has always been unity in diversity in the system of education. There are many system prevailling here. One of the systems is the ISCE - Indian School Certificate Examination, the parent body of which is the Inter-State Board of Anglo Indian Education and on both these Boards the government is officially represented and is a party to all decision. Yet, in the last year, certain policies have appeared, which I am sorry to say, smack of regionalism and a kind of 'sons of the soil' policy. For admission to Colleges and certain universities the result of this examination - and some have gone so far as to say all other board examinations - will be devalued by 10 per cent or 15 per cent of the marks. Now, that I want to say is that to enter a college you have to have a Plus II certificate either of this Board or its equivalent. I feel that it is not fair for any Board examination to be devalued; the marks should not be diminished when we ourselves and this Government are represented on the ISC Board and are a party to the system of marking, the graditing other norms that are there. This is a serious matter and till now most of the appeals of the Council of the Indian School Ceertificate Examination have received evaseve answers. We would like to have a concrete answer on this particular issue.

The next point, I would like to mention here, is we have in the State-fortunately one of the few States that does have it and for which we are grateful - a State Board of Anglo-Indian Education of which the Hon'ble Minister is the chairman. My suggestion is-and I know that he is extremely busy - that it is imperative that this Board meets once a quarter. We do meet but at less frequent intervals. In this context, there are number of school that have applied for recognition. Assuming the certified conditions required educationally and constitutionally are fulfilled, they should be given this recongnition. The only people who suffer by the delayed indecision on recognition of schools, are not the schools, but the students and in education the prime and sometimes forgotten factor of education, is the pupil. We must bring this factor back, and remember that we are not to play with the lives of the young.

My final point, Sir, is on another issue, that of christian schools under the West Bengal Board of Secondary Education. In 1974, special rules were framed for these but they did not provide for the

inclusion of new school in these rules. Appeals from the Association of Christian Schools or West Bengal have been going on from 1974. The first positive step was taken in 1981 as to how this could be solved. Even though the suggestion for reconstruction of the Managing Committee was accepted, yet we find from 1981 there is no decision on making for these new schools. All Christian schools should be treated on an equal footing. My request is that if this could be solved, then education can proceed unhindered instead of wasting government's time and wasting school's time in unnecessary litigation, which is just what is happening.

Finally, Sir, I would like to say we accept that bureaucratic wheels move slowly. But we cannot accept that bureaucracy moves two steps backward and one step forward. These are the essential burning topics that are disturbing the minds of minorities. I earnestly request you to please give them due consideration and I hope that these suggestions will be taken seriously and implemented without delay. It is in this hope that I support this budget. Thank you.

**শ্রী নারায়ণ দাস মুখার্জী :**

মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয় যে ব্যায়-বরাদ্দ পেশ করেছেন তাকে আমি সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা বলছি। স্যার, আপনি দেখেছেন আমাদের পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষামন্ত্রীরা এই বছরের যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেটা হচ্ছে ৫০৯ কোটি ৫৪ লক্ষ ৪৯ হাজার টাকা, গত বছর যে টাকা ছিল তার থেকে এবারে বেশী। এই যে ব্যয়-বরাদ্দ এর মধ্য দিয়ে পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষানীতি পরিকল্পনা সম্পর্কে যে ধারণা উদ্দেশ্য এবং লক্ষ্য প্রতিফলিত হয়েছে তাকে যদি আমরা দিল্লীর কেন্দ্রীয় সরকারের সঙ্গে তুলনা করে দেখি তাহলে দেখব তাঁরা ১৯৮৩-৮৪ সালে ৩৫ হাজার কোটি টাকার বাজেট মধ্যে শিক্ষা খাতে মাত্র ৩৪৬ কোটি টাকা ধরেছিলেন অর্থাৎ মাত্র ০.৯৯ পার্সেন্ট সারা ভারতবর্ষে। আর পশ্চিমবঙ্গ একটা ক্ষুদ্র অঙ্গ রাজ্যে, গতবারে তার বরাদ্দ ছিল ৪৫৯ কোটি টাকা, অর্থাৎ কেন্দ্রীয় সরকার যেখানে মাথা পিছু মাত্র ৫ টাকা ব্যয় করেন শিক্ষা খাতে সেখানে আমরা দেখছি পশ্চিমবঙ্গ সরকার মাথা পিছু ৮৫ টাকা খরচ করেন। সুতরাং শিক্ষার প্রতি কেন্দ্রীয় সরকারের কত আগ্রহ স্বাধীনতার পর থেকে তা আমরা এই বাজেট বরাদ্দের ভেতর দিয়ে বুঝতে পারি। স্বাধীনতার পর আমরা দেখলাম গোটা ভারতবর্ষে শতকরা ১৪ জন সাক্ষর, অক্ষরজ্ঞান সম্পন্ন। শিক্ষা নিয়ে ৬/৭ টি কমিশন হয়েছে, লক্ষ লক্ষ টাকা ব্যয় করে কমিশন তাঁদের সুপারিশ দিলেন, কিন্তু ঐসব সুপারিশ তাঁরা গ্রহণ করলেন না।

**[4.20 –4.30 p.m.]**

১৯৬৪/৬৫ সালে শিক্ষা ব্যবস্থা প্রবর্তনের জন্য এডুকেসন কমিশনের যে সুপারিশ ছিল সেটা আপনারা মানলেন না। শুধু শুধু কয়েক লক্ষ টাকা খরচ করলেন এই কমিশনের পেছনে। আমরা দেখেছি স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত অক্ষর জ্ঞান সম্পন্ন মানুষের সংখ্যা শতকরা ৩৫ জনের একটু বেশী হতে পারে। সারা ভারতবর্ষে অক্ষর জ্ঞান সম্পন্ন মানুষের সংখ্যা বাড়ছে তাতে ১০০

জনের মধ্যে ১০০জনকে শিক্ষিত করতে গেলে ২০৫০ থেকে ২০৬২ সাল পর্যন্ত লাগবে। তাহলে চিন্তা করুন কোথায় যাচ্ছি আমরা। এই যেখানে অবস্থা সেখানে জাতীয় সংহতি, দেশের ঐক্য, দেশের অখণ্ডতা রক্ষা ইত্যাদি কথা বলে লাভ কি? আমরা তো আসল জায়গা থেকে সরে গেলাম। একটা দেশে যেখানে শতকরা মাত্র ৩৫ জন মানুষ জ্ঞান সম্পন্ন সেখানে দেশ সেখানে যাবার সেখানেই যাচ্ছে। কেন্দ্রীয় সরকার এই ৩৫জনের মধ্যেই অক্ষর জ্ঞান সম্পন্ন মানুষদের রাখতে চান। তাঁরা যদি এই সংখ্যাকে বাড়াতে চাইতেন তাহলে যে অবস্থার সৃষ্টি হয়েছে সেটা হোতনা। ১৯৭৫ সালের আগে কয়েক স্তর বাদ দিয়ে শিক্ষা রাজ্য তালিকা ভুক্ত ছিল কিন্তু ১৯৭৫ সালের পর সমস্ত শিক্ষাকে করা হল যুগ্ম তালিকা ভুক্ত — অর্থাৎ সাম পার্টস্ ইন দি কনকারেন্ট লিস্ট এ্যান্ড সাম পার্টস ইন দি স্টেট লিস্ট। শিক্ষায় এটা কি হয়? শিক্ষা হচ্ছে অখন্ড এমং অবিভাজ্য কাজেই এটা রাজ্য তালিকায় থাকা দরকার। স্কুলের শিক্ষা রাজ্য তালিকা কিন্তু উচ্চ শিক্ষা কেন্দ্র তালিকাভুক্ত — এটা কি হয়? আমরা মনে করি সমস্ত শিক্ষা ব্যবস্থা একটা অখন্ড এবং অবিভাজ্য অবস্থায় রাখা দরকার। টেকনিক্যাল এডুকেসন, মেডিকেল এডুকেসন বা অন্য এডুকেসন কোন স্তরকেই বিচ্ছিন্নভাবে দেখা যায়না। সামগ্রিকভাবে শিক্ষাকে দেখতে হবে। মাননীয় সদস্য কিরণবাবু বললেন, বামফ্রন্ট সরকার ভাষা নীতি এবং শিক্ষা নীতির ক্ষেত্রে কোন নির্দেশ দেননি। নির্দেশ আছে কিনা সেটা মন্ত্রীমহাশয় বলবেন। আমি আশাকরি অন্তত একটা ব্যাপারে কংগ্রেস সদস্যরা বামফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাবেন। ১৯৫০ সালে যখন আমাদের সংবিধান প্রবর্তন হয় সেই সংবিধানের ৪৫ ধারায় রয়েছে ১৯৬০ সালের মধ্যে সমস্ত বালক বালিকাদের ক্ষেত্রে শিক্ষা অবৈতনিক করতে হবে। আপনারা কি সেটা করতে পেরেছিলেন? আপনারা সেটা করতে পারেননি অথচ সেই কাজ করার দায়িত্ব ছিল আপনাদের। সৌভাগ্যক্রমে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে এবং সেই কাজ তাঁরা করতে পেরেছেন। আপনারা শুধু ৮ম শ্রেণী মেয়েদের জন্য এই ব্যবস্থা করেছিলেন, কিন্তু আমরা ৮ম শ্রেণী ছেলে মেয়ে উভয়ের জন্যই বিনা বেতনে পড়ার ব্যবস্থা করেছি। আর একটা ব্যাপারেও কংগ্রেসের আমাদের অভিনন্দন জানান উচিত। ১৮৮৫ সালে ভারতবর্ষে জাতীয় কংগ্রেস প্রতিষ্ঠিত হয়। যদিও তখনকার কংগ্রেস মহারানী ভিক্টোরিয়ার জয়ধ্বনি করে বাড়ী চলে যেত। কিন্তু তৎসত্ত্বেও তাঁরা তখন যে সিদ্ধান্ত নিয়েছিলেন তার মধ্যে একটা প্রগ্রতিশীল দৃষ্টি-ভঙ্গী ছিল। অর্থাৎ একটা প্যারাগ্রাফের মধ্যে ছিল মাতৃভাষাকে একমাত্র ভাষা হিসেবে রাখতে হবে। এবং তারপর থেকে জাতীয়বাদী কংগ্রেস তাদের বিভিন্ন অধিবেসনে বার বার বলেছে যে প্রাথমিক শিক্ষা মাতৃভাষার মাধ্যমে করতে হবে এবং মিডিয়াম অব ইন্সট্রাকসন মাতৃভাষায় করতে হবে। এ নিয়ে আপনারা সংগ্রাম করেছিলেন। এবং তারপর ১০০ বছর চলে গেছে আপনারা কিছুই করলেন না। এই বামফ্রন্ট সরকার মাতৃভাষা ছাড়া অন্য কোন ভাষাকে প্রাথমিক স্তরে স্থান দেয় নি। আপনাদের কোন নীতি নেই। এইটাই হোল নীতি কোথায়ও নেই - প্রাথমিক পর্যায়ে মাতৃভাষা ছাড়া অন্য কোন ভাষায় শিক্ষা দেওয়া হয় না, এমন কি ইংল্যান্ডেও। এই সব কথা বলে লাভ কি। সুতরাং এটা ঠিক নয়। সেই জন্যই বলছি আপনারা কিছুই করেন নি। কিন্তু বামফ্রন্ট সরকার তা করেছে। এটা অস্বীকার করবার উপায় নেই। অন্য কিছু সমালোচনা করতে পারেন। এ বিষয়ে আপনাদের বলবার কিছু নেই। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রেও আমরা অনেক পরিবর্তন করেছি। প্রাথমিক স্তরে তো আছেই। বিশেষ করে বামফ্রন্ট সরকার যে পরিকল্পনা, যে সিদ্ধান্ত গ্রহণ করেছে সেটা অভাবনীয়। শিক্ষার ক্ষেত্রে অনেক কমিশন হয়েছে। আজকে শিক্ষা সম্পর্কে বলতে গেলে শিক্ষকদের কথা অবিভাজ্য। ডেভেলপমেন্ট অব এডুকেসন করতে গেলে শিক্ষকদের জীবিকারমান উন্নয়ন করতে হবে। শিক্ষকদের যে স্কেল ছিল এই সরকার এসে তাদের স্কেল অনেক গুন বাড়িয়েছে। এটা প্রশংসনীয়। এটা বললে মহাভারত অশুদ্ধ হয়ে যাবে না। চার গুন বাড়ানো হয়েছে। অবশ্য জিনিসের দামও বেড়েছে। স্কুলের যেসব ঘর দোর ছিল কি অবস্থা ছিল?

সেখানেও এই সরকার অনুদান অনেক গুন বাড়িয়েছেন। প্রাথমিক স্কুলের অবস্থা গ্রামাঞ্চলে কি রকম ছিল। সেই সব পরিবেশ একেবারে অস্বাস্থ্যকর অবস্থা ছিল। অবশ্য কলেজের পরিবেশ তেমন ছিল না। সেখানে আপনারা টাকা পয়সা দিতেন কিনা জানি না। আপনারা তো সহরের কথাই বেশী করে চিন্তা করেন। কিন্তু আমরা গ্রাম বাংলায় দেখেছি প্রাথমিক স্কুলগুলির কি অবস্থা ছিল। বর্ষার সময় বা কাল বৈশাখীর সময় মাষ্টাররা স্কুলে ছুটি দিয়ে দিতেন। কিন্তু আজকে প্রাথমিক বিদ্যালয়গুলি আর সেই অবস্থায় নেই, অনেক উন্নতি হয়েছে। আজকে মাষ্টারদের আর ভাবনায় পড়তে হয় না। শুধু প্রাথমিক বিদ্যালয় নয়, মাধ্যমিক বিদ্যালয়গুলিরও উন্নতি হয়েছে। এই বামফ্রন্ট সরকার জানে যে যখন কোন শিক্ষা পরিকল্পনা গ্রহণ করতে হবে তখন সামাজিক পরিস্থিতির দিকে তাকিয়ে তা গ্রহণ করতে হবে। এই সরকারের নীতি হচ্ছে শিক্ষাকে সার্বজনীন করতে হবে, এবং প্রত্যেকটি ক্ষেত্রে শিক্ষার প্রসার হওয়া দরকার। এডুকেসন ফর অল - এইটাকে বাস্তবে রূপায়িত করতে হবে। তার জন্য সংগঠিতভাবে সমস্ত দিক নজর দিতে হবে। তাই সামাজিক অবস্থার দিকে বিশেষভাবে নজর দিতে হবে। এবং সেইভাবেই শিক্ষার বিস্তার ঘটাতে হবে। শিক্ষকদের বেতন অনেক পরিমাণে বাড়ানো হয়েছে। এই শিক্ষাকে প্রস্যার করার জন্য এই সরকার অনেক পরিকল্পনা নিয়েছে এবং তার জন্য অনেক পরিমাণ অনেক টাকাও বাড়িয়েছে। এবং সেটা আগের থেকে অনেক পরিমাণে বেড়েছে। সামাজিক শিক্ষার জন্য অনেক লাইব্রেরী করা হয়েছে। আমি একটা হিসাব দেখছিলাম, ১৯৭৬-৭৭ সালে মাত্র পশ্চিমবাংলায় ৭৫৮টি গ্রন্থাগার ছিল, বর্ত্তমানে এর সংখ্যা হচ্ছে ২ হাজার ৪১২। সাফল্য আর ব্যর্থতা কাকে বলে? ১৯৭৬-৭৭ সালে ব্যয় করতেন গ্রন্থাগার বাবদ মাত্র ৪৫ লক্ষ টাকার কিছু বেশী কম হতে পারে, বর্ত্তমানে গ্রন্থাগারের জন্য শুধু ব্যয় হচ্ছে ৫ কোটি ৩০ লক্ষ টাকা। আমরা যে সকলের জন্য শিক্ষা ব্যবস্থা করতে পেরেছি, তা কি ওঁরা কখনও সহ্য করতে পারেন? ওঁরা আমাদের এই সাফল্যকে সহ্য করতে পারছেন না। যেখানে আমাদের সরকারের সাফল্য বেশী, সেখানেই ওঁদের আঘাতটা কনসেন্ট্রেট করছেন। এই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই বাজেট বরাদ্দকে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**[4.30 — 4.40 p.m.]**

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় ৫০৯ কোটি কয়েক লক্ষ টাকার যে বাজেট প্রস্তাব করেছেন, আমি সর্বান্তঃকরণে সেই শিক্ষা বাজেটকে সর্বাত্মক বিরোধীতা করছি। কোথা থেকে আরম্ভ করবো ভাবছিলাম। ডঃ কিরণ চৌধুরী আমাদের এই বামফ্রন্ট সরকারের শিক্ষানীতির যে বিবরণ দিয়েছেন, তার থেকেই আমার পক্ষে বলা সহজ হবে। ক্লাস সিক্সে ইংরাজী শিক্ষা আরম্ভ হচ্ছে। আগে সব শেখার পর এ,বি,সি,ডি শিখতে হবে। অর্থাৎ যা আরম্ভ হওয়া উচিত ছিল আগে সেটা শেষে, যেটা শেষে হওয়া উচিত ছিল সেটা আরম্ভে। আমি সেই জন্য এই শিক্ষা বাজেটের শেষ থেকেই আমার বক্তব্য শুরু করছি। প্রথমে স্নাতক পর্যায়ে বলি। ডিগ্রি কোর্সে ভাষা দেওয়া হয়েছে ইংরাজী এবং বাংলা। মাতৃভাষা মাতৃদুগ্ধবৎ বলা হয়েছে, অথচ ডিগ্রি কোর্সে ইংরাজীর মত বাংলাও হলো এ্যাডিশন্যাল কমপাল্‌সারী। সেকরেটারীর নির্দেশ আছে ঐ সিলেবাসের পাশে, দি ষ্টুডেন্টস্ নিড নট পাশ। সিলেবাসে এমন দুটি বিষয় সন্নিবেশিত করা হয়েছে যাতে এমন ডিরেকশন দেওয়া হয়েছে যে এতে পাশ করতে হবে না, অর্থাৎ এই ভাষা পড়াশুনা করতে হবে না, এর বইপত্র কিনতে হবে না, পড়াবার দায় দায়িত্ব নিতে হবে না। ইংরাজী ক্ষেত্রেও একই, দি ষ্টুডেন্ট নিড নট পাস। প্রাথমিকও নেই, মাধ্যমিকে অন্নপ্রাশন আর স্নাতকে হলো অন্তিমে অন্তর্জলি। শুধু স্কুলে রয়েছে। উচ্চ মাধ্যমিকে ইংরাজীর যে সিলেবাস আছে, তাতে মাধ্যমিক পড়ে তা পড়া যায় না, আর পড়ানোও কঠিন। উচ্চ মাধ্যমিক শিক্ষা কোন মন্ত্রীর আওতায় থাকবে, তা নিয়ে দুই মন্ত্রীর দপ্তরে গ্ল্যাডিয়েটারের

মত লড়াই চলেছে। স্কুলেও পড়ান হচ্ছে, কলেজেও পড়ান হচ্ছে। আমি দুটোর সংযুক্তি শব্দ করেছি 'স্কুলেজ'। আজকে মাধ্যমিকে যে ইংরাজী পড়ান হয়, বি.এ-তে যে ভাবে ছাত্ররা ইংরাজী পড়ে, এবং উচ্চ মাধ্যমিকে যে ভাবে সিলেবাস করা আছে তা ছাত্রদের পক্ষে তো বটেই, অনেক সময়ে শিক্ষকদের পক্ষেও দুঃসাধ্য। একটা অপপ্রয়োগ করা হয়েছে সিলেবাসে। অনেক গৌরবের কথা এরা বলেছেন প্রশ্ন আসে। যাঁরা পরীক্ষক হচ্ছেন, সেই ব্যাপারে একটা সুনির্দিষ্ট বিধান আছে। উচ্চমাধ্যমিক এবং মাধ্যমিকে ৫ বৎসর বা ততোধিক কালের অভিজ্ঞতা না থাকলে পরীক্ষক হওয়া যায়না। মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়, আপনাকে জবাব দিতে হবে না, এটা আপনিও জানেন এবং আমিও জানি। কিন্তু যারা বিভিন্ন ক্ষেত্রে পরীক্ষক নির্বাচিত হচ্ছেন - কি স্কুল, কি স্কুলেজ, কি কলেজে, একটা বিশেষ দলের প্রতি পৃষ্ঠপোষকতা থাকলে তারা পরীক্ষক হওয়ার যোগ্যতা অর্জন করেন। স্কটিশ চার্চ-এর মত কলেজে, সেন্ট জেভিয়ার্স- এর মত কলেজে সুনাম এবং খ্যাতির সঙ্গে ১০/১৫ বছরে অধ্যাপনা করেছেন এমন অধ্যাপককেও পরীক্ষকের পদ থেকে বাদ দেওয়া হয়েছে। দু'চার জন যাঁরা এসেছেন care of these Communist party of India (Murder) না, এম টেম এই দলের মধ্যে দিয়ে এলে তারা পরীক্ষক হয়ে যান। বোর্ড অব স্টাডিজ একটা আছে সর্বস্তরে। এই বোর্ড অব স্টাডিজে কারা থাকেন, কি যোগ্যতা তাঁরা আসেন? উপরে দু'একটি নৈবিদ্যের নাড়ুর মত ভাল লোককে রাখা হয় এবং তাও দলের লোকেদের মধ্যে থেকে। (সরকার পক্ষ থেকে জনৈক সদস্য ** রাখলে হয়) আপনাদের ** মহাশয় ডক্টরেট; যার ডক্টরেট নিয়ে চ্যালেঞ্জ হয় হাই কোর্টে।

**মিঃ স্পীকার ঃ** অমরবাবু , ডঃ রমেন পোদ্দারের নাম করা যাবে না।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য ঃ** তাহলে মমতা ব্যানার্জীর নামও করা যাবে না, ওটাও বাদ দিন।

**মিঃ স্পীকার ঃ** কোনটাই করা যাবে না। রমেন পোদ্দার বাদ যাবে।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য ঃ** আজকে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য গ্রেস মার্ক দিয়ে পাশ করার ব্যাপারে অনুরোধ করেছেন। এ ঘটনা কাগজে বেরিয়েছে, প্রতিবাদ করেন নি কেউ। বিশ্ববিদ্যালয় এবং বোর্ডের লিষ্ট যখন বের হয়, গেজেট যখন বের হয়, তখন দেখা যায় পাশ করেছে, আবার যখন মার্কশীট বের হয় তখন দেখা যায় সে ফেল করেছে। এই জিনিস হামেসাই হচ্ছে। প্রথম স্থান ঘোষিত হবার পরে আবার নতুন করে প্রথম স্থান ঘোষিত হচ্ছে। শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য দুর করা হয়েছে বলে প্রতিবেদনে বলা হয়েছে। আমি কয়েকটা নজির আপনার কাছে তুলে ধরতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা জগৎ থেকে কুশিক্ষা, নিরক্ষরতা, নৈরাজ্য দুর করা হয়েছে বলে বাজেট প্রস্তাবে দাবী করা হয়েছে। আমি কয়েকটি খবরের কাগজে প্রকাশিত ঘটনার প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই ঘটনা খবরের কাগজে প্রকাশিত হবার পরে কোন প্রতিবাদ কার হয়নি বা এর বিরুদ্ধে আদালতে কোন অভিযোগও আনা হয়নি। ঘটনাটি হচ্ছে রানাঘাট কলেজ সম্পর্কে। বলা হচ্ছে, রানাঘাট কলেজে শনির দশা, দলবাজীর চূড়ান্ত, প্রশাসনিক দুর্নীতি এবং স্বেচ্ছাচারিতায় রানাঘাট কলেজ সর্বাগ্রে। ছাত্রদের পড়াশুনা লাটে উঠেছে, শিক্ষক-অশিক্ষক কর্মচারীরা কলেজে আসেনা। বামফ্রন্টের আমলে ৭ বছর ধরে কলেজে কোন অডিট হয়নি। স্কুল নেই, কিন্তু মাইনা আছে। আপনারা স্কুল প্রতিষ্ঠার কথা বলেছেন যে আমরা মাথা পিছু ৮৫ টাকা করে খরচ করেছি। খরচ না হলে - ডানহাতের অঙ্গে খরচ না দেখালে বামহাতের খরচ দেখান যায়না। ব্যয় তো করেছেন- সেই ব্যায়ের যে উপসর্গ 'অপব্যয়' সেটা দেখেছেন কি? টাকাগুলি কোথায় যাচ্ছে? আমরা দেখছি যে কোন কোন স্কুল ১২ বছর পর্যন্ত বন্ধ হয়ে আছে। সেখানে শিক্ষক আসেন না, অথচ মাইনা পাচ্ছেন। ১২ই মার্চ বর্তমান কাগজে

***Note*** **:- *[Expunged as order by the chair]**

বেরিয়েছে যে রাণাঘাট ২নং ব্লকের এম.আই.জুনিয়ার হাইস্কুলের ১২ বছর ধরে বন্ধ। কিন্তু শিক্ষকরা মাইনে পাচ্ছেন। ছাত্রছাত্রীরা স্কুলে আসেনা, দরজায় মরচে ধরেছে, চেয়ার-টেবিলে উইপোকা ধরেছে।

**[4.40–4.50 p.m.]**

এর জন্য আপনারা ৮৫ টাকা খরচ করেন? তা নিয়ে এত গর্ব? আপনাদের শিক্ষার রাষ্ট্রমন্ত্রী হাওড়ায় গিয়ে দেখে এসেছেন শিক্ষক মহাশয়দের মাইনে হয়, স্কুল খোলার জন্য টাকা পয়সা দেওয়া হয়, স্কুলে ছাত্র ছাত্রী নেই, শিক্ষক নেই। আপনারাদেরই মন্ত্রী সাংবাদিক সম্মেলনে বলছেন, হিম্মত থাকলে প্রতিবাদ করুন। আপনাদেরই মন্ত্রী বলছেন স্কুলে শিক্ষক নেই, স্কুলের পরিবর্তে ঘরে কারা আছে? ঘুঁটে, কয়লা আছে, গুল আছে, আর শিক্ষকদের মাইনে দেওয়া হচ্ছে। আপনাদের লজ্জা করে না? স্কুলে ছাত্র ছাত্রীরা সমস্যা অত্যধিক। প্রাথমিক বিধান আছে যে, এক একটি ক্লাশে এক একটি সেকসানে ৪০ জনের বেশী ছাত্র ছাত্রী থাকবেনা। কিন্তু অনেক স্কুল আছে, সেখানে ১০০/১২০ জন ছাত্র আছে এক একটি ক্লাশে। আপনারা বিদ্যালয় করবার জন্য অনেক খরচ করেন, বলুন। আমি কয়েকদিন আগে শিক্ষক সম্মেলনে মুর্শিদাবাদ, নদীয়ায় গিয়েছিলাম। আমি শুনে এসেছি গাছ-তলায় বসিয়ে পড়ান হয়, পরের বাড়ীতে বসিয়ে পড়ান হয়। স্কুলের কোন ঘর নেই। এই স্কুলের জন্য আপনারা ৮৫ টাকা খরচ করেন? এর জন্য আপনারা গৌরব বোধ করেন? টাকাগুলি কোথায় যায়? যারা চেঁচাচ্ছেন, তাদের গায়ে লেগেছে বলেই চেঁচাচ্ছেন। সন্তোষপুর হাই স্কুলের উন্নয়ন সম্পর্কে একই কথা সেখানে উন্নয়ন ব্যাহত, আর্থিক অবস্থা অত্যন্ত খারাপ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সন্তোষপুর হাই স্কুলের আর্থিক অবস্থা এমন খারাপ যে, ছেলে ভর্তি হতে হলে টাকা দিয়ে ভর্তি হতে হয়। এবার একটি ছেলে ভর্তি হয়েছে একটি বেঞ্চ কিনে দিয়ে। ধন্যবাদ, বামফ্রন্ট সরকার। বর্তমান, আজকাল, যুগান্তর সব কাগজেই বেরিয়েছে। সত্যিকথা বলে দিলে আপনাদের গায়ে লাগছে।

**Mr. Speaker :** You can say that what you have got to say. You cannot say that such and such newspapers have said such and such things. This is not allowed in Parlimentary practice.

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য :** মিঃ স্পীকার, স্যার, আমার বাঁ দিক থেকে অনবরত ডিষ্টার্বড করা হচ্ছে। আমি আপনার কাছে প্রোটেকসান চাইছি। এখানে যারা এম.এল.এ হয়ে আসেন তারা পশ্চিমবাংলার বিভিন্ন এলাকার মানুষের সুখ দুঃখের কথা বলতেই আসেন।

**মিঃ স্পীকার :** এম.এল.এ. হয়ে যারা আসেন তারা খবরের কাগজের কথা বলতে আসেন না। Mr. Bhattacharya it is not a debatable point. We have not allowed it in the past and I shall not allow it now. Please don't do this. This is not allowed in Parliamentary paractice. You can place your own points.

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার নির্দেশ সম্পূর্ণ মেনে নিয়েই বলছি, উচ্চ মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে বাংলা ভাষায় এবার শরৎ চন্দ্রের ছোট গল্প সব বাদ দিয়ে দেওয়া হয়েছে। সাধারণ নিয়ম হল স্বীকৃত এবং খ্যাতিমান সাহিত্যিক, প্রবন্ধকারদের বক্তব্য বিষয় সন্নিবেশিত করা হয়। উচ্চ মাধ্যমিক শিক্ষায় বাংলা পাঠ্যক্রমে একটি বৃহৎ আকারের প্রবন্ধ আকারের সংযোজিত করে দেওয়া হয়েছে, তিনি রাজনীতির ক্ষেত্রে স্বীকৃত, সাহিত্য ক্ষেত্রে তাঁর অবদান আছে বলে জানি না। লেখকের নাম জনাব মুজাফ্ফর আহমেদ। লেখক নন, এমন সব লেখকদের আনা হয়েছে।

আপনাদের মত বিদ্যান লোকও যার লেখা পড়েন না, এমন সব লেখকদের আমদানী করে আমাদের ছাত্রকুলকে জ্ঞানী করাবার চেষ্টা করা হচ্ছে। স্যার, হায়ার সেকেন্ডারির সিলেবাস এমনই যে তিন/চারজন প্রাইভেট টিউটার লাগবে তা পড়বার জন্য। উচ্চ মাধ্যমিক কাউনসিল থেকে নির্দেশ দেওয়া হয়েছে যে, এই কোর্স দুবছরে পড়ানো যাবে না কাজেই আপনারা টেষ্টের পরেও অতিরিক্ত ক্লাশ করবেন। স্যার, দুবছরে পড়ানোর জন্য যে সিলেবাস নির্ধারিত হয়েছে তা দুবছরে পড়ানো যাচ্ছে না, সেখানে নির্দেশ দিতে হচ্ছে যে আপনারা অনুগ্রহ করে টেষ্টের পরেও পড়িয়ে যাবেন। তারপর স্যার, এঁরা গৌরব বোধ করেন একথা বলে যে এই রাজ্যের শিক্ষকদের উচ্চ হারে বেতন দেওয়া হয়। এই প্রসঙ্গে স্যার, আপনার মাধ্যমে আমি ওঁদের জানাতে চাই যে অন্ততঃ ১০ টি রাজ্য পশ্চিমবঙ্গ থেকে তাঁদের শিক্ষকদের বেশী হারে বেতন দেন। কিন্তু বেতন নিয়ে কি হবে, এখানকার প্রকৃত অবস্থাটা কি সেটা স্যার, আপনি একটু অনুধাবন করে দেখুন। ১৯৮৪ সালে যাঁদের ২৫ বছর চাকরি হয়ে গিয়েছে বা ১৯৯৫ সালে যাঁরা রিটায়ার করবেন তাঁরা পুরাতন স্কেলে যা পেতেন নতুন স্কেলে এলে তাঁরা তার থেকে ৩০ হাজার টাকা কম পাবেন। হেড মাষ্টার এ্যাসোসিয়েসান থেকে প্রকাশিত এবং প্রচারিত জার্নাল থেকে এসব জানা যাবে। স্যার, পেনসনের কথা অনেক বড় করে বলা হ'ল, আমাদের দিয়ে অফসান ফর্ম সই করিয়ে নেওয়া হ'ল, কেউ ৬০, কেউ ৬২, কেউ ৬৫ বছরে রিটায়ার করবেন বলা হল কিন্তু সেই পেনসানের কি হাল হোল? পেনসনের মামলা হাইকোর্টে ঝুলে রইলো। সঞ্জীব-তীর্থঙ্করের মামলা একদিনে সুপ্রিম কোর্টে রেফারেন্স করে সেই মামলার ফয়সালা করা হল অথচ পেনসনের মামলা ৫ বছর ধরে হাইকোর্টে ঝুলে থাকলো। সরকারের এ ব্যাপারে কোন মাথাব্যাথা নেই। আমরা স্যার, এর থেকেই ধরে নিতে পারি, শিক্ষা বিভাগ এবং সরকারের প্ররোচনাতেই দীর্ঘদিন ধরে এইভাবে হাইকোর্টে মামলা ঝুলিয়ে রেখে দেওয়া হয়েছে। স্যার, ১৯৮১ সালের এপ্রিল থেকে কয়েক হাজার শিক্ষক রিটায়ার করেছেন, তাঁদের মধ্যে—হেড মাষ্টার এ্যাসোশিয়েসনের বক্তব্য অনুযায়ী—৪শো জন মারা গিয়েছেন। তা ছাড়া প্রতি সপ্তাহেই কাগজ খুললে দেখা যায় ২/৪ জন শিক্ষকের আকুল আবেদন—'তারা না খেতে পেয়ে মারা যাচ্ছেন, তাঁরা না খেতে পেয়ে মারা যাচ্ছেন, তাঁরা না খেতে পেয়ে মারা যাচ্ছেন'। অথচ স্যার, এইভাবে হাইকোর্টের বাহানা দেখিয়ে পেনসনের কেস দীর্ঘদিন ধরে ঝুলিয়ে রাখা হয়েছে। আমি জানি, বর্তমান শিক্ষামন্ত্রী একজন শিক্ষক, তিনি তাঁর এখানকার কাজ শেষ করে নিশ্চয় আবার সেই শিক্ষকতাতেই ফিরে যাবেন। কিন্তু তিনি যে পেনসনের ব্যবস্থা করে যাচ্ছেন তাতে তাঁর জীবিতকালের মধ্যে তিনি এই পেনসন পাবেন কিনা আমাদের সন্দেহ আছে। স্যার, বীরত্বের জন্য আমরা মরণোত্তর পুরস্কার দেবার কথা জানি, আর এখন দেখছি, বামফ্রন্ট সরকার মরণোত্তর পেনসন দেবার ব্যবস্থা করছেন। স্যার, একে কি অভিনন্দন জানাবো, না, অভিশাপ দেব? স্যার, শিক্ষকদের গ্র্যাচুয়িটি দেবার কথা বলা হয়েছে, উচ্চ হারে পেনসন দেবার কথা বলা হয়েছে কিন্তু কার্যক্ষেত্রে আমরা কি দেখছি? পুরাতন শিক্ষকদের ক্ষেত্রে ৬৫ বছর এবং নতুনদের ক্ষেত্রে কোন ক্ষেত্রে ৬২ এবং কোন ক্ষেত্রে ৬০ বছরে বয়সে অবসর গ্রহনের কথা বলা হচ্ছে। কলেজ শিক্ষকদেব ক্ষেত্রে ৬৫ বছর এবং স্কুলের শিক্ষকদের ক্ষেত্রে ৬০ বছর অবসর গ্রহনের বয়স সীমা করা হয়েছে। আমার প্রশ্ন, শিক্ষার ক্ষেত্রে কোন গুনগত অথবা কর্মগত কারণের জন্য ৬৫ বছর এবং ৬০ বছর করা হ'ল জানাবেন কি? স্যার, এইভাবে শিক্ষা ক্ষেত্রে বৈষম্য চলছে। তারপর আমরা দেখলাম, প্রাথমিক থেকে ইংরাজী তুলে দেওয়া হ'ল। এঁরা বলেছেন, রবীন্দ্রনাথ বলেছেন, মাতৃভাষাই মাতৃদুগ্ধ।

(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)

স্যার, আমাদের দলের মাননীয় সদস্যদের সময় থেকে ২/১ মিনিট সময় কেটে আমাকে কিছু

সময় দেবেন।

**মিঃ স্পীকার ঃ** সে অধিকার আমার নেই।

**শ্রী অমর ভট্টাচার্য ঃ** স্যার, প্রাথমিক থেকে ইংরাজী তুলে দেওয়া হল। আমার কথা হ'ল, তা যদি করতে হয় তাহলে সর্বক্ষেত্রে ইংরাজী তুলে দিতে হবে। ইংরাজী মিডিয়াম স্কুলে ইংরাজী চলতে থাকবে আর বাংলা স্কুলে ইংরাজী বাদ দেওয়া হবে এ চলতে পারে না। তারপর স্যার, ছাত্র পরিষদ, ছাত্র ফেডারেশানের কথা তোলা হয়েছে। আপনি জানেন, বিভিন্ন কলেজ ইউনিয়ানের নির্বাচন যাতে বিঘ্নিত হয় তারজন্য মারামারি, কাটাকাটি করানো হচ্ছে।

**[4.50 –5.00 p.m]**

রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের ইউনিয়নের নির্বাচনে বিগত ইউনিয়নের হাতে প্রার্থীদের মনোনয়ন দাখিল করতে হয়। বিগত ইউনিয়ন আগামী ইউনিয়নের নির্বাচনের সমস্ত মনোনয়ন-পত্র গ্রহণ করবার অধিকারী। এই ভাবে উদাহরণ বাড়িয়ে দেখিয়ে দিতে পারি যে, গোটা পশ্চিমবাংলা জুড়ে অশিক্ষা এবং কুশিক্ষা চলেছে। ওঁরা বলছেন অগ্নি-শিখা জ্বালিয়েছেন, প্রদীপ-শিখা বললে আমরা আপত্তি করতাম। ঠিকই বলেছেন, ওঁরা শিক্ষার কপালে আগুন লাগিয়ে দিয়েছেন। (এই সময়ে লাল আলো জ্বলে ওঠে।) মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার লালবাতি জ্বলছে বলে আমি এই শিক্ষা সর্বাত্মক এবং সর্বার্থিক বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্র নাথ ঘোষ ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় শিক্ষা খাতের জন্য যে বাজেট পেশ করেছেন তাকে আমি সমর্থন করে আমার বক্তব্য পেশ করছি।

মাননীয় স্পীকার মহাশয়, টমাস্ কারলাইল, তাঁর বিখ্যাত গ্রন্থ দি ফ্রেঞ্চ রেভলিউসন'এ একটা সুন্দর কথা বলেছেন। তিনি বলেছেন, ''হ্যাঙ্গার ইজ দি মাষ্টার অফ্ রেভলিউসন'' অর্থাৎ ক্ষুধাই হচ্ছে বিপ্লবের অধিকর্তা। তাঁর এই মূল্যবান বাক্য'টিকে কিছু দিন পরে মার্কস এবং লেনিন একটু সংযোজন করে বলেছিলেন, ''বাট দ্যাট হ্যাঙ্গার মাষ্ট বি কনসাস'', সে ক্ষুধাকে একটু সচেতন হতে হবে। মানুষ ক্ষুধার্ত হলেই বা ক্ষুধা থাকলেই বিপ্লব হবে না, বিপ্লব হওয়া সম্ভব নয়। কাজেই আজকে বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমাদের বিরোধী দলের দৃষ্টি ভঙ্গীর মূল তফাত সেখানে। আজকে আমাদের কর্তব্য হচ্ছে, দারিদ্র, ক্ষুধা, অভাব, শোষণ, বঞ্চনা, প্রতারনাকে শেষ করে সুখী এবং সুষ্ঠ সমাজ তৈরী করার জন্য বর্তমান সমাজ ব্যবস্থাকে ভেঙে তছনছ করে নতুন একটা সমাজ ব্যবস্থা প্রবর্তন করা এবং সে ক্ষেত্রে শিক্ষাই এক মাত্র শক্তিশালী হাতিয়ার। শিক্ষাই সমাজ বিবর্তন, সমাজ প্রবর্তন এবং সমাজ পরিবর্তনে কাজ করতে পারে। তাই বামফ্রন্ট সরকার জনসাধারণের মধ্যে শিক্ষা প্রসারের জন্য শিক্ষা ক্ষেত্রে সর্বাত্মক দৃষ্টিভঙ্গী গ্রহণ করেছেন।

প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার যে কর্মসূচী গ্রহণ করেছেন তার ফলে ১৯৮৪-৮৫সালের মধ্যে যে বিরাট সংখ্যক প্রাইমারী স্কুলের সংখ্যা বৃদ্ধি পেয়েছে তাতে ৯৪.৩১ শতকরা ছাত্র-ছাত্রী শিক্ষা পাচ্ছে এবং ১৯৮৭/৮৮ সালের মধ্যে শতকরা ১০০ জন ছাত্র-ছাত্রীর মধ্যে ১০০ জন ছাত্র-ছাত্রীই প্রাথমিক শিক্ষা পাবে। আমরা আরো মনে করি যে, শিক্ষা ক্ষেত্রে ছাত্রদের চেয়ে ছাত্রীদের গুরুত্ব বেশী। কারণ আমরা মনে করি একটা ছেলেকে শিক্ষা দিলে, একটি ব্যক্তিকেই শিক্ষা দেওয়া হয়, কিন্তু একটি মেয়ে'কে শিক্ষা দিলে একটি পরিবারকে শিক্ষা দেওয়া হয়। সেইজন্য বামফ্রন্ট সরকারের নীতি হচ্ছে, যেখানে নারী শিক্ষা বা ফিমেল এডুকেশন বা গার্লস এডুকেশন- এর সুযোগ আছে সেখানে সে স্কুলকে তাড়াতাড়ি এ্যাফিলিয়েসন দেওয়া। এ ছাড়া বামফ্রন্ট সরকার ক্লাশ ফাইভ পর্যন্ত প্রতিটি

ছাত্র-ছাত্রীকে বিনা-মূল্যে বই দেওয়ার ব্যবস্থা করেছেন। আমি মনে করি ভারতবর্ষের মধ্যে মাত্র পশ্চিমবঙ্গেই ক্লাশ ফাইভ্ পর্যন্ত ছাত্র-ছাত্রীদের বিনা-মূল্যে বই দেওয়া হয়। এছাড়া বিভিন্ন যে স্কীম আছে সেখানে আমরা লক্ষ্য করছি, শিক্ষাই বিভিন্ন জায়গায় মানুষ যাতে শিক্ষা পায় তারজন্য আমরা বিভিন্ন ব্যবস্থা করেছি। যেমন, এ্যাডল্ট এডুকেশন। এই এ্যাডল্ট এডুকেশনের ক্ষেত্রে আমরা এ পর্যন্ত প্রায় ৬ লক্ষ মানুষকে শিক্ষা দেবার সাফল্য লাভ করেছি। এছাড়া সিডিউল কাষ্টম এ্যান্ড সিডিউল ট্রাইবসদের ছেলে এবং মেয়েদের মধ্যে বই দেবার সুযোগ করে দেওয়া হয়েছে। আমাদের মূল নীতি হচ্ছে শিক্ষাকে সার্বজনীন করা, সমাজের সমস্ত মানুষ যাতে শিক্ষা পায় তারজন্য ব্যবস্থা করা। একটু আগে আমাদের মাননীয় অধ্যাপক ডঃ কিরণ চৌধুরী স্বামীজীর কথা বললেন। কিন্তু স্বামীজী, রবীন্দ্রনাথ, অরবিন্দ, গান্ধীজী এবং নেতাজী প্রভৃতি আমাদের দেশের সমস্ত চিন্তা-নায়করা বলেছেন যে উপনিবেশিক ইংরাজী শিক্ষা সেটার আমূল পরিবর্তন করা দরকার। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, স্বাধীনতার ৩৭ বছর বাদেও একটা ন্যাশনাল সিসটেম অফ এডুকেশন আমরা করতে পারলাম না। এরজন্য কি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার দায়ী? না, এরজন্য কেন্দ্রীয় সরকারকে আমরা দায়ী করতে পারি: ন্যাশনাল এডুকেশন কেন কেন্দ্রীয় সরকার করতে পারলেন না? এছাড়া ডঃ চৌধুরী দু-একটি কথা বলেছেন। আমি খুব মন দিয়ে তাঁর কথাগুলি শুনছিলাম। তিনি বললেন, এই যে ১২ ক্লাস পর্যন্ত ফ্রি করা হয়েছে তারজন্য কোন কৃতিত্ব বামফ্রন্ট সরকারের নেই। যারা অবস্থাপন্ন ঘরের ছেলে তারা মোটর গাড়ী করে এসে বিনা-পয়সায় শিক্ষা নিয়ে চলে যাবে - এটা ঠিক নয়। আমি তাকে একটি প্রশ্ন করি, ইন্ডিয়ান কনষ্টিউসানে যে কথা বলা হয়েছিল যে ১৯৪৭ সালের পর ১০ বছরের মধ্যে ক্লাশ ৮ম পর্যন্ত ছেলেদের শিক্ষা দিতে হবে সেটা কি ব্রাকেটে ছিল? আর বিত্তবান ঘরের ছেলে-মেয়েদের বিনা পয়সায় লেখাপড়া শেখানো যাবে না? তা যদি না হয় তাহলে পশ্চিমবঙ্গ সরকার যে ইউনির্ভারসাল এডুকেশনের উপর জোর দিয়েছেন এবং সমস্ত মানুষকে শিক্ষা দেবার যে ব্যবস্থা করেছেন সেখানে অপরাধ কোথায়? দ্বিতীয় কথা হচ্ছে ভাষা সম্বন্ধে। এই ভাষা সম্বন্ধে আজকে ভারতবর্ষের দু-একটি রাজ্য ছাড়া এবং যেখানে মাদার ট্যাঙ্গ ডেভেলপ করেনি ন্যাগালান্ড ইত্যাদি ছাড়া সব অঙ্গ রাজ্যেই মাতৃভাষায় প্রাইমারী ষ্টেজ পড়ানো হয়। সেকেন্ডারী ষ্টেজে ইংরাজী তুলে দিতে চাই না। উপরন্তু আমি মনে করি, ভালভাবে ছেলেদের ইংরাজী শেখানো দরকার। ক্লাস ফাইভে ইংরাজী শিখবে কি শিখবে না সেটা পরবর্তীকালে ঠিক হবে। আমাদের শিক্ষামন্ত্রী এবং কাউনসিলের যে সেল আছে তাঁরা বসে এটা ঠিক করবেন প্রিপারেটরী ষ্টেজ হিসাবে ক্লাস-ফাইভে ইংরাজী শিখবে কি শিখবে না। এছাড়া টেকনিক্যাল এডুকেশন দরকার এবং আমি বিশ্বাস করি এখানে সংকীর্ণতাবাদের কোন স্থান নেই। পৃথিবীর যেখানে যত ভাল জ্ঞান, বিজ্ঞান এবং প্রযুক্তি বিদ্যা আছে সেগুলি নিয়ে আমরা আমাদের সিলেবাস তৈরী করবো। কাজেই সেখানে কোন সংকীর্ণতাবাদ, কোন কমিউনিজম, কোন মার্কসিজম, কোন সুভাষিজম-এর কোন জায়গা নেই। পৃথিবীর সব ভাল জায়গা থেকে ভাল জ্ঞান, বিজ্ঞান আহরণ করে আমরা সিলেবাস তৈরী করবো। দ্বিতীয় ব্যাপার হচ্ছে, শিক্ষকদের বেতন প্রসঙ্গে দু-একটি কথা বলবো। মাষ্টারমশাইরা এবং শিক্ষা-কর্মীদের বেতন বৃদ্ধি করা হয়েছে এবং তাঁরা আজকে সমাজে সম্মান পেয়েছেন। এটা আজকে অস্বীকার করার উপায় নেই। এক্ষেত্রে বিরোধী পক্ষরা যদি মনে করেন যে বামফ্রন্ট সরকার মাষ্টারমশাইদের বেতন বাড়িয়ে অন্যায় করেছেন তাহলে আমার মনে হয় এটা অন্যায় করা হয়নি। তবে এই প্রসঙ্গে আমি শিক্ষা মন্ত্রী মহাশয়কে একটি অনুরোধ করবো, আমাদের বহুদিনের যে দাবী ছিল মাষ্টারমশাইদের মাসের ১ তারিখে বেতন দেওয়ার সেটা আমলাতান্ত্রিক কারণেই হোক বা পদ্ধতিগত কারণেই হোক মাষ্টারমশাইদের ১ তারিখে বেতন দিতে পারছেন না। আমি অনুরোধ জানাবো, মাষ্টারমশাইরা যাতে মাসের ১ তারিখে বেতন পান এবং এরজন্য সিস্টেমটা যেন সরলীকরণ করেন।

**[5.00–5.10 p.m.]**

আমি মনে করি ফ্রন্ট সরকার প্রভূত টাকা দিচ্ছেন, কিন্তু এই পদ্ধতিগত কারণে মাষ্টারমহাশয়রা এবং শিক্ষাকর্মীরা বেতন পাচ্ছেন না, এটা খুবই দুঃখ এবং দুভার্গ্যের কথা। যাইহোক আমি বর্তমান শিক্ষা বাজেটকে অভিনন্দন জানিয়ে এবং সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়রা এখানে যে বাজেট পেশ করেছেন তাতে আমরা দেখছি যে বাজেটের পরিমাণ সেখানে বৃদ্ধি পাচ্ছে। নিশ্চয়ই, সেই বাজেটের পরিমাণ বৃদ্ধিটাকে প্রশংসার মধ্যে আনা যেতে পারে, কিন্তু যেসব ঘটনাগুলি আমরা দেখতে পাচ্ছি যে বাজেটের হার ক্রমাগত বৃদ্ধি পাচ্ছে সত্য, কিন্তু সমস্যার প্রতিবিধান হচ্ছে না। যেমন ১৯৭৬-৭৭ সালে ১১২ কোটি টাকা বাজেট ধার্য করেছিলেন, ১৯৮৩-৮৪ তে আপনারা সেখানে ৪৫৮ কোটি ৬৯ লক্ষ ৫৯ হাজার টাকা বাজেট ধার্য করলেন, কিন্তু সমস্যা ক্রমাগত বেড়েই চলেছে। এই সমস্যাগুলির ব্যাপারে কোন সমাধান করা যাচ্ছে না। আজকে প্রাইমারী স্কুল, কলেজ, মাধ্যমিক শিক্ষা, উচ্চ মাধ্যমিক শিক্ষায়, মাদ্রাসা শিক্ষায় এমন কি বিশ্ববিদ্যালয়ের শিক্ষায় বলুন তাদের সমস্যাগুলির কোন প্রতিবিধান হচ্ছে না। প্রতিদিন বিভিন্নভাবে স্কুল, কলেজ বন্ধ হচ্ছে এবং বিভিন্ন ভাবে ম্যানেজিং কমিটির দুঃসহ অবস্থা চলছে। সরকারের নির্দেশিত নীতি অনুসৃত হচ্ছে না। বিশ্ববিদ্যালয় সিণ্ডিকেটের সভা হচ্ছে না। বিভিন্ন সময়ে বিশ্ববিদ্যালয় স্কুল, কলেজ প্রত্যেকটির জায়গায় একটা মারামারির অবস্থা চলছে। কয়েকটি বছর যদি আমরা দেখি তাহলে দেখব যে স্কুল, কলেজ এবং বিশ্ববিদ্যালয়ে কতগুলি ছাত্রের প্রাণ গেছে। সেখানে একটা অসন্তোষ এবং শিক্ষা বিস্তারের যে পদ্ধতি আছে সেই নীতিগত পদ্ধতিটাকে যে কোন ভাবে সেটা প্রতিরোধ হয় বলে ছাত্রেরা উদ্বিগ্ন হয়। সেই সমস্যাটা প্রতিবিধান করার জন্য শিক্ষা দপ্তরে আবেদন নিবেদন হয় কিন্তু কোন প্রতিকার হয় না। আমরা বিভিন্ন ভাবে এবং বিভিন্ন সময়ে দেখছি সবকারের নির্দেশিত যে বক্তব্য আছে সরকার সেগুলিকে প্রতিবিধান করার চেষ্টায় ব্রতী হয়েছেন। আমরা দেখতে পাচ্ছি একটা মাধ্যমিক, উচ্চ-মাধ্যমিক স্কুল সেখানে এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করার ব্যাপারে ৬ মাস থেকে ১ বছর কার্য্যকাল থাকে। এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগের ব্যাপারে কিন্তু প্রতিবিধান হচ্ছে না। আজকে এখন পর্যন্ত স্কুল বোর্ডে এ্যাডহক কমিটি একটা চাপান কমিটি ১৯৭৭ সাল থেকে চালিয়ে যাচ্ছে, নির্বাচন করেন কি কেন? আজকে আমরা বলতে পারি যে এই রকম একটা সমস্যার ব্যাপারে দেখা যাবে যে দলীয় প্রভাব প্রভাবিত হয়ে অনেক সময় সরকারের নীতিটাকে আঘাত দিচ্ছে।

সে সব কথা হয়ত সরকারের কর্ণগোচর হয় না। সরকারের দৃষ্টি আকর্ষণ করা যায় না। গ্রামাঞ্চলের স্কুল, কলেজে সমস্যাগুলি আছে। আমরা দেখতে পাচ্ছি এবং মাননীয় সদস্যরা বলেছেন যে টিচারদের ঠিক সময়ে বেতন দিচ্ছেন, কিন্তু আমরা যদি বলি যে গতবারের মার্চ-এপ্রিল মাস থেকে শিক্ষকদের বেতন নিয়মিত দিচ্ছেন না কেন? আজকে শিক্ষক শিক্ষিকারা ঠিকমত বেতন পাচ্ছে না কেন? মাননীয় শিক্ষামন্ত্রীকে এদিকে দৃষ্টি দিতে আমি অনুরোধ করছি। ন্যাশনাল ট্যালেন্ট রিসার্চ স্কলারশীপ যেটা আছে সেই টাকাও দীর্ঘদিন ধরে স্কলাররা পাচ্ছেন না। আমরা দেখছি যে, ১৯৮২ সাল পর্যন্ত এই বৃত্তির টাকাটা তাঁরা পেয়েছেন, কিন্তু তারপর পাচ্ছে না, বিশেষ করে বলতে পারি যে বাঁকুড়া জেলায় এটা পৌঁছোচ্ছে না। আজকে এই ন্যাশানাল ট্যালেন্ট রিসার্চ স্কলারশীপের টাকা ছাত্রছাত্রীরা নিয়মিতভাবে পাচ্ছে না কেন এটা জানতে চাই। আপনারা বলেছেন সরকারী বই, কোটি কোটি টাকার বই ছাপান হয়েছে এবং ১৬.২.৮৫ তারিখ থেকে তা দিতে সুরুও করেছেন। এই বই বাঁকুড়াতেও গেছে কিন্তু বইয়ের সংখ্যা প্রয়োজন তুলনায় অত্যন্ত কম। আমার জানা একটি স্কুল যেখানে ৯১ জন ছাত্র আছে সেখানে কিশলয় দিয়েছেন ৪৫ ভাগ, অন্যান্য বই দিয়েছেন প্রায় ৫৫ভাগ।

এই রকম উদাহরণ দিয়ে বলতে পারি যে, দোষটা কিন্তু আপনাদের উপরে বর্তাবে। সরকার বই বিতরণের নীতি নির্ধারণ করে বই ছাপাবার পর সেই সমস্ত বই যদি ডি.আই অফিসের গোডাউনে বান্ডিল অবস্থায় পড়ে থাকে তো লোকে আপনাকে দুষবে। লক্ষ লক্ষ ছাত্র আজকে সরকারী বই পাচ্ছে না। এ-বিষয়ে গলদগুলি খুঁজে বের করা দরকার। আমি দেখছি কত রকম বৈষম্যমূলক ব্যবস্থা না চলছে স্কুলগুলিতে। যে সমস্ত ইন্টিগ্রেটেড হায়ার সেকেন্ডারী স্কুল আছে সেখানে ইলেকট্রিক ও টেলিফোন বাবদ ক্লাশ ফাইভ থেকে ক্লাশ টেন পর্যন্ত নেওয়া হয় ৩ টাকা, কিন্তু ১১ ও ১২ ক্লাশের ক্ষেত্রে ২।। টাকা করে নেওয়া হচ্ছে। এই বৈষম্য কেন রেখেছেন। আজকে এই বৈষম্য দূর করা দরকার। আজকে স্কুল বলুন, কলেজ বলুন বা ইউনিভার্সিটি বলুন - সেখানে শিক্ষকের বহু পদ খালি হয়ে পড়ে আছে কিন্তু সেইসব পদ পূরণের জন্য ব্যবস্থা গ্রহণ করতে পারছেন না ঠিকমতভাবে। এ-বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা দরকার। আমরা দেখেছি যে শিক্ষা বিভাগসহ বহু ডিপার্টমেন্ট আছে যেখানে একই ব্যক্তিকে দিয়ে তিনটি দপ্তরের কাজ চালান হচ্ছে। আজকে বাঁকুড়ার ডিষ্ট্রিক্ট্ সোস্যাল এডুকেশন অফিসার - তাঁকে পুরুলিয়ার সঙ্গে যুক্ত করে দেওয়া হয়েছে। আজকে সে বাঁকুড়া দেখবেন, না পুরুলিয়া দেখবেন? একই ব্যক্তিকে তিনটি ডিপার্টমেন্টের দায়িত্ব দিচ্ছেন; সেখানে যে শর্তে তাঁদের নিয়োগ করেছিলেন, তা আর মানা হচ্ছে না। আজকে এইসব দূর করতে হবে। আজকে সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইবসদের জন্য যে মেনটেনেন্স গ্রান্ট, সেই গ্রান্ট ঠিকভাবে তাঁদের কাছে পৌঁছেচ্ছে না। এ-বিষয়টা আপনার নজরে আনা দরকার বলে এখানে এটা উত্থাপন করলাম।

**[5.10 –5.20 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যে সব জিনিষ গুলি দেখেছি যেমন ইউ.জি.সি সেই ইউ.জি.সি-র মতো পশ্চিমবাংলায় একটা রাজ্য ভিত্তিক সংস্থা করা উচিত। কলেজ এডুকেসান, ইউনিভারসিটি এডুকেসান এইগুলো ঠিকমত পরিচালিত হচ্ছে কিনা সেটা ঠিকমত দেখার প্রয়োজন আছে। ইউভারসিটি গ্যান্ট কমিশানের মতো রাজ্য ভিত্তিক একটা সংস্থা করা উচিত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলাতে শিক্ষা নীতি নিয়ে বিভিন্ন ভাবে প্রশ্ন আসছে। স্কুল, কলেজে ভর্ত্তি নিয়ে বহু সমস্যা আসছে। এই ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বহু চিঠি-পত্র দিয়েছি। এই সমস্যার ব্যাপারে মন্ত্রী মহাশয় সিদ্ধান্ত নিয়েছেন, কিন্তু সেটা কার্যকরী হচ্ছে না। আজকে যে হারে মাধ্যমিক পাস করছে সেই হারে উচ্চমাধ্যমিকে ভর্ত্তি হতে পারছে না। যে অনুপাতে উচ্চমাধ্যমিকে পাস করছে সেই অনুপাতে কলেজে ভর্ত্তি হতে পারছে না। আবার ক্লাস ফোরে যে অনুপাতে পাস করছে সেই অনুপাতে ক্লাস ফাইভে ভর্ত্তি হতে পারছে না। আমাদের বাঁকুড়া জেলায় আমি জানি কয়েক শো ছেলে ভর্ত্তি হতে পারে নি। আপনি বলেছেন এই সমস্যা সমাধানে আপনি যথেষ্ট সচেষ্ট, কিন্তু সমস্যার সমাধান কিছু হচ্ছে না। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের বাঁকুড়া জেলায় যে আই.টি.আই টেকনিক্যাল স্কুল আছে সেই দিকে নজর দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

(এই সময় মিঃ স্পীকার লালবাতি জ্বালিয়ে দেন এবং পরবর্ত্তী বক্তাকে বক্তব্য রাখতে অনুরোধ করেন)

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীত্রয় শিক্ষা দপ্তরের জন্য যে দাবী উৎথাপন করেছেন আমি তাকে সর্বান্তকরণে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা আপনার মাধ্যমে বলার দরকার আছে বলে আমি মনে করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওনারা এখানে খুব সমালোচনা করলেন। চিরাচরিত রীতি অনুযায়ী বিরোধীপক্ষ আছে এবং অবশ্যই তাদের সমালোচনা করতে হবে এবং সেই কারণেই ওনারা সমালোচনা করে যাচ্ছেন। এটা

সত্যি কথা যে ভারত স্বাধীন হবার পর থেকে বিদ্যালয়ের শিক্ষক স্কুলকে প্রতি সপ্তাহে হাট বারের দিন হাটে বাজারের কাউন্টারে দাঁড়িয়ে থাকতে হ'ত। এই কথাটা ওনারা একবারও বললেন না। এটা সত্য যে ১৯৬২-৬৩-৬৪-৬৫ বলুন আর আর ১৯৭২-৭৩ সালই বলুন বাজেটে টাকার অংক কম ছিল। এখন টাকার অংক ৫০৯ কোটির কিছু বেশী হয়েছে। আজকে এই পরিমান টাকার ব্যয় বরাদ্দের দাবি উত্থাপন করা হয়েছে। এটা করতেই হবে। শিক্ষার বিকাশের সঙ্গে সঙ্গে বিদ্যালয়ের সংখ্যা বাড়াতে হয়েছে এবং প্রতিনিয়ত ছাত্রের সংখ্যা বেড়ে চলেছে। সেইজন্য শিক্ষকের সংখ্যা বৃদ্ধি করতে হয়েছে। সুতরাং দিনের পর দিন টাকার অংক বেড়ে চলেছে এবং আগামী দিনে আরো বেড়ে যাবে, এটা অস্বীকার করার কোন উপায় নেই। বামফ্রন্ট সরকার শিক্ষকদের কাছ থেকে আজ আশীবার্দ পাচ্ছেন, একথা সত্য। কিন্তু মাননীয় শিক্ষামন্ত্রী মহোদয়কে মেনে নিতে হবে যে, একদিকে যেমন তাঁরা শিক্ষকদের কাছ থেকে আর্শীবাদ পাচ্ছেন, ঠিক তেমনি অপরদিকে তাঁদের ব্যাথায় বেদনার কথা রাইটার্স বিল্ডিংসের দেওয়ালে এসে ধাক্কা খাচ্ছে। একথা আজ অস্বীকার করাবার কোন উপায় নেই। শিক্ষকদের বয়স ৬০ বছর হয়ে গেলেই তাঁরা অযোগ্য বলে বিবেচিত হন। কিন্তু অপরদিকে প্রফেসরদের বয়স ৬৫ হলে তাঁরা যোগ্যতা অর্জন করেন। একথার কোন মানে আমি বুঝলাম না। এঁরাও শিক্ষক, ওঁরাও শিক্ষক। এঁদের ক্ষেত্রে অযোগ্যতা প্রমাণ হওয়ায় রিটায়ার করতে হবে, অপরদিকে অন্যেরা ৬৫ বছর পর্য্যন্ত কাজ চালিয়ে যেতে পারবেন। এই সমস্ত প্রবীন শিক্ষকরা -এক একজন শিক্ষক - ১লক্ষ থেকে ১।। লক্ষ টাকা করে ক্ষতির সম্মুখীন হচ্ছেন। সুতরাং আমি এই দিক সম্বন্ধে মাননীয় মন্ত্রীমহাশয়কে ভেবে দেখতে অনুরোধ করছি। আশা করব, এদিকটি সম্বন্ধে আপনি বিচার-বিবেচনা করে রিভিউ করবেন। আপনি গ্রামে আসুন, দেখুন, আপনার এই সিদ্ধান্ত ঠিক আছে, কি ভুল আছে। অপরদিকে আপনি ৩৫ বছর ধরছেন - অর্থাৎ এই বয়স উত্তীর্ণ হয়ে গেলে একজন প্রবীণ শিক্ষকের কোয়ালিফিকেশন থাকা সত্ত্বেও তিনি প্রমোশান পাবেন না, তিনি হেডমাষ্টার পদে যেতে পারবেন না। সরকারী অফিসে একজন ক্লার্ক যে কোন ডিপার্টমেন্টে প্রমোশান পেতে পারেন, অথচ একজন শিক্ষকের ক্ষেত্রে সেই সুযোগ থাকছে না। আমার মনে হয় এটা একটু ভেবে দেখার প্রয়োজন আছে। এবারে প্রভিডেন্ট ফান্ডের কথায় আসি। ঠাকুরদার আমলে প্রভিডেন্ট ফান্ডের ক্ষেত্রে ব্যবস্থা ছিল ৫০:৫০। অর্থাৎ একজন শিক্ষক যা জমা দেবেন, সরকারও সমপরিমাণ অর্থ জমা দেবেন। কন্ট্রিবিউটরী প্রভিডেন্ট ফান্ডের ক্ষেত্রে এই নিয়ম প্রযোজ্য ছিল। সরকার থেকে এতদিন তা দেওয়া হতো। এই ব্যবস্থা পুনরায় প্রবর্ত্তন করতে হবে। কারণ, শিক্ষককুল বুদ্ধিজীবি সম্প্রদায়, এঁরা নতুন ব্যবস্থা মেনে নেবেন না। ইতিমধ্যেই তাঁদের মধ্যে এনিয়ে গুঞ্জনধ্বনি শোন যাচ্ছে। শিক্ষক সম্প্রদায়ের একজন প্রতিনিধি হিসাবে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই বিধানসভায় বলছি যে, শিক্ষককূলের এই ব্যাথা-বেদনার কথা মাননীয় মন্ত্রী মহাশয়কে একবার ভেবে দেখতে হবে। প্রভিডেন্ট ফান্ডের টাকা কমপিটেন্ট অথরিটির মারফৎ টেজারীতে জমা দিতে হয়। টেজারীতে কি অবস্থা হয়-সরকারী খাতে একবার টাকা জমা পড়লে আফটার রিটায়ারমেন্ট সেই টাকা পাওয়া যাবে কি যাবে না, তা নিয়ে চিন্তার আর শেষ থাকে না। এ ব্যাপারে বেশ সন্দেহ দেখা দেয়। সুতরাং এ বিষয়ে আপনাকে একবার ভেবে দেখতে হবে। কারণ, একজন শিক্ষকের ছেলে বা মেয়ের বিবাহের জন্য হঠাৎ টাকার যদি দরকার হয়, তখন প্রয়োজন সময়ে সেই টাকা সময়মত পাওয়া যায় না। সুতরাং এ বিষয়ে আপনাকে একবার ভেবে দেখতে হবে। সরকার শিক্ষার ক্ষেত্রে ফ্রি এডুকেশনের ব্যবস্থা করেছেন। সেজন্য বামফ্রন্ট সরকার সকলের কাছ থেকে আশীর্বাদ পাচ্ছেন। পঞ্চম শ্রেণী দ্বাদশ শ্রেণী পর্যন্ত অবৈতনিক হয়েছে, এই সরকারই তা করেছেন। এটা কংগ্রেসের সময়ে হয় নি। আরো অষ্টম শ্রেণী পর্যন্ত অবৈতনিক করার দাবী জানিয়েও ব্যর্থ হয়েছি। আমাদের চীৎকার ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। তাঁরা কোন পরিকল্পনা পর্যন্ত করতে পারেন নি। বামফ্রন্টের আমলেই এটা সম্ভব হতে পেরেছে।

একথা আজ সকলেই স্বীকার করতে হবে। কিন্তু ছেলে-মেয়েকে পড়াতে গিয়ে একখন্ড নোটবুক কিনতে গিয়ে গার্জেনের মাথা খারাপ হয়ে যাচ্ছে। শিক্ষা সেখানে অবৈতনিক, সেখানে এই ভাবে বই কিনতে গিয়ে অভিভাবকদের সমস্যার মধ্যে পড়তে হচ্ছে - এটা কেমন ধরণের অবৈতনিক শিক্ষা - এটা সম্বন্ধে মাননীয় শিক্ষামন্ত্রীকে একটু ভেবে দেখতে হবে.এবং বিবেচনা করে দেখার আমি তাঁকে অনুরোধ জানাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিভিন্ন অর্গানাইজড্ স্কুল আছে, এবং জুনিয়র স্কুল থেকে আপগ্রেড করে হাইস্কুল হচ্ছে, তাদের তাদের ক্যাপিটাল গ্রান্ট দেওয়ার জন্য কে আছে? এই দিক সম্বন্ধে একটু ভেবে দেখতে অনুরোধ জানাই।

**[5.20 –5.30 p.m.]**

আমাদের এখানে ডি.আই. দুজন ব্যক্তি এবং দুজন নমিনেটেড এখানে হয়েছে - এই নমিনেটেড দুজন কোন খান থেকে এসেছে, কোন সংস্থা থেকে এসেছে সেটা ভেবে দেখতে হবে। You should have removed the partiality. সুতরাং যোগ্যতা অর্জন করতে গেলে নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী রক্ষা করতে হবে এবং বিভিন্ন রেজিসটার্ড শিক্ষা সংস্থা থেকে লোক নিয়ে ভেবে দেখে এটা করতে হবে। অনেক সময় দেখা যায় যে এক্ষেত্রে বৈষম্যমূলক মনোভাব এবং রাজনৈতিক দলাদলির উর্দ্ধে থাকতে পারা যায় না। আমরা দেখতে পাই জেলা পরিষদের বিভিন্ন টাকা শিক্ষা স্থায়ী কমিটির মাধ্যমে দেওয়া হয় না, তাদের হাতে আসে না। এটা শিক্ষা স্থায়ী কমিটির মাধ্যমে দিলে ক্ষতি কি? সুতরাং এই যে টাকা-পয়সা লেনদেন এটা কর্মধ্যক্ষের মাধ্যমে যাতে বিলিবন্টন করা যায় তার বিবেচনা করে দেখবেন। তারপরে জুনিয়ার হাই স্কুলের মঞ্জুরির ক্ষেত্রে দেখা যায় সে সেন্ট্রাল কমিটি হয়তো সুপারিশ করে পাঠিয়ে দিয়েছেন কিন্তু আমাদের কাছে খবর আছে তাতে দেখা গেল যে সেন্ট্রাল কমিটির সুপারিশ সম্পূর্ণ বাতিল করে দিয়ে, সরকারের গোচুরিভূত না করে মঞ্জুরি করা হয়ে থাকে। এটা ঠিক নয়, এটা একটু ভেবে দেখতে হবে ভালোভাবে ব্যবস্থা করবার জন্য। তা না হলে জনসাধারণের কাছে কৈফিয়ত আমাদের দিতে হবে। তারপরে দেখা যায় যে শিক্ষকরা পেনসেন ঠিকমত পান না, মরে গেছে কিন্তু তখনও পেনসেন পায় নি। এই ব্যাপারে আপনারা হাইকোর্টের কথা বলবেন কিন্তু হাইকোর্টে যেতে হবে কেন? সুতরাং আমার আবেদন শিক্ষকরা যাতে রিটায়ার করার ১ মাসের মধ্যে পেনসেন পেয়ে যান সেই ব্যাপারে একটু চিন্ততা করে দেখবেন। এখনো পর্যন্ত বহু স্কুলের শিক্ষকরা বেতন পান নি। মার্চ মাসের বাজেট পাস হয়ে গেলে পরে তারা জুন মাসে বেতন পায়, তাদের মাসে মাসে বেতন ঠিকমত পান না। তারপরে আসছি প্রাইমারি এ্যাডুকেশানের ক্ষেত্রে - প্রাইমারী এ্যাডুকেশান মাতৃভাষার মাধ্যমে চালু হোক এটা সবাই চাই এবং দুটি ভাষা একই সঙ্গে চালু করা সম্ভব নয়। সেইজন্য সিক্স থেকে ইংরাজী চালু হোক সেটা আমরা চাই, কিন্তু ষষ্ঠশ্রেণীতে ইংরাজী শিক্ষা দেওয়ার ব্যাপারে এ.বি.সি পড়াতে গিয়ে শিক্ষকদের গাইড বুক না পড়লে পড়ানো যায় না। তারমানে আমাদের এই সিক্সের ছেলে-মেয়েদের পড়াতে গেলে সরকার একটা প্রাইভেট টিউটার রাখার ব্যবস্থা করে দিয়েছেন। এটা আপনাকে ভেবে দেখতে হবে। তারপরে এ.বি.সি. শেখাতে গিয়ে আবার শিক্ষকদের ভালোকরে গ্রামার শিখতে হবে। সুতরাং এই সব জিনিষগুলি একটু ভেবে দেখবেন। এই কথাগুলি অন্য দলের লোক বলছে না, আপনাদের দলের লোকের কথা এই ভাবে একটু চিন্তা করে দেখবেন। এইকথা বলে পুনরায় মন্ত্রীমহাশয় কর্তৃক উত্থাপিত শিক্ষাখাতে বাজেট বরাদ্দের দাবীকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীদেব প্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রী যে শিক্ষা বাজেট এখানে পেশ করেছেন তাতে তিনি দাবী করেছেন যে বামফ্রন্ট সরকার শিক্ষাক্ষেত্রে অগ্নিশিখা প্রজ্জলিত করেছেন। এছাড়াও তার ভাষণ প্রতিবেদন আরো অনেক কিছু দাবী করেছেন যদি আজকে তার বাস্তব

সত্যতা সম্বন্ধে যথেষ্ট সন্দেহ আছে। আজকে এটা বাস্তব সত্য যে বামফ্রন্ট সরকারের জনপ্রিয়তা এবং জনসমর্থন হারোনোর ক্ষেত্রে সবচেয়ে বড় অবদান এই সরকারের কোন নীতির দিক থেকে থাকে তা হচ্ছে শিক্ষানীতি এবং ভ্রান্ত ভাষা শিক্ষা নীতি। এই উপলব্ধি ফ্রন্টের বাইরে যারা আছেন তাদের নয়, ফ্রন্টের অভ্যন্তরে যারা আছেন তাদের অনেকের কাছেই এটা বেদনাদায়ক উপলব্ধি। ভাষণে তারা যাই বলুন এটা একটা ট্রাজেডি এবং আজকে ফ্রন্টের উচ্চ শিক্ষামন্ত্রীর মুখ দিয়ে এই রকম ভাষণ দিতে হয়েছে। রাজ্য সরকারের উচ্চশিক্ষামন্ত্রী বিগত লোকসভা নির্বাচনে ফলাফলের দিকে লক্ষ্য রেখে বলেছিলেন এই সরকারের ভাষা ও শিক্ষা নীতির পূর্নবিবেচনা দরকার। দলগতভাবে তারা সিদ্ধান্ত নিয়েছেন যে প্রাথমিক স্তর থেকে ইংরাজী পড়ানো দরকার। অন্যান্য শরীক দলও এই ভাষা ও শিক্ষা নীতির প্রতি সায় দিচ্ছেন না এবং এর পূর্নমূল্যায়ন করার কথা ভাবছেন। ভাষণে যাই থাক তারা বলছেন শিক্ষার অগ্রগতিই হচ্ছে আসল প্রশ্ন যেটা তারা বারবার বলে থাকেন। এটা ঠিক কথা যে আমরা শিক্ষার ব্যয়-বরাদ্দ বাড়িয়েছি। গোটা বাজেটে যা খরচ তার মোর দ্যান ২৫ পারসেন্ট শিক্ষার খাতে ব্যয় হচ্ছে। তাহলে কি মনে হয় শিক্ষার ক্ষেত্রে বিরাট অগ্রগতি হচ্ছে? শিক্ষা খাতে ব্যয় বরাদ্দ বৃদ্ধি মানে কি তার গুণমত মান বৃদ্ধি? তাছাড়া ব্যয়-বরাদ্দের ক্ষেত্রে বিশ্লেষণ করলে দেখবো মেজরিটি প্রায় ৭৫ পারসেন্ট শিক্ষক, অধ্যাপক, শিক্ষক কর্মীদের বেতন দিতে চলে যায়। ফলে শিক্ষার অগ্রগতির প্রশ্নে অন্যান্য যে উপকরণ তার জন্য কতটুকুন অর্থ ব্যয় করছেন? কাজেই অর্থের মাপকাঠি দিয়ে শিক্ষার গুণগত পরিবর্তন হচ্ছে কিনা তার অগ্রগতি হচ্ছে কিনা সেটা বিচার করতে হবে। সেই কতকগুলি মৌলিক প্রশ্ন সদস্যারা করেছেন। অনেকে বলেছেন যে ফ্রন্ট সরকারের শিক্ষা নীতির সঙ্গে কংগ্রেস সরকারের শিক্ষা নীতির মৌলিক পার্থক্য আছে। কিন্তু রিয়ালি সেটা আছে কি? একটা জনমুখী সরকারের কাছ থেকে দেশের মানুষ শিক্ষা নীতির ক্ষেত্রে কি আশা করে? আমাদের দেশে এতকাল কংগ্রেস সরকার যে শিক্ষা ব্যবস্থা চালু করে রেখেছেন সেটা তিনটা নীতির উপর দাঁড়িয়ে। একটা হচ্ছে শিক্ষার সংকোচন নীতি। একটা হচ্ছে শিক্ষার স্বাধিকার বা অটোনমি তাকে ক্রমাগত হরণ করে শিক্ষার পরিচালন ক্ষেত্রে গণতন্ত্রকে হরণ করা হয়েছে। আর তিন নম্বর হল শিক্ষার ক্ষেত্রে রেজিমেনটেশান নিয়ে আসা হয়েছে। এই তিনটা নীতির ভিত্তিতে তারা শিক্ষার নীতির পরিচালন করছেন যেটা প্রতিক্রিয়াশীল শিক্ষা নীতি এবং এটাই হচ্ছে কংগ্রেস সরকারের মূল নীতি।

**[5.30 –5.40 p.m.]**

বামফ্রন্ট সরকার এই জায়গায় কি পার্থক্য দেখাতে পেরেছেন? তাঁরা শিক্ষা সংকোচনের পরিবর্তে শিক্ষা সম্প্রসারণের ক্ষেত্রে কি পদক্ষেপ নিয়েছেন? কিছু স্কুল করা ছাড়া শিক্ষা নীতির ক্ষেত্রে কি পদক্ষেপ নিয়েছেন যার দ্বারা শিক্ষা সংকুচিত না হয়ে শিক্ষার সম্প্রসারণ ঘটেছে? আপনাদের যে ল্যাঙ্গোয়েজ পলিসি, যে ইংরাজী ভাষা নীতি গ্রহণ করেছেন তার আল্টিমেট রিয়েলাইজেসান অনিবার্য পরিণতি কি- অনিবার্য পরিণতি হচ্ছে ইংরাজী ভাষা একটা উন্নত ভাষা, উচ্চ শিক্ষা জ্ঞান-বিজ্ঞান আহরণের মাধ্যম, সেই ইংরাজী ভাষা শিক্ষা সাধারণ ঘরের ছেলে মেয়েদের কাছ থেকে. কেড়ে নিয়েছেন। কংগ্রেস ব্লান্টলি এটা করেছিল, আপনারা অতি সুকৌশলে উচ্চশিক্ষার দরজা সাধারণ ঘরের ছেলেমেয়েদের সামনে বন্ধ করে দিলেন। এটা কি শিক্ষা সংকোচনের নীতি নয়? ইজ ইট নট কার্টেলমেন্ট অব এডুকেশান? নো ডিটেনশান পলিসি - নিরবিচ্ছিন্ন মূল্যায়নের ক্ষেত্রে যে জিনিস দাঁড় করিয়েছেন, ক্লাস ৪ পর্যন্ত অটোমেটিক প্রোমোশান, এই অর্থে দেখাচ্ছেন আমাদের শিক্ষার হার বেড়ে গেছে। কাগজে কলমে ফিগার দরকার- বলে দিন সব পাশ, ফিগার ওয়ার্ক বেড়ে যাবে। কিন্তু নো ডিটেনশান পলিসির এফেক্ট কি - গ্রামাঞ্চলে পরীক্ষা ব্যবস্থা আছে বলে পরীক্ষার ভয়ে ছেলেমেয়েরা পড়াশুনা করে এবং মাষ্টার মহাশয়রা পড়াশুনার ব্যাপারে গুরুত্ব দেন, এই পাঠ যদি চুকিয়ে দেন

তাহলে ছেলেমেয়েরা ভয় পাবে না, তাহলে শিক্ষার বুনিয়াদ কোথায় গিয়ে দাঁড়াবে? সুতরাং নো ডিটেনশান পলিসি চালু করার অর্থ ক্লাস ফাইভে গিয়ে এ্যাডমিশান টেষ্ট এবং সেখান থেকে ছাঁটাই, ক্লাস ফাইভ থেকে শিক্ষা সংকোচনের ব্যবস্থা। হোয়াট ওয়াজ এক্সপেক্টেড যে শিক্ষা সংকোচনের পরিবর্তে শিক্ষার সম্প্রসারণের ব্যবস্থা করবেন? কিন্তু আপনাদের শিক্ষা নীতির ফলে শিক্ষা সংকুচিত হয়ে যাচ্ছে। হোয়ার ইজ দি ডিফারেন্স? শিক্ষা ক্ষেত্রে অটোনমির প্রশ্নে শিক্ষার স্বাধিকারের প্রশ্নে গনতন্ত্রের প্রশ্নে আপনারা বলছেন যে শিক্ষাকে রাজ্য তালিকাভুক্ত করতে হবে। অত্যন্ত গনতান্ত্রিকভাবে আমি এটা সমর্থন করি। ইন্দিরা কংগ্রেস শিক্ষাকে রাজ্য তালিকা থেকে যুগ্ম তালিকায় নিয়েছে, ফলে স্বাধিকার অর্থে অটোনমির অর্থে গনতন্ত্রের স্বার্থে শিক্ষাকে রাজ্য তালিকায় আনতে হবে। আপনারা কি শিক্ষা প্রতিষ্ঠানগুলির স্বাধিকার, অটোনমি, তাকে সম্প্রসারিত করছেন? ১৯৭৭ সালের পর থেকে বামফ্রন্ট সরকার পত্তন হবার পর থেকে দেখা যাচ্ছে আপনারা অটোনমিকে হত্যা করলেন, একটার পর একটা বিশ্ববিদ্যালয়ের সমস্ত পরিচালন ব্যবস্থাকে অধিগ্রহণ করলেন, সেখানে মনোনীত বডিকে বসালেন; যেভাবে মধ্যশিক্ষা পর্ষদে, যেভাবে প্রাথমিক শিক্ষা বোর্ডে, বিভিন্ন স্কুল কলেজের ম্যানেজিং কমিটি করে সেখানে দলীয় ব্যক্তিদের বসিয়ে দিলেন এই কি শিক্ষা স্বাধিকারের সম্প্রসারণ, এই কি গনতান্ত্রিক বামপন্থী দৃষ্টিভঙ্গী? অথচ আমরা দেখেছি স্বাধীনতা আন্দোলনের যুগে আমাদের দেশের সমস্ত শিক্ষাবিদরা বিদ্যাসাগর থেকে আরম্ভ করে আচার্য প্রফুল্ল চন্দ্র রায়, আশুতোষ মুখার্জী প্রত্যেকে এই শিক্ষার স্বাধিকারের জন্য কিভাবে সংগ্রাম করেছেন, আপনারা সেই স্বাধিকারকে নষ্ট করলেন। আপনাদের নিজেদের এ্যাপয়েন্টেড কমিটি যে উচ্চ শিক্ষা কমিটি, ভবতোষ দত্ত কমিশন, একজন রিনাউন্ড ইকনমিষ্ট, তিনি ক্যালকাটা ইউনিভার্সিটির সমাবর্তন উৎসবে অত্যন্ত ক্ষোভের সংগে বলেছিলেন বামফ্রন্ট সরকার রাজ্যের হাতে অধিকতর ক্ষমতা চাচ্ছেন অথচ বামফ্রন্ট সরকার শিক্ষার স্বাধিকার হরণ করছেন, দলীয় স্বার্থে শিক্ষা প্রতিষ্ঠানগুলির গনতান্ত্রিক চরিত্রকে তাঁরা হরণ করছেন।

একথা তিনি বলেছেন। তিনি ইংরাজী সম্বন্ধেও বলেছেন। অপর দিকে আমরা দেখছি ইংলিশ মিডিয়াম স্কুল- গুলি দানা বেঁধে উঠেছে। তিনি বলেছেন আজকে জ্ঞান বিজ্ঞানের অগ্রগতির স্বার্থে, দেশের উন্নতির স্বার্থে ইংরেজীকে ওয়েলকাম করা উচিত। কিন্তু বামফ্রন্ট সরকার কি করছেন? ভবতোষ দত্ত কমিশন আপনারাই বসিয়েছিলেন এবং সেই কমিশনের রিপোর্ট একবছর আগে আপনাদের হাতে এসেছে। ভবতোষ দত্ত কমিশন তাঁদের রিপোর্টে আপনারা ল্যাঙ্গোয়েজের ক্ষেত্রে কম্পালসারি, অপসন্যাল যা করেছেন তার প্রতিবাদ করেছেন। তিনি বিজ্ঞানের ক্ষেত্রে ডিগ্রি কোর্সে ইংরেজীকে কম্পালসারি করতে বলেছেন। নিজেদের এ্যাপয়েন্টেড কমিশন যাঁদের রিপোর্ট ৬মাসের মধ্যে বার করা দরকার কিন্তু সেখানে দেখছি গত এপ্রিল মাসে আপনাদের হাতে সেই রিপোর্ট আসা সত্ত্বেও আজ পর্যন্ত সেটা বার করেননি। আপনারা দেশের বুদ্ধিজীবী এবং সাধারণ মানুষের কথা শোনেন না। আজকে আপনারা দেশের জ্ঞান বিজ্ঞানকে মেরে ফেলছেন। স্যার, আজকে ভারতবর্ষে সাধারণ মানুষের উপর শুধু অর্থনৈতিক শোষন নয়, রাজনৈতিক শোষন নয়- দেশের দরিদ্র জনসাধারণের শিক্ষার উপর এবং তাঁদের জ্ঞান বিজ্ঞানের উপর আক্রমণ হচ্ছে। আমরা দেখছি কেন্দ্র এবং রাজ্য তাঁদের শিক্ষা নীতির মধ্যে দিয়ে দেশের মানুষের উপর চরম অবহেলা করছি। চাষী, মজুরের ঘরের ছেলেদের কি প্রয়োজন আছে লেখাপড়া শেখার এটাই তাঁরা ভাবছেন। কংগ্রেসের ইংরেজী হঠাও এই স্লোগান আমরা পন্ডিত নেহেরুর আমল থেকে শুনছি। আপনাদেরও কি সেই আদর্শ? আপনারা সুপরিকল্পিতভাবে শিক্ষাকে মারতে চান। সাধারণ মানুষের কাছে শিক্ষা গিয়ে পৌছাক এটা আপনারা চান না। আপনারা কি এটাকে আদর্শ হিসাবে গ্রহন করেছেন? কিন্তু মার্কসবাদ তো সেকথা বলেন না। আমি লেনিনের একটি উক্তি আপনাদের কাছে পড়ে শোনাচ্ছি। লেনিন আর

শাসনতন্ত্রের এডুকেশান পলিসির সমালোচনা করতে গিয়ে বলেছেন, "The Minister regards the workers as gun powder, and knowledge and education as spark, the minister is convinced that if the spark falls into the gun powder, the explosion will be directed first and foremost against the government"

**[5.40 -5.50 p.m.]**

**শ্রী বিভূতিভূষন দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় শিক্ষামন্ত্রী যে শিক্ষা বাজেটের ব্যয় বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করি। এবং সমর্থন জানাতে গিয়ে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের যে শিক্ষা দর্শন সেটাই বিশ্লেষণ করতে চাই। শিক্ষাকে সকল স্তরে পৌছে দেওয়া, শিক্ষাকে গণতন্ত্রীকরণ, বৈজ্ঞানিক ভিত্তিতে শিক্ষা চালু করা - এই মূল তিনটি নীতি এই বামফ্রন্ট সরকার গ্রহণ করেছেন। আমাদের বিরোধীরা এই ব্যাপারে তেমন করে কোন বক্তৃতা রাখতে পারেন নি। পদ্ধতিগত কিছু ত্রুটি তারা তুলে ধরেছেন। শিক্ষাকে আমরা গণতন্ত্রীকরণ করেছি। বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডঃ চৌধুরী অনেক কথা তুলেছেন। আমি তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই গজেন্দ্র গদকর কমিটি হয়েছিল এবং ১৯৭৪ সালে গমি কমিটির রিপোর্ট যেটা বেরিয়েছিল তাতে শিক্ষাকে গণতন্ত্রীকরণ করার যে সুপারিশ করা হয়েছিল। তখন কংগ্রেস গদিতে ছিলেন। কিন্তু সেই সুপারিশ কি কার্যকরী করা হয়েছে? পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর আমরা সেটা কার্যকরী করতে চেয়েছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিনেট সিণ্ডিকেটে যে সদস্য সংখ্যা ছিল তার বেশীরভাগই অর্থাৎ সংখ্যা গরিষ্ঠ সভ্য ছিল মনোনীত। বামফ্রন্ট সরকার সেটা নির্বাচিত করেছে। আজকে দেখা যাবে যে সিনেট এবং সিণ্ডিকেটে এবং কলেজের পরিচালন ব্যবস্থায় সমস্ত জায়গাতে নির্বাচিত প্রতিনিধির সংখ্যা বেশী। এটা কি গণতন্ত্রীকরণ নয়? আজকে ছাত্র প্রতিনিধি নিতে হবে - তাও নেওয়া হয়েছে। আজকে বিভিন্ন শিক্ষা প্রতিষ্ঠান, সংগঠনের প্রতিনিধি নিতে হবে, তাও নেওয়া হয়েছে। গজেন্দ্র গদকর কমিটি রিপোর্ট অনুযায়ী শিক্ষা কর্মীদের প্রতিনিধিও নেওয়া হয়েছে। এটা কি গণতন্ত্রীকরণ নয়? আমি স্মরণ করিয়ে দিতে চাই এই সব কথা। ওঁরা বলেছেন কিছু কিছু স্বৈরতন্ত্রী পদক্ষেপ নাকি নেওয়া হয়েছে। একথা ওঁদের আরও কিছু কিছু সদস্য বলেছেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত আপনারাই স্বৈরতন্ত্রী পদক্ষেপ নিয়েছিলেন। শিক্ষক অধ্যাপকদের টেবিলে ছুরি দেখিয়ে খুন করার হুমকী দেওয়া হয়েছিল। এটা কি গণতন্ত্রীকরণ? আমি ডঃ চৌধুরীকে বলতে চাই যে গণটোকাট্রিকির কথা কি ওঁর মনে নাই। নিশ্চয়ই এটা তাঁদের জানা আছে। কোন শিক্ষক কোন অধ্যাপকের নিরাপত্তা ছিল না। নিয়মিত পরীক্ষা হোত না ঐ সময় সঞ্জয় গান্ধী কলকাতা বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা দিতে গিয়ে এইসব কথা বলেছিলেন। আজকে প্রশ্ন উঠেছে শিক্ষায় সংকোচন নীতি নেওয়া হয়েছে। বিরোধীরা এই সব কথা বলেছেন। উচ্চ শিক্ষার ক্ষেত্রে হয়তো নেওয়া হয়ে থাকতে পারে। কিন্তু ১৯৭২- ৭৩ সালে ১৯৭৬- ৭৭ সালে কেন্দ্রীয় সরকার ব্যয় করেছিলেন ২১ কোটি ৭ লক্ষ টাকা। আর আজকে পশ্চিমবঙ্গ সরকার ব্যয় করেছে ৮৯ কোটি ৭ লক্ষ টাকা। পরিকল্পনা খাতে ব্যয় ১৯৭২ ১৯৭৩ ১৯৭৭ সালে তৎকালীন সরকার ব্যয় করেছিলেন ৩ কোটি ১০ লক্ষ টাকা। আর বামফ্রন্ট সরকার ব্যয় করেছে ৬কোটি ৬৪ লক্ষ টাকা।

আমি তাঁদের স্মরণ করিয়ে দিতে চাই রাধাকৃষ্ণ কমিশন, কোঠারী কমিশন, এই সব কমিশনের রিপোর্টে এই সমস্ত বিদ্বজন, তাঁরা বলেছেন যে প্রাথমিক স্তরে দ্বিতীয় কোন ভাষা থাকবে না, যার যা মাতৃভাষা, সেই মাতৃভাষার মাধ্যমে তারা পড়াশুনা করবে। বামফ্রন্ট সরকার সেই ভাবেই করেছেন।

এবং আমরা মনে করি না বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতির ফলে জনগণ আমাদের কাছ থেকে সরে গেছে। আজকে প্রশ্ন উঠেছে প্রভিডেন্ট ফাণ্ড সরকার নিয়েছে। অতীতে দেখেছি, স্কুল, কলেজের, প্রভিডেন্ট ফান্ডের টাকা থেকে শিক্ষকদের মাইনে দেওয়া হয়েছে, গৃহনির্মান করা হয়েছে, প্রভিডেন্ট ফান্ডের টাকা তছরূপ করা হয়েছে। তাই এই বামফ্রন্ট সরকার একটা সুচিন্তিত সিদ্ধানত নিয়েছেন। এই বলে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শান্তি মোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সামনে শিক্ষামন্ত্রী শিক্ষাখাতে যে ব্যয় বরাদ্দ উপস্থিত করেছেন, আমি সম্পূর্ণ ভাবে তার বিরোধিতা করছি। তার কারণ আজকের দিনে যে শিক্ষা ব্যবস্থা চালু আছে, আমাদের ভারতবর্ষের শিক্ষা, সংস্কৃতি, ঐতিহ্য তা ভুলিয়ে দিয়ে মার্কসীয় চিন্তা ধারায় আমাদের ছোট ছোট কচি কচি ছেলেমেয়েদের দীক্ষিত করার অপপ্রয়াস চলছে। যেমন প্রাথমিক স্তরের পাঠ্যসূচীতে আছে শুনছি, 'মহাজন খাতকের কথা, জমিদার প্রজার কথা, ধনী দরিদ্রের কথা'. এক কথায় বলতে গেলে শ্রেণী সংঘর্ষ, শ্রেণী বিদ্বেষের কথা, এই সব কথা পাঠ্য পুস্তকে নিবদ্ধ আছে। মার্কসীয় চিন্তাধারায় শিক্ষিত করতে আমি আপত্তি করছি না, উচ্চ শিক্ষা স্তরে মার্কসীয় শিক্ষার ধারায় আপনারা আমাদের দেশের ছেলেমেয়েদের চিন্তিত করবার চেষ্টা করুন। কিন্তু একেবারে শিশু বয়স থেকে আপনাদের শ্রেণী সংঘর্ষ এবং শ্রেণী বিদ্বেষের কথা আপনারা ছোট ছোট ছেলেমেয়েদের মনে যদি উপ্ত করে দেন তাতে আমাদের দেশের ভবিষ্যত খুব অন্ধকার হবে। সকলে বললেন যে ইংরাজী শিক্ষা প্রাথমিক স্তরে তুলে দেওয়া হয়েছে, ক্লাস সিক্স থেকে নাকি ইংরাজী শিক্ষা শুরু হয়েছে। ক্লাস সিক্স থেকে যদি ইংরাজি শিক্ষায় শিক্ষিত করা হয়, - এক একটা প্রতিশব্দ, যেমন রেক্ট্যাংগুলার মসকুইটো,-ক্লাস ফাইভ পর্যন্ত ছেলেমেয়েরা এক লাইন ইংরাজী না পড়ে কেমন করে রেক্ট্যাংগুলারস মসকুইটো এই সব কঠিণ কঠিণ ইংরাজী শব্দ শিখবে? কিরণবাবু বললেন তার জন্য নাকি ম্যানুয়েল করা হয়েছে। ইংরাজী শিক্ষা তুলে দেওয়া হোক, আমাদের শম্ভুবাবুর সঙ্গে আমরা একমত হচ্ছি। কিন্তু আমি বলবো সারা পশ্চিমবঙ্গে ইংলিশ মিডিয়াম কোন শিক্ষা ব্যবস্থা যেন চালু না থাকে। নিশ্চয়ই প্রাথমিক স্তরের ছেলেমেয়েদের জন্য ইংরাজী শিক্ষা তুলে দেবেন, তেমনি শিক্ষক অশিক্ষক কর্মচারীদের সম্পর্কে আমাদের সি.পি.এম. এর সরকার কি রকম ব্যবহার করেছেন সেটা আমি আগেই বলেছি আবার এখানে উল্লেখ করছি। সম্প্রতি সারা পশ্চিমবাংলায় মহাবিদ্যালয়ে অশিক্ষক কর্মীদের আমৃত্যু অনশন চলছিল, যা নাকি আজ থেকে প্রত্যাহত হয়েছে। সেই যে অশিক্ষক কর্মীদের দাবী দাওয়া, তা গ্রহণের জন্য আজকের সরকার যে কত সচেষ্ট তাদের অনশন থেকে সেটা প্রমাণ হলো।

**[5.50 –6.00 p.m.]**

সম্প্রতি খবর পাওয়া গেল এবং এটা আমাদের প্রদীপ ভট্টাচার্য্য মহাশয় বলে গেলেন যে কালনা কলেজে একজামিনেশনের ব্যবস্থা হচ্ছে তার প্রশ্ন পত্র নাকি আমাদের ছাত্ররা যাতে নিতে না পারে, আগে থেকে কলেজে চলে যেতে পারে তার জন্য তাদের উপরে মারধোর করা হচ্ছে এবং তার ফলে আমাদের ছেলেরা ভীত সন্ত্রস্ত হয়ে পড়েছে। আগামীকাল তারা পরীক্ষা দিতে পারবে কিনা সে বিষয়েও তারা চিন্তিত হয়ে পড়েছে। কাজেই এই ব্যাপারটা আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি। আজকে প্রত্যেকটি শিক্ষালয়ে উচ্চবিদ্যালয় থেকে শুরু করে মহাবিদ্যালয় পর্যন্ত কমিটি তৈরী করা হয়েছে। সেই কমিটিগুলি যে ভাবে নির্বাচন করা হয়েছে সেটা অগনতান্ত্রিক। অর্থাৎ নির্বাচিত কমিটিকে বাতিল করে প্রতিটি স্কুল কলেজে এ্যাড হক কমিটি গঠন করা হয়েছে। এটা কাদের মতে করা হয়েছে আমি জানি না। তবে মনে হয় হয়ত সি.পি.এমের মতে হয়েছে। আমরা জানি যে প্রত্যেকটি স্কুল

কলেজে ছাত্র সংসদের যে নির্বাচন হচ্ছে সেই নির্বাচনে আমাদের কংগ্রেসের সমর্থক যে সব ছাত্র-ছাত্রী আছে, তারা বিপুল ভোটে জয়লাভকরেছেন। আজকে এটা বোঝা যায় যে শিক্ষা ব্যবস্থায় শিক্ষকদের উপরে যে কমিটি গঠন করা হয়েছে সেই কমিটি সম্পর্কে ছাত্র-ছাত্রীদের কোন আস্থা নেই। আমার জেলায় বাগাটি কলেজে ছাত্র সংসদের ইলেকশান জোর করে বন্ধ করে দেওয়া হচ্ছে এবং তার রেজাল্ট যাতে জানতে না পারা যায় তার ব্যবস্থা করা হয়েছে। এই রকম একটা অবস্থা চলছে। কাজেই আমি এই ব্যয় বরাদ্দকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বংকিম বিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাখাতে যে ব্যয়-বরাদ্দ এখানে উত্থাপন করেছেন শিক্ষা বিভাগের ৪ জন মন্ত্রী, সেখানে ৫০৯ কোটি ৫৪ লক্ষ ৪৯ হাজার টাকার যে ব্যয় বরাদ্দের কথা বলেছেন, তাকে আমি পূর্ণ সমর্থন করছি। এই সমর্থন করতে গিয়ে যে যে উন্নয়ণের কথা তিনি বলেছেন, বিশেষ করে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্পর্কে যে কথা বলেছেন এবং সেই বিষয়ে টাকা পয়সা দিয়েছেন, সেই ব্যাপারে আমি এই কথা বলতে চাই যে এটাকে আরো ভালভাবে করা দরকার। তিনি আমাদের মেদিনীপুরের মানুষ, তাঁর স্মৃতি বিজরিত এই বিশ্ববিদ্যালয়। কাজেই আরো টাকা পয়সা দিয়ে এটাকে তাড়াতাড়ি করে করা দরকার। আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী মহাশয় সিলেবাসের পরিবর্তনের কথা বলেছেন।

প্রাথমিক শিক্ষার দিকে তাদের নজর ছিল না। উচ্চ শিক্ষার ক্ষেত্রে ইঞ্জিনিয়ার, ঐতিহাসিক, সাহিত্যিক তৈরী করার কথা বললেন। তিনি তো একটি কলেজের প্রধান ছিলেন। প্রধান হিসাবে তিনি তাঁর জীবদ্দশায় ক'জন ঐতিহাসিক, সাহিত্যিক, ইঞ্জিনিয়ার তৈরী করতে পেরেছেন? এই সব তৈরী করতে না পারার ব্যর্থতার জন্যই তিনি এই সব কথা বলেছেন। ১৯৭৪ সালে হবিবুর রহমান এখানকার সদস্য ছিলেন এবং তখন কংগ্রেসের রাজত্ব ছিল। সেই সময় শিক্ষা খাতে বরাদ্দকৃত বাজেট আলোচনায় বলেছিলেন, (২৫/৩/৭৪ তারিখের বক্তব্য) "জাতি গঠনের দায়িত্ব যাঁরা বহন করছেন সেই প্রাথমিক শিক্ষকদের রাস্তায় বসিয়ে রেখে, তাঁদের উপেক্ষা করে কখনও দেশকে অগ্রগতির পথে নেওয়া যায় না।" অসমঞ্জ দে আর ইহজগতে নেই। তিনিও ঐ একই তারিখে বলেছেন, "কাঁকুড়গাছি শিক্ষানিকেতনে নৈরাজ্য এবং বিশৃঙ্খলার রাজত্ব চলছে। সেখানে শিক্ষকদের ভাগ্য নিয়ে ছিনিমিনি খেলা শুরু হয়েছে।" তারপর তুহীন কুমার সামন্ত, রাজ্য কংগ্রেস নেতা, শিক্ষা মন্ত্রীর উদ্দেশ্যে ২৫/৩/৭৪ তারিখে বলেছিলেন, 'পশ্চিমবঙ্গের শিক্ষা জগত একটা কুম্ভ মেলা। মাননীয় শিক্ষামন্ত্রী বোধ হয় সেই কুম্ভ মেলার হয় মহাযোগী, না হয় মহাভোগী। মহাভোগী এই কারণে বললাম যে, তিনি ধ্বংসের জন্য সাধনা করছেন। একটি শিশুকে বেশী কোরামিন বা বেশী গ্ল্যাক্সো খাওয়ালে বা না খাওয়ালে সে রিকেট হয়ে যায়। প্রাথমিক শিক্ষারও সেই অবস্থা। মাধ্যমিক শিক্ষায় আসুন। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে কখনও একাদশ কখনও একাদশ থেকে দ্বাদশ করা হয়েছে।" সেই ক্ষেত্রে তিনি বলেছেন, "ছোট ছোট ছেলেদের হাত কেটে ছোট করে দেওয়া হয়েছে, কখন বা পা কেটে ছোট করে দেওয়া হচ্ছে। আবার কখনও বলা হচ্ছে কাটা হাত জুড়ে দাও। ফলে ছাত্ররা মৃত্যুমুখে পর্যবসিত হচ্ছে। শিক্ষা ক্ষেত্রে যদি দুর্নীতি ঢোকে, অসত্য ঢোকে, মিথ্যা ঢোকে, রাজনৈতিক প্রবেশ ঘটে তাহলে শিক্ষা জগত কোনদিনই উন্নত হতে পারে না। বর্তমানে শিক্ষাব্যবস্থা অন্ধকারে পর্যবসিত হয়েছে।" অমরবাবু, কিরণবাবু বললেন বামফ্রন্ট এসে বিশ্ববিদ্যালয় শিক্ষকদের সরিয়ে দিচ্ছেন। কিন্তু আমি বলতে চাই, সেই সময় তুহীনবাবু বলেছিলেন, "ডঃ এস. বি. চৌধুরীকে বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় থেকে সরিয়ে দেওয়া হল। বি.এস.ভাদুড়ী একজন বিখ্যাত বৈজ্ঞানিক অধ্যাপক ছিলেন, তাঁকেও সরিয়ে দেওয়া হল।" এদের সেই সময় কেন সরিয়ে দেওয়া হয়েছিল, সেটা ওরা জানেন, আমরা জানিনা। আপনারা শিক্ষাক্ষেত্রে দুর্নীতির কথা বললেন। কিন্তু আপনাদের সময়ে বর্দ্ধমান বিশ্ববিদ্যালয়ের একজন ছাত্র একই বছরে

৫টি পরীক্ষা দিয়েছে।একটি বিশ্ববিদ্যালয়ে জুলজি ডিপার্টমেন্টে ১৯ জন ছেলে পরীক্ষা দিয়েছে, তার মধ্যে ১৮ জন ফার্স্ট ক্লাস পয়েছে। ৪০ পারসেন্ট পেয়ে কোন রকমে এম.এ. পাশ করে রিসার্চ করছে এবং বর্দ্ধমান বিশ্ববিদ্যালয় তাকে ৩০০ টাকা করে গ্রান্ট দিচ্ছে। পরীক্ষার হলে শিক্ষকরা না থেকে ছাত্রদের গণটোকাটুকির সুযোগ করে দেওয়া হচ্ছে। এই সব জিনিষ আপনাদের আমলে হয়েছে। মনোরঞ্জন প্রামানিক ঐ একই কথা বলেছেন। তিনি বলেছেন, " আজকে শিক্ষা জগতে সর্বাঙ্গীন বিশৃঙ্খলা চলছে। শিক্ষার মান, কাঠামো ভারতের গৌরব ছিল, আজ আর তা নেই। স্বাধীনতার ২৬ বছর পরেও প্রাথমিক শিক্ষা ব্যবস্থা প্রবর্তন করতে পারিনি। পশ্চিমবঙ্গে ভবিষ্যত্ একেবারে অন্ধকার।" ১৯৭০ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত শিক্ষাকে অন্ধকার জগতে নিয়ে গেছেন। ছুরি দেখিয়ে, বোমা দেখিয়ে গণ টোকাটুকি হয়েছে। কাজেই আজকে যে গনটোকাটুকির কথা বলবার চেষ্টা করছেন সেটা ঠিক নয়। আপনাদের আমলেই গন টোকাটুকি হয়েছে। শিক্ষা ক্ষেত্রে আপনারা যে সমস্ত অপকর্ম করে গেছেন তার সংস্কার আজকে আমাদের করতে হচ্ছে। আর এই অপকর্মের হাত থেকে শিক্ষাকে মুক্ত করতে একটু সময় লাগবেই। এই কথা বলে মাননীয় শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয়রা নতুন চিন্তাধারা নিয়ে শিক্ষা খাতে যে ব্যয়-বরাদ্দের দাবী এনেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[6.00–6.10 p.m.]**

**ডাঃ মোতাহার হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাখাতে যে ৫০৯ কোটি ৫৩লক্ষ ৪৯ হাজার টাকার দাবী ৪জন মন্ত্রী এই সভায় রেখেছেন আমরা জানি তা আর কিছুক্ষণ পরেই তা এই সভার অনুমোদন পাবে। স্যার, আজকে ১লা এপ্রিল, আমি মনে করি এটাই আজকের সেরা তামাসা এবং পশ্চিমবঙ্গের জনগণের কাছে এটাই বোধহয় এই সরকারের শ্রেষ্ঠ ধোঁকাবাজী। স্যার, এই বামফ্রন্ট সরকার গত ৮ বছর ধরে পশ্চিমবাংলার সর্বক্ষেত্রে ব্যর্থতার পরিচয় দিয়েছেন। এখানে আইন-শৃঙ্খলা বলতে কিছু নেই। চুরি, ডাকাতি ইত্যাদি এখানে লেগেই আছে। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, গত বছর পশ্চিমবাংলায় ১হাজার ৬৬৬টি খুন হয়েছে। স্যার, খুনের সংখ্যা অংকের গণনায় পাওয়া যায় কিন্তু শিক্ষা ক্ষেত্রে এঁরা যে অবস্থার সৃষ্টি করেছেন তা অংকের গণনার মধ্যে আনা যায় না। শিক্ষা ক্ষেত্রে গত ৮বছর ধরে এঁরা একটা অপরিসীম ক্ষতি করে দিয়েছেন। স্যার, শিক্ষা, যা জাতির মেরুদণ্ড সেই মেরুদণ্ডতেই এঁরা ঘুন ধরিয়ে দিয়েছেন। এঁদের ভ্রান্ত শিক্ষানীতির ফলে প্রাথমিক থেকে বিশ্ববিদ্যালয় স্তর পর্যন্ত সর্বত্র শিক্ষক, অশিক্ষক, শিক্ষার্থী সকলেই ধুঁকছেন। একদিন যে পশ্চিমবাংলা শিক্ষার ক্ষেত্রে ভারতের মধ্যে দ্বিতীয় স্থানে ছিল বামফ্রন্ট সরকারের ৮ বছরের রাজত্বকালের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান আজ এখন কোথায় গিয়েছে - দশম, না চতুর্দশ- সেটা কি মাননীয় শিক্ষামন্ত্রীরা বলতে পারবেন? তারপর স্যার, আমরা দেখছি, শিক্ষা দপ্তরের মন্ত্রীদের কথার মধ্যে কন্ট্রাডিকশান রয়েছে। লোকসভার নির্বাচনের পর একজন শিক্ষামন্ত্রী বললেন, ইংরাজী তুলে দেওয়া, পরীক্ষায় ফেল তুলে দেওয়া ইত্যাদি বিষয় গুলি আবার খতিয়ে দেখা দরকার। আবার অন্য একজন শিক্ষামন্ত্রী বললেন, না, না, এসব ঠিকই আছে। একজন মন্ত্রী বললেন, প্রত্যেকটি গ্রামে প্রাথমিক বিদ্যালয় আছে, আবার অন্য একজন শিক্ষামন্ত্রী বললেন, না, স্কুল নেই, শিক্ষকরা কেবল মাহিনা পেয়ে যাচ্ছেন। মন্ত্রীদের কথার মধ্যে এইরকম অনেক কন্ট্রাডিকশান আমরা লক্ষ্য করছি। তারপর স্যার, গ্রামে, গঞ্জে গরিব ছেলেরা যে সমস্ত অগ্যানাইজড স্কুল করেছিল তাদের বাদ দিয়ে কিছু ক্যাডারকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে। সেখানে স্কুলের কোন বিলডিং নেই, ছাত্র নেই, কিছু নেই, কেবল ক্যাডাররা মাসের পর মাস মাহিনা পেয়ে যাচ্ছেন। তারপর আমরা দেখছি, স্কুল বোর্ডের পরিচালনায় দলের লোকদের বসানো হয়েছে। এমন কি সেখানে বিধানসভার নির্বাচনে হেরে যাওয়া

লোককেও বসানো হয়েছে। তারপর প্রাথমিক স্তর থেকে ইংরাজী তুলে দেওয়া হয়েছে। মার্কসবাদী সরকার এখানে শাসন চালাচ্ছেন তাঁরা নিশ্চয় ইংরাজী তুলে দিতে পারেন এবং মার্কসবাদ আনতে পারেন কিন্তু স্যার, আমরা দেখছি, এঁরা না পারছেন প্রকৃত মার্কসবাদ এখানে চালু করতে, না পারছেনদেশীয় পদ্ধতি বজায় রাখতে। এখানে দুজন মার্কসবাদী শিক্ষামন্ত্রী রয়েছেন এবং একজন ফরোয়ার্ড ব্লকের শিক্ষামন্ত্রী রয়েছেন, ফলে কোন ব্যবস্থাটাই এঁরা ঠিকমত চালু করতে পারছেন না। দুটোর জগাখিচুড়ী হয়ে আজ এটা মার্কসব্লক হয়ে দাঁড়িয়েছে। স্যার, আমাদের একজন বন্ধু জোরের সঙ্গে বললেন, রবীন্দ্রনাথের সহজপাঠ এখনও সব স্কুলে যায়নি। শতকরা ৫০ বাগ অন্যান্য বই বিলি হয়েছে। এসব বই সবাই পাচ্ছেন না। মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিকের সিলেবাসের মধ্যে কোন সমতা নেই। মাধ্যমিকের গ্রুপে ২০ নম্বর পেয়ে পাশ করছেন, তারপর উচ্চমাধ্যমিকে বিরাট সিলেবাসে এসে হাবুডুবু খাচ্ছে ৩০ নাম্বার পেতে গিয়ে। বহু ছেলে ফেল করছে, তাদের ভবিষ্যত অন্ধকার হয়ে যাচ্ছে। পাঠ্যক্রমের মধ্যে কোন সমতা নেই, সিলেবাস সরলীকরণ করতে গিয়ে সিলেবাসকে আরো কঠিন করে দেওয়া হয়েছে এবং সিলেবাসের মধ্যে দিয়ে স্বাধীনতা আন্দোলনের ইতিহাসকে পর্যন্ত বিকৃত করা হয়েছে। উচ্চমাধ্যমিক স্তরে ভর্ত্তি হওয়ার আজকে যে সমস্যা দেখা দিয়েছে তাতে বহু ছাত্র ছাত্রী স্কুল কলেজে ভর্ত্তি হতে পারছে না। যারা ভর্ত্তি হচ্ছে, তাদেরও পড়াশুনা হচ্ছে না, কারণ বেশীরভাগ স্কুল কলেজে লাইব্রেরী নেই, লেবরেটরি নেই, কোন এ্যাপারেটাস নেই। স্কুল পরিচালনার ক্ষেত্রে আমরা দেখছি, যে সমস্ত পরিচালন সমিতিতে মার্কসবাদী মানুষেরা জিতছেন সে সমস্ত পরিচালন সমিতি ৮ বছর ধরে স্কুল পরিচালনা করছে। আর যে সমস্ত জায়গায় সরকারী দলের লোকেরা জিততে পারছেন না, সে সমস্ত জায়গায় পরিচালন সমিতিকে এ্যাপ্রুভাল দেওয়া হচ্ছে না, সে সমস্ত জায়গায় এ্যাডমিনিষ্ট্রেটর নিয়োগ করা হচ্ছে বা এ্যাড হক কমিটি করে দেওয়া হচ্ছে। মাদ্রাসা শিক্ষার ক্ষেত্রে বলা হয়েছিল, যেগুলি ক্লাস টু পর্যন্ত আছে সেগুলিকে ক্লাস ফোর পর্যন্ত করা হবে এবং যেগুলি ক্লাস ফোর পর্যন্ত আছে সেগুলিকে হাই মাদ্রাসা করা হবে। এ বিষয়ে আমি আমার জেলার ঘটনার কথা ইতিপূর্বেই মন্ত্রী মহাশয়কে জানিয়েছিলাম - বিরোধী দলের আমি সদস্য বলে কিনা জানিনা - ১৯৪৪ সাল থেকে যে মাদ্রাসা চলছে সে মাদ্রাসাকে আজ পর্যন্ত আপ গ্রেড করা হয়নি। এটা কি দলবাজী করা হচ্ছে না? যাঁরা এখানে বাংলা ভাষা বা মাতৃভাষার জন্য কেঁদে ভাসিয়ে দিচ্ছেন, তাঁরাই আবার মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে এবং বিশ্ববিদ্যালয় শিক্ষার ক্ষেত্রে ভাষাকে কম্পালসারি এ্যাডিশ্যানাল করেছেন, অর্থাৎ ভাষা শিক্ষার ক্ষেত্রে পরীক্ষায় পাশ ফেল নেই। পরীক্ষায় নূনতম মার্কস পাবারও কোনও প্রয়োজন নেই। পরীক্ষায় বসাটা কমপালসারি, ফেল করলেও কোন অসুবিধা নেই। এই হচ্ছে ভাষার প্রতি বামপন্থী ফ্রন্ট সরকারের দরদ। কি অদ্ভুত চিন্তা! স্যার, কলেজ সার্ভিস কমিশন আমরা করেছিলাম, এখন সেটা ক্যাডার সার্ভিস কমিশন হয়ে গেছে। গতবারে এই হাউসে আমি মাননীয় শিক্ষামন্ত্রীকে প্রশ্ন করেছিলাম যে, মাননীয় শিক্ষামন্ত্রী আপনি কি জানেন কলেজে শিক্ষক নিয়োগ করার ক্ষেত্রে একজন শিক্ষকের যোগ্যতা নূনতম এম. এ. পরীক্ষায় ৫০শতাংশ মার্কস পেতে হয়, কিন্তু একজন ৪৯.৬ পারসেন্ট মার্কস পেয়ে অধ্যক্ষ হয়েছে? উত্তরে মন্ত্রী বলেছিলেন, "গানিতিকভাবে হয়েছে।" কিরণবাবু বলেছিলেন, ওটা নাকি ব্র্যাকেটে রাখা ছিল ক্যাডারদের এ্যাপয়েন্টমেন্ট দেওয়ার জন্য। (এই সময়ে লাল আলো জ্বলে ওঠে)। স্যার, আমার সময় শেষ হয়ে যাওয়ার জন্য, আমি এই ব্যয় বরাদ্দের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিক্ষামন্ত্রীগণ আজকে এই হাউসে যে বাজেট পেশ করেছেন তাকে আমি আপনার মাধ্যমে সমর্থন জানাচ্ছি। স্যার, আমি আশা করেছিলাম আমাদের বিরোধী দলে যাঁরা বসে আছেন তাঁদের মধ্যে যাঁরা গ্রামাঞ্চল থেকে নির্বাচিত

হয়ে এসেছেন তাঁরা অন্তত প্রকৃত তথ্যগুলি এখানে তুলে ধরবেন, এখনো যে সমস্ত সমস্যাগুলি আছে সেগুলি আলোচনা করবেন এবং সাজেসান দেবেন। কিন্তু এসব কোন কথাই এখানে বললেন না। স্যার, আমরা জানি বামফ্রন্ট সরকারের শিক্ষানীতির মূল উদ্দেশ্য হচ্ছে শিক্ষাকে সমস্ত শ্রেণীর জনসাধারণের মধ্যে সম্প্রসারিত করা, শিক্ষা ক্ষেত্রগুলিকে গণতন্ত্রীকরণ করা। অতীতে আমরা দেখেছি গ্রামাঞ্চলের গরীব মানুষদের, বিশেষ করে ক্ষেতমজুর, ভাগচাষী, প্রান্তিক চাষী প্রভৃতি অবহেলিত মানুষদের বাড়ির ছেলেমেয়েরা লেখাপড়া শেখার কোন সুযোগ পেত না, কোনরকম শিক্ষার আলো তাদের কাছে পৌঁছে দেওয়া হত না। আজকে তাঁরা বামফ্রন্ট সরকারের শিক্ষানীতির ফলে লেখাপড়ার সুযোগ পাচ্ছে। প্রাথমিক এবং মাধ্যমিক স্তরের লেখাপড়ায় তারা সুযোগ পাচ্ছে। যে সমস্ত বাড়ির ছেলেমেয়েরা কোনদিন শিক্ষার সুযোগ পায়নি সে সমস্ত বাড়ির ছেলেমেয়েরা আজকে সেই সুযোগ পাচ্ছে। এই প্রসঙ্গে আমি প্রাথমিক শিক্ষার ব্যয় বরাদ্দের বিষয়ে একটা তুলনামূলক আলোচনা এখান করতে চাই। আলোচনার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের রাজত্বকালে প্রাথমিক শিক্ষার প্রসারের চিত্রটি পরিষ্কার বোঝা যাবে।

**[6.10 –6.20 p.m.]**

১৯৪৭।৪৮ সালে ১৩ হাজার ৯৫০টি প্রাথমিক বিদ্যালয়ে ১০ লক্ষ ৪৪হাজার ছেলেমেয়েদের পড়ানোর ব্যবস্থা ছিল যাদের বয়েস ৬ থেকে ১১ বছর আর সেখানে ১৯৮৩।৮৪ সালে ৫১ হাজার ৮০০ বিদ্যালয়ে ৭৩লক্ষ ৭৫ হাজার ছেলেমেয়েদের লেখাপড়ার বন্দোবস্ত করে দিয়েছেন এই সরকার। এটা লক্ষ্য করা গেছে, বিগতদিনের শিক্ষা ব্যবস্থায় যারা জোতদার, জমিদার এবং বিত্তশালী তাদের ঘরের ছেলেমেয়েরা লেখাপড়ার সুযোগ-সুবিধা পেতেন। আমি এই ব্যাপারে একটা রেসিও তুলে ধরছি। তাহলেই বোঝা যাবে। যাদের আয় ১ হাজার টাকার নীচে তাদের ঘরের ছেলেমেয়েরা (যাদের বয়স ৬ থেকে ১১ বছর) পড়াশুনা করতে আসতো শতকরা ২৯.৩৬ ভাগ। যাদের বাৎসরিক আয় আড়াই হাজার থেকে ৫ হাজার তাদের ঘরের ছেলেমেয়েরা পড়াশুনা করতে আসতো শতকরা ৭১.৯১ ভাগ আর যাদের বাৎসরিক আয় ৫ হাজার টাকার উপরে তাদের ঘরের ছেলেমেয়েরা শতকরা ৮০ ভাগ বিদ্যালয়ে পড়াশুনা করতে আসতো। এবার সিলেবাস সংক্রান্ত ব্যাপারে বলবো। এখানে যিনি প্রবীন বিশেষ করে শান্তিবাবু যেকথাগুলি বললেন, - উনি আমার [illegible] লোক - তাকে আমি সবিনয়ে প্রশ্ন প্রশ্ন করতে পারি কি - যারা ঐ প্রাথমিক স্তর থেকে ইংরাজী পড়েন না তাঁরা কি পরবর্তী সময়ে নিজেদের বিশিষ্ট স্থান অধিকার করে নিতে পারেননি? এখানে অনেকেই আছেন যারা ১৯৬১ সালের পূর্বে প্রাথমিক স্তরে ইংরাজী পড়েননি। তাঁরা প্রাথমিক স্তরে ইংরাজী না পড়া সত্ত্বেও রাজনীতিতে, চিকিৎসা শাস্ত্রে, আইনশাস্ত্র কি তাঁরা দক্ষতা দেখাতে পারেন নি? নিশ্চয়াই পেরেছেন। তাহলে আজকে একথা বলছেন কেন? এই সিলেবাস সংক্রান্ত ব্যাপারে আমি একটা উদাহরণ দিচ্ছি। বিগত দিনে সিলেবাসে খালি জোতদার, জমিদার এবং মহাজনদের কথা থাকতো। প্রাথমিক স্তরে যে অংক শেখানো হতো তাতে থাকতো একজন মহাজন বালি আর চিনি মিশিয়ে এক দাম দিয়ে কিনে আর এক দামে বিক্রি করতেন। এতে তাঁর শতকরা কত লাভ বা ক্ষতি হতো? এইসব শেখানো হত। কিন্তু এখন একটা প্রাথমিক স্তরে একটা ভাগচাষীর ঘরের ছেলে লেখাপড়া শিখে তার বাবাকে গিয়ে বললো, বাবা, লক্ষ্য করে দেখেছি ইউনাইটেড কমার্শিয়াল ব্যাঙ্ক থেকে (তাদের বাড়ীর পাশেই যেহেতু ইউনাইটেড কমার্শিয়াল ব্যাঙ্ক) লোন নিলে শতকরা বছরে ১০ টাকা সুদ দিতে হয়। সুতরাং তুমি কেন মহাজনের কাছ থেকে মাসিক ৮ টাকা হিসাবে সুদ নিচ্ছ? মহাজনের কাছ থেকে টাকা না নিয়ে কমার্শিয়াল ব্যাঙ্ক থেকে টাকা নিলে অনেক বেশী লাভ হবে। আজকে সেইজন্য ঐ জোতদার [illegible] তল্পি-বাহকরা এই যে গণমুখী শিক্ষার ব্যবস্থা করা হয়েছে

তারজন্য চিৎকার করছেন। নারী শিক্ষার কথা বলতে গিয়ে আমি লক্ষ্য করে দেখেছি যে গ্রামাঞ্চলে মেয়েরা বেশী শিক্ষার সুযোগ পাচ্ছেন। আজকে সৌভাগ্যের কথা কেন্দ্রীয় সরকার ঘোষনা করেছেন যে পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যে রাজ্যে নারী শিক্ষা শীর্ষস্থান লাভ করেছেন। এবং এরজন্য পশ্চিমবঙ্গ সরকারকে ১ কোটি টাকা পুরস্কার দেওয়া হয়েছে। এখানে বিরোধী পক্ষরা বিরোধীতা করা সত্ত্বেও কেন্দ্রীয় সরকারকে এটা স্বীকার করতে হয়েছে এবং সেইজন্য নারীশিক্ষার প্রসারের জন্য ১ কোটি টাকা দিয়েছেন। কেন্দ্রীয় সরকার নবম, দশম, একাদশ এবং দ্বাদশ শ্রেণীতে শিক্ষার প্রসারের জন্য ৫ লক্ষ মেয়েদের বিনা বেতনে পড়ার সুযোগ দেওয়া হবে বলেছেন। আমি তর্কের খাতিরে ধরেই নিচ্ছি, ৫ টাকা করে দিলে ৫০ লক্ষ মেয়েকে শিক্ষা দিতে গেলে বছরে ৩০ কোটি টাকা লাগবে। কিন্তু বাজেটে ৯ কোটি টাকা ধার্য আছে। তাহলে কিভাবে বিনা বেতনে পড়ানোর ব্যবস্থা হবে আমি বুঝতে পারছি না।

এছাড়া বিভিন্ন ধরনের পুস্তক ইত্যাদি সরবরাহ করার সুযোগ করে দিয়েছেন। এই সমস্ত বিষয় দেখে আমি পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরাকরের শিক্ষামন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জ্জী ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, একটু আগে ডাঃ মোতাহার হোসেন যখন তাঁর বক্তব্য রাখছিলেন তখন - এখানে এডুকেশন সম্পর্কে যে আলোচনা হচ্ছে - সেই এডুকেশানের আলোচনার সময় উনি দেশের আইন শৃঙ্খলা নেই, ইত্যাদি বলতে আরম্ভ করলেন।

**মিঃ স্পীকার ঃ** ইট ইজ নট এ পয়েন্ট অব অর্ডার। প্লিজ টেক ইওর সিট।

**ডাঃ হৈমী বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এতক্ষণ ধরে বিভিন্ন বক্তাদের বক্তৃতা শুনলাম, সেখানে শিক্ষা সম্পর্কে বলা হলো যে তাঁরা নাকি শিক্ষার দিকে বিশেষ ভাবে দৃষ্টিপাত করছেন। আমি আমার পূর্ববর্তী বক্তাদের কথার রেশ টেনে আপনাদের ধন্যবাদ এবং অভিনন্দন জানাচ্ছি। আপনারা নারীশিক্ষার ব্যাপারে এক কোটি টাকা প্রথমপুরস্কার পেয়েছেন, কিন্তু তার থেকে এটা প্রমাণ হয় না যে আপনারা শিক্ষার বাপারে দলবাজী করছেন না। আমি প্রমাণ হিসাবে একটা ঘটনার কথা উল্লেখ করছি দক্ষিণ কলকাতার শ্যামাপ্রসাদ মুখার্জী রোডের উপর দেশপ্রাণ বীরেন্দ্র শাসমলের নামে দুটি স্কুল আছে একটি গার্লস স্কুল এবং একটি বয়েজ স্কুল স্যার যেটা সব থেকে দুঃখের কথা-মাননীয় শিক্ষা মন্ত্রীমহাশয় বুঝতে পেরেছেন—ওই দুইটি স্কুল, একটি বয়েজ স্কুল এবং একটি গার্লস স্কুল। আমি ঐ দুটিরই সম্পাদক ছিলাম, আমরা জমি কিনেছিলাম, আমার নামে জমির দলিল রেজেষ্ট্রি করা আছে, আমরাই টাকার জোগাড় করেছিলাম। তারপরে দেখা গেল বয়েজ সেকসান থেকে আমাকে সরে আসতে হলো বা আমাকে সরিয়ে দেওয়া হলো। গার্লস সেকসানে আমি সম্পাদক রইলাম। অপরাধটা কোথায় হল বুঝতেই পারলাম না। পরিষ্কার হিসাব, দুটি স্কুলের বিল্ডিংয়ের জন্য গ্রান্ট চাওয়া হয়েছিল, ডি.আই. দুটিরই ফরোয়ার্ড করেছিলেন, আমরা আশা করেছিলাম যে দুটি স্কুলই অনুদান পাবে। কিন্তু আমি বুঝতে পারছি না যে মন্ত্রী মহাশয় বয়েজ সেকসানকে দিলেন আর গার্লস সেকসানকে দিলেন না। যেহেতু তাঁদের বিরোধীপক্ষের লোক সেখানে সম্পাদক। সেজন্য, কিন্তু মন্ত্রী মহাশয় জেনে রাখুন পরের খবর, কিছুদিন আগে ঐ বয়েজ সেকসানে ডাঃ হৈমী বসুকেই আবার সর্বসম্মতিক্রমে সম্পাদক নির্বাচন করেছেন। টাকা দিয়ে সকলকে কেনা যায় না। দলবাজীকে কোথায় নিয়ে গেছেন? টালিগঞ্জ ইনষ্টিটিউশান, প্রাক্তন শিক্ষক সত্যপ্রিয় রায় মহাশয়ের যে প্রতিষ্ঠানের সংগে জড়িত ছিলেন, সেই স্কুলে আজকে সুবর্ণ জয়ন্তী উৎসব হচ্ছে। শ্রদ্ধেয় সত্যপ্রিয় রায় মহাশয়ের স্মরণে আমরা সেখানে একটি অনুষ্ঠান করবার চেষ্টা করছি। স্কুলের অনুষ্ঠানের জন্য আমরা রবীন্দ্র সদনের

জন্য আবেদন করেছিলাম। রাজ্যসরকার সে আবেদন নাকচ করেছেন। নাকচ করেছেন শুনে আমি যখন ছুটে গেলাম সেখানকার একজন কর্মচারী বললেন, আমার নাম করবেন না, আমার চাকরি যাবে। আপনি ডঃ অশোক মিত্র মহাশয় কে হারিয়েছেন। আপনার দরখাস্ত কোনদিন মঞ্জুর হবে না। আপনারা কোনদিন রবীন্দ্র সদন পাবেন না, সত্যপ্রিয় রায়ের জন্য হলেও না। আপনাদের শিক্ষাব্যবস্থা যাঁর শিক্ষানীতির উপর ভিত্তি করে করেছেন তাঁর জন্য আমরা অনুষ্ঠান করতে যাচ্ছি আপনারা তাতে বাধা দিচ্ছেন। আপনারা রবীন্দ্র সদন দিচ্ছেন না। শুধু এখানেই ক্ষান্ত হলেন না, দলবাজীকে কতদূর নিয়ে গেছেন। প্রেসিডেন্সী কলেজের প্রিন্সিপাল ডাঃ অচিন্ত্য মুখার্জী, তিনি এঁদের দলবাজীতে সহায়তা করেন বলে তাঁকে প্রাইভেট প্র্যাকটিশ করতে অনুমতি দিয়েছেন, তার প্রমাণ রয়েছে। ক্লিনিক্যাল ল্যাবোরেটরীতে প্যাথোলজির রিপোর্টের মধ্যে তাঁর সই রয়েছে। আমি আপনাকে দেখিয়ে দিচ্ছি যে এটা আপনাদের উচ্চশিক্ষার মধ্যে পড়ে?

**[6.20–6.30 p.m.]**

লজ্জার কথা এটা আপনাকে জানানো হয়েছে যে প্রেসিডেন্সী কলেজের একজন অধ্যক্ষ এই রকম একটা গর্হিত অন্যায় কাজ করেছেন কিন্তু কোন ব্যবস্থা গ্রহণ করলেন না। আপনি বলছেন, শিক্ষায় গণতন্ত্র এনেছেন, শিক্ষায় দলবাজী করেন নি। স্যার, আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, বর্ধমান ইউনিভার্সিটিতে মিঃ ডি. এম. ব্যানার্জী নামে এক ভদ্রলোক, যাঁর পি.এইচ.ডি. নেই, তাঁকে স্পেশাল পোষ্ট তৈরী করে উইদাউট এনি ইন্টারভিউ এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হলো। অথচ ঐ ইউনিভার্সিটিরই প্রফেসার, পি.কে.চ্যাটার্জী, যিনি কেমব্রিজ ইউনিভার্সিটির পি.এইচ.ডি.,তিনি প্রেসীডেন্সী কলেজের এ্যাসিস্টেন্স নিযুক্ত হলেন, কিন্তু আজ পর্যন্ত তাঁর পে ফিকসেসান হলো না। আপনারা অনেক গণতন্ত্র করেছেন- গভর্ণমেন্ট কলেজগুলোতে প্রিন্সিপাল নেই, অনেক কলেজে অধ্যক্ষ নেই এটা বাস্তব ঘটনা। আজ শিক্ষার মান কোথায় গেছে? দুই'শর বেশী পোষ্ট আজ গভর্ণমেন্ট কলেজগুলোতে ভ্যাকান্ট রয়েছে। সেখানে প্রফেসার, লেকচারার, রিডার দিচ্ছেন না। এখানে লাইব্রেরীর কথা বলেছেন। আপনাকে অনুরোধ করছি, অনুগ্রহ করে প্রেসিডেন্সী কলেজ সম্পর্কে ডঃ ভবতোষ দত্ত কি বলেছেন, এটা খবরের কাগজেও বেরিয়েছে, কাইগুলি রিড্ ইট এগেন। নন্ গভর্ণমেন্ট কলেজ সম্পর্কে ওঁরা বলেছেন যে, পে প্যাকেট স্কিম করা হয়েছে। এই পে প্যাকেট স্কিম করে কি করেছেন? তিন চার মাস করে অধ্যক্ষরা মাইনে পান না। আপনারা কলেজ সার্ভিস কমিশান করেছেন। এখানে একজন বড় সুন্দরভাবে বলে গেলেন- এটা কলেজ ক্যাডার কমিশন। সেখানে এ্যাপ্লিকেশান দিলে তার বিরুদ্ধে কোন রিসিট্ দেওয়া হয়না, এ্যাপ্লিকেশন বক্সে ফেলতে হয়, দলের লোক ছাড়া অন্য লোকের দরখাস্ত সব হাফিজ হয়ে যায়। সাধারণত পাবলিক সার্ভিস কমিশনে কি হয়? চার পাঁচদিন ধরে ইন্টারভিউ নেওয়া হয় এবং এইভাবে হোল লটের ইন্টারভিউ হয়ে যাবার পর এ্যাকর্ডিং টু মেরিট সিলেকশান হয়। কিন্তু এখানে ১০ দিন ধরে ইন্টার ভিউ নেবে এবং দিনে দিনে দুজন করে সিলেক্ট করবে অর্থাৎ হোল লটের টোটাল নম্বরের উপর মেরিটের ভিত্তিতে এখানে সিলেকশান করছেন না। এখানে কেউ জানতেই পারবেন না কিভাবে সিলেকশান হোল। এ্যাকর্ডিং টু মেরিট করলে ধরা পড়বেনবলে এখানে এ্যালফেবেটিক্যালি সিলেক্ট করা হচ্ছে। আপনাদের শিক্ষার প্রতি শ্রদ্ধা, গনতন্ত্রের প্রতি শ্রদ্ধার এই হচ্ছে নমুনা। তাই আমি সামান্য কটি কথা বলে এই বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৫/৮৬ সালের জন্য মাননীয় শিক্ষমন্ত্রীগণ একত্রে যে তিনটি ব্যয় বরাদ্দের দাবী এখানে উত্থাপন করেছেন সে সম্পর্কে আমি দুই একটি কথা বলবো। আমি প্রথমে বলে রাখছি, পশ্চিমবঙ্গে হয়তো বামফ্রন্ট সরকারের আমলে শিক্ষকদের চাকুরীর

ক্ষেত্রে সুযোগ সুবিধা বেড়েছে কিন্তু শিক্ষাক্ষেত্রে কিছুমাত্র উন্নতি হয়েছে বলে আমি মনে করিনা। আজকে শিক্ষার মান এর যথেষ্ট অবনতি ঘটেছে। বিভিন্ন বক্তা এই সভায় যে বক্তব্য রেখেছেন, তার ভেতর দিয়ে একটা জিনিষ জানতে পারছি যে, শিক্ষা ক্ষেত্রে আজ কি ঘটেছে, যে কথা বামফ্রন্ট শাসক দলের সদস্য শ্রী শীশ মহম্মদ মহাশয়ও বলে গেলেন। বর্তমানে প্রাথমিক শিক্ষা সম্বন্ধে এটুকু বলা চলে যে এ ক্ষেত্রে শিক্ষার কোন ভবিষ্যৎ নেই। আজকে এঁরা এ্যাসেসমেন্ট পদ্ধতি চালু করেছেন কিন্তু এই পদ্ধতি সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। আজকে পরীক্ষা পদ্ধতি তুলে দেবার ফলে কোন স্কুলেই পড়াশুনা হয়না। আজকে শিশুদের ক, খ, গ, ঘ বলে যা লিখে দেন তা নিয়ে তারা যখন মাধ্যমিক স্কুলে ভর্তি হতে আসে, সেখানে তাদের পরীক্ষা হয় কিন্তু সেই পরীক্ষায় অধিকাংশ ছাত্রই অকৃতকার্য হয়, ফলে নানারকম জটিলতা সৃষ্টি হয়। আমি কয়েকটি উদাহরণ দিয়ে বলছি।

আমি একটি স্কুলের কথা জানি সেই স্কুলে ১৪৫ জন ছাত্র এ্যাডমিশান টেষ্ট দিয়েছিল। তার মধ্যে ৫০ জন ছাত্র ১০০ নাম্বারের মধ্যে শূণ্য পেয়েছে, ৮০ জন ছাত্র এক থেকে পাঁচের ভেতর পেয়েছে। এই হচ্ছে শিক্ষার মান। তার উপর আবার বামফ্রন্ট সরকারের চাপ আছে ছাত্র ভর্তির ব্যাপারে। এই রকম সব ছেলেরা চতুর্থ শ্রেণী পাশের সার্টিফিকেট পেয়ে গেছে এবং তারা পঞ্চম শ্রেণীতে ভর্তি হবার জন্য যাচ্ছে। তা ছাড়া ভর্তির ব্যাপারে আবার দলবাজী আছে। এই ব্যাপারটা মন্ত্রী মহাশয় নিজেও জানেন এবং শরিক দলের যাঁরা সদস্য আছেন তাঁরাও জানেন। এই ঘটনা ঘটছে কেন? শিক্ষা বলে কোন বস্তু নেই। আমি নিজে একজন মাষ্টার, আমার একটা অভিজ্ঞতার কথা বলছি। স্কুলে এ্যাডমিশান টেষ্টে যে ছেলেটি ১০০ নাম্বারের মধ্যে শূণ্য পেয়েছে সেই ছেলেটির অভিভাবক ছেলেকে পঞ্চম শ্রেণীতে ভর্তি করার জন্য এনেছে। আমি তাঁকে বললাম আপনার ছেলে এই রকম নাম্বার পেয়েছে, পরে আপনার ছেলে পাস করতে পারবে না। সে আমার কথামত প্রাথমিক বিদ্যালয়ে যায় এবং সেখানকার প্রধানশিক্ষককে তাঁর ছেলেকে পুনরায় এ্যাডমিশান করিয়ে নিতে অনুরোধ জানান। সেই অভিভাবক বলেন যে আমার ছেলে পরবর্ত্তী ক্লাশে পাস করতে পারবে না, আবার তাঁকে ভর্তি করিয়ে নিন। তখন সেই প্রধান শিক্ষক জোড় হাত করে বলেন এটা করলে আমার জেল হয়ে যাবে। এখানে যে নতুন নিয়ম হয়েছে সেটা আমি ভাঙতে পারবো না, ভাঙলে আমার জেল হয়ে যাবে। আমি সেই অভিভাবককে বললাম মাষ্টারের তো জেল হবে, আমাদের ফাঁসী হয়ে যাবে। পঞ্চম শ্রেণীতে এই সব ছেলে ভর্তি করালে আমাদের তো ফাঁসি তো হয়ে যাবে। এই হচ্ছে শিক্ষা ব্যবস্থা, যেখানে শিক্ষা বলে কোন বস্তু নেই। পরীক্ষা নেই, পড়াশুনা নেই এবং মাষ্টারদের কাজ করার কোন দায়িত্ব নাই। পাকা রাস্তার পাশে যেখানে স্কুল আছে সেই স্কুলে অন্তত ৫ জন শিক্ষকের দরকার। সেখানে ৭- ৮ জন করে শিক্ষক প্রতি স্কুলে আছে আবার ইনটিরিয়র ভিলেজে সেখানে শিক্ষক যাচ্ছে না। যে স্কুলে ৫ জন শিক্ষকের দরকার সেখানে ১-২ জন আছেন। এখানে আবার পার্টিগত ব্যাপার আছে, সেই জন্য গ্রামে শিক্ষক যাচ্ছে না। ৪টি শ্রেণীর জন্যে প্রতি শ্রেণীতে একটি করে হলে কমপক্ষে ৪ জন শিক্ষকের দরকার। সেখানে ২- ১ জনের বেশী মাষ্টার নেই। তাহলে পড়াশুনা হবে কি করে? প্রাথমিক স্তরের শিক্ষকদের এই অবস্থা। শিক্ষক নিয়োগের ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের একটা আলাদা নীতি আছে। পার্টির ক্যাডারদের চাকুরী দেওয়া হয়েছে, দলগত দিক বিচার করে চাকুরী দেওয়া হয়েছে। মেরিট অনুযায়ী কিছু হয়নি। রাজনৈতিক উদ্দেশ্য প্রনোদিত ভাবে এইসব করা হচ্ছে। স্কুলের সংখ্যা বাড়ে নি। যে অনুপাতে ছাত্র বাড়ছে সেই অনুযায়ী স্কুল বাড়ানোর যে দরকারসেটা করা হয়নি। অনেক জায়গায় একটি ক্লাসে ৫০ থেকে ৭০ জন করে ছাত্র পড়াশুনা করে। সেই অনুপাতে আবার শিক্ষক নেই। শিক্ষাক্ষেত্রে আজ এই অবস্থা চলছে। এবারে আমি মাধ্যমিক স্তরের শিক্ষা ব্যবস্থা সম্পর্কে দু-একটি কথা বলবো। মাননীয় মাধ্যমিক বিভাগের মন্ত্রীমহাশয় জানেন যে ছাত্র বেড়েছে

শিক্ষক বাড়েনি। মাধ্যমিক স্তরে যে অনুপাতে ছাত্রসংখ্যা বেড়েছে সেই অনুপাতে শিক্ষক বাড়েনি। এক একটা স্কুলে একটা ক্লাসে ১০০ জনের বেশী ছাত্র পড়াশুনা করে। সেখানে পড়াশুনা হবে কি করে? স্যার, সরকারী হাসপাতালের যে অবস্থা, স্কুলগুলিতেও সেই অবস্থা। হাসপাতালে চিকিৎসা হয় না, ডাক্তার নেই। বেড নেই, ঔষধ নেই। যারা অত্যন্ত দরিদ্র তারা নিরুপায় হয়ে হাসপাতালে যায় এবং তাদের লাল রঙের জল দেওয়া হয় পান করার জন্য। স্বাভাবিক গতিতে রোগীদের রোগ সেরে যায়। সেই রকম সরকারী স্কুলগুলিতে হয়েছে। সাধারণ মানুষ নামেই ছেলেদের স্কুলে পাঠায়, সেখানে পড়াশুনা হয়না। কোন জায়গায় পরীক্ষা হয় না। দু এক জায়গায় ষান্মাষিক পরীক্ষা নেওয়া হয়। এই অবস্থার পরেও আজকে ওনারা বলছেন শিক্ষা ব্যবস্থা অত্যন্ত ভালো। কিন্তু বাস্তবে হচ্ছে ঠিক তার বিপরীত।

**[6.30–6.40 p.m.]**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীশীশ মহম্মদ সাহেব কলেজ শিক্ষার ব্যাপারে বলেছেন যে ৬৫ বৎসর বয়স পর্যন্ত একজন শিক্ষকতা করতে পারবেন এবং প্রাথমিক শিক্ষকদের ক্ষেত্রে ৬০ বৎসর বয়স পর্যন্ত একজন শিক্ষকতা করতে পারবেন। তারপরেই তাঁকে রিটায়ার করতে হবে। আমার প্রশ্ন এই ব্যবস্থা কেন? এই অসঙ্গতি দূর করা দরকার। অবসরকালীন সুযোগ সুবিধা সমস্ত স্তরের শিক্ষকদের ক্ষেত্রে একই হওয়া বাঞ্ছনীয়। প্রভিডেন্ট ফান্ড সম্বন্ধে স্কুলগুলিতে সম্প্রতি একটি সার্কুলার গিয়েছে বলে শুনেছি। তাতে বলা হয়েছে যে, কারোর যদি প্রভিডেন্ট ফাণ্ড থেকে টাকার দরকার হয়, তাহলে তিনি সরকারের কাছ থেকে কোন টাকা এখুনি পাবেন না। এই নির্দেশ অবিলম্বে প্রত্যাহৃত হওয়া উচিত। কেননা প্রভিডেন্ট ফাণ্ডের টাকা হচ্ছে শিক্ষকের নিজস্ব সঞ্চয়ের একটা অংশ। সেই টাকার উপর তাহলে কেন সংশ্লিষ্ট শিক্ষকের দাবী থাকবে না? সেই টাকা প্রয়োজনের সময় পাওয়ার অধিকার নিশ্চয়ই থাকা উচিত। শিক্ষকের বেতন প্রসঙ্গে দু একটি কথা বলি। এখন কোন কোন ক্ষেত্রে শিক্ষকরা সময় মত বেতন পাচ্ছেন না। মার্চের বেতন এপ্রিল উত্তীর্ণ হলেও পাওয়া যায় না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করি, শিক্ষকগণ যেন মার্চের বেতন অন্ততঃ পক্ষে এপ্রিলের প্রথম সপ্তাহের মধ্যে পেতে পারেন, সেই ব্যবস্থা যেন তিনি করেন। এই কথা বলে, মাননীয় মন্ত্রী মহাশয়গণ যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে উপস্থাপিত করেছেন, তার প্রতি বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপেন্দ্র বর্মন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাখাতে ব্যয় বরাদ্দের যে প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে, সেই বরাদ্দের উপরে আলোচনায় অংশগ্রহণ করতে গিয়ে আমি এই প্রস্তাবগুলো পড়লাম। এখানে অনেক সুন্দর সুন্দর কথা বলা হয়েছে দেখলাম। এই সভায় যাঁরা এই প্রস্তাবের উপরে আলোচনায় অংশগ্রহণ করেছেন, তাঁদের কাছ থেকে অনেক কিছু বিষয়ের উপরে নতুন আলোকপাত করতে শুনলাম এবং অনেক কিছু আমি তাদের বক্তব্যের মধ্যে দিয়ে লিখতে শিখতে পারলাম। সেইজন্য আমি সভার সকলের কাছে কৃতজ্ঞতা প্রকাশ করছি। এই প্রস্তাবগুলো পড়তে গিয়ে একটা জায়গায় আমাকে হোঁচট খেতে হলো। অর্থাৎ শিক্ষার মান উন্নয়নের কথা এবং মাতৃভাষায় শিক্ষাদানের কথা যেখানে বলা হয়েছে। অনেক বক্তা এই বিষয়ে তাঁদের বক্তব্য রেখেছেন। কিন্তু এই বইয়ের ৮ পাতাতে বলা হয়েছে-'পলিটেকনিকের আদর্শ কর্মচারী কাঠামো সম্বন্ধে সুপারিশ করার জন্য পলিটেকনিকের নব প্রবর্তিত তিন বছরের পাঠক্রমকে আরও অর্থবহ, কার্যকরী ও প্রশিক্ষণ তথা কর্মসংস্থান-মুখী করার জন্যই এটা করা হয়েছে' এটা পড়ে আমি বুঝতে পারলাম না কোন বছর সম্বন্ধে বলা হয়েছে। ক্লিয়ারলি কোন বছর, তা বলা নেই। এটুকু বোঝার জন্য আমাকে আবার ইংরাজী ভাষণের বইটা পড়ে নিতে হয়েছে। সেটা আমি মিলিয়ে নিলাম। সেখানে বলা হয়েছে....

For making the new three-year course in polytechnics more ıeaningful, effective and training cum-employment oriented, a 'ommittee has been set up to recommend a model staff structure'

এর দ্বারাই আমাকে বুঝতে হয়েছে মাতৃভাষার প্রসারের জন্য উদ্যোগ কতখানি করা হয়েছে। াতৃভাষার প্রসারকল্পে এত উদ্দ্যোগ, দৃঢ় পদক্ষেপ নিয়ে যে সময়ে অগ্রসর হচ্ছেন, সেই সময়ে এই রণের একটা ভুল আমরা দেখতে পেলাম। এর মধ্যে দিয়ে আমাদের মনের মধ্যে একটা বিভ্রান্তির ষ্টি হয়েছে। সুতরাং আমি মাননীয় মন্ত্রীগণকে অনুরোধ করব, এই ভুল যেন তাঁরা সংশোধন করে ান। যে সমস্ত মন্ত্রীগণ এখানে তাঁদের বরাদ্দ পেশ করেন, তাঁরা সময়মত সংশোধন করে নিয়ে তবে াদের বরাদ্দ এখানে পেশ করেন দেখেছি। অথচ এবারে আমরা এই ভুল সমেত বরাদ্দ পেশ করতে েখলাম। হয়ত এটা আমাদের দুর্ভাগ্য। প্রভিডেন্ট ফাণ্ড সম্বন্ধে আমি মাননীয় উচ্চশিক্ষামন্ত্রী মহাশয়ের ষ্ট আকর্ষণ করতে চাই। গত ১৯৮২-৮৩ সালের আর্থিক বছর থেকে ১৯৮৪-৮৫ সালের আর্থিক ছর পর্যন্ত পলিটেকনিক অনুচ্ছেদের মধ্যে বারে বারে বলা হয়েছে যে, পশ্চিমদিনাজপুরের রায়গঞ্জে কটা পলিটেকনিক চালু আছে, পরবর্তীকালে সেটা চলছে বলা হয়েছে। সেখানে এগ্রিকালচারাল নজিনিয়ারিং, অটোমোবাইল ইনজিনিয়ারিং এবং সিভিল ইনজিনিয়ারিং'এ পড়ানো হয়। পরবর্তী ময়ে ১৯৮৪-৮৫ সালে উচ্চ শিক্ষামন্ত্রীমহোদয়ের শিক্ষা দপ্তর থেকে এটা বলেছিলেন যে, স্টাফ াংসন হয়ে গিয়েছে।

কিন্তু এই বছরে আপনার বক্তব্যের মধ্যে বলেছেন কাঁথি এবং রায়গঞ্জে দুটি পলিটেকনিক চালু রা হবে। তার পরবর্তী ক্ষেত্রে উনি বলেছেন কাঁথি এবং রায়গঞ্জে একটি নতুন পলিটেকনিক প্রতিষ্ঠা বং কলকাতার আচার্য প্রফুল্লচন্দ্র রায় পলিটেকনিক যন্ত্রায়ন প্রযুক্তিবিদ্যা সম্বন্ধে একটি পাঠক্রম বর্তন শীঘ্রই কার্যে পরিণত হওয়ার আশা আছে। কিন্তু ৩ বছরের মধ্যে ক্রমাগত সেখানে দেখেই াসছি যে এই ব্যাপারে কোন ব্যবস্থা নেওয়া হলো না ফলে আমাদের কোন দৃঢ় ধারণা জন্মালো না বং এই আশা দুরাশায় পরিনত হয়েছে। সুতরাং আমি মন্ত্রীর কাছে অনুরোধ করব পশ্চিমদিনাজপুর জলার মতো অনগ্রসর জেলায় যাতে আরো শিক্ষালয় তৈরী পরিকল্পনা নেওয়া হয় এবং তারজন্য াপনারা একটু পদক্ষেপ নেবেন এই আমি আশা রাখি। আমি দেখলাম বিভিন বক্তা বিভিন্ন বিষয়ে ালোকপাত করেছেন যেমন- উচ্চশিক্ষার কথা বলেছেন, মাধ্যমিক শিক্ষার কথা বলেছেন কিন্তু তার ধ্যে কোন শিক্ষার পরিবেশের প্রতি আলোকপাত দেখতে পেলাম না। শিক্ষা দপ্তরের ব্যাপারে আমি কজন শিক্ষার্থী মনোভাব নিয়ে প্রবীণ ও অভিজ্ঞ সদস্য আছেন তাদের কাছে থেকে কিছু বিষয়ে ানতে চাইছি। বাধামূলক শিক্ষার ব্যাপারে আমার অভিজ্ঞতা ক্রমে একটি কথা বলতে চাই যে এই িক্ষাকে যদি ঠিকমত কার্যকরী করা না যায় তাহলে শিক্ষার প্রসার ঘটতে পারে না। সুদূঢ় গ্রামাঞ্চলে ামাদের দেশের জনসংখ্যার শতকরা ৮০ ভাগ অবহেলিত মানুষ. তাদের ছেলেমেয়েরা পড়াশুনার ুযোগ পায় না। তারা যাতে পড়াশুনার করা সুযোগ পায় এই বয়স্ক শিক্ষার মাধ্যম এবং যাতে াধামুক্ত শিক্ষার প্রসার ঘটে সেটা আমরা দেখতে চাই। মাননীয় মন্ত্রী মহাশয় এই ব্যাপারে একটু চেষ্ট হবেন এই আশা রাখি। তবে এই বাধামুক্ত শিক্ষার ব্যাপারে একটা জিনিষ আমরা আমাদের অভিজ্ঞতায় দেখেছি সেখানে শিক্ষক নিযুক্ত আছেন তারা কোনরকম শিক্ষা পরিচালনা করেন না, অথচ সরকারের কাছ থেকে মাসহারা নিচ্ছেন, এই শিক্ষকরা কোন কাজ করেন না। পরবর্তী হচ্ছে গ্রন্থাগারের পরিষেবার ব্যাপারে। এই গ্রন্থাগার আন্দোলনের জন্ম হয়েছে আজ থেকে ২০০ বছর াগে এবং এর জনপ্রিয়তা যখন ক্রমে স্তীমিত হয়ে আসছে তখন পশ্চিমবঙ্গ সরকার নতুন গ্রন্থাগার াইন করে গ্রন্থাগার আন্দোলনকে জিইয়ে রাখার জন্য চেষ্টা করেছেন। যাতে করে এই গ্রন্থাগারগুলিকে

পরিচালনা সরকারী ভাবে করা যায় তার জন্য এই নতুন গ্রন্থাগার আইন চালু করেছেন। কিন্তু এই গ্রন্থাগার পরিচালনার ব্যাপারে বিভিন্ন জায়গা থেকে অভিযোগ এসেছে। সেখানে এই আইনের সুযোগ নিয়ে সরকারী দলের কেউ কেউ এই গ্রন্থাগারগুলিকে নিজের দলের কুক্ষিগত করে রাখতে চাইছেন। সুতরাং এই আইনকে যাতে রাজনীতিমুক্ত করা যায় সেইজন্য মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ জানাচ্ছি। পরিশেষে একটি কথা বলতে চাই, এই যে গ্রন্থাগারগুলি আছে এগুলির পরিচালনার ব্যাপারে জেলায় যে সমস্ত লোকাল অথরিটি আছে সেগুলিতে পাঠক্রম ঠিকমতো যাতে জানা যায় সেই ব্যাপারে আপনি দৃষ্টি দেবেন। আমার জেলায় যে লাইব্রেরী আছে তা লোক্যাল অথরিটির আওতায় মধ্যে পড়ে এবং এই কমিটিগুলির পাঠক্রম যাতে ঠিকমতো হয় এবং আমরা জানতে পারি সেটার ব্যবস্থা করবেন। এই বলে এই বাজেট বরাদ্দকে বিরোধীতা করে এবং আমাদের প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[6.40–6.50 p.m.]**

**শ্রী ডাঃ সুশোভন ব্যানার্জী :** মিঃ স্পীকার স্যার, আমি শিক্ষাখাতের ব্যয়বরাদ্দের বিরোধীতা না করে আলোচনায় অংশগ্রহণ করছি। শিক্ষা ব্যবস্থা সম্বন্ধে আমার ধারণা যেটার অভাব রয়েছে সেটা হচ্ছে ডায়নামিক ডিরেকশান এবং আমার মনে হয় সেনস অফ পারপাসটা আমরা ভুলে গেছি। একটা সর্বনাশা স্রোত হালকা নৌকায় চাপিয়ে দিয়ে শিক্ষা ব্যবস্থাকে আগামী দিনে একটা ভয়ঙ্কর অবস্থায় দাঁড় করানো হচ্ছে। আলোচনা করতে গিয়ে এক পক্ষ বলছেন শিক্ষা ব্যবস্থা ভেঙ্গে পড়ছে, আর এক পক্ষ বলছে শিক্ষা ব্যবস্থায় প্রচুর পরিমানে অর্থ ঢেলেছি। অর্থ ঢাললেই শিক্ষা ব্যবস্থার উন্নতি হয় আপনারা সকলেই এটা মেনে নেবেন না। সেকালের গণ্ডমুর্খ বড়লোকেরা একটা বিড়ালের বিয়েতেও অর্থ ব্যয় করতেন। যেটা তিনি উড়াতেন। আমরা শুনেছি কলকাতায় বড়লোকের ছেলেরা একটা ঘুড়ির সঙ্গে অনেকগুলি নোট বেঁধে দিতেন এবং এইগুলি কেটে গেলেই আনন্দ। এটা যেন শিক্ষা ব্যবস্থা না হয়। আমার মনে হয় কোয়ালিটিটা কোয়ানটিটি দিয়ে কম্প্রোমাইজ করার চেষ্টা যেন না হয়। আমি পুরোনো কথাগুলির রিপিট করতে চাই না, তবে মন্ত্রীমহাশয়েক দুটো স্পেসিফিক কথা জিজ্ঞাসা করি। ডেপুটি সেক্রেটারী এডুকেশান সুধাংশু গুপ্ত যিনি ছিলেন তাঁকে ট্রান্সফার করা হলো। ট্রান্সফার করার পর আবার দেখা গেল আবার তাকেই আনা হল। এটা কার স্বার্থে হলো মন্ত্রীমহাশয় কান্তিবাবু বলবেন। নদীয়ার তপতী গুপ্তের বিরুদ্ধে একটা এনকোয়ারী কমিটি গঠিত হয় পরে সেটা ধামাচাপা পড়ে যায়। নদীয়ায় ডি. এম. এসে আবার এটাকে চাঙ্গা করলেন কিন্তু পরে আবার দেখা গেল তাঁকেই প্রমোশন দেওয়া হলো। এটা কার স্বার্থে হল? এডুকেশান ডিপার্টমেন্টে টাকা থাকলেই হবে না আমাদের দেখতে হবে চালুনির ফুটো দিয়ে বেরিয়ে যেন না যায়। আর একটা কথা বলবো যেটা সব ক্ষেত্রেই প্রযোজ্য। একটা হচ্ছে আপনাদের আনপ্রোডাক্টিভ এক্সপেনডিচার। এটা আপনাদের বিগত অভিজ্ঞতা থেকেই বলি বেকার ভাতার রঙ সড়ে গিয়ে যখন তার খড় বেরিয়ে গেল তখন আপনারা সেখান থেকে সরে পড়লেন। এই রকম একটা আনপ্রোডাক্টিভ এক্সপেনডিচার হচ্ছে সেকেণ্ডারী এডুকেশানে। আমরা ফ্রি করলাম সেকেণ্ডারী এডুকেশানকে কিন্তু এর পর হায়ার সেকেণ্ডারী এডুকেশানের মাহিনা আমরা তুলে দিলাম। কিন্তু এটা না করে আমি মন্ত্রীমহাশয়কে অনুরোধ করবো যে সমস্ত ১০।১২ বছরের বাচ্চা ছেলে কেউ চায়ের দোকানে কাজ করছে বা কেউ গরু চড়াতে যাচ্ছে বা অন্য কাজ করছে তাদের জন্য আগে ব্যবস্থা করুন। শিক্ষা ক্ষেত্রে মোটিভেশান যথেষ্ট নয়, এদের মোটিভেট করে যদি স্কুলে আনতে পারেন তাহলে মনে হয় সেকেণ্ডারী এডুকেশানকে ফ্রী করার চেয়েও অনেকবেশী উপকার হতে পারতো। ২নং কথা হচ্ছে শিক্ষাগত মানের প্রশ্নে আপনারা একটু চিন্তা করে দেখুন। সংকীর্ণ প্রাদেশিক মনোভাব নিয়ে আমি একথা বলছি না, অন্

ইণ্ডিয়া সার্ভিসে আজকে বাঙালীদের কি দুরবস্থা - আই.পি.এস, আই.এ. এস সমস্ত ক্ষেত্রে আজ বাঙালীরা কমপিট করতে পারছে না। এই কমপিট না করার একটা কারণ হচ্ছে ভিসাস সার্কেলের জন্য শিক্ষার মান নিচে নেমে গেছে, সেই মান থেকে শিক্ষক তৈরী হচ্ছে, সেই শিক্ষক আবার ছাত্র তৈরী করছে, এই ছাত্র আবার শিক্ষক হচ্ছে। এই যে ভিসাস সার্কেল একে ভাঙতে হলে আপনাদের শিক্ষার গুনগত মানকে একটা মাণদণ্ড হিসাবে তৈরী করতে হবে। আমার অনুরোধ কলকাতায় দু'একটা জায়গায় অল ইণ্ডিয়া সার্ভিসে পরীক্ষা দেওয়ার জন্য একটা কোচিং কোর্সের ব্যবস্থা করুন যাতে বাঙালী ছেলেরা সেই কোচিং পেয়ে অল ইণ্ডিয়া সার্ভিসে কমপিট করতে পারেন, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী ছায়া বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে শিক্ষাখাতে যে বাজেট বরাদ্দ এখানে উত্থাপিত হয়েছে তা পরিপূর্ণভাবে সমর্থন করছি এবং সমস্ত কাট মোশানের বিরোধীতা করে কয়েকটি কথা রাখছি। আমি সমস্ত মাননীয় সদস্যদের বক্তব্য মন দিয়ে শুনেছি, শুনে আমার এইটুকু মনে হয়েছে বিশেষ করে বিরোধী দলের সদস্যরা যা বলেছেন তাতে মনে হয়েছে যে তাঁরা নতুন কিছু কথা বলেননি বা আমরা যে শিক্ষানীতি এখানে প্রবর্ত্তন করেছি বা শিক্ষা ক্ষেত্রে আমরা যে পদ্ধতি চালু করেছি সেই ব্যাপারে যে সফলতা অর্জন করেছি সেটার প্রমাণ মেলে তাঁদের এই এক একটা বিরোধীতার মধ্যে দিয়ে। কারণ, তাঁরা যদি আমাদের এই সাফল্যকে সাফল্য বলে দেখতেন তাহলে হয়ত আমাদের কিছু বিচার বিবেচনা করার ব্যাপার ছিল কোথাও আমাদের কিছু ভুল হচ্ছে কিনা। ওঁদের সঙ্গে আমাদের অনেক নীতিগত পার্থক্য রয়েছে। ওঁরা যে শ্রেণীর প্রতিনিধিত্ব করছেন স্বাভাবিকভাবে সেই শ্রেণীর জন্য সেই শিক্ষা ব্যবস্থা আমরা এখানে চালু করতে পারি না, আমরা চেষ্টা নিয়েছি সেই শ্রেণীর জন্য এখানে যে শিক্ষা ব্যবস্থা চালু ছিল তাকে ভেঙ্গে এই কাঠামোর মধ্যে দিয়ে কতটা শিক্ষাকে সার্বজনীন করা যায় তার দিকে লক্ষ রেখে আমরা কিছু পদ্ধতি পরিবর্ত্তন করেছি। আমরা যথেষ্ট সজাগ আছি। বিরোধী দল যেটা মনে করছেন সেটা হচ্ছে পশ্চিমবঙ্গ যেন ভারতবর্ষের মধ্যে একটা স্বর্গ রাজ্য, কাজেই তাঁরা আমাদের কাছে সমস্ত কিছু আশা করছেন। এটা ভারতবর্ষের একটা অংগ রাজ্য, কাজেই ভারতবর্ষের যে অর্থনৈতিক কাঠামো তার সেই প্রভাব পশ্চিমবঙ্গে রয়েছে। বিরোধী দলের শেষ বক্তা বললেন আমরা এত অবৈতনিক শিক্ষা ব্যাবস্থা করেছি. আমরা বিনা পয়সায় বই, কাগজ, পেনসিল, জামা, প্যান্ট ইত্যাদি দিচ্ছি, তা সত্ত্বেও ছেলেরা চায়ের দোকানে কাপ প্লেট ধুচ্ছে। তারজন্য কি বামফ্রন্ট সরকার দায়ী? তারজন্য কোন সরকার দায়ী, কোন শিক্ষা পদ্ধতি দায়ী? গোটা অর্থনৈতিক কাঠামোর জন্য কারা দায়ী এটা মাননীয় সদস্য দয়া করে ভাববেন কি? আপনারা জানেন যে শিক্ষাকে আমরা সম্প্রসারিত করতে চাই সার্বজনীন করতে চাই যে প্রতিষ্ঠান থেকে সেই প্রতিষ্ঠান সামাজিক প্রতিষ্ঠান, সেই প্রতিষ্ঠানকে লালন-পালন করার দায়িত্ব আমাদের সকলের রয়েছে। যাঁরা বিরোধী দলে রয়েছেন তাঁরা সেই দায়িত্ব এড়িয়ে গিয়ে কথা বলছেন, তাঁদের যাঁরা প্রতিনিধি করে এখানে পাঠিয়েছেন তাঁদের প্রতি তাঁরা ঠিক কর্তব্য পালন করছেন না। তাঁরা বিভিন্ন স্কুল কলেজ, ইংরাজী ভাষা সম্বন্ধে যে সমস্ত বক্তব্য রেখেছেন আমি সেইসব প্রশ্নে যাব না, আমাদের অন্যান্য মন্ত্রী যাঁরা আছেন তাঁরা সেইসব প্রশ্নের উত্তর দেবেন। মাননীয় সদস্য দীপেন বর্মন আমার দপ্তর সম্পর্কে যে বক্তব্য রেখেছেন, বিধিমুক্ত শিক্ষা, গ্রন্থাগার সম্পর্কে যা বলেছেন তার উত্তরে আমি বলতে চাই যে আমাদের বাজেট ভাষণে বিধিমুক্ত শিক্ষার কথা বলেছে।

**[6.50–7.00 p.m.]**

আমরা সেই বিধিমুক্ত শিক্ষা ব্যবস্থা কিভাবে পরিচালনা করছি সে কথাও বলেছি। এই বিধিমুক্ত শিক্ষা সম্বন্ধে আপনারা জানেন এটা কেন্দ্রীয় সরকারের প্রকল্প এবং এতে কেন্দ্রীয় সরকার অর্ধেক খরচ

বহন করেন এবং রাজ্য সরকার অর্ধেক খরচ বহন করেন। আমাদের এখানে ১৮ হাজারের বেশী শিক্ষা কেন্দ্র আছে। কেন্দ্রীয় সরকার যেভাবে পরিচালনা করেন, যেভাবে শিক্ষকদের অনারেরিয়াম বৃদ্ধি করেন আমরাও সেইভাবে বৃদ্ধি করি। পরিকল্পনাকে স্বার্থক করবার জন্য আমরা প্রচেষ্টা চালাচ্ছি। আমরা কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন রাখছি এই বিধিমুক্ত শিক্ষা পরিকল্পনা যদি স্বার্থক করতে হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে সারা ভারতবর্ষের ২২ টি রাজ্যের জন্য আরও বেশী টাকা খরচ করতে হবে। যারা পেছিয়ে রয়েছে তাদের ছেলেমেয়েদের যদি শিক্ষার অঙ্গনে আনতে হয় তাহলে আরও টাকা দরকার। আমাদের এই ব্যাপারে ইচ্ছা থাকলেও অর্থের দিক থেকে আমাদের সীমাবদ্ধতা রয়েছে। আমাদের আয়ের পথ যদি কেউ কেড়ে নেয় এবং তারপর যদি আমাদের কাছে সব কিছু আশা করেন তাহলে সেটা আমাদের পক্ষে সাধ্যাতীত। আমরা বিধিমুক্ত শিক্ষার ব্যপারে মেয়েদের ক্ষেত্রে সাফল্য অর্জন করেছি এবং তারজন্য আরও ১ কোটি টাকা বাড়তি পাচ্ছি। এটা ভারতবর্ষের মধ্যে আর কেউ করতে পারেনি। এখানে বলা হয়েছে আমরা নাকি প্রাথমিক, মাধ্যমিক এবং উচ্চ শিক্ষাস্তরে ক্যাডার পলিসি গ্রহণ করেছি। বলার কিছু নেই বলে এই সব কথা বলা হচ্ছে। আমাদের সরকারী যে বিধি নিয়ম আছে তার বাইরে কোথাও যদি কিছু হয়ে থাকে তাহলে সেই দৃষ্টান্ত আমাকে দেবেন, আমরা ব্যবস্থা গ্রহণ করবো। ভারতবর্ষের ২২টি রাজ্যের মধ্যে পশ্চিমবাংলায় যেভাবে গ্রন্থাগার আন্দোলনের প্রচেষ্টা করা হয়েছে সেটা আর কোথাও হয়নি। তামিলনাড়ু, কর্ণাটক এবং অন্ধ্রে এই আইন থাকা সত্ত্বেও তাঁরা কিন্তু গ্রন্থাগার আন্দোলনকে সেইভাবে পরিচালনা করতে পারেন নি। অনেক বাধা বিঘ্ন থাকা সত্ত্বেও আমরা এই ব্যাপারে চেষ্টা চালিয়ে যাচ্ছি। আমরা বইমেলা করছি, পাঠকদের নানাভাবে বই পড়াবার ব্যবস্থা করছি। তবে এতবছরের কংগ্রেস শাসনে যদি মানুষের মনের মূল্যায়ন করা না হয় তাহলে তার জন্য দায়ী কে? বামফ্রন্ট সরকার মানুষের সাংস্কৃতিক উন্নয়ন করবার জন্য আপ্রাণ চেষ্টা করছে। আপনারা মাতৃভাষা সম্বন্ধে অনেক কথা বলেছেন, ডঃ কিরণ চৌধুরীর মত শিক্ষাবিদ মাতৃভাষা সম্বন্ধে অনেক কথা বলেছেন। শিক্ষা ক্ষেত্রে এই মাতৃভাষা সম্বন্ধে রবীন্দ্রনাথ যা বলেছেন সেটা আমি আপনাদের কাছে বলছি। রবীন্দ্রনাথের"শিক্ষার বাহন" প্রবন্ধ পড়লে দেখবেন তিনি বলেছেন, "সাহিত্যের ভোজে কলাপাতার পাত পেড়ে নিমন্ত্রণ খাওয়ানোর ব্যবস্থা করতে হবে - সোনার থালায় খোঁজ পরে করলেও চলবে"। আজকে আমরা যাঁরা জনসাধারণের প্রতিনিধিত্ব করছি তাঁদের চিন্তা করা উচিত স্বাধীনতার ৩৭ বছর পরও দেশের ৭০ ভাগ মানুষ নিরক্ষর হয়ে রয়েছে। যারা মাঠে এবং কলকারখানায় কাজ করে তাদের বাড়ীর ছেলেমেয়েরা নিরক্ষর হয়ে রয়েছে। এদের নিরক্ষরতা দূর করতে হলে মাতৃভাষায় শিক্ষা ব্যবস্থা করতে হবে। তারা যাতে অংকের হিসাবটুকু বুঝতে পারে, তাদের যাতে কেউ ঠকাতে না পারে সেই ব্যবস্থা করতে হবে। আমরা পেছিয়ে পড়া মানুষদের শিক্ষার অংগনে আনবার চেষ্টা করছি। যাঁরা এখানে বিরোধীদলে আছেন তাঁদের দায়িত্ব অনেক এবং তাঁদের দিকে দেশের মানুষ তাকিয়ে কিভাবে তাঁরা সমালোচনা করেন, কিভাবে তাঁরা দেশের মানুষের উপকার করার চেষ্টা করছেন। আমি বিধানসভায় নতুন এসেছি এবং কয়েকটি অধিবেশনে লক্ষ করলাম বিরোধীদল কিভাবে সমালোচনা করেন। এখানে এমন একজন সদস্য আছেন যিনি কলেজের প্রিন্সিপাল হিসাবে খ্যাতি অর্জন করেছেন এবং আমরা স্টুডেন্ট হিসেবে তাঁর লেখা বই পড়েছি। কিন্তু আমরা দেখলাম না এমন কিছু শিক্ষার উপরে তিনি আলোচনা করেছেন যে আলোচনায় সত্যি আমরা একটা পথ দেখতে পাই। আমি বিরোধী পক্ষকে আবেদন করবো আপনারা সেইভাবে আলোচনা করুন। আসুন আমরা সবাই মিলে সকল দল মিলে এই পশ্চিমবাংলাকে নূতন করে গড়ে তুলি। ঐ পিছিয়ে যাওয়া মানুষদের জন্য নূতন করে পরিকল্পনা করে যাতে তাদের এগিয়ে নিয়ে যেতে পারি সেই রকম পরামর্শ আমাদের দিন। আমি সবিনয়ে বলতে পারি সেই রকম পরামর্শ আমরা নিশ্চয় গ্রহণ করবো। আমরা এগিয়ে যেতে চাই। এই কথা বলে হাউসের সকলকে অভিনন্দন জানিয়ে

আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ আবদুল বারি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বিরোধীদলের বক্তব্য শুনছিলাম। দেখলাম বিরোধীদলের বক্তৃতার মধ্যে কোন সারগর্ভ নাই। এবং সবচেয়ে মজা লাগে এই যে বক্তৃতাগুলি যেন পণ্ডিতের মত। কেন না অনেক পণ্ডিত ব্যক্তি এখানে আছেন এবং তাঁরা যে বক্তব্য এখানে রেখেছেন সেগুলি শুনে দেখলামকোন সাজেসান তার মধ্যে নাই। আমরা শিক্ষা সম্পর্কে কিছু উন্নতি করতে পারি সেই কিছু বক্তৃতার মধ্যে দেখতে পেলাম না। কোন নতুন দৃষ্টি ভঙ্গী তাঁদের বক্তৃতার মধ্যে দেখতে পেলাম না। আমরা সমস্ত মানুষের সহযোগিতা চাই এবং সেই সহযোগিতা নিয়েই শিক্ষানীতিকে কার্য্যকরী করতে চাই। কেবলমাত্র বামফ্রন্টের শিক্ষাবিদদের নয়, সমস্ত শিক্ষাবিদদের পরামর্শ চেয়েছি। কিন্তু ঐসব পণ্ডিতদের বক্তৃতা সেই রকম পরামর্শ কিছু পেলাম না। প্রথমেই বলি ডঃ কিরণ চৌধুরী মহাশয় একজন শিক্ষাবিদ তিনি গত বছরে যে বক্তৃতা করেছিলেন, এবারেও সেই মন্তব্য করলেন। কিন্তু তাঁকে একবার অনুধাবন করাবার জন্য বলি যে আগেও প্রাইমারীতে ইংরাজী ছিল না। ১৯৬৩ সালে ইংরাজী বই আরম্ভ হলো। এবং তখন ক্লাস থ্রি থেকে ইংরাজী আরম্ভ হয়েছিল - এটা একটু জেনে দেখবেন। তখন এ বি সি ডি দিয়ে আরম্ভ করেছিল কিনা সেটা কি আপনি জানেন না। মাতৃভাষা শিক্ষা বা বিদেশী ভাষাই হোক ভাষা শিক্ষা কত দিয়ে আরম্ভ হয়েছিল- বাক্য দিয়ে আরম্ভ হয়েছিল, আমরা সেটাই করেছি। তাহলে ভুল কোথায় করেছি? একজন শিক্ষক কিভাবে শিক্ষা দেবেন - এটা তো শিক্ষাবিদরা ট্রেনিং যারা নেবে তারা তো জানে যে তার আগে শিক্ষকদের একটা লেসন প্ল্যান করতে হয় যে কিভাবে শিক্ষা দেবে। সেই লেসন প্ল্যান করার জন্য একটা ম্যানুয়েল তৈরী করা হয়-তাহলে কি অন্যায় হলো? শিক্ষকরা ম্যানুয়েল নিয়ে ইংরাজী কিভাবে হবে সেটা ঠিক করবেন। এটা তো সঠিক হয়েছে বলে মনে করি। আপনারা মনে করেন শিক্ষা কতকগুলি শিক্ষাবিদদের মধ্যে সীমাবদ্ধ থাকবে। আপনারা মনে করেন কলকাতায় কিছু শিক্ষিত সম্প্রদায় - তিনি এবং তার মা ছেলে মেয়ে এরাই কেবল শিক্ষা নেবে। এই জিনিসের উপর করে আমরা স্বনির্ভর হতে চাই না। আমরা সমস্ত মানুষ সাধারণ খেটে খাওয়া মানুষ এবং সমস্ত স্তরের মানুষদের ইংরাজী শিক্ষা দেওয়ার জন্য মাষ্টার মহাশয় কিভাবে শিক্ষা দেবে এবং সেই শিক্ষার মধ্যে দিয়ে আগামী দিনে ইংরাজী শিক্ষা সঠিকভাবে হবে এবং তাড়াতাড়ি গ্রামের মানুষদের শিক্ষা দিতে পারি তার চেষ্টাই আমরা করছি। আমরা শিক্ষাকে কেন্দ্রীভূত করতে চাই না। ইংরাজ আমলে ইংরাজী শিক্ষা পেয়ে কেউ ইংরাজ হতে পারেনি। কেউ কেউ এ্যাডহক কমিটির কথা বলেছে। আমরা জানি না কি করে বলেন ১৯৭৩ সালের আইনটিকে আমরা কার্যকরী করতে পারছি না। মাননীয় রাষ্ট্রপতি এখানে যে আইনটা পাশ করা হয়েছে, সেই আইনটিকে তিনি অনুমতি দিচ্ছেন না। কেন তা বলতে পারছি না। আর এটা কি আপনারা জানেন না?

**[7.00–7.10 p.m.]**

ডেমক্রেসির কথা বলছেন - আপনারা জানেন না এটা, আপনারা বলেছেন যে ১২ ক্লাস পর্যন্ত ফ্রি করে দিয়ে গাড়িওয়ালা বাড়ির ছেলেদের লাভ করিয়ে দিয়েছি। ডঃ কিরণ চৌধুরী তিনি হয়তো সত্যিকার দুঃখ পাবেন, আপনি যেখানে থাকেন, সেখানে সবগুলো গাড়িওয়ালা লোক থাকেন। কিন্তু আজকে কি আপনি গ্রামের দিকে তাকিয়ে দেখেছেন, কি উপকার হয়েছে? ঐ ১২ ক্লাস পর্যন্ত ফ্রি হয়ে শিক্ষার প্রতি গরীব ছেলেদের কি আগ্রহ বেড়েছে? আমাদের যে ৩ লক্ষ ছাত্র হাইস্কুলে এবার ছাড়তে চলেছে, এটা করা হয়েছে গরীব বাড়ীর ছেলেমেয়েদের জন্য, এটা আপনার চোখে লাগে না? কেউ কেউ বলছেন, আমি নাকি বলেছি- হ্যাঁ, ঠিকই হাওড়ার একটা ঘটনা, আজকে আমরা গর্বের সঙ্গে বলতে পারছি যে ৩০ বছরের মধ্যে একটা স্কুলকে ধরা হয়েছে, যে স্কুলের মাষ্টার মহাশয়রা কাজ

করেন না দু তিন বছর ধরে। জঞ্জাল সৃষ্টি করেছেন। সেই কাজ আরম্ভ করেছি, জঞ্জাল সাফ করার কাজ আরম্ভ করেছি। ৩০ বছরে যে জঞ্জাল ওরা সৃষ্টি করেছেন, সেই জঞ্জাল পরিষ্কার করতে হবে। যখন হাওড়ায় গিয়ে দেখলাম সেই মাষ্টার মহাশয় - আদর্শ বিদ্যালয়ে গিয়ে দেখা গেল যে ঐ আদর্শ শিক্ষক চারজনই নেই। ডি আই কে আমি শো করজ করলাম, কেন এদের বেতন তুমি দিয়েছ? ডি. আই. কাগজপত্র নিয়ে এসে আমাকে দেখাচ্ছেন, স্যার, আমরা যখন ইনসপেকশন করতে গিয়েছিলাম তখন এদের দেখিনি, যখন শো কজ করলাম তখন কি বললেন জানেন? লোকসভার যে নির্বাচন হচ্ছে সেই নির্বাচনে প্রিয়দাস মুন্সীর হয়ে কাজ করতে গেছেন। যে ভদ্রলোক ঐ কথা বলেছিলেন তিনি কে জানেন? তিনি হচ্ছেন শিক্ষক কল্যান সমিতির ভাইস প্রেসিডেন্ট। সেদিন যে পূর্বতন শিক্ষামন্ত্রী ছিলেন। আপনাদের কোঁদলের জন্য আপনাদের একটা শিক্ষা সংগঠন থাকা সত্ত্বেও আর একটা শিক্ষক কল্যান সমিতি শুরু করেছিলেন, তার উনি ভাইস প্রেসিডেন্ট। নামটা বলবো, শ্রী শঙ্কর গুপ্ত। আমরা সাসপেন্ড করেছি, উনি রিপিল করবেন, হাইকোর্টে যাবেন। কিন্তু আমরা সাসপেন্ড করবো এবং এই সম্পর্কে আমাদের অফিসারদের বলে দিয়েছি এবং আজকে এখানকার মাননীয় সদস্যদের আমি বলে দিতে চাই, এই ধরণের স্কুল যদি কোথাও থাকে, আপনারা আমাদের খোঁজ দেবেন, অফিসাররা সেখানে যাবেন, খোঁজ করে এরকম সমস্ত স্কুলকে আমরা বন্ধ করে দেবো। আমরা তাদের টাকা বন্ধ করে দেব। আমরা ইনসপেক্টারদের ১০ টা করে স্কুল ইনসপেকশান করার কথা বলেছি, ইনসপেকশান না করলে সেই ইনসপেক্টরদের বিরুদ্ধেও ব্যবস্থা নেব, সুতরাং আপনারা মনে রাখবেন এই সমস্ত ব্যবস্থা আমরা করেছি। আরও কয়েকটি কথা ওঁরা এখানে বলেছেন, ইংরাজী সম্পর্কে কয়েকটি বস্তাপচা কথা আমাদের দেবপ্রসাদ সরকার সাহেব প্রায়ই বলেন, ওঁর একটা মাত্র কথা, সেটা হচ্ছে ইংরাজীর কথা। এবার আবার নতুন করে মূল্যায়নের কথা বলছেন। কিন্তু ইংরাজীর ব্যাপারটা আমরা নিজেরা ঠিক করিনি। আমাদের উর্বর মস্তিষ্ক থেকে নয়, এটা হচ্ছে ভারতবর্ষের শিক্ষা কোন পথে যাবে, ভারতবর্ষের সাধারণ মানুষ শিক্ষা গ্রহণ করবে কি না, তার জন্য যে কমিশন বসেছিল, কোঠারী কমিশন, সেই কোঠারী কমিশনের নির্দেশ এবং সুপারিশ অনুযায়ী করা হয়েছে। ঐনির্দেশ অনুযায়ী যদি মাতৃভাষার মাধ্যমে শিক্ষা দেওয়া যায়, দ্বিতীয় ভাষা শিক্ষা দিলে সাধারণ গরীব খেটে খাওয়া মানুষদের শিক্ষার অগ্রগতি ব্যহত হয়,সেই জন্য আমাদের এখানে যে সিলেবাস কমিটি, সেই সিলেবাস কমিটি অনুসারে আমরা এটা করেছি। আর কিছু কিছু পণ্ডিত ব্যক্তি বলেছেন আগেকার কথা, জানেন আপনারা, ১৯৩৭ সাল থেকে ১৯৪৭ সাল পর্যন্ত প্রাথমিক স্কুলে কি ইংরাজী কম্পালসারি ছিল? সেই সময় কি কেউ পণ্ডিত হতে পারেন নি? তারপর ১৯৪৭ সালের পর ১৯৪৮ সাল থেকে এখানে একজন শিক্ষামন্ত্রী ছিলেন হরেণবাবু, তিনি তো একটি কমিটি করে ইংরাজী তুলে দিয়েছিলেন এবং ১৯৬৩ সাল পর্যন্ত কোন ইংরাজী ছিল না। তখনও কি পণ্ডিত হতে পারা যায় নি? সুতরাং এই সব কথা বলবেন না। মূল্যায়নের কথা বলছেন? এই মূল্যায়ন পদ্ধতি আমাদের নয়। এলিমেন্টারী এডুকেশানের উপর একটা সেমিনার হয়েছিল, সেই সেমিনারে বলা হচ্ছে কি শুনুন, সেই সেমিনারে তাঁরা বললেন যে ৫ম শ্রেণী পর্যন্ত কোন পরীক্ষা করতে হবে না, কোন এ্যানুয়্যাল পরীক্ষা হবে না। আর ১৯৮২ সালে শিক্ষামন্ত্রনালয়ে শিক্ষাপদ্ধতি সারা ভারতবর্ষে কি হবে সেই ব্যাপারে সারা দেশের শিক্ষামন্ত্রীদের যে কনফারেন্স হয়েছিল, প্রয়াতঃ শ্রীমতি ইন্দিরা গান্ধীর সভাপতিত্বে বিভিন্ন রাজ্যের শিক্ষামন্ত্রীদের যে সম্মেলন হয়েছিল ১৯৮১ সালের জুন মাসে, সেই সম্মেলনে সিদ্ধান্ত নেওয়া হয় ৮ম শ্রেণী পর্যন্ত নো ডিটেনশন পলিশি এবং কোন এ্যানুয়্যাল পরীক্ষা হবে না।

আমরা সে জন্য এটা কার্যকরী করেছি। মূল্যায়নের ব্যাপারে পরিষ্কার ভাবে আমরা একথা বলতে চাই যে আমাদের দেশের গরীব খেটেখাওয়া মানুষ, তাদের সন্তানদের পড়াশুনা থেকে বাদ দেবার যে প্রক্রিয়া ছিল, সেই প্রকিয়া হচ্ছে গতানুগতিক পরীক্ষা ব্যবস্থা। যারা ওয়ানে, টুতে, থ্রিতে

পড়ে তারা ফেল করতো। আপনাদের আমার ঘরের ছেলেরা কোনদিন অকৃতকার্য হয়। ফেল করে কারা? যাদের বাড়ীতে কোন পড়াশুনা হয় না, যাদের বাড়ীতে বলে দিতে পারেনা তাদের সংখ্যাই শতকরা ৭০ ভাগ ছিল। আমরা দেখেছি এই রকম যে পরীক্ষা ব্যবস্থা ছিল, সেই পরীক্ষা ব্যবস্থায় প্রথম শ্রেণীতে যদি ১০০টা ছেলে থাকতো তাহলে সেটা চতুর্থ শ্রেনীতে গিয়ে দাড়াতো ১৬টা কিম্বা ২০টা, তার বেশী নয় এবং শহরাঞ্চলে ৩০টা। সেই শিক্ষার মান হচ্ছে আপেক্ষিক। আপনি যদি পন্ডিত হন তাহলে সেটা শিক্ষার মান হয়না। শিক্ষার মান হচ্ছে, জনগণকে জানা, মানুষকে জানা, প্রকৃকিকে জানা, সে কতটুকু পারছে তার মাতৃভাষাকে জানতে। আমরা সেই মানকে বাড়াতে চাচ্ছি। আরো কিছু কিছু কথা আপনারা বললেন যে আমরা কিছু করিনি। আপনারা দেখবেন যে ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই কয় বছরে প্রাইমারী স্কুলেগুলিতে পড়া'র জন্য ১৮ কোটি ৮৮ লক্ষ টাকা মাত্র খরচ করা হয়েছিল। আমরা এই ৭ বছরে সেখানে ২৮ কোটি টাকা খরচ করেছি। আমরা এই কয় বছরে অনেক স্কুল বাড়িয়েছি এবং সেই স্কুলকে গ্রামে গ্রামে ছড়িয়ে দিয়েছি, এবং তাকে সুসংবদ্ধ করেছি। আগামীদিনে পঞ্চায়েতের সঙ্গে, অন্যান্য ডিপার্টমেন্ট সঙ্গে কথা বলে প্রাথমিক বিদ্যালয় স্থাপন সম্পূর্ণ করার জন্য চেষ্টা চালিয়ে যাচ্ছি। আমরা প্রতিটি গ্রামে এগুলি তৈরী করবো। আমি সে জন্য একথা বলতে চাই যে আমাদের ত্রুটি আছে, একটু আগে মাননীয় মন্ত্রী শ্রীমতী ছায়া বেরাও বলেছেন, আমিও বলছি। আমরাতো একেবারে স্বয়ংসম্পূর্ণ মানুষ নয়। আমাদের ত্রুটি আছে, ভুল আছে, আমরা অভিজ্ঞতার মধ্যে দিয়ে শিখছি যে কোথায় ভুল আছে, ত্রুটি আছে। এই ভুল কাটিয়ে দেবার জন্য সমালোচনার মত সমালোচনা করবেন। কিন্তু সেইভাবে আপনারা কিছু করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শেষ করার আগে কবি গুরু [illegible] একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো—

'টিকি মুন্ডে চড়ি মাথা নাড়ি

হাত পা প্রত্যেক কাজে ভুল করে ভারি

হাত পা কহিল হাসি হে অভ্রান্ত চুল

কাজ করি আমরা যে মোরা তাই করি ভুল'।

এই কথা বলে বাজেটকে সমর্থন করে এবং যে কাট মোশানগুলি এসেছে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষার জন্য যে ব্যয়-বরাদ্দের দাবী এখানে পেশ করা হয়েছে তাকে সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা নিবেদন করতে চাই। আমি প্রথমে এই কথা বলতে বাধ্য হচ্ছি, বিরোধী পক্ষের ২/১ জন বক্তা কিছু গঠন মূলক বক্তব্য রাখলেও শিক্ষার মত একটা গুরুত্বপূর্ণ বিষয়ে অধিকাংশের বক্তব্যে আমি হতাশ হয়েছি। এতে উত্তাপ আছে কিন্তু আলো নেই। কিছু প্রশ্ন তারা করেছেন আমি পরে তার জবাব দেব। তার আগে ২/১ টি মূল বিষয়ে তারা যখন প্রশ্নটি তুলেছেন তখন আমাকে একটু বলতে হচ্ছে। একথা অস্বীকার করার উপায় নেই যে ১৯৭১ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবাংলার শিক্ষা ক্ষেত্রে যে নৈরাজ্য ছিল, ১৯৭৭ সালের পরে সেটা দুর হয়েছে। একটু-আধটু এখানে ওখানে যে নেই তা নয়। কিন্তু সাধারণ ভাবে অবস্থার উন্নতি হয়েছে, শিক্ষার ক্ষেত্রে একটা সার্বিক অবস্থা ফিরে এসেছে। এখন স্কুল বিশ্ববিদ্যালয় মোটামুটি নিয়মিত হচ্ছে, পরীক্ষা সময় মত হচ্ছে, ফল প্রকাশিত হচ্ছে। কিন্তু অন্যান্য রাজ্যে কি হচ্ছে? আমি রাজ্যের নাম করবো না। অন্যান্য রাজ্যে বন্ধ হয়ে আছে। আজকের কাগজে দেখেছি যে একটি রাজ্যে শিক্ষকরা নিপীড়িত হচ্ছে, পরীক্ষা হচ্ছে না, সব বিশ্ববিদ্যালয় বন্ধ হয়ে আছে। সেখানে পরীক্ষা হচ্ছে না, অস্ত্র

নিয়ে সমস্ত পরীক্ষার হল দখল করেছে, নকল চলছে, উপাচার্য নিগৃহিত হচ্ছেন। একটি কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ের উপাচার্য কয়েক বছর ধরে তার অফিসে যেতে পারছে না, পুলিশ পাহারায় নিজের ঘরে বসে কাজ করছেন। গতকালের কাগজে আছে যে একজন উপাচার্যকে তাড়াবার চক্রান্ত শুরু হয়ে গেছে কারণ তিনি জাতপাতের উর্ধে থাকবার চেষ্টা করেছেন। এই তো চলছে। আমাদের এখানে স্বাভাবিক অবস্থা চলছে, সেটা ওদের অনেকের পছন্দ হচ্ছে না। আমাদের এখানে এ্যাপ্লিকেশন ফ্রি নিয়ে ভর্ত্তি করা হয় না, একটা স্বাভাবিক অবস্থা আমরা করতে পেরেছি।

**[7.10–7.20 p.m.]**

সুতরাং এই স্বাভাবিক অবস্থা আমরা রক্ষা করতে পেরেছি। কিন্তু চিন্তিত, এখনো এখানে গোলমাল বাধাবার চেষ্টা চলেছে। এই কথা আমি পরিষ্কার করে বলে দিতে চাই, এই স্বাভাবিক অবস্থা আমরা কিছুতেই নষ্ট হতে দেব না, এই পরিবেশ রক্ষিত হবে'ই এবং পড়াশোনার যে আবহাওয়া শুরু হয়েছে 'সেটা চলবে'ই। মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী বললেন ১৯৬৭ সালে নাকি গন টোকাটুকি শুরু হয়েছে। ১৯৬৭ সালে উনি সেনেটের সদস্য ছিলেন, আমি'ও সেনেটের সদস্য ছিলাম। তাঁর বয়স হয়েছে, বিস্মরণ হতে পারে। ১৯৬৭ সালে এই গন টোকাটুকি শুরু হয়নি। তিনি সেনেটে এই বিষয়ে কোনদিন বক্তৃতা'ও করেন নি। ১৯৭১/৭২ সাল থেকে শুরু হয়েছে এবং ১৯৭৭ সাল পর্যন্ত চলেছে। নকল এখনো হয়, এখানে ওখানে যে হচ্ছে না, তা নয়, কিন্তু গন টোকাটুকি পুরো বন্ধ হয়েছে। সেই জিনিস আবার হতে দেব না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশ্ববিদ্যালয়ে গনতন্ত্রীকরণের কথা বলা হয়েছে। হ্যাঁ, এই কথা ঠিক, কলকাতা বিশ্ববিদ্যালয় কেন, রাজ্যের হাতে ৭ টি বিশ্ববিদ্যালয় এবং একটি কৃষি বিশ্ববিদ্যালয় আছে, আমরা সেখানে গনতন্ত্রীকরণ করেছি। নিশ্চয় কয়েকটি জায়গায় চালু হতে একটু বেশী সময় লাগছে। কোথাও মামলা চলছে, কোথাও অন্য ব্যাপার চলছে, এই সব কারণে দেরি হচ্ছে, কিন্তু সব চালু হয়ে যাবে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের অনেক জায়গায় চালু হয়েছে, বর্ধমান বিশ্ববিদ্যালয়ে চালু হয়েছে। আর কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়? কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ের হাতে তুলে দেবার চক্রান্ত শুরু হয়েছে অনেক আগে। আমাদের পশ্চিমবঙ্গের বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ে অনেক দিন পরে নতুন আইন চালু হয়েছে। কোন গনতন্ত্র আছে, কিছু আছে, সেখানে নির্বাচন বলে কোন জিনিস আছে? শিক্ষক নির্বাচিত হন না, ছাত্র নেওয়া হচ্ছে মনোনীত, কর্মচারী মনোনীত, নির্বাচনের কোন বালাই নেই। যারা ঐ ব্যবস্থাকে সমর্থন করেন, তারাই আবার এখানে শিক্ষা নিয়ে গনতন্ত্রের কথা বলেন, শুনতে চমৎকার লাগে। কিন্তু আমি এই কথা বলব না, ওরা দুঃখ পাবেন- ডঃ কিরণ চৌধুরী বললেন কিনা, যে, যোগ্য ব্যক্তির যোগ্যতা বিচার করতে হবে। ওরা দুঃখ পাবেন, তাই আমি সেই কথা বলতে চাই না। মার্কিন যুক্ত রাষ্ট্রের অস্তিত্বহীন বিশ্ববিদ্যালয়ের ভূয়ো পি.এইচ.ডি. - কেন্দ্র যদি মনে করেন তাহলে তাকেই বিশ্বভারতীর প্রতিনিধি ঠিক করতে হবে। এর পরেও যখন ডঃ কিরণ চৌধুরী যোগ্য ব্যক্তির যোগ্যতার কথা বলেন তখন আমরা বিস্মৃত হই। যোগ্যতা বিচার করে সব করা হয়? ওরা দুঃখ পাবেন বলে বলছি না। আজকে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় করার চক্রান্ত শুরু হয়েছে। কবে শুরু হয়েছিল ডঃ কিরণ চৌধুরীর সেই কথা মনে আছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে একটি প্রস্তাব এসেছিল। নন্দ লাল ঘোষ মহাশয় সেনেটে প্রস্তাব এনেছিলেন যে, জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান করে কলকাতা বিশ্ববিদ্যালয়কে দিয়ে দেওয়া হোক দিল্লীর হাতে। সেদিন ডঃ কিরণ চৌধুরী আমাদের পাশে দাঁড়িয়ে আমাদের সঙ্গে লড়াই করেছিলেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়কে দিল্লীর হাতে দেব না। আজ আবার চক্রান্ত শুরু হয়েছে। আমরা দেবনা, কলকাতা বিশ্ববিদ্যালয় রাজ্যের হাতে'ই থাকবে। কলকাতা বিশ্ববিদ্যালয় আমাদের মাতৃসমা বিশ্ববিদ্যালয়। ভারতের প্রথম বিশ্ববিদ্যালয়, আমরা দেব না। গন-পরিষদে যখন সংবিধান প্রনয়ন করা হয় তখন এই কথা অনেকেই

তুলেছিলেন যে, শিক্ষাকে কেন্দ্রের হাতে দিয়ে দেওয়া হোক। জহরলাল নেহেরু এবং অন্যান্য সবাই সিদ্ধান্ত করেছিলেন, না, শিক্ষা রাজ্যের হাতে'ই থাকবে। রচনা পরিষদের পক্ষ থেকে টি.টি কৃষ্ণমাচারী বক্তৃতা করেছিলেন যে, টাকার অভাব হলে কেন্দ্র টাকা দেবে, কিন্তু শিক্ষা থাকবে রাজ্যের হাতে। কিন্তু জরুরী অবস্থার সময় সংগোপনে ৪২ তম সংবিধান সংশোধন করে রাজ্যের হাত থেকে সেই ক্ষমতা কেড়ে নেওয়া হয়েছে। আমরা সেই ক্ষমতা ফেরত্ চাই এবং যুক্ত রাজ্যে শিক্ষা, সংস্কৃতি মূলক বিষয় রাজ্যের হাতে থাকবে। শিক্ষাকে রাজ্য তালিকায় ফিরিয়ে দাও। আর কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন নেওয়া হবে? কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় চলছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে মার্জনা করবেন, নাম করে বলতে হয় যে, জহওরলাল নেহেরু বিশ্ববিদ্যালয় চলছে? পার্থ সারথী থাকতে পারেন নি, নারায়ন মন্ত্রী থাকতে পারেন নি, পুলিশ পাহারায় বিশ্ববিদ্যালয় চলে। আলিগড় বিশ্ববিদ্যালয় চলছে, সাম্প্রদায়িকতার পীঠস্থান? বেনারস ইউনিভার্সিটি আর.এস.এস- এর গুন্ডারা দখল করে বসে আছে। বিশ্বভারতীতে পড়াশুনা চলছে? কলকাতার কোন ছাত্র, আপনাদের পুত্র, কন্যারা কলকাতা বিশ্ববিদ্যালয়ে পড়বে না, বিশ্বভারতীতে পড়তে যায়। তারা কোন ডিগ্রী চায়? সুতরাং কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় ভাল? টাকা! কি টাকা দিচ্ছেন কলকাতা বিশ্ববিদ্যালয়কে? পঞ্চম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কলকাতা বিশ্ববিদ্যালয়ের জন্য ইউ.জি.সি. র বরাদ্দ ছিল ২ কোটি ৩৭ লক্ষ টাকা। আর ষষ্ঠ পরিকল্পনায় সেই বরাদ্দ কমে গিয়েছিল ২ কোটি ৬০লক্ষ টাকা এবং এই টাকা পুরো পেয়েছেন কিনা জানি না। ভাত দেবার কেউ নয়, কিল মারার গোঁসাই! এই জিনিস চলবে?

কিরণ চৌধুরী মহাশয় কোলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সঙ্গে বিরোধের কথার উল্লেখ করেছেন, বর্ধমানের কথা তিনি বলেন নি। এ সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে, এ ব্যাপারে আমাদের কিছু নীতিগত প্রশ্ন আছে। স্যার, সংসদীয় গনতন্ত্রের মূল কথা হচ্ছে রাজ্যপাল। রাজ্যপাল বলেই তিনি উপাচার্য। তাঁকে মন্ত্রীসভার কথা শুনে চলতে হবে। বিশ্ববিদ্যালয়ের আইনে কি আছে? সেখানে আছে, in consultation with the Minister ইন কনসালটেসান উইথ দি মিনিষ্টার মানে কি? ব্রিটিশের কাছ থেকে যে ধারা এখানে চলে এসেছে ইতিহাসের পন্ডিত ডঃ কিরণ চৌধুরী সেই বৃটিশ সিসটেমের কথা জানেন এবং তিনি এটাও জানেন যে ভারতবর্ষে সেই বৃটিশ সিসটেম নেওয়া হয়েছে। ইতিহাস, রাষ্ট্রবিজ্ঞানে সে সব কথা লেখা আছে। কি সেই সিসটেম? সরকারী মত মেনে করতে হবে। আমরা তো বলেছি যে অধ্যাপক সন্তোষ ভট্টাচার্যের সঙ্গে আমাদের কোন বিরোধ নেই, শংকরী প্রসাদ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের সঙ্গে আমাদের কোন বিরোধ নেই কিন্তু সেখানে আমরা যে নাম প্রস্তাব করেছি সেই নাম গ্রহণ করতে হবে। তা গ্রহণ করা হয়নি, আমরা তাই তার প্রতিবাদ করেছি। আপনাদের হয়ত দুঃখ লাগবে, আপনারা হয়ত প্রতিবাদ করবেন কিন্তু তবুও আমাকে বলতে হচ্ছে, তার পরবর্তী ঘটনা কি প্রমান করলো? তখন যিনি আচার্য ছিলেন আজকে তিনি আর আচার্য নেই, তিনি রাজনীতিতে যোগ দিয়েছেন, বিরোধ মিটে গিয়েছে, কিন্তু সেদিন কি তিনি আইন মেনে চলেছিলেন? সেদিন তিনি রাজনীতির দ্বারা পরিচালিত হয়েছিলেন, অন্যের পরামর্শ মতন চলেছিলেন। রাজ্যসরকারের টাকায় দিল্লীতে গিয়ে এবং তাঁর নিজের রাজ্যে গিয়ে তিনি দরবার করেছেন রাজ্যসভা এবং লোকসভায় মনোনয়ন পাবার জন্য। এতে কি প্রমান হয়? এতে প্রমান হয়, রাজনৈতিক স্বার্থের দ্বারা পরিচালিত হয়ে তিনি সংকট সৃষ্টি করেছিলেন। অধ্যাপক সন্তোষ ভট্টাচার্য মহাশয় উপাচার্য হয়েছেন। উপাচার্য আইন মেনে চলুন, তিনি নির্বাচিত সদস্যদের সঙ্গে মানিয়ে চলুন, কোন গোলমাল হবে না। আমি আবার বলছি, আমাদের এ লড়াই নীতির লড়াই, এ লড়াই চলবে। সরকার উপাচার্য পদে নিয়োগের জন্য যাঁর নাম সুপারিশ করবেন আচার্যকে সেটা মানতে হবে। রাজ্যপাল যেমন মন্ত্রীসভার পরামর্শ মেনে চলবেন তেমনি আচার্য হিসাবেও তাঁকেও মন্ত্রীসভার পরামর্শ মেনে চলতে হবে, এর থেকে আমরা নড়বো না। যিনি উপাচার্য নিযুক্ত হবেন তাঁকে আইন মেনে, নিয়ম মেনে

চলতে হবে। নির্বাচিত সদস্যদের কথা শুনে তিনি যদি চলেন তাহলে কোন বিরোধ নেই। সেই পথে তিনি চলুন। স্যার, সমাবর্তন উৎসবে প্রকাশ্যে আচার্যকে পরামর্শ দিতে হয়েছে উপাচার্যকে যে সরকারের সঙ্গে বিরোধ মিটিয়ে নিন। এটা মেনে নিলে তো কোন গোলমালই হয়না। আমরা চাই যে, যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে তা দুর হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, গত বছর কোলকাতা বিশ্ববিদ্যালয় আইন এখান থেকে সংশোধন করে রাজ্যপালের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছিল। রাজ্যপাল সেটা রাষ্ট্রপতির কাছে পাঠিয়ে দিলেন। এটা করার কোন যুক্তি ছিল না। এটা করলেন তার কারণ, ততকালীন কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী বলেছিলেন, কমপ্রিহেনসিভ এডুকেশান বিল আসবে। স্যার, আর এর বিরোধী। কারণ, শিক্ষা, যা যুগ্ম তালিকাতে রয়েছে আমরা সেটা রাজ্য তালিকায় ফিরিয়ে আনতে চাই। রাজ্যের হাতে শিক্ষার ব্যাপারে যে ক্ষমতা আছে আমরা মনে করি কমপ্রিহেনসিভ এডুকেশান বিলের নাম করে তার সব ক্ষমতা কেড়ে নেবার চক্রান্ত চলেছে, আমরা তাই তার বিরোধীতা করছি। তারপর বিশ্ববিদ্যালয়ের স্বাতন্ত্রের কথা বলা হয়েছে। আমরা স্বাতন্ত্রের পক্ষে। কিন্তু কোন ব্যাপারে স্বাতন্ত্র? সিলেবাসের ব্যাপারে, পরীক্ষা গ্রহণ ও তার ফল প্রকাশের ব্যাপারে, শিক্ষক নিয়োগের ব্যাপারে সরকার কোন হস্তক্ষেপ করছেন না। আইন অনুযায়ী বিশ্ববিদ্যালয় গঠিত, সেখানে বিভিন্ন অংশের প্রতিনিধিত্ব নিয়ে তাঁরা যা করবেন সেখানে সরকার কোন কথা বলবেন না কিন্তু সরকারের যে টাকা, সেই টাকার ব্যাপারে সরকারের নিয়ন্ত্রন থাকবে। আমরা লক্ষ্য করছি, কোন কোন বিশ্ববিদ্যালয় হয় ছাত্রদের চাপে, না হয় কর্মচারীদের চাপে, না হয় শিক্ষকদের এক অংশের চাপে কোন কোন সিদ্ধান্ত গ্রহন করছেন যা সরকারের নীতি বিরোধী। এ জিনিষ আমরা বরদাস্ত করবো না। যদি জোর করে, চাপ সৃষ্টি করে, আন্ডার ডিউরেস কোন সিদ্ধান্ত হয় সেই সিদ্ধান্ত আমরা মানবো না। জনসাধারনের ট্যাক্সের টাকা কি ভাবে খরচ হচ্ছে তার জবাবদিহি আমাদেরই এই বিধানসভায় করতে হবে। বিশ্ববিদ্যালয়ের কর্মকর্তারা এ ব্যাপারে স্বাধীন নয় সেকথা পরিষ্কারভাবে আমি বলতে চাই। স্বাতন্ত্র শিক্ষার ব্যাপারে, টাকা পয়সা বা অন্য ব্যাপারে নির্বাচিত সরকারের নিয়ন্ত্রন অবশ্যই থাকবে, সে বিষয়ে ভিন্ন রকম কিছু হবে না। তারপর কারিগরী শিক্ষার কথা অনেকে বলেছেন। আমরা মনে করি সাধারণ শিক্ষার গড্ডালিকা প্রবাহে সবাই চলে যাবে এটা হওয়া উচিত নয়। নির্দিষ্ট সময়ের পর কারিগরী শিক্ষা, বৃত্তিমূলক শিক্ষায় যাওয়া উচিত। কিন্তু দুঃখের কথা আমরা অর্থের অভাবের জন্য সেটা করতে পারছি না। অল ইন্ডিয়া কাউন্সিল ফর টেকনিক্যাল এডুকেশান, তাঁরা এটা বিবেচনা করুন এবং পরিকল্পনা খাতে কারিগরী শিক্ষার জন্য আরো বেশী টাকা আমাদের দিন। টাকা পেলে আমরা আরো অনেক জায়গায় পলিটেকনিক করতে চাই, ইঞ্জিনিয়ারিং কলেজগুলিতে শক্ত করতে চাই এবং এইভাবে কারিগরী শিক্ষার উপর আমরা জোর দিতে চাই। ডঃ কিরণ চৌধুরী মহাশয় এবং আরো অনেকে বলেছেন, আমরা কেন মার্কসবাদ পড়াই। আমি বলি, আমি রাষ্ট্রবিজ্ঞান পড়াই, রাষ্ট্রবিজ্ঞানের অনার্স কোর্সে- তাঁদের জানা উচিত-এই পেপারে আমরা কি করেছি। আমাদের আমলে বোর্ড অব ষ্টাডিস, তারা ভারতবর্ষের স্বাধীনতার আন্দোলনকে যুক্ত করেছেন।

**[7.20–7.30 p.m.]**

এসব আমাদের আমলেই প্রথম শুরু হয়েছে, পূর্বের আমলে কখনও এ সব পড়ান হ'ত না। তার মধ্যে বিবেকানন্দ আছে, গান্ধীজী আছে, সুভাষ চন্দ্র বসু আছে এবং রেকমেন্ডেড বই'এর মধ্যে নিমাই সাধন বসুর বই আছে, ডঃ রমেশচন্দ্র মজুমদারের বই আছে। সুতরাং এ সব আমরাই করেছি, ওঁরা করেননি। আমরা যেমন মার্কসবাদ পড়াই তেমন আবার ভারতবর্ষের স্বাধীনতার আন্দোলনের ইতিহাস'ও পড়াই। স্যার, তারপরে বিরোধী পক্ষ থেকে বলা হলো যে, বাংলায় ইঞ্জিনিয়ারিং এবং মেডিকেলের বই নেই। আমার কাছে পশ্চিমবঙ্গ রাজ্য পুস্তক পর্ষদের একটা তালিকা আছে, এই

তালিকাটি আমি মাননীয় বিরোধী সদস্যদের একটু দেখতে অনুরোধ করছি, কেন না এটা একটা দীর্ঘ তালিকা সবগুলি এখানে উল্লেখ করা আমার পক্ষে সম্ভব নয়। এখানে দেখছি যে, বিভূতি ভূষণ সেনগুপ্তের 'প্রযুক্তি বিদ্যা পরিচয়' বলে পদার্থ বিদ্যার উপর বই রয়েছে, অমল কুমার বন্দোপাধ্যায়ের চিকিৎসাশাস্ত্র এর উপর 'মেডিকেল অভিধান' বেরিয়েছে। ডঃ অনাদি নাথ দাঁ'র ইলেকট্রনিক্স'এর ওপর বই বেরিয়েছে, বহু বই বেরিয়েছে এবং বেরোচ্ছে। সুতরাং সমস্ত কিছু আমরা বাংলায় পড়াবার ব্যবস্থা করব, বাংলায় সমস্ত বিষয়ের বই বেরিয়েছে এবং বেরচ্ছে। মাননীয় সদস্য অমর ভট্টাচার্য বললেন, 'কলেজ গুলিতে পদ খালি রয়েছে, পূরণ করা হচ্ছে না।' কিছু অধ্যক্ষের পদ খালি আছে, আমি আজকেই প্রশ্নোত্তরের সময়ে বলেছি সে গুলি পূরণ করবার আমরা চেষ্টা করছি। কলেজ সার্ভিস কমিশন সম্পর্কে মাননীয় সদস্য হৈমী বসু কিছু মন্তব্য করেছেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি আগে কি হ'ত? আত্মীয় স্বজন, ভাগে, ভাগ্নী, শালা-শালীদের নেওয়া হ'ত। আমরা তা বন্ধ করেছি, ওঁদের গায়ে লাগছে, তা আমরা কি করব! আমাদের ইনটার্ভিউ বোর্ডে আচার্য্যরও প্রতিনিধি আছেন, তিনি আমাদের লোক নন, তিনি তো কোন প্রতিবাদ করেন না। তবে হ্যাঁ ভুল কিছু হতে পারে, ত্রুটি-বিচ্যুতি কিছু হতে পারে. কিন্তু কলেজ সার্ভিস কমিশন প্রতিষ্ঠা করাটা শিক্ষক আন্দোলনের দীর্ঘদিনের দাবী। সেই দাবী মেনেই এটা করা হয়েছে। মাননীয় সদস্য ননী কর বয়স্ক শিক্ষার ব্যাপারে কিছু বক্তব্য রেখেছেন। আমরা এটা প্রসারের চেষ্টা করছি। পরিশেষে আমি বলতে চাই যে, আজকে কলেজ শিক্ষক এবং বিশ্ববিদ্যালয় শিক্ষকদের বেতনক্রম পরিবর্তনের জন্য আন্দোলন হচ্ছে। তাঁদের বেতনক্রম ১৯৭৩ সালে শেষবার পরিবর্তন করা হয়েছিল। কোঠারী কমিশন বলেছিল, প্রতি পাঁচ বছর অন্তর বেতনক্রম পরিবর্তন করতে হবে।' পাঁচ বছর কেন, ১০ বছর হয়ে ১৩ বছর হয়ে গেছে ভারত সরকার এখনো এ বিষয়ে কিছুই করেননি। সম্প্রতি কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী বলেছেন, 'এক বছরের মধ্যে এটা হবে।' আমি এই বিধানসভা থেকে বলতে চাই এটা হওয়া দরকার, নাহলে শিক্ষা ক্ষেত্রে উন্নতি করা যাবে না। স্যার, আমি আমাদের বিরোধী বন্ধুদের বলব যে, শুধু সমালোচনার জন্যই সমালোচনা করবেন না, গঠনমূলক বক্তব্য রাখুন। আগামী দিনের জন্য একটা স্বাধীন শিক্ষা নীতি গ্রহণ করা দরকার, কারণ আমরা তো আমাদের লেখা পড়া শেষ করেছি, আগামী দিনে আমাদের সন্তান-সন্ততি লেখা-পড়া করবে, তারা কে কি রাজনীতি করবে জানি না, কেউ কেউ হয়ত রাজনীতিই করবে না। সুতরাং তাদের কথা মনে রেখে আসুন আমরা সকলে মিলে শিক্ষার পরিবেশকে সুস্থ রাখি, শিক্ষার মান উন্নত করি। নতুন মাননীয় সদস্য সুশোভন ব্যানার্জী কয়েকটি ভাল কথা বলেছেন, তার জন্য আমি তাঁকে ধন্যবাদ জানাচ্ছি এবং সেই সঙ্গে তাঁকে বলছি যে, আসুন আমরা সবাই মিলে চেষ্টা করি যাতে আগামী দিনে আন্তর্জাতিক ক্ষেত্রে ভারতবর্ষ তার পুরোন মর্যাদা ফিরে পায়। আসুন আমরা সবাই মিলে চেষ্টা করে শিক্ষা ক্ষেত্রের পরিবেশকে আরো উন্নত করে আমাদের ভবিষ্যত প্রজন্মের জন্য নতুন ব্যবস্থা করে যাই। এই কথা বলে, ব্যয় বরাদ্দের প্রস্তাবকে সমর্থন করে সব ক'টি কাট মোশানের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় বিশ্বভারতী সম্বন্ধে যে কথা বললেন সে কথার প্রসঙ্গে আমি তাঁকে শুধু একটা কথা জানাতে চাই।

**মিঃ স্পীকার ঃ** এইভাবে হয় না, ডিবেটের একটা প্রোসিডিয়র আছে। মন্ত্রীর বক্তব্যের পরে আর বলা যায় না।

মাননীয় সদস্যগণ, শিক্ষা খাতের ব্যয় বরাদ্দের উপর আলোচনা সাড়ে সাতটার সময়ে শেষ হবার কথা, কিন্তু আমার মনে হচ্ছে তা হওয়া সম্ভব নয়, আলোচনা শেষ করার জন্য আরো কিছু সময়ের প্রয়োজন। সে জন্য আমি সভার অনুমতি নিয়ে আরো আধ ঘন্টা সময় বাড়াতে চাই। আমি

আশা করছি এতে সভার সম্মতি আছে, কারো আপত্তিও নেই। সময় আধ ঘন্টা বাড়ান হল।

(এই সময়ে শিক্ষা খাতের ব্যয় বরাদ্দের উপর আলোচনার সময় পূর্ব নির্দিষ্ট সময়ের সঙ্গে আরো আধ ঘন্টা বাড়ান হয়।)

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাদের সরকারের পক্ষ থেকে আমরা শিক্ষা খাতে ব্যয় বরাদ্দের প্রস্তাব উপস্থাপন প্রসঙ্গে যে বিবৃতিটি এখানে রেখেছি, সে বিবৃতিটির শেষ বাক্যে আমরা বলেছি যে, 'আপনাদের মূল্যবান আলোচনায় আমাদের উত্থাপিত প্রস্তাব সমূহ আরও সমৃদ্ধশালী হওয়ার সুযোগ পাবে। আমরা একান্তভাবে আশা করি সকলের মিলিত প্রয়াসের মধ্য দিয়ে আমরা পশ্চিমবাংলার শিক্ষার মানকে উন্নত ও শিক্ষাকে সম্প্রসারিত করতে সফল হব।' আমাদের বিরোধী পক্ষের মাননীয় সদস্যদের যে আলোচনা শুনলাম সেই আলোচনা শুনে আমি আশ্চর্যান্বিত হইনি কিন্তু বেদনাহত হয়েছি। এই জন্য বেদনাহত হয়েছি যে, বিরোধী পক্ষ থেকে যিনি প্রথম এবং প্রধান বক্তা হিসাবে আজকে আমাদের বাজেট বরাদ্দের বিরোধিতা করেছেন তিনি অর্থাৎ মাননীয় সদস্য ডঃ কিরণ চৌধুরী মহাশয় তাঁর বক্তৃতার শুরুতেই বলেছেন শিক্ষা খাতে ব্যয় এটা সামাজিক বিনিয়োগ, সোসাল ইনভেষ্টমেন্ট। আমি সম্পূর্ণভাবে তাঁর সঙ্গে একমত। কিন্তু বিনীতভাবে তাঁর কাছে জিজ্ঞাসা করতে চাই, কেন্দ্রীয় সরকার কি তা মনে করেন? পরিকল্পনা কমিশন কি তা মনে করেন? যদি পরিকল্পনা কমিশন তা মনে করতেন তাহলে পরিকল্পনা কমিশনের অন্যতম সদস্য অধ্যাপক মেনন এই কথা বলতেন না। তিনি সেদিন পর্যন্ত বলেছেন, এখনও পরিকল্পনা কমিশনের মতে শিক্ষা প্রাওরিটি সেকটর হিসাবে বিবেচিত হয় না। এখানে শিক্ষা খাতে যে ব্যয় হয় সেই ব্যয়টা প্রডাকটিভ এক্সপেনডিচার হিসাবে পরিকল্পনা কমিশন মনে করেন না, কেন্দ্রীয় সরকার মনে করেন না। সেইজন্য তিনি যেকথা মুখে বলেছেন আর যে বেঞ্চিতে তিনি বসে আছেন সেই বেঞ্চের যে মূল নীতি সেই মূল নীতির সাথে তাঁর এই কথা সামঞ্জস্যপূর্ণ নয়। যদি তিনি সেই নীতিকে কার্যকরী করতে পারতেন তাহলে আমি অত্যন্ত আনন্দিত হতাম, তাঁর এই সাধু প্রস্তাবকে সমর্থন করতাম। আজকে যে প্রস্তাব আমরা উত্থাপন করেছি সেই প্রস্তাবের সুরুতেই আমি বলতে চাই, পৃথিবীর দিকে তাকান, আফ্রিকার যতগুলি দেশ আছে — আফ্রিকার দেশগুলিকে অন্ধকারাচ্ছন্ন দেশ বলা হয় — আফ্রিকার নাইজিরিয়ার কেন্দ্রীয় সরকার শিক্ষা খাতে শতকরা ১৬ টাকা এ বছরের জন্য বরাদ্দ করেছেন। আফ্রিকার যতগুলি দেশ আছে — দক্ষিন আফ্রিকার বাদ দিলে পরে — তাদের কেন্দ্রীয় সরকারগুলি তাদের গড় ব্যয় ১৬.২ ভাগ শিক্ষার জন্য সেখানে বরাদ্দ করেছেন। দক্ষিণ আমেরিকার আরজেনটিনায় ১৬.০ ভাগ শিক্ষার জন্য বরাদ্দ করেছেন। ব্রাজিল ১০.৬ ভাগ শিক্ষার জন্য বরাদ্দ করেছেন। এশিয়ার মধ্যে আফগানিস্তান ১৩.৭ ভাগ টাকা শিক্ষার জন্য বরাদ্দ করেছেন। ইন্দোনেশিয়ায় ৮.৭ ভাগ টাকা শিক্ষার জন্য বরাদ্দ করেছেন। নেপাল ১৬.১ ভাগ টাকা শিক্ষার জন্য বরাদ্দ করেছেন। বাংলাদেশ সামরিক সরকার, সেখানেও ১২.১ টাকা শিক্ষার জন্য বরাদ্দ করেছেন। আর ভারতবর্ষ সেখানে শতকরা ১ ভাগ টাকা শিক্ষার জন্য বরাদ্দ করেছেন। এটা কি সোস্যাল ইনভেষ্টমেন্ট? সামাজিক ব্যয়ের প্রমাণ এটা? আমি এই তথ্যগুলি ইউনেসকোর ইয়ার-বুক থেকে সংগ্রহ করেছি। আমি জানি, আপনারা যে রাজনৈতিক এবং অর্থনৈতিক দর্শনে বিশ্বাস করেন সেই রাজনৈতিক এবং অর্থনৈতিক দর্শনে বিশ্বাস করেন দেখেই শিক্ষার উপর আপনারা গুরুত্ব কমিয়ে দিতে চান। আমি কেন এই কথা বলছি তার কারণ হচ্ছে, ১৯৮৪।৮৫ সালে ইউনাইটেড কিংডমে অর্থাৎ বিলাতে তাদের বাজেটে ৫৯০ কোটি পাউণ্ড ষ্টারলিং এই বছরে বরাদ্দ বাড়িয়েছেন (টোটাল বাজেটে) কিন্তু শিক্ষা খাতে সেখানে তাদের পরিমাণ ৩০ কোটি পাউণ্ড ষ্টারলিং কমিয়েছেন। ১০০ বছর আগে সেখানে সার্বজনীন প্রাথমিক শিক্ষার ব্যবস্থা চালু হয়েছিল। এখনও সেখানে সার্বজনীন প্রাথমিক শিক্ষার আইন হয়েছে কিন্তু চালু

হয়নি। শিক্ষিত মানুষ দেখেই সাম্রাজ্যবাদী সরকার, বড় লোকের সরকার ভয় পায় সেইজন্য ৫৯০ কোটি পাউণ্ড ষ্টারলিং মোট বরাদ্দ বৃদ্ধি পাওয়া সত্ত্বেও শিক্ষাখাতে ৩০ কোটি পাউণ্ড ষ্টারলিং এই চলতি সালে ইংল্যাণ্ডে বরাদ্দের পরিমান কমানো হয়েছে। ঠিক একই সাথে দুনিয়ার পয়লা নম্বর দুশমন মার্কিন যুক্তরাষ্ট্র এই বছরে অর্থাৎ ১৯৮৩।৮৪ সালের আর্থিক বছরে ৩হাজার ৮৭১ কোটি ডলার তাদের মোট বাজেটে ব্যয়ের পরিমান বৃদ্ধি হয়েছে অর্থাৎ মোট বরাদ্দের পরিমান বেড়েছে কিন্তু শিক্ষা খাতে বরাদ্দের পরিমান কমেছে ৫৩ কোটি ডলার। যে দর্শনে তাঁর বিশ্বাস করেন সেই দর্শনে আমাদের দেশের কেন্দ্রীয় সরকার বিশ্বাস করেন বলেই মোট বাজেটে বরাদ্দের পরিমান বাড়লে পরেও সেই হারে শিক্ষাখাতে বরাদ্দের পরিমান বাড়ে না। আমি চীন দেশের দৃষ্টান্ত দেব না - কারণ তাতে আপনাদের এ্যালার্জি আছে। আমি ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির প্রতি মাননীয় সদস্য বিরোধী দলের নেতা ডঃ কিরণ চৌধুরীর দৃষ্টি আকর্ষন করছি। মধ্যপ্রদেশে যেখানে শিক্ষিতের হার ১৯৮১ সালের হিসাব অনুসারে, লোকগণনা অনুসারে ২৭.৮, ভারতবর্ষে যেখানে গড় শিক্ষিতের হার ৩৬, পশ্চিমবাংলায় ৪০। মধ্যপ্রদেশ আপনাদের শাসিত সরকার, সেখানে শিক্ষিতের হার ২৭.৮। গত বছর বাজেট বরাদ্দ কত - ১১.৬। উত্তরপ্রদেশ, যে রাজ্য থেকে ৫ জন প্রধানমন্ত্রী হয়েছেন সেখানে শিক্ষিতের হার কত? ২৭.৪ আর বাজেট বরাদ্দ কত? ১৪.১। মহারাষ্ট্রে শিক্ষাখাতে বরাদ্দ কত? শতকরা ১৩.১ ভাগ।

**[7.30–7.40 p.m.]**

পশ্চিমবঙ্গে শিক্ষার পরিমাণ ৪০.৮। শিক্ষার যে বাজেট বরাদ্দ আমাদের এখানে পেশ করা হয়েছে তার মধ্যে শিক্ষাখাতে বরাদ্দ হচ্ছে শতকরা ২৩ ভাগ, যা আমাদের আশানুযায়ী হয়নি। প্রায় এক চতুর্থাংশ ব্যয় করেছি, কিন্তু আশানুযায়ী হয় নি। আমরা এটাকে সুষ্ঠুভাবে লাগাবার চেষ্টা করছি। মাননীয় সদস্য সুশোভন বাবু এবং আরো অনেকে এখানে একটা কথা বলেছেন, অত্যন্ত সংগত কথা যে, অর্থ ব্যয় করলেই শিক্ষার উন্নতি পরিলক্ষিত হয় না। শিক্ষার মানকে উন্নত করার প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করেছেন এবং উদ্বেগ প্রকাশ করেছেন। আমি আপনার সাথে এবং আপনার মূল নীতির সাথে সহমত পোষণ করি, কিন্তু একটু দৃষ্টি আকর্ষণ করতে চাই। উত্তর প্রদেশে এই বছর এস.এস.এ'র যে পরীক্ষা, আমরা যেটাকে বলি মাধ্যমিক পরীক্ষা উত্তর প্রদেশে বলে এস.এস.এ পরীক্ষা তাতে শতকরা ৩১ ভাগ পাশ করেছে। ৩১ ভাগ পাশ করেছে উত্তর প্রদেশে। সেই ৩১ ভাগের মধ্যে ২৮ ভাগ থার্ড ডিভিসনে মাত্র ৩ ভাগ সেকেণ্ড এবং ফার্ষ্ট ডিভিসনে পাশ করেছে। শিক্ষার ক্ষেত্রে সবচেয়ে উন্নত রাজ্য কেরালা, সেখানে এ বছর এস.এস.সি. পরীক্ষায় যারা পাশ করেছে তাদের হার শতকরা ৩৪। উত্তর প্রদেশে লক্ষ্মৌ ইন্টার কলেজে সরকার যেখানে প্রচুর টাকা দেন সেখানে ৮৫ জন ছাত্র পরীক্ষা দিয়েছিল, ১ জন পাশ করেছে, ৮৫ জনের মধ্যে। রেলওয়ে হাই স্কুলে ৫২ জন ছাত্র পরীক্ষা দিয়েছিল ৩ জন মাত্র পাশ করেছে। যোগেশ্বর ঋষিপুর ইন্টার কলেজ ১৩৫ জন ছাত্র পরীক্ষা দিয়েছিল। এই প্রতিষ্ঠানের জন্য উত্তরপ্রদেশ সরকার প্রচুর টাকা ব্যয় করে ৯ জন মাত্র পাশ করেছে। আমি খুব গৌরবান্বিত নই, তবু আপনাদের অবগতির জন্য জানাচ্ছি আমাদের পশ্চিমবঙ্গে মাধ্যমিক পরীক্ষায় ১৯৭৬ সালে যখন আপনারা দায়িত্বে ছিলেন তখন পাশের হার ছিল ৪৮.৫, আর ১৯৮৪ সালের পাশের হার ৪৮.৫ থেকে বেড়ে হয়েছে ৬৪.৮, শিক্ষার মান বাড়েনি? ফার্ষ্ট ডিভিসনে ১৯৭৬ সালে প্রথম বিভাগে পাশ করেছিল ২.৩৩, আর এখন ফার্ষ্ট ডিভিসনে ১৯৮৪ সালে পাশ করেছে ৮.২৪, শিক্ষার মান বৃদ্ধি নয়? ১৯৭৬ সালে দ্বিতীয় বিভাগে পাশ করেছিল ১৫.৫, আর ১৯৮৪ সালে পাশ করেছে ৩১.৯৫ শিক্ষার হার বৃদ্ধি হয়নি? উচ্চমাধ্যমিকে এ বছর শতকরা ৪৭.৮৫, পরীক্ষা দিয়েছিল তারমধ্যে প্রথম বিভাগে পাশ করেছে ২.৩৪, আর দ্বিতীয় বিভাগে পাশ করেছে ১৩.৮৫।

মাননীয় সদস্য নীল ওব্রিয়েন, তিনি বলেছেন একটা কথা, যে সম্বন্ধে তাঁর একটা বেদনা আছে বলে আমি মনে করি, কিন্তু তিনি একটা কথা উল্লেখ করেছেন আমাদের রাজ্যে অন্য রাজ্য থেকে পাশ করা যেসব ছাত্র আসে এমন কি দিল্লীর আই. সি. এস. পরীক্ষা নেওয়ার যে বোর্ড আছে সেই বোর্ডের দ্বারা পাশ করা ছাত্রছাত্রী পশ্চিমবাংলায় ভর্ত্তি হতে আসে এমন কি সেন্টজেভিয়ার্স কলেজে সেখানে পশ্চিমবঙ্গ থেকে পাশ করা ছাত্র ছাত্রীদের যে নাম্বারগুলি তারা পেয়েছে সেগুলি ইনট্যাক্ট ধরে রাখা হয়, আর অন্য বোর্ড থেকে যারা পাশ করে আসে তাদের নাম্বার থেকে শতকরা ১০ বিয়োগ করা হয়।

তিনি উল্লেখ করেছেন কেন বিয়োগ করা হয়। এই সমস্ত শিক্ষা প্রতিষ্ঠান মনে করে অন্য রাজ্যের ষ্ট্যাণ্ডার্ড থেকে পশ্চিমবঙ্গের মান উন্নত, সেই জন্য অন্য রাজ্যে থেকে যারা আসে তাদের নাম্বার থেকে ১০ বিয়োগ করা হয়। আর কি প্রমাণ আশা করেন আমাদের কাছ থেকে? আপনারা ইংরেজীর কথা বলেছেন আমাদের মাননীয় সদস্যরা বিশেষ করে বিরোধীপক্ষের সদস্যরা ইংরেজীর কথা বলেছেন। ডঃ কিরণ চৌধুরী মহাশয়, আমি অত্যন্ত আনন্দিত যে তিনি এবারে ভাষণ টা বাংলায় দিয়েছেন, গতবারে ইংরেজীতে দিয়েছিলেন, উন্নতি হয়েছে — সেজন্য আমি আপনাকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি। গত বছর তিনি হানটার কমিশন দিয়ে সুরু করেছিলেন, এবারে স্যাডলার কমিশন দিয়ে সুরু করলেন। কিন্তু আগে তো বললেন না স্যাডলার কমিশন বৃটিশের তৈরী করা কমিশন, আমি অত্যন্ত আনন্দিত হতাম ইণ্ডিয়ান ল্যাঙ্গোয়েজের কমিশন ১৯৫৭ সালে কি বলেছেন, সেটা যদি উল্লেখ করতেন। পণ্ডিত জহরলাল নেহেরু যখন প্রধানমন্ত্রী ছিলেন, যা বলেছিলেন তার বাংলা করলে যা দাঁড়ায়, "ইংরেজী ভাষা পড়ান সম্বন্ধে বলা যায়, আইনত দেখতে হবে যেন প্রাথমিক স্তরে ভাষা শিক্ষার অঙ্গ না হয়।" কিরণবাবু ম্যাণ্ডলার কমিশনের কথা বললেন, একথাটা তো বললেন না। আমি আর একটা জিনিষের প্রতি আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে চাই, মিনিষ্ট্রি অফ এডুকেশনের কমিশন অফ ন্যাশানাল ইনটিগ্রেশন ১৯৬২র যে রিপোর্ট ন্যাশানাল ইনট্রিগেশনে সেই রিপোর্টে যা বলেছেন তার বাংলা অনুবাদ করলে দাঁড়াচ্ছে, তারা সুপারিশ করেছেন যে "প্রথম শ্রেণী থেকে পঞ্চম শ্রেণী পর্যন্ত এক মাত্র আবশ্যিক ভাষা হবে মাতৃভাষা অথবা আঞ্চলিক ভাষা।

এটা তো বললেন না? ন্যাশনাল ইন্ট্রিগেশন কমিটি - ওঁরাও বলেছেন যে একমাত্র মাতৃভাষাতেই প্রাথমিক স্তরে শিক্ষা দেওয়া উচিৎ। ১৯৬৪ থেকে ১৯৬৬ সাল পর্যন্ত যে কোঠারী কমিশন চলেছিল, তাঁরাও বলেছিলেন যে প্রাথমিক স্তর পর্যন্ত ইংরেজী শিক্ষা দেবার প্রয়োজন নেই — সেই কথা তো তাঁরা বললেন না? ঐ কমিশনের একজন সদস্য মাত্র এই মতে আপত্তি করেছিলেন। সেড্‌লার কমিশনের কথা উল্লেখ করলেন, এটা তো উল্লেখ করলেন না! দেশ বিদেশের নানা সংস্থা এমন কি 'ইউনেসকো'তেও এই বিষয়টা আলোচিত হয়েছে। এক্ষেত্রে তাঁদের রিপোর্টে কি আছে দেখে নেবেন। আমাদের পার্শ্ববর্তী রাজ্য সিংহল, সেখানে প্রাথমিক স্তর থেকে দ্বিতীয় ভাষা শিক্ষা দেওয়া হয় না। জাপানে সপ্তম শ্রেণী থেকে দ্বিতীয় ভাষা শিক্ষা দেওয়া হয়। পাকিস্তানে ষষ্ঠ শ্রেণী থেকে দ্বিতীয় ভাষা হিসাবে ইংরাজী শিক্ষা দেওয়া হয়। ১৩৯ টি দেশের মধ্যে মাত্র তিনটি দেশে প্রাথমিক স্তরে দ্বিতীয় ভাষা হিসাবে ইংরেজী শিক্ষা দেওয়া হয়। অতএব আমরা এখানে যেটা করেছি সেটা সম্পূর্ণ বিজ্ঞানসম্মত। শিশুর মনস্তত্ত্বের উপর লক্ষ্য রেখেই এটা আমরা করেছি। ডঃ কিরণ চৌধুরী এখানে বলেছেন যে, ৬৫ বছর বয়স হয়েছে তাকে নাকি চাকরী দিয়েছি। ইতিহাসের অধ্যাপক হিসাবে এটা যা বললেন, এতে গৌরব বাড়বে না আপনার। এখানে ১২ ক্লাশ পর্যন্ত অবৈতনিক করবার জন্য মাননীয় সদস্য কিরণ চৌধুরী উষ্মা প্রকাশ করলেন। কেন্দ্রীয় সরকারও তো ১২ ক্লাশ পর্যন্ত মহিলাদের অবৈতনিক করবেন বলে বলেছেন - সে সম্পর্কেও কি মন্তব্য রাখবেন? কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী শ্রী

কে.সি.পন্থ এবং শ্রী রাজীব গান্ধীও তো একই কথা বলছেন! এখানে হিষ্ট্রি সিলেবাস-এর কথা বলেছেন। আমি মাননীয় সদস্য কিরণ চৌধুরী মহাশয়কে মনে করতে বলবো, ইতিহাসের সিলেবাস যাঁদের সুপারিশে অনুযায়ী আমরা করেছিলাম - নিশ্চয়ই আমার আগের মন্ত্রী পার্থ দে মহাশয়ের মত অনুযায়ী এটা করা হয়নি - ঐ সিলেবাস কমিটিতে ছিলেন ১) ডঃ বিনয় চৌধুরী, প্রফেসর এ্যাণ্ড হেড অফ দি ডিপার্টমেন্ট অফ হিষ্ট্রি, ক্যালকাটা ইউনিভার্সিটি, ২) প্রফেসর বিমলা প্রসাদ মুখার্জী, রিডার ইন হিষ্ট্রি, যাদবপুর ইউনিভার্সিটি (রিটায়ার্ড), ৩) প্রফেসর জে. পি. ব্যানার্জী, রিডার এ্যাণ্ড হেড অফ দি ডিপার্টমেন্ট অফ এডুকেশন, ক্যালকাটা ইউনিভার্সিটি, ৪) শ্রী সুনীল কুমার ঘোষ, হেডমাষ্টার, ওরিয়েন্টাল সেমিনার, ক্যালকাটা, ৫) শ্রী নিশিত রঞ্জন রায়, উনি কে নিশ্চয়ই বলে দিতে হবে না। ওঁর জন্য আমরা গর্বিত। ৬) প্রফেসর গৌতম চট্টোপাধ্যায়। ডঃ কিরণ চৌধুরী কে অবশ্য ঐ কমিটিতে রাখিনি, না রেখে বোধ হয় ভালই করেছি। এই সমস্ত ব্যক্তিদের নিয়ে আমরা সিলেবাস কমিটি করেছি। তবে গর্বের সঙ্গে বলি, সিলেবাস কমিটি নিয়ে আমাদের কোন গোয়ার্তুমি নেই, এ-বিষয়ে নিয়মিত পর্যালোচনা করা হবে। যদি কখনও প্রয়োজন হয় এর পরিবর্তন করবো, কারণ শিক্ষার ক্ষেত্রে আমাদের কোন রকম সঙ্কীর্ণতা নেই। বিরোধী দলের মাননীয় সদস্য অমরেন্দ্র ভট্টাচার্য্য মহাশয় ষষ্ঠ ক্লাশে আমরা যে নতুন ইংরেজী বই চালু করেছি তার সমালোচনা করলেন। আসামে সেকেণ্ডারী এডুকেশন বোর্ডের সিলেবাস নিয়ে আলোচনার সময়, যেখানে আপনাদের দলের সরকার রয়েছেন, আসামের শিক্ষামন্ত্রী বলেছেন যে, যে সিলেবাস আপনারা অনুসরণ করে চলেছেন, যে বই পাঠ্য করেছেন, আমরা চিন্তা করে দেখেছি, এটা উৎকৃষ্ট। তাই যদি অনুমতি দেন তাহলে আমরা ক্লাশ সিক্স এবং সেভেনে আপনাদের এই সিলেবাস অনুসরণ করবো এবং বই প্রিন্ট করে স্কুলে এই সিলেবাস চালু করবো। দয়া করে ওখানকার মন্ত্রীর বিরুদ্ধে আপনাদের সভাপতির কাছে প্রতিবাদ করবেন। এখানে পেনশন কেস সম্বন্ধে বলেছেন। এই কেস করা করেছেন? আপনারা জানেন না এটা কারা করেছেন? আপনাদের শিক্ষক সংগঠন-হেডমাষ্টারস্ এ্যাসেসিয়েশন এবং এস.ইউ.সির শিক্ষক সংগঠনের পক্ষ থেকে এর বিরুদ্ধে কেস্ করা হয়েছে, খবর রাখেন না?

**[7.40–7.50 p.m.]**

মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় শিক্ষা বাজেটের টাকার পরিমাণ বৃদ্ধির জন্য আমাদের অভিনন্দন জানিয়েছেন। আমিও আমাদের সরকারের পক্ষ থেকে তাঁর এই শিক্ষা দরদী মনোভাবের জন্য অভিনন্দন জানাই। মাননীয় সদস্য শীশ মহম্মদ, বামপন্থী সদস্য, তিনি এখানে কয়েকটি কথা বলেছেন। বিভিন্ন বিদ্যালয়ে যে সরকারী সাহায্য দেওয়া হয় গৃহ নির্মাণের জন্য, তার গঠণ প্রণালী সম্বন্ধে তিনি সন্দেহ প্রকাশ করেছেন। আমি এই প্রসঙ্গে জোরের সঙ্গে বলতে চাই - ভারতবর্ষের বিভিন্ন রাজ্যগুলির সঙ্গে তুলনা করে বলতে চাই - ভারতবর্ষের মধ্যে কোন রাজ্য কি আছে আমাদের মত বিজ্ঞান সম্মত ভাবে, সম্পূর্ণ বিধি মেনে আমাদের মত চলে? ভারতবর্ষের মধ্যে ২২টি রাজ্য আছে। সেই সমস্ত রাজ্যের মধ্যে এমন একটি রাজ্য কি মাননীয় সদস্য দেখাতে পারবেন, যেখানে বিদ্যালয়ের গৃহ নির্মাণের জন্য সরকারের পক্ষ থেকে অর্থ সাহায্য দেওয়ার ব্যবস্থা আছে? আমাদের কমিটিতে কে আছেন - জেলা শাসক আছেন এই কমিটির মধ্যে, ডি. আই আছেন এই কমিটির মধ্যে, জেলা পরিষদের সভাধিপতি আছেন এই কমিটির মধ্যে। আর কোন রাজ্য এইভাবে সরকারী নিয়ম মেনে, সরকারী নিয়ম অনুসারে হয় কিনা, তা দেখার জন্য আমি মাননীয় সদস্যকে অনুরোধ জানাই। এর চাইতে বিজ্ঞান সম্মত উপায় আর কি আছে, আমরা যেভাবে, যে পদ্ধতি অনুসরণ করে চলি তা ছাড়া? মাননীয় সদস্য শীশ মহম্মদ মহাশয় এই কমিটির গঠণ প্রণালী সম্বন্ধে সংশয় প্রকাশ করেছেন। কৈ, এর আগে তো তিনি কখনও আমার কাছে কোন লিখিত চিঠি দিয়ে কখনও তাঁর সন্দেহের কথা

প্রকাশ করেন নি! আমি মনে করি অহেতুক সংশয় তিনি প্রকাশ করেছেন। তিনি বিভিন্ন বিষয়ে আমার কাছে চিঠি দিয়ে জানিয়ে থাকেন, কিন্তু এ ব্যাপারে তো আগে কখনও বলেন নি! বিদ্যালয়ের পরিদর্শক নির্বাচনের ব্যাপারে তিনি সংশয় প্রকাশ করেছেন এবং বিধানসভায় বুকে দাঁড়িয়ে সভার সামনে বললেন। এর আগে তাঁর কাছ থেকে এই ধরণের কোন অভিযোগ তো পাই নি! তিনি বলেছেন সেন্ট্রাল সিলেকশন কমিটি নিয়ে। এরমধ্যে বিভিন্ন শিক্ষাবিদ্ এবং সরকারী নিয়ম অনুসারে বিভিন্ন সরকারী আধিকারিকগণ আছেন। এ্যাডভাইসরী কমিটি যে নাম সুপারিশ করেন, তাঁরাই থাকেন। এ্যাডভাইসরী কমিটি সুপারিশ করেন নি, এমন কেউই নেই। জনগণের আশীর্বাদ নিয়ে এখানে আছেন, সুতরাং বিষয়টি সম্পর্কে আর একবার ভেবে দেখুন। ভুল হয়ত হতে পারে; ৫০টি নাম একসঙ্গে যখন আসে, তখন তারমধ্যে ২।১টি ভুল যদি হয়, সে সম্বন্ধে আপনি তা জানান। কোন অভিযোগ আসলে আমরা তা বোর্ডের কাছে নিশ্চয়ই পাঠাব। পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদ তদন্ত করে কোন ভুল দেখলে নিশ্চয়ই সে সম্পর্কে সিদ্ধান্ত নেবেন। অথচ মাননীয় সদস্য এ সম্পর্কে সংশয় প্রকাশ করেছেন! কি যুক্তি বা ভিত্তি আছে এই সংশয়ের মধ্যে? একটা কমিটি একটা ভুল করেছে - এ ভাবে কি কোন যুক্তি থাকতে পারে? সেন্ট্রাল সিলেকশন কমিটির কোন উপায় আছে কি সিদ্ধান্ত নেবার? এরমধ্যে শিক্ষাবিদ্ এবং বিশিষ্ট ব্যক্তিরা আছেন। একজন শিক্ষক হিসাবে এর সঙ্গে তো আপনার পরিচয় আছে। পেনসনের ব্যাপারে আপনি চিঠি দিয়ে উল্লেখ করেছেন। কেসটা দায়ের করা হয়েছিল, কিন্তু হাইকোর্টের ইনজাংসনের ফলে আমরা দিতে পারছি না। এ ব্যাপারে আপনি দেরী হল কেন বলে উল্লেখ করেছেন। ৩।। লক্ষ শিক্ষক এবং শিক্ষাকর্মীদের সরকারী কর্মী হিসাবে সুযোগ দেওয়া হচ্ছে। মাননীয় শীশ মহম্মদ নিজে একজন শিক্ষক। একথা তো তাঁর জানা উচিত যে, বিদ্যালয়ে চাকুরীগত অসুবিধা কিছু আছে। প্রথমতঃ তখন তাঁদের এ্যাপয়েন্টমেন্ট লেটার ছিল না। অনেক ক্ষেত্রে ম্যানেজিং কমিটির রেজোলিউশান ছিল না। অনেকের আবার লেটার অফ কনফার্মেশান ছিল না - এগুলি হয়েছে। কিন্তু রাজ্য সরকারের তরফে শিক্ষক এবং শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগ সুবিধা না দেওয়ার কোন কারণ তো নেই। অনেকগুলি তো এ.জি.বেঙ্গলে গিয়েছে। ৩-৩।। লক্ষ শিক্ষক এবং শিক্ষাকর্মীকে রাজ্য সরকার সরকারী সুযোগ সুবিধা দিতে চেয়েছেন। এরজন্য আমাদের অনেক লোকের প্রয়োজন। এরজন্য স্বাভাবিক কারণে কিছু সময়ের প্রয়োজন। এরজন্য প্রয়োজন দিল্লী সরকারের অনুমোদন। এই সমস্ত ব্যাপারে আমি তো রাজ্যের বিভিন্ন জনসভাতেও বলেছি। হেডমাষ্টারস্ এ্যাসোসিয়েশন - ডবলিউ বি.টি.এ., এঁদের আমরা ডেকেছি। এঁদের সাহায্য আমরা চেয়েছি। সবাই তো জানেন, অসুবিধাটা কি এবং কেন। শিক্ষক সমাজ তো আমাদের আশংকা এবং অসুবিধাগুলো জানেন। এ ব্যাপারে আমরা সমস্ত স্বীকৃত সংগঠন, কংগ্রেস, এস.ইউ.সি.আই. - সবাইকে ডেকেছি। এঁদের সুপারিশ অনুসারে আমরা উক্ত এ্যাসোসিয়েশনকেও ডেকেছি। বিলম্ব কেন হচ্ছে, তা নিয়ে বিস্তর আলোচনাও হয়েছে। এটা বুঝতে কোন অসুবিধা তো নেই?

আজকে ষষ্ঠ শ্রেণী থেকে ইংরাজী সম্পর্কে যা বলা হয়েছে তাতে শুধু বলবো ষষ্ঠ শ্রেণী থেকে ইংরাজী শিক্ষা শুধু আমরা করছি না উড়িষ্যা সরকার, আসাম সরকার ও পরিচালনা করতে শুরু করেছেন, শুধু তাই নয়, বিট্রিশ কাউন্সিল এই আধুনিক পদ্ধতি অনুসারে যে ইংরাজী শিক্ষা দেওয়া হচ্ছে এই সম্বন্ধে চিঠি দিয়েছেন এবং বলেছেন পদ্ধতি উপকরণের যে ব্যবস্থা নিশ্চয় সেটা বৈজ্ঞানিক সম্মত এবং এর উপর যদি সমালোচনা থাকে তাহলে আমরা জানাবো কিরণ চৌধুরী মহাশয় আছেন, সাত্তার সাহেব আছেন এঁরা কখনো যদি কোন আলোচনা করতে চান তাহলে আমরা সর্বান্তকরণে তাদের আহ্বান জানাই এবং একথা কখনো বলিনি যে শিক্ষাকে নিয়ে আলোচনা করবো না, আমাদের দরজা বন্ধ, এ জিনিষ যারা বলবেন তারা হটকারিতা করবেন। কারণ শিক্ষা আমার ব্যক্তিগত সম্পত্তি

নয়, আমাদের রাজ্যের সম্পত্তি, মানুষের সম্পত্তি। যদি কখনো কেউ আলোচনা করতে চান তাহলে আমরাও উদার মনোভাব নিয়েই আলোচনা করতে চাই। এই মনোভাব নিয়েই শিক্ষা জগতের যে অসুবিধাগুলি আছে সেগুলি দূরীভূত করতে চেয়েছি, শিক্ষার উন্নতি করতে চেয়েছি। ডাঃ মোতাহার হোসেন বলেছেন আমরা নাকি স্বাধীনতা আন্দোলনের ইতিহাসকে বিকৃত করেছি, ডাঃ মোতাহার হোসেন নেই এখানে থাকলে তাঁকে বিনীতভাবে জিজ্ঞাসা করতাম যে একটা দৃষ্টান্ত দেখান যেখানে আমরা স্বাধীনতা আন্দোলনের ইতিহাসকে বিকৃত করেছি। ডঃ কিরণ চৌধুরী তো বই লিখেছেন, নবম, দশম শ্রেণীর বই লিখেছেন - কোন জায়গায় কি স্বাধীনতা আন্দোলনকে বিকৃত করেছি আমরা স্বাধীনতা আন্দোলনের ইতিহাসকে তাম্রপাতায় আটকে লালকেল্লার মাটির নিচে পুতে রাখিনি, স্বাধীনতা আন্দোলনের ইতিহাস বই আকারে প্রকাশ করেছি। ডঃ কিরণ চৌধুরী ও ইতিহাস বই লিখেছেন তার বইও পড়ান হচ্ছে, একটা দৃষ্টান্ত দেখান যেখানে আমরা স্বাধীনতা আন্দোলনের ইতিহাসকে বিকৃত করেছি। আজকে বিধানসভায় বক্তৃতা করাবার সুযোগ পেয়ে এইভাবে বিশ্রী অভিযোগ করে যাবো? আমরা তারাচাঁদ দাসের ইতিহাস জানি, সুতরাং এইসব আলোচনা বাইরে করুন, এইরকম বিকৃত অভিযোগ করবেন না, এই ভিত্তিহীন যুক্তির কোন কারণ থাকতে পারে না। আশাকরি এই ব্যাপারে ডঃ কিরণ চৌধুরী মহাশয় আমার বক্তব্য শুনে একমত হবেন এবং ডাঃ হোসেন যে তথ্য দিয়েছেন তার ভিন্নমত পোষণ করবেন। সুশোভন ব্যানার্জী মহাশয় সম্বন্ধে যতটুকু বুঝেছি তাতে বলতে পারি তিনি বিধানসভায় নূতন, নবাগত, কিন্তু নবাগত বলে কোন পার্থক্য নেই। তিনি ২ জন অফিসারের নাম উল্লেখ করলেন যা তাঁর উচিত হয়নি। আগেও বলা হয়েছে নাম উল্লেখ করে বলবেন না। আত্মপক্ষ সমর্থন করে বক্তৃতা দেওয়ার তাদের সুযোগ নেই, যদি কিছু বলবার থাকে অন্য জায়গায় বলুন, বিধানসভার ফোরামে বলবেন না। যে তথ্য উল্লেখ করলেন তাতে তাদের অধিকার নেই আত্মপক্ষ সমর্থন করার, ডাঃ মানস ভূঁইয়া গতবার এইরকম অভিযোগ করেছিলেন তার প্রতিবাদ আমি করেছিলাম, এখানে কতকগুলি নিয়মকানুন আছে যেগুলি মেনে চলা উচিত। আমি সাত্তার সাহেবকে অনুরোধ করব তিনি তো প্রবীন সদস্য তিনি অন্ততঃ এই নবাগতদের সাহায্য করতে পারেন যাতে তারা এই ভুলভ্রান্তি না করেন, আজকে আমার বক্তব্য শেষ করে আনছি, এখানে কাটমোশান এসেছে তারমধ্যে শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় ২৭ টি কাটমোশান দিয়েছেন বাঁকুড়া সম্পর্কে। আমার বিনীত আবেদন, এটা তো বাঁকুড়া জেলা পরিষদের সভা নয়, এটা ডিস্ট্রিক্ট স্কুল বোর্ডের সভা নয়, এটা পশ্চিমবঙ্গের বিধানসভা। এই কাটমোশানগুলি যদি পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের স্বার্থ সম্পর্কিত হোত তাহলে আমার উপকার হোত, আমার জানবার কিছু অন্ততঃ থাকতো। শ্রী আব্দুল মান্নান শিক্ষার সঠিক উন্নতির কথা বলেছেন, শ্রী সুব্রত মুখার্জী জনশিক্ষার কথা বলেছেন কিন্তু বক্তব্যের মধ্যে এমন কিছু বলেন নি যাতে সার্বিক শিক্ষার উন্নতির কোন কথা বা কোন সুপারিশ তাঁর করেছেন যদি সুপারিশ করতেন সার্বিক শিক্ষার উন্নতি করা যায় তাহলে তাঁদের বক্তব্য থেকে আমরা উপকার পেতাম। সুতরাং যে কাটমোশানগুলি এসেছে সেগুলি ভীত্তিহীন, অবৈজ্ঞানিক সম্মত। সেইজন্য এর বিরোধীতা করে বাজেটকে সমর্থন করবার আবেদন জানিয়ে এবং ঐক্যবদ্ধভাবে শিক্ষাক্ষেত্রে যে প্রগতি সাধন করেছি সেই অগ্রগতির অক্ষুন্ন রাখার এবং শিক্ষার মান উন্নত করবার জন্য আমরা হাতে হাত ধরে অগ্রসর হবার এই আবেদন জানিয়ে এই বাজেটকে সমর্থন করবার জন্য সবার কাছে আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[7.50 –7.56 p.m.]**

## Demand No. 31

**Mr. Speaker :** There is no cut motion in this demand.

The motion of Shri Kanti Biswas that a sun of Rs. 2,92,23,000 be granted for expenditure under Demand No. 31, Major Head : "276–Secretariat–Social and Community Services". (This is inclusive of a total sum of Rs. 48,71,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

**Demand No. 34**

**Mr. Speaker :** I now put to vote all the cut motions excepting cut motions Nos. 1,2,4 to 7,10 to 13, 17 to 19,22,23,30 to 32,34 and 36,37 to 40 and 43, on which I understand division will be demanded.

The (Cut Motions No. 3,8,9,14 to 16,20,21,24 to 29, 33,35,41 and 42 were then put and lost.

The (Cut Motion Nos. 1,2,4, to 7,10 to 13,17 to 19,22,23,30 to 32, 34 and 36,37 to 40 and 43 that the amount of demand be reduced by were then put and a division taken with the following results.

**NOES**

Abdul Bari, Shri Md.
Abdus Sobhan Gazi, Shri
Abul Hasnat Khan, Shri
Anisur Rahman Biswas, Shri
Bagdi, Shri Lakhan
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Ajit
Basu, Shri Nihar Kumar
Bauri, Shri Gobinda
Bera, Shrimati Chhaya
Bera, Shri Pulin
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Hazari
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bouri, Shri Nabani
Chakrabarty, Shri Ajit

Chakraborti, Shri Subhas
Chakrabortty, Shri Umapati
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shri Santasri
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Bibuti Bhusan
Doloi, Shri Shiba Prasad
Deb, Shri Saral
Dey, Shri Lakshmi Kanta
Ghosh, Shri Malin
Ghosh, Shri Satyendranath
Goswami, Shri Subhas
Habib Mustafa, Shri
Hajra, Shri Sachindra Nath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Jana, Shri Manindra Nath
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Koley, Shri Barindra Nath
Kumar, Shri Himansu
M. Ansar-Uddin, Shri
Maity, Shri Gunadhar
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mandal, Shri Gopal

Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Sukumar
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal Shri Ganesh Chandra
Mondal, Shri Kshiti Ranjan
Mondal. Shri Raj Kumar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bamapada
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayandas
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Sarkar
Naskar, Shri Gangadhar
Nath, Shri Monoranjan
Pal. Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Phodikar. Shri Prabhas Chandra
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Banamali
Roy, Shri Pravas Chandra
Roy, Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Santra, Shri Sunil
Sayed Md. Masih, Shri
Sen. Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Sinha, Shri Prabodh Chandra

Talukdar, Shri Pralay

**AYES**

Abdus Sattar, Shri

Banerjee, Dr. Ambica

Barman, Shri Dipendra

Basu, Dr. Hoimi

Bhunia, Dr. Manas

Chattaraj, Shri Suniti

Chaudhuri, Dr. Kiran

Misra, Shri Kashinath

Roy, Shri Santi Mohan

Shaikh Imajuddin, Shri

Ayes being 10, Noes 83, the motions were lost.

The motion of Shri Kanti Biswas that a sum of Rs. 5,09,54,49,000 be granted for expenditure under Demand No. 34, Major Heads : "277-Education (Excuding Sports and Youth Welfare), 278-Art and Culture and 677-Loans for Education, Art and Culture (Excluding Sports and Youth Welfare)".

(This is inclusive of a total sum of Rs. 84,92,43,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

**Demand No. 35**

The motion of Shri Kanti Biswas that a sum of Rs. 29,000 be granted for expenditure under Demand No. 35, Major Head : "279-Scientific Services and Research". (This is inclusive of a total sum of Rs. 5,000 already voted on account in March, 1985.) was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 7.56 p.m. till 1 p.m. on Thuresday, the 2nd April, 1985 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 2nd April, 1985 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hasim Abdul Halim) in the Chair, 15 Ministers, 12 Ministers of State and 166 members.

**[1.00 – 1.10 p.m.]**

### Held over Starred Question
### (to which oral answer was given)

**পশ্চিমবঙ্গের সেচ জমির পরিমাণ**

* ৯৪ ( অনুমোদিত প্রশ্ন নং * ৪৫১।) **শ্রী তারক বন্ধু রায় :** কৃষি (ক্ষুদ্র সেচ ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট চাষের জমির মধ্যে কি পরিমাণ জমিতে সেচের ব্যবস্থা আছে; এবং

(খ) ১৯৮২ সালের ১ লা মার্চ থেকে ১৯৮৪ সালের ৩১ শে মার্চ পর্যন্ত কি পরিমাণ চাষের জমিতে সেচের ব্যবস্থা সম্প্রসারিত করা সম্ভব হয়েছে?

**শ্রী কানাই ভৌমিক :**

(ক) পশ্চিমবঙ্গে মোট ৭৮ লক্ষ হেক্টর আবাদী জমির মধ্যে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত বৃহৎ ও মাঝারি সেচ পরিকল্পনার মাধ্যমে ১১ লক্ষ ৭৩ হাজার হেক্টর জমিতে এবং ক্ষুদ্রসেচ পরিকল্পনার সাহায্যে আনুমানিক ১৫ লক্ষ ২২ হাজার হেক্টর সর্বমোট আনুমানিক ২৬ লক্ষ ১৫ হাজার হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে।

(খ) উক্ত সময়ে বৃহৎ ও মাঝারি সেচ পরিকল্পনার সাহায্যে ৪৪ হাজার হেক্টর ও ক্ষুদ্রসেচ পরিকল্পনার সাহয্যে ১ লক্ষ ১২ হাজার হেক্টর সর্বমোট ১ লক্ষ ৫৬ হাজার হেক্টর জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৯৮৪/৮৫ সালের আর্থিক বছরে এবং বর্তমান আর্থিক বছরে এই রাজ্যে কতগুলি ডিপ টিউবওয়েল, রিভার লিফট এবং স্যালো প্রকল্প স্থাপনের পরিকল্পনা ছিল এবং আছে?

**শ্রী কানাই ভৌমিক :** আপনি ১৯৮৪/৮৫ সালের জন্য প্রশ্ন করেন নি, আপনি প্রশ্ন করেছিলেন ১৯৮২/৮৩ সাল পর্যন্ত। কাজেই এই প্রশ্নের উত্তর এখন কি করে দেব?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্নের উত্তর জানতে হলে আপনাকে নোটিশ দিতে হবে। কারণ আপনি যে বছরের জন্য প্রশ্ন করেছিলেন এখন সাপ্লিমেন্টারী প্রশ্ন করে আপনি অন্য বছরের কথা জানতে চাইছেন।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, ১৯৮২ সালে বিভিন্ন ব্লকে যে সমস্ত ডিপ টিউবওয়েল বসান হয়েছিল সেগুলি চালু হতে আর কতদিন সময় লাগবে?

**শ্রী কানাই ভৌমিক ঃ** ১৯৮২ সালে আমাদের স্টেট — এর তরফ থেকে অর্থাৎ সোজাসুজি গভর্ণমেন্টের টাকায় কোন ডিপ টিউবওয়েল বসেনি। মাইনর ইরিগেসন কর্পোরেশনের তরফ থেকে ডিপ টিউবওয়েল্স বসেছিল এবং রিপোর্ট হচ্ছে সেগুলির শতকরা ৭ ভাগ নানা কারনে চলছেনা।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রীমহাশয় যা বললেন তাতে বিষয়টি পরিস্কার হচ্ছেনা। আপনি সেচের জমির পরিমান মোট যা বললেন সেটা কি সেচ এবং ক্ষুদ্র সেচ মিলিয়ে বললেন না, শুধু ক্ষুদ্র সেচের তথ্য দিলেন?

**শ্রী কানাই ভৌমিকঃ** প্রথম যে ৭৮ লক্ষ হেক্টর জমির কথা বলেছি সেটা ক্ষুদ্র মাঝারি, এবং বৃহৎ সব মিলিয়ে।

**শ্রী দীনেশচন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে এই ক্ষুদ্র মাঝারী এবং বৃহৎ এই তিন রকম সেচের মধ্যে ক্ষুদ্র সেচের জন্য বিশেষ রকম জমি কি ভৌগলিক ভাবে নির্ধারণ করা হয়, এটা কি ঠিক করা হয় যে কি ধরনের জমি এর আওতায় আনতে হবে এটা ঠিক করা হয় কিনা?

**শ্রী কানাই ভৌমিকঃ** মাননীয় সদস্যরা নিশ্চয় অবগত আছেন যে আমাদের সাধরণত তিন ধরনের সেচ হয়। ক্ষুদ্র সেচের জল / ভূগর্ভস্থ যে জল আছে, ডিপ টিউবওয়েল বা স্যালো টিউবওয়েল দিয়ে তুলে সেচ দেওয়া হয়। আর বিভিন্ন যেসব ক্যানেল বা নদী আছে যেখানে সংরক্ষিত জল আছে সেখান থেকে আর এল আই দিয়ে জল সেচ করা হয় এবং আর একটা হচ্চে সাধারণত ছোট ছোট সেচের মাধ্যমে জলসেচ করা হয় এবং সাধারণ ২ হাজার একর পর্যন্ত যে জমি আছে সেই জমি গুলিকে এই ভাবে ক্ষুদ্র নালা বা খাল আছে সেখান দিয়ে সেচ দেওয়া হয়। এবং এর বেশী হলে সেগুলি বৃহৎ সেচ পরিকল্পনার মধ্যে পড়বে।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য ঃ** আপনি যে হিসাব দিলেন কমান্ড এরিয়া ধরে হিসাব দিলেন। কারণ আমরা দেখেছি কমান্ড এরিয়া ফুলফিল হয় না। আপনি কি কমান্ড এরিয়ার হিসাব দিলেন?

**শ্রী কানাই ভৌমিকঃ** আমাদের যা হিসাব এটা কমান্ড এরিয়া ধরেই হিসাব করা হয়েছে। এই প্রসঙ্গে একটু বলে রাখা ভাল যে কমান্ড এরিয়া থেকেও কোন কোন জায়গায় জল চলে যায় এবং কমান্ড এরিয়ার বাইরে অনেকে সেচ পায়। তবে আমাদের যে হিসাব তা কমান্ড এরিয়া ধরে এই হিসাব।

## Starred Questions

## (to Which oral answers were given)

### সরকারী উদ্যোগে দুর্গাপুরে ট্রাক নির্মাণের প্রস্তাব

* ৩২৮ ( অনুমোদিত প্রশ্ন নং * ২৭।) **শ্রী জয়ন্ত কুমার ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) সরকারী উদ্যোগে দুর্গাপুরে ট্রাক নির্মাণ করার কোন প্রস্তাব সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে উক্ত প্রস্তাব কেন্দ্রীয় সরকারের অনুমোদন লাভ করেছে কি?

**শ্রী রবীন মুখার্জী :**

(ক) এ বিভাগের কার্যসূচীর মধ্যে এরূপ কোন পরিকল্পনা নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** দুর্গাপুরে না করে অন্য কোন জায়গায় এটা করার পরিকল্পনা আছে কি?

**শ্রী রবীন মুখার্জী :** আমার মনে হয় আপনি এই প্রশ্ন ইনডাষ্ট্রি ডিপার্টমেন্টে করলে ভাল হয়।

**কৃষি পেনশন**

* ৩৩০ ( অনুমোদিত প্রশ্ন নং * ১৫৯ ।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলায় বর্তমানে কতজন কৃষক "কৃষি পেনসন" পেয়ে থাকেন; এবং

(খ) ১৯৮৫-৮৬ সালের মধ্যে আরও বেশী সংখ্যক কৃষককে উক্ত প্রকল্পের আওতায় আনার পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী কমলাকান্তি গুহ :**

(ক) পশ্চিমবাংলায় ১৯৮৩-৮৪ সালে মোট ২২৬৩১ জন কৃষককে কৃষি পেনশন দেওয়া হয়েছে।

(খ) ৫০ বৎসর ও তদূর্ধ বয়সের সমস্ত নিঃসহায় বৃদ্ধ কৃষক ও ক্ষেতমজুরকে কৃষি পেনশন দেওয়ার প্রয়োজনীতা বর্তমান সরকার নীতিগত ভাবে মেনে নিয়েও সীমিত আর্থিক ক্ষমতার জন্য আরও বেশী কৃষক ও ক্ষেতমজুরকে কৃষিপেনশন অদূর ভবিষ্যতে (১৯৮৫-৮৬ সালের মধ্যে) দেওয়া সম্ভব হবেনা।

**কৃষি পেনসন প্রাপকের সংখ্যা**

* ৩৩১ ( অনুমোদিত প্রশ্ন নং * ১৭৭৫ ।) **শ্রী মাধবেন্দু মোহান্ত :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৩-৮৪ সনে পশ্চিমবঙ্গে কৃষি পেনসন প্রাপকের সংখ্যা কত ছিল; এবং

(খ) নদীয়া জেলায় বর্তমানে কতজন কৃষক এই পেনসন পান?

**শ্রী কমলাকান্তি গুহ :**

(ক) ১৯৮৩-৮৪ সালে পশ্চিমবঙ্গে পেনসন প্রাপকের সংখ্যা ছিল ২২৬৩১।

(খ) নদীয়া জেলায় বর্তমানে (১৯৮৪-৮৫ সাল) ৮৩৬ জন কৃষক এই পেনশন পান।

**[1.10 – 1.20 p.m.]**

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কত হাজার কৃষককে কৃষি পেনশন দেবার পরিকল্পনা ছিল?

**শ্রী কমলকান্তি গুহ :** আমাদের পরিকল্পনা ছিল যে আমরা ২৭ হাজার কৃষককে কৃষি পেনশন দেব।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে সমস্ত কৃষককে ২২ হাজার কৃষককে পেনশন দেবার কথা বললেন, এরা কতদিন এদের পেনশনের টাকা পান নি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমি যেটুকু বলতে পারি, ঠিক কতখানি তথ্য ভিত্তিক হবে বলতে পারছি না— গত ৬ মাসের কৃষি পেনশন এখনও পর্য্যন্ত দেওয়া সম্ভব হয়নি।

**শ্রী মাধবেন্দু মোহন্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে কৃষকরা পেনশন পাচ্ছে, তারা যদি মারা যান তাহলে তাদের বিধবা স্ত্রী তিনি যদি নিডিঞ্যান্ড ডিজার্ভিং হন, তার জন্য কোন পেনশন দেবার ব্যবস্থা আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** সেই রকম ভাবেই সরকারী নির্দেশ দেওয়া আছে, যদি কোন কৃষক মারা যান, যিনি কৃষি পেনশন পাচ্ছিলেন, তার বিধবা স্ত্রী যতদিন বেঁচে থাকবেন, তাকে এই পেনশন দেওয়া হবে।

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কৃষি পেনশন, কবে থেকে চালু হয়েছে, কত করে দেওয়া হচ্ছে এবং এই টাকার অংক বাড়াবার কোন পরিকল্পনা সরকারের আছে কি না?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** ১৯৮০ সাল থেকে কৃষি পেনশন প্রথম চালু হয়।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যারা কৃষি পেনশনের পাওয়ার জন্য স্যাংশনড্ হয়েছেন অথচ পাচ্ছেন না, সেই কৃষি পেনশন যাতে তারা পেতে পারে তার জন্য কোন ব্যবস্থা করবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** যার বাকি আছে, আমি আশা করছি আমরা কয়েকদিনের মধ্যেই তাদের সম্পূর্ন পাওনা আমরা মিটিয়ে দেবো।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবাংলা ছাড়া ভারতবর্ষের আর কোন রাজ্যে এই পেনশন স্কীম চালু আছে?

**মিঃ স্পীকার ঃ** I Will not allow it

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে কৃষি পেনশন আপনি ৬ মাসের বাকি আছে বললেন, মাসে মাসে এরা যাতে পেতে পারে এই রকম কোন ব্যবস্থা করা যায় কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমরা যে তিন মাস অন্তর দিই, তাতেও দেওয়া সম্ভব হচ্ছেনা, মাননীয় সদস্যদের এটা জানিয়ে রাখা ভাল, পোস্টাল ডিপার্টমেন্ট, আমাদের সঙ্গে অসহযোগীতা করছে, তারা বলছে একদিনে ১০ টার বেশী আমরা মানি অর্ডার নিতে পারবো না। কাজেই তিন মাস অন্তর যে দেওয়া হচ্ছে, এতেই ওরা অসহযোগীতা করছে, প্রতিমাসে দিতে গেলে কি অবস্থা হবে, সেটা অনুমান সহজেই করা যায়। সুতরাং এটা সম্ভব হবে না।

### পশ্চিমবঙ্গে দৃষ্টিহীন ও বাক্শক্তিহীনদের সাহায্যদান

*৩৩৩ (অনুমোদিত প্রশ্ন নং* ১৩৮৭।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** ত্রান ও কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি, পশ্চিমবঙ্গ দৃষ্টিহীন ও বাক্শক্তিহীনদের জন্য সরকার কি কি সাহায্য করে থাকেন?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় ঃ**

কুচবিহার জেলায় দৃষ্টিহীনদের জন্য ও পশ্চিম দিনাজপুর জেলায় বাক্ শক্তি হীনদের জন্য সরকারী আবাস আছে। এতদ্ব্যতীতে দৃষ্টিহীন ও বাক্শক্তিহীন সহ অন্যান্য প্রতিবন্ধী দের সাহায্যের জন্য পশ্চিমবঙ্গ সরকারের নিম্নলিখিত প্রকল্পগুলি রয়েছে ঃ—

১। প্রস্থেটিক এড প্রদান।

২। অষ্টমশ্রেনী পর্য্যন্ত প্রতিবন্ধী ছাত্রছাত্রীদের বৃত্তি প্রদান।

৩। প্রতিবন্ধী ভাতা প্রদান।

৪। প্রশিক্ষন কেন্দ্র স্থাপন করে প্রতিবন্ধীদের বিভিন্ন বৃত্তিতে শিক্ষাদান।

৫। বিশিষ্ট প্রতিবন্ধী কর্মী ও বিশিষ্ট প্রতিবন্ধী নিয়োগকর্ত্তাদের পুরস্কার প্রদান।

৬। জীবনে প্রতিষ্ঠিত হবার জন্য প্রতিবন্ধীদের অনুদান মঞ্জুর করণ।

৭। প্রতিবন্ধীদের বিনা ভাড়ায় যানবাহনে চলাচলের সুযোগ দান।

৮। পশ্চিমবঙ্গের সরকারী প্রতিবন্ধী কর্মচারীদের যানবাহনে চলাচলের জন্য বিশেষ ভাতা মঞ্জুর করণ।

৯। প্রতিবন্ধী কল্যাণে নিয়োজিত স্বেচ্ছাসেবী সংগঠন গুলিকে উদার হস্তে অনুদান মঞ্জুর করণ এবং

১০। সমস্ত রাজ্য সরকারী দপ্তরে শতকরা ২ ভাগ (১) পদ প্রতিবন্ধীদের দ্বারা পূরণ করা হয়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন এই রাজ্যে দৃষ্টিহীন ও বাক্‌শক্তিহীন লোকের সংখ্যা কত সেই রকম কোন পরিসংখ্যান রাজ্য সরকারের কাছে আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এই রকম পরিসংখ্যান নেই।

## ঝাঁটি পাহাড়ী পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্প

*৩৩৫ (অনুমোদিত প্রশ্ন নং *৩০৫।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীন জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলা ঝাঁটি পাহাড়ী পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্পটি চালু না হওয়ার কারণ কি ; এবং

(খ) এ পর্যন্ত উক্ত প্রকল্পে কত টাকা খরচ করা হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) জমি অধিগ্রহনের জন্য ১৯৮৩ সালের জুন পর্যন্ত এই প্রকল্পের কাজ কার্যতঃ বন্ধ ছিল। তাই প্রকল্পটি ইতিপূর্বে চালু করা সম্ভব হয় নি।

(খ) ৩৩,০২,৪০৬ টাকা।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে এ অধিগ্রহনের কাজ সম্পূর্ন হয়েছে কিনা এবং প্রকল্পটি চালু করার পথে কি আর কোন বাধা আছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** অধিগ্রহণের কাজ হয়ে গেছে। বিদ্যুত সরবরাহের জন্য রিকুইজিশান করা হয়েছে, সময় মত বিদ্যুত পাওয়া গেলে এই প্রকল্পটি চালু করা হবে।

## নদীয়া জেলায় হিমঘরে আলু সংরক্ষণ

*৩৩৯ (অনুমোদিত প্রশ্ন নং *৬১২।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় বর্তমানে হিমঘরের সংখ্যা কত এবং সেগুলির প্রত্যেকটিতে সংরক্ষণ ক্ষমতা কত;

(খ) সরকারের সংরক্ষণ নীতি অনুযায়ী জেলার হিমঘরের প্রত্যেকটিতে প্রান্তিক চাষী, ক্ষুদ্র চাষী ও মাঝারী চাষী এ পর্যন্ত কি পরিমাণ আলু সংরক্ষণের সুযোগ পেয়েছেন এবং

(গ) বিপণন অধীক্ষকের মাধ্যমে উক্ত হিমঘরগুলিতে কত কুইন্টাল আলু এ পর্যন্ত সংরক্ষিত হয়েছে?

**শ্রী কমল কান্তি গুহ ঃ**

(ক) বর্তমানে নদীয়া জেলায় তিনটি হিমঘর রয়েছে। তাদের নাম ও সংরক্ষন ক্ষমতা নিম্নোক্ত রূপ—

| নাম | সংরক্ষন ক্ষমতা |
|---|---|
| ১) শান্তিপুর কো অপারেটিভ কোল্ড ষ্টোরেজ সোসাইটি লিমিটেড। | ৪০,০০০ কুইন্টাল |
| ২) মোদক এন্টারপ্রাইজ কৃষ্ণনগর | ৪১,৭০৬ কুইন্টাল |
| ৩) নগর গুখরা (কো অপারেটিভ) কোল্ড ষ্টোরেজ। | ২০,০০০ কুইন্টাল |

(খ) সরকারের সংরক্ষণ নীতি অনুযায়ী প্রত্যেক হিমঘরের সংরক্ষণ ক্ষমতার শতকরা ৪০ ভাগ ১০ কুইন্টাল পর্য্যন্ত সংরক্ষণ ক্ষুদ্র প্রান্তিক ও ভাগচাষীদের জন্য সংরক্ষিত। সংরক্ষন ক্ষমতার এবং শতকরা আরও ৪০ ভাগ অনধিক ১২০ কুইন্টাল পর্য্যন্ত সংরক্ষণে সাধারণ চাষীর জন্য সংরক্ষিত।

এ বছরের সংরক্ষণ সম্পর্কে বিস্তৃত তথ্য দেওয়া সম্ভব নয়।

(গ) প্রত্যেক হিমঘরের সংরক্ষণ ক্ষমতার শতকরা তিনভাগ জেলা কৃষিজ বিপণন আধিকারিক/কৃষিজ বিপণন অধীক্ষকের সুপারিশ ক্রমে পূরণ করতে হবে স্থির করা হয়েছে। পরিপোষক মূল্যে কেনা আলু এবং জেলার যে সকল স্থানে কোন হিমঘর নেই অথবা পার্শ্ববর্তী জেলার দশ কিলোমিটারের মধ্যে অবস্থিত কোন স্থানে যেখানে কোন হিমঘর নেই সেখানকার চাষীদের আলু উক্ত সংরক্ষিত স্থানে রাখা হবে। পরিপোষক মূল্যে আলু কেনা শুরু হয়েছে। এখনই পরিমাপ সম্পর্কে বিস্তৃত তথ্য দেওয়া সম্ভব নয়।

**[1.20 – 1.30 p.m.]**

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** এই খবর কি আপনার জানা আছে, ক্ষমতার অতিরিক্ত আলু রাখার ফলে এই ৩টি হিমঘরের আলু নষ্ট হয়ে গেছে, যার ফলে ক্ষুদ্র ও প্রান্তিক চাষীরা ক্ষতিগ্রস্থ হয়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** আমার কাছে এই ধরণের কোন অভিযোগ আসেনি। আপনার কাছে কোন খবর থাকলে অনুগ্রহ করে আপনি সেটা আমাকে দিয়ে দেবেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** আপনি বললেন মোদক এন্টারপ্রাইজের ৪১ হাজার টনের ক্ষমতা আছে। সর্বশেষ তাদের আর কোন ক্ষমতা বাড়ান হয়েছে কিনা, সেটা আপনি বলতে পারবেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ সম্বন্ধে আমার কাছে যে রিপোর্ট আছে তাতে দেখতে পাচ্ছি মোদক এন্টার প্রাইজের ক্ষমতা হচ্ছে ৪১ হাজার ৭৩৬ টন। তারা আর বাড়িয়েছে কিনা, এসম্বন্ধে আমার কাছে কোন খবর নেই।

**শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** এই বছর পশ্চিমবাংলায় আলুর দাম যে ভাবে পড়ে যাচ্ছে তাতে কৃষকরা আলুর দাম ঠিকমত পাচ্ছে না। হিমঘরে কৃষকদের আলু রাখার ব্যবস্থা ঠিকমত করতে পারলে পরবর্তীকালে

আলুর দাম বাড়লে তারা কিছুটা পয়সা পেতে পারে। চাষীদের এই উৎপাদিত আলু হিমঘরে রাখার ব্যবস্থা আপনি করতে পারবেন কিনা এবং এই রকম কোন পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** গরীব চাষীদের জন্য ৪০ ভাগ রিজার্ভ রাখা হয়েছে তারা ৪০ ভাগআলু সেখানে রাখতে পারবেন এবং বাজার দর দেখে বিক্রী করতে পারবেন। তাদের সঙ্গে এই ব্যাপারে আমাদের পূর্ণ সহযোগিতা আছে। আপনি নির্দিষ্টভাবে ঠিক কি বলতে চাইছেন, সেটা আমি বুঝতে পারছি না।

**শ্রী মনীন্দ্রনাথ জানা ঃ** আপনি বললেন হিমঘরের মালিকদের সঙ্গে ভদ্রলোকের চুক্তি করে ৪০ ভাগ ক্ষুদ্র ও ৪০ভাগ মাঝারি চাষীদের আলু রাখার ব্যবস্থা করা হয়েছে। কিন্তু প্রকৃত পক্ষে চাষীরা সেখানে আলু রাখতে পারছে কিনা সেটা চেকিং করার ব্যবস্থা করেছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** এ সম্বন্ধে আমরা যতগুলি অভিযোগ পেয়েছি সবগুলির এনকোয়ারি করেছি। দেখা গেছে সব ঠিক আছে। আমাদের অফিসারের সংখ্যা খুব কম। সেইজন্য মাননীয় সদস্যদের বলছি, আপনারা জন প্রতিনিধি, অনুগ্রহ করে খোঁজ খবর নিয়ে আমাদের জানান যে কোথাও ৪০ ভাগ সংরক্ষিত ব্যাপার থেকে তারা বঞ্চিত হচ্ছেন কিনা এবং বঞ্চিত হলে তার বিরুদ্ধে কঠোর শাস্তি মূলক ব্যবস্থা নেওয়া হবে।

**হলদিয়া কলকাতা ফারাক্কা পথে মালবাহী জাহাজ চলাচল**

*৩৪১ ( অনুমোদিত প্রশ্ন নং * ১৪২৫ ।) **শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া কলকাতা ফারাক্কা পথে মাসে কয়টি মালবাহী জাহাজ যাতায়াত করছে;

(খ) ঐ পথে মাল বোঝাই ও খালাসের জন্য কয়টি বন্দর করা হয়েছে; এবং

(গ) ঐ সার্ভিস পাটনা এলাহাবাদ পর্যন্ত কবে নাগাত প্রসারিত হবে?

**শ্রী রবীন মুখার্জী ঃ**

(ক) মাসে গড়ে ৪ টি মালবাহী জাহাজ যাতাযাত করছে।

(খ) ৪ টি বন্দর করা হয়েছে।

(গ) ফারাক্কা লকগেট চালু হওয়ার সঙ্গে সার্ভিস প্রসারিত করার কাজ হাতে নেওয়ার পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের আছে। এই মর্মে আমাদের জানানো হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মানানীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই হলদিয়া ফরাক্কা পথে এখন যে মালবাহী জাহাজ চলাচল করছে সেগুলিকে কোন কোন বন্দরে দাঁড় করাবার বন্দোবস্ত করা হয়েছে?

**শ্রী রবীন মুখার্জী ঃ** বর্তমানে সি.আই.ডব্লু.টি.সির কোলকাতা ও হলদিয়ার মধ্যে মাসে গড়ে ৪টি মালবাহী জাহাজ চলছে। উক্ত পথে হলদিয়া, কলকাতা, বহরমপুর, এবং ফরাক্কাতে ৪টি বন্দর খোলা হয়েছে। নবদ্বীপেও একটি বন্দর করার জন্য ব্যবস্থা নেওয়া হয়েছে। ফরাক্কা লকগেট চালু হলেই উক্ত সার্ভিস পাটনা পর্যন্ত প্রসারিত করার কাজ হাতে নেওয়ার জন্য পরিকল্পনা আছে। কেন্দ্রীয় সরকার পাটনা — এলাহাবাদ জলপথটি জাহাজ চলাচল যোগ্য করার জন্য ব্যবস্থা নেওয়ার জন্য পাইলট প্রজেক্ট হাতে নিয়েছেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে লকগেটটির কথা বললেন সেই লকগেটটি দীর্ঘ সময় ধরে সেখানে তৈরী হচ্ছে না। এই লকগেটটি সেখানে তৈরী না হবার কারণ কি তা মন্ত্রী মহাশয় জানাবেন

কি?

**শ্রী রবীন মুখার্জী ঃ** নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রী সরল দেব ঃ** ফরাক্কা থেকে হলদিয়া পর্যন্ত যে জাহাজ চলাচলের পথ রয়েছে এবং সেখান দিয়ে যে জাহাজ চলাচল করছে সেখানে প্রতি বছরই দেখা যাচ্ছে সেই পথটি সিল্টেড হয়ে যাচ্ছে। এই পথটি প্রপার ড্রেজিং এর কোন ব্যবস্থা করা হয়েছে কি?

**শ্রী রবীন মুখার্জী ঃ** প্রপার কিনা জানি না তবে ড্রেজিং মাঝে মাঝে করা হয় এবং জাহাজ চলাচলের ব্যবস্থা চালু রাখার ব্যবস্থা করা হয়। এটা আমাদের করার কথা নয়।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় ঃ** এই পথে যাত্রীবাহী জাহাজ চলাচলের কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী রবীন মুখার্জী ঃ** না।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, পাটনা থেকে এলাহাবাদ পর্য্যন্ত জাহাজ চলাচলের রাস্তার যে পরিকল্পনা কেন্দ্রীয় সরকার নতুন করে করছেন সেটা কবে চালু হবে?

**শ্রী রবীন মুখার্জী ঃ** প্রথম কথা হচ্ছে, লকগেটটি আগে তৈরী হওয়া দরকার এবং তারপর পাটনা থেকে এলাহাবাদ যাবার কথা। এখন এটা কি করে বলব।

**শ্রী লক্ষ্মন চন্দ্র শেঠ ঃ** এই জাহাজ চলাচলের পথে হলদিয়াতে একটা টার্মিন্যাল হবার কথা। সেই টার্মিন্যালটি কবে নাগাদ নির্মান হবে তা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**মিঃ স্পীকার ঃ** এই অতিরিক্ত প্রশ্ন আসে না।

### উন্নত জাতের অড়হর ডালের বীজ

*৩৪৩ ( অনুমোদিত প্রশ্ন নং *৮৫১ ।) **শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি —

(ক) মুর্শিদাবাদে যে উন্নত জাতের অড়হর ডালের চাষ হয় তার বীজ অন্য রাজ্য থেকে আনা হয়েছে কি; এবং

(খ) রাজ্যের ডাল উৎপাদন বৃদ্ধিতে এই জাতটির কোনও ভূমিকা আছে কি?

**কমলকান্তি গুহ ঃ**

(ক) না;

(খ) হ্যাঁ।

**শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে উন্নত জাতের কোন ডালের বীজের ব্যবস্থা আছে কি?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মুর্শিদাবাদে সাম্প্রতিক কালে 'রবি' নামে একটি উন্নত জাতের অড়হর ডালের চাষ হচ্ছে। এটি রবি মরশুমে চাষের উপযোগী। বহরমপুর বিভাগীয় ডাল শস্য ও তৈলবীজ গবেষণা কেন্দ্রীয় এই উন্নত জাতটি উদ্ভাবিত হয়েছে।

**শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** পশ্চিমবঙ্গে যে হারে ডালের দাম বাড়ছে সেই পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গে

ডালের দাম কমাবার জন্য ব্যাপকভাবে ডাল চাষের কোন ব্যবস্থা মন্ত্রীমহাশয় করছেন কি?

**[1.30 – 1.40 p.m.]**

**শ্রী কমলকান্তি গুহ :** আমরা ব্যাপকভাবে চেষ্টা করছি। তবে একটা কথা বলে রাখি যে, আমাদের পশ্চিমবঙ্গে যে পরিমান ডালের প্রয়োজন হয় তার কাছাকাছি আমরা চেষ্টা করে যেতে পারব, কিন্তু পুরোটা মেটাতে পারব না।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় মন্ত্রী মহাশয়, উত্তর বঙ্গের জমিতে ডালের চাষ ভাল হয়, সুতরাং উত্তর বঙ্গে ডাল চাষকে সম্প্রসারিত করবার জন্য কি সরকারের তরফ থকে কোন উদ্যোগ গ্রহণ করা হচ্ছে?

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি বলছি যে, মূল প্রশ্নটি হচ্ছে অড়হর ডাল সংক্রান্ত, তবুও আমি বলছি যে, পশ্চিমবঙ্গের সর্বত্র উন্নত জাতের ডালের চাষ যাতে কৃষকরা করতে পারে তার জন্য বহরমপুরে বিভাগীয় ডাল শস্য, তৈলবীজ গবেষণা কেন্দ্র আছে, তারা বিভিন্ন উন্নত জাতের ডালের বীজ এবং মিনিকিট সরবরাহ করে।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, উন্নত জাতের যে অড়হর ডালের চাষ হয় তার বীজ কি মিনিকিটে পশ্চিমবাংলার সর্বত্র দেওয়া হয়?

**শ্রী কমলকান্তি গুহ :** সর্বত্র দেওয়া হয় না বা হবে না। যেখানে যেখানে অড়হর ডালের চাষ করা সম্ভব সেখানে সেখানে আমরা আপাতত ডেমনস্ট্রেসন ট্রায়াল হিসাবে দিচ্ছি, সাফল্য করলে আমরা সেখানে সেখানে কৃষকদের মধ্যে দেবার ব্যবস্থা করব।

**স্বাস্থ্য তথা সামাজিক অর্থনৈতিক পরিস্থিতি সংবলিত সার্ভে রিপোর্ট**

* ৩৪৪ ( অনুমোদিত প্রশ্ন নং * ১৪২০।) **শ্রী দেবপ্রসাদ সরকার :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি কলকাতা মেট্রোপলিটন এলাকায় স্বাস্থ্য তথা সামাজিক অর্থনৈতিক পরিস্থিতি সংবলিত এক সার্ভে রিপোর্ট ( এ রিপোর্ট অন্ দি হেলথ অ্যান্ড সোসিও ইকনমিক সার্ভে) স্থানীয় শাসন ও নগর উন্নয়ন দপ্তরের হস্তগত হয়েছে;

(খ) সত্য হলে, উক্ত রিপোর্টে নাগরিকদের স্বাস্থ্য, বাসস্থান ইত্যাদি সমস্যা বিষয়ে উল্লেখ করা হয়েছে কিনা; এবং

(গ) 'খ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত রিপোর্টের পরিপ্রেক্ষিতে সরকার কোন পদক্ষেপ গ্রহণ করার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) হ্যাঁ।

(খ) হ্যাঁ।

(গ) হ্যাঁ, বিষয়টি নিয়ে বিবেচনা করা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে সমস্যাগুলি সম্বন্ধে আপনি 'হ্যাঁ' বললেন সে সমস্যা গুলির মধ্যে উল্লেখ যোগ্য বিষয়গুলি কি কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** উল্লেখ যোগ্য বিষয় হচ্ছে — (১) নাগরিকদের স্বাস্থ্যের মান, (২) রোগ প্রতিশেধক টিকা গ্রহণের পরিসংখ্যান, (৩) পুষ্টির মান নির্ধারণ, (৪) প্রায়শই ঘটে এ রকম রোগের তালিকা প্রনয়ণ, (৫) হাসপাতালে শয্যার চাহিদা, (৬) বর্তমানে হাসপাতাল গুলির অবস্থা, (৭) নাগরিকদের মানসিক স্বাস্থ্যের অবস্থা, (৮) বাস-স্থান ও তার পরিবেশ, (৯) পানীয় জল সরবরাহ।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, যে রিপোর্ট টি আপনি পেয়েছেন, সে রিপোর্ট টি মুদ্রিত আকারে বের করেছেন কি; যদি না করে থাকেন, তাহলে কবে করবেন এবং সদস্যদের মধ্যে কি তা বন্টন করবেন ?

**শ্রী প্রশান্তকুমার শূর :** হ্যাঁ, এটা আমরা বের করেছি, এখন বিষয়টি হল এটা খুব বড় একটা রিপোর্ট, সুতরাং মাননীয় সদস্যদের মধ্যে বিলি করতে হলে কিছু সময় লাগবে, কারণ খুব বড় রিপোর্ট বলে বিষয়টি আমাদের বিবেচনা করে দেখতে হবে।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে রিপোর্টটি পেয়েছেন তার মধ্যে কলকাতা মেট্রোপলিটন এলাকায় কতজন অপুষ্টিজনিত রোগে ভুগছে তার উল্লেখ্য আছে কি এবং তাদের সম্বন্ধে কোন রিপোর্ট আছে কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি ইতিপূর্বেই দেবপ্রসাদ বাবুর একটি প্রশ্নের উত্তরে জানিয়েছি যে, রিপোর্ট টি খুবই বড় এবং এর মধ্যে অনেকগুলি বিষয় নিয়ে আলোচনা করা হয়েছে।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, এটা একটা গুরুত্বপূর্ণ সার্ভে হয়েছে, এর জন্য আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি। এখন আমার প্রশ্ন হচ্ছে এই সার্ভের উদ্যোগ কত দিন আগে গ্রহণ করা হয়েছিল এবং যে দিন থেকে গ্রহণ করা হয়েছিল তার আগে এ রকম কোন সার্ভে হয়েছিল কি বা কোন উদ্যোগ নেওয়া হয়েছিল কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এই সার্ভেটা আমরা শেষ করেছি ১৯৭৮ সালে। এটা সি.এম.ডি.এ, ইন্ডিয়ান স্টাটিসটিক্যাল ইনষ্টিটিউট এবং রাজ্যসরকার এই মিলে আমরা সার্ভে করেছি।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে সার্ভে সম্পূর্ন করলেন এর কপি আমাদের সদস্যদের মধ্যে বিলি করার ব্যবস্থা করবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি এর উত্তর আগেই দিয়েছি। রিপোর্টটা খুবই বড়, খুব বড় ভলিউম। আমি বিবেচনা করে দেখবো এটা সম্ভব কিনা সবাইকে সরবরাহ করার।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই যে কলকাতা মেট্রোপলিটানের উপর যে সার্ভে করলেন সেই রকম সার্ভে পশ্চিমবাংলার অন্যান্য পৌর এলাকায় করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি আগেই বলেছি, বৃহত্তর কলকাতার জন্য সি.এম.ডি.এ. ইন্ডিয়ান স্টাটিসটিক্যাল ইনষ্টিটিউট এবং রাজ্য সরকার সার্ভে করেছেন। আমার মনে হয় এটা স্বাস্থ্য দপ্তর এর উত্তর দিতে পারেন।

**শ্রী দেবী প্রসাদ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাচ্ছি, সার্ভে করবার আর কোন প্রয়োজন নেই। কলকাতা মুমূর্ষ নগরী মৃত নগরী যাতে দ্রুত হয় তারজন্য ফরাক্কার জল দেওয়া বন্ধ হয়ে গেছে এবং কাটোয়া থেকে দক্ষিনেশ্বর চড়া পড়ে গেছে এবং অচিরেই কলকাতার গঙ্গার উপর চড়া পড়ে

যাবে। সেইজন্য দিল্লীতে এর তৎপরতা চলেছে. দ্রুত সার্ভে চলেছে কবে মুমূর্ষ নগরীকে মৃত নগরীতে পরিণত করে কেওড়াতলায় নিয়ে যাওয়া যায়। সুতরাং আর সার্ভে করার দরকার আছে বলে মনে হয় না।

**মিঃ স্পীকার ঃ** এটা প্রশ্ন হয় না।

**জলপাইগুড়ি জেলায় ইনটিগ্রেটেড চাইল্ড ডেভলপমেন্ট স্কীম**

* ৩৪৫ ( অনুমোদিত প্রশ্ন নং * ১৮০১ ।) **শ্রী মনোহর তিরকী ঃ** ত্রাণ ও কল্যান (কল্যান) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) জলপাইগুড়ি জেলার কোন কোন ব্লক এলাকায় ইনটিগ্রেটেড চাইল্ড ডেভলপমেন্ট স্কীম চালু করা হয়েছে; এবং

(খ) বাকী ব্লকগুলিতে এই স্কীম চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

(ক) জলপাইগুড়ি জেলার নিম্নলিখিত ব্লক এলাকায় এই প্রকল্প চালু আছে ঃ—

১। মাল

২। কুমারগ্রাম

৩। আলিপুরদুয়ার - ২

৪। মাদারহাট

এবং

৫। কালচিনি

(খ)১৯৮৫-৮৬ সালে জেলার জলপাইগুড়ি অন্য কোনও ব্লকে এই স্কীম চালু করার পরিকল্পনা নেই।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** জলপাইগুড়ি জেলার যে সমস্ত ব্লকে ইনটিগ্রেটেড চাইল্ড ডেভলপমেন্ট স্কীম চালু হয়েছে তাতে করে কত শিশু এই প্রকল্পগুলি থেকে উপকৃত হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** প্রায় ৫৫ হাজারের মতন।

**শ্রী সরল দেব ঃ** ২৪-পরগনা জেলার বিভিন্ন ব্লকে বিশেষ করে বারাসাত ১ নম্বর এবং ২ নম্বর ইনটিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট প্রোগ্রাম স্থাপন করবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ১৯৮৫/৮৬ সালে এ পর্যন্ত কেন্দ্রীয় সরকার অনুমোদন করেছেন। ১৯৭৮ সালে মাদার এ্যান্ড চাইল্ড কেয়ার প্রোগ্রাম যে যে ব্লকগুলিতে ছিল সেটা আপ গ্রেড করার সিদ্ধান্ত নিয়েছেন। তবে তারা কথা দিয়েছেন আরোও সামান্য কিছু দিতে পারেন। সেটা ঠিকমত জানা হয়নি। ১৯৮৫/৮৬ সালে যেটি আপগ্রেড করা হয়েছে তারমধ্যে ২৪ পরগনার বনগাঁ রয়েছে। বারাসাত নেই।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** জলপাইগুড়ি জেলায় আই.সি.ডি.এস প্রকল্প চালু হওয়ার পরেও বর্ডার এরিয়া প্রজেক্ট চালু ছিল। এখন এই সমস্ত প্রকল্পগুলিকে ইউনির্ফম স্কেলে আনার কোন চিন্তা সরকার করছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আই.সি.ডি.এস এটা সেন্ট্রাল স্পনসর্ড স্কীম। রাজ্যসরকারের সহযোগীতা

রয়েছে আর মাননীয় সদস্য যে প্রকল্পগুলি বললেন ফ্যামিলি এ্যান্ড চাইল্ড ওয়েলফেয়ার প্রজেক্ট, বর্ডার এরিয়া প্রজেক্ট, ওয়েলফেয়ার এ্যাডভাইসারী বোর্ড এই বর্ডার এরিয়া প্রজেক্ট এবং ফ্যামিলি এ্যান্ড চাইল্ড ওয়েলফেয়ার প্রজেক্ট এদের আওতায় সীমাবদ্ধ। ইনটিগ্রেটেড চাইল্ড ডেভেলপমেন্ট স্কীম অত্যন্ত ব্যাপক। এর ব্যাপকতা অনেক বেশী। এগুলি এই মূহুর্তে ইনটিগ্রেড করার এ্যারেঞ্জমেন্ট আমরা করে উঠতে পারিনি, কারণ ষ্টাফ এ্যাবসার্বসানের পরিকল্পনা রয়েছে। এটা করতে পারলে ইনটিগ্রেসানের প্রশ্ন উঠবে। ততদিন পর্যন্ত পাশাপাশি সমস্ত প্রকল্পগুলি চলবে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে চালু হয়েছে, তা যেগুলি চালু হয়েছে সেগুলিতে কর্মী নিয়োগ করা হয়েছে কিনা এবং একেবারে সত্যিকাল চালু হয়েছে কিনা দয়া করে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** আমরা চালুর টেকনিক্যাল যে অর্থটা বুঝি তা হচ্ছে যে সময় থেকে প্রকল্পটির এ্যাডভান্স সেকসন ইনিসিয়েটেড হয়, অর্থাৎ কর্মী নিয়োগ, কর্মীদের প্রশিক্ষন তখন থেকেই সরকারী ভাষায় তাকে চালু বলে। এ্যাকচুয়ালী ৩টি আলাদা আলাদা জায়গায় চালু হয়েছে।

### আমন ও বোরো ধানের উৎপাদন

*৩৪৭ ( অনুমোদিত প্রশ্ন নং * ১২৫৪।) **শ্রী নবনী বাউরী :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৮৪-৮৫ সালে মোট কত আমন ও বোরো ধান উৎপাদিত হইয়াছে; এবং

(খ) পূর্বের বৎসরের তুলনায় এই উৎপাদনের হার কম না বেশী?

**কমল কান্তি গুহ :**

(ক) ১৯৮৪-৮৫ সালে ৯২ লক্ষ ৪২ হাজার ৪২৫ টন আমন ধান উৎপন্ন হয়েছে। চাল হিসাবে ৬১লক্ষ ৬২ হাজার টন। বোরো ধানের উৎপাদন তথ্য এখনই দেওয়া সম্ভব নয় কারণ বোরো ধান এখনো মাঠে আছে।

(খ) বর্তমান বৎসরে আমন ধানের উৎপাদনের হার পূর্ব বৎসরের তুলনায় বেশী।

**শ্রী নবনী বাউরী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আমন ধানের উৎপাদন পূর্ব বৎসরের তুলনায় বেশী হয়েছে, বোরোধান পূর্ববৎসরের তুলনায় কতটা পরিমান বেশী হয়েছে দয়া করে জানাবেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** গত বৎসরের তুলনায় ৫৯ লক্ষ টন বেশী হয়েছে, বোরো ধানের কথা এখন বলতে পারছি না, একটু সময় লাগবে, তবে অনুমান করছি দুলাখ টন বেশী হবে।

**শ্রী শ্রীধর মালিক:** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি — যে কি পরিমাণ আমন এবং কি পরিমাণ বোরো ধান এ বছরে চাষ হয়েছে? কতখানি জমিতে?

**শ্রী কমলকান্তি গুহ :** আমাদের আমন ধান চাষ হয়েছে ৪১ লক্ষ হেক্টর এবং বোরো ধান চাষ হয়েছে ৯লক্ষ হেক্টর জমিতে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, দয়া করে জানাবেন কি যে ইতিমধ্যে ইনসেনটিভ রাইস কালটিভেশনের কোন প্রোগ্রাম এই রাজ্যে নেওয়া হয়েছে কিনা কোথায় কোথায় নেওয়া হয়েছে, এবং এই বাবদে চাষীদের কিছু সুবিধা দেওয়া হয়েছে কিনা?

**শ্রী কমলকান্তি গুহ :** নেওয়া হয়েছে কয়েকটি ব্লকে, তবে ব্লকের নামগুলি এখনি দিতে পারছি না এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের অনুদান আছে ১০ লক্ষ টাকা, সেই সমস্ত ব্লকে অনুদান হিসাবে দেবেন।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি — যে ১৯৭৭ সালের আগে এই পশ্চিমবঙ্গে আমন এবং বোরো ধান কত চাষ হোতো?

**মিঃ স্পীকার :** এখন উনি বলতে পারবেন না, নোটিশ দেবেন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন সেটা কি ক্রপ কাটিং করা হয় না বীজ যে পরিমাণ বিক্রি হয়েছে তার ভিত্তিতে জানা যায়?

**শ্রী কমলকান্তি গুহ :** আমি সঠিক উত্তর এখন দিতে পারছি না, আমাদের কৃষি [illegible] য় রিপোর্ট দেন সেটাকে আমরা সঠিক বলি না। পরে যে পুরো রিপোর্ট টা পাই সেটাকেই আমরা [illegible] থাকি।

**চাকদা ব্লকের মানুষমারা গ্রামে গভীর নলকূপ বসানোর সিদ্ধান্ত**

* ৩৪৯ ( অনুমোদিত প্রশ্ন নং * ১৯২৫।) **শ্রী সুভাষ বসু :** কৃষি (ক্ষুদ্র সেচ ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে বৎসরাধিক কাল পূর্বে নদীয়া জেলা পরিষদ ও ক্ষুদ্র সেচ বিভাগের ইঞ্জিনীয়ারদের মধ্যে যৌথ আলোচনায় চাকদা ব্লকের মানুষমারা গ্রামে সেচের সুবিধার্থে একটি গভীর নলকূপ বসাবার সিদ্ধান্ত গৃহীত হয়েছিল; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, প্রস্তাবিত নলকূপ বসাবার কাজ কতদূর অগ্রসর হয়েছে?

**শ্রী কানাই ভৌমিক :**

(ক) উক্ত আলোচনার বিষয়ে সরকার অবহিত নহেন।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুভাষ বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ঐ ব্লকের কোথায়ও গভীর নলকূপ বসানো হচ্ছে কিনা বা বসাবার জন্য কোন স্থান নির্ধারিণ করেছেন কিনা এবং এক্ষেত্রে স্থানীয় এম.এল.এর কোন মতামত দেবার সুযোগ আছে কিনা?

**শ্রী কানাই ভৌমিক:** নদীয়া জেলায় ১৯৮৪/৮৫ সালে ১০টি গভীর নলকূপ বসাবার ব্যবস্থা হয়েছে এবং তার শতকরা ৭০ ভাগ জেলা পরিষদ স্থির করেছেন, শতকরা ৩০ভাগ ডিপার্টমেন্ট স্থির করেছেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** এখানে দেখুন, গ্রামের নাম হচ্ছে মানুষমারা, তাই যাতে কোন পরিকল্পনা সেখানে না নেওয়া হয় তারজন্য আমি মাননীয় মন্ত্রীকে বলছি।

**মিঃ স্পীকার :** আপনি তো এখানে প্রশ্ন না করে উপদেশ দিলেন!

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় মন্ত্রী মহাশয় এই যে ৭০ ভাগ জেলা পরিষদ এবং ৩০ ভাগ ডিপার্টমেন্টের মাধ্যমে হচ্ছে বলে জানালেন, কার সঙ্গে যোগাযোগ করে এগুলো স্থির করেন সেটা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী কানাই ভৌমিক:** এক্ষেত্রে জনসাধারণ যে সমস্ত দরখাস্ত সরাসরি করেন সেগুলো ডিপার্টমেন্টে আসে, কিছু কিছু মাননীয় সদস্যও ডিপার্টমেন্টের কাছে বিভিন্ন প্রশ্ন নিয়ে আসেন। আমরা সেই সমস্তটাই সার্ভে

করে দেখি এবং সেই সময় ভূগর্ভস্ত জলের সার্ভে রিপোর্টটাও পর্যালোচনা করি। ফাইনান্সী ডিপার্টমেন্ট এই ৩০ ভাগটা স্থির করেন।

**ডঃ হরমোহন সিংহ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়. বললেন যে জেলা পরিষদ ৭০ ভাগ এবং ডিপার্টমেন্ট ৩০ ভাগ করে থাকে। এক্ষেত্রে সেন্টপারসেন্ট যে জেলা পরিষদকে দেওয়া হোল না এটা কি অনাস্থাসূচক নয়? উত্তরটা অনুগ্রহ করে দিন।

**শ্রী কানাই ভৌমিকঃ** গভর্ণমেন্ট অর্ডারে যা আছে সেই অনুযায়ী এটা ফিক্সড্ হয়েছে।

**শ্রীমতি ছায়া ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, যে সমস্ত দরখাস্ত মাননীয় সদস্যরা আপনাদের অফিসারদের দেন সেগুলোও বিবেচনা করেন। কিন্তু আমার তিক্ত অভিজ্ঞতা হচ্ছে, অফিসারদের কাছে হাজার আবেদন নিবেদন করা সত্ত্বেও গ্রামের মানুষের এই সমস্ত দরখাস্তের প্রতি কোন সুবিচার হয় না। আমার মনে হয় অফিসাররা এক্ষেত্রে নিজেদের খুশীমত কাজ করেন। এক্ষেত্রে কোন সদস্য যার দরখাস্ত বিবেচিত হয়েছে তার নাম উল্লেখ করতে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী কানাই ভৌমিকঃ** এটুকু বলতে পারি, এই সম্পর্কে যদি কোন অভিযোগ থেকে থাকে দয়া করে আমার কাছে পাঠাবেন।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, নদীয়া জেলা পরিষদের অনুমোদন নিয়ে চাকদায় একটি ডিপ টিউবওয়েল যা বসাবার ব্যবস্থা হয়েছিল সেই সিদ্ধান্তকে বাতিল করে দিয়ে অন্য জায়গায় এটি বসাবার ব্যবস্থা হয়েছে — এটা জানেন কিনা?

**মিঃ স্পীকার ঃ** নোটিশ দেবেন, উনি এখন বলবেন কি করে?

**ধর্মতলায় উড়ালপুল স্থাপন**

* ৩৫১ ( অনুমোদিত প্রশ্ন নং * ১৮৬১।) **শ্রী সরল দেব ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) কলকাতায় ধর্মতলার মোড়ে উড়ালপুল স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্তকুমার শূর ঃ**

(ক) লেনিন সরণী ও জহরলাল নেহেরু রোডের সংযোগস্থলে একটি উড়ালপুল তৈরীর পরিকল্পনা করা হয়েছে।

(খ) সি.ইউ.ডি.পি. — ৩ পরিকল্পনাকালে (১৯৮৮ পর্য্যন্ত) উপরিউক্ত প্রকল্পে কোন অর্থ বরাদ্দ না থাকায় পরিকল্পনা বাস্তবায়নের কাল সম্পর্কে এখন কিছু বলা সম্ভবপর নয়.।

**[1.50 – 2.00 p.m.]**

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই পরিকল্পনার জন্য যে টাকা খরচ হবে তার জন্য কেন্দ্রের অনুমোদন পাওয়া যাবে বলে মনে হয়?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আপনারা জানেন যে ক্যালকাটা আরবান ডেভলপমেন্ট প্রোগাম আমরা কেন্দ্রের সাথে আলোচনা করে করে থাকি। সি.ইউ.ডি.পি বরাদ্দ করতে পেরেছি। তার মধ্যে এটা আমরা

সংযোজন করতে পারিনি।

## Formation of a State Jute Corporation

* 352 (Admitted question No. * 919.) **Shri HABIBUR RAHAMAN** : Will the Minister in charge of the Agriculture Department be pleased to refer to the 34-Point Programme announced by the Government and to state –

(a) the steps taken by the Government to fulfil its Commitment for formation of a State Jute Corporation to give protection to interests of Jute Growers; and

(b) What success has been achieved in the matter so far?

**শ্রীকমলকান্তি গুহ** :

(a) এবং (b) রাজ্যস্তরে একটি জুট কর্পোরেশন স্থাপনের বিষয়টি সরকারের পরীক্ষাধীন আছে।

**শ্রী সরল দেব** : এই কর্পোরেশন গঠন করবার ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কোন অনুমোদনের প্রয়োজন আছে কি?

**শ্রী কমল কান্তি গুহ** : কেন্দ্রীয় সরকারের অনুমোদনের কোন প্রয়োজন নেই।

### বাগনান থানাকে মিউনিসিপ্যালিটির অন্তর্ভুক্তিকরণ

* ৩৫৩ ( অনুমোদিত প্রশ্ন নং * ৮৮৮।) **শ্রী রবীন্দ্র ঘোষ** : স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) বাগনানে থানাকে মিউনিসিপ্যালিটির অর্ন্তভুক্ত করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রশান্ত কুমার শূর** :

(ক) হাওড়া জেলার বাগনান এলাকায় একটি মিউনিসিপ্যালিটি গঠন করার প্রস্তাব বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের বিবেচনাধীন আছে।

(খ) নতুন পৌরসভা গঠনের প্রাথমিক পর্যায়ের কাজ শেষ হয়েছে। আশা করা যায় ১৯৮৫-৮৬ সালের মধ্যে প্রস্তাবিত মিউনিসিপ্যালিটি গঠন করা সম্ভব হবে।

**শ্রী রবীন্দ্র ঘোষ** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বাগনানে যে পৌরসভা হবার পরিকল্পনা আছে সেই ব্যাপারে বাগনান এলাকায় সমস্ত তদন্ত শেষ হয়ে গেছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : নিশ্চয়ই, আমার উত্তরেই আমি সেই কথা বলেছি। বাগনানের যে অংশ নেওয়া হবে সেই গুলি হল বাগনান। হিজলক, তেনপুর, নবাসন, গোপালপুর, চন্দ্রপুর, খালিনান, খালোর, মহাদেবপুর, শীতলপুর, রামচন্দ্র পুর, রান্তি এবং দুর্লভপুর। সুতরাং আমি যা বললাম সেটা আমার উত্তরেই

আছে। আমার মনে হয় এই বছরের মধ্যেই অর্থাৎ ১৯৮৫/৮৬ সালের মধ্যেই এটা পৌরসভা হিসাবে ঘোষনা করতে পারবো।

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, হাওড়া জেলার আর কোন থানা এই রকম পরিকল্পনার মধ্যে আছে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** অন্য কোন এলাকা নেবার সম্পর্কে কোন পরিকল্পনা এই সরকারের বর্ত্তমানে নেই।

**শ্রী রাজকুমার মন্ডল ঃ** উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটির অন্তভূক্ত হয়েছে। এর মধ্যে কিছু অংশ বাদ আছে এবং কিছু অংশ হয়েছে। বাউরিয়া থানার অন্তর্গত ফ্রোড গ্রষ্টর নর্থ মিল এই অংশ বাদ আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই অংশকে মিউনিসিপ্যালিটির অর্ন্তভুক্ত করার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** উলুবেড়িয়ার যে অংশ বাদ পড়েছে সেটা যদি পৌরসভার সঙ্গে সংযোজন করতে হয় তাহলে সেখানকার অধিবাসী বা কোন বিধায়ক সরকারের কাছে প্রস্তাব দেন তাহলে সেটা আমরা নিশ্চই বিবেচনা করবো।

**বারাকপুর মহকুমার খড়দহ, বেলঘরিয়া ও নিমতা অঞ্চলে বর্ষার জল নি[illegible] পরিকল্পনা**

* ৩৫৪( অনুমোদিত প্রশ্ন নং * ১৫০২।) **শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য ঃ** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) ২৪ পরগনার জেলারঅন্তগর্ত বারাকপুর মহকুমার খড়দহ , বেলঘড়িয়া, ও নিমতা থানা অঞ্চলের বর্ষার জল নিস্কাষণের জন্য কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

(ক) খড়দহ মিউনিসিপ্যালিটিঅঞ্চলে জল নিষ্কাষণের জন্য এ্যান্টি ম্যালেরিয়া খাল সংস্কারের একটি প্রকল্প নেওয়া হয়েছে।

বেলঘরিয়া ও নিমতা অঞ্চলের জন্য এরকম বড় প্রকল্প নেই।

(খ) খড়দহ প্রকল্পের কাজ জুন, ১৯৮৭ নাগাদ সম্পন্ন হবে বলে আশা করা যায়।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, তার উত্তরে বললেন, তিনি খড়দহের জন্য একটি প্রকল্প হাতে নিয়েছেন এবং বেলঘরিয়া, নিমতা এলাকার জন্য কিছু হাতে নেন নি। দমদম , বেলঘরিয়া এবং নিমতা অঞ্চলের জল বর্ষার সময় বাগজোলা ড্রেনেজ ক্যানেল দিয়ে বিদ্যাধরী নদীতে গিয়ে পড়ে। এটাকে একটা বিরাট অভিশাপ বলতে পারেন যে,বাগজোলা ড্রেনেজ ক্যানেলটি সংস্কারের অভাবে ক্রমান্বয়ে সিলটেড্ হয়ে যাচ্ছে। বাগজোলা ড্রেনেজ ক্যানেলটি সিলটেড্ হওয়া বন্ধ করতে পারমানেন্ট কোন ব্যবস্থা গ্রহণের কথা আপনি কি চিন্তা করছেন? প্রতি বছর বন্যার হাত থেকে ঐ এলাকার লোকেদের বাঁচাবার জন্য কোন পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এই খালটি সংস্কারের দায়িত্ব হচ্ছে সেচ দপ্তরের। তাহলেও,আমি একথা বলতে পারি যে, সি.এম.ডি.এ দ্বিতীয় পরিকল্পনায় এই খালটির সংস্কারের জন্য অর্থ বরাদ্দ করেছে। বাগজোলা খালের একটি অংশ সংস্কারের জন্য এই বছরেই আমরা আর্থিক সংস্থানের জন্য বরাদ্দ রেখেছি। এই বছরে বাগজোলা অঞ্চলের কেষ্টপুর টালিনালা এবং কলকাতার মেন ক্যানেল এবং সাকুলার ক্যানেল ইত্যাদির জন্য প্রায় ৩২ কোটি টাকা বরাদ্দ করেছি। সেচ দপ্তরকে এই কাজগুলো ত্বরান্বিত করে কাজ করার দায়িত্ব দেওয়া হয়েছে। তারা যখনই আমাদের কাছে উক্ত কাজের জন্য টাকা চাইবেন, তখনই পাবেন।

**শ্রী কমল সরকার :** খড়দহের যে খালটা সম্বন্ধে বলা হয়েছে, সেটা দীর্ঘ ১৫/২০ বছর দরে ক্রমশঃ বুজে একটা নারকীয় অবস্থায় এসে দাঁড়িয়েছে। সেজন্য এখানে পাম্প বসিয়ে যদি জল না বার করে দেওয়া যায়, তাহলে এখানকার লোকেদের ম্যালেরিয়া হবে বলে ধারণা হয়েছে। এভাবে কোন কথা কি মাননীয় মন্ত্রী মহাশয় ভাবছেন ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** সেজন্যই তো আমরা এই বছরে টাকা বরাদ্দ রেখেছি। আমি দু একটি স্থানে গিয়েছি। সংস্কারের কাজ ওখানে ইতিমধ্যেই শুরু হয়ে গিয়েছে।

**স্টেট ওয়াটার বোর্ডের সার্ভে**

* ৩৫৫ ( অনুমোদিত প্রশ্ন নং * ১৬১৩) **শ্রী অনিল মুখার্জী :** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) স্টেট ওয়াটার বোর্ড সারা পশ্চিমবাংলার কতগুলি জেলার সার্ভে শেষ করেছে;

(খ) ১৯৭৭-৭৮ থেকে ১৯৮৩-৮৪ সালের মধ্যে পেরিনিয়াল সোর্স অব ওয়াটার খুঁজে বের করার জন্য কতগুলি জেলায় বোরিং করেছে; এবং

(গ) তাদের রিপোর্ট রাজ্য সরকার পেয়েছেন কিনা?

**শ্রী কানাই ভৌমিক :**

(ক) বিভিন্ন জেলার মোট ২৮টি ব্লক ছাড়া যারা রাজ্যের সমস্ত জেলাগুলির অবশিষ্ট ৩০৭টি ব্লকের সার্ভের কাজ স্টেট্ ওয়াটার ইনভেসটিগেশন ডিরেকটরেট করেছে।

(খ) উক্ত সময়ের মধ্যে স্টেট ওয়াটার ইনভেসটিগেশন ডিরেকটরেট ৪ টি জেলায় ২৬টি স্বল্প ও মাঝারি ব্যাসের কূপ ভূগর্ভস্থ জল অনুসন্ধানের উদ্দেশ্যে খনন করেছে।

(গ) হ্যাঁ।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়, সার্ভে সম্বন্ধে যে কথা বললেন, তারমধ্যে বাঁকুড়া জেলার জন্য কতগুলো হয়েছে এবং তারমধ্যে ওঁদা অঞ্চলে কতগুলো বোরিং এর কাজ হয়েছে বলবেন কি?

**শ্রী কানাই ভৌমিকঃ** ওঁদাতে কতগুলো করা হয়েছে, তা আমি বলতে পারব না। কিন্তু ২৬টি যে বোরিং হয়েছে, তা আমি বলে দিচ্ছি। বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর এবং হাওড়া জেলায় ২৬টি ব্লকে বসানোর কাজ হয়েছে। এরমধ্যে ৮টি কূপকে ইতিমধ্যেই নলকূপে পরিবর্তিত করা হয়েছে।

**শ্রী অনিল মুখার্জী ঃ** বাঁকুড়া জেলার মধ্যে দিয়ে দ্বারকেশ্বর নদী বয়ে গিয়েছে। এর মধ্যে পেরেনিয়াল সোর্স অফ ওয়াটার এর কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী কানাই ভৌমিকঃ** আপনি নোটিশ দেবেন, বলে দেব।

**শ্রী সরল দেব ঃ** পেরেনিয়াল সোর্স অফ ওয়াটারের যে সার্ভে রিপোর্ট আপনি পেয়েছেন তা মাননীয় সদস্যদের অবগতির জন্য দয়া করে বিলি করলে ভাল হয়।

**শ্রী কানাই ভৌমিকঃ** আমি রিপোর্টটা পাওয়ার পর চিন্তা করব।

**শ্রী নীরোদ রায়চৌধুরী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, ২৪ পরগনা জেলার বারাসাত সাব ডিভিসানের বেশ কয়েকটি অঞ্চল যেমন — রায়তোরা, পিথবা, কুমরো এবং নূরনগরে প্রভৃতি কয়েকটি অঞ্চলে প্রতি বছর জলের লেবেল নীচের দিকে নেমে যায়। এই বছরও ৫৫ফিট নীচে নেমে গেছে ফলে জল আসছে না, এই সম্পর্কে আপনারা কোন সার্ভে করছেন কি বা করার কোন সিদ্ধান্ত আছে?

## Held over started Questions

## (to which answers were laid on the table)

### বাঁকুড়া জেলায় ট্রাক ও বাস দুর্ঘটনার সংখ্যা

*৮৯ (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৮) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় ১৯৮৩ সালের ১ লা জানুয়ারী হইতে ১৯৮৫ সালের ৩১ সে জানুয়ারী পর্যন্ত কতগুলি ট্রাক ও বাস (সরকারী ও বেসরকারী) দুর্ঘটনা ঘটিয়াছে;

(খ) উক্ত সময়ে দুর্ঘটনার ফলে কতজন আহত ও নিহত হয়েছে এবং ক্ষতিগ্রস্থদের মোট কত টাকা ক্ষতিপূরণ হিসাবে দেওয়া হইয়াছে; এবং

(গ) পশ্চিমবাংলাতে ব্যাপকভাবে বাস ও ট্রাক দুর্ঘটনার বন্ধ করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**Minister-in-charge of the Home (Transport) Department :**

(ক) ১১১টি

(খ) আহতের সংখ্যা ৩৬ এবং নিহতের সংখ্যা ৭৫ ক্ষতিপূরণ বাবদ ১,১৯,৫০০.০০ টাকা দেওয়া হয়েছে।

(গ) গাড়ীর যোগ্যতা নির্ণয় নবীকরণের উপর বিশেষ নজর দেওয়া হচ্ছে।

### মেদিনীপুর জেলার সবং ব্লকে কেলেঘাই ও কপালেশ্বরী নদীর উপর আর এল আই স্কীমের পাম্প

*২১৭ (অনুমোদিত প্রশ্ন নং *১৪৩২।) **ডঃ মানস ভুইঞ্যা ঃ** কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার সবং ব্লকে কেলেঘাই ও কপালেশ্বরী নদীর উপর কয়টি আর এল আই স্কীমের পাম্প রহিয়াছে;

(খ) কোন্ কোন্ মৌজায় সেইগুলি রহিয়াছে;

(গ) ইহা কি সত্য যে নদীর জলের নাব্যতা কমে যাওয়ায় পর পর দুই বৎসর বোরো চাষীরা ক্ষতিগ্রস্থ হইয়াছেন; এবং

(ঘ) সত্য হইলে, এই বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**Minister-in-charge of Minor Irrigation Department :**

(ক) মেদিনীপুর জেলার সবথেকে কেলেঘাই ও কপালেশ্বরী নদীর উপর মোট ৯ টি আর. এল. আই. স্কীমের পাম্পসেট আছে।

(খ) নিম্নলিখিত মৌজাগুলিতে অবস্থিত উক্ত ৯টি স্কীমে পাম্পসেট গুলি আছে — (১) কান্তিপুর, (২) দেহাটি, (৩) ধামসাই, (৪) নারায়ণ গড়, (৫) মাসমপুর, (৬) খরিকা, (৭) রাউতাড়াবাড়ি, (৮) চালকুড়ি, (৯) নেধুয়া।

(গ) কেবলমাত্র গত বোরো মরশুমের পক্ষে আংশিকভাবে সত্য।

(ঘ) কেবলমাত্র গত বৎসরে বোরো চাষীদের ক্ষতি দূরীকরণের জন্য সরকার সাধ্যমত মাঠের ফসল রক্ষার নিমিত্ত কিছু কিছু বেসরকারী অগভীর নলকূপ চালাতে সাহায্য করেছে। ফলে বেশ কিছু ফসল রক্ষা পেয়েছে।

## Started Questions

## (to which answers were laid on the table)

### হাওড়ার পদ্মপুকুর জলাধার প্রকল্প

* ৩২৯। অনুমোদিত প্রশ্ন নং *৩৩৪)। **শ্রী অশোক ঘোষ :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) হাওড়া করপোরেশনের অন্তর্ভুক্ত পদ্মপুকুর জলাধার প্রকল্পটিতে কত টাকা ব্যয় হয়েছে ;

(খ) কোন্ কোন্ কন্ট্রাক্টারকে এই কাজে নিয়োগ করা হয়েছিল ; এবং

(গ) পাইপ সংক্রান্ত কাজের গাফিলতির জন্য কারও বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া হয়েছে কি?

Minister-in-charge on Local Govt. an Urban Development Dept.

(ক) মোটামুটি ভাবে ৮ কোটি ৯৬ লক্ষ ৩৯ হাজার টাকা ব্যয় হয়েছে।

(খ) ১। জিত মিলার কোং

২। ম্যাকিনটশ বার্ন কোং

৩। ক্যালকাটা কমার্শিয়ল কোং

৪। শালিমার টার প্রোর্ডাকটস্ (প্রা) লিঃ।

৫। বি. এম. এস. কোং

৬। ট্রেডিং ইঞ্জিনিয়ার্স (ইনটার ন্যাশানাল) নিউ দিল্লী

৭। ইন্দো আমেরিকান কমার্স (প্রা) লিঃ।

(গ) না।

## Scarcity of drinking water in Bolpur Town

* 332 (Admitted question No. * 2020.) **Dr. SUSHAOVAN BANERJEE :** Will the Minister in charge of the Health and Family Welfare (Urban Water Supply) Department be pleased to state –

(a) Whether the Government has taken steps to solve the problem of acute scarcity of drinking water in Bolpur Town of Birbhum district;

(b) if so,

(i) the steps taken and with what result;

(ii) Whether there is any proposal to sink deep tubewell (s) in the area; and

(iii) whether the Government has asked the Central Ground Water Board to help in locating a lasting layer of sub soil water?

**Minister-in-charge for Health and Family Welfare (Urban Water Supply Department)**

a) Yes.

b) i) Water Supply Schemes were sanctioned from time to time with deep tubewells as source. But the yield from these tubewells being unsatisfactory bacause of uncertain ground water resources, possibility of a satisfactory and permanent solution with surface water as source was explored. For this purpose a sum of Rs. 60,000 was sanctioned for investigation by sinking of two exploratory tubewells in the river bed at Kopai.

To meet immediate shortage of water a sum of Rs. 7.00 lakhs was sanctioned last year under drought relief programme which includes sinking of a deep tebewells.

ii) Yes.

iii) No.

কর্পোরেশনের নির্বাচন করলেন না কেন। আমি এই প্রশ্নের উত্তর মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আশা করছি। ১৯৮৪ সালে লোকসভা নির্বাচন এবং ১৯৮২ সালে বিধানসভা নির্বাচন এবং সম্প্রতি উপনির্বাচন হয়ে গেল। এতে আরবান এলাকার মানুষ বামফ্রন্টের বিরুদ্ধে রায় দিয়েছে বলে প্রশান্তবাবু আশঙ্কা বোধ করছেন। এবার তিনি ফিরে আসবেন কিনা। তাই এই নির্বাচন পিছিয়ে দিতে চাইছেন কিনা আমার জানা নেই। সাধের কলকাতা কর্পোরেশনকে সাজাবার জন্য তার হাত প্রসারিত হয়েছিল — যাদবপুর, বেহালায় হাত প্রসারিত হয়েছিল। তিনি ভেবেছিলেন ওখানকার মানুষ বুঝি প্রশান্তবাবুকে সমর্থন করে কলকাতা কর্পোরেশনকে তার হাতে তুলে দেবেন এবং সেই ভাবে বিল আনা হয়েছিল। ঐ সব জায়গা কলকাতা কর্পোরেশনের অর্ন্তভুক্ত করার জন্য। বিগত লোকসভা নির্বাচন প্রশান্তবাবুকে নতুন করে রাস্তা ভাবাচ্ছে। আজকে যাদবপুরের ঘাটি, হাতছাড়া, দমদমের ঘাটি হাতছাড়া, এই সব বাহানা দিয়ে কর্পোরেশনের নির্বাচন পৌঁছোবেন কিনা আমার জানা নেই। এই Diloritte Hasking & Setts chartered Accountant একটা অডিট রিপোর্ট দিয়েছে, সেই অডিট রিপোর্ট এ আমরা দেখেছি ২০টি বিভিন্ন খাতে করপোরেশনকে যে এ্যাডভান্স দেওয়া হয়েছে ২৪ কোটি ৬৯ লক্ষ ৮৭ হাজার ১৮২-৭৫ পয়সা — এর মধ্যে থেকে করপোরেশন অফিসকে দেওয়া হয়েছে মাত্র ৩ কোটি ৭৮ লক্ষ ৬০ হাজার ৯৮২ টাকা আর কন্ট্রাক্টারদের দেওয়া হয়েছে ১৬ কোটি ২৯ লক্ষ ৫ হাজার ১৬-৫০ পয়সা। এ সম্বন্ধে এ্যাকাউটেন্ট মন্তব্য যা করেছে সেটা আমি জানি না প্রশান্তবাবুর নজরে এসেছে কিনা এ্যাকাউট্যান্ট মন্তব্য করেছেন Subsidairy ledgers for advance and Deposit have not been maintained up to date and no list showing the name of individualy parts to whom advance and deponts were made had been prepared এ সম্বন্ধে একটা কথা বলতে চাচ্ছি যে অডিট রিপোর্ট যেখানে বিরূপ মন্তব্য করেছেন যার বিরুদ্ধে মন্তব্য করা হয়েছে সে সম্বন্ধে মাননীয় মন্ত্রী মহাশয় কি এ্যাকসন নিয়েছেন? যদি তিনি তার জবাবী ভাষনে বলেন তাহলে খুশী হবো। লোন পড়ে আছে ১৭ কোটি ১৬ লক্ষ ৩৪২ হাজার ৬৯৯ টাকা। কারেন্ট লাইবিলিটিস এই অডিট রিপোর্ট আছে। এবং ১৭ কোটি ৬ লক্ষ ৯৭২ হাজার ১৩০ টাকা এই ব্যাপারে অবজারভার এর যে নোট আছে, সেইনোটে আরও সুন্দরভাবে সে সম্বন্ধে সেটা আছে। আমি আপনার মাধ্যমে প্রশান্তবাবুকে বলছি তিনি নিশ্চয় লক্ষ্য করেছেন এর উত্তর তিনি যেন দেন। Subsidiary ledgers in respect of deposit. liabilities and advance have not been maintained upto date and accordingly Central Ledger balances have been incorporation in the balance sheet.

কলকাতা কর্পোরেশনের এই যে ভূরি ভূরি দূর্নীতি এটা বলতে সকাল থেকে সন্ধ্যা হয়ে যাবে। তার আগে আমি একটু হাওড়ার কথা বলতে চাই। সম্প্রতি নির্বাচন প্রশান্তবাবুর বড় মুখ কালো করে দিয়েছে। তিনি হাওড়া কর্পোরেশন করে দিয়েছেন। সেখানে নির্বাচনের পর যখন ফলাফল বেরোয় তখন দেখা গেল কংগ্রেস এগিয়ে আছে। যখন গোনা হচ্ছিল তখন লাইট গেল নিভে। তারপর দেখা গেল সি.পি.এম. ২৬ হয়ে গেল আর কংগ্রেস হয়ে গেল ২৪। আমাদের মুখ্য মন্ত্রী জ্যোতিবাবু পদ্মপুকুর জল সরবরাহ প্রকল্প ঠিক নির্বাচনের আগে সামনে সাইরেন বাজিয়ে সেখানে গিয়ে নিজে মানুষদের জানালেন যে এই জল প্রকল্প উদ্বোধন করে আসছি এবং তিনি সেখানে গিয়ে সুইজ টিপলেন জলও বেরিয়েছে কিন্তু সেখানে পাইপ ফেটে গিয়ে আজকে হাওড়ার মানুষ জল পাচ্ছে না। কোটি কোটি টাকা খরচ হয়েছে। কোটি কোটি টাকা খরচ হয়েছে এই কন্ট্রাক্টারদের নিয়ে, কিন্তু আজ পর্যন্ত কোন এ্যাকশন এই দুর্নীতি পরায়ন কন্টাক্টারদের বিরুদ্ধে নেওয়া হয়নি। তাই মাননীয় মন্ত্রী

প্রশান্ত শূর মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তার তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5.30 – 5.40 p.m.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** ঃ মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় পৌর ও নগর উন্নয়ন স্থানীয় স্বায়ত্ব শাসন বিভাগের মন্ত্রী মহাশয় যে সমস্ত ব্যয় বরাদ্দ দাবী এখানে উত্থাপন করেছেন, তাকে আমি সমর্থন করছি। বিগত কংগ্রেস রাজত্ব এবং বামফ্রন্ট সরকারের ৭/৮ বছরের শাসনকাল, এর মধ্যে কলকাতা কর্পোরেশন এবং হাওড়া কর্পোরেশন, সঙ্গে সঙ্গে বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলো উন্নয়নের ক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গিগত পার্থক্য — কংগ্রেস আমলে যা ছিল এবং এখন যে দৃষ্টিভঙ্গী, সেই সম্পর্কে প্রথমে আমি কিছু পরিসংখ্যান উপস্থিত করতে চাই। কারণ এই পরিসংখ্যানের মধ্যে দিয়ে দৃষ্টিভঙ্গীগত পার্থক্যটা স্পষ্ট ভাবে ধরা পড়বে। মাথাপিছু বরাদ্দের যে হার সেটা যদি আমরা ধরি তাহলে কলকাতা এবং হাওড়া কর্পোরেশনের কংগ্রেস আমলে সেখানে মাথাপিছু বরাদ্দের পরিমান ছিল ১৯৭৬-৭৭ সালে৬১ টাকা এবং বর্তমানে বছরে কলকাতা এবং হাওড়া কর্পোরেশনে মাথাপিছু বরাদ্দের পরিমান ৬০ টাকা। সি.এম.ডি.এ. এলাকাতে, সি.এম.ডি.এ.'র অন্তর্ভুক্ত মিউনিসিপ্যালিটিতে ১৯৭৬-৭৭ সালে মাথাপিছু বরাদ্দ হতো ১৯ টাকা করে, ১৯৮১-৮২ সালে সেই বরাদ্দের পরিমাণ বেড়ে দাঁড়িয়েছে ৩০ টাকা এবং ১৯৮৪-৮৫ সালে ৫০ টাকা। নন-সি.এম.ডি.এ. এলাকা যেগুলো রয়েছে সেই ক্ষেত্রে কংগ্রেস আমলে বরাদ্দ হতো .৮৭ পয়সা, সেখানে ১৯৮১-৮২ সালে বরাদ্দের পরিমান হলো ১৩ টাকা এবং ১৯৮৪-৮৫ সালে বরাদ্দের পরিমান সম্ভাব্য যেটা ২০ থেকে ২৫ টাকা। এর থেকে খুব স্পষ্ট করে বোঝা যাচ্ছে, দুটো রাজত্ব, দুটো শাসন কাল, দুটো আদর্শ এবং দৃষ্টিভঙ্গীর পার্থক্য স্বভাবতঃই ঘটে গেছে। বিভিন্ন নগর জীবনে কলকাতা এবং অন্যান্য মফস্বল শহরগুলো উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকারের দৃঢ় পদক্ষেপ এটাই প্রমান করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা পরিসংখ্যান এখানে উপস্থিত করছি কলকাতার উন্নয়নের প্রশ্নে, ক্যালকাটা আর্বান ডেভলপমেন্ট প্রজেক্ট, সেই প্রজেক্টে যে দ্বিতীয় প্রকল্পের কাজ চলছিল তাতে বরাদ্দ ছিল ১০ কোটি টাকা। এখন যে প্রকল্পটা শুরু হবে তিন নং প্রকল্প, তাতে ৯৪ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে, যার মধ্যে সি.এম.ডি.এ'র আওতাভুক্ত মিউনিসিপ্যালিটি গুলো পাবে ৭৬ কোটি টাকা এবং কর্পোরেশনের জন্য ১৮ কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। এথেকে বোঝা যায় যে কলকাতার উন্নয়নের জন্য এবং বৃহত্তর কলকাতার উন্নয়নের জন্য বামফ্রন্ট সরকার যে আগ্রহী, অর্থ বরাদ্দের দিক থেকে দৃষ্টি দিলেই সেটা বোঝা যায়। আজকে কলকাতা সম্পর্কে বলা হচ্ছে, অতীতেও ঔপনিবেশিক শোষন ছিল কলকাতাতে, কলকাতাকে কেন্দ্র করে ও ঔপনিবেশিক শোষন এখানে বিস্তার করেছিল সমস্ত ভারতবর্ষ জুড়ে এবং স্বাধীন ভারতবর্ষের ৩০ বছর ধরে সেখানেও কলকাতাকে শোষন করার জন্য কেন্দ্রের যে দৃষ্টিভঙ্গী ছিল, সেই শোষন করা হয়েছিল। আপনারা জানেন যে জওহরলাল নেহেরু বলেছিলেন কলকাতাকে দুঃস্বপ্নের নগরী, প্রয়াতঃ প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধী বলেছিলেন অন্ধ নগরী এবং সম্প্রতি বর্তমানে প্রধানমন্ত্রী শ্রী রাজীব গান্ধী কলকাতাকে বলেছেন মুমূর্ষু নগরী। কেন এই সমস্ত কথা? তাঁদের তিন পুরুষের যে বক্তব্য তার পরিবর্ত্তন ঘটলো না কেন? তার কারণ হচ্ছে যে কলকাতার জীবনে অনেক সমস্যা আছে, কলকাতায় অন্য রাজ্য থেকে হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ এসে পৌঁছচ্ছে, এখানে বাড়তি জনসংখ্যার চাপ আছে। কলকাতার জন জীবন নানা দিক থেকে বিপর্যস্ত এটা সত্য, কিন্তু এ সত্বেও শিল্প, সহিত্য, বিজ্ঞান এবং অন্যান্য ক্ষেত্রে এখনও কলকাতাতে জীবনের কল্লোল শোনা যায়। জীবনের কল্লোল শোনা যায় বলে কলকাতা ভারতবর্ষের রাজনৈতিক ভাবনার, অগ্রচারী ভাবনার পথিকৃত বলে—এটা অতীতেও ছিল, বর্তমানেও আছে, অগ্রচারী ভাবনা এখান থেকেই শুরু হয়, সমস্ত

ভারতবর্ষ জুড়ে সেই অগ্রচারী ভাবনা ছড়িয়ে পড়ে। সেই জন্য দিল্লীর যারা শাসক দল তাদের বারবার তন্দ্রা ছুটে যায়। দিল্লীর প্রসাদ পটে, বাদশাহজাদার তন্দ্রা যেতেছে ছুটে।' অতীতে যে কথা বলা হয়েছে, আজও সামন ভাবে সেটা সত্য। যেহেতু এখানে সাংস্কৃতিক জীবন আছে, যেহেতু এখানে অগ্রচারী ভাবনার অনুশীলন হয়, যেহেতু এখানে যে অগ্রচারী ভাবনা তার প্রসার ঘটে যায় সারা ভারতবর্ষে, সে জন্য দিল্লীর শাসককুল বারবার কলকাতাকে নানা ভাবে সম্বোধন করে থাকেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরাধীন ভারতবর্ষে পশ্চিমবাংলায় মোট ১১১টি মিউনিসিপ্যালিটি ছিল এবং স্বাধীনতার পরে ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ৩০ বছরে বিভিন্ন মফঃস্বল শহর যেগুলি গড়ে উঠেছে, গ্রামাঞ্চল যেগুলি শহরে পরিণত হতে চলেছে সেখানে ওরা মাত্র ১৩টি মিউনিসিপ্যালিটি করেছিল। আর বামফ্রন্ট সরকার ১৯৭৭ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত ১৪টি মিউনিসিপ্যালিটি করেছেন। শুধু তাই নয়, তারা মিউনিসিপ্যালিটির নির্বাচন করেছেন। ওরা যেখানে গণতন্ত্রকে ধ্বংস করেছিল সেখানে বামফ্রন্ট সরকার নির্বাচনের মাধ্যমে মফঃস্বলের মিউনিসিপ্যালিটিগুলিতে জনপ্রতিনিধিত্ব দেবার ব্যবস্থা করেছেন, ভোটাধিকারের সুযোগ সম্প্রসারিত করেছেন এবং ১৮ বছর বয়স পর্যন্ত ভোটাধিকারের সুযোগ সম্প্রসারিত করেছেন এর সঙ্গে সঙ্গে আইন সংশোধন করে কর্পোরেশানের হাতে, মিউনিসিপ্যালিটির হাতে ক্ষমতা বরাদ্দ করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শুধু মফঃস্বলের উন্নয়ণের জন্য নয়, মফঃস্বলের মিউনিসিপ্যালিটি পৌরসভাগুলির হাতে ব্যাপক টাকা শুধু বরাদ্দ করা হচ্ছে তা নয়, সেখানে বিভিন্ন জনসেবা মূলক কাজের মধ্যে দিয়ে পশ্চিমবাংলার পুরানো শহরগুলিকে নতুন ভাবে সজ্জিত করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতার ক্ষেত্রে অনেক কথা বলা যায় কিন্তু আমার সময় সংক্ষেপ। আমি শুধু এই কথা বলতে চাই যে মাননীয় প্রশান্ত শুর মহাশয় অত্যন্ত কৃতি এ বিষয়ে সন্দেহ নেই। তিনি কৃতি বলে বামফ্রন্ট সরকারের কার্যক্রমকে দৃঢ়তার সঙ্গে এগিয়ে নিয়ে যাচ্ছেন বলে তার প্রতি আক্রমণ করা হয়। এই বিধানসভায় তিনি বার বার আক্রান্ত হয়েছেন, তাঁর বিরুদ্ধে অনেক অভিযোগ উত্থাপন করা হয়েছে। কলকাতার উন্নয়নের ব্যাপারে তাঁর বিবৃতির মধ্যে রয়েছে যে ৪৮৫টি রাস্তা মেরামতের কাজ তিনি করছেন এবং প্রায় সম্পূর্ণ করে এনেছেন। আমরা কলকাতার রাস্তাগুলি দেখেছি। কলকাতার রাস্তাগুলি ৮/১০ বছর আগে কি ছিল? আজকে যে সেই অবস্থার পরিবর্তন এসেছে সেটা কি আমাদের চোখে পড়ে না? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ফুটপথগুলি বেদখল হয়ে গিয়েছিল। সেই ফুটপথগুলি মেরামত করা হয়েছে এবং লোক চলাচলের ব্যবস্থা করা হয়েছে। বস্তিগুলির অবস্থা কি ভয়াবহ ছিল? অসংখ্য মানুষ সেখানে বাস করেন। সেই বস্তিগুলির মধ্যে তিনি নর্দমা করেছেন, শৌচাগারের ব্যবস্থা করেছেন, রাস্তার ব্যবস্থা করেছেন এবং বস্তিগুলিতে আরো উন্নয়নেণর কাজ করে যাচ্ছেন, এগুলি তিনি মানবিক দৃষ্টিভঙ্গী নিয়ে করেছেন। ওরা যখন ছিলেন, ওরা দীর্ঘদিন ধরে নির্বাচন করেন নি, বস্তীগুলির দিকে তাকান নি, বস্তীর মানুষের দিকে দৃষ্টিপাত করেন নি। কিন্তু মাননীয় মন্ত্রী মহাশয় ৭ বছরের মধ্যে বস্তীর উন্নয়ণের জন্য পর্যাপ্ত পরিমাণে কাজ করেছেন। হকার্স উচ্ছেদ করতে ওরা ভয় পেতেন। মাননীয় সুব্রত মুখার্জী খালি বিবৃতি দিতেন, আর কিছু করতেন না। হকার্স উচ্ছেদের সঙ্গে অনেকগুলি সমস্যা আছে। কলকাতার জীবনকে সহজ এবং সাবলীল করতে গেলে অনেক বাধা আসে এবং সেগুলি অত্যন্ত দৃঢ়তার সঙ্গে তাব মোকাবিলা করতে হয়। হকার্স উচ্ছেদের কাজ চলছে এবং তার সঙ্গে তাদের বিকল্প কর্মসংস্থানের ব্যবস্থাও হচ্ছে। আমরা দেখেছি যে শিয়ালদহ থেকে আসার সময়ে সার্কুলার রোডে আগে যে জ্যাম হত, আজকে সেটা হচ্ছে না। মৌলালী অঞ্চলেও আমরা দেখেছি যে দৃঢ়তার সঙ্গে কাজ হচ্ছে এবং এর জন্য তিনি কিছু অপ্রিয় এবং সমালোচনার সম্মুখীন হচ্ছেন। আজকে বাজেট বরাদ্দ সমর্থন করার সঙ্গে সঙ্গে এ কথা বলতে চাই যে কলকাতার যে সমস্যা, মফঃস্বল শহরগুলির যে সমস্যা, মিউনিসিপ্যালিটিগুলির যে সমস্যা, সেই সমস্যাগুলি অল্পদিনের মধ্যে স্বল্প মেয়াদী কোন পরিকল্পনার মধ্যে করা যায় না। কারণ

দীর্ঘদিন ধরে ওরা সমস্যা তৈরী করেছেন তা ৭/৮ বছরের মধ্যে সমাধান করা যায় না। কিন্তু তা সত্ত্বেও আজকে মনে রাখতে হবে যে কলকাতাকে যদি বাঁচাতে হয় তাহলে দিল্লীর শাসককুল বাঁচবেনা। কলকাতার মানুষকে, পশ্চিমবাঙ্গের মানুষকেই কলকাতাকে বাঁচাতে হবে এবং অত্যন্ত সুপরিকল্পিত ভাবে অগ্রসর হতে হবে। অথচ আমরা কি দেখছি? অন্য রাজ্যের ক্ষেত্রে দেখছি যে সেখানে বিকেন্দ্রীকরণ করা হচ্ছে। অন্য যে সব জায়গায় করা হয়েছে সেখানে কলকাতার মত সমস্যা নেই। ভারত ভাগ হওয়ার ফলে যে সমস্ত সমস্যা, অন্য রাজ্য থেকে বাড়তি লোক আসার জন্য যে সমস্যার সৃষ্টি হয়েছে, সেগুলি অন্য রাজ্যে নেই।

**[5.40 – 5.50 p.m.]**

তা সত্ত্বেও আমরা দেখছি গুজরাটের ক্ষেত্রে কমার্শিয়াল রাজধানী একটি জায়গায় করা হয়েছে। সেখানে বাণিজ্যিক রাজধানী একটি জায়গায় হয়েছে, আর রাজনৈতিক রাজধানী আর একটি জায়গায় হয়েছে। আমেদাবাদ বাণিজ্যিক নগর, আর গান্ধীনগর রাজনৈতিক কেন্দ্র হিসাবে গড়ে উঠেছে। ঠিক সেই রকম ভাবে উড়িষ্যার পুরোনো শহর হচ্ছে কটক। কিন্তু রাজধানী স্থানান্তরিত করা হয়েছে ভুবনেশ্বরে। কানপুর উত্তপ্রদেশের বাণিজ্যকেন্দ্র, লক্ষ্মৌ হচ্ছে রাজধানী। এই দৃষ্টিভঙ্গী আমাদেরও গ্রহন করতে হবে। কলকাতা সমগ্র পূর্বাঞ্চলের অর্থনৈতিক কেন্দ্র। পূর্বাঞ্চলের অর্থনীতি নির্ভর করছে কলকাতাকে কেন্দ্র করে, এটা যেমন ঠিক, তেমনি এটাও ঠিক যে, জনজীবনকে আরো সুস্থ, সবল, সাবলীল, স্বাভাবিক করার জন্য কলকাতার বিকেন্দ্রীকরণ প্রয়োজন। কলকাতার বিকেন্দ্রীকরণ এই অর্থে দরকার যে, কলকাতা পূর্ব ভারতের বাণিজ্যিক কেন্দ্র হিসাবে থাকুক, আর রাজনৈতিক কর্মকাণ্ড এখান থেকে অন্যত্র সরানোর জন্য বিবেন্দ্রীকরণের প্রচেষ্টা নিতে হবে, তা না হলে কলকাতাকে বাঁচানো যাবে না। এক সময় মন্ত্রী সভা ঠিক করেছিলেন সল্টলেকে অনেক অফিস স্থানান্তিরিত করতে হবে। যে কোন কারণেই হোক অফিস স্থানান্তরের প্রশ্নটা কিন্তু দ্রুত কার্যকরী হচ্ছে না। মানসিক কারণেই হোক, বা অন্য কোন কারণেই হোক এটা ঠিকমত কার্যকরী হচ্ছে না। ইতিমধ্যে অনেক অফিস সিফট করেছে, চলে গেছে, আরো অনেক অফিস স্থানান্তরিত করা দরকার। রাইটার্সকে ঘিরে একটা পারিপার্শ্বিক মোহ তৈরী হয়েছে, এর বিরুদ্ধে লড়াই করা দরকার। বামফ্রন্ট সরকার দৃঢ়তার সঙ্গে অগ্রসর হবেন এই প্রত্যাশা আমরা করি। কল্যাণীতে পর্যাপ্ত সুযোগ থেকে গেছে, এর বিরুদ্ধে লড়াই করা দরকার। বাম ফ্রন্ট সরকার দৃঢ়তার সঙ্গে অগ্রসর হবেন এই প্রত্যাশা আমরা করি। কল্যাণীতে পর্যাপ্ত সুযোগ থেকে গেছে। কলকাতা থেকে যদি কল্যাণীতে রাজনৈতিক কেন্দ্র ভূমি স্থানান্তরিত হয়, গণতন্ত্রে মিছিল, মিটিং, সভা-সমিতি থাকবেই, তাহলে সব কিছুর সুযোগ হয়ে যাবে। এর ফলে কলকাতা খানিকটা শ্বাস-প্রশ্বাস ফেলার সুযোগ পাবে। সেদিক থেকে আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন জানাব, তিনি এই সব বিষয় চিন্তা করবেন। এদিক থেকে চিন্তা করে কলকাতার বিকেন্দ্রীকরণ আশু প্রয়োজন। বাণিজ্যিক কেন্দ্র হিসাবে কলকাতা থাকুক এবং এর শ্রীবৃদ্ধি ঘটুক। কলকাতা গোটা ভারতবর্ষ বিশেষ করে পূর্ব ভারতের অর্থনৈতিক কেন্দ্র। এর রাজনৈতিক কর্মকাণ্ড ২/২। ঘন্টার পথ কল্যাণীতে স্থানান্তরিত হতে পারে। এইগুলি নিয়ে বিশেষভাবে আলোচনা এবং চিন্তাভাবনা করা দরকার। মাননীয় স্পীকার মহোদয়, সুষ্ঠু শাসন ব্যবস্থা পরিচালনার জন্য, সুযোগ সুবিধা বৃদ্ধির জন্য স্থানান্তরিত হওয়া একান্ত দরকার। উত্তরবঙ্গের মুর্শিদাবাদ থেকে কলকাতার দূরত্ব অনেক। কলকাতায় কাজকর্ম কেন্দ্রীভূত হয়ে থাকলে গোটা পশ্চিমবাংলার শাসন ব্যবস্থা ঠিকমত পরিচালনার ক্ষেত্রে অনেক অসুবিধা এসে দেখা দিচ্ছে। সেদিন থেকে শাসন ব্যবস্থার সুবিধার্থে কলকাতার রাজনৈতিক কেন্দ্র স্থানান্তরিত হওয়া দরকার। মাননীয় স্পীকার মহোদয়, আমরা কাগজে দেখলাম ৮৪টি মিউনিসিপ্যালিটির নির্বাচন হয়নি বলে একটি সংবাদ বেরিয়েছে এবং তাদের

কার্যকালের মেয়াদ শেষ হতে চলেছে। সেখানে ঠিক সময়ে যথাযথভাবে নির্বাচন হবে, আমরা আশা করছি। মাননীয় মন্ত্রী মহোদয় হ্যাণ্ড-বুক অব মিউনিসিপ্যালিটি বলে যে বইটি আমাদের দিয়েছেন তার মধ্যে দেখলাম রেভিনিউ ইনকাম এবং রেভিনিউ এক্সপেনডিচার-এর মধ্যে মিল নেই। অনেক জায়গায় হিসাব দেওয়া হচ্ছে না। মিউনিসিপ্যালিটির বিরুদ্ধে অনেক দুর্নীতির অভিযোগ আছে। মিউনিসিপ্যালিটিগুলিতে নির্বাচিত জনপ্রতিনিধি না থাকার সুযোগ নিয়ে নানা রকম দুর্নীতি করে যাচ্ছে। মিউনিসিপ্যালিটির এক একটি জায়গায় বহুদিন থেকে একই কর্মচারী আছে। তার ফলে সেখানে একটা বাস্তুঘুঘুর বাসা তৈরী হয়েছে। এগুলি ভাঙ্গা দরকার। দুর্নীতির অভিযোগ যে সমস্ত মিউনিসিপ্যালিটিতে আছে সেখানে অবিলম্বে তদন্ত করে দেখা দরকার। এটা হলে আমার মনে হয় আমরা অনেক দুর্নীতি ধরতে পারব। এই সমস্ত দুর্নীতি আমাদের খুঁজে দেখতে হবে। আর সেই সঙ্গে সঙ্গে মন্ত্রী মহোদয়ের কাছে আবেদন জানাব যেসব মিউনিসিপ্যালিটিতে প্রশাসক আছেন সেখানে নির্বাচনের ব্যবস্থা করে দিন। আমরা গনতন্ত্র বিশ্বাস করি, মানুষের উপর আস্থা রাখি। কোন কারণে এই মুহূর্তে মানুষ আমাদের বিপক্ষে যেতে পারে। কিন্তু জনসাধারণের ভাবনা সঠিক, তারা সঠিক রাজনীতি করে। আমরা সাধারণ মানুষের পক্ষে লড়াই করি। মানুষ আমাদের পক্ষে আছে, থাকবে। সেই জন্য প্রশাসক নিয়োগ না করে মনোনীত বোর্ড না করে নির্বাচন করে দিন, তাতে করে মানুষ নিশ্চয় আমাদের পক্ষে থাকবে। কিন্তু প্রশাসক নিয়োগ করে জনপ্রিয় বোর্ড গঠন করা সম্ভব হয় না, এই দিকে আমি তার দৃষ্টি আকর্ষণ করছি। আমি আশা রাখছি ৮৪টি মিউনিসিপ্যালিটির নির্বাচন আসন্ন এবং প্রশাসক যেসব ক্ষেত্রে আছে সেই সব দিকে আপনি একটু দৃষ্টি দেবেন এবং অচিরেই নির্বাচন করাবেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহোদয়কে আর একবার ধন্যবাদ জানাই বাম ফ্রন্টের গনমুখী কর্মসূচী রূপায়নের জন্য এবং তিনি অত্যন্ত দৃঢ়তার সঙ্গে কাজ করছেন। কলকাতার বাসিন্দা, কলকাতার সঙ্গে যুক্ত হয়েও তিনি তাঁর দৃষ্টি কলকাতাতেই নিবদ্ধ রাখেন নি, মফঃস্বল শহরগুলির শ্রীবৃদ্ধির জন্যও অগ্রসর হচ্ছেন, সেই জন্য তাঁকে সাধুবাদ জানিয়ে ব্যয় বরাদ্দের দাবীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ হৈমী বসু ঃ—** মাননীয় স্পীকার মহাশয়, আমি আমার বক্তৃতার শুরুতেই শ্রদ্ধেয় মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জী মহাশয়কে ধন্যবাদ দেব, কারণ, তিনি তাঁর বক্তব্যের মধ্যে স্বীকার করেছেন, 'কোলকাতা মুমূর্ষু নগরী।' তিনি অবশ্য কারণ হিসাবে অনেক কথা বলেছেন। উনি বাঁকুড়া মিউনিসিপ্যালিটিতে কিভাবে অগণতান্ত্রিক প্রথায় এ্যাডমিনিষ্ট্রেটার নিয়োগ করা হয়েছিল সেকথা বলেছেন। আমি ওঁর বক্তব্যের রেশ টেনেই বিনীতভাবে ওঁকে জিজ্ঞাসা করছি, কিছুদিন আগে বহরমপুর মিউনিসিপ্যালিটিতে কি হয়েছে বলবেন কি?

(ভয়েস ঃ— কি হয়েছে?)

সেখানে গণতন্ত্রকে ক্রুশবিদ্ধ করা হয়েছে। স্যার, আমি মাননীয় পৌরমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ দেব। তার কারণ কলকাতা কর্পোরেশনের এ্যাকাউন্টেন্সের অডিটেড রিপোর্ট আমাদের হাতে এসেছে। যদিও এত তাড়াতাড়ি সেটা দেখা সম্ভব নয় কিন্তু তবুও আমাদের হাতে আসার জন্য তাঁকে ধন্যবাদ দেব। স্যার, এই প্রসঙ্গে মাননীয় পৌরমন্ত্রীকে বলতে চাই যে, তিনি জানেন, বহু মিউনিসিপ্যালিটিতে বহু বছর ধরে অডিট হচ্ছে না। এক ভাটপাড়া মিউনিসিপ্যালিটিতেই ৬ বছর অডিট হয়নি। এর বিরুদ্ধে কিন্তু কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এর পর স্যার, এঁদের অদ্ভুত একটি কর্মকুশলতার কথা বলছি। এক সর্বহারার সম্পত্তি সম্বন্ধে আমি বলব। তাজ হোটেল—এটা ওঁদের মতে বিসেন্টলি প্রলিটারিয়েট প্রপার্টি হয়ে গিয়েছে। মন্ত্রীমহাশয়ও জানেন এবং আমরাও জানি যে একটা বাড়ী শুরু

করতে হলে প্রথমে সেই জমির মিউটেসান হওয়া দরকার। এর পর তার এ্যাপ্রুভড প্ল্যান স্যাংসান হওয়া দরকার। আপনারা যদি দয়া করে ওখান দিয়ে যান তাহলে দেখবেন, সেখানে প্ল্যান স্যাংসান হওয়া তো দূরের কথা, মিউটেসান পর্য্যন্ত হয়নি অথচ সেখানে কনস্ট্রাকসান শুরু হয়ে গিয়েছে। এই হচ্ছে ওঁদের এফিসিয়েন্সী, এই হচ্ছে ওঁদের সততা। স্যার, একটু আগে শ্রদ্ধেয় শচীনদা বলছিলেন, কোলকাতার বিরাট উন্নতি হয়েছে। আমি তাঁকে বিনীতিভাবে বলতে চাই, তিনি জঞ্জাল কমিটির চেয়ারম্যান হবার পর কোলকাতা আরো বেশী জঞ্জালে ডুবে গিয়েছে। এরপর আমি আর একটি বিষয়ে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আপনারা অদ্ভূতভাবে কোলকাতার বস্তিগুলির ট্যাক্স বাড়িয়ে দিয়েছেন। এই হারে কোলকাতার বস্তির উপর কোনদিন ট্যাক্স হয়নি অথচ সেই বস্তির কি হাল হয়েছে সেটা আপনারা দেখছেন না। সেখানে সি.এম.ডি.এ থেকে জলের কল করে দেওয়া হয়েছে কিন্তু তা দিয়ে জল পড়ছে না। ড্রেনগুলি সব চোক্ড হয়ে গিয়েছে। কমপ্লেন করলে কিছু হয় না। ট্যাংগুলার পার্কের অফিসে যেখানে আপনি কিছু দিন আগে গিয়ে বসেছিলেন সেখানে আমি নিজে চিঠি পাঠিয়েছি কিন্তু কিছুই হয়নি। সেখানে স্যুয়ারেজ ডিপার্ট মেন্টের এ্যাসিসটেন্ট ইঞ্জিনিয়ার সেই চিঠি রেট পেয়ারের মুখের উপর ছুঁড়ে ফেলে দিয়ে বলেছেন ; এসব হৈমী বোস, টোস দিয়ে হবে না, তাঁকে চিনি না, শচীন সেনের চিঠি আনতে পারলে হবে। এর পর স্যার, আমি আর একটি কথা বলব। এতদিন আমরা, জনপ্রতিনিধিরা যেখানে যেখানে জলের অভাবে কথা বলতাম সেখানে স্মল ডায়া টিউবওয়েল বসানো হ'ত। গত দুমাস ধরে একটা অদ্ভুত জিনিষ দেখছি, সি.পি.এম-এর ক্যাডাররা গিয়ে বলছেন, ওসব এম.এল.এ দিয়ে হবে না, আমাদের বলতে হবে, আমরা করিয়ে দেব এবং দেখছি তাই হচ্ছে। আমরা বললে হচ্ছে না অথচ ১৫ দিন বাদ ডিপার্টমেন্ট থেকে স্পেশ্যাল অর্ডার দিয়ে সেখানে টিউবওয়েল বসছে। টিউবওয়েলের জন্য প্রশান্তবাবুকে ধন্যবাদ কিন্তু এই নোংরামীটা কেন হবে? এর পর আমি মেয়রস চেষ্ট ক্লিনিকের কথায় আসছি। এই মেয়রস চেষ্ট ক্লিনিকের প্রথম ক্রাইটেরিয়া হচ্ছে এক্সরে মেশিন। গরিব, দুঃস্থ লোকেরা এই চেষ্ট ক্লিনিকে যায়। স্যার, সেখানে এই এক্সরে মেশিন বছরের পর বছর অকেজো হয়ে পড়ে আছে। এখান থেকে কিছু দূরে আলিপুর প্রেসিডেন্সি জেলের সামনে যে মেয়রস চেষ্ট ক্লিনিক রয়েছে সামান্য একটি টিউবের জন্য তার মেশিন বন্ধ হয়ে পড়ে আছে। কোন চিন্তা নেই, কোন ভাবনা নেই, অথচ শচীন-দা বলেগেলেন, 'হেলথ অনেক ইমপ্রুভ করেছে!'

স্যার, আমি আর একটা কথা আপনার মাধ্যমে এখানে উল্লেখ করছি। সেটা হচ্ছে, ওঁরা স্বীকার করেছেন কলকাতা মুমূর্ষু নগরী, আর জয়ন্তবাবু ভুল করে বলে ফেললেন, 'মৃত নগরী'। কিন্তু স্যার, একটা অদ্ভুত জিনিষ হচ্ছে, এই কলকাতা শহরের কাশী মিত্র, নিমতলা, কেওড়াতলা প্রভৃতি যত গুলি বার্ণিং ঘাট বা শ্মশান আছে সে গুলিতে মৃত দেহ নিয়ে গেলে পৌরসভার ঠিক করে দেওয়া ৯৮ টাকা ১৫ পয়সা দিয়ে মৃত দেহ সত্কার করা সম্ভব হচ্ছে না, ২০০/২৫০/৩০০ টাকা দিতে হচ্ছে। মাননীয় পৌরমন্ত্রী নিশ্চয়ই এটা জানেন। আজকে শোক-সন্তপ্ত পরিবারগুলির কাছ থেকে গলায় দড়ি দিয়ে অতিরিক্ত টাকা আদায় করা হচ্ছে। এ কথা শুনেও কি আপনাদের লজ্জা করছে না? আমি এ বিষয়ে ডিপার্টমেন্টে জিজ্ঞাসা করেছিলাম, তারা আমাকে বলল, 'স্যার, কেউ তো এ নিয়ে কমপ্লেন করে না।' অদ্ভুত কথা, যাঁরা মৃতদেহ নিয়ে গিয়েছেন দাহ্ করতে, তাঁরা যাবেন কমপ্লেন করতে! তবুও একটা কমপ্লেনের কথা আমি জানি, কিন্তু আজ পর্যন্ত কোন প্রতিকার হয় নি। এক দিকে কোন মানুষ মারা গেলে তাঁর পরিবার-পরিজনদের গলায় গামছা দিয়ে, গলায় হাঁটু দিয়ে ২০০/৩০০ টাকা আদায় করা হচ্ছে, অন্য দিকে কলকাতা শহরকে জতুগৃহে পরিনত করা হচ্ছে। স্যার, আপনি জানেন কলকাতা শহরে জলের অবস্থা এমনই দাঁড়িয়েছে যে, কোথাও আগুন লাগলে ফায়ার ব্রিগেড আগুন নেভাবার

জল পর্যন্ত পায় না। একে তো ফায়ার ব্রিগেড'এর রাজত্বে এমন অবস্থা হয়েছে যে, তাদের খবর দিলেও তারা আসে না—মার্কসবাদী পার্টি তাদের নিয়ে ইউনিয়ন করার ফলে কর্মীরা কাজ করতে পারছে না—তারপরে একজনের পর একজন ডাইরেক্টরকে বদল করা হচ্ছে। সেখানে এমনই অবস্থা হয়েছে যে, কোন ডাইরেক্টর সেখানে টিকতে পারছেন না। স্যার, কোথাও আগুন লাগলে প্রথমতঃ ফায়ার ব্রিগেডকে ডাকলে তারা আসে না, দ্বিতীয়তঃ যদি বা আসে জলের অভাবে আগুন নেভাতে পারে না। আমরা দেখছি কলকাতা শহরের যে এলাকায় একবার কোন মুহূর্তে আগুন লাগছে অমনি সে এলাকার সমস্ত বাড়ি আগুনে পুড়ে ছাই হয়ে যাচ্ছে। আগুন লেগে সমস্ত পুড়ে ছারখার হয়ে যাবার পরে দমকল আসে এবং এসেও কিছুই করতে পারে না, কারণ কলকাতা শহরে জল নেই। সেই জন্যই আমি বলতে বাধ্য হচ্ছি যে, এই বামফ্রন্ট সরকার কলকাতা শহরকে জতুগৃহে পরিণত করেছেন। ফলে কলকাতা শহর ধ্বংস হয়ে যাবে, কলকাতা শহরের মৃত্যু হবে। সেই চক্রান্তই এই সরকার করছেন। সেইজন্য স্যার, আমি এই বাজেটের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[5.50 – 6.00 p.m.]**

**শ্রী সুভাষ বসু :—** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় পৌরমন্ত্রী যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দু'একটি কথা বলতে চাই।

স্যার, এতক্ষণ ধরে আমাদের বিরোধী দলের বিভিন্ন সদস্যের বিভিন্ন গপ্পো শুনলাম। এখন আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের একটা জীবন্ত এবং সত্য রূপ-কথা শোনাচ্ছি। একটা রূপ-কথাকে বাস্তব রূপ দিয়েছেন আমাদের বামফ্রন্ট সরকার এবং আমি সেটাই আপনাদের শোনাচ্ছি। আমার রূপ-কথার রাজকন্যা হচ্ছে, ডাঃ বিধান চন্দ্র রায়ের মানস কন্যা রাজকুমারী কল্যাণী, সে ১৯৬৪ সালের পর থেকে মরে গিয়েছিল, কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর বামফ্রন্ট সবকারের নগর উন্নয়ন ও পৌর প্রশাসন দপ্তরের মাননীয় মন্ত্রী প্রশান্ত শূরের স্পর্শে আবার (কল্যাণী) জেগে উঠেছে। কল্যাণীর রাস্তা-ঘাট নর্দমা, সব মহেঞ্জদাড়োর মত চাপা পড়ে গিয়েছিল। আজকে কল্যাণী জীবন ফিরে পেয়েছে, কাজের চাঞ্চল্য দেখা দিয়েছে এবং উন্নয়নে গতিবেগ এসেছে। আজকে কল্যাণীতে নতুন রিজার্ভারের মাধ্যমে পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে। সেখানে নতুন নতুন মানুষ গিয়ে নতুন নতুন বাড়ি তৈরী করছে এবং নতুন নতুন রাস্তা তৈরী হচ্ছে। ইতি পূর্বে সেখানে কোন কমিউনিটি হল ছিল না, বামফ্রন্ট সরকার ৬ লক্ষ টাকা খরচ করে সেখানে কমিউনিটি হল তৈরী করেছেন। কল্যাণীতে ষ্টেডিয়াম করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং কল্যাণীতে সাব-ডিভিশন তৈরী করা হয়েছে। দীর্ঘ ২৫ বছর ধরে কল্যাণী শহরের মধ্যে ট্রেন চালাবার দাবী জানিয়ে আসা হয়েছিল। বিগত জনতা সরকারের সময়ে সে দাবী পুরণ হয়েছে, ফলে আজকে কল্যাণীর ভেতরে ট্রেন ঢুকে যাচ্ছে। আগে আমরা দেখেছি কোন সুসংবদ্ধ পরিকল্পনা ছিল না। নগর উন্নয়নের ক্ষেত্রে আজকে বামফ্রন্ট সরকারের পৌর-বিভাগ ক্ষমতার বিকেন্দ্রীকরণ করেছেন—এটাই হচ্ছে আজকের দিনের উল্লেখযোগ্য ঘটনা। ১১৪টি মিউনিসিপ্যালিটি আছে। ওনাদের আমলে ২৫ হাজার টাকা করে ফেলে দিতেন বৎসরান্তে। সুতরাং কি করে নগর উন্নয়ন হবে? কিছু ছিল না। পৃথিবীর আর কোথাও খাটা পায়খানা নেই কিন্তু এই ভারতবর্ষে আছে। কলকাতা এবং পার্শ্ববর্তী অঞ্চলে এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে খাটা পায়খানা তুলে দেবার পরিকল্পনা গ্রহণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, কংগ্রেসীরা বিগত ৩৭ বছরেও মানুষের পূর্ণবাসনের ব্যবস্থা করেন নি। কিন্তু আজকে বামফ্রন্ট সরকারের পৌর বিভাগ আজকে গবাদি পশুর পুর্নবাসনের ব্যবস্থা করেছেন এবং ৭৫ ভাগ কাজ এগিয়ে গেছে। এবার রাণাঘাটের কথা বলি, যে রাণাঘাটে ছেলেবেলা থেকে দেখেছি, একটা নর্দমা ছিল না, ১৫ বছর যাবৎ একটা রাস্তাও তৈরী হয়নি সেই রাণাঘাটে এখন নর্দমা হয়েছে, জলের ব্যবস্থা

হয়েছে, রাস্তাঘাট তৈরী হয়েছে। ভারতবর্ষের মধ্যে কলকাতাই হচ্ছে সাংস্কৃতিক আন্দোলনের পীঠস্থান। ওনাদের আমলে সাংস্কৃতিক আন্দোলনের প্রতিবন্ধক ছিল, হল ছিল না, কমিউনিটি হল ছিল না, আজকে প্রতিটি পৌরসভায় হল তৈরী হয়েছে এবং সেই হলে সাংস্কৃতিক আন্দোলনের গতিবেগ এসেছে। এবার হাবড়ার কথায় আসি। এই হাবড়া অঞ্চল হচ্ছে রিফিউজি অধ্যুষিত এলাকা, সেখানে বড় বড় কলোনী গড়ে উঠেছে। কিন্তু বিগতদিনে একজন কংগ্রেসী নেতা তিনি সেখানে হরি-াম বিলাতেন। তিনি যে রাস্তা দিয়ে যেতেন সেটা গৌরাঙ্গ রাস্তা ছিল। তিনি মানুষের জন্য কিছু করেননি। আজকে সেখানে পৌরসভার নিজস্ব উদ্যোগে কমিউনিটি হল তৈরী হয়েছে, রাস্তা তৈরী হয়েছে এবং গত বছর সেখানে রিজারভার তৈরী হয়েছে, সেখানকার মানুষ সেই রিজারভার থেকে জল পাবে। নদীয়া জেলায় একটি পৌরসভা কংগ্রীসা রা পরিচালনা করছেন। মহারাষ্ট্র থেকে যদি কেউ আসে তাহলে তাকে যদি সেই পৌরসভার এলাকা দেখিয়ে আনা হয় নিঃসন্দেহে সে বলবে যে এটা কংগ্রেসীরা চালাচ্ছে, যদি তাকে না বলে পাঠান হয়। এই কৃষ্ণনগর শহরের জন্য ১ কোটি টাকা দেওয়া হয়েছে। তাও সেখানকার এমন অবস্থা যে শীতকালে পর্যন্ত সেখানকার ছেলেরা কাগজের নৌকা রাস্তায় ছাড়ে। কংগ্রেসীরা এই রকম অবস্থা পৌরসভাগুলিকে করে রেখেছিলেন। আজকে আরবান ডেভেলপমেন্টের জন্য ৭৭ কোটি ৭২ লক্ষ ৩৪ হাজার টাকা ধার্য করা হয়েছে বিগত বৎসরের জন্য। আর কল্যাণীর জন্য ২৫ লক্ষ টাকা দেওয়া হয়েছে বিগত বৎসরে। সি.এ.ডি.পি প্রজেক্ট সেখানে পুরোদমে কাজ চালাচ্ছে। মানুষেরা গিয়ে সেখানে নতুন করে বাড়ী তৈরী করছে, প্রায় দেড়শর মতন বাড়ী বিলি বন্টন করা হয়েছে। গয়েশপুরকে নোটিফায়েড এলাকার মধ্যে আনা হয়েছে। ছোট নোটিফায়েড অর্থাৎ মডেল নোটিফায়েড বলা যেতে পারে। ৬১ হাজার মানুষের সেখানে বসবাস। সেখানে কলোনী ছিল না, আলো পৌঁছাত না, আজকে সেই শহর জীবন্ত শহর হিসাবে গড়ে উঠেছে। বীরনগর জঙ্গলের মধ্যে ছিল। আজকে সেখানে রাস্তা হয়েছে, জলের ব্যবস্থা হয়েছে। এরপর নবদ্বীপের কথা আসি। এটা একটা ঐতিহাসিক জায়গা। এক সময়ে সেখানে মানুষ গিয়ে একবেলাও বাস করতে পারতো না। সেখানে রাস্তাঘাট, নর্দমা ছিল না। সেই নবদ্বীপ এখন প্রাণ চঞ্চল শহর হিসাবে ধরে নিতে পারি। তাহেরপুরের মানুষের দীর্ঘদিনের দাবী ছিল এটাকে নোটিফায়েড করার জন্য, কিন্তু সেই দাবী উপেক্ষিত হয়ে আসছিল। কারণ সেখানে কোন উন্নয়ন মূলক কাজ হয়নি। এই বামফ্রন্ট সরকার তাহেরপুরকে নোটিফায়েড হিসাবে স্বীকৃতি দিয়েছেন।

**[6.00 – 6.10 p.m.]**

আজকে কল্যাণী পৌর এলাকায় নতুন নতুন কারখানা গড়ে উঠছে। শুধু ফাইজার কারখানা নয়, সেখানে নিকো কারখানা গড়ে উঠেছে তার কাজ সুরু হয়ে গেছে। ফাইডো কেমিকেল এবং এল্যায়েড এ্যারোনেটিক কারখানা সেখানে গড়ে উঠছে আমরা দেখতে পাচ্ছি। আমরা দেখাতে পাচ্ছি যে দুর্গাপুর এবং আসানসোল সেখানে প্রায় ৫৩ লক্ষ টাকা উন্নয়নের জন্য ধার্য করা হয়েছে। দার্জিলিং এবং জলপাইগুড়িতে উন্নয়নের জন্য ১৮ লক্ষ টাকা দেওয়া হয়েছে। গয়েসপুর নোটিফায়েড এরিয়ায় সি.এ.ডি.পি.র জন্য ১৮ লক্ষ টাকা দেওয়া হয়েছে গয়েসপুর নোটিফায়েড এলাকার উন্নয়নের জন্য। তারপর চাকদার লোক তখন শুধু জানত যে চাকদায় মিউনিসিপ্যালিটি আছে, সেখানে আগে একটা গাড়ী ছিল না, রাস্তাঘাট ছিল না, নর্দমা ছিল না। আজকে চাকদা মিউনিসিপ্যালিটিতে গিয়ে দেখবেন সেখানে মুক্ত মঞ্চ গড়ে তোলা হয়েছে, রাস্তাঘাট তৈরী হয়েছে। সামগ্রিকভাবে ওঁরা শুধু কলকাতা এবং হাওড়ার পৌরসভাই বুঝতেন, কিন্তু তার বাইরে যে অনেক পৌর সভা ছিল তার দিকে ওঁরা নজর দেন নি। ওঁরা ৩৭ বছর ধরে যা খরচ করেন নি, আজকে বামফ্রন্ট সেই টাকা ৭ বছরে খরচ করছে এবং সেখানে মানুষের মধ্যে একটা সাড়া জাগানো সম্ভব হয়েছে। আজকে দিল্লী থেকে আরম্ভ করে

বিভিন্ন জায়গায় হকারদের মেরে তাড়িয়ে দেওয়া হয়েছে, গুলি চালান হয়েছে, কিন্তু একমাত্র বামফ্রন্ট সরকার দেখিয়ে দিয়েছেন হকারদের টেমপোরারী উচ্ছেদ করে উড়ালপুর তৈরী করে আবার তাদের অর্থনৈতিক পুনর্বাসানের ব্যবস্থা করে দিয়েছেন। কংগ্রেসীরা এই বামফ্রন্টের বিরুদ্ধে সমালোচনা করেন, কিন্তু আমি বলতে চাই আজকে ভারতবর্ষের মানুষ বামফ্রন্ট সরকারের এই পৌর উন্নয়নের কথা জানুক। আমি বিশেষ কিছু বলব না, আজকে পৌরমন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন তাকে সমর্থন করছি এবং আগামী দিনের যে হিসাব পেশ করেছেন তাকে সমর্থন করে এবং বামফ্রন্ট সরকার পৌরসভা উন্নয়নের ব্যাপারে যে গতিবেগ সৃষ্টি করেছেন সেটা ভারতবর্ষের মানুষের কাছে একটা নজির সৃষ্টি করেছে এই কথা বলে পুনর্বার একে সর্মথন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় আজকে যে বাজেট পেশ করেছেন স্থানীয় শাসন নগর উন্নয়নের যে বাজেট এই বাজেটের উপর, বাজেট বিতর্কে অংশ গ্রহণ করতে গিয়ে অত্যন্ত দুঃখের একটা কথা বলতে হচ্ছে যে এটাই আমাদের সবচেয়ে বড় ট্রাজেডী যে লোকাল সেল্‌ফ গভর্ণমেনটের বাজেটের উপর আমরা আলোচনা করছি। এই রাজ্যের বৃহত্তম লোকাল সেল্‌ফ গভর্ণমেনট ইনসটিটিউসন ক্যালক্যাটা কর্পোরেশন যেখানে পশ্চিমবঙ্গের ৫০ লক্ষ নাগরিক বসবাস করেন সেই লোকাল সেল্‌ফ গভর্ণমেন্ট ইনষটিটিউসনটি বিগত ১৩ বছর ধরে কোন নির্বাচন হচ্ছে না। ১৯৭২ সালের মার্চ মাস থেকে ইতিমধ্যে ১৩ বছর অতিবাহিত হয়ে গেল। লোকাল সেল্ফ গভর্ণমেন্টের যে বেসিক প্রিন্সিপ্যাল এটা কি তার থেকে ডেভিয়েশন নয়? গণতন্ত্রের প্রতি ন্যুনতম আস্থাশীল হলে আজকে রাজ্যের বৃহত্তম যে লোকাল সেল্ফ গভর্ণমেন্ট ইন্‌ষ্টিটিউশন সেটা ১৩ বছর নির্বাচন না হয়ে অধিগৃহীত অবস্থায় চলতে পারতো? সুতরাং এর থেকে ট্যাজেটি আর কি থাকতে পারে। এর জন্য কন্ট্রিবিশন কার? কন্ট্রিবিশন লেফট্ ফ্রন্ট গভর্ণমেন্টের, কন্ট্রিবিউশন কংগ্রেসের। সকলেই ডেমোক্র্যসির কথা বলেছেন কিন্তু ডেমোক্র্যাসির মর্যাদা কেউ দিচ্ছে না। ১৯৭২ সালে কংগ্রেস ক্ষমতায় এসেই ক্যালকাটা কর্পোরেশনকে অধিগ্রহণ করেছিলেন, নির্বাচন করেন নি। বামফ্রন্ট সরকারও গণতন্ত্রের কথা বলেন, অটোনমির কথা বলেন, রাজ্যের হাতে অধিক ক্ষমতা দেবার কথা বলেন কিন্তু নিজেদের রাজ্যের বৃহত্তম লোকাল সেল্ফ গভর্ণমেন্টের যে গণতান্ত্রিক মর্যাদা, সেটা তাঁরাও রাখতে পারলেন না। এবং এটাই হচ্ছে ট্রাজেডি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বলা হচ্ছে যে, অনেক অর্থ ব্যয় করা হচ্ছে, দৃষ্টিভঙ্গীর তফাৎ আছে ইত্যাদি। অর্থের অনেক হিসেব তাঁরা এখানে দিলেন, কিন্তু সিভিল এ্যামেনিটিস্ - নাগরিক সুযোগ - সুবিধা, পৌর সুবিধা এখানে বেড়েছে না কমেছে? মাননীয় শচীনবাবু এখানে অনেক কথা বলে গেলেন। আমার কথা নয়, হেল্‌থ এ্যান্ড সোস্যাল ইকোনোমিক সার্ভে রিপোর্ট যেটা সি.এম.ডি.এ., ইন্ডিয়ান স্ট্যাটিসটিক্যাল ইনষ্টিটিউট এবং হেল্‌থ ডিপার্টমেন্ট যৌথভাবে ফোর্ড ফাউন্ডেশনের টাকায় গত আট বছর ধরে সার্ভে চালিয়ে তৈরী করেছিলেন, সেই রিপোর্টে একটা হরিব্‌ল কনডিশনের কথা বলেছেন। তাঁরা বলেছেন যে এখানে সিভিল এ্যামিনিটিস্ কোথায়? এতে তাঁরা বলেছেন - ইমুনাইজেশন এগেনষ্ট এনি ডিজিজ্ লাইক ডিপথিরিয়া, কলেরা, টাইফয়েড, টি.বি এখানে কতটুকু? ০.৮ পারসেন্ট থেকে ৫.৩ পারসেন্ট মাত্র। এই হচ্ছে আপনাদের ইমুনাইজেশন, এই হচ্ছে আপনাদের উন্নতির নমুনা! এটা হচ্ছে ঐ রিপোর্টের কথা। এখানে বলা হয়েছে যে খাটা পায়খানা তুলে দেওয়া হয়েছে, অথচ ঐ রিপোর্টে বলছে শতকরা ৫৩ জনের পায়খানা নেই বলেই এই সমস্ত রোগ হচ্ছে। আজকে সমস্ত দিক থেকেই হরিব্‌ল্ কন্ডিশন বিরাজ করছে; পানীয় জলের মিনিমাম ব্যবস্থাটুকু পর্যন্ত নেই। সমস্যা শুধু বেড়েছে এখানে। বাস্তব জীবনে কি দেখছি? সেখানে সিভিল এ্যামিনিটিস নেই, অথচ টাকা ব্যয় হয়ে চলেছে! আগে ওয়ার্ল্ড ব্যাঙ্কের টাকা নিয়ে বিরোধীতা করেছিলেন কিন্তু পরে সেই টাকা নিয়ে সি.এম.ডি.এ- র মাধ্যমে খরচ করা হয়েছে কিন্তু সেই টাকারও যথাযথভাবে সদ্‌ব্যবহার হয়নি বা হচ্ছে না। ইমুনিটি কন্ডিশনেও কোন

পরিবর্তন লক্ষ্য করা যাচ্ছে না। পানীয় জলের উপর ৪টি প্রকল্প করা হোল - হাওড়া, গার্ডেনরীচ, অকল্যান্ড এবং সুবোধ মল্লিক স্কয়ার। প্রথম দুটি জল শোধন করে সরবরাহ কেন্দ্র এবং দ্বিতীয় দুটি হোল এ্যাডিশনাল বুষ্টিং কেন্দ্র। এগুলো স্থাপন করা হোল ৩২ কোটি টাকা খরচ করে। অনেক প্রতিশ্রুতি দেওয়া হোল, বলা হোল যে এই ৪টি প্রকল্প তৈরী হয়ে গেল কলকাতায় জলাভাব থাকবেনা। কিন্তু প্রকল্প তৈরী হতে না হতেই বাধা এবং এটা এমন একটা ওপেন্ কোশ্চেন, যার জন্য মন্ত্রী মহাশয়কে বলতে হয়েছে যে এ-বিষয়ে এনকয়ারী দরকার। কাজেই দেখতে পাচ্ছি যে, টাকার প্রপার ইউজ দরকার। আজকে কলকাতার রাস্তাঘাটের কি অবস্থা? মরণ ফাঁদ, ডেথ্ ট্যাপ্ সব তৈরী হয়েছে সেখানে। ম্যান হোলের শত শত মুখগুলি সব চুরি করে নিয়ে যাওয়া হয়েছে, ফলে বর্ষাকালে মানুষজন সব তারমধ্যে তলিয়ে যাচ্ছে। আজ পর্যন্ত এর কোন সুরাহা হোল না, কিন্তু টাকা খরচ হয়ে যাচ্ছে। ১৯৭২-৭৬ সালে যেখানে এষ্টাব্লিশমেন্ট কষ্ট ছিল ৪.৭৮ কোটি টাকা, কিন্তু আজকে সেটা বেড়ে ১০ গুন হয়েছে। টাকা বরাদ্দ বেড়েছে ঠিকই কিন্তু আজকে প্রায় সমস্তটাই এমপ্লয়িজদের ভাতা দিতে চলে যাচ্ছে। টাকার বরাদ্দ বেড়েছে ঠিকই কিন্তু উন্নয়ন খাতে কতটুকু আসছে? শুধু তাই নয় আজকে বিভিন্ন জায়গায় নানা রকম দুর্নীতির প্রশ্ন আসছে। কংগ্রেস আমলে আমরা যে জিনিষ দিখেছি সেই জিনিষ আজও চলছে। কংগ্রেস আমলে আমরা দেখেছি প্রশাসকদের দিয়ে মিউনিসিপ্যালিটি বডি চালোনো হ'ত, আজও তাই হচ্ছে। ক্যালকাটা করপোরেসনে আপনারা কি করলেন? যাদবপুর, বেহালা এবং গাডেনরীচ এই তিনটি মিউনিসিপ্যালিটি আপনারা এর সঙ্গে অন্তর্ভূক্ত করলেন। এর ফলে ওদের কি লাভ হ'ল? সেখানে পুরানো অবস্থা যা ছিল আজও তাই আছে, যে দুর্ভোগ ছিল আজও তাই চলছে। আজকে সেখানে ম্যাকসিমাম টেক্সেসান হয়ে গেছে। ক্যালকাটা করপোরেসানে যে রেট সেই রেটে ট্যাক্স দিতে হচ্ছে। কিন্তু সেই তুলনায় সিভিক এ্যামিনিটিস কিছু বাড়েনি। আপনারা শুধু নির্বাচনী বৈতরনী পার হবার জন্য এই তিনটি মিউনিসিপ্যালিটি অন্তর্ভুক্ত করেছেন। শুধু কলিকাতা নিয়ে আপনারা জিততে পারবেন না বলে এখানে যে ঘাটতি হবে সেই ঘাটতি পুরন করবার জন্য এই অন্তভুক্ত করা হয়েছে। প্রাগমেটিক আউটলুক নিয়ে ক্যালকাটা করপোরেসনের ক্ষেত্রে কোন কাজ করা হয় নি। এই সব এলাকার লোকেদের সিভিক এ্যামিনিটিজ বাড়ে নি। আমরা জানি ট্যাক্সেসান ইন দি নেম অফ পাবলিক ওয়েলফেয়ার যা চাপানো হয়েছে তা অত্যন্ত সংকীর্ন দলীয় দৃষ্টিভঙ্গি নিয়ে করা হয়েছে। কংগ্রেস আমলে এই মিউনিসিপ্যালিটিকে যে ভাবে পরিচালনা করা হ'ত আজও সেই ভঙ্গী দৃষ্টিভঙ্গি নিয়ে মিউনিসিপ্যালিটি পরিচালনা করা হচ্ছে। সেখানে গনতন্ত্র বা বামপন্থার কোন সম্পর্ক নেই। আজ পশ্চিমবাংলার এই যে দৃষ্টিভঙ্গী নিয়ে লোকাল সেল্‌ফ গভর্ণমেন্ট পরিচালনা করা হচ্ছে সেই দৃষ্টিভঙ্গীর তীব্র বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশী নাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ আমাদের মাননীয় নগর উন্নয়নের তথা পৌরমন্ত্রী যে বাজেট গুলি পেশ করেছেন সেই গুলি হ'ল ডিমান্ড নাম্বার ৭৪ খাতে ৬১,০২,৫৫,০০০ টাকা, ডিমান্ড নাম্বার ২৬ খাতে ৬,৫৮,৮৭,০০০ টাকা এবং ডিমান্ড নাম্বার ৪০ খাতে ১,০৮,৮৩,৩৪,০০০ টাকা। আজকে টাকার পরিমানটা নিশ্চই বাড়ানো দরকার। বিভিন্ন নগর, সড়ক উন্নয়নের প্রয়োজন আছে। টাকার প্রয়োজন বেড়েছে বলে মাননীয় মন্ত্রী মহাশয়ের তৎপরতা বেড়েছে। বাড়তে বাধ্য, কেননা তা না হলে টাকা ব্যায় হয় না। এই ক্ষেত্রে টাকা ঠিকভাবে ব্যয় হয় না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমাদের মাননীয় সদস্যরা যা বললেন সেই সম্বন্ধে কয়েকটি কথা বলবো। এই ক্যালকাটা করপোরেসান একটা মিনি রাইটার্স বিল্ডিংস-এ পরিণত হয়েছে। বিরাট এলাকা জুড়ে রয়েছে এবং প্রচুর কর্মচারী। কলিকাতা মহানগরীর লোক সংখ্যা দিনের পর দিন বেড়ে চলেছে। একটা ছোট রাজ্যের মতো হয়ে গেছে। কিন্তু এখানে সমন্বয়ের অভাব। এই অভাব পুরন করা দরকার। যে প্রশাসনিক ব্যবস্থা রয়েছে এই সেই ব্যবস্থার মধ্যে এখনও পর্যন্ত ত্রুটি রয়েছে। ঠিকমত ভাবে কার্যকরী

করা হচ্ছে না। নতুন পৌর সভার যে প্রশাসনিক কাঠামো তৈরী হয়েছে সেটা এখনও কার্যকরী হচ্ছে না। এটা কার্যকরী করতে গেলে যে ব্যবস্থা করা দরকার সেটা করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে এই কলিকাতার বুকে যে বস্তি এলাকা আছে সেই বস্তি এলাকা এখনও পর্যন্ত জীর্ণ অবস্থায় পড়ে আছে। এখানে যে বলা হয় রাস্তা হয়েছে সি.এম.ডি.এ-এর দ্বারা বিভিন্ন উন্নয়ন হচ্ছে কিন্তু এই বস্তি এলাকা গুলি অবহেলিত অবস্থায় পড়ে আছে। এই বস্তিবাসীদের জন্য সেপারেট ভাবে যদি কিছু করতে পারেন তাহলেই বস্তির সামগ্রিক উন্নয়ন করতে পারবেন। এই ক্ষেত্রে দেখা যায় এখানে যে কাজ হয় সেখানে তৎপরতার অভাব রয়েছে। সেখানে কর্মচারীরা যাতে ঠিক ভাবে কাজ করতে পারে, প্রশাসনিক দিক থেকে যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি আছে সেই গুলিকে দুর কর্‌া দরকার। আজকে আপনারা যতই বলুন না কেন যে সহর পরিষ্কার পরিচ্ছন্ন আছে সেটা কলিকাতার মধ্যে দিয়ে না গেলে বোঝা যাবে না। আমি দেখেছি হাজি মহম্মদ স্কয়ারে একদিকে প্রাইমারী স্কুল আছে এবং অপর দিকে পার্ক আছে। এই পার্কটা একটা জঘন্য অবস্থার মধ্যে পড়ে আছে। শহরের মধ্যে পার্কগুলো আজ জঞ্জালের স্তূপে পরিণত হয়েছে। এটা কিন্তু সবাই উপলব্ধি করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত এটা দেখে থাকবেন যে, আহমেদ কিদয়াই থেকে ফ্রি স্কুল স্ট্রীটে যাওয়ার সময় এমন একটা রাস্তা পার হতে হয়, সেখানে দিয়ে যেতে গেলে নাকে রুমাল দিয়ে ছাড়া যাওয়া যায় না। এই রাস্তা দুটোর নাম আমি উদাহরণ স্বরুপ আপনাদের কাছে রাখলাম। এই ভাবে শহরের বিভিন্ন প্রান্তরে এই অবস্থা চলছে। এই ব্যাপারে আরও দৃঢ় পদক্ষেপ গ্রহণ করা দরকার। এই শহরের বুকে বিভিন্ন রাস্তা আছে, টেলিফোন আছে, টেলিফোনের তার আছে, বিদ্যুৎ আছে, জলের পাইপ আছে, পোষ্ট এ্যান্ড টেলিগ্রাফ ইত্যাদি যে সমস্ত দপ্তরগুলো আপনার অধীনে আছে, এদের বিভিন্ন গাড়ী বিভিন্ন রাস্তায় কাজ করতে দেখা যায়। আপনার এই সমস্ত দপ্তরগুলিতে ৪০০র মত গাড়ী আছে, কিন্তু বিভিন্ন সময়ে দেখা যায় যে, তারা মেরামতির কাজগুলো ঠিকমত করছে না। তাদের কাজের মধ্যে বিভিন্ন ভাবে ত্রুটি থেকে যায়। এই ত্রুটিগুলো যাতে না থাকে, সে ব্যাপারে আপনার ঠিকমত ব্যবস্থা গ্রহণ করা দরকার। পৌরসভার অধীনে যে সমস্ত দপ্তর আছে, সেই সমস্ত দপ্তরগুলিতে এ সকল জিনিসগুলো নিশ্চয়ই আপনার নজরে আছে। এখানে একটা মিউজিয়াম আছে, সেটা আজ নষ্ট হয়ে যেতে বসেছে। এখানে আপনি ১৯৮০ সালে একটা মার্কেট কমপ্লেক্স করবেন বলে বলেছিলেন এবং যথারীতি উদ্বোধনও করেছিলেন। কিন্তু এটি এখন অত্যন্ত দুরাবস্থার মধ্যে দিয়ে চলছে। সেখানে যে গ্যালারী আছে, সেটা আজ নষ্ট হয়ে চলেছে। সেখানে যে লেকচার হল আছে, এবং গ্যালারীগুলিতে যে সমস্ত ছবি আছে, যেটা কিনা পৌরসভার একটা এ্যাসেট, তা আজ নষ্ট হতে বসেছে। কলকাতার ডালহৌসী, এস্‌প্ল্যানেড এলাকায় বর্ষার সময়ে সামান্য বৃষ্টিতেই দেখা যায় ডুবে যায়। আজ সুয়ারেজ গুলোর কি অবস্থা চলছে, এই দিকে তাকালেই তা সহজেই বোঝা যায়। এগুলোর জন্য সি.এম.ডি.এ.এর মাধ্যমে বিভিন্ন ভাবে কাজ হচ্ছে, কিন্তু কাজের মধ্যে ত্রুটি থেকেই যাচ্ছে। এই সমস্ত সমস্যার সমাধান কি ভাবে করা যায়, সেদিকে আপনাকে লক্ষ্য দিতে হবে। মাননীয় সদস্যদের অনেকে বেলগাছিয়া সম্বন্ধে বলেছেন। অনেক সদস্য বিভিন্ন কর্পোরেশনের অধীনস্থ এলাকা নিয়ে জলাভাবের কথা বিভিন্ন ভাবে বলেছেন। তাঁরা এই অভাব দুরীকরণের জন্যও উল্লেখ করেছেন। এই সমস্ত ত্রুটিগুলো যাতে তাড়াতাড়ি দুর করা যায়, সেদিকে আপনাকে লক্ষ্য দিতে হবে। কারণ, সি.এম.ডি.এ. যে সমস্ত কাজগুলো করছে, সেগুলো অসম্পূর্ণ থেকে যাচ্ছে। আদিগঙ্গার কাছে টালী নালার কাজ সি.এম.ডি.এ আরম্ভ করেছিল, সেটা কিন্তু এখনও শেষ হয় নি। এই কাজ কি ভাবে শেষ করা যায়, তার দিকে আপনাকে লক্ষ্য দিতে হবে। কারণ সি.এম.ডি.এ. দীর্ঘদিন ধরে এখানে অনেক টাকা পয়সা খরচ করছে, অথচ অসমাপ্ত অবস্থায় পড়ে থাকবে, এটা তো এভাবে রেখে দেওয়া যায় না। গ্রামাঞ্চলের বিভিন্ন পৌর নির্বাচন এবং সেই সঙ্গে কলকাতায় কর্পোরেশনের ইলেকশানের

ব্যাপারে সরকারী তৎপরতা আরও বৃদ্ধি করা প্রয়োজন। আপনি কলকাতা কর্পোরেশনের এবং অন্যান্য কতকগুলি মিউনিসিপ্যালিটি নির্বাচনের ব্যাপারে ১৯৮৪ সালে করবেন বলে বলেছিলেন। সেগুলোর জন্য সরকারী পর্যায়ে একটা তৎপরতা দরকার। আপনাকে এখানে নিশ্চিত ভাবে ঘোষনা করতে হবে যে, কবে নাগাত আপনি নির্বাচন কার্য্য অনুষ্ঠিত করবেন। আপনি আগের ঘোষণা মত কর্পোরেশনের নির্বাচন কেনই বা করতে পারেন নি, কোথায় অসুবিধা ছিল, সে সম্বন্ধে ঠিক ভাবে এখানে ঘোষণা করুন। বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলির জন্য বিভিন্ন খাতে আপনি টাকা দিয়েছেন। আমাদের বাঁকুড়া শহরের মিউনিসিপ্যালিটির জন্যও আপনি বিভিন্ন খাতে টাকা দিয়েছেন। যে কাজের জন্য আপনি সেখানে টাকা দিয়েছেন, সেই কাজগুলো সম্পাদনের ব্যাপারে তৎপরতার অভাব আমরা লক্ষ্য করেছি। অডিট সম্বন্ধে মাননীয় সদস্যরা এখানে বলেছেন। আমরা জানি অনেক পৌরসভাতে অডিট রিপোর্ট হয়নি। বাঁকুড়া মিউনিসিপ্যালিটির ব্যাপারে আমি জানি, বহু বছর সেখানে কোন অডিট হয় নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বাজেট সমর্থন করতে উঠে আমি প্রয়াত কংগ্রেস কবি শ্রী বিজয়লাল চট্টোপাধ্যায় বিরোধীদলের ভুলত্রুটির সমালোচনা শুনে আমার কংগ্রেস কবি প্রয়াত শ্রী বিজয়লাল চট্টোপাধ্যায়ের কবিতাটি মনে পড়লো। শ্রী বিজয়লাল চট্টোপাধ্যায়ের কবিতা থেকে আমি পড়ে শোনাচ্ছি।

তাহারাই করে ভুল। নির্ভুল যারা জড়ের পিন্ড

ভুল করিয়াছ? পথ চলে যারা তাহারাই করে ভুল।

নির্ভুল যারা জড়ের পিন্ড, ভীরু আর অক্ষম।

গতশীলা নদী ভুলে গিয়ে মরে সাহারার বুকে

বাঁশ বনে ঢাকা পানা পড়া ডোবা বেঁচে রয় চিরতরে

তাই এতদিন পানা পুকুরে ডুবে ছিল যারা আজকে গতিশীলা নদী গতিবেগে তারা সঞ্চারিত হয়েছে। আমি গত ১৮ বছর ধরে পৌরসদস্য ছিলাম, তার আগে আমার বাবা ছিলেন। আমি দেখেছি তাতে যে মোটর ভেহিক্যালস ট্যাক্সের দুরণ কটি টাকা নেওয়া ছাড়া আর মিউনিসিপ্যালিটির কিছু আদায় হোত না। এমন কি কর্মচারীরা পর্যন্ত প্রতিমাসে মাইনে একসঙ্গে পেতো না, ভেঙ্গে ভেঙ্গে দেওয়া হোত বেতন। তখনকার রাস্তাঘাটের অবস্থা কি ছিল তা বর্ণণাতীত, আজকে সেখানে চেহারা কত পরিবর্তন হয়েছে সারা পশ্চিমবঙ্গের পৌরসভাগুলির। এখানে কলকাতার কথা উঠেছে, আমি খোদ দিল্লীর কথা বলবো - দিল্লীর শাহেনশা এবং তাঁর মাতামহের আমলের কথা। কি জরাজীর্ণ রাস্তা ওখানে যে আমি দেখেছিলাম তা বর্ণনা করা যায় না। ১৯৭৫ সালে ঠনঠনে কালীবাড়ীর কাছে আমি থাকতাম, সেই শুনলাম যুবরাজ আসবেন। যে রাস্তা দিয়ে আসবার কথা সেই রাস্তা এড়িয়ে, খারাপ বলে অন্য রাস্তা দিয়ে আনা হল। সেখানে আনার ফলে সেই রাস্তা বন্ধ করে দেওয়া হল। সেখানে আমার এক বন্ধুর পুত্রবধূ অন্তঃস্বত্তা ছিলেন, তাকে তাড়াতাড়ি গাড়ী করে নিয়ে যেতে গিয়ে রাস্তার অবস্থা এমন ছিল যে তার সেখানেই গর্ভপাত হয়ে গেল। তারপরে দিল্লীর শাহেনশা এবং তাঁর মাতামহ দেখেন নি যে ১০ ইঞ্চি করপোরেশানের রাস্তা তালি দিয়ে তৈরী করা হয়েছে। এইগুলি একটু দেখবার দরকার আছে, কেন্দ্র টাকা দিচ্ছে কিন্তু ঠিকমত সদ্ব্যবহার করা হচ্ছে না, বিভিন্ন খাতে যে হিসাব নিকাশ দেখানো হয়েছে সেগুলির উপযুক্ত ব্যয় হচ্ছে না। সেইদিকে একটু লক্ষ্য রাখার দরকার আছে। তারপরে মিউনিসিপ্যালিটির সম্পত্তি যথা যন্ত্রপাতি, সাজ সরঞ্জাম চুরি হয়ে যাচ্ছে, লক্ষ লক্ষ টাকার সম্পত্তির অপচয় হচ্ছে, পৌর সভাগুলিরও একই অবস্থা, সেগুলির প্রতি একটু লক্ষ্য রাখা দরকার।

সেখানে আপনারা কিছুই করতে পারছেন না। পৌরসভাগুলিতে বিভিন্ন ত্রুটি-বিচ্যুতি পরিলক্ষিত হচ্ছে এবং সঠিকভাবে এর প্রতিকার হচ্ছে না। তারপরে ফায়ার সার্ভিসের কথা ধরলে বলতে হবে এই খাতে যে টাকা ধরা হয়েছে তা এতই অপ্রতুল যে এর দ্বারা কোন উপকার হবে বলে আমার মনে হয় না। সেই অপ্রতুলতা দূর করে বিভিন্ন এই ফায়ার সার্ভিসকে সার্বিক উন্নতি করা দরকার। বিভিন্ন জায়গায় ঘরবাড়ী পুড়ে ছারখার হয়ে যাচ্ছে কিন্তু ফায়ার সাভির্সের কর্মচারীরা কিছুই করতে পারেছেন না। কারা প্রচন্ড জলকষ্ট গ্রামাঞ্চলে এবং শহরতলীতে, ফলে ফায়ার সার্ভিস থেকে জল না পেলে এই আগুন নেভান সম্ভব নয়। আজকে ঘরবাড়ী পুড়ে বিধ্বংসী হয়ে যাচ্ছে কিন্তু এদের দ্বারা কোন উপকার পাওয়া যাচ্ছে না। বাঁকুড়ায় বিশেষতঃ দুর্বিষহ অবস্থা সেখানে একে জল নেই তার ওপরে আগুন লাগলে নেভানোর কোন উপায় নেই। সুতরাং এর যাতে একটু উন্নতি হয় তারজন্য একটু বিশেষ ব্যবস্থা গ্রহণ করা দরকার। তবে দুঃখের বিষয়ে যে সেইদিকে আপনারা একটু দৃষ্টি দেন না। তারপরে কলকাতা শহরাঞ্চলের যে গঙ্গাজলের পাইপ আছে সেগুলি অকেজো হয়ে পড়ার ফলে ফায়ার সার্ভিসে লোকেদের দুর থেকে জল আনতে হয়, ফলে আগুন নেভাতে দেরী হয়ে যায়। সুতরাং আপনারা এই যে পৌরসভার জন্য হিসাব-নিকাশ দেখিয়েছেন তাতে আপনারা সম্পূর্ণ ব্যর্থ। পৌরসভার জন্য যে ব্যয়-বরাদ্দ ধরেছেন তাতে কিছু সুবিধা হবে বলে আমার মনে হয় না কারণ আপনারা পৌরসভার থেকে সুযোগ-সুবিধা পাওয়ার ক্ষেত্রে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। এইকথা বলে যে কাটমোশানগুলি এসেছে সেগুলি সমর্থন করে এই বাজেট বরাদ্দের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি। তার উপর শালিমালের টালি পেতে পেতে রাস্তা তৈরী এইসব কেউ দেখেন নি। ১ ইঞ্চি টালি পেতে সেইসব রাস্তা তৈরী হয়েছে। যদি না দেখে থাকেন তাহলে গাধার চোখ লাগিয়ে দেখে আসুন। এই জিনিষ কলকাতা শহরে হয়নি। ৬ লক্ষ লোকের শহর বানাবার জন্য কলকাতা শহর তৈরী হয়েছিল, আর আজকে সেখানে ৪৪ লক্ষ লোক বাস করছে। সি.এম.ডি.এ.এর ঠাকুরদাদা এসেও ৬ লক্ষ লোকের শহরকে ও ৪৪ লক্ষ লোকের শহরে ১০।২০ বছরেও করতে পারবে না। এইসব বিচার করে তার পর সমালোচনা করলে সেই সমালোচনা গ্রহণযোগ্য হবে। তা না হলে আবোল-তাবোল বলে কোন লাভ হবে না।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** স্যার, পৌরমন্ত্রী যে বাজেট পেশ করেছেন সেই বাজেট আমি সমর্থন করতে পারছি না। [illegible] এখানকার টাকাই শুধু নয় বিভিন্ন ইন্টারন্যাশানাল এজেন্সি থেকে যে টাকা পাওয়া যায় সেই টাকা মিলিয়ে যে খরচ হয় সেই খরচও ঠিক মত হয় না। আপনি একজন অভিজ্ঞ মন্ত্রী, মেয়র হিসাবে কলকাতা শহরকে আপনি ভাল ভাবেই জানেন এবং মন্ত্রী হিসাবে আপনার অভিজ্ঞতার যথেষ্ট দাম আছে। তা সত্ত্বেও কলকাতা হাওড়া এবং বিভিন্ন জায়গার মানুষ ডিসাপয়েণ্টেড হয়েছে — তাদের আশা পূরণ হয়নি। এই কথা মনে রেখে আমি কতকগুলি পয়েন্টস বলতে চাই। তিনি যে সব ভাল কাজ করেছেন তার জন্য অভিনন্দন দিচ্ছি। কিন্তু যে কাজগুলি হয়নি সেই সম্বন্ধে একটুবলতে চাই। কলকাতা শহরে যদি আগুন লাগে সেটা নেভানো অত্যন্ত শক্ত কারণ হাইড্রেনগুলো একেবারে ড্রাই হয়ে গেছে। যার ফলে আগুন নেভানো একটা বড় প্রবলেম। ফায়ার ইঞ্জিনের জন্য যে জলের প্রয়োজন সেই জল না পাওয়ায় তার আগেই সমস্ত ভস্মিভূত হয়ে যায়। হাইড্রেনগুলো গঙ্গার জলে ভর্ত্তি ছিল। যে সমস্ত বুস্টিং পাম্প ছিল সেইগুলি ঠিক মত মেনটন না করার জন্য কাজ হচ্ছে না। সেইগুলি যাতে পরিষ্কার হয় এবং আবার যাতে গঙ্গার জল পাওয়া যায় ব্যবস্থা করলে ভাল হয়। এটা করলে জলের যে প্রকটতা দেখা দিয়েছে সেটাও অনেক কমে যাবে। বিশেষ করে বস্তি অঞ্চলে যেখানে চানের জল নেই, তারা এটা ব্যবহার করে স্বস্তি পেতে পারে। আজকে কাগজে দেখলাম বটতলা এলাকায় একটা যে কমন বাথরুম ছিল সেটা একজন ডোনেট

করেছিলেন। কিন্তু কিছু দিন থেকে এই বাথরুমের কল বন্ধ করে দেওয়া হয়েছে এবং তাকে একেবারেই অপসলিট করে দেওয়া হয়েছে। সেখানে একজন খ্যাতনামা মানুষের স্মৃতি রয়েছে - একটা বিল্ডিং আছে। কলকাতা শহরের বিভিন্ন জায়গায় পাবলিক ল্যাটিন করার পরিকল্পনা আছে। আমার মনে হয় সেটাকে সংস্কার করে যদি এই জায়গায় বাথরুম রাখা হয় তাহলে ভাল হয়। ডঃ নারায়ণ রায়ের নামে স্মৃতিসৌধ করার অনেক জায়গা আছে। এই রকম একটা কিছু করলে সেখানকার মানুষ উপকৃত হবেন। আমরা দেখেছি কলকাতা শহরকে চেষ্টা করেও পরিষ্কার রাখা যাচ্ছে না। বিভিন্ন জায়গা থেকে খোঁচড়া নিয়ে এসে একটা জায়গায় ডাম্প করে ফেলে দেওয়া হবে ঠিক হল কিন্তু ওয়ার্কারদের নেগলিজির জন্য ডাম্পের বাইরে অনেক ময়লা পড়ে থাকে। এবং সেগুলি ছড়িয়ে ছিটিয়ে অনেক দূর পর্যন্ত চলে যায়।

**[6.30 – 6.40 p.m.]**

সুতরাং এই ব্যাপারে যদি তিনি আরো সচেতন হন আরো কনসাস হন, যারা এই কাজ করছে তাদের উপর পেনাল্টির ব্যবস্থা করেন তাদের নেগলেক্টের জন্য তাহলে কলকাতা শহর পরিষ্কার রাখার একটা পথ পাওয়া যাবে। আমি হাওড়ার লোক, হাওড়ায় আমরা একটা জিনিস দেখছি হাওড়ায় মিউনিসিপ্যাল ইলেকশান কিছুদিন আগে হয়েছে, খুব কম মাত্র ২টা মার্জিনে লেফ্‌ট ফ্রন্ট সংখ্যা গরিষ্ঠতা লাভ করেছে। কিছুদিন আগে সেখানে একটা মিটিং হয়েছিল, সেখানে তাঁদের মাত্র ২০জন সদস্য থাকাতে একটা বিল পাশ করার সময় যখন তাঁরা দেখলেন যে বিল তাঁরা পাশ করাতে পারবেন না তখন তাঁরা মিটিং ভেঙ্গে চলে গেলেন। যদি ডেমোক্র্যাসির কথা হয় তাহলে এটা কি ধরণের ডেমোক্র্যাসি সেটা মন্ত্রী মহাশয় যেন দেখেন। যেখানে ২৪জন কংগ্রেস কাউন্সিলর আছেন সেখানে ঠিকমত কাজ হয় না। একটা রাজনৈতিক উদ্দেশ্যে নিয়ে তাঁরা বলছেন যদি লেফ্‌ট ফ্রন্ট কাউন্সিলর থাকত তাহলে কাজ ভাল হত, যেখানে লেফ্‌ট ফ্রন্ট কাউন্সিলর আছে সেখানে বেশী সুযোগ সুবিধা পাচ্ছে, সেখানে কাজ ভাল হচ্ছে। এই যে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে প্রোভোক করা হচ্ছে এটা যেন তিনি দেখেন। তারপর সেখানে যারা লেবার ট্রানসপোর্ট কন্ট্রাকটর যারা মাল তোলে, যারা বিল্ডিং কন্ট্রাক্টর, রাস্তার কন্ট্রাকটর, তাদের সঙ্গে একটা অদ্ভুত আনহেলদি আঁতাত রয়েছে মিউনিসিপ্যালিটির যারা পরিচালক তাদের সঙ্গে। উইদাউট টেন্ডার রাতারাতি সেখানে কন্ট্রাক্ট দেওয়া হচ্ছে, ফলে সেখানে কাজ ভাল হচ্ছে না, দেউলিয়া যে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশান তার হাজার হাজার লক্ষ লক্ষ টাকা ব্যয় হয়ে যাচ্ছে অথচ হাওড়ার মানুষ কোন বেনিফিট পাচ্ছে না। বিভিন্ন জায়গায় বড় বড় বিল্ডিং কনস্ট্রাকসান হচ্ছে উইদাউট প্ল্যানে, এই কথা মন্ত্রী মহাশয়ের কাছে আগেও তুলেছি। সবচেয়ে আশ্চর্যের কথা হাওড়ায় যে মার্কসবাদী পার্টি অফিস করেছে, আপনি নিজে গিয়ে দেখুন কিভাবে বেআইনীভাবে সেই পার্টি অফিস তৈরী করা হয়েছে। প্ল্যান জবরদস্তিভাবে স্যাংশান করিয়ে নিয়ে অন্যের জায়গা দখল করে মিউনিসিপ্যালিটির রাস্তা বন্ধ করে সেই বাড়ী তৈরী করা হয়েছে। এটা মন্ত্রী মহাশয় একটু বিচার করবেন। আর একটা কথা বলছি হাওড়া মিউনিসিপ্যাল এরিয়া যা আছে তার শতকরা ৬০ ভাগ হচ্ছে দু'জন আমাদের দলের এ্যাসেম্বলী মেম্বারের অধীনে, আমার এবং অশোক ঘোষ মহাশয়ের। অথচ আমাদের হাওড়া মিউনিপ্যালিটিতে কোন রিপ্রেজেনটেশান নেই। আমার রিপ্রেজেনটেশান আছে জেলা পরিষদে যেখানে আমাদের কোন বক্তব্য থাকে না। আমরা শহরের সঙ্গে যুক্ত, গ্রামের সঙ্গে আমাদের কোন সম্পর্ক নেই, অথচ আই টি- তে আমাদের কোন রিপ্রেজেনটেশান নেই। আর একটা কথা হচ্ছে হাওড়ার পদ্ম পুকুরে একটা জলাধারের প্রকল্প হয়েছিল, মুখ্যমন্ত্রী নিজে সেখানে গিয়ে এক বছর আগে সেটা উদ্বোধন করেছেন। আমরা শুনেছি তিনি যখন উদ্বোধন করেন তখন তিনি রাজী ছিলেন না। তিনি জানতেন উদ্বোধন করার এক বছরের ভেতর জল সরবরাহ হবে

না। আজ এক বছর পরে হাওড়ার মানুষ জল পাচ্ছে না। দু'দিন পরে জল পাওয়া হয়ত যাবে, কিন্তু [illegible]ভাবে ডিষ্ট্রিবিউসান সিসটেমে জলের [illegible]নেকশানটা না হওয়ায় পাম্পের প্রেসার এত বেশী যে পাইপ লাইন ফাটিয়ে দিয়েছে, ফলে রাস্তাগুলি পর্যন্ত জলে নষ্ট হয়ে যাচ্ছে। হাওড়া জলাধার প্রকল্প যদি সাকসেসফুল না হয় তাহলে কোন রকমে মানুষের কাছে জল পৌঁছে দিতে পারবেন না। আমি জলের উপর বিশেষভাবে জোর দিচ্ছি কারণ হাওড়ার মানুষ দীর্ঘদিনধরে উপেক্ষিত। হাওড়ার ইকনমিক কন্ডিসনের উপর নির্ভর করছে সারা পশ্চিমবাংলার ইকনমিক কন্ডিসন। কাজেই অনুরোধ করছি হাওড়াকে আর উপেক্ষা করবেন না। হাওড়ার রাস্তার কথা মন্ত্রীমহাশয় ভালভাবেই জানেন কাজেই রাস্তাগুলি যাতে ভাল হয় সেই চেষ্টা করবেন এই অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ধরনের আলোচনা হল তাতে আমি সত্যিই খুব দুঃখিত হয়েছি। আমি আশা করেছিলাম আজকের আলোচনা খুব সমৃদ্ধ হবে কারণ আমি বক্তব্য খুব পরিস্কারভাবে রেখেছিলাম। আমি সবচেয়ে বেশী দুঃখিত হয়েছি মাননীয় সদস্য হৈমী বসুর বক্তৃতা শুনে। তিনি আমাদের সঙ্গে বহুদিন কর্পোরেসনে ছিলেন কাজেই তাঁর এই ধরণের বক্তৃতায় আমি দুঃখ পেয়েছি। মাননীয় সদস্য আনসারি সাহেবও কর্পোরেসনে ছিলেন, কিন্তু তিনি উন্মাসিক। হৈমীবাবু ভালভাবেই জানেন কিভাবে আমরা কর্পোরেসনে কংগ্রেসের সঙ্গে লড়াই করেছি। আমরা অবশ্য তখন অল্প কয়েকজন লোক ছিলাম কর্পোরেসনে। স্বাধীনতা লাভের পর ১৯৬৯ পর্যন্ত ওখানে রাজত্ব করেছে কংগ্রেস একথা বলা চলে। এই কর্পোরেসনকে ধ্বংসের মুখে ঠেলে দিয়েছিল কংগ্রেস এবং আমার মনে হয় হৈমীবাবু এবং আনসারি সাহেব একথা অস্বীকার করবেন না। মাননীয় সদস্য নন্দর পোদ্দার নতুন লোক কাজেই তাঁর সম্বন্ধে শুধু একথাই বলা চলে যে, তিনি ঘটনা না জেনে বক্তব্য রেখেছেন। অর্থাৎ তাঁর পূর্বসূরীরা কর্পোরেসনের সম্পত্তি কিভাবে লুঠ করেছেন সেই কথা না জেনে এখানে বক্তব্য রাখলেন। আমি অবশ্য সেসব কথা এখানে বিস্তারিতভাবে বলবনা কারণ তাহলে আমার বক্তব্য হয়ত বলা হবেনা। আমি ১/২/৩ এইভাবে নাম করে বলতে পারি আপনাদের কংগ্রেসের নেতারা কে কি করেছেন। আমি একবার একজনের নাম হাউসে করেছিলাম এবং তখন তিনি গিয়ে মুখ্যমন্ত্রীকে বললেন প্রশান্তবাবু এরকমভাবে আমাকে বিধানসভায় আক্রমন করলেন কেন? সেইজন্য আমি এই ধরনের কথা একেবারে বন্ধ করে দিয়েছি। আনসারি সাহেব সম্বন্ধে বলা যায় তিনি অপরাধী এবং তিনি যে কাজ করেছেন তা জঘন্য এবং [*] মত কাজ করেছেন।

(গোলমাল)

(Shri Abdur Rauf Ansari : You must speak the truth. Why you are concealing the truth?)

(Noise)

**Dr. Zainal Abedin :** What is this, Sir? He cannot make a personal charge like this.

**Shri Prasanta Kumar Sur :** Yes, I can.

(Noise)

---

*Note :* **[* Expunged as ordered by the Chair]**

**[6.40 – 6.50 p.m.]**

**Dr. Zainal Abedin :** Mr. Speaker Sir, he cannot say that.

(At this stage several members rose to speak)

(Noise)

**Mr. Speakr :** Dr. Zainal Abedin did you hear the speech of your member? Your member has made certain allegations against the Minister and then you did not rise. Why are you rising now? The Minister has every right to reply the allegations made by the member.

(Noise)

**Dr. Zainal Abedin :** Sir, he cannot say that.

(Noise)

**Mr. Speker :** দেশদ্রোহী কথাটা বাদ যাবে।

**Shri Satya Ranjan Bapuli :** আপনি কর্পোরেশনের পাইপ চুরি করেছেন।

**Shri Prasanta Kumar Sur :** Mr. Bapuli, I know what is your life. I do not want to enter into that.

**শ্রী প্রশান্ত কুমার শূর :** দেবকী নন্দন পোদ্দার যে কথা বললেন যে আমি নাকি কলকাতা সহরের পার্কগুলি বিক্রি করে দিচ্ছি।

(গোলমাল)

একটু ধৈর্য ধরে শুনুন। কলকাতা করপোরেসনের এ্যাডমিনিষ্ট্রেটার একটা কমিটি করে। আর্কিটেক্ট ডিপার্টমেন্টের যিনি হেড মিঃ চক্রবর্তী এবং ডিরেক্টার আরবান ষ্টেট সেন্টার এই দুজনকে নিয়ে একটা কমিটি ১৯৮১ সালে হয়। তারা আইডেনটিফাই করে কতকগুলি পার্ক বা স্কোয়ার যেমন রডন স্কোয়ার, সত্য নারায়ণ পার্ক এই রকম অনেকগুলি অনর্থক পড়ে আছে। সাধারণ মানুষের কোন উপকারে লাগছে না। সত্য নারায়ণ পার্ক সম্পর্কে আমার নিজের অভিজ্ঞতা আছে।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি সত্য বাপুলিকে একটু ঠাণ্ডা করুন। তা না হলে ঘণ্টার পর ঘণ্টা চলে যাবে। আমি আপনাদের প্রত্যেকটি কথা অনুভব করেছি এবং শুনেছি। সেই সিদ্ধান্ত অনুযায়ী কলকাতা করপোরেসন ২৮।২।৮৪ তারিখে ষ্টেটস্‌ম্যান কাগজে এ্যাডভারটাইজমেন্ট দেয় এবং অমৃতবাজার, আনন্দবাজার পত্রিকায় বসুমতি কাগজে এ্যাডভারটাইজমেন্ট দেয় এবং এ্যপ্লিকেসন ইনভাইট করে যে কে বা কারা এর যে প্রধান কাজ এর ডেভেলপমেন্টের কাজ করতে পারে। সেখানে এ্যাডমিনিষ্ট্রেটের একটি কমিটি করে দেন। সেই কমিটির মধ্যে Administrator of the Calcutta Corporation consituted a Committee of six official members – Municipal Commissioner, Chairman, Engineering Advisor, Controller of Municipal Finance & Accounts, Chief Municipal Architect &

Town Planner, Chief Law Officer & Project Officer (Market Complex) as members for selection of entreprenueur and resolving allied matters.

সিলেকশন কমিটি তারা বসে সমস্ত ইন্টারভিউ নেন। এবং দরখাস্তকারীরা ছিলেন, 1. M/s. Gobinda Shankarlal, 2. M/s. Happy Home and Hotel Ltd., 3. M/s. Joom Construction (P) Ltd., 4. M/s. Sunity (P) Ltd.

এটা তারা পান। পাবার পরে তারা দু-ভাবে জিনিসটাকে বিচার করেন। একটা হলো টেকনিক্যাল, আর একটা হলো ফাইন্যানশিয়্যাল এবং ইনটারভিউ নেবার পরে তারা যেটা ঠিক করেন যে টেকনিক্যাল এবং ফাইন্যানশিয়াল দেখে তারা সব ঠিক করেন। The Committee after scrutinising the offers recommeded the proposals of M/s. Happy Home & Hotel (P) Ltd. on 25.5.84 as it was technically sound. On 26.6.84 the second part of the recommeded offer was open. The second part of the offer i.e. financial offer was considered low and on approval of Administrator negotiation was made with M/s. Happy Home & Hotel (P) Ltd. for improving their financial offers. However, the second part of offer (financial) of the second offerer, M/s. Gobindram Shankarlal was also open for comparison.

এখন এই দুটোর মধ্যে কমপ্যারিশন করে দেখা যাচ্ছে যে সেকেণ্ড অফারার হচ্ছে মেসার্স গোবিন্দরাম শংকবলাল তার লাম্পসাম প্রিমিয়াম হচ্ছে পাঁচ লক্ষ টাকা, মান্থলি রেন্ট হচ্ছে ২০ হাজার টাকা, আর একটা হচ্ছে হ্যাপি হোম, তারা যেখানে দিতে চেয়েছিল ২৩ লক্ষ ৫১ হাজার টাকা এবং মান্থলি রেন্ট ২৫ হাজার টাকা, সেটা সেখানে তারা বাড়িয়ে দিলেন ৪০ হাজার টাকা, মান্থলি রেন্ট তা ছাড়া তাবা আরও এগ্রি করলেন, প্রতি ১০ বছর পরে ৫ পার্সেন্ট করে ইনক্রিমেন্ট হবে এটা তারা করলেন। তারপর সিকিউরিটি ডিপোজিট তারা ৫ লক্ষ টাকা দিলেন। তাছাড়াও আর ৫০ স্কোয়ার মিটার জায়গায় তারা ছেড়ে দেবেন কর্পোরেশনকে বিনা পয়সায়, যার দাম ৬ লক্ষ টাকা। তারা ঐ যে দোতলা এয়ার কণ্ডিশনড মার্কেট করবেন, তার উপরে যে পার্ক হবে, সেই পার্ক কর্পোরেশন যেমন ভাবে বলবেন তেমন ভাবে পার্ক করে দেবেন এবং এনটায়ারলি মেনটেন করবেন তারা। তাছাড়া এয়াব কনডিশণ্ড মার্কেট যেটা করবেন তার প্ল্যান তারা সাবমিট করবেন কর্পোরেশনকে, কর্পোরেশন এ্যাপ্রুভ করলে, তবেই তারা কাজ করবেন। এই একটা ব্যবস্থা হয়েছে। ১৯৮২ সালে আমার মনে আছে, ঐ পার্কটা আমি যখন দেখতে যাই, ঐ পার্কটা ছিল মদ, গাঁজার, ভাঙের একটা আড্ডা এবং কতকগুলো দুষ্কৃতকারী সেখানে ছিল, যারা সমাজবিরোধী তারা ওটাকে দখল করে রেখেছিল। আমাদের ওখানকার যে গাড, সেই গার্ডকে ঘর থেকে বার করে দিয়ে সেই ঘরটা অন্যায় ভাবে, অসৎ কাজে ব্যবহার করা হতো। কতকগুলো সাধু ওখানে বাস করছিল এবং ওখানে একটা মন্দির গজিয়ে উঠেছিল। নানা ভাবে সেখানে সমাজবিরোধীদের আড্ডা গড়ে উঠেছিল। ১৯৮২ সালে একদিন রাত্রি ১২টার সময় আমাদের কনজার্ভিন্সি ডিপার্টমেন্টের লোকদের নিয়ে, পুলিশ নিয়ে গিয়ে সেই আড্ডা আমি নিজে ভেঙ্গে দিই। এমন কি ওখানে যে মন্দিরটা গজিয়ে উঠেছিল, সেটাও ভেঙ্গে দিই। আমার মনে হয় মাননীয় সদস্যরা দিল্লীতে সবাই গেছেন এবং পালিকা বাজার সকলেই দেখেছেন এবং দিল্লীর সবচেয়ে ঘনবসতী এলাকার কেন্দ্রস্থলে যে পালিকা বাজার, সেখানে গঠিত হয়েছে, সেটা আপনারা দেখেছেন।

**[6.50 – 7.00 p.m.]**

আজকে বড়বাজার অঞ্চলে যেখানে মানুষ হাটতে পারেনা, চলাচল করতে পারেনা, এমন একটা ব্যবসা কেন্দ্রের মধ্যে এই ধরণের একটা এয়ার কনডিশনড মার্কেট যদি হয় এবং যেখানে ক্যালকাটা কর্পোরেশান ৩০ লক্ষ টাকা সেলামী হিসাবে পাবে, ৪০ লক্ষ হাজার টাকা রেন্ট পাবে, প্রতি ১০ বছরে ৫ পারসেন্ট ইন্টারেষ্ট পাবে, ৬ লক্ষ টাকার সংস্থান হবে, তারা অফিস করতে পারবে, তদারকী করতে পারবে, যে পার্ক মেনটেন করা যায় না, সেই পার্ক মেনটেন করতে পারবে। এই ধরণের একটা ব্যবস্থা করার মধ্যে আপনাদের কি সমালোচনা থাকতে পারে আমি বুঝতে পারিনা। আজকে মেট্রো শুরু করেছেন। প্রধানমন্ত্রী ১৯৭২ সালে এর শিল্যান্যাস করে গেছেন কিন্তু ১২বছর পরেও এখনও তার ১/৩ অংশও সম্পন্ন হয়নি। ১৩টি পার্ক আমরা দিয়েছি মেট্রোকে। যখন মেট্রোর চীফ ইঞ্জিনিয়ার এসেছেন আমি দিয়েছি। আমি তাকে বলেছি যে আপনাকে কর্পোরেশানে যেতে হবেনা, আমার ক্ষমতা বলে দিচ্ছি, আপনি ব্যবহার করুন। আমরা চাই মেট্রো তাড়াতাড়ি কলকাতায় হোক। আজকে সারা কলকাতা শহরকে আপনারা সাধারণের অনুপোযোগী করেছেন, কেন্দ্রীয় সরকারের দায়িত্বহীন যে নীতি, সেই নীতির ফলে এটা হয়েছে। ( শ্রী আব্দুস সাত্তার : চৌরঙ্গী রাস্তা সম্পর্কে কি হোল ) চৌরঙ্গী রাস্তা সম্পর্কে সাত্তার সাহেব জানতে চেয়েছেন, সেটা সম্পর্কেও শুনুন। আমরা সেখানে কমিটি করেছি। সেই কমিটি রিপোর্টও দিয়েছেন এ্যাডিশন্যাল জেনারেল ম্যানেজার সেখানে এসে বলেছেন যে আমরা এই রাস্তা মেরামত করার কাজ গ্রহণ করতে পারবো কিনা সেটা আমরা ভেবে দেখবো। যারা এই ব্যাপারে দায়িত্বে আছেন, তাদের মুখ্যমন্ত্রী তাদের ডেকে বলেছেন যে আপনারা অল্প অল্প জায়গায় কাজ করুন। সেটাকে আগে রেসটোর করুন তারপরে আবার কাজ শুরু করুন। এই ভাবে কলকাতাকে ধীরে ধীরে সাধারণ মানুষের বাসোপযোগী রাখার ব্যবস্থা করুন। কিন্তু তারা কখনই কোন কথা শুনবেন না। ১০ জন কনট্রাক্টরকে লাগিয়ে গোটা কলকাতা শহরকে- উত্তর থেকে আরম্ভ করে দক্ষিন পর্যন্ত একটা দুরবস্থার মধ্যে রাখা হয়েছে। আমি এই কথা বলি যে যেহেতু কেন্দ্রে কংগ্রেস সরকার রয়েছে, সে জন্য এই দায়িত্ব আপনাদের পালন করা উচিত! কিন্তু আপনারা তা করবেন না। অথচ কর্পোরেশানের অভাব-অনটনের মধ্যে যদি দুটো পয়সা বেশী রোজগার হয় তাতে আপনাদের কি আপত্তি থাকতে পারে আমি জানিনা। তারপরে উনি বস্তীর কথা বলেছেন, সেজন্য আমাকে দু'একটি কথা বলতে হচ্ছে। আপনারা বস্তিকে কিভাবে দেখতেন? আপনারা বস্তিকে দেখতেন যে কি ভাবে বস্তিকে কলকাতা থেকে উচ্ছেদ করা যায় এবং সেটাই ছিল আপনাদের উদ্দেশ্য। সেই বস্তি সম্পর্কে একটু বলি। আপানারা শুনুন, এটা স্মরণে রাখুন, এর রেকর্ড আছে, ১৯৬৯/৭০ সালে আমরাই প্রথম বস্তি উন্নয়নের কাজ শুরু করি। নিজামুদ্দিন সাহেব এখানে নেই, ১৯৬৯/৭০ সালে তার ওয়ার্ডে আমরা বস্তি উন্নয়ন শুরু করি, তখন সি.এম.ডি.এর জন্ম হয়নি। তারপরবর্তী অবস্থায় বস্তি উন্নয়ন হয়েছিল। আমরা ধীরে ধীরে বস্তির সাধারণ মানুষের বাঁচার মত সুযোগ করে দেবার জন্য অনেকগুলি ব্যবস্থা করেছি, সেটা আপনারা জানেন। আগে যেখানে বস্তিতে কোন রকম পয়ঃপ্রনালীর ব্যবস্থা ছিল না, সেখানে পয়ঃপ্রনালী করা হত না। আমরা বলেছি পয়ঃপ্রনালী যেখানে আছে সেখানে যোগ করতে হবে, দরকার হলে পয়ঃপ্রনালীর মধ্যে এটাকে টেনে নিয়ে ফেলতে হবে। আমরা বলেছি ঘরে ঘরে পানীয় জল দিতে হবে। আমরা ঘরে ঘরে পানীয় জলের ব্যবস্থা করেছি। আপানারা যে সার্ভিস প্রিভির কথা বলছেন, সেগুলিকে আমরা কনভার্ট করার ব্যবস্থা করেছি। আমরা আলোর ব্যবস্থা করেছি, রাস্তার ব্যবস্থা করেছি। আপনারা নিজেরা জানেন, এই কলকাতা শহরের বস্তি উন্নয়ন যেভাবে হচ্ছে গোটা ভারতবর্ষের কোন জায়গায় এইভাবে বস্তি উন্নয়ন হচ্ছে না। আমি ৩১ শে মার্চ তারিখের খবরের কাগজের একটি অংশ পড়ে দিচ্ছি, আপানাদের অবগতির জন্য।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** স্যার, আপনি কাগজ দেখে পড়তে এ্যালাও করবেন?

**মিঃ স্পীকারঃ** মিঃ শূর, খবরের কাগজ থেকে পড়বেন না।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** স্যার, আমি কাগজ থেকে পড়ছি না, শুধু এইটুকুই বলতে চাই, গোটা ভারতবর্ষের বস্তির সঙ্গে কলকাতা শহরের বস্তির তুলনা করলে দেখবেন আমরা যে ব্যবস্থা করছি, এই রকম ব্যবস্থা কেউ করে নি। কেন বলছি? আপানারা আগে বস্তিতে কি ভাবে এ্যাসেসমেন্ট করতেন? গোটা বস্তিটাকে ধরে আপনারা এ্যাসেসমেন্ট করতেন। আমরা এখন বস্তিটিকে ভাগ করে দিয়েছি। ঠিক যেমন ঠিকা টেন্যান্টে আছে, সেই রকম ঠিকা টেন্যান্ট ইউনিট ধরে আমরা এ্যাসেসমেন্ট করব। অর্থাৎ সেখানে ১০জন ঠিকা টেন্যান্ট থাকলে ১০টি ইউনিট আলাদা আলাদা করে এ্যাসেসমেন্ট হবে। আমরা আইন করেছি ৩০০টাকা পর্যন্ত রেটেবল্ ভ্যালুর কোন ট্যাক্স দিতে হবে না এবং আমরা এটা ধারণা করে নিচ্ছি যে বেশীর ভাগ বস্তির'ই হয়ত কোন ট্যাক্স দিতে হবে না।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** Sir, I live in a buste you know it.

**মিঃ স্পীকার ঃ** Dr. Abudin, you live opposite to the buste, but not in the buste. you are living in a five storied building and I have visited your flat.

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** This is the concept of the congress(i) - five storied building is a buste.

**[7.00 – 7.10 p.m.]**

আপনারা বম্বে শহরের সঙ্গে তুলনা করে থাকেন। সেখানে ৪৫ পারসান্ট মানুষ বস্তিতে বসবাস করেন। ধারাবীর বস্তি, যেখানে এক লক্ষ মানুষ বসবাস করেন আমি সেখানে গিয়ে দেখেছি। সেখানে আলো নেই, রাস্তা নেই, জলের কোন ব্যবস্থা নেই। তার পাশে নয়া পল্লী — নিউ বম্বে হচ্ছে, সিডকো কম্পানী করছে। কিন্তু সেখানে কোন ব্যবস্থা নেই। আপনারা এখানে জলের কথা বললেন। আমি এখানে গর্বের সঙ্গে বলতে পারি, কোলকাতা শহরে যে জল সরবারহ করা হয় ভারতবর্ষের কোন রাজ্যের রাজধানীতে সেই জল সরবরাহ করা হয় না। আমি বলছি আপনি ফিগারগুলি টুকে নিন। আমাদের 160 millian gallons from Palta, 250 clip tubewells in calcutta, 8000 small dia. tubewells in calcutta and 35 million gallons from the garden reach water supply.

আমরা কোলকাতা শহরে ৯ঘন্টা জল দিই। ৫টা থেকে ৯টা। ১০টা থেকে ১২টা এবং আবার ৪টে থেকে ৭টা। এইভাবে ৯ ঘন্টা আমরা জল দিই। আর অন্যত্র কি হয়? বম্বেতে দুঘন্টা, মাদ্রাজে এক দিন পর পর জল দেওয়া হয় আর দিল্লীতে তো জল পাওয়াই যায় না। আমি ১৮ই জুলাই, ১৯৮৪ সালের কথা বলছি। আপনাদের নেতা শ্রী সিদ্ধার্থ শংকর রায় দিল্লীর চাণক্যপুরীর দু নং সার্কুলার রোডে যে বাড়ীতে থাকতেন আমিও সেদিন সেখানে ছিলাম এবং আমার সঙ্গে এ্যাডভোকেট জেনারেলও সেদিন সেখানে ছিলেন। দুঃখের কথা সেদিন ৯টা বেজে গেল তখনও এ'বাড়ীতে এক ফোটা জল এল না। আমাকে শেষে এন.ডি.এম.সি'র চেয়ারম্যানকে বলতে হ'ল, লরি করে জল পাঠান, তা না হলে চান করতে পারছি না। লরি করে জল পাঠানো হ'ল, তারপরে আমি চান করলাম। চানক্যপুরী, যেটা ডিপ্লোমেটিক এন্‌ক্লেভ, যেখানে এ্যামবাসাডাররা থাকেন সেখানেই এই

অবস্থা। আপনারা বিদ্যুতের কথা বলেন— ১৯ শে জুলাই, ১৯৮৪, At 8.30 at night, there was a load-shedding. It did not come back again in the whole of northern India. There was a load-shedding for the whole night and on the following morning, I had gone through the Statesman. They said that it was due to over production of energy in the nothern India. When there is the planing Commission - they are planning in this way that in the northern India and Western India, they should get a share and eastern India will be deprived from anything . স্যার, ওঁরা রাস্তার কথা বললেন। আমি ওঁদের জিজ্ঞাসা করি ১২০ ফুট চওড়া ডায়মন্ডহার্বার রোড্, রাজা সুবোধ মল্লিক রোড্, মানিকতলা মেন রোড্, উল্টোডাঙা মেন রোড, আচার্য প্রফুল্ল চন্দ্র রোড, স্ট্যান্ড রোড্, বালিগঞ্জ সার্কুলার রোড্ প্রভৃতি রাস্তাগুলি কি ওঁরা দেখেন না? এগুলির কি কোন উন্নতি হয়নি? তারপরে কতগুলি নতুন বাই-পাশকে ইষ্টার্ন মেট্রপলিটন বাই পাশ'এর সঙ্গে যুক্ত করা হচ্ছে, এটা কি ওঁরা জানেন না? তারপরে স্যার, কংগ্রেসী সদস্যরাও ফোরজারির কথা বলেন! [* * * * * *] আমাদের দেবী-দা সে দিন অপরিচিতা মহিলার ফোরজারি করে ডিগ্রি নেওয়ার কথা খুব সুন্দর ভাবে বলেছেন।

**মিঃ স্পীকার :** 'ওদের মমতা ব্যানার্জী ফোরজারি করে ডিগ্রি নিয়েছেন' কথা গুলি শ্রী শূরের বক্তব্য থেকে বাদ যাবে।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** বাদ যাবে, আচ্ছা ঠিক আছে, বাদ যাক, এতে ওঁরা খুশী তো? তবে আমি পরিষ্কার বলতে চাই আমাদের কোথাও কোনো ফোরজারি হয়নি। তারপর স্যার, আমি যে কথা বলছিলাম, ধরুন কালীঘাট ব্রিজ, চেতলা ব্রিজ, বীজন সেতু, উল্টোডাঙা ব্রিজ, প্রভৃতি ব্রিজ গুলির আমরা উন্নতি করেছি। তারপরে বিরোধীদলের হাওড়ার মাননীয় সদস্যর অবগতির জন্য বলছি, দি কনসট্রাকসন ওয়ার্কস অফ্ দি সেকেন্ড হুগলী বিজ্র আর ইন প্রগ্রেস এবং আপনারা জানবেন দ্বিতীয় হুগলী সেতু হলে পরে হাওড়া শহরের চেহারা পালটে যাবে। তারপরে কোণা এক্সপ্রেস রোড হয়েছে। কোণায় ট্রাক টারমিনাল হচ্ছে। ফলে এক দিকে যেমন কোণায় ব্যবসা-বানিজ্য হবে, তেমনি সেখানে ট্রাক টারমিনাল হলে পরে কলকাতায় কোন ট্রাক ঢুকতে পারবে না এবং হাওড়া ষ্টেশন থেকে ফেরিঘাট পর্যন্ত একটা সাব-ওয়ে হচ্ছে। আমরা হাওড়ায় ২৩'টি বড় টিউবওয়েল বসিয়েছি। হাওড়ার জন্য কম পক্ষে ৫০ কোটি টাকার উপর ব্যয় হয়েছে। হাওড়া ওয়াটার ওয়ার্কস সম্বন্ধে মাননীয় সদস্য যে কথা বললেন সে কথার উত্তরে আমি তাঁকে জানাচ্ছি যে, যেমন যেমন পাইপ বসান হবে তেমন তেমন জল সরবরাহ করা হবে। তবে যে হিউম পাইপের কথা বললেন তার ইতিহাসটা একটু বলি, পি.এস.সি. পাইপের ইতিহাসটা আপনাদের জানা দরকার। ইতিপূর্বে কংগ্রেসের যে নেতা সি.এম.ডি.এ'র চেয়ারম্যান ছিলেন তিনি একজন কনট্রাকটরকে ডেকে এনে সল্টলেকে বসিয়েছিলেন এবং তাকে বড় বড় পাইপের অর্ডার দিয়েছিলেন, ৫/৬ কোটি টাকার ৫০,৬০,৭০ ইঞ্চি পাইপের অর্ডার দিয়েছিলেন। সেখানে সব চেয়ে ছোট পাইপের অর্ডার ছিল ২৪ ইঞ্চি, ২৪ ইঞ্চির নীচে কোন পাইপ ছিল না। ৫ থেকে ৬ কোটি টাকার এই জাতীয় সব বড় বড় পাইপের তাকে তিনি অর্ডার দিয়েছিলেন।

**[7.10 – 7.20 p.m.]**

অথচ আমাদের দরকার খুবই অল্প। আমাদের এত দরকার ছিল না। সুতরাং এই করে আমাদের

*Note :* **[* Expunged as ordered by the Chair]**

যা দরকার সেই প্রয়োজনের অতিরিক্ত অর্ডার দিয়েছেন একজন [* *] কে। সুতরাং এটা আপনাদের বোঝা উচিত। এইভাবে পি.এস.সি পাইপ বসানো হয়েছে। এখন আমি যে কথাটা বলছি, এখানে আমাদের বন্ধুরা অনেকেই বলেছেন, আমাদের সরকার লেফট ফ্রন্ট গর্ভনমেন্টের যে লোকাল সেল্ফ গর্ভনমেন্টের ডেভেলপমেন্টের যে পরিকল্পনা সেই পরিকল্পনার কথা বলেছেন। আমরা শুধু কলকাতায় এবং হাওড়ার কথা নিয়ে ভাবছি না। আমরা গোটা পশ্চিমবঙ্গের নগর উন্নয়নের কথা ভাবি। আপনারা জানেন, আমাদের একটা আই.টি.এন.এস.সি স্কীম আছে। ভারত সরকারের সঙ্গে আমরা যোগাযোগ রেখে সেই উন্নয়নের কাজ আমরা করছি। বর্তমানে ২০টি শহরে উন্নয়নের কাজ করছি এবং এই উন্নয়নের কাজ আমরা করে যাবো এবং পরবর্তী পর্যায়ে আরোও ২০টি শহরে এই ধরনের উন্নয়ন করবো। কলকাতার বাইরে যে ৩৬টি পৌরসভা আছে তাদের জন্য ৯৪ কোটি টাকা বরাদ্দ আছে তাসত্ত্বেও অন্যান্য পৌরসভার যাতে উন্নতি হয় তারজন্য প্রতিটি পৌরসভাকে ১ কোটি টাকা ব্যয় করে যাতে উন্নয়ন করতে পারে তারজন্য ইনটিগ্রেটেড ডেভেলপমেন্ট অফ স্মল এ্যান্ড মিডিয়াম টাউনস-এর ব্যবস্থা করেছি। সুতরাং এই কাজগুলি হচ্ছে। এছাড়া আমরা আরোও কতকগুলি কাজ করছি। কলকাতা বিশ্ববিদ্যালয়কে আমরা নতুন জমি দিয়ে আলিপুরের কাছে যেখানে জেলখানা আছে জেলখানাকে সরিয়ে দিয়ে বিশ্ববিদ্যালয়কে নিয়ে আসছি। আলিপুরে ঐ ন্যাশনাল লাইব্রেরী তার পাশে কলকাতা বিশ্ববিদ্যালয়কে নিয়ে আসছি। এইসব আপনাদের জানা দরকার।

**মিঃ স্পীকার ঃ** Mr. Ambika Banerji, What is happaning ? why are you making so much noise? Running Commentary is going on non-stop.

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আপনারা জানেন যে কলকাতা শহরের উন্নয়নের জন্য যে মার্কেটগুলি আছে আমরা সেই মার্কেটগুলির যেমন গড়িয়াহাট মার্কেট, নিউ মার্কেট, কলেজ স্ট্রীট মার্কেট, মাণিকতলা মার্কেট এই সব মার্কেটগুলির আমরা উন্নয়ন করেছি। আমার আর বলার সময় নেই, আমি শুধু এইটুকু বলছি যে আমাদের অন্যান্য যে সব অর্গাইনাইজেসন, যেমন হাঁওড়া ইমপ্রুভমেন্ট ট্রাষ্ট, এবং ক্যালকাটা ইমপ্রুভমেন্ট ট্রাষ্ট কলকাতা শহরে উন্নয়ন মূলক কাজ করছে। কলকাতা মৃতপ্রায় শহর নয়, মৃতপ্রায় শহর বলবেন না। কলকাতা প্রাণবন্ত, কলকাতা জীবন্ত। এই রকম শহর আর কোথাও নেই। এই কথা বলে সমস্ত কাটমোশনের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** নন্ বেঙ্গলী, মারোয়াড়ী কথাটা বাদ যাবে।

## Demand No. 26

The cut motion nos, 1 to 3 moved by Shri Kashinath Misra were then put and lost .

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs.6,58,87,000 be granted for expenditure under Demand No.26, Major Head : "260 - Fire Protection and Control".

(This is inclusive of a total sum of Rs.1,09,82,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

---

***Note :* [* Expunged as ordered by the Chair]**

**Demand No. 40**

The cut motions nos.1 & 2 moved by Shri Kashinath Mishra were then put and a division taken with the following result :-

**NOES**

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasnat Khan, Shri

Bagdi, Shri Lakhan

Banerji, Shri Radhika Ranjan

Basu, Shri Ajit

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharya, Shri Gopal Krishna

Bhattacharya, Shri Satya Pada

Biswas, Shri Chittarjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bose, Shri Nirmal Kumar

Chakrabarty, Shri Ajit

Chakrabarty, Shri Umapati

Chakrabarty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chattopadhyay, Shri Sadhan

Chowdhury, Shri Bikash

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Banamali

Daud Khan, Shri

Doloi, Shri Shiba Prasad
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Ghosh, Shri Debsaran
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Pannalal
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mazumdar, Shri Dilip Kumar
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi

Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B.
Ray, Shri Dhirendra Nath
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Roychowdhury, Shri Nirode
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Sinha, Dr. Haramohan

Sinha, Shri Prabodh Chandra

Sur, Shri Prasanta Kumar

**AYES**

Abdur Rauf Answari, Shri

Abdus Sattar, Shri

Abedin, Dr. Zainal

Anwar Ali Sekh, Shri

Banerjee, Dr. Ambika

Bapuli, Shri Satya Ranjan

Barman, Shri Dipendra

Basu, Dr. Hoimi

Bhattacharyya, Shri Amarendra Nath

Bhunia, Dr. Manas

Ghosh, Shri Asok

Misra, Shri Kashinath

Nurul Islam Chowdhury, Shri

Poddar, Shri Deokinandan

Roy, Shri Santi Mohan

Roy, Shri Sukumar

Shaikh Imajuddin, Shri

**ABSTENTION**

Sarkar, Shri Deba Prasad

The Ayes being 17 and the Noes 94. The motions were lost.

**Mr. Speaker :** I find that some more time is required for completion of the voting. 10 minutes' time is extended. I think the House agrees to it.

(Voices – yes)

So, 10 minutes' time is extended.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 1,08,83,34,000 be granted for expenditure under Demand No. 40, Major Heads : "284 - Urban Development, 484 - Capital Outlay on Urban Development and 684 - Loans for Urban Development".

(This is inclusive of a total sum of Rs. 18,13,90,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

[7.20 - 7.30 p.m.]

**Mr. Speaker :** I now put all the cut motions on Demand No. 74 except cut motions Nos. 2 and 6, on which I understand division will be demanded, to vote.

The motions were then put and lost.

Cut motions Nos. 2 and 6 moved by Shri Kashinath Misra were then put and division taken with the following result :-

NOES

Abdus Sobhan Gazi, Shri

Abul Hasnat Khan, Shri

Bagdi, Shri Lakhan

Banerji, Shri Radhika Ranjan

Basu, Shri Ajit

Basu, Shri Bimal Kanti

Basu, Shri Subhas

Bauri, Shri Gobinda

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharya, Shri Lal Behari

Bhattacharya, Shri Gopal Krishna

Bhattacharya, Shri Satya Pada

Biswas, Shri Chittarjan

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Bose, Shri Nirmal Kumar

Chakrabarty, Shri Ajit

Chakrabarty, Shri Umapati

Chakrabarty, Shri Deb Narayan
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Bikash
Dakua, Shri Dinesh Chandra
Das, Shri Banamali
Daud Khan, Shri
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Santi
Ghosh, Shri Debsaran
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Hajra, Shri Sachindra Nath
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hazra, Shri Sundar
Hira, Shri Sumanta Kumar
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Kisku, Shri Upendra
Kumar, Shri Himansu
Kundu, Shri Gour Chandra
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Pannalal
Malaker, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar

Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mazumdar, Shri Dilip Kumar
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Rabin
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Nath, Shri Monoranjan
Neogy, Shri Brajo Gopal
Paik, Shri Sunirmal
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Pradhan, Shri Prasanta Kumar
Pramanik, Shri Radhika Ranjan
Rai, Shri H. B.
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Pravas Chandra
Roy Barman, Shri Khitibhusan
Roychowdhury, Shri Nirode
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan

Sayed Md. Masih. Shri
Sen, Shri Dhirendra Nath
Sen. Shri Sachin
Seth, Shri Lakshman Chandra
Sinha, Dr. Haramohan
Sinha. Shri Prabodh Chandra
Sur. Shri Prasanta Kumar

**AYES**

Abdus Sattar. Shri
Abedin. Dr Zainal
Anwar Ali Sekh, Shri
Banerjee. Dr Ambika
Bapuli. Shri Satya Ranjan
Barman. Shri Dipendra
Basu, Dr. Hoimi
Bhattacharyya. Shri Amarendra Nath
Bhunia, Dr. Manas
Ghosh, Shri Asok
Misra, Shri Kashinath
Poddar. Shri Deokinandan
Roy. Shri Santi Mohan
Roy. Shri Sukumar
Shaikh Imajuddin. Shri

The Ayes being 15 and the Noes 93, the motions were lost.

The motion of Shri Prasanta Kumar Sur that a sum of Rs. 61,02,55,000 be granted for expenditure under Demand No. 74, Major Heads :"363 - Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Excluding Panchayat)"

(This is inclusive of a total sum of Rs. 10,17,10,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

**Mr. Speaker :** Now, Demand No. 78 will be taken up.

**Dr. Zainal Abedin :** May I rise on a point of order, Sir? I draw

your attention to Rule 14 of our Rules of Procdure and Conduct of Business. The House is supposed to in session upto 7 p.m. But it is now 7.10 p.m. sir, why are taking the Members? You should be little considerate. This prayer is not for us. Elderly members and aged Ministers are present here. For their convenience you should consider whether the House should sit beyond 7 p.m. or not. You are the Chairman of the Business Advisory Committee. Hence this request to you.

**Mr Speaker :** Rule 14 begins with,"Unless the Speaker otherwise directs". I have not directed anything. Allocation of time is decided in the meeting of the Business Advisory Committee. The Report of the Business Advisory Committee is placed in the form of resolution in the house and it is adopted by the House. Allocation of time is also adopted by the House. The House passes the resolution. The House is supreme. So, the point raised by you is not relevant.

Now, Mr. Sur, please move your Demand No.78.

## DEMAND No. 78

**Major Heads:** 282 - Public health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) and 682 - Loans for Public Health, Sanitation and Water Supply.

**Shri Prasanta Kumar Sur :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.50,67,80,000 be granted for expenditure under Demand No.78, Major Heads : "282 - Public Health, Sanitation and Water supply (sewerage and water supply) and 682 - Loans for Public Health, Sanitation and water Supply".

(This is inclusive of a total sum of Rs.8,44,64,000 already voted on account in March, 1985.)

The Written speech of the Shri Prasanta Sur is taken as read.

2. I take this opportunity to place before the House through you some information regarding action taken by the State Government in the area of urban Water Supply and Sanitation

3. I have already indicated to the House last year the importance which the Government has accord to the supply of potable water and for provision of propersanitary arrangements in urban areas. I briefly

describe the action so far taken and the action proposed to be taken for implementation of our intention of providing such facilities to the urban population.

**Urban Water Supply**

4. Hon'ble Members will recollect that last year I had mentioned that the existing facilities of driking water supply in urban is not altogether satisfactory. Against this bacground and the existing financial constriants we have kept a provision of about Rs.1,200 lakhs for 1985-86, thus stepping up last year's outlay which was Rs.1,100 lakhs.

5. The amount is by no means adequate. We have tried our best to tap the resources of the Life Insurance Corporation of India. That Corporation had allocated Rs.665 lakhs by way of loan to urban bodies last year. With their help we were able to sanction the Water Supply Schemes for Jangipur, Ashoknagar-Kalyangarh, Cooch Behar, English Bazar and Habra Municipalities. We intend to take up the water suppy schemes of some more Municipalities in 1985-86 also as soon as we know from the Life Insurance Corporation the amount they can spare this year.

6. Other schemes receiving our attention are the Geonkhali and Uluberia-based schemes for the Haldia Industrial Complex, Asansol scheme and the second and third phase of the Ranigunge Coalfield Area.

7. During 1984-85 we have been able to finalise the scheme for supplying drinking water to Kalimpong and adjacent areas from Neora river. The Government of India in the Ministry of Defence has agreed to provide the bulk of loan assistance for the project and we hope to take up the work during 1985-86.

**Urban Sanitation**

8. I Admit that we have not been able to give the required level of attention to sanitation schemes due to lack of resources. We have, however, taken up a number of schemes during 1984-85. We have in all sanctioned the conversion of 7,274 service latrines in 18 Municipal towns.We are expecting that a financial body at the apex level, like HUDCO will be formed for financing urban sanitation schemes. Lack of finance has been the single consitraint on our endeavour and

such a body will be of great assistance. Government have taken up 15 Urban Local Bodies viz. Sonamukhi, Mursidabad, Bolpur, Santipur, Ghatal. Durgapur, Kandi, Jhalda, Chandrakona, Rampurhat, Tamluk, Kalna, Mathabhanga, Alipurduar and Mekliganj for conversion of service Privy into sanitary latrines under the programme for liberation of scavengers during 1984-85. During the year 1984-85, under the Integrated Development Scheme for Small and Medium Towns we have sanctioned loans for implementation of low cost sanitation project in Khargarpur, Midnapur, Kalimpong, Coch Behar, Purulia, Englishbazar, Krishnanagar, Suri, Tarakeswar, Jalpaiguri, Siliguri, Darjeeling, Berhampore, Balurghat, Bishnupur, Basirhat, Raiganj, Ranaghat and Katwa.

**Drought and Flood Relief**

9. During 1984-85 we were also called upon to provide assistance in Municipal towns affected by drought. We sanctioned more than Rs.1 core for emergency work connected with sinking of tubewells, augmentation of supply, provision of drinking water by trucks etc.

10. With these words, Sir, I place before the House my budget for grant under Demand No. 78, Major Head "282-Public Health, Sanitation and Waterr Supply ( Sewerage and Water Supply)" and Major Head "682-Loan for Public Health, Sanitation and Water Supply" for acceptance.

**Mr. Speaker :** All the cut motions are in order and moved.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that the amount of demand be reduced by Rs. 100-

**Mr. Speaker :** Now, I call upon Dr. Sukumar Roy.

**ডাঃ সুকুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৭৮ নং ডিমান্ডের মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করলেন আমি তার বিরোধীতা করছি। এবং বিরোধীতা করার সঙ্গে সঙ্গে প্রথমেই একটা কথা বলতে বাধ্য হচ্ছি যে, আজকে এই হাউসে আমরা লক্ষ্য করছি মাননীয় পৌরমন্ত্রী মহাশয় এ্যাজিটেটেড হয়ে যাচ্ছেন। মিনিষ্টার যদি এ্যাজিটেটেড হয়ে যান তাহলে হাউসের ডিসেন্সি নষ্ট হয়ে যায়। হয়তো আমাদের তরফ থেকে কিছু ভুল-ত্রুটি হয়ে থাকতে পারে, যার জন্য তিনি এ্যাজিটেটেড হয়ে যাচ্ছেন। তবে সাধারণত আমরা যে সব কথা বলি তার মধ্যে যুক্তি এবং ভিত্তি থাকে, তথ্যের ভিত্তিতেই আমরা বক্তব্য রাখি। একদম যুক্তিহীন ভিত্তিহীন কোন কথা বলি না।

স্যার, এখান থেকে আমরা যে টাকা বরাদ্দ করে দিই সেই টাকা ঠিকভাবে ব্যয় করা হচ্ছে কিনা, তা দেখা হয় না। সেইজন্য আমরা এখান থেকে যতই ব্যয় বরাদ্দ মঞ্জুর করি না কেন, তা দিয়ে প্রকৃত

কাজ কিছুই হচ্ছে না। সেইজন্য আমি আজকে মাননীয় মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে জানাতে বাধ্য হচ্ছি যে, যে ব্যয় বরাদ্দের দাবী তিনি এখানে পেশ করেছেন সে দাবী তিনি ঠিকই মেজরিটি মেম্বারের সমর্থনে পাশ করিয়ে নিয়ে যাবেন, কিন্তু সেই বরাদ্দকৃত টাকা দিয়ে কাজগুলি সঠিকভাবে রুপায়িত হচ্ছে কিনা তাও দেখা তাঁর কর্তব্য। অথচ আমরা দেখছি কোথাও তা দেখা হচ্ছে না, ফলে কাজগুলি সঠিকভাবে রুপায়িত হচ্ছে না। আমি উদাহরণ হিসাবে এখানে উল্লেখ করছি, সবে গ্রীষ্ম-কাল শুরু হয়েছে, এখনো ভাল করে গরম পড়েনি, অথচ এর মধ্যেই পুরুলিয়া-বাঁকুড়া জেলায় মানুষ জলের জন্য হাহাকার করছে। গোটা পশ্চিম বাংলায়ই পানীয় জলের সংকট দেখা দিয়েছে, সব চেয়ে খারাপ অবস্থা পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার। অথচ সেখানে যখন ওয়াটার ওয়ার্কস হয় তখন তা যদি সঠিকভাবে করা হ'ত, যদি সোর্স অফ্ ওয়াটার ঠিক থাকত, যদি ফ্লো ঠিক থাকত, তাহলে আজকে সেখানে জলের হাহাকার পড়ত না। আজকে পুরুলিয়া বাঁকুড়ায় যে জলের হাহাকার পড়ে গেছে তার একটাই মাত্র কারণ, মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে যে ব্যবস্থা গ্রহণ করেছেন সে ব্যবস্থা সুষ্ঠুভাবে রুপায়িত হয়নি এবং হচ্ছে না, জল সেখানে মানুষ পাচ্ছে না, সরকারী টাকা শুধু জলে যাচ্ছে। সরকারী টাকা তছনছ হচ্ছে। পুরুলিয়া শহরে যে ওয়াটার ওয়ার্কস হয়েছে, সেটি সম্পূর্ণ ব্যর্থ হয়েছে, সেখানে জলের সোর্স লেভেল অনেক নীচে নেমে গেছে। সুতরাং সোর্সটাকে আগে ঠিক করতে হবে। ইতিপূর্বে আমি মেনশন করেছি যে, সেখানে যে 'সাহেব বাঁধ' বলে একটি বিরাট জলাশয় আছে সেটিকে কাজে লাগান সম্ভব। অবশ্য আমি স্বীকার করছি যে, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং থেকে ২১ কোটি টাকা এ বিষয়ে মঞ্জুর করা হয়েছিল। কিন্তু সে টাকা দিয়ে কি হলো? সে টাকা তছনছ হলো। আজো সমস্ত পুকুরটিকে কচুরিপানায় ভর্তি হয়ে আছে। এ' ওয়াটার ওয়ার্কস সম্পূর্ণ ব্যর্থতায় পর্যবসিত হয়েছে। সোর্স অফ্ ওয়াটার ঠিক না থাকার ফলে সেখানে পুকুর থেকে জল নিয়ে এসে সাধারণ মানুষকে খেতে দেওয়া হচ্ছে, মানুষ অপারক হয়ে সে জলই ব্যবহার করছে। এর ফলে পরবর্তীকালে যে, কি অবস্থা হবে, তা আমরা জানি।

স্যার, পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং এবং মিউনিসিপ্যালিটির তো মাত্র ২/৩'টি কাজ আছে। একটা স্বাস্থ্যকর পরিবেশ সৃষ্টি করা, দুই জল সরবরাহ করা, আর তিন হচ্ছে শহরকে পরিষ্কার রাখা। এই তো তিনটে কাজ। এই কাজও ঠিক মত হচ্ছে না, শুধু তাই নয় এই তিনটি কাজ আবার নানান বিভাগের মধ্যে ভাগ করে দেওয়া আছে। কিন্তু সেই ডিপার্ডমেন্ট গুলির মধ্যে কোন রকম সমন্বয় নেই এবং সম্বনয় না থাকার জন্য আমরা দেখতে পাচ্ছি এখান থেকে যে টাকা মঞ্জুর করে দেওয়া হচ্ছে সে টাকা বিভিন্ন ক্ষেত্র থেকে তছনছ করা হচ্ছে ফলে কাজ কিছুই হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়, আজকেই বললেন বিভিন্ন কাজের জন্য তিনি কি পরিমান টাকা বরাদ্দ করছেন এবং বললেন বিভিন্ন উন্নয়ন মূলক কাজের জন্যই তিনি টাকা দিচ্ছেন, কিন্তু সে টাকা উপযুক্ত ভাবে ব্যবহার করা হচ্ছে কিনা তা কি তিনি দেখছেন? এমন জিনিষও দেখা যাচ্ছে যে, এক খাতের টাকা অন্য খাতে ব্যবহার করা হচ্ছে। আমরা এমন'ও জানি ইতিপূর্বে যে টাকা এখান থেকে বরাদ্দ করা হয়েছিল মানুষকে জল দেবার জন্য, যে টাকা বরাদ্দ করা হয়েছিল স্যানিটেসনের ব্যবস্থা করার জন্য, রাস্তায় আলো দেওয়ার জন্য যে টাকা বরাদ্দ করা হয়েছিল সে টাকা কর্মচারীদের মাইনে দিতেই খরচ হয়ে যাচ্ছে। কারণ মিউনিসিপ্যালিটি গুলি নিজস্ব সোর্স থেকে টাকা তুলছে না। এসব জিনিষ মাননীয় মন্ত্রী মহাশয়ের জানা উচিত এবং এ বিষয়ে তাঁর ব্যবস্থা গ্রহণ করা উচিত। আজকে তিনি যে টাকা এখানে চাইছেন সে টাকা নিশ্চয়ই তিনি মেজরিটির ভোটে পাশ করিয়ে নিয়ে যাবেন, কিন্তু সে টাকার অবস্থা কি হবে? মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কাগজে-কলমে অনেক উন্নতির কথা বলছেন, কিন্তু আমরা তা মেনে নিতে পারছি না। আমরা বাস্তবে যা দেখছি তাই মানছি। আমরা দৈনিক যা দেখছি তাই আমাদের

বক্তব্যের ভিত্তি এবং এই ভিত্তিও অনুযায়ী বক্তব্য রাখার পরেও যদি হাউসে মন্ত্রী এ্যাজিটেড্ হয়ে যান, তাহলে তো এই হাউসে আমাদের কিছু বলারই থাকে না।

**[7.30 – 7.40 p.m.]**

তাই আমরা আপনার কাছে বলছি, আপনি এই সমস্ত জিনিসগুলির একটু দেখুন। আরও কতকগুলি জিনিস আছে, যেমন টিউবওয়েলের ব্যাপার। টিউবওয়েল বসাবার ব্যাপারে স্যাংশন করে যেখানে যেখানে লাগাচ্ছেন, সেগুলো বসাবার জন্য রিগ্ করলেন, বোর্ড করলেন এবং যথারীতি টাকাও খরচ করলেন, কিন্তু সেটি যে স্তর পর্যন্ত নামাবার প্রয়োজন তা করলেন না। মন্ত্রী মহাশয় হয়ত জানেন, রিগ'এর জন্য যেখানে টাকা খরচ করা হচ্ছে, সেখানে হয়ত প্রয়োজন ১০০ ফিট নীচে জলের লেবেল পর্যন্ত নামানো- আমি কথায় ধরলাম সেখানে নামানো হল ৮০ ফিট পর্যন্ত, তাহলে আর বাকী ২০ফিট কোথায় যাচ্ছে তা কি আপনি জানতে পারেন? কিছু দিন পরে সেখানে দেখা যায় আরও একটু নীচে নামাতে পারলে আরও বেশী পরিমাণে জল পাওয়া সম্ভব। ক্রমান্বয়ে দেখা যায় যে, উপরের অংশ নষ্ট হয়ে যাচ্ছে এবং নীচে থেকে জল আর পাওয়া যাচ্ছে না। এরজন্য মেরামতির কোন ব্যবস্থা নেই-ব্যবস্থা হয় না। এই সমস্ত ব্যাপারে আমরা নিশ্চয়ই আপনার দৃষ্টি আর্কষণ করব। বাজেট আপনি তৈরী করছেন এবং তা বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলিতে ভাগ করে দিচ্ছেন, সে সম্বন্ধে আমাদের কিছু বলার নেই। কিন্তু অনুন্নত জেলাগুলোর কথা আপনাকে নিশ্চয়ই ভাবতে হবে। বিভিন্ন জায়গায় স্যানিটিশন-এর কথা নিশ্চয়ই আপনাকে ভাবতে হবে। আমি নিজে জানি পুরুলিয়া এবং বাঁকুড়া শহরে প্রচুর খাটা পায়খানা আছে। সেখানে স্যানিটারী ল্যাট্রিনের জন্য টাকা পয়সা স্যাংশন করছেন আপনি, অথচ সেখানে প্রচুর খাটা পায়খানা রয়েছে। এখানে কি আপনাকে দেখতে হবে না যে, সে সমস্ত টাকাকড়ি আপনি স্যাংশন করছেন, সেগুলো যথাভাবে খরচ হচ্ছে কিনা? টাকাকড়ি স্যাংশন করা এক কথা এবং সেগুলো যথাযথ ভাবে খরচ করাটা সম্পূর্ণ ভিন্ন কথা। সুতরাং যেখানে খাটা পায়খানা অপসারণ করে স্যানিটারী ল্যাট্রিনের জন্য খরচ ঠিক ভাবে হচ্ছে না, সেখানে এই বাবদ অনেক টাকাকড়ি খরচ করছেন দাবী করাটা প্রকৃত প্রস্তাবে ঠিক নয়। ঐ সমস্ত জায়গায় এমন অনেক মানুষ আছেন যাঁদের খাটা পায়খানা আছে, টাকা পয়সার অভাবে স্যানিটারী ল্যাট্রিন তৈরী পারছেন না। স্যানিটারী ল্যাট্রিনের জন্য যেখানে ৩০০০হাজার টাকা খরচ হয়, সেই টাকাও তাঁরা যোগাড় করতে পারছেন না। আপনার আন্ডারে মিউনিসিপ্যাল লোক্যাল সেলফ গভর্ণমেন্ট 'এর যে রিপ্রেজেনটিনিভ্ আছেন, তাঁদের মাধ্যমে ঐ সমস্ত মানুষেরা কি ধরণের সুযোগ-সুবিধা পাচ্ছে, তারা কি অবস্থায় আছে, সেগুলোর দিকে তো দেখার প্রয়োজন আছে। আপনি আপনার বরাদ্দের মধ্যে দাবী করেছেন অনেক টাকা বরাদ্দ রেখেছেন আরবান স্যানিটেশানের জন্য। অর্থাৎ, সার্ভিস ল্যাট্রিন আনডার ১৮ মিউনিসিপ্যালিটি'এর জন্য। আমরা কাগজে কলমে দেখতে পাচ্ছি, কনভারসানের জন্য বরাদ্দ রেখেছিলেন ৭,১৭৪ টির জন্য। আপনি কি ঐ সমস্ত মিউনিসিপ্যালিটির চেয়্যারম্যানদের কাছ থেকে হিসাবপত্র সংগ্রহ করেছেন? আপনি কি তাঁদের কাছে জানতে চেয়েছেন, কি কি খাতে টাকা-পয়সা তাঁরা খরচ করেছেন? আমার তো মনে হয়, এই টাকা-পয়সা ঠিকভাবে খরচ করা হয়নি। আপনি সঠিক ভাবে খরচ হয়েছে কিনা তার দিকে লক্ষ্য রাখেন নি। আরবান স্যানিটেশানের জন্য আপনি যে কথা বলেছেন, যে পলিসি নিয়ে অগ্রসর হতে চেয়েছেন, সেটা সুষ্ঠুভাবে খরচ হল কিনা, সাধারণ লোকের তার দ্বারা উন্নতি হবে কিনা, তাতে তাদের কোন লাভ প্রকৃতপক্ষে হচ্ছে কিনা তা যথারীতি দেখার বা জানার প্রয়োজন নিশ্চয়ই আছে? আমরা দেখছি, তারদিকে লক্ষ্য রাখা হয় নি। যারফলে আপনার পলিসি শুধু কাগজে-কলমের মধ্যেই থেকে গেছে, এর সুবিধা সাধারণ মানুষের কাছে পৌছুতে পারছে না। এ সম্বন্ধে তো অন্য ভাবে বলার কিছু নেই। যে কথাটা সত্য বলে মনে হয়েছে, যা আমরা চোখের সামনে দেখতে পাচ্ছি, সেকথা

তো আমার নিশ্চয়ই বলব। মন্ত্রীমহাশয়রা যদি এজন্য এ্যাজিটেটেড হন, তাহলে তো হাউসের স্যানিটি থাকে না। যে কাজ আপনি করেছেন, যে কাজ আপনি করতে পারেন নি, সেগুলো নিয়েই তো আমরা এখানে বলব। গ্রামাঞ্চলে পানীয় জলের কথা আপনারা বলেন এবং এ কথাও বলেছেন যে ২৫০০০ হাজারের কিছু বেশী গ্রামে পানীয় জলের ব্যবস্থা করেছেন। অর্থাৎ এই বাবদ কিছু টাকা আপনি বরাদ্দ করে নিয়েছেন। কিন্তু পানীয় জলের সংস্থানের জন্য কাজ কিছু হয়েছে কিনা তা জানেন না। শুধু একটা কথা রেখেছেন-'তাদের উৎসগুলো অন্ততঃ আমরা ধরিয়ে দিয়েছি'। উৎসগুলো কোন খানে ধরিয়ে দিয়েছেন দেখুন। এক একটা জায়গায় উৎসের কথা আপনি উল্লেখ করেছেন। কিন্তু সেখানে প্রকৃতপক্ষে জলের কোন উৎস আছে কিনা, কি সেখানে অবস্থা, তা আপনি জানেন না। নীচের তলায় যে ভাবে কাজ হচ্ছে - উঁচু তলায় বসে আপনারা হয়ত তা দেখতে পাচ্ছেন না। সেজন্য আপনার কাছে আমাদের অনুরোধ, সে সমস্ত টাকা আপনি বিভিন্ন খাতে বরাদ্দ রেখেছেন, সেগুলো যেন সদ্ব্যবহার হয়, তা দেখুন। টাকাকড়ির সদ্ব্যবহার করতে পারছেন না বলেই আমরা এই বরাদ্দ মেনে নিতে পারছি না। কলকাতার জন্য অলরেডি যে স্যাংশন রেখেছেন এবং এখানে যে টাকা স্যাংশন রেখেছেন, তার উল্লেখ করে আপনি বলেছেন, সারা ভারতবর্ষের মধ্যে কেন, সারা পৃথিবীর মধ্যে সবচাইতে ভাল স্যাংশন আপনি করেছেন। আমরা জানি আপনারা একটা জিনিষ বিভিন্ন জায়গায় করেছেন যে পাম্পিং ষ্টেশান করে প্রেসার বাড়ানোর চেষ্টা করেছেন, তাতে হয়তো প্রেসার বাড়ানো হল কিন্তু কিছুদিন জল পৌঁছবে সুতরাং সোর্স না বাড়ালে জল পৌছাবে না বেশীদিন। সেখানে প্রেসার অনুযায়ী কিছুদিন হয়তো জল থাকবে কিন্তু জলের সোর্সই হচ্ছে আসল জিনিষ, প্রেসার দিয়ে কতদিন জল বেশী আনতে পারবেন এবং এইক্ষেত্রে পাম্প করে বেশীক্ষণ জল থাকবে না। কলকাতার স্বার্থে স্যানিটেশান এবং ওয়াটার ওয়ার্কসের জলের ডুয়েট সিসটেম ছিল, সেখানে সাপ্লাইয়ের ক্ষেত্রে এখন আপনারা ডুয়েল সিসটেম আনতে পারছেন না। এখন আপনারা বোঝাচ্ছেন যে গঙ্গারজল আনফিলটার্ড ওয়াটার, কিন্তু এটাই কি আপনাদের কারণ যে আনফিলটার্ড ওয়াটার বলেই ব্যবহার করতে দেবেন না? আমার মনে হয় গঙ্গার জল অন্য কাজে ব্যবহাব করান। অন্তত পক্ষে এটা করুন এবং এটা যাতে ইউজ হয় সেইদিকে দৃষ্টি দেবেন। গঙ্গার জল এখন রাস্তার ধারে কোথাও দেখা যায় না, আগে রাস্তায় গঙ্গাজল দিয়ে রাস্তা পরিষ্কার করা হোত কিন্তু এখন সেগুলো বন্ধ হয়ে গেছে, এর একটা ব্যবস্থা করবেন। সেইজন্য আমার মনে হয় ডুয়েল সিসটেম অফ ওয়াটার করলে জলের অনেক সুরাহা হবে এবং এটা একটু ভেবে দেখবেন। গ্রামাঞ্চলে যে টিউবেলগুলি আছে সেগুলির মধ্যে প্রায় ১২ আনা অকেজো হয়ে আছে

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** (কোশ্চেন)

You can not question. But it still persists. It is there. What I am telling is not incorrect–it is wholly correct. সেখানে যদি এর প্রতি লক্ষ্য রাখা যায় তাহলে টিউবেলগুলির সদ্ব্যবহার করা যায়। তবে একটা জিনিষ গ্রামেগঞ্জে লক্ষ্য করছি যে এই টিউবেল বসানো নিয়ে একটা রাজনীতি চলছে, যথা যিনি গ্রামের মধ্যে একটু হর্তাকর্তা তিনি চাইছেন যে এই টিউবেল তার বাড়ীর কাছে বসানো হোক। এরফলে গ্রামের সাধারণ মানুষের অসুবিধা হচ্ছে, হয়তো কোন একজন ব্যক্তি উপকৃত হচ্ছেন কিন্তু সকলের স্বার্থ সিদ্ধ হচ্ছে না। সেইজন্য আমার অনুরোধ এর দ্বারা যাতে সাধারণ মানুষ উপকৃত হয় এবং তারা যাতে জল পায় সেটা আপনি একটু দেখবেন, কারণ জল নিয়ে রাজনীতি করা ঠিক নয়। কিন্তু আপনাদের মনে এমন একটা ধারণা হয়েছে যে আপনারা যা করছেন তা সাধারণ মানুষের ভালোর জন্য করছেন এবং সেইভাবে কাগজে - কলমে পলিসি ছড়িয়ে দিচ্ছেন। এইভাবে আপনারা কাজ করে যাচ্ছেন। সেইজন্য আমার বিনীত নিবেদন

যেগুলি বললাম সেগুলি একটু ভালোভাবে বিচার করে দেখবেন। আমি এই কথা বলে এই বাজেট বরাদ্দের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রীমহাশয় যে বাজেট এখানে উৎথাপন করেছেন তাকে সম্পূর্ণ সমর্থন করে আমি দু একটি কথা বলতে চাই। এর আগে কংগ্রেস পক্ষের শ্রী সুকুমার বাবু যা বললেন তাতে মনে হল বাজেটে প্রভিশান যা আছে সেই সম্পর্কে তাঁর কোন আপত্তি নেই। গ্রামাঞ্চলে পানীয় জল সরবরাহের ক্ষেত্রে যেসব ব্যবস্থা আজকে বামফ্রন্ট সরকার নিয়েছেন তাকে সমর্থন করতে পারছেন না। বিরোধীদলে আছেন বলে, কিন্তু তাঁর বক্তব্যের মধ্যে শ্লেষও নেই। অতএব পারফরমেন্স সম্পর্কে কটু কথা বলা ছাড়া আর কোন কথা তিনি বললেন না।

**[7.40 – 7.50 p.m.]**

সুকুমার বাবু বললেন পশ্চিমবাংলার গ্রামে জলের হাহাকার আছে, টিউবওয়েল অকেজো হয়ে আছে। তিনি জানেন না ৭ বছর আগে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষের যে অবস্থা ছিল সেই অবস্থার অনেক জায়গায় আমূল পরিবর্তন ঘটেছে। এই প্রথম একটা সরকার যারা পশ্চিমবাংলার সমস্ত অঞ্চলে পানীয় জল সরবরাহ করবার জন্য পরিকল্পনা গ্রহণ করেছেন। ৩০ বছর ধরে ওরা গ্রামাঞ্চলের মানুষের জলের অভাবের জন্য মৃত্যুমুখে ঠেলে দেবার চেষ্টা করেছিলেন। ওরা টাকা অপব্যবহারের কথা বলেন কিন্তু আমরা জানি কত লক্ষ লক্ষ টাকা কোটি কোটি টাকা কনট্রাকটর এবং এম. এল. এ. দের মাধ্যমে চুরি হোত। এই সরকার গ্রামাঞ্চলের বিভিন্ন মানুষের জন্য জলের ব্যবস্থা করতে পেরেছেন। ২৫ হাজার গ্রামে যেখানে জলের কোন ব্যবস্থা ছিল না সেখানে ৭ বছরের মধ্যে ১২ হাজার গ্রামে পানীয় জলের ব্যবস্থা হয়েছে। ১২ হাজার গ্রামের মধ্যে পাহাড়ী অঞ্চল, পাথুরিয়া অঞ্চল সমতল ভূমি অঞ্চল আছে। এটা ঠিক যে জলের লেয়ার অনেক জায়গায় কমে গিয়েছে। চাষের জন্য ডিপ টিউবওয়েল করে জল দেওয়া হচ্ছে। গ্রামাঞ্চলের জন্য এতবড় কাজ এই দপ্তর করছেন। কালিংপংয়ের জল সরবরাহ ব্যবস্থা সম্বন্ধে বলতে চাই যে সরকার যখন এই বিষয়ে একটা স্কিম নিলেন তখন কংগ্রেসীরা চিৎকার করতে আরম্ভ করলেন এবং দিল্লিতে গিয়ে ইন্দিরা গান্ধীকে বলে এলেন যে এটা হলে পরিবেশ নষ্ট হবে। কিন্তু পরবর্তী কালে মুখ্যমন্ত্রী দিল্লি গিয়ে ইন্দিরা গান্ধীকে বুঝিয়ে এই স্কিম স্যাংশান করালেন এবং যার জন্য সেখানকার মানুষ আজ জল পাচ্ছে। বীরভূম, বর্দ্ধমান, পুরুলিয়া ও মেদিনীপুর ইত্যাদি পাথুরিয়া অঞ্চলের মানুষেরা মনে করতেন যে সেখানে জল পাওয়া যাবে না। গত ৩০ বছরে কংগ্রেস সরকার যা পারেন নি এই সরকার ২০ হাজার টিউব ওয়েল রিগের সাহায্যে করেছেন। পুরুলিয়া থেকে আরম্ভ করে সমস্ত পাথুরিয়া অঞ্চলে এটা আজকে বাস্তব সত্য। আগে যেখানে মাইলের পর মাইল গিয়ে জল আনতে হোত আজকে সে ব্যবস্থা নেই। ১৯৭২-৭৩ সালে সুন্দরবনে গিয়ে আমাকে পুকুরের জল খেতে হয়েছিল কিন্তু আজকে সেখানে এমন কোন গ্রাম নেই যেখানে পানীয় জল নেই। হিঙ্গলগঞ্জ, গোসাবা প্রভৃতি এলাকায় নলের সাহায্যে পানীয় জলের ব্যবস্থা করা হচ্ছে। বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি যে মানুষের জন্য পানীয় জলের ব্যবস্থা করবো সেই কাজ এই সরকার করেছেন। গ্রামাঞ্চলের মানুষদের জন্য কংগ্রেস সরকারের কোন দৃষ্টিভঙ্গী ছিল না। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় দেখা যাবে জলের কোন ব্যবস্থা নেই। পুকুরের জল খেয়ে রোগে ভুগে লক্ষ লক্ষ মানুষ মারা যাচ্ছে। কিন্তু আমাদের এখানে সেই অবস্থা নেই। এই সরকারের পি.এইচ.ডি.ডিপার্টমেন্ট থেকে আসানসোল, হলদিয়া প্রভৃতি অঞ্চলে দামোদর নদীর ভেতরে টিউবওয়েল বসিয়ে সেখান থেকে জল নিয়ে গিয়ে শহরে তা সরবরাহ করা হচ্ছে। অতীতে কংগ্রেস এই জিনিষ কল্পনা করতে পারেনি। ওরা টাকা চুরি করতেন, টাকার অপচয় করতেন। কিন্তু এই সরকার আসার পর দামোদর ও অজয় নদীর মাঝখানে টিউবওয়েল বসিয়ে জল সরবরাহ করা

হচ্ছে। এই কথা কংগ্রেসীরা স্বীকার করবেন না। কোনদিন কোন ক্ষেত্রে সেই ব্যবস্থা হয়নি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেই কাজ করেছেন। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট উত্থাপন করেছেন সেটাকে সর্বান্ত করণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্রঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে জনস্বাস্থ্য ও ইঞ্জিনিয়ারিং শাখা থেকে জল সরবরাহ ব্যবস্থা নিয়ে যে বাজেট মন্ত্রী মহাশয় পেশ করেছেন এই বাজেটে একটা হতাশার সুর ফুটে উঠেছে। এই বিধান সভায় বাজেট অধিবেশন বসা থেকে শুরু করে বিভিন্ন সময় গ্রামাঞ্চলে শহরাঞ্চলে জলের অভাবের কথা বিভিন্ন সদস্য বিভিন্নভাবে সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন, বিভিন্ন সময় আবেদন-নিবেদন করেছেন, এর থেকে প্রমাণিত হয় যে এই সমস্যা কোথায় গিয়ে দাঁড়িয়েছে। আমরা ছোট বেলায় সকলেই সুকুমার রায়ের অবাক জলপান পড়েছি - ডাবের জল, হুঁকোর জল, মিষ্টি জল, চোখের জল - এটা কমল বাবুর জল, নাকি প্রশান্ত বাবুর জল? এই জলটা কতটা কিভাবে আসছে আমরা বুঝতে পারছি না। আমরা বুঝতে পারছি না ওয়াটার লেভেল রিসোর্সি থেকে কতটা জল আমরা পাচ্ছি। আমি মনে করি অফিসার মহল মন্ত্রীমন্ডলীতে নানাভাবে বিভ্রান্ত করছে। পাইপ লাইন ওয়াটার সাপ্লাই এর উদ্যোগ কেন্দ্র এবং রাজ্য সরকার নিয়েছিলেন। এই প্রকল্পে ১৯৯১ সালের মধ্যে প্রত্যেক গ্রামাঞ্চলে পাইপ লাইন ওয়াটার সাপ্লাই এর মাধ্যমে জল সরবরাহ করা হবে ঠিক ছিল। সেজন্য কেন্দ্রীয় সরকার যে টাকা দিয়েছেন পশ্চিমবঙ্গ সরকারের ইঞ্জিনিয়ারিং দপ্তর সেই টাকা ঠিকমত কাজে লাগাতে ব্যর্থ হয়েছে। তাঁরা প্রবলেম, নন-প্রবলেম ভিলেজে-র কথা বলে থাকেন। আজকে প্রবলেম ভিলেজে জলের যে সোর্স সেটাকে ইউটিলাইজ করার জন্য যেভাবে তাঁরা রিগ বোর করেছেন তাদের লাইফ কতটা হচ্ছে - সেখানে দেখবেন যেখানে করা উচিত ২৫০ ফিট, সেখানে করা হচ্ছে ৬০/৭০ ফিট। সেখানে পাথরের যে ফিসারী থাকে সেই পর্যন্ত রিগ বোর করে কনট্রাক্টররা তাদের কাজ শেষ করে দিচ্ছে। ফলে ওয়াটার লেভেলে রিগ বোরটা না পৌঁছানর জন্য টিউবওয়েলগুলি ২/১ বছর পরে অকেজো হয়ে যাচ্ছে। সেজন্য বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় বহু টিউবওয়েল অকেজো হয়ে গেছে। আজকে যে এ্যাডভাইজার মিঃ পোদ্দার সাহেব আছেন তাঁর কাছে যে প্রকল্পগুলি আছে সেগুলি এ্যাডভাইজারী বোর্ডের সদস্যরা বিভিন্ন মৌজার প্ল্যান পাশ করে দিয়েছেন অথচ সেগুলি কার্যকরী হচ্ছে না। যেমন অনিল মুখার্জী মহাশয়ের ওনদা প্রকল্প কার্যকরী হল না। পাইপ লাইন ওয়াটার সাপ্লাই স্কীমের যে উদ্যোগ কেন্দ্র এবং রাজ্যসরকার নিয়েছিলেন সেটাকে ব্যর্থ করে দিচ্ছে। বাঁকুড়া জেলার মানকানালি, ছাতনা সেই প্রকল্পগুলি হয়নি। আজকে ঝাঁটিপাহাড়ী স্কীম হয়ে গেছে, কিন্তু বিদ্যুতের অভাবে সেটাকে কার্যকরী করা হচ্ছে না। কেন এই রকম হবে? বিদ্যুতের জন্য সেই জল সরবরাহ বন্ধ হয়ে যাবে? এই জিনিস কেন সেখানে ঘটছে? মনে হচ্ছে প্রশাসনে যাঁরা এগুলি নিয়ে দেখাশুনা করেন তাঁদের ব্যর্থতা রয়েছে।

**[7.50 – 8.00 p.m.]**

এগুলি তাঁরা দেখেন নি। কতকগুলি ভুল তথ্য দিয়ে এবং প্রবলেম, নন - প্রবলেম ভিলেজের কথা বলে নানা রকম অসুবিধার সৃষ্টি করছেন। আমি জিজ্ঞেস করি কয়টা টিউবওয়েল থেকে ঠিকভাবে জল সরবরাহ করা হচ্ছে? ভূগর্ভস্থ জলের পরিমান এবং টিউবওয়েল মাধ্যমে কতটা আপনি পেতে পারেন সে সম্বন্ধে তো কোন বক্তব্য নেই। পাইপ লাইন থেকে কতটা জল সরবরাহ হতে পারে সেটা শুধু বলে গেছেন। এঁরা বিভিন্ন সময় বলেছেন আন্ত্রিক রোগ, পেটের গোলমাল এই জল থেকে হয়, রক্ত আমাশয় হয়। কাজেই এটা থেকেই প্রমানিত হয় বিশুদ্ধ পানীয় জলের ব্যাপারে এই বিভাগ কতটা ব্যর্থ হয়েছে। এগুলি আপনি কেন পর্যালোচনা করছেন না। কেন কেন্দ্রীয় সরকার এই ব্যবস্থা করছেন না বা যে সমস্ত স্কীম তাঁদের কাছে জমা পড়ে আছে সেগুলি কেন এ্যাপ্রুভ করছেনা বা যেগুলো

এ্যাপ্রুভ করেছে সেগুলি কেন কার্যকরী করা হচ্ছেনা সে সম্বন্ধে তো কিছুই বললেন না। ১৯৮৪/৮৫ সালে ৬০০ কোটি টাকা টিউবওয়েল খরচ দেখান হয়েছে। এর মধ্যে পেট্রোলের জন্য কত খরচ হয়েছে, পাইপ বাবদ কত খরচ হয়েছে সে সম্বন্ধে তো কিছু বললেন না। আমি তো দেখছি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং শাখার খরচ অত্যন্ত বেশী হচ্ছে এবং এই খরচটা নন- প্ল্যানের ক্ষেত্রে বেশী হচ্ছে। আপনি যদি লক্ষ্য করেন তাহলে দেখবেন প্রকল্পের ক্ষেত্রে খরচ অপেক্ষাকৃত কম হচ্ছে। কেন এই বৈষমামূলক আচরণ? খরা এলাকায় পাইপ ওয়াটার সাপ্লাইর যে ব্যবস্থা করা হয়েছে তাতেও দেখছি রাজ্য সরকার ব্যর্থ হয়েছে। অথচ এগুলি হলে মানুষের কত সুবিধা হোত। কেন আপনি এই প্রবলেম এবং নন - প্রবলেম ভিলেজের দোহাই শুধু দিচ্ছেন? আমি মনে করি সরকারের দৃষ্টিভঙ্গী এই হওয়া উচিত কি করে আমরা গ্রামবাংলার পানীয় জলের অসুবিধা দুর করব। কেন এই অবস্থার প্রতি আমাদের বারবার দৃষ্টি আর্কষণ করতে হয়? আমার মনে হয় আপনাদের প্রশাসন এবং ইঞ্জিনিয়ারিং দপ্তরের চরম ব্যর্থতা এক্ষেত্রে রয়েছে। তাঁরা সরকারের কাছে বাস্তব অবস্থা পেশ করেন না। বাঁকুড়া এবং পুরুলিয়ায় যে সমস্ত টিউবওয়েল হয়েছে সেখানে জলের পরিধি কত এবং যে সমস্ত টিউবওয়েল হয়েছে তার লংজিভিটি কত সেগুলো কেন পর্যালোচনা করছেন না এবং কেন সেগুলি বার বার খারাপ হয়ে যাচ্ছে সেটা কেন দেখছেন না? টাকা থাকা সত্বেও কেন এগুলি সারান হচ্ছেনা সেটা বলুন। কারিগরের অভাবে হচ্ছে না, না অন্য কারণে হচ্ছেনা সেটা বলুন। ওখানে যে ঘটনা ঘটছে সে সম্বন্ধে তদন্ত করুন এবং আমাদের মনে যে প্রশ্ন উঠেছে, যে সন্দেহ হচ্ছে সেগুলি দুর করুন। আপনারা খাটা পায়খানা তুলে দিয়ে স্যানিট্যারি পায়খানার ব্যবস্থা করেছেন। কিন্তু এই ব্যাপারে বিভিন্ন পৌর এলাকায় যে টাকা পয়সা দিয়েছেন সেগুলি ঠিকভাবে ব্যয় হচ্ছে কিনা সেটা দেখুন। আপানারা যদি এগুলির প্রতি দৃষ্টি দেন তাহলেই এই সমস্যার সমাধান হবে। পৌরসভা বর্তমান যা অবস্থা তাতে তাঁরা এই সমস্যার সমাধান করতে পারছেনা। আমরা দেখছি বহু জায়গায় এখনও খাটা পায়খানা রয়েছে। হরিজন, আদিবাসী এবং তপশীল শ্রেণীর লোকেরা এবং সুইপাররা কি অবস্থার মধ্যে বাস করছে সেটা একবার দেখুন। স্যানিটরি সিসটেম পুরোপুরি কার্যকরী করার জন্য আমি বিশেষভাবে মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি। পরিশেষে আমি মন্ত্রীমহাশয়ের অনুরোধ করব, পাইপ লাইন ওয়াটার সাপ্লাইয়ের ব্যাপারে টিউবওয়েল ক্ষেত্রে এই প্রবলেম এবং নন - প্রবলেম এরিয়া বলে যেটা ঠিক করেছেন এটার পরিবর্তন করুন। কারণ আমরা দেখছি এর ফলে বাঁকুড়া এবং পুরুলিয়ায় এই প্রকল্প ব্যর্থ হবার উপক্রম হয়েছে। আমি আমার কাটমোসন সমর্থন করে যে সমস্ত কাজকর্ম এখনও হয়নি তারজন্য এই বাজেটের বিরোধিতাকরে বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল কান্তি গুহ ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমাদের এই হাউস সুরু হয়েছে প্রায় আড়াই মাস হতে চলল। আমি খুব অবাক হলাম কাশীবাবুর মত একজন দায়িত্বশীল লোক দলের স্বার্থে এরকম বক্তব্য এখানে রাখলেন। আমি দেখলাম উনি প্রথমেই উনি গুলিয়ে ফেলেছেন — অর্থাৎ এই জল্প কার সেটা তিনি বুঝতে পারছেন না। আড়াই বছর পর তাঁর মত একজন দায়িত্বশীল লোকের মুখ থেকে যদি এরকম শুনতে হয় তাহলে বলার কিছু আর থাকে না। কাশীবাবু প্রবলেম এবং নন - প্রবলেম ভিলেজের ব্যাখা করেছেন এবং বলেছেন এতে লোকের অসুবিধা হচ্ছে। আমি গত বছর বিধানসভায় পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং বিভাগের বাজেট পেশ করতে গিয়ে বলেছিলাম প্রবলেম এবং নন - প্রবলেম ভিলেজ এই জিনিসটা রাজ্য সরকার মেনে নিতে পারছেনা। কেন্দ্রীয় সরকারের তরফ থেকে এই প্রবলেম এবং নন - প্রবলেম ভিলেজের ব্যাপারটা চিহ্নিত করা হয়ে থাকে। যেখানে একটি টিউবওয়েল আছে সেটাকে নন - প্রবলেম ভিলেজ বলে চিহ্নিত করা হয়। আমরা কিন্তু এই জিনিসটা মেনে নিতে পারছিনা। কাশীবাবু ভেবেছিলেন এইসব কথা বলে আমাকে একটু বেকায়দায় ফেলা যাবে। আমি কাশীবাবুকে বলছি দিল্লীতে গিয়ে দলীয় এম.পি.- দের বলুন এই যে প্রবলেম এবং

নন - প্রবলেম ভিলেজ বলে যা চিহ্নিত করা হয়েছে এটা যুক্তিসংগত নয় এবং এর ফলে গ্রামাঞ্চলের জলসরবাহের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। তিনি যদি দিল্লীতে গিয়ে এই কথাটা বলেন তাহলে আমি খুশী হব। আমি ইতিপূর্বে বলেছি ওঁদা প্রকল্প কেন হলনা। মাননীয় সদস্য অনিল বাবুর হয়ে যে এই প্রশ্নটা তুলেছেন তারজন্য আমি তাঁকে ধন্যবাদ দিচ্ছি। ওঁদা প্রকল্পের ব্যাপারে কেন্দ্রীয় সরকারের স্যাংশন লাগবে। আমরা এটাকে একবার পাঠিয়েছিলাম কিন্তু ফিরে আসে। আবার পাঠিয়েছি — দেখি কি হয়। আমরা আশাকরি ওঁদা প্রকল্প স্যাংসন হলে আমরা কাজ সুরু করতে পারব। মাননীয় সদস্য সুকুমারবাবু বলেছেন জলের ব্যাপারে রাজনীতি হচ্ছে। গ্রামাঞ্চলে জল সরবরাহের ব্যাপারে যাতে কোন রকম রাজনীতি না হয় এবং সাধারণ মানুষ যাতে সামান্য জলটুকু খেয়ে বেঁচে থাকতে পারে সেই চেষ্টা আমরা করছি। তবে এটা শুধু আমার মুখের কথা নয়, কাজের মাধ্যমে সেটা প্রমানিত হয়েছে। আর একটা কথা যেটা সুকুমার বাবু বলেছেন যে ১০০ ফুট এর বদলে ৮০ ফুট সিংক করা হচ্ছে, এই সম্বন্ধে মাননীয় সদস্যদের বলতে চাই, এটা আমাদের পক্ষে সব সময় দেখা সম্ভব নয়। তবে আপনারা যদি স্পেসিফিক কোন টিউবওয়েল সম্পর্কে বলে দিতে পারেন, আপনারা আমাকে গোপনে জানাবেন, আমি নিজে গিয়ে সেই টিউবওয়েল তুলে দেখবো এবং যদি দেখি কম করা হয়েছে, তবে সেই টিউবওয়েলের দায়িত্বে যে ইঞ্জিনিয়ার বা যে অফিসার আছে, তিনি পার পাবেন না। এই রকম অসাধু কর্মচারীদের রেহাই দেবার জন্য বামফ্রন্ট সরকার বসে নেই। আর একটা কথা বলতে চাই, বামফ্রন্ট সরকার জলের জন্য একটুও ব্যবস্থা করছেন না, এই কথা এখানে বলা হয়েছে। আমি একটা হিসাব এখানে দিচ্ছি যে ১৯৭৭ সালের আগে সারা পশ্চিমবঙ্গে পাইপ ওয়াটার সাপ্লাই যে স্কীম ছিল তার সংখ্যা হচ্ছে ৩৯ টি আর আফটার ১৯৭৭, তার সংখ্যা হচ্ছে ৩৫২ টি। আপনারা করেছিলেন ৩৯টি, আর আমাদের সময়ে এই সাত বছরের মধ্যে আমরা নানা অসুবিধার মধ্যে ৩৫২ টি করছি। কাজেই এই জল দেবার ব্যাপারে আমরা সর্বতো ভাবে চেষ্টা করছি। কিন্তু সমস্যা আছে, সামাজিক সমস্যা, অর্থনৈতিক সমস্যা আছে, কাজেই সেই বাধা বিপত্তির মধ্যে দিয়ে আমাদের এই কাজটা করতে হচ্ছে এবং আপনাদের কাছে আমাদের অনুরোধ, যখন যে অসুবিধাগুলো হবে, আপনারা একটু দয়া করে জানাবেন। তাহলে আমরা যতখানি সম্ভব চেষ্টা করবো, তবে এই কথা বলতে পারি, আজকে পশ্চিমবাংলায় টিউবওয়েল বলুন, মার্ক টু পাম্প বলুন, পাইপ ওয়াটার সাপ্লাই এর মাধ্যমে বলুন, আমরা জল দেবার জন্য গ্রামে গ্রামে ব্যবস্থা করছি। আমি এই কথা বলতে চাই, পশ্চিমবাংলার এই কোটি কোটি লোকের স্বার্থে, যে কেন্দ্রীয় সরকার যে বেঁধে দিয়েছিল, ৩০০ টি লোকের জন্য একটি টিউবওয়েল এবং একটা গ্রামে একটা টিউবওয়েল থাকলে সেটা নন-প্রবলেম ভিলেজ হিসাবে চিহ্নিত হবে, এটা আমরা মানছি না, মানবো না। আপনাদের সদিচ্ছায় আমরা এগোচ্ছি, এর থেকেই আমাদের সদিচ্ছার স্বীকৃতি আপনারা দেবেন এবং সহযোগিতা করবেন। আর সুকুমার বাবু যেটা বললেন, ওটা মাননীয় মন্ত্রী প্রশান্ত বাবুর জবাবী ভাষণে তিনি বলবেন, এই কথা বলে, আজকে বাজেট বরাদ্দ সমর্থন করবেন এই আশা নিয়ে, সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুকুমার বাবু যে কথা বলেছেন সাহেব বাঁধের ব্যাপারে, এই ব্যাপারে আমি ব্যক্তিগতভাবে নিজে জানি না, তবে তিনি যখন অভিযোগ করলেন যে সাহেব বাঁধের অর্থ সঠিক ভাবে ব্যয় হচ্ছে না, আমি নিশ্চয়ই তা অনুসন্ধান করে দেখবো। যে কারণে টাকা দেওয়া হয়েছে, সেই টাকা সেই কারণে ব্যয় হচ্ছে কি না আমি অনুসন্ধান করে দেখবো। আর একটা কথা মাননীয় সদস্য যাঁরা বিরোধী দলে আছেন, তাঁদের অবগতির জন্য জানাচ্ছি, আপনাদের অবগতির জন্য জানাচ্ছি যে আপনারা জানেন ১৯৯১ সাল পর্যন্ত আমাদের ডিকেড, ওয়াটার সাপ্লাই এ্যান্ড স্যানিটিশান ডিকেড অর্থাৎ যাতে বলা হয়েছে ভারতবর্ষের প্রত্যেকটি মানুষকে আমরা পানীয়

v) Demand No.51 [304-Other General Economic Services].-1hour.

Wednesday, 10-4-85

i) Demand No.66 [332-Multipurpose River Projects, 333-Irrigation, Navigation, Drainage and Flood Control Projects,532-Capital Outlay on Multipurpose River Projects and 533-Capital Outlay on Irrigation, Navigation Drainage and Flood Control Projects]-3hours.

ii) Demand No.41 [285-information and Publicity 485-Capital Outlay on Information and Publicity and 685-Loans for Information and Publicity]-2hours.

Thursday, 11-4-85

i) Demand No.18 [252-Secretariat-General Sevices].

ii) Demand No.19 [253-District Administration]-4hours.

Friday, 12-4-85

i) Demand No.36 [280-Medical and 480-Capital Outlay on Medical].

ii) Demand No.37 [281-Family Welfare].

iii) Demand No.38 [282-Public health, Sanitation and Water Supply (Excluding Prevention of Air and Water Pollution and Sewerage and Water Supply)]-4hours.

iv) Demand No 45 [277-Education (Youth Welfare)(Tribal Areas Sub-Plan), 277-Education (Excluding Sports and Youth Welfare)(Tribal Areas Sub-Plan), 280-Medical (Tribal Areas Sub-Plan), 282-Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas Sub-Plan), 288-Social

Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 288-Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilition of Displaced Persons and Repartriates and Welfare of Scheduled Castes etc.)(Tribal Areas Sub-Plan), 298-Co-Operation (Tribal Areas Sub-Plan), 305-Agriculture (Trabal Areas Sub-Plan), 306-Minor Irrigation (Tribal Areas Sub-Plan), 307-Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan), 308-Areas Development (Tribal Areas Sub-Plan), 310-Animal Husbandary (Tribal Areas Sub-Plan), 312-Fisheries (Tribal Areas Sub-Plan), 313-Forest (Excluding Loyd Botanic Garden, Darjeeling)(Tribal Areas Sub-Plan), 321-Village and small Industries (Excluding Public undertakings)(Tribal Areas Sub-Plan), 480-Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Sub-Plant), 488-Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 498-Capital Outlay on Co-Operation (Tribal Areas Sub-Plan), 505-Capital Outlay on Agriculture (Excluding Public Undertaking) (Tribal Areas Sub-Plan), 506-Capital Outlay on Minor irrdgation, Soil Conservation and Area Development (Tribal Areas Sub-Plan),510-Capital Outlay on Animal husbandry IExcluding Public undertaking) (Tribal Areas Sub-Plan), 521-Capital Outlay on village and Small Industries (Excluding Public Underkings)(Building)(Tribal Areas Sub

Plan), 537-Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Sub-Plan), 688-Loans For Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes),698 - Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) And 705-Loans for Agriculture (Excluding Public undertakings) (Tribal Areas Sub-Plan)]-2 hours.

(1) There will be no Mention Cases on Wednesday, the 10th April,1985.

(2) There will be no Question for Oral Answeers and Mention Cases on Friday, the 12th April, 1985.

I now request the Minister-in-charge of Parliamentary Affairs to move The motion for adoption of the Report.

**Dr. Zainal Abedir :** Sir, Health is an important subject ..........

**Mr. Speaker :** My attention has been drawn to it. The programme has already been made. I shall try to revise it.

**শ্রী পতিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৫৫ তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

The motion was then put and agreed to.

## ZERO HOUR

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker Sir, about a year and a half back you were pleased to call upon the Members of the House to form an Environment Forum of the West Bengal Legislative Assembly. The said Forum was constituted under your Chairmanship. Sir, to-day we have ovserved an interesting thing. Only yesterday I mentioned about the underground market at Satyanarayan Park when the Hon'ble Minister for Local Self Government and Urban Development Department was present in the House. But this morning I have noticed that lorries carrying sands, bricks etc. are unloading near the said park. So it appears that there is no useful purpose by mentioning the matter in the House. Sir, it is a very serious matter. I suggest that as Chairman of the Forum you please take the members

of each party who are represented in the Forum to see the horrible position personally. The place is very congested. The administration has failed to provide the civic amenities to the people living there. I am at a loss to understand how can such a thing is allowed to happen in such a congested city like Calcutta. Sir, it is a very serious matter. The purpose for which the Forum has been formed is not going to be fulfilled if such things are allowed. I hope you will kindly come with us to-day to see the state of affairs which is prevailing in and around Satyanarayan Park. I am sure as a Chairman of the Environment Forum you will kindly consider the matter. My last submission is that before it is too late you will kindly consider the matter and accept our invitation Sir, I find that Mr. Sur is very adamant with regard to the construction of the under ground market at Satyanarayan Park which is inhuman, anti-people and impossible. In that case I shall be compelled to go to Calcutta High Court. This matter has already been debated in the House on many occassions. Sir, I hope that as a Chairman of the Environment Forum and as the Speaker of this August House You will kindly visit Satyanarayan Park to-day or to-morrow to see the real position.

Thank you Sir.

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, মন্ত্রীসভার সদস্যবৃন্দ এবং বিধানসভার সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই একটা সিদ্ধান্ত নিতে চলেছেন যে, সপ্তাহে ৫ দিন কাজ এর দিন হিসাবে ঘোষিত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে নিবেদন করছি আমাদের এখানেও যাতে সপ্তাহে ৫ দিন কাজের দিন হিসাবে ঘোষিত হয় সেই বিষয়ে একটু চিন্তা ভাবনা করুন। এটা হলে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সমতা রক্ষিত হবে। তাই এখন থেকে যেন মাননীয় মুখ্যমন্ত্রী বিভিন্ন দপ্তরের সঙ্গে যোগাযোগ করেন, সরকারী কর্মচারীদের সঙ্গে যোগাযোগ করে তাদের মতামত নিয়ে সিদ্ধান্ত নিলে ভাল হয়। এটা হলে কেন্দ্রীয় সরকার যে সিদ্ধান্ত নিচ্ছেন আমরাও সেই সিদ্ধান্ত নিতে পারি।

**[2.20–2.45 p.m.]**

**including adjournment**

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র বর্ধমান জেলার আউসগ্রাম থানার পাণ্ডু গ্রামে গত ১৩ই মার্চ এক অগ্নিকাণ্ডের ফলে সেখানে ১২০টি বাড়ী পুড়ে যায়। এই ঘটনার পরিপ্রেক্ষিতে আমি এম. এল. এ. হিসাবে এবং শ্রী মহবুব জাহিদি, জেলাপরিষদের সভাধিপতি, আমরা তৎক্ষনাৎ সেখানে যাই এবং ক্ষতিগ্রস্ত মানুষদের পাশে দাঁড়াই। সেখানে সরকারী এবং বেসরকারীভাবে ত্রান সামগ্রী দেবার ব্যবস্থা করা হয়। সেখানকার মানুষজন এখন একটা স্বাভাবিক অবস্থায় ফিরে

এসেছেন। পরবর্তী পর্যায়ে আমি মাননীয় ত্রানমন্ত্রীর কাছে ব্যক্তিগতভাবে আবেদন করি এবং মাননীয় ত্রানসামগ্রী এই সমস্ত ক্ষতিগ্রস্ত পরিবারগুলিকে সাহায্য করার জন্য পরিবার পিছু ৩০০ টাকা করে বাড়ী তৈরির অনুদান মঞ্জুর করেন এবং আরো অন্যান্য ত্রান সামগ্রী পাঠান। কিন্তু স্যার, দুঃখের কথা, গত ১লা এপ্রিল দৈনিক সংবাদপত্র 'বর্তমান' কাগজে এই পাণ্ডু গ্রামের অগ্নিকাণ্ডের ঘটনাকে কেন্দ্র করে আমার নামে বিকৃত কিছু মন্তব্য প্রকাশিত হয়েছে। তা ছাড়া সেখানকার জেলা পরিষদের সভাধিপতি, যিনি আমাদের পার্টির একজন শ্রদ্ধেয় নেতা, তাঁর সম্পর্কেও বিকৃত মন্তব্য করা হয়েছে। সেখানে লেখা হয়েছে সরকারপক্ষ থেকে কোন সাহায্য দেওয়া হয়নি। স্যার, সেখানকার জেলার একজন কংগ্রেস নেতা, যিনি ঐ এলাকায় কোনদিন যান নি, কিছু করেন নি, তিনি ঐ এলাকায় সাহায্য করেছেন এইরকম সব মন্তব্য লেখা হয়েছে। যাতে প্রকৃত তথ্য প্রকাশিত হয় তারজন্য স্যার, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বিজয় পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, আসানসোল অত্যন্ত গরমের জায়গা এবং গ্রীষ্মের সময় এখানে জলের সংকট হয়। স্যার, ওখানে মিউনিসিপ্যালিটির বোর্ড সরকারের সাহায্যে একটি পানীয়জলের প্রকল্পের ব্যবস্থা করেছেন এবং সেখানে জল পাওয়া যাচ্ছে কিন্তু সেখানে একটা সমস্যা দেখা দিয়েছে। স্যার, সমস্যাটা হচ্ছে, রেল লাইনের ভেতর দিয়ে জলের লাইন ওপারে গেলে তবেই রেল লাইনের ওপারের লোকরা জল পেতে পারবে। রেল লাইনের ওপারে বেশীরভাগই গরিব শ্রমিক মেহনতী মানুষরা থাকেন। কিন্তু স্যার, রেল কর্তৃপক্ষ অনুমতি না দেওয়ায় রেল লাইনের ভেতর দিয়ে ওপারে জলের লাইন নিয়ে যাওয়া যাচ্ছে না ফলে ঐ সমস্ত গরিব মানুষদের জল সরবরাহ করা যাচ্ছে না। এর ফলে স্যার, পানীয় জলের সংকটের ফলে ওখানে একটা ভয়ংকর অবস্থার সৃষ্টি হয়েছে, এমন কি ওয়াটার রায়েট পর্যন্ত লেগে যাতে পারে। স্যার, রেল কর্তৃপক্ষ যাতে পারমিসান দেন এবং সেখানে জলের পাইপ যাতে রেল লাইনের ভেতর দিয়ে ওপারে নিয়ে গিয়ে ওপারের মানুষদের কাছে পানীয় জল পৌঁছে দেওয়া যায় তার ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ রাখছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সকালে দৈনিক সংবাদপত্রের শিরোনামে এমন একটি সংবাদ দেখলাম যা দেখে পশ্চিমবঙ্গের মানুষের সাথে সাথে আমিও স্তম্ভিত হয়ে গিয়েছি। স্যাব সারা ভারতবর্ষ এবং সারা পৃথিবীর মানুষ যখন শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যাকারীদের ধিৎকার দিচ্ছে ঠিক সেই সময় আমরা দেখছি, পশ্চিমবাংলার এক ট্রানপোর্ট ব্যবসায়ী, কামেক্কার সিং, যিনি বিহার, নেপাল বর্ডারে এ্যারেষ্টেড হয়েছিলেন এস. এস. মান-এর সঙ্গে, তার সঙ্গে এই পশ্চিমবঙ্গ সরকারের বড় বড় চাঁই জড়িত আছে। স্যার, বালিগঞ্জ সার্কুলার রোডে এর বাড়ীতে যখন সার্চ করা হয়েছিল সেই সার্চ করার সময় শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যাকারী বিয়ন্ত সিং—এর ছবি পাওয়া গিয়েছিল এবং শ্রীমতী ইন্দিরা গান্ধীর হত্যার ষড়যন্ত্রের সঙ্গে জড়িত অনেক গোপন দলিল ইত্যাদি পাওয়া গিয়েছিল। স্যার, অত্যন্ত লজ্জার কথা, এই কামেক্কার সিং-কে রাজ্যসরকার দু জন বডি গার্ড দিয়েছিলেন যাতে সে কোন রকমে বিহার নেপাল সীমান্ত দিয়ে পালিয়ে যেতে পারে। স্যার, অত্যন্ত লজ্জার কথা, এই মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির দিল্লীতে একটি বাড়ী তৈরী হচ্ছে ৫০ লক্ষ টাকা খরচ করে এবং বিদেশ থেকে শিখরা লক্ষ লক্ষ টাকা পাঠাচ্ছে এবং ইন্দিরা হত্যার ষড়যন্ত্রের সঙ্গে যারা জড়িত আছে — আমি স্যার, চাই এর একটা তদন্ত হোক।

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়।)

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** স্যার, আপনার মাধ্যমে মেদিনীপুর জেলার একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মেদনীপুর জেলাতে কোন কয়লা পাওয়া যাচ্ছে না। কোল ডাম্প যা ছিল তা উঠে গিয়েছে। ডিলররা সেখানে কয়লা আনছেন না।

এই অবস্থা তমলুক, ঝাড়গ্রাম, মেদিনীপুর সদর প্রভৃতি সমস্ত-জায়গায়, কোথাও কয়লা নেই। অবিলম্বে যাতে কয়লা পাওয়া যায় তার জন্য তমলুকের বিধায়ক মাননীয় বিশ্বনাথ মুখার্জীর কাছে তমলুকের অধিবাসীরা আবেদন জানিয়েছে। কয়লা তথা জ্বালানীর অভাবে যে সংকটের সৃষ্টি হয়েছে এই সংকট থেকে মানুষকে রক্ষা করার জন্য আমি আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করছি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক। এই ঘটনা শুধু মেদিনীপুর জেলার মধ্যেই সীমাবদ্ধ নয়, সমস্ত জেলায় এই ঘটনা ঘটছে, সে জন্য আমি কয়লা তথা জ্বালানী সংকটের বিষয়ে সরকারের দ্রুত হস্তক্ষেপ আশা করছি।

**মিঃ স্পীকার ঃ** Now, voting on Demand for Grants. The Hon'ble Minister-in-charge of Land and Land Revenue will move Demand No.7

**শ্রী নব কুমার রায় ঃ** আমি আপনাকে বলেছিলাম, আপনি আমাকে বলতে দেবেন বলেছিলেন, কিন্তু কি হলো?

**মিঃ স্পীকার ঃ** রায় কালকে বলবেন। এখন বসুন।

(এই সময়ে শ্রী নব কুমার রায় কিছু বলবার জন্য দাঁড়িয়ে থাকেন।)

**মিঃ স্পীকার ঃ** Mr. Roy, Please take your seat.

**শ্রী নব কুমার রায় ঃ** স্যার, আপনি আমাকে বঞ্চিত করছেন।

**মিঃ স্পীকার ঃ** Mr. Roy, I am not in the habit of hearing accusation বঞ্চিত হচ্ছেন, কি হচ্ছেন না that is not relevant here. Here the question is of time. You are not here during the discussion of the zero hour.

**শ্রী নব কুমার রায় ঃ** আমি আপনার কাছে বলতে চেয়েছিলাম।

**মিঃ স্পীকার ঃ** Please take your seat, for the last time I say don't continue. Take your seat.

(শ্রী নব কুমার রায় এই সময়ে তাঁর আসনে দাঁড়িয়ে থাকেন।)

**মিঃ স্পীকার ঃ** I name Shri Naba Kumar Roy under rule 347. Mr.Roy please withdraw from the House for the day. I repeat please withdraw.

**শ্রী নব কুমার রায় ঃ** স্যার, আমি কি করেছি? না, আমি যাব না।

**মিঃ স্পীকার ঃ** If you don't withdraw, the house stand adjourned till 2-45 P.M.

(এই সময়ে হাউসে ২'টো ৪৫ মিনিট পর্যন্ত মুলতবী ঘোষিত হয়।)

**[2.45–2.55 p.m.]**

(After adjourment)

**Shri Arun Kumar Goswami :** গণতন্ত্রকে হত্যা করেছেন আপনি।

( Several Congress Members rose in their seats)

(Noise)

**Mr. Speaker :** Please, Please, বসুন, বসুন।

**Sri Abdus Sattar :** আমি একটি privilege motion আনতে চাই।

**Mr. Speaker :** On what subject ? subject কি তাই বলুন। কি নিয়ে আলোচনা?

**Sri Abdus Sattar :** Under rule 229 আমি এটা আনতে চাই।

**Mr. Speaker :** I have passed my rulling. No debate will be allowed on that after my ruling. On the Speaker's ruling there cannot be any debate.আপনি বসুন।

**Shri Abdus Sattar :** আগে আমার কথাটা শুনুন।

**Mr. Speaker :** কি শুনবো? আপনি বসুন।

**Shri Abdus Sattar :** আপনি যদি না বলতে দেন তাহলে বলবো না, চলে যাবো। তাহলে কেউ কিছু বলতে পারবে না?

**Mr. Speaker :** Mr. Sattar, on the Speaker's ruling there will be no debate. I am very clear on that. Speaker's ruling cannot be debated. I have already passed my ruling.

(At this stage several members rose to speak)

Please take your seats.

(At this stage Shri Suniti Chattoraj rose to speak)

(Noise and interruptions)

Mr. Chattoraj, behave yourself properly. Please,-

**Shri Suniti chattaraj :** কী প্লীজ, ওসব মানি না।

(Shri Suniti Chattoraj was seen standing in his seat)

**Mr. Speaker :** Mr. Chattoraj, behave yourself. For the last time I warn you.

(Shri Suniti Chattoraj was seen standing in his seat)

Mr. Chattoraj, I name you. Under rule 347 I suspend Shri Suniti Chattoraj. I ask him to withdraw from the House forthwith.

(Shri Suniti Chattoraj was seen standing in his seat)

Mr, Chattoraj, I named you. I ask you to withdraw from the House.

**Dr. Zainal Abedin :** Sir, as a mark of protest we all withdraw from the House.

(At this stage the Congress(I) Members walked out of the Chamber and on their exit a voice [*] was heard)

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, according to Rule 226 of the Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.

আমি একটা নোটিশ দিচ্ছি, টু মুভ এ প্রিভিলেজ মোশান। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন গত ১৭ই এপ্রিল, ১৯৮৪ নেতাজী তথ্য চিত্রের উপর যখন হাউসে আলোচনা হয়েছিল এবং আমি একটা উল্লেখ পর্বে বলেছিলাম যে, নেতাজী সুভাষচন্দ্রের উপর যে তথ্য ফিল্ম হয়েছে সেই তথ্য ফিল্মে মাননীয় সদস্য ডাঃ শিশির কুমার বসু যিনি একজিকিউটিভ ডাইরেক্টর, নেতাজী রিসার্চ ব্যুরো তিনি গ্রানাডা টেলিভিশন কোম্পানীর সেখানে তাদের সঙ্গে একটা কমারশিয়াল ট্রানজাকশান করেছেন, এবং সেই কমারশিয়াল ট্রানজাকসান করার ফলে এই চুক্তিতে ফিল্ম তৈরী হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমার এই উল্লেখের পরে তিনি হাউসের একটা স্টেটমেন্ট দিয়েছিলেন। সেই স্টেটমেন্টে তিনি বলেছিলেন যে, না, এই ধরণের কমারশিয়াল বেসিসে কোন চুক্তি হয় নি। তিনি সম্পূর্ণরূপে এটাকে অস্বীকার করেছিলেন। বলেছিলেন চিঠিপত্রে কোন রকম অর্থনৈতিক, বাণিজ্যিক সম্পর্ক ছিল না। উনি হাউসের সামনে ওনার এই বক্তব্য রেখেছিলেন, পরবর্তী সময়ে কাগজে যখন বেরোল তখন সেই খবর আই. এম. এ'র ক্যাপটেন শ্রী বি. কে সরকার ও একজিকিউটিভ ডাইরেক্টর এবং একজিকিউটিভ প্রোডিউসার, গ্রানাডা টেলিভিশন কেম্পানীর মিঃ গেভর্টেলন তখন তাঁকে চিঠি লেখেন। ক্যাপ্টেন বি, কে, সরকার তার উত্তরে ক্লিয়ারলি স্পষ্টভাষায় ডেভিড বলটনকে লেখেন। Film document and steel photos were provided on the straight way commercial bans defined in correspondence between them.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, তিনি হাউসের সামনে যে কথা বললেন, পরবর্তী সময়ে দেখা যাচ্ছে ডেভিড বলটনের চিঠিতে এটা কমার্শিয়াল ট্রানজাকসান হয়েছে। সুতরাং তিনি নোয়িং ফুলি, ডেলিবারেটলি এ্যানড্ উইলফুলি there was a commercial transaction এবং সেই চিঠি ও তথ্যের ডকুমেন্ট এ্যানেক্স আমার কাছে আছে, সেটা আমি আপনার কাছে দিচ্ছি।

**Mr. Speaker :** Mr. Mukherjee, please answer my question. You

---

*Note:* **[** Expunged as ordered by the chair]**

have annexed a xerox copy from which I find a letter was adressed to one Mr. B.K.Sarker. I find one annexure. How it will prove the genuineness of the letter?

**Shri Anil Mukherjee :** I can show you the original copy of the letter ?

**Mr. Speaker :** Can somebody bring a motion of Privilege any time?

· **Shri Anil Mukherjee :** Sir, it is question of national issue.

**Mr. Speaker :** It may be a national issue or international issue. But the technical requirement is, when you are making an allegation against Mr. 'X', and you bring a letter from 'A' and 'B' against Mr. 'X' you have to establish genuineness.

**Shri Anil Mukherjee :** I can show you the document in original.

**Mr. Speaker :** How can show you prove the genuineness ?

**Shri Anil Mukherjee :** The question is based on the document as to whether the document is genuine or not. But the prima-facie case that stands now is regarding the document. If the original document is produced the prima-facie case can be established ?

**Mr. Speaker :** How the prima-facie case will be established ?

**Shri Anil Mukherjee :** If the document is produced that document is to be treated later on as to whether the case is genuine or not. You can refer the case to the privilege committee. The Committee will examine the genuineness of the document. If he has misled the House that will be proved later on. Prima-facie case can be established. This document reveals that there has been a contempt of the House. He knew well that there was a transaction. But he has denied it by making a statement before this House.

**[2.55–3.30 p.m.]**

**including adjournment**

**Mr. Speaker :** There are two questions–one question is whether the statement made by Dr. Sisir Bose relates to his Parliamentary work. My second question is the document, which you have brought, can prove prima-facie case-what you are trying to say. First the

document is to be substantiated. Somebody wrote a letter from Calcutta to London or from London to Calcutta on his own letter head. Will it be sufficient to prove the genuineness of the case ? First you have to satisfy me that it was connected with his parliamentary works as a member of the Assembly.

**Shri Anil Mukherjee :** Sir, he has made the statement as an M L A on the floor of the House. So, here a privilege has taken place.

**Mr. Speaker :** Suppose somebody makes his subsmission in the High Court--can you bring any privilege against that person ?

**Shri Anil Mukherjee :** Sir, let me make my subsmission. Dr. Bose has made the statement on the floor of the House and that is the distinction between the submission made in the High Court or a submission made on the floor of the House. By making the statement, he has misled the House. Now I refer to Lok Sabha debates, at page 234 of Kaul and Sakder, paragraph 3. It says about the cases not amouning to a breach of privilege of the House. "If any statement is made on the floor of the House by a Member or a Minister which another member believes to be untrue, incomplete or incorrect, it does not constitute a breach of privilege. If an incorrect statement is made there are other remedies by which the issue can be decided. In order to constitute a breach of privilege or contempt of the House, It has to be proved that the statement was not only wrong or misleading but it was made deliberately to mislead the House. A breach of privilege can arise when the member or the Minister makes a false statement or an incorrect statement wilfully, deliberately and knowingly". This is my case.

**Mr. Speaker :** Mr. Mukherjee, you are referring to a matter on which the function is based relating to a member of the House, when two members sought to raise a question of privilege against the Minister of Food and Agriculture on the ground that he has suppressed the truth and misled the Public Accounts Committee when he appeared before them the Speaker inter alia ruled that as an incorrect statement. I ask you what was the parliamentary works connected with this statement as an MLA here. A privilege can only arise where a member of the Legislative Assembly has been prevented from or has been given fales information connected with the parliamentary activities.

**Shri Anil Mukherjee :** Regarding this proposition, I submit that if any statement is made–as was made by the mover there is no clarification whether it was made in the Parliament or in the Assembly or some where else.

**Mr. Speaker :** Can the statement made by Dr. Sisir Bose be a breach of privilege ?

**Shri Anil Mukherjee :** The statement made by the members which are of national importance and by doing so.

**Mr. Speaker :** I will decide later on in consultation with the Business Advisory Committee and after that I will decide whether a date for debate on this matter can be fixed. If a date is fixed then you will be able to deliver the speach.

(At this state the House was adjourned till 3-30 p.m.)

**(After adjourment)**

**[3.30–3.40 p.m.]**

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অফ প্রিভিলেজ আছে।

**মিঃ স্পীকার ঃ** আচ্ছা, বলুন।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** স্যার, মাননীয় সদস্য সুনীতি চট্টোরাজের বিরুদ্ধে আমার এই প্রিভিলেজ। তিনি এখান থেকে বাইরে যাবার সময় নানা রকম অশ্লীল অঙ্গভঙ্গী করেছেন এবং নানা ধরণের কথাও বলেছেন। জানিনা, আপনি যে সব কথা শুনেছেন কিনা? তবে, আমরা কিছু শুনেছি। তিনি আপনাকে উদ্দেশ্য করে 'রাসকেল' বলে উল্লেখ করেছেন। কয়েকদিন আগে 'আজকাল' পত্রিকাতেও এই ধরণের ঘটনার কথা বেরিয়েছিল। সেই সব কথাবার্তা আমরা শুনেছিলাম। আজও একই ভাবে ঐ ধরণের উক্তি করে গেলেন। এইভাবে যদি হাউস চলে, তাহলে আমাদের এখানে আসা না আসা সমান দাঁড়ায়।

**মিঃ স্পীকার ঃ** ঠিক আছে। ঐ কথা যদি হাউসের রেকর্ডে থাকে, তাহলে তা এক্সপাঞ্জড্ হবে।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল ঃ** স্যার, এখানে সুব্রত মুখার্জী মহাশয়ের সি. এ. যিনি আছেন, তিনি বাইরে বলেছেন যে, 'তোমরা বাইরে গেলে দেখে নেব।' হোয়াট অডাসিটি হি হ্যাজ গট? এই ধরণের উক্তি করার সাহস তিনি কোন তরফ থেকে পাচ্ছেন? বাইরে থেকে সি.এ.দের নিয়ে এসে এখানে হাউস চলছে? আমি মনে করি, এর ফলে স্যানসিটি অফ দি হাউস ক্ষুন্ন হচ্ছে। আপনি এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী যামিনী ভূষণ সাহা ঃ** স্যার, আমার কথা হচ্ছে, এই সমস্ত কথাবার্তা আমাদের বিরুদ্ধে বললে তা এক্সপাঞ্জড্ হওয়া এক জিনিস। কিন্তু এই সমস্ত কথাবার্তা যদি 'স্পীকারের' নামে বলা হয়, তাহলে কি শুধু এক্সপাঞ্জড হলেই হবে?

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য গুণধর চৌধুরী মহাশয় বাইরে গেলে কিছু বাইরের লোক তাঁকে হেকেল করেছেন। আমরা চাই, আপনি এর বিরুদ্ধে কিছু ব্যবস্থা গ্রহণ করুন। মাননীয় মেম্বাররা যখন বাইরে যাবেন, তখন বাইরের লোক-কংগ্রেসের লোক, ছাত্র-পরিষদের গুণ্ডা এসে এই ভাবে

সদস্যাদের বিরুদ্ধে নানান ভাবে অশালীন আচরণ করতে থাকবেন? আপনি এর বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণের নির্দেশ দিন।

**মিঃ স্পীকার ঃ** ঠিক আছে, এই ব্যাপারে আমি দেখব।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আজকে বিধানসভার ভেতরে যে ধরণের ঘটনা ঘটেছে এবং তারপরে বাইরে লবিতেও প্রায় একই ধরণের ঘটনা ঘটেছে। আমি আপনার কাছে অনুরোধ জানাই, আপনি বিধানসভার সমস্ত সদস্যদের বিধানসভার ভেতরে ও বাইরে পূর্ণ নিরাপত্তার ব্যবস্থা গ্রহণ করুন। কারণ, বাইরে থেকে নানান ধরণের লোক এসে এখানে ঢুকে যাবে ও যা খুশী তাই বলবে, নানা ধরণের পরিকল্পনা করবে, এটা নিশ্চয়ই হতে পারে না? আপনার কাছে আমি আবেদন জানাই, আপনি এর বিরুদ্ধে যথাযথ ব্যবস্থা গ্রহণের নির্দেশ দিন। এর ফলে বিধানসভার মর্যাদা ও পবিত্রতা ক্ষুণ্ণ হচ্ছে।

**মিঃ স্পীকার ঃ** বিধানসভা মেম্বারদের নিয়েই চলে। সুতরাং বিধানসভার পবিত্রতা রক্ষার দায়িত্ব হচ্ছে মেম্বারদেরই তাঁরাও যদি বিধানসভার অপবিত্রতা ঘটান, তাহলে কে কি করবে?

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** স্যার, আমি যে কথা বলতে চাই তা হচ্ছে, মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ যে সমস্ত কথাবার্তা বলেছেন, তা মাইকের বাইরে থেকেই বলেছেন। সুতরাং ঐ কথার হয়ত কোন রেকর্ড নেই। তিনি যে সমস্ত কথাবার্তা বলেছেন, তা আমরা বাইরে থেকে হাউসের মধ্যে বলতে শুনেছি। গতকালও এই ধরণের একটা প্রশ্ন উঠেছিল, আজও আমি সেই কথা বলছি যে, যে সমস্ত কথাবার্তা হাউসের রেকর্ডে থাকছে না, অথচ হাউস চলাকালীন আপনার সম্পর্কে এবং সদস্যদের উদ্দেশ্য করে বলেছেন—আপনার সম্পর্কে যে কটূক্তি করেছেন, তা আপনি না শুনতে পেলেও আমরা অনেকেই শুনেছি, এখানে প্রেসের লোকেরা এবং অন্যান্য যে সমস্ত লোক আছেন, তাঁদের অনেকেই শুনেছেন-এর বিরুদ্ধে কি ভাবে ব্যবস্থা গ্রহণ করা যায় তা নিয়ে চিন্তা-ভাবনা করার জন্য আমি আপনাকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অমলেন্দু রায় ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আজকে প্রথমে এ্যাডজোর্ন হবার পর আবার যখন হাউস আরম্ভ হল তখন হাউসের ফ্লোরে দাঁড়িয়ে কংগ্রেস পক্ষের সদস্য শ্রী অরুণ গোস্বামী মাননীয় স্পীকারের উদ্দেশ্যে বললেন, আপনি গণতন্ত্রকে হত্যা করলেন, আপনি গণতন্ত্রকে হত্যা করলেন, আপনি গণতন্ত্রকে হত্যা করলেন। আমি জানতে চাই এরকম ধরনের কথা হাউসের মধ্যে বললে সেটা কি বরাদাস্ত করা যায়? তাঁর এই কথাগুলো হয়ত রেকর্ডে আসেনি, টেপে ওঠেনি মানলাম। কিন্তু একজন সদস্যের কি অডাসিটি হবে যে এরকম চ্যালেঞ্জিং ভাষায় স্পীকারকে বলবে? পৃথিবীর যেখানে যেখানে পার্লামেন্টারী সিসটেম রয়েছে তার কোথাও এরকম ধরনের আক্রমনাত্মক ভঙ্গী, অশালীন ভাষা ব্যবহার বা আক্রমণ হয়েছে বলে কখনও শুনিনি। কাজেই আমি অনুরোধ করব এর জন্য আপনাকে কড়া ব্যবস্থা নিতে হবে এবং সেই দাবী আমি হাউসে করছি।

**শ্রীকমল সরকার ঃ** মাননীয় স্পীকার মহাশয়, অরুণ গোস্বামীকে যাঁরা জানেন তাঁরা সকলেই বুঝতে পারছেন তাঁর পক্ষে এরকম ভাষা ব্যবহার অস্বাভাবিক কিছু নয়। কিন্তু মাইকে আওয়াজ আসে এরকমভাবেই সভ্যবাপুলি বলেছেন, স্পীকার গণতান্ত্রিক হত্যা করেছে। আমিও অনুরোধ করছি সমস্ত দিক দেখে আপনি এ সম্বন্ধে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমিও এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন ধরেই লক্ষ্য করছি বিরোধীদলের কিছু কিছু সদস্য এমন সব উক্তি এখানে করেন যেগুলি হয়ত রেকর্ডে আসেনা কিন্তু কথাগুলি এমনই অশ্লীল, বিশেষ করে মহিলাদের সম্বন্ধে যে সমস্ত উক্তি তাঁরা করেন তাতে একজন মহিলা সদস্যা হিসেবে এখানে বসে থাকা আমাদের পক্ষে কঠিন হয়ে পড়ে। আমি

ভেবেছিলাম আপনি এই ব্যাপারে বলবেন। আমরা জনপ্রতিনিধিরা এখানে মানুষের প্রতিনিধিত্ব করবার জন্য এসেছি কাজেই আমাদের আচরণ সেই রকম হওয়া উচিত। কিন্তু কিছুদিন ধরেই লক্ষ্য করছি এদের আচরণ এমন পর্যায়ে পৌঁছেছে বিশেষ করে মেয়েদের সম্পর্কে এঁরা যে সব মন্তব্য করেন তাতে এক এক সময় আমাদের পক্ষে এখানে বসে থাকা কঠিন হয়ে পড়ে। কাজেই আমিও বলছি আপনি কড়া হাতে এই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী কামাখ্যা ঘোষ :** মাননীয় বিরোধীপক্ষের সদস্যেরা এখানে যে ঘটনা ঘটালেন, যেভাবে আক্রমণ করলেন তাতে মনে হয় তাঁরা পার্লামেন্টারী গনতন্ত্র সহ্য করতে পারছেন না। তাঁরা ভেতরে এবং বাইরে দুদিকেই গোলমাল করতে চাইছেন। মাননীয় স্পীকারের রুলিং—এর বিরুদ্ধে তারা শুধু একজন নয়, সকলেই গেছেন অর্থাৎ রুলিং ভায়লেট করেছেন। অন্যান্য সদস্যরা যে কথা বলেছেন আমিও তাঁদের মত বলছি এই ব্যাপারে আপনি ব্যবস্থা গ্রহণ করুন এবং সেই দায়িত্ব আমরা আপনার উপর দিচ্ছি।

**ডাঃ হরমোহন সিনহা :** মাননীয় স্পীকার মহাশয়, আমি লক্ষ্য করেছি যখন ৮/১০ জন লোক জোর করে ঢুকতে চাইছে তখন আমাদের সিকিউরিটি গার্ডরা যাঁরা বাইরে বসে দায়িত্ব পালন করছেন তাঁরা বললেন, আপনারা এইভাবে ঢুকবেন না আমরা মার্শাল জয়ন্তবাবুকে ডেকে নিয়ে আসছি। তখন কংগ্রেস অফিসের একজন ভদ্রলোক, যাঁর নাম হচ্ছে অদীপ তিনি বললেন আমি বলছি এদের ছেড়ে দিন। সিকিউরিটি গার্ডরা বললেন জয়ন্তবাবু না আসা পর্যন্ত আমরা ছাড়তে পারব না। তখন অশ্রাব্য ভাষায় গার্ডদের গালাগালি করা হল এবং আরও বলল, বাইরে চল চামড়া খুলে নেব। আমি মনে করি এটা মাননীয় স্পীকারের অর্ডারের উপর একটা চ্যালেঞ্জ। এই ব্যাপারে আপনি যদি ব্যবস্থা গ্রহণ না করেন তাহলে আমাদের পার্লামেন্টটারী ব্যবস্থা ক্ষুন্ন হবে।

**[3.40–3.50 p.m.]**

## Demand No. 7

### Major Heads : 229 - Land Revenue and 504 - Capital Outlay on Other General Economic Services

**Shri Binoy Krishna Chowdhury.**

**HON'BLE MR. SPEAKER, SIR,**

On the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 30,81,01,000 (Rupees thirty crores eighty-one lakhs one thousand) only be granted for expenditure during the financial year 1985-86 under the two Major Heads of account "229-Land Revenue" and "504-Capital Outlay on other General Economic Services" pertaining to Demand No. 7. This is inclusive of a sum of Rs. 5.13.51.000/- (Rupees five crores thirteen lakhs fifty-one thousand) only, already voted on account in March, 1985.

The written speach taken as read

2. The anticipated receipt under the Budget Head "029-Land-Revenue" for the financial year 1984-85 was shown as Rs. 77,61,00,000

(Rupees seventy-seven crores sixty-one lakhs) only. The extrapolated amount of estimate is Rs. 115,28,87,000 (Rupees one hundred fifteen crores twenty eight lakhs eighty seven thousand) only, for the year 1985-86.

3. Out of the total sum of Rs. 30,81,01,000 (Rs. thirty crores eighty one lakh one thousand )only. moved for expenditure during 1985-86 a sum of Rs. 29,78,71,000 (Rupees twenty-nine crores seventy-eight lakhs seventy-one thousand) only has been estimated to be the expenditure under the Head "229-Land Revenue" and a sum of Rs. 1,02,30,000 (Rupees One crore two lakhs thirty thousand) only, under the Head "504-Capital Outlay on Other General Economic Services".

4. Since its assumption of office the Left Front Government Adopted an integrated approach to rural development with land reforms being assigned the key role. It has long been acknowledged on all sides that land reforms is an essential prerequisite for the Upliftment of the agrarian sector. The Estates Acquisition Act of 1953 and the Land Reforms Act of 1955 were there for over two decades with their elaborate provisions for elimination of intermediary interests, imposition of ceiling on landholding and distribution of surplus land to the landless. But there was a wide gap between legislation and actual execution. The task was not taken up with the seriousness it deserced. It developed on us to remedy the unhappy situation. The last eight years witnessed a continous endeaver on our part to gear up the administrative machinery to implement the land reforms law in its true spirit. For the first time in the State we secured popular participation in all the land reforms programmes by enlisting the co-operation of the peasants' organisations and associating the panchayats in various ways.

5. The primary objective of our land reforms programme has been to remove to some extent the structural anomalies in the agrarian sector by bringing about a change in the existing land-ownership and to correct the skewed pattern of land tenural system. After doing away with intermediary rights to break the concentration of land in a few hands, diatribution of surplus lands to the landless and the landpoor and security of tenure to share-croppers were taken up seriously. An integrated programme comprising the following was taken up earnestly : (i) vesting of ceiling surplus land; (ii) distribution of the surplus land to the landless; (iii) recording of share croppers; (iv) providing non-land inputs supported by

institutional finance to assignees of vested lands and share-croppers and (v) providing homestead land to certain categories of the rural poor.

6. It has been the aim of the present Government to mop up as much ceiling surplus land as possible and to do so as quickly within the existing legislative framework. I had told the House previously that there were serious defects and weaknesses in the legislations. Exemptions and loopholes were too many. The big landlords took full advantage of them. Malafide transfers through various devices went on unchecked. Unless steps were taken to implement the lagislations swiftly, designing people could evade the ceiling and misuse the processes of law frustrating the attempts of the Government. So we made the revenue machinery come down heavily on the intermediaries and big landwoners who clandestinely retained land beyond the ceiling. In an unprecedented move, assistance of the Panchayati raj institutions was mobilized in detecting and identifying cases of evasion. Because of the sustained efforts of the administration, a total of more than 1.2 million acres of surplus agricultural land vested under the two ceiling Acts till the end of December, 1984.

7. As regards distribution of vested land the Left Front Government laid great stress on its qualitative aspect and was keem to ensure that the surplus land went to the genuinely landless and landpoor persons. Our policy has been to allot a piece of land to the landless which should serve as a nucleus for self-sustaining development. Through provision of extension and credite services, productivity of such land could be increased and through diversification in the allied sector like animal husbandry, fishery, tree farming etc. farm economy could be strengthened. We have been able to involve the Panchayati raj institutions in this important aspect of land reforms programme. Up to the end of 1984 about 7.99 lakh acres of agricultural land were distributed to about 15.73 lakh beneficiaries. Significantly, more than 55% of the beneficiaries belong to the Scheduled Castes and Scheduled Tribes. Measures have been initiated to see that the available agricultural lands are distributed to eligible persons as expeditiously as possible.

8. To protect the rights of the share-croppers and to ensure them security of cultivation have been a major component of the land reforms programme adopted by the Left Front Government. Recording of the bargadars was, therefore, given a high priority since 1978. The registration of the name of bargadars in settelement records has been a part and parcel

of Survey and settlement operations since the days of the Bengal Tenancy Act, 1885. But until recently the coverage had been very limited in spite of the legal provisions. It was estimated in 1978 that the number of bargadars, who had been brought into the records was about 3.5 lakhs only. The efforts made by the Left Front Government since then through the special drive known as Operation Barga are too Well-known to bear repetition. Within a short span of about 7 years, roughly a million more names were aded to the record bringing the total to about 13.1 lakhs at the end of 1984. I am glad to mention that the massive administrative effort made by my department was fully backed by spontaneous co-operation of the Panchayati raj institutions and peasants'organisations. The programme of recording is continuing through the normal settlement operations as well as the Operation Barga. Apart from bringing about a measure of stability in the agrarian sector, the security of cultivation has no doubt motivated the bargadars in their efforts to produce more from their lands.

9. Along with land redistribution and security of tenure specially of the share-croppers, provision of non-land inputs through institutional sources to the beneficiaries of land reforms received our serious attention. Convergence of related developmental activities towards such beneficiaries was attempted as a next step along with creation of a suitable administrative/ institutional structure and an appropriate delivery system. A strategy was adopted to give priority to pattadars and bargadars in the matter of selection of beneficiaries for various rural development schemes including IRDP, NREP etc. Our scheme of institutional finance to pattadars and bargadars has been considerably expanded over the years. With a small coverage of 59,000 persons in 1979, nerely 3.25 lakh beneficiaries were covered during the year 1983-84. A target of 5.20 lakgs was fixed for the year 1984-85. This schemes coupled with a revised central sector scheme for land development etc. as also IRDP, NREP and RLEGP will continue to strengthen our land reforms programme.

10. There has been considerable progress in the implementation of the West Bengal Acquisition of Homestead land for Agricultural Labourers, Artisans and Fishermen's Act, 1975. with the assistance of the Panchayati raj institutions it has been possible to confer title of ownership about 1.84 lakh beneficiaries under the scheme.

11. Through sustained efforts the Department have been able to

obtain 10.92 lakh square metres of excess urban lands till the end of 1984. The State Level Advisory Committee has started functioning. Various organisations of the Government, municipalities and public organisations have been provided with some vested lands already.

12. The Calcutta Thika Tenancy (Acauisation and Regulation) Act, 1981, which was brought into force with effect from 18th January, 1982, has protected the rights of Thika Tenants and Bharatias under them in the cities of Calcutta and Howrah. The Thika Controllers, appointed under the Act, have started sorting out the returns filed by the Thika Tenants and are also making preparation for local inspections and verifications which are essential for the proper implementation of the Act. As in the case of other land reforms legislations, interested parties are active in frustrating the efforts of the administration in various ways. The Act itself has been challenged in the Court in a number of Civil Rules. My Department is contesting the suits and rules with all seriousness.

13. Any programme of land reforms will be incomplete unless the record of rights are brought up to-date. Field-work with regard to the programme of survey and settlement operation is nearing completion. The preparation of tenantwiseKhatians, which has been a part of the settlement operation as a special programme, has made considerable progress, about 32,000 mouzas out of 38,000 being covered till the end of 1984. A special scheme for updating the records of the tribal people in Purulia and Islampur Sub-Division of West Dinajpur, which was taken up sometime back, is making good progress. When completed, this would remove the long-felt apprehension of the tribal people regarding their tenancy rights in the rural areas.

14. The recent comprehensive amendment of the Land Acquisition Act, 1984, has put a lot of strain on the Land Acquisition Organisation of the State. In order to ensure adherence to the overall time limit for completion of acquisation proceedings in each case, a time schedule has been fixed for completion of various stages of such proceeding so that proper monitoring of the progress of cases could be ensured.

15. I have dwelt mainly on some of the important aspects of the works of my department. While considerable results have been achieved in many spheres, I must say that there is no scope for complacency, for a lot more is yet to be done. I need hardly mention that the content of land reforms has undergone a sea-change during the last few years. To

continue and sustain the work already done and also to prepare for the future, a major restructing of the administrative set-up is considered essential. Government have already launched a scheme pf an integrated set up of Land Reforms Administration ensuring integration of the Settlement Wing and Management Wing under a unified command down to the Gram Panchayat level. For the first time, there will be a Revenue Inspector's office at each Gram Panchayat which will mean that the Villager will have a Revenue Official at his door-steps. The Village level office is expected to cater to all the needs of land reforms beneficiaries and the villagers in general. The offices of Revenue Inspectors at the Gram Panchayat level are in the process of being set up. Government orders creating posts at various levels have been issuied. the duties and responsibilites to be assigned to the funtionaries at various levels are being delineated for condification. The scheme for deploypment of officers and staff is being worked out. It is a tremendous administrative exercise which we are pursuing steadfastly with caution , so that the interests of the employeeswith regards to their career development are adequately protected and the change-over is smooth.

16. With this, Mr. Speaker, Sir. I would request the Hon'ble Members through you to help us to implement the programmes of the Department and to extend their kind co-operatrion in approving my budget proposal for rthe grant of expenditure of Rs. 30,81,01,000/- which is inclusive of the amount already voted-on-account,under Demand no7.

**Mr. Speaker :** All the cut motions are in order. But I find nobody to move it. There are cut motions in the names of Shri Kashinath Misra, Shri Subrata Mukherjee and Shri Dhirendranath Sarkar. But I find they are absent. So, the cut motions are not moved. I now call upon Dr. Zainal Abedin to speak. But the member is not present in the House. So, I call upon Shri Prabhanjan Kumar Mandal.

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূমি রাজস্ব ও ভূমি সদ্ব্যবহার ও সংস্কারের মন্ত্রীমহাশয় যে ব্যয়-বরাদ্দের অনুমোদন এখানে পেশ করেছেন - আমি ভেবেছিলাম সেই আলোচনায় বিরোধীপক্ষ থাকবে, কারণ তারা থাকলে এটা ভালোভাবে আলোচনা করা যেতো। ল্যাণ্ড হচ্ছে আমাদের মায়ের মতো, মায়ের সঙ্গে ছেলের যে সম্পর্ক সেইরূপ জমির সঙ্গে আমাদের সম্পর্ক। জমি কোথায়, কিভাবে আছে, জমির প্রকৃতি কিরূপ এবং কোথায় কিভাবে ছিল, কোন রাজত্বে কিভাবে ছিল এবং এখন কি অবস্থায় এসে পৌচেছে সেটা জানার প্রয়োজন ছিল। সুতরাং আমি মনে করি ওঁদের থাকার প্রয়োজন ছিল। পশ্চিমবঙ্গের ভূমি ব্যবস্থা এবং ভূমির সংস্কার যেভাবে এগোচ্ছে তাতে আমি মনে করি সারাভারতবর্ষের অন্যান্য রাজ্য গুলি এর প্রশংসা না করে থাকতে পারবে না, কারণ বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে যিনি ভূমি দপ্তরে মন্ত্রী আছেন তাঁর একটা রাজনৈতিক ইতিহাস আছে এবং সেই অভিজ্ঞতায় তিনি সারা

ভারতবর্ষে কৃষি আন্দোলন করেছিলেন, কৃষক ক্ষেতমজুর আন্দোলন চালিয়েছিলেন, সুতরাং এটা যারা বুঝবেন এবং অনুধাবন করবেন তাঁরাই এর মর্ম বুঝতে পারবে। ওঁদের রাজত্বের সময়ে ভূমি দপ্তরের মন্ত্রী যিনি ছিলেন তাঁর অভিজ্ঞতার সাথে আমাদের বামফ্রন্ট সরকারের অভিজ্ঞতার অনেক তফাৎ আছে। তাঁরা ছিলেন কাদের প্রতিনিধি? যারা ছিলেন জমিদার-জোতদার এবং ভূস্বামী তাদের প্রতিনিধি।

আমরা দেখি পশ্চিমবাংলায় ১৯৫৩ সালে জমি স্বত্ব আইন পাশ হবার পর দেখা গেল হিসাব অনুযায়ী যে জমি হলে সাধারণ মানুষের হাতে দেওয়া যেতে পারতো সেই জমি এসে পৌছায়নি। পার্লামেন্ট আইন পাশ করা এক জিনিষ কিন্তু গ্রামের কৃষকদের স্বার্থে তাকে বাস্তবায়িত করা এক জিনিষ। ১৯৪৭ সালের আগে কংগ্রেসীরা বলেছিলেন সাম্রাজ্যবাদী শক্তি চলে গেলে আমরা ভারতবর্ষের মানুষের জন্য মাথা গোঁজার ব্যবস্থা করে দেব তাদের খাওয়া পরার ব্যবস্থা করে দেব। কিন্তু স্বাধীনতার পর তারা সেই ব্যবস্থাকে বিকশিত হতে দেননি। যার জন্য আইন পাশ হওয়া সত্ত্বেও জমিগুলি সাধারণ মানুষের কাছে না গিয়ে বড় বড় ভূস্বামীদের কাছে থেকে গেছে। এটা আমি একটা সমীক্ষা থেকে প্রমাণ করতে পারি পশ্চিমবাংলার উদ্বৃত্ত ন্যস্ত জমি ৮৪ সালের জুন মাস পর্যন্ত ১২ লক্ষ ৬৭ হাজার ৮১৯ একর অর্থাৎ এই যে উদ্বৃত্ত জমি সরকারের হাতে এসেছে এর মধ্যে কৃষিযোগ্য জমি বন্টিত হয়েছে প্রায় ৮ লক্ষ একর। এবং এর দ্বারা ১৬ লক্ষ মানুষ উপকৃত হয়েছেন। সিডিউল কাষ্ট এবং ট্রাইবদের মধ্যে সিডিউল কাষ্ট পেয়েছেন ৫ লক্ষ ৬৫ হাজার ৩৪৫ এবং সিডিউল ট্রাইবস পেয়েছেন প্রায় ৩ লক্ষ। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসবার পর থেকে এই বিষয়ে একটা সামাজিক অর্থনৈতিক গবেষণা হয়েছিল। তাদের রিপোর্টে দেখা যাচ্ছে গ্রামের গরীব মানুষ জমি পাবার ফলে এবং নিজ নিজ জমিতে উৎপাদন করার ফলে পশ্চিমবাংলায় শতকরা ৪০ ভাগ উৎপাদন যে বেড়েছে তা অস্বীকার করার উপায় নেই। আগে গরীব মানুষ কোনরকম পাট্টা পেত না, ভাগচাষী হিসাবেই ছিল এবং কোনদিন ভাগচাষ রেকর্ড করাতে পারত না। তারা বামফ্রন্ট আসার পর তাদের নাম নথীভূক্ত করতে পারছে এবং ভাগচাষী হিসাবে স্বীকৃত হচ্ছে। বামফ্রন্ট সরকার আসবার পর অপারেশান বর্গা শুরু হয়েছে। এটা দেখে পশ্চিমবাংলার বাইরে যে সমস্ত দেশ আছে বিশেষ করে বাংলাদেশের থেকে ওরা বলেছেন অপারেশান বর্গা হবার পর ভাগচাষীর নাম রেকর্ড হবার ফলে তারা যে সমস্ত নিদর্শন পত্র পাচ্ছেন তা নিয়ে তারা ব্যাঙ্ক থেকে ঋণ পেয়ে ফসল উৎপাদন করতে পারছে। আমরা জানি ভাগচাষী পাট্টা হোল্ডাররা কোনদিন ব্যাঙ্ক থেকে ঋণ পেত না। শুধুমাত্র বড় বড় মহাজন, ভূস্বামীরাই ব্যাঙ্কগুলিকে কব্জা করে রাখতো।

**[3.50–4.00 p.m.]**

পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার হওয়ার পর থেকে আমরা দেখেছি সে কৃষক ভাগচাষী হোক আর পাট্টা হোল্ডার হোক আজকে ব্যাঙ্কের কাছে যাচ্ছে এবং ব্যাঙ্ক থেকে ঋণ পাচ্ছে এবং অল্প সুদে ঋণ নিয়ে সে তার জমিতে বিভিন্ন ধরণের ফসল বাড়াবার চেষ্টা করছে। আমরা জানি কৃষকদের হাতে যদি জমি না যায় তাহলে ভারতবর্ষের কোন উন্নতির সোপান তৈরী হতে পারে না। কারণ সারা ভারতবর্ষের শতকরা ৭৩ ভাগ মানুষ হচ্ছে কৃষিজীবী। কৃষক তার জমি পাবে না, নিরন্ন অবস্থায় থাকবে এ হতে পারে না। জমি না পেলে তার চাষ করার সুযোগ নেই। এই অবস্থায় ভারতবর্ষের কোন সমস্যার সমাধান হতে পারে না, তার অর্থনৈতিক বিকাশ ঘটতে পারে না। ১৯৭৭ সালের জুন মাসে বামফন্ট সরকার এল, ১৯৭৮ সালে বর্গা অপারশন হলো। ১৯৭৮ সালে আমাদের নির্দেশ অনুযায়ী গ্রামে গ্রামে সংগঠন তৈরী হলো, সেই সংগঠনগুলি সন্ধ্যা বেলায় বসে, অফিসাররা সেখানে যান এবং তাদের সঙ্গে বসে পরামর্শ করেন। বর্গা অপারেশন শুরু হয়েছে, তার ফলে যেসমস্ত বর্গাদার রেকর্ডভুক্ত করতে পারেনি তারা রেকর্ডভুক্ত করতে পেরেছে। আজ পর্যন্ত দেখতে পাচ্ছি ১৩ লক্ষ বর্গাদার তাদের নাম নথীভুক্ত করতে পেরেছে। স্যার, আপনি জানেন দ্বিতীয় ভূমি সংস্কার বিল

১৯৮১ সালে এই বিধানসভায় পাশ হল, ভূমি সংস্কার বিলের উপর দ্বিতীয় ভূমি সংস্কার বিল পাশ হওয়ার পর আমরা পাঠিয়ে দিলাম রাষ্ট্রপতির অনুমোদনের জন্য। এই বিধান সভায় সর্ব্বসম্মতি ক্রমে সেই বিল পাশ হয়নি, কংগ্রেসী বন্ধুরা তাতে সম্মতি দেয় নি, কারণ, এই ভূমি সংস্কার বিলে কংগ্রেসীদের পক্ষ থেকে বিভিন্নভাবে যে সমস্ত জমি লুকিয়ে রেখেছিল অর্চাড় বলুন, বাগান বলুন, সেই সমস্ত জমি এই বিলের আওতায় আনা হবে বলায় সেই বিল কোন অজ্ঞাত কারণে জানি না রাষ্ট্রপতির অনুমোদন পায়নি। এখান থেকে কাশীনাথ মিশ্র, অন্যান্য কংগ্রেসীরা বার বার লিখেছে। দীঘা-তমলুক রেলপথ কেন হলো না, জমি নেই, এই জিনিষ এদের কাছে শুনতে হবে। তাই মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন সেই বাজেটের পক্ষে সমস্ত শ্রেণীর মানুষকে ঐক্যবদ্ধ হতে হবে। শুধু বাজেটের ব্যয়-বরাদ্দের প্রশ্নে নয়, বাজেটের যে মূল সুর তাকে বাস্তবে প্রয়োগ করতে হবে। এই কথা বলে বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এত অল্প সময়ের মধ্যে সীমিত ক্ষমতার মধ্য দিয়ে গরীব কৃষকদের মুখে হাসি ফুটিয়েছে আগে থেকে এটা বুঝতে পেরেই বিরোধী সদস্যরা হাউসের মধ্যে নানারকম গণ্ডগোল করে বাইরে বেরিয়ে গেছেন। স্যার, তাঁরা এই সুযোগ হাতে পেয়ে বাইরে গিয়ে বলবেন যে সরকারী পক্ষ আমাদের অনুপস্থিতিতে আজকে এই ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী তাঁর বাজেট পাশ করিয়ে নিয়েছেন। এই ৭ বছর ধরে বামফ্রন্ট সরকার গরীব মানুষ, গরীব কৃষকদের মুখে যে হাসি ফুটিয়েছেন তার তাঁরা নানা রকম সমালোচনা করবার সুযোগ পাবেন।

স্যার আপনি নিশ্চয় জানেন পশ্চিমবাংলায় শতকরা ৫৫ জন কৃষি শ্রমিক গরীব মানুষ। ১৯৪৭ সালে স্বাধীনতার প্রথম পশ্চিমবাংলায় বিধানচন্দ্র রায় সরকার প্রতিষ্ঠিত হয়। ১৯৫৩ সালে জমিদারদের স্বার্থে পশ্চিমবঙ্গ জমিদারী আইন পাশ হয়। কিন্তু সেই আইন গরীবদের পক্ষে কার্যকরী হোল না। ওঁরা গরীবদের মুখে হাসি ফোটাতে পারলেন না। ব্যক্তিগত মালিকানায় অকৃষি জমি ২০ এবং ২৫ একর বাস্তু জমি রেখে বাকী সরকার অধিগ্রহণ করবেন এই কথা বলা হয়েছিল। কিন্তু সেই আইন গরীবদের পক্ষে কার্যকরী করতে পারেন নি। ১৯৬৭ সালে প্রথম যুক্তফ্রন্ট সরকার হবার পর যুক্তফ্রন্ট সরকার গরীব মানুষদের স্বার্থে জমি উদ্ধার করে ভূমিহীনদের মধ্যে বন্টন করে সেটা কার্যকরী করেন। শুধু তাই নয়, স্বনামে এবং বেনামে কংগ্রেসের প্রতিভূ যারা তারা যে জম্মায় নি তার নামে জমি যা রেখেছিলেন, সেই জমি যুক্তফ্রন্টের আমলে আমরা তা উদ্ধার করে গরীব মানুষদের মধ্যে বন্টন করেছি। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর কৃষকদের উন্নতির অনেক রকম পরিকল্পনা নেয়। ১৯৮১ সালের আদম সুমারী অনুযায়ী ৫ কোটি ৪৪ লক্ষ ৮৫ হাজার ৫৩০ জন লোকের বাস এবং তার বেশীরভাগ অংশই কৃষক বা কৃষি শ্রমিক। স্বাধীনতার আমরা যখন তেভাগা আন্দোলন করেছিলাম - লাঙ্গল যার জমি তার তখন আমরা দেখেছি ঐসব কংগ্রেসী জমিদার ও জোতদাররা তারা আমাদের ব্যঙ্গ করে বলেছিল পাল্কী যার বৌ তার। তারা অট্টহাসি হেসেছিল স্বাধীনতার পর যে জমি উদ্ধার হয়েছিল ১৯৫৩ সালের আইন বলে সেটা জমিদারদের স্বার্থে বন্টন করা হয়নি। ১৯৬৭-৬৮ সালে যুক্তফ্রন্ট সরকার আসার পর আমরা সেই আইন কার্যকর করি। এবং সেই সব জমি ভূমিহীনদের মধ্যে বন্টন করি। ১৯৭৫ সালে যখন সিদ্ধার্থ শঙ্কর রায় সরকারে ছিলেন তখন ৭৫ বিঘা জমি পরিবার পিছু রাখতে পারবে এই আইনটি হয় কিন্তু সেটা কার্যকরী হয় নি। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার আসার পর ১৯৮০ সালের ৩১ শে মার্চ পর্যন্ত জমি উদ্ধারের পরিমাণ দাঁড়ায় ১১.৬৬ লক্ষ একর এবং সময় সীমার মধ্যে ৬.৩১ লক্ষ একর জমি ১০.৪৪ লক্ষ ভূমিহীন কৃষকদের মধ্যে বন্টন করা হয়। ন্যাস্ত জমির পরিমাণ হচ্ছে ১২৬৭৮১৯ একর, বন্টিত জমির পরিমাণ ৭৯০৭৫৪ একর এবং প্রাপকগণের সংখ্যা হচ্ছে ১৫২১৫৭৮।

**[4.00–4.10p.m.]**

নথীভুক্ত বর্গাদারের সংখ্যা হচ্ছে ১২লক্ষ ৯৬ হাজার ১৩৬, মোট উপকৃতর সংখ্যা হচ্ছে ১৫ লক্ষ ২১ হাজার ৫৭৮ এবং তপশীল যারা পেয়েছে তাদের সংখ্যা হচ্ছে ৫ লক্ষ ৬৫ হাজার ৩৭৫ এবং আদিবাসী যারা পেয়েছে তাদের সংখ্যা হচ্ছে ২ লক্ষ ৯৬ হাজার ৯৭৫। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে এই বামফ্রন্ট সরকার আসার পর আইনটা কার্যকরী করার সঙ্গে সঙ্গে বাস্তুহীন চাষী, তাঁতী কুমোর, জেলে, কামার, এদের ৮ শতক পর্যন্ত জমিতে পাট্টা দেওয়া হয়েছে। শুধু তাই নয়, এই বামফ্রন্ট সরকার আসার পর গরীব মানুষের মুখে হাসি ফুটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাগচাষীদের এই কংগ্রেসী জমিদার জোতদারদের কথায় কথায় তাদের মাতব্বরী করতো, যদি তারা না শুনতো তাহলে তাদের কথায় কথায় উচ্ছেদ করতো, লাঙ্গল কেড়ে নিতো, ফসল কেড়ে নিতো। আজকে গ্রামে গ্রামে বামফ্রন্ট সরকারের আমলে ক্যাম্প বসিয়ে গরীব মানুষ যারা, তাদের আজকে রেকর্ড ভুক্ত করা হয়েছে, তাদের মুখে হাসি ফুটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ভাগচাষী আরও আছে, মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করবো, এখনও গ্রামের মধ্যে অনেক জমি আছে, ভাগচাষী আছে যাদের রেকর্ড এখনও হয়নি, তাদের যাতে রেকর্ডভুক্ত হয়, তার ব্যবস্থা করুন। শুধু তাই নয়, এই বিরোধী পক্ষের অনেক মহারথীরা রয়েছে, যারা স্বনামে, বেনামে বড় বড় ঝিল, বড় বড় দীঘি তারা রেখে দিয়েছে, যেগুলো রেকর্ডভুক্ত হয়নি, এইসবগুলো উদ্ধার করে পশ্চিমবঙ্গের হাজার হাজার, লক্ষ লক্ষ যারা ভূমিহীন মানুষ আছেন, গরীব মানুষ আছেন, তাদের যাতে বন্টন করা যায় তার জন্য চেষ্টা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাই আজকে এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, আজকে আমাদের মন্ত্রী মহাশয় যে ব্যয়বরাদ্দ পেশ করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। আজকে বিরোধী দল ওয়াক আউট করেছেন। এ্যাসেম্বলীর মধ্যে বসে তাঁরা অনেক বাদ প্রতিবাদ এবং তাঁদের অধিকার অর্জন করতে পারতেন, কিন্তু যে ভাবে অসভ্য ব্যবহার তাঁরা করেছেন, তার জন্য গোটা এ্যাসেম্বলির অসম্মান হচ্ছে। তাঁরা আজকে নেই, না থাকার ফলে আজকে এ্যাসেম্বলি মৃতপ্রায় বলা যায়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফজলুর হক সাহেব প্রজাতন্ত্র আইন পাশ করে স্বনামধন্য হয়েছিলেন, বামফ্রন্ট সরকার ভূমি সংস্কার করে সেই ভাবে স্বনামধন্য হয়েছেন। আমাদের দৃষ্টিভঙ্গী হচ্ছে, যে চাষী নিজের হাতে চাষ করে, জমি তারই হওয়া উচিত। কিন্তু সংবিধানে বাধার ফলে আমরা সেটা করতে পারছি না। আমরা বর্গাদারের নাম রেকর্ড করিয়েছি, কিন্তু এখনও বহু বর্গাদার রয়েছে, যাদের নাম রেকর্ড করার সুযোগ নেই। কংগ্রেসীরা বলেন বর্গা অপারেশন না বর্গী অপারেশন। বর্গাদার তারাই হয়, যারা মালিকের থেকে বর্গাদার নিযুক্ত হয়েছে, তাদের নাম রেকর্ডভুক্ত করা, এমন ঘটনা নেই যে আমরা বাইরে থেকে লোক নিয়ে এসে তাদের জমিতে বর্গা বসিয়েছি, এই ঘটনার সন্ধান তারা দিতে পারবেন না। কাজেই এই ধরণের ঘটনা ঘটেনি। বর্গা অপারেশান বর্ত্তমানে বন্ধ করে দিয়েছেন যার ফলে ১৯(ক) ধারাতে আমাদের বর্গা অপারেশন করতে হচ্ছে, জে.এল. আর. ও. অফিসে এটা সময় সাপেক্ষ, বর্গা অপারেশন যাতে আবাব চালু হয় তার ব্যবস্থা আপনি করবেন, এই আশা আমি করছি।

আপনার বক্তৃতায় আপনি একটি কথা বলেছেন যে ৩২ হাজার মৌজায় সেটেলমেন্ট হয়ে গেছে। ৩৮ হাজার মৌজার মধ্যে ৩২ মৌজায় হয়ে গেছে। আমার এখানে একটু সংশয় আছে। আপনার সংবাদটাই ঠিক, আমারটা ঠিক নয়। কিন্তু আমার মনে হয় ৩২ হাজার মৌজায় এখনও সম্পূর্ণ ভাবে হয়নি। ইলেকট্রিক পোষ্ট একটা মৌজায় বসালে যেমন সেটা কমপ্লিট হয়ে যায়, সেই রকম হয়েছে। কারণ আমি আমার এলাকায় দেখেছি যে সব সেটেলমেন্ট মৌজা কমপ্লিট হয়নি। পরিবারের একজনের নামে রেকর্ড হবে সমস্ত জমি, সেটা না হওয়ার ফলে অসুবিধা হচ্ছে। ক্যানেল কল যার নামে হওয়া উচিত তা হচ্ছেনা। অর্থাৎ যার নামে আগে

জমি ছিল, তিনি হয় বিক্রয় করে দিয়েছেন, কিন্তু এখনও ক্যানেল কর তার নামে হচ্ছে। কাজেই এই ব্যাপারে অসুবিধা হচ্ছে। কারণ জমি অনবরত হস্তান্তর হচ্ছে। রেজিষ্ট্রি অফিসে এই হস্তান্তরটা রেকর্ডভুক্ত করা হয় না। জে. এল. আর. অফিসে হস্তান্তর হবার পরে নোটিশ যায় কিন্তু সেটা রেকর্ডভুক্ত না হবার ফলে পূর্বতন যে মালিক - হয়ত মাঝখানে ৩ বার হস্তান্তর হয়ে গেছে, কিন্তু সেই পূর্বতন মালিকের নামেই রেকর্ড হয়ে থাকছে। কাজেই জে. এল. আর. অফিসে যাবার সঙ্গে সঙ্গে যাতে রেকর্ডটা সংশোধন করা হয় সেই ব্যবস্থা করা উচিত। আমরা বর্গাদারদের লোন দিয়েছি, তারা লোন পাচ্ছে। কিন্তু দুঃখের বিষয় বর্গাদার খুব গরীব হওয়ায় সে লোন শোধ করতে পারছেনা ফলে লোন রিটার্ণ হচ্ছে না এবং পরবর্ত্তীকালে সে লোন পাচ্ছে না। এই ব্যাপারটা আপনাকে চিন্তা করতে হবে যে কি ভাবে লোন আদায় করা যায় এবং পরবর্ত্তীকালে সে যাতে লোন পায়। আমি আরো কতকগুলি কথা আপনার কাছে বলতে চাই। আমরা দেখেছি যে মাদ্রাজে সমুদ্রের জল পাইপের মাধ্যমে জমিতে এলে প্রচুর লবন তৈরী হচ্ছে। আমাদের এখানে সেটা হওয়ার সুযোগ আছে কিন্তু হচ্ছেনা। কাঁথী এলাকায় কোন কোন জায়গায় যারা জমি লীজ নেয়, তাদের লীজ সম্পূর্ণ হবার পরে আর নতুন করে রিনিউ করছে না, টাকা দিচ্ছেনা। কাজেই সেখানে লবণ তৈরী করার কোন ব্যবস্থা করা যায় কিনা সেটা আপনাকে দেখতে হবে। আর ইটের ভাটা সম্পর্কে আপনার রয়্যালটি আসে, সেখানে ইট কত হচ্ছে সেটা গুনছে কে ? এই রকম দেখা যাচ্ছে যে ৪ লক্ষ হলে ১ লক্ষের হিসাব দিচ্ছে। কাজেই এটা সম্পর্কে আরো ভাল কোন ব্যবস্থা করা যায় কিনা সেটা আপনাকে দেখতে হবে। এটা যদি ঠিক মতো দেখা যায় তাহলে আপনার আরো বেশী রয়্যালটি আসতে পারে। বালির খাদ সম্পর্কেও ঐ একই কথা। কত বালি উঠছে সেটা কে মাপবে ? বালি তোলার যে হিসাব দেওয়া হচ্ছে - নদীর বালি বলুন, আর অন্য বালি বলুন -সেই ভাবে বালির টাকা নেওয়া হচ্ছে। আগে বালির যে কন্ট্রাক্ট সেটা জে. এল. আর. ও., এস. এল. আর. ও থেকে হত। বর্তমানে মিনারেল ডিপার্টমেন্ট নিয়ে নিয়েছে। এর ফলে যারা সুবিধাভোগী, যারা পয়সা খরচ করতে পারে তারাই সেটা পেয়ে যাচ্ছে, গরীব মানুষেরা পাচ্ছে না। এটার দিকে লক্ষ্য রাখলে আরো বেশী রয়্যালটি আসতে পারে । এগ্রিকালচারাল ইনকামট্যাক্স সম্পর্কে আমার কিছু বক্তব্য আছে। সেখানে সম্পূর্ণভাবে আদায় হচ্ছে কিনা সেই বিষয়ে আমার যথেষ্ট সন্দেহ আছে। ওখানে যে এ্যাসেসমেন্ট করা হয়, এ্যাসেসমেন্ট অফিসারের সংখ্যা এত কম যে এ্যাসেসমেন্ট করতে করতে সব তামাদি হয়ে যায়। এখানে এগ্রিকালচারাল ইনকামেট্যাক্সে আমাদের যে সুযোগ আছে, আমার মনে হয় সেটা ঠিক গ্রহণ করা হচ্ছেনা। কাজেই ঠিকমত এ্যাসেসমেন্ট করে এগ্রিকালচারাল ইনকামট্যাক্স আরো ভালো করে আদায় করা উচিত । এটা যদি করা যায় তাহলে আয় বাড়বে। আমাদের ল্যান্ড রিফর্ম থেকে ৪ একর পর্যন্ত জমিতে ছাড় দেওয়া হয়েছে। সেই ছাড়ের পরেও লাভ হচ্ছে। এই লাভটা আরো ভালভাবে হয় যদি এ্যাসেসমেন্টটা দ্রুত করা যায়। আর একটা জিনিষ আপনাকে বলবো। আপনার আইন আছে আপনি আরো জমি পেয়ে যেতেন কিন্তু রাষ্ট্রপতি এখনোও এ্যাসেসমেন্ট দেন নি। কিন্তু আগেও বিগ রায়ত যারা আছে সেই বিগ রায়তদের ধরার ব্যবস্থা করুন। আগের সেটেলমেন্ট রেকর্ড থেকে যদি এটা করেন তাহলে অনেক বেশী জমি বের হবে। এই সব বিগ রায়তদের ধরতে পারলে অনেক কংগ্রেসীদের লুকানো জমি যেগুলোর নাম পরিবর্তন করা হয়েছে, সেগুলি ধরা পড়বে। আমাদের কাঁথি মহকুমায় একটা বিরাট পুকুরে চাষ হচ্ছে কিন্তু সেটা নন এগ্রিকালচারাল ল্যাণ্ড বলে কথিত আছে। সেটা পরবর্ত্তীকালে কিভাবে ডিভেষটেড হয়ে গেল। আমরা জানি লালগোলায় কোদালকাটা মৌজায় সাত্তার সাহেবের এলাকায় একটা রিডানটেন্ডেন্ট ল্যাণ্ড বিলি করা হয়েছিল। ১৯৬৯ সালে যখন হরেকৃষ্ণ কোঙার ছিলেন, তিনি সেটা আবার রিসেটেলমেন্ট করার অর্ডার দিয়েছিলেন। সাত্তার সাহেব কৃষি মন্ত্রী হবার পরে আবার সেটা চলে গেল। সেখানে নদীর চর, জমি নেই - ঐ সাত্তার সাহেবের ভায়েরা এখানে জমি নিয়ে বাংলা দেশ গিয়ে থাকেন। সেই কোদালকাটির জমি রিসেটেলমেন্ট হলো না। রিডান্ডডেন্ট ল্যাণ্ড কোনদিন বিলি করা যায়না। যখন বন্দোবস্ত হয়েছিল তখন সেটা জলের তলায় ছিল। আমরা সেই সব রেকর্ড, কাগজপত্র ইত্যাদি সমস্ত কিছু ততকালীন মন্ত্রীর কাছে

দিয়েছিলাম।

সেই ভাবে হয়নি। এর আগেও আমি রামনগর সুগার মিল সম্পর্কে বলেছিলাম। এই মিলের জন্য নদীয়া, মুর্শিদাবাদ জেলায় কত জমি আছে তার হিসাব করতে আপনি দেবব্রত বন্দ্যোপাধ্যায়কে বলেছিলেন। সেই কাজ'ও হয়নি। বহু জমি ওয়াকফ ষ্টেট নিয়ে রেখেছে। আমার এলাকায় জয়হিন্দ কোম্পানী, মফতলাল কোং. দিল্লীর একটি ক্লথ মিল ইন্ডাষ্ট্রি করার নাম করে বহু জমি দখল করে রেখেছে। সেগুলি খালাস করলে বহু গরীব লোক পেতে পারে। তারপর হাই কোর্টেবহু খাস জমির কেস পড়ে আছে। আপনার উকিলরা একটু তৎপর হলে আমরা সেগুলো তাড়াতাড়ি পেতে পারি। সেদিকে আপনি একটু নজর দিন। এই কথা বলে আপনার বাজেটকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## [4.10 – 4.20 p.m.]

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমি সেই সমপর্কে কয়েকটি কথা বলতে চাই। তিনি তার বাজেট ভাষণের মধ্যে সব চেয়ে বেশী জোর দিয়ে বলেছেন, রাজ্যে ন্যাস্ত জমি, ভেষ্টেড ল্যাণ্ড বিলি করার ক্ষেত্রে রাজ্য সরকার যথেষ্ট জোর দিয়েছেন। আমি প্রথমতঃ এই প্রসঙ্গটি উত্থাপন করে দু একটি কথা বলতে চাই। এখানে যে তথ্য পরিবেশন করা হয়েছে. সেই তথ্য সত্য অসত্য মিশিয়ে এমন ভাবে পরিবেশিত হয়েছে যাতে করে বিভ্রান্তির অবকাশ থেকে যাচ্ছে। ১.২ মিলিয়নের বেশী কৃষি জমি সরকারে ন্যস্ত হয়েছে। এবং ৭.৯৯ লক্ষ একর জমি সরকার বিলি করেছেন। অর্থাৎ প্রায় ৮ লক্ষ একরের মত জমি সরকার বিলি করেছেন, এই কথাটি উনি ২৭শে এপ্রিল তারিখে একটি প্রশ্নের জবাবে বলেছিলেন। এই ন্যস্ত জমি বিলি করার কথা যে বলা হচ্ছে, এই বিষয়ে আমি হাউসে বার বার কয়েক বছর ধরে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আসছি যে, এইভাবে আপনারা এটাকে উত্থাপিত করছেন কেন- যেভাবে আপনারা এটাকে প্রেস করেছেন তাতে মনে হচ্ছে এ্যাজ ইফ বামফ্রন্ট সরকারের রেজিমে ৮ বছরের মধ্যে এই ৮ লক্ষ জমি ন্যস্ত হয়েছে এবং বিলি হয়েছে। বাট ইজ ইট এ ফ্যাক্ট? এটা কি ঘটনা? একটি কোশ্চেনের এ্যানসারে আপনি বলেছেন ১২ লক্ষ ৩৩ হাজার ২৭০ একর জমি সরকারে ন্যস্ত হয়েছে। এটা কি ৮ বছরে ন্যস্ত হয়েছে? তা তো হয়নি। প্রশ্নোত্তর পর্বে আমরা সেদিন জানতে পেরেছিলাম ৬ লক্ষ ১৪ হাজার একর জমি ১৯৭৭ সালের জুন মাসে ন্যস্ত হয়েছিল এবং বিলি হয়েছিল। ইউনাইটেড লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্টেযখন আমাদের দল শরিক ছিল সেই সময় ৬ লক্ষ ১৪ হাজার একর জমি সরকারে ন্যস্ত হয়েছিল, জমি পুনরুদ্ধার করা হয়েছিল, বিলি হয়েছিল।

ইনজাংশানের জন্য আটকে আছে ১ লক্ষ ৮১ হাজার একর। এইসব তথ্য আপনি দিয়েছেন। তাহলে দেখা যাচ্ছে, যে জমি ন্যাস্ত হল বামফ্রন্টের আমলে সেই জমির পরিমান অনেক কম। কারণ, ৬ লক্ষ ১৪ হাজার একর বাদ যাচ্ছে। তারপর আপনি বলেছেন, ন্যাস্ত জমির বিলিবন্টনের ক্ষেত্রে বামফ্রন্ট সরকার যথেষ্ট গুরুত্ব আরোপ করেছেন। কিন্তু বাস্তব ক্ষেত্রে আমরা দেখছি ব্যাপারটা তা নয়। কারণ ১ লক্ষ ৮১ হাজার একর যদি ইনজাংশানের জন্য আটকে থাকেও তাহলেও ২ লক্ষ ৫২ হাজার ২৭০ একর জমি পড়ে আছে যা আপনাদের হাতে বছরের পর বছর ধরে। তার মানে ৭।। লক্ষ বিঘা জমি পড়ে আছে ভূমিহীনদের মধ্যে বিলিবন্টন হতে পারতো। আমি বিনীতভাবে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এ প্রসঙ্গে জিজ্ঞাসা করতে চাই, পশ্চিমবাংলার ভূমিহীন চাষীর সংখ্যা কি কম? তা যদি না হয় তাহলে এটা বিলি বন্টন হল না কেন? তাহলে দেখা যাচ্ছে, আপনার বিভাগের তৎপরতা এমনই যে ৮ বছরের মধ্যে এই জমি তারা বিলি করতে পারলেন না। এই প্রসঙ্গে স্যার, আরো যে কথাটি বলতে চাই সেটা আমার নিজের মনগড়া কোন কথা নয়, এই দপ্তরেরই এক সময় যিনি কমিশনার ছিলেন শ্রী দেবব্রত ব্যানার্জী মহাশয়, তিনি একটি সমীক্ষা করে বলেছিলেন, এই যে ভেষ্ট জমি যা বিলি হয়নি - বিলি যখন হয়নি তখন নিশ্চয় কেউ ভোগ দখল করে আছে

- সেই বেনামাররা এবং জোতদাররা সেই জমি থেকে নাকি বছরে ১৪ কোটি টাকা আয় করছে। ভূমিহীনদের জন্য আপনারা নাকি অত্যন্ত উদ্বীগ্ন, আপনারা অত্যন্ত তৎপর, তাহলে এই বিশাল পরিমান জমি পড়ে থাকলো কেন বলবেন কি ? তারপর যে জমি ইনজাংশানের জন্য আটক হয়ে আছে বলে বলা হচ্ছে সেই ইনজাংসান ভেকেটেড করার জন্য সরকারে পক্ষ থেকে কতখানি সেখানে সিনসিয়ার এ্যাটেম্পট নেওয়া হয়েছে সেটা আমরা জানতে চাই। তাহলে স্যার, বিভিন্ন তথ্যগুলি বিশ্লেষণ করলে কি এই বামফ্রন্ট সরকারকে যথার্থ ভূমিহীনদের প্রতি দরদী সরকার বলে মনে হয় ? এটা আজকে ভেবে দেখবার প্রয়োজন আছে। এরপর আমি অপারেশান বর্গা সম্বন্ধে বলব। অপারেশান বর্গা নিয়ে এই সরকার অনেক ঢাকঢোল পিটিয়ে প্রচার করেছিলেন কিন্তু প্র্যাকটিক্যালি যা আশা করা গিয়েছিল সেই ফল পাওয়া যায় নি। আপনারা যে ফিগার দিয়েছেন তাতে দেখতে পাচ্ছি, বামফ্রন্টের আমলে ১০ লক্ষ বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে কিন্তু সেখানে টার্গেট ছিল অনেক বেশী । স্যার, আমরা দেখছি, অফিসিয়াল ফিগারে পশ্চিমবাংলায় বর্গাদারদের সংখ্যা ক্রমাগত কমে আসছে। সো ফার আই রিমেমবার, ১৯৭৮ সালে আপনার নিজের বক্তব্য ছিল পশ্চিমবাংলায় বর্গাদারের সংখ্যা ছিল ৩৫ লক্ষ, তারপর বললেন ২৫ লক্ষ, এখন বলছেন ২০ লক্ষ - এই ফিগারে নেমে এসেছে।

**[4.20 – 4.30 p.m.]**

অপারেশন বর্গার ক্ষেত্রে দেখতে পাচ্ছি যে, সুষ্ঠুভাবে বর্গাদারদের নাম সব সময়ে রেকর্ড ভুক্ত করা হচ্ছে না। অপারেশন বর্গার নামে বহু ক্ষেত্রে মাঝারী চাষী, নিম্ন চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। তাদের অপরাধ ? তারা মার্কসবাদী কমিনিষ্ট পার্টির সমর্থক নয়। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির সমর্থক না হওয়ার ফলে বহু ক্ষুদ্র চাষী এবং নিম্ন চাষীর জমিতে বর্গাদার বসিয়ে দেওয়া হচ্ছে। এমন কি বহু ক্ষেত্রে জেনুয়িন বর্গাদার পর্যন্ত বর্গা রাইট্ থেকে ডিপ্রাইভ হচ্ছে রুলিং ফ্রন্টের সর্ববৃহৎ পার্টির সমর্থক নয় বলে। ডিপার্টমেন্ট এ সব অভিযোগ করলে ডিপার্টমেন্টও স্বীকার করছে যে, হ্যাঁ, কিছু সমস্যা দেখা দিচ্ছে। আজকে যে প্রশ্নটি আমি ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে তুলে ধরতে চাই, সেটা হচ্ছে ভূমি সংস্কার আইনকে কার্যকরী করার ক্ষেত্রে কত গুলি অসুবিধা দেখা দিচ্ছে এবং তার জন্য তা সংশোধনও করা হয়েছে, কিন্তু শুধু আইনের দৃষ্টিভঙ্গী নিয়ে চললেই কি হবে? যত ভালই আইন করা হোক না কেন আইনকে কার্যকরী করার জন্য যদি না চাষীর ন্যায় সঙ্গত আন্দোলন বা গণআন্দোলন তার পিছনে থাকে, তাহলে কি তাকে কার্যকরী করা যায়? সুতরাং আইনগুলিকে কার্যকরী করতে হলে আন্দোলনকেও শক্তিশালী করা দরকার, আইনকে কার্যকরী করার পিছনে গণ-আন্দোলন থাকা দরকার। আমরা দেখেছি যুক্ত-ফ্রন্ট সরকারের আমলে বেনামী জমি উদ্ধারের ক্ষেত্রে গণ-আন্দোলন জোরদার হয়েছিল, আন্দোলন একটা এমন পর্যায়ে গিয়েছিল যে, সাধারণ চাষী, গরীব চাষী বেনামী জমি উদ্ধার করেছিল, তারপর সে গুলি আইনের মধ্যে এসেছিল। ফল হিসাবে বেনামী মেজর ল্যাণ্ড উদ্ধার হয়েছিল। কিন্তু আজকে বামফ্রন্ট সরকার সে জিনিষের প্রতি জোর দিচ্ছেন না। বামফ্রন্ট সরকার আজকে অতীতের কংগ্রেসী আমলের মত চলছেন। জোত্দার, মহাজন, কায়েমীস্বার্থ, পুলিশ প্রশাসনকে নিয়ে একটা দুষ্ট চক্রকে অবলম্বন করে কংগ্রেস রাজনীতি করত। বামফ্রন্ট আমলে এটাই একসপেকটেড ছিল যে, দুষ্ট চক্র বা ভিসিয়াস সার্কেলকে ন্যায় সংগত গণ-আন্দোলনের মাধ্যমে ভ্রাস্ করা হবে। কিন্তু দুর্ভাগ্যবশত তা না করে কংগ্রেসের মত দুষ্ট চক্রকে তোয়াজ করে গ্রামাঞ্চলে সাংগঠনিক প্রভাব রক্ষা করার চেষ্টা করা হচ্ছে। ফলে কোন রকম মৌলিক পরিবর্তন ঘটছে না, আইন গুলিও কার্যকরী হলো না। (এই সময় লাল আলো জ্বলে ওঠে।) অতএব যে দৃষ্টিভঙ্গীর দ্বারা বামফ্রন্ট সরকারের ভূমি নীতি পরিচালিত হচ্ছে সেই দৃষ্টিভঙ্গীর এবং সেই নীতির আমি বিরোধিতা করছি।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে আমাদের ভূমি রাজস্ব মন্ত্রী

মাননীয় বিনয় কৃষ্ণ চৌধুরী মহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন তাকে আমি সমর্থন করছি।

আমার প্রথম কথা হচ্ছে, পশ্চিম বাংলার কৃষিজীবী ক্ষেতমজুর, ক্ষুদ্রচাষী, ভাগচাষী, মাঝারী চাষীদের যে বিপুল সমস্যা রয়েছে সে সমস্যা সম্বন্ধে আমাদের মূল বিরোধী পক্ষের কোন বক্তব্য নেই বলেই তাঁরা সুযোগ নিয়ে অজুহাত সৃষ্টি করে এখান থেকে চলে গেলেন। আজকে পশ্চিমবাংলার কৃষক সমাজের সামনে তাঁদের কিছু বলার নেই, কারণ বামফ্রন্ট সরকার কৃষকদের জন্য যা করেছেন তার বিরুদ্ধে বললে কৃষকদেরই বিরুদ্ধে বলা হবে।

আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে, মাননীয় সদস্য দেব প্রসাদ বাবু নেতি-বাচক বক্তব্য রেখে গেলেন। কংগ্রেস আমলের পরবর্তী পর্যায়ে বামফ্রন্ট আমলে কৃষকদের জন্য যা কিছু করা হয়েছে তা একটুও তিনি বললেন না। তিনি সম্পূর্ণ নেতি-বাচক কথা বলে গেলন, এটা খুবই দুঃখের।

স্যার, ১৯৩৬ সালের পর থেকে সারা ভারতবর্ষে "সারা ভারত কৃষক সমাজ" কৃষকদের স্বার্থে আন্দোলন করেছিল। সে আন্দোলনের প্রথম সারিতে বাংলা দেশের মানুষরা ছিলেন। তখন যৌথ বাংলা ছিল, বাংলা একটাই ছিল এবং তখন বাংলার কৃষকরা বহু ঐতিহ্যময় সংগ্রাম করেছিলেন, জীবন দিয়েছিলেন, গুলি খেয়েছিলেন। তারপরও তাঁরা লড়াই করেছিলেন, তাঁদের উপর অত্যাচার হয়েছে, কিন্তু তাঁরা দমে যাননি। ভূমি সংগ্রহ বা জমিদারী উচ্ছেদ এটা কংগ্রেস স্ব-ইচ্ছায় করেনি, আইনের খাতায় জমিদারী ছিল। কৃষকেরা এই জমিদারদের কারসাজি বানচাল করে দিয়েছিল। তখন বাধ্য হয়ে কাগজে-কলমে আইন করে জমিদারদের জমির যে আয় তার ক্ষতিপূরণ দিয়ে পুষিয়ে দিয়েছিল। কিন্তু যুক্তফ্রন্ট সরকারের আমলে অর্থাৎ ১৯৬৭, ১৯৬৯ এবং ১৯৭০/৭১ সালে যে বিরাট আন্দোলন হয়েছিল জমি দখলের সেটা ছিল ঐতিহাসিক। কৃষকেরা তাদের নিজেদের ভবিষ্যৎ নিজেদের হাতেই রচনা করেছেন। বামফ্রন্ট সরকার নিশ্চয়ই সুনির্দিষ্টভাবে কৃষকদের পাশে সমান সাহস নিয়ে দাঁড়িয়েছেন। সারা ভারতবর্ষে ২ কোটি ১৬ লক্ষ উদ্বৃত্ত জমি আছে। তারমধ্যে এই পশ্চিমবাংলা, কেরল এবং ত্রিপুরায় প্রায় ৫০ ভাগ জমি দখল করেছে এইসব রাজ্যের সরকার আর তা কৃষকদের মধ্যে বিলি করেছেন। আর ৫০ ভাগ জমি এখনও পর্যন্ত অন্যান্য রাজ্যে অর্থাৎ কংগ্রেস শাসিত রাজ্যে বিলি করা হয়নি। উত্তরপ্রদেশ, বিহার, রাজস্থান, মধ্যপ্রদেশ প্রভৃতি কংগ্রেস শাসিত রাজ্যে এখনও গরীব গ্রামবাসীদের ঘর পুড়িয়ে দেওয়া হয়, তাদের ধরে নিয়ে গিয়ে মারা হয় এবং গ্রাম থেকে তাড়িয়ে দেওয়া হয়। সুতরাং এগুলিই হচ্ছে কৃষকদের সঙ্গে জমিদার-জোতদারদের বিরুদ্ধে শ্রেণী সংগ্রাম, বাঁচার সংগ্রাম জমি সংক্রান্ত ব্যাপারে। কিন্তু পশ্চিমবঙ্গে এই ঘটনা আর নেই। পশ্চিমবঙ্গে ভাগ রেকর্ড হয়েছে ১৫ লক্ষ একর আর উদ্বৃত্ত জমি বিলি হয়েছে ১২ লক্ষ একর। এই ২৭ লক্ষ একর জমি আজকে কৃষকেরা তাদের নিজেদের হাতে চাষ করছে এবং বামফ্রন্ট সরকার তাদের সাহায্য করছে। আজকে যদি ভূমি সংস্কার না হতো তাহলে কি খাদ্যের উৎপাদন এত হতে পারতো? যে রেকর্ড পরিমান খাদ্য হয়েছে তারজন্য কৃতিত্ব কার? এই সমস্ত চাষীদের যারা বামফ্রন্টের কৃষি সংস্কারের সামান্য সুযোগ নিয়ে চাষাবাদ করেছেন। এক একর জমির ৩ একরের ফসল ফলিয়েছেন। একই জমিকে কোথাও ২ ফসলা, কোথাও ৩ ফসলা করেছেন। কাজেই পশ্চিমবঙ্গ সরকার কৃষকদের পক্ষে যথেষ্ট মঙ্গলের কাজ করছেন এই কৃষকদের উৎপাদন বৃদ্ধি করার জন্য উৎসাহ দিয়ে। আরোও বেশী কৃষকদের মঙ্গল করা যেত যদি ভূমি সংস্কার দ্বিতীয় এ্যামেণ্ডমেন্ট য়্যাক্ট কে রাষ্ট্রপতি সম্মতি দিতেন। ভারতবর্ষে ৫০ ভাগেরও বেশী মানুষ দরিদ্র সীমার মধ্যে বাস করছে। এর কারণ কি? এর কারণ হচ্ছে সারা ভারত জুড়ে কৃষকরা অবহেলিত, তারা চাষ করবার মতন জমি পাচ্ছে না, ফলে এই দারিদ্রতা এখনও তাদের মধ্যে বহাল আছে। আমি মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে বলতে চাই, আপনি সন্ধান নিয়ে দেখুন, বিলি যোগ্য জমি সারগ্রাস হয়েছে এইরকম জমির পরিমান হচ্ছে ১ লক্ষ ৭৭ হাজার একর। স্বার্থবাদি লোকেরা সেগুলি আটকে রেখেছেন। এই সমস্ত লোকেরা কৃষকদের বন্ধু সেজে গিয়ে তাদের নিজেদের মধ্যে ঝগড়া লাগিয়ে দিচ্ছে। সুতরাং চাষীদের মধ্যে জমির সে ক্ষুদা আছে

সেই ব্যাপারে একটা ব্যবস্থা নেওয়া দরকার। এখানে আমি বলতে চাই, ভূমি সংস্কার যেমন হয়েছে তেমনি তার সঙ্গে কৃষি সংস্কার করার দরকার। এরপর ঋণের ব্যাপারে বলতে চাই। আমরা যতদূর খবর পেয়েছি বা যতদূর জানি, এই সমস্ত কৃষকেরা মাত্র ১০ পারসেন্ট ঋণ পেয়েছে আর ৯০ পারসেন্ট ঋণ পায়নি। সুতরাং কৃষকদের জন্য ঋণের ব্যবস্থা আমাদের করতে হবে। মহাজনী কারবারের জন্য গ্রামের মানুষেরা ঋণ পায় না। ঋণের অভাবে চাষ করতে পারে না। যেটুকু জমি পেল তাও ভাড়া দিয়ে দেয়। আমরা আস্তে-আস্তে নতুন উদ্যোগ গ্রহন করে তাদেরকে জমি বিলি করলাম, কিন্তু সে জমিও তারা ভোগ করতে পারলো না।

**[4.30–4.40 p.m.]**

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি একটা কথা বলছি, আমাদের একটা বিষয় লক্ষ্য রাখতে হবে যে কৃষির উন্নতি হলেই গরীব চাষীর উন্নতি হয়, তা নয়। পাঞ্জাবে দেখুন, সেখানে উন্নতি হয়েছে, কিন্তু উন্নতিটা কাদের হয়েছে? গরীবদের কি হয়েছে? সেখানে চাষীরা লাভ করছে, উন্নয়ন দেখাচ্ছে কৃষির উন্নতি দেখাচ্ছে, কিন্তু প্রকৃতপক্ষে কৃষিজীবির বেশীরভাগ অংশ তারা এসবের কিছুই অংশ পাচ্ছে না। আমাদের এসব দিকে লক্ষ্য রাখতে হবে। গরীব মানুষ যারা জমি পেয়েছে তারা ভাল জমি পায়নি, অধিকাংশ ক্ষেত্রে খারাপ জমি পেয়েছে। আমাদের আমনের প্রোডাক্সান বাড়াতে হলে গরীব কৃষকদের, ভূমিহীন যারা এখন কিছু কিছু জমি পেয়েছে তাদের আরো বেশী সাহায্য করতে হবে। একথা ঠিক যে বামফ্রন্ট সরকার মিনিকীট ইত্যাদি দিয়ে নানাভাবে সাহায্য করে থাকেন যার জন্য তারা নিজের পায়ে দাঁড়াতে শিখেছে। গ্রামাঞ্চলে আজকে সেজন্য সামাজিক ভারসামা বদলে গেছে। যেদিন থেকে কৃষক জানতে পেরেছে যে তাদের পাশে তাদের সরকার বামফ্রন্ট আছে—সমাজে যারা নীচু স্তরের লোক হিসাবে গণ্য হোতো—সেদিন থেকে সামাজিক ভারসাম্য বদলে গেছে। এ রাজ্যে আজকে জোতদার নেই, জমিদার নেই, কিন্তু অন্যরাজ্যে জোতদার, জমিদার এমন আছে। এই যে সামাজিক পার্থক্য, অবিচার এর থেকে তারা অব্যাহতি পেয়েছে, এটা সম্পূর্ণভাবে বামফ্রন্ট সরকারের কৃতিত্ব। আমি বলছি যে কৃষিতে আজকে সারপ্লাস হচ্ছে কিন্তু সেটা উৎপাদনের খরচ হচ্ছে না। অধিকাংশ কৃষক, তারা টাকা পাচ্ছে মুনাফা করছে, কিন্তু সেটা উৎপাদন শক্তি বাড়াবার জন্য ব্যবহার করছে না। গরীব কৃষকদের কিছু দিচ্ছে না। সেজন্য আমি বলছি বামফ্রন্ট সরকার কে কৃষির সংস্কারের উপর জোর দিয়ে তারা যাতে স্বাবলম্বী হতে পারে, তার ব্যবস্থা করতে হবে। এই কথা বলে আমি একে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উপস্থাপিত করেছেন তাকে সমর্থন করতে উঠে দু-একটি কথা বলছি। স্যার, আপনি জানেন গ্রামবাংলা নিয়ে আমাদের এই রাজ্য এবং হিসাব আছে সতকরা ৭৫ জন অধিবাসী গ্রামে বাস করেন, এবং তার মধ্যে ৬০ জন কৃষির সঙ্গে জড়িত। সঠিকভাবে মন্ত্রী মহাশয় তাঁর ৪ নম্বর তালিকায় বলেছেন যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর থেকেই গ্রামীন উন্নয়নের ক্ষেত্রে একটি সার্বিক ও সুসঙ্গত কর্মপদ্ধতি অনুসরণ করবার চেষ্টা করেছেন। এই পরিকল্পনায় একটি গুরুত্বপূর্ণ ভূমিকা অর্পণ করা হয়েছে ভূমি সংস্কার কর্মসূচীর উপর। একথা সর্বজনস্বীকৃত যে গ্রামীন অর্থনীতির উন্নতির জন্য সর্বাগ্রে প্রয়োজন ভূমি সংস্কার। সুতরাং এই প্রশ্ন বিগত ৭/৮ বছর ধরে চলছে। আমরা জানি স্যার কংগ্রেস আমলে, এবং স্বাধীনতার প্রাক্কালে এই কথা বলা হয়েছিল। ল্যানড টু দি টিলার্স, অর্থাৎ লাঙল যার, জমি তার। স্বাধীনতার পরে শুনেছি, কিন্তু এর পরেও জমি চাষীর হাতে দেওয়া হয়নি, সেই সমস্যা থেকে গেছে। তারপর ১৯৫৩ সালে জমিদারী অধিগ্রহণ, আইন হল, ১৯৫৫ সালে ল্যাণ্ড রিফর্মস এ্যাক্ট পাশ হল। কিন্তু আইন কার্যকরী করা গেল না বা হল না। স্বাধীনতার ৩ দশক পরে এবং প্রথম পরিকল্পনার ২৭ বছর পরেও অবস্থা যে তিমিরে, সেই তিমিরেই রয়ে গেল আমরা হিসাব করে দেখেছি ১৯৬৭ সালে কিছু জমিউদ্ধার করা হয়েছিল এবং ১৯৭২ সাল পর্যন্ত

বর্গা রেকর্ড দেখা যাচ্ছে তাতে মাত্র আড়াই লক্ষ বর্গা রেকর্ড করা হয়েছে। এরপর বামফ্রন্ট সরকার এসে তাঁর নীতি অনুযায়ী, প্রতিশ্রুতি অনুযায়ী ভূমি সংস্কারের কাজ আরম্ভ করেছিলেন। গোটা ভারতবর্ষে যা হয়নি, পশ্চিমবাংলায় কৃতিত্বপূর্ণভাবে সেইসব কাজ হয়েছে। এত বাধা-বিপত্তির মধ্যে দাঁড়িয়েও, অর্থাৎ একক্ষেত্রে হাইকোর্ট আছে, অন্য দিকে রাষ্ট্রপতির সম্মতির প্রশ্ন আছে, অতএব অসুবিধার মধ্যে দিয়ে সীমাবদ্ধ ক্ষমতা নিয়ে যে কাজ আজ বামফ্রন্ট সরকার করেছেন এটা নিশ্চয়ই উল্লেখযোগ্য কৃতিত্ব বলতে হবে। উদ্বৃত্ত জমির ব্যাপারে প্রথমে প্রশান্ত মহলানবিশ বলেছিলেন যে, ৬ কোটি একর জমি উদ্বৃত্ত হবে। পরবর্তী কালে এটা বদলে বলা হোল ২ কোটির কিছু বেশী উদ্বৃত্ত হবে। কিন্তু পাওয়া গেল কত জমি? মাত্র ৪০ লক্ষ একর জমি খুঁজে পাওয়া গিয়েছিল। এক্ষেত্রে আইনের ফাঁকটা কোথায়? এরমধ্যে কেবলমাত্র পশ্চিবঙ্গে পাওয়া গিয়েছিল ১২ লক্ষ একরের উপর জমি। কাজেই আমাদের সরকার যে দৃষ্টিভঙ্গী নিয়ে চলছেন সেটা কৃতিত্বপূর্ণ ব্যাপার বলা যায়. আমরা দেখেছি যে, এখন পর্যন্ত যে জমি আমাদের এখানে বিলি হয়েছে এবং হচ্ছে তার মধ্যে অধিকাংশ জমিই গরীব কৃষক, ভূমিহীন কৃষকেরা পেয়েছে। এক্ষেত্রে আমাদের সরকারের কৃতিত্বের কথা এখানে অনেকেই স্বীকার করে গেলেন। কিন্তু এখানে থেমে থাকলেই হবে না, এখনও যেসব জমি লুকানো আছে সেগুলো খুঁজে বের করতে হবে। এ-ব্যাপারে পদ্ধতি প্রকরণটা কি হবে সেটা সরকারকে চিন্তা করতে হবে। আমি নিজে ব্যক্তিগতভাবে জানি, আমাদের বীরভূম জেলাতে কিছু কলেকটিভ্ ফার্ম আছে, যেগুলো ফেক্ নেমে নথিভুক্ত হয়ে আছে। তারা এই রাজ্যের অধিবাসী নয় এবং তারা আদৌ মানুষ কিনা জানিনা। আজকে এই ধরণের সব জমি যা ফেক্ নেমে নথিভুক্ত হয়ে আছে সেগুলো খুঁজে বের করতে হবে এবং তাদের অনেক জমি পাওয়া যাবে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে এইসব বাইরের মানুষজন যারা এখানে কলেকটিভ ফার্ম রেখেছেন তাদের সম্বন্ধে অনুসন্ধান করতে বলছি। একটু আগে কামাক্ষাবাবু বলছিলেন যে, মাত্র ১০ পারসেন্ট কৃষক আজ ঋণের আওতায় এসেছে। আমরা দেখছি ১৯৮২ সালে এর সংখ্যা ছিল ১.৩ লক্ষ, ১৯৮৩ সালে ছিল ৩.৪৪ লক্ষ এবং ১৯৮৪ সালে ৪.২০ লক্ষ কৃষককে ঋণ দান করা হয়েছে। কিন্তু এইসব কাজ করতে গেলে বিপুল অর্থ দরকার, সুতরাং এই অর্থ কোথা থেকে আসবে আজকে সেটা চিন্তা করতে হবে। তাছাড়া এখনও অনেক কৃষককে এর আওতায় আনতে হবে। আজকে এই রাজ্যে অপারেশন বর্গা একটা উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছে। আগে এই বর্গা অপারেশনে সেখানে মাত্র ২ লক্ষ ভাগচাষীকে রেকর্ডভুক্ত করা হয়েছিল, আজকে সেই জায়গায় ১২ লক্ষ ভাগচাষীকে রেকর্ডভুক্ত করা হয়েছে। সরকারের এই বর্গা অপারেশনের ফলে বর্গাদারদের অবস্থার উন্নতি ঘটেছে এবং এইকথা কলকাতার একটি সামাজিক গবেষণা প্রতিষ্ঠান গবেষণা করে বলেছেন। তাঁরা বলেছেন যে, শতকরা ৬০ জনের অবস্থা এরফলে উন্নতি হয়েছে এবং বর্গাদাররা ঋণ নেবার জন্য দরখাস্ত করতে সক্ষম হচ্ছে। এই সমীক্ষায় আরো দেখা গেছে যে, শতকরা ২০ জন বর্গাদার এখন পুরোপুরি ঋণমুক্ত। এটা নিশ্চয়ই বামফ্রন্ট সরকারের একটা কৃতিত্বপূর্ণ দিক। আমরা, যারা গ্রামগঞ্জে থাকি, তারা অনেকেই জমির সঙ্গে যুক্ত। আমরা জানি কে জমির খাজনা দিচ্ছে এবং কে দিচ্ছে না। আজকে যদি আমরা সকলে মিলে চেষ্টা করি, আজকে যদি এইসব লোককে একটু উদ্বুদ্ধ করা যায় তাহলে তাঁরা এই ব্যাপারে খোঁজ খবর দিতে পারবেন।

**[4.40–4.50 p.m.]**

মাননীয় মন্ত্রী মহাশয়কে বলি আপনি তহশীলদারদের বলুন খোঁজ খবর নিতে খাজনা সত্যিকারের কে দিচ্ছে না দিচ্ছে তাঁরা তাদের চেনেন। স্যার আমাদের এই ভূমিহীন কৃষক যাতে সারা বছর কাজ পায় তার ব্যবস্থা করার প্রয়োজন আছে। আমরা দেখেছি যে ভূমিহীন কৃষকরা সারা বছর কাজ পায় না। আর.এল.ই.পি এবং এন.আর.ই.পি যে কাজটা আমরা পাই তার সঙ্গে যদি আমাদের সরকার কিছু ভরতুকি দেন এবং

সেটাকে যদি সুষ্থ ভাবে পরিচালনা করার ব্যবস্থা করা যায় তাহলে আরো কাজ বাড়বে। এই কাজের মাধ্যমে গ্রামে গরীব ক্ষেত মজুররা—এখন যারা ৩০০ দিনে মতো কাজ পায় তাঁরো বেশী কাজ পাবে। এই ব্যাপারে চেষ্টা করলে আমার মনে হয় গ্রামবাংলায় আজকে যে অবস্থা আছে তার থেকে আরো উন্নতি হবে। পরিশেষে আর একটা কথা বলি, ভূমিহীনদের নিয়ে আমাদের এখানে যে বিল উঠেছিল সেটা রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে। তার যে ধারা গুলি আছে, সেগুলি গরীব মানুষের উপকারে লাগবে সেই গুলিকে যদি আবার বিল আকারে আনা যায় রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া যায় কিনা সেটা যদি আর একবার চেষ্টা করা হয় তাহলে ভাল হয়। এইভাবে কোন বিল আনা যায় কিনা সেটা চেষ্টা করা দরকার। আর একটা ব্যাপারে একটু অসুবিধা হচ্ছে, সেটা আমি বলছি। আমরা দেখছি খাস জমি বিলি করা হয়েছে, পাট্টাদাররা পাট্টা পেয়ে গেছে। ৪-৫ বছর বাদে দেখা যাচ্ছে আবার সেই জমির মালিক জমি দখল করে নিচ্ছে। এর ফলে সরকার অসুবিধায় পড়ছে এবং যাঁরা পঞ্চায়েতে আছে তাঁরাও অসুবিধার মধ্যে পড়েছেন। এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি যেন এই এ্যানুমালিজ গুলি দেখেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যায় বরাদ্দের দাবি পেস করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মীর ফকির মহম্মদ :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমিসংস্কার বিভাগের মন্ত্রী মহাশয় যে বাজেট উৎথাপন করেছেন তাকে পূর্ণ সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। ভূমিসংস্কারের নাম শুনলে কংগ্রেসীদের গায়ে আগুন লাগে, কংগ্রেসীরা জ্বলে পুড়ে খাক হয়ে যায়। পশ্চিমবাংলার ভূমিহীন কৃষক, খেতমজুর এবং প্রান্তিক চাষীরা জানত না যে জমি পাওয়া যায়। কংগ্রেস আমলে তারা ভাবতেই পারেনি, এটা তাদের কাছে স্বপ্ন ছিল যে জমি পাওয়া যায়। কারণ জমি তো অমুকের বাপের, তমুকের বাপের। সুতরাং জমি পাওয়া যায় না এটাই লোক জানতো। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর গ্রামের মানুষ জানতে পারলো জমি বাপের নয়, জমি দাপের। তারাশংকর তাঁর সাহিত্যের মধ্যে বলে গিয়েছিলেন জমি বাপের নয়, জমি দাপের। এটা সাহিত্যের পাতাতেই ছিল। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এসে গ্রামবাংলার লোকের সাহায্য নিয়ে সেটা বাস্তবে রূপ দিল যে জমি পাওয়া যায়। তাই বামফ্রন্ট সরকারের আমলে জমি উদ্ধারের কাজ শুরু হল। এই জমি উদ্ধারের কাজ গ্রামের গরীব মানুষ ক্ষেত মজুর একটা উৎসাহ হিসাবে গ্রহণ করলো। আর গ্রামের জোরদার, জমিদার, মজুতদার, কালোবাজারী এবং পুলিশের দূর্নীতিগ্রস্থ কিছু লোক এবং সরকার আমলাদের মধ্যে দুর্নীতিগ্রস্থ কিছু লোক প্রান-প্রনে চেষ্টা করছেন ভূমিসংস্কারের বাধা দেবার জন্য। সেই বাধা এখনও চলছে। জমি কাদের? মালিকের কাছে যায় কি করে? গ্রামের গরীব কৃষক, প্রান্তিক চাষী তার এক বিঘা জমি তার মেয়ের বিয়ের জন্যে গ্রামের সুদখোর মহাজনের কাছে বন্ধক দিতে যায় আর বলে—'আমার জমিটা ৩০০ টাকায় বন্ধক রাখুন।' গ্রামের সেই সুদখোর মহাজন চাষীর নিরপেক্ষতার ও দরিদ্রতার সুযোগ নিয়ে সেই জমি বন্ধক রেখে দেয়। ক্রমে ক্রমে সেই মহাজন হয়ে ওঠে ৩০০ বিঘা জমির মালিক। আমার কাছে এরকম প্রমাণ ভুরি ভুরি আছে। আমরা শুধু উদ্বৃত্ত জমির আন্দোলনে লড়াই করিনি, আমরা বর্গা রেকর্ডের জন্য লড়াই করিনি, এই ভাবে আমরা এক বিঘা জমি বন্ধক নিতে নিতে যারা ৩০০ বিঘা জমির মালিকে পরিণত হয়েছে, তাদের বিরুদ্ধেও লড়াই করেছি। এইভাবে লড়াই করে আমরা হাজার হাজার বিঘা জমি গ্রামের দরিদ্র কৃষক, প্রান্তিক কৃষকদের মধ্যে ফিরিয়ে দিতে পেরেছি। আন্দোলনের চাপে ঐ সমস্ত সুদখোর মহাজনদের জমি ফেরৎ দিতে হয়েছে ঐ সমস্ত গরীব কৃষক ও প্রান্তিক কৃষকদের মধ্য ফিরিয়ে দিতে পেরেছি। আন্দোলনের চাপে এইভাবে ফাঁকি দিয়ে সংগ্রহ করা জমি ফেরৎ হয়েছে। আন্দোলনের চাপে ঐ সমস্ত সুদখোর মহাজনদের জমি ফেরৎ দিতে হয়েছে। ঐ সমস্ত গরীব কৃষক ও প্রান্তিক কৃষকদের কাছে। সম্পূর্ণ ন্যায্য মূল্যে গরীব কৃষকদের কাছে জমি ফেরৎ দিতে হয়েছে তাদের। যে জমির আল কোথায় জানে না, জমিতে কোনদিন যায় নি, সেই সুদখোর মহাজনের মাঠের সমস্ত জমিতে, মাথার ঘাম পায়ে ফেলে ফসল উৎপাদন করে বর্গাদার তাদের বাড়িতে

পৌঁছে দিত। কারণ কি? বাবু তো-বাবুর আরও হাজার বিঘা জমি থাকবে। বাবুর ছেলে চাকুরী করে মাইনে নিয়ে আসবে, শহরে বাবুর ব্যবসা থাকবে। ব্যবসাটি বাবুর, চাকুরীটি বাবুর, মাঠের সমস্ত জমিও বাবুর। তাই বাবুর জমিতে বর্গাদার চাষ করবে। কেবলমাত্র তার নাম বর্গাদার হিসাবে রেকর্ড করানো যাবে না। রেকর্ড করলে অন্যায় হয়ে যাবে। তার নাম বর্গা রেকর্ড ভুক্ত হলে দেশে আইন বলে আর কিছুই থাকবে না। দেশের মধ্যে অবিচার মাথা তুলে দাঁড়াতে শুরু করবে, অরাজক অবস্থার সৃষ্টি হয়ে যাবে। বামপন্থীরা দেশের সর্বত্র অরাজকতার সৃষ্টি করবে। তাই দেখেছি, গরীব বর্গাদার তার নাম রেকর্ড করাতে গেলে পুলিশী বাধা এসেছে। সরকারের দূর্নীতিগ্রস্থ অফিসারদের কাছ থেকে বাধা এসেছে। মালিকদের কাছ থেকে বাধা এসেছে। বাধা এসেছে বিভিন্ন কাগজে লেখালেখির মাধ্যমে। এ বাধা তাহলে বন্ধ হবে না? আমি মাননীয় ভূমি ও ভূমি সংস্কার মন্ত্রীর দপ্তরে একাধিক সুনির্দিষ্ট অভিযোগ দিয়েছি। আমি তাঁর কাছে জানিয়েছি, আপনি আপনার ডিপার্টমেন্টের এই দূর্নীতির দিকে একটু দৃষ্টি দিন। তা নাহলে এই সমস্ত জমিচোরদের সুবিধা হয়ে যাবে। আমি সুনির্দিষ্ট অভিযোগ পেশ করেছি। ভবিষ্যতে আরও দেব। জমি লুকিয়ে রাখা হয় শূয়োরের কাছে। আমার এলাকাতে শূয়োর সিং এর নামে জমি লুকিয়ে রাখা হয়েছে। শূয়োর কথার মানেটা কি? মানে হচ্ছে সুযোগ; যার মাথায় সিং থাকে। লড়াই হচ্ছে। শূয়োর সিংকে আজ অবধি খুঁজে পাওয়া যায় নি।

**[4.50–5.00 p.m.]**

আমলাতন্ত্রের দুষ্টচক্র এই রকম কিছু শূকর সিংহের নামে জমি দখল করে বসে আছে। আমরা তাদের জমি ফেরৎ দিতে বলেছিলাম এবং এই প্রসঙ্গে নদীয়ার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের সামনে সেই শূকর সিংহের হাজির করার কথা বলেছিলাম এবং উদ্বৃত্ত জমিতে অনেকে বাস করছে। অতএব শূকর সিংহের জমি ফেরৎ দাও। কিন্তু শেষ পর্যন্ত শূকর সিংহকে হাজির করা যায় নি। পরবর্তীকালে সেই জমি গরীব মানুষরা দখল করে বাস করছেন এবং গৃহ হীনদের নাম করে করে দেওয়া হয়েছে। সেইজন্য মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীকে অনুরোধ করবো সরকারী আমলাতন্ত্রের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নিন। এই দুর্নীতিগ্রস্থ আমলারা দিনের পর দিন হাইকোর্টে কেস ঠুকে দিচ্ছে এবং ফলে জমি ভ্যাকেট করা যাচ্ছে না। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে অনুরোধ করবো যে সেখানে সরকারী আইনজীবিদের মধ্যে একটি শ্রেণী আছে যারা জোড় করে যে জমি ভেস্ট হয়ে গেছে সেই জমিকে হাইকোর্টের কেসের মধ্যে এনে তাকে ডাইভেস্ট করে দিচ্ছে। অথচ আমরা জানি সেই সব কেসের মালিকরা ৭বিঘা জমির মালিক কিন্তু তত্বসত্বেও ল-ইয়ারদের সাহায্য নিয়ে জমি ডাইভেস্ট করিয়ে নিচ্ছে। এই সমস্ত ল-ইয়াররা বামফ্রন্টসরকারকে হেয় করার চেষ্টা করছেন, সরকারকে এবং সাধারণ মানুষদের যারা গৃহহীন তাদের বিট্রে করছে। মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীকে অনুরোধ করবো যে সমস্ত জমির মালিকদের খাজনা মকুব করা হয়েছে কিন্তু তা সত্বেও তাদের কাছ থেকে দুর্নীতিগ্রস্ত সরকারী কর্মচারী টাকা আদায় করছে সেই বিষয়ে আপনি একটু দৃষ্টি দেবেন। কারণ এই নিয়ে আমাদের জেলায় প্রচণ্ড বাগ-বিতণ্ডা হয়েছে এবং এই জিনিষটা বন্ধ করার জন্য আগেও বলেছিলাম এবং এখনো আবার আপনার দৃষ্টি অকর্ষণ করছি। গরীব মানুষকে যে পাট্টা দেওয়া হচ্ছে আমি জানি এমন অনেক দূর্বল শ্রেণীর লোক আছে যারা পাট্টা এখনো পর্যন্ত পায় নি। সেখানে সংগঠনের অভাবে তারা দখল পাচ্ছে না, এই বিষয়ে আপনি একটু ব্যবস্থা গ্রহণ করবেন। তারপরে অপারেশান বর্গা আপনি চালু করেছেন এবং তা কার্যকরী হওয়ার জন্য নির্দেশও দিয়েছেন, আমি তারজন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি পরিশেষে একটি কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আপনি প্রতিটি ক্ষেত্রে আপনার দপ্তরে রিলিফ অফিসার নিয়োগ করার কথা বলেছেন। বামফ্রন্ট সরকারের ৭ বছরের মধ্যে ভূমি সংস্কার বিভাগের যথেষ্ট উন্নতি করেছেন, ভূমি রাজস্ব এবং ভূমি সংস্কার বিভাগটি অত্যন্ত জটিল বিভাগ, এই বিভাগের মন্ত্রী হিসাবে আপনি হস্তক্ষেপ করে অতি অল্প সময়ের মধ্যে যথেষ্ট উন্নতি করেছেন, এরজন্য আপনার শ্রদ্ধা না করে, প্রশংসা না করে পারি না। তবে আপনার কাছে একটা অনুরোধ এই ল্যাণ্ড রেভিনিউ ডিপাটমেন্টে যাতে রিলিফ অফিসার আরো নিয়োগ করা যায় তারজন্য

আপনি ব্যবস্থা নেবেন। আগেকার দিনে এই দপ্তরে একটা নারকীয় অবস্থা ছিল, এই বামফ্রন্ট সরকারে তাকে কার্য্যকরী করেছে। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কানাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে ভারতবর্ষের এটা হচ্ছে সবচেয়ে বড় সমস্যা এবং জাতির সবচেয়ে বড় স্বীকৃতি যে আজকে যদি ভারতবর্ষের অগ্রগতি ঘটাতে হয় তাহলে এগোতে পারা যাবে না। একথা আমার নয়, বহু মনীষী, বহু জ্ঞানীগুণী ব্যক্তির এবং আজকে যারা বিরোধীদলে বসে আছেন তাদের পক্ষ থেকেও এই জিনিষ সমর্থন করা হয়েছে। ভারতবর্ষের যে সমস্যা, দারিদ্রতার সমস্যা এবং বেকার সমস্যা এই সমস্যার সমাধানের জন্য ভূমি সংস্কারই হচ্ছে একমাত্র রাস্তা, এ ছাড়া বিকল্প আর কোন রাস্তা নেই। এই ভূমি সংস্কার সম্পর্কে বলতে চাই পশ্চিমবঙ্গে একটা সরকার আছে তার নিজস্ব দৃষ্টিভঙ্গী আছে, সেই দৃষ্টিভঙ্গী বর্তমানে যে রাষ্ট্রীয় কাঠামো রয়েছে যেটা মূল দেশের ধনীক, বণিক, জোতদার-জমিদারদের স্বার্থ রক্ষা করতে ব্যস্ত তার সঙ্গে তফাৎ আছে। কিন্তু সেই রাষ্ট্রীয় কাঠামোর নেতৃত্বেই রয়েছে আরেকটি দল সরকারে রয়েছে ঠিক বিপরীত দিক থেকে, যারা গরীব ক্ষেত-মজুরদের স্বার্থ রক্ষা করতে বদ্ধ পরিকর। সুতরাং আপনাদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে আমাদের দৃষ্টিভঙ্গীর পার্থক্য থাকবেই এবং সেই মত কাজ হচ্ছে ও হবে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে তাদের সীমাবদ্ধ সাংবিধানিক ক্ষমতা অনুযায়ী কাজ করছে। সংবিধানের ২৬৪(৩) ধারায় বলা হয়েছে ভূমিসংস্কার হচ্ছে রাজ্য সরকারের এক্তিয়ার ভুক্ত। ঠিক তার পরে ৩১ (ক) ধারায় বলা হল কেন্দ্রীয় সরকারের অর্থাৎ রাষ্ট্রপতির সম্মতি ব্যতিরেকে ভূমিসংস্কারের কোন ধারা কার্যকরী করা যাবে না। সেই জন্য আজকে দ্বিতীয় ভূমিসংস্কার আইন বিধানসভায় পাশ হল। বামফ্রন্ট সরকার ১৯৫৫ সালে যে ভূমিসংস্কার আইন যাতে জোতদারের জমি চুরি করে রাখার অবাধ অধিকার দেওয়া হয়েছিল মেছো ভেরি, বাগিচা এবং ভিটে বলে হাজার হাজার একর জমি লুকিয়ে রাখার অধিকার দেওয়া হয়েছিল সেই অধিকারকে কেড়ে রাখার ব্যবস্থা হয়েছিল। ফলে বাগিচা, মেছো ভেরি, ইট ভাটা ইত্যাদি হলেও সেই সব জমি এবং সেই জমি সব সিলিং এ্যাক্টের আওতায় আসবে। সেই সব জমি সরকারে ভেস্ট হলে সেই জমি যাবে গরীব মানুষের হাতে। এই উদ্যোগ নিয়েই বিধানসভায় ভূমি সংস্কার আইন পাশ করা হল। কিন্তু সেই বিলকে ২ বছর ধরে ঝুলিয়ে রেখে দিয়েছেন কেন্দ্রীয় সরকার। আজকে দেশের শতকরা ৩০ ভাগের উপর জমি আছে শতকরা ৫ ভাগ লোকের হাতে। সেই জমি যদি গরীব মানুষদের হাতে বন্টন করা যায় তাহলে দেশের দরিদ্র বেকারত্ব দূর হতে পারে এবং কলকারখানা প্রসারিত হতে পারে। সেই নীতিকে জলাঞ্জলি দিয়ে কেন্দ্রীয় সরকার ভূমি সংস্কার সম্বন্ধে অনেক কথা বলেছেন এবং অপর দিকে বাড়তি জমি ভূমিহীন কৃষকরা যাতে না পায় তার জন্য তাঁকে তারা আটকে দিচ্ছেন। ১৯৫২ সালে প্রশান্ত মহলানবীশ সার্ভে করে বলেছিলেন যে কম পক্ষে ৬ কোটি ৩০ লক্ষ একর জমি পাওয়া যাবে এবং ২৫ একর করে জমি জোতদারদের জন্য রেখে দিয়ে বাকি বিলি করা যাবে। কিন্তু পরবর্তী কালে সেইসব জলাঞ্জলি দিয়ে দেখা গেল ৬ কোটি নয় ২ কোটি পর্যন্ত পাওয়া যাবে। শেষ পর্যন্ত দাঁড়াল ৪০ লক্ষ নয় প্রকৃতপক্ষে দখলে এসেছে ২৬ লক্ষ একর মাত্র জমি। সারা ভারতবর্ষের মধ্যে সাড়ে ১২ লক্ষ একর জমি একমাত্র পশ্চিমবাংলায়। এই অপূর্ব ভূমিসংস্কার এর নমুনা কেন্দ্রীয় সরকার করছেন অথচ এরা অনেক গালভরা কথা বলেন দারিদ্র দূর করবো। আমাদের রাজ্যের সরকার বামফ্রন্ট সরকার সাংবিধানিক গণ্ডীর মধ্যে থেকে যা করেছেন সারা ভারতবর্ষের মধ্যে সেটা একটা নজীর হয়ে আছে এবং থাকবে। এই অবস্থার মধ্যে তারা আইনের বহুবিধ বেড়াজাল এবং প্রশাসনিক জটিলতা থাকা সত্বেও এই সরকার ক্ষমতায় আসার পর সাড়ে ১২ লক্ষ একর জমি ভেস্ট করতে পেরেছে। ১৯৫৩ সালে জমিদারী উচ্ছেদ বিল পাশ হয়েছিল এবং ১৯৫৫ সালে ভূমি সংস্কার বিল পাশ হয়। কিন্তু ১৯৬৭ সালের আগে পর্যন্ত ১ ছটাক জমিও সরকারে ন্যস্ত হয়নি এবং বিলি হয়নি।

**[5.00–5.10 p.m.]**

**১৯৬৭ সালে যুক্ত ফ্রন্ট সরকার এসেছিল, সেই সরকারের এবং ১৯৬৯ সালে যে সরকার এসেছিল সেই সরকারের উদ্যোগে প্রায় ৬ লক্ষ একর জমি সরকারে ন্যাস্ত হয়েছিল এবং বামফ্রন্ট সরকারের আমলে যা ন্যাস্ত হয়েছে তা নিয়ে সর্ব মোট ১২ লক্ষ একরের উপর জমি সরকারে ন্যস্ত হয়েছে এবং তার মধ্যে ৮ লক্ষ একর বন্টন করা হয়েছে।** সারা ভারতবর্ষে ২৬ লক্ষ একরের মত জমি হাতে এসেছে, তার মধ্যে পশ্চিমবঙ্গে ১২ লক্ষ একর এসেছে। এই সমস্ত জমির পাট্টা হোল্ডারা যাতে কিছুটা ইনস্টিটিউসন্যাল ঋণ নেওয়ার ব্যাপারে তাদের জমিকে বন্ধক না রাখতে হয় তার ব্যবস্থা এই সরকার করেছেন। সকলকে এই সুযোগ দেওয়া যায়নি এটা ঠিক, কিন্তু দেবার প্রচেষ্টা আছে, ক্ষমতা যা আছে তার মধ্যে সরকার দেবার চেষ্টা করেছেন। শুধু তাই নয়, প্রায় ২ লক্ষ ব্যক্তির বস্তু জমি রেকর্ড করা হয়েছে এবং ১২।। লক্ষ বর্গাদার রেকর্ড ভুক্ত করা হয়েছে বামফ্রন্ট এবং যুক্ত ফ্রন্ট সরকারের আমলে। ঐ কংগ্রেসীরা এখানে না থাকতে পারে, কিন্তু তাদের জবাব দিতে হবে দেশবাসীর কাছে। তারা অর্থনৈতিক দিক থেকে দেশকে পিছিয়ে দিয়েছে, প্রকৃতপক্ষে ভূমি সংস্কারকে তারা কার্যকরী করার কোন প্রচেষ্টা নেয়নি। বামফ্রন্ট সরকার গ্রামের জনসাধারণের অর্থনৈতিক উন্নতি করবার জন্য ভূমি সংস্কারের মধ্য দিয়ে যে প্রচেষ্টার শুরু করেছেন তারই প্রতিফলন মাননীয় মন্ত্রী মহাশয়ের বাজেট ভাষনে। সেজন্য এই বাজেট ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** এখন কাশীনাথ মিশ্র মহাশয় বলবেন, তিনি হাউসে নেই, তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে তাঁর জবাবী ভাষণ দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অত্যন্ত পরিতাপের বিষয় যে আজকে এই বিধান সভায় গুরুত্বপূর্ণ আলোচনায় বিরোধী পক্ষ অনুপস্থিত। কারণ, আমরা সত্যসত্যই চাই তাঁদের সমালোচনা শুনে যদি সেখানে সত্যিকারে কিছু সংশোধন করার থাকে তাহলে আমরা তা করতে চাই। কিন্তু যে কোন কারণে হোক তাঁরা থাকলেন না। এখানে কয়েকটি বিষয় উঠেছে, আমি প্রথমে তার কিছু কিছু জবাব দিয়ে তারপর মোটামুটি একটা বক্তব্য রাখব। মাননীয় সদস্য সত্যপদ ভট্টাচার্য বলেছেন ৩৮ হাজার গ্রামের ভেতর ৩২ হাজার গ্রামে—সেখানে সম্পূর্ণ কথা বলা হয়নি, যেটা হয়েছে কে. বি. র কাজ হয়েছে, তারপরে এ্যাটেসটেশান আসেনি, সেগুলি অফিসের কাজ। সেজন্য ৩২ হাজার যেটা বলা হয়েছে সেটা হচ্ছে কে. বি. র কাজ সম্পূর্ণ অর্থাৎ মাঠের কাজ সম্পূর্ণ, এটা গুরত্বপূর্ণ। তারপর আর একটা কথা বলেছেন ইঁট, বালি ইত্যাদির ব্যাপারে এই ব্যাপারে কি হচ্ছে তা আপনি জানেন, আমিও জানি। কিন্তু এটাও ঠিক যে আমরা প্রচেষ্টা করে এই কালেকশান অনেকখানি বাড়াতে পেরেছি। ১৯৮১-৮২ সালে আদায় হয়েছিল ৭৭ লক্ষ, ১৯৮২-৮৩ সালে ১ কোটি ৮৩ লক্ষ, ১৯৮৩-৮৪ সালে ১ কোটি ৯৪ লক্ষ টাকা—ক্রমশঃ বাড়ছে। আমাদের আসার পর কোল সেস অনেকখানি বাড়ান হয়েছে। মাইনর ইরিগেশান এদিক থেকে কিছু প্রচেষ্টা আছে, তবে এখনও অনেকখানি করা বাকি আছে। কিন্তু এটাও বুঝতে হবে যে পরিস্থিতিতে কাজ করা হচ্ছে সেই পরিস্থিতিতে কালেকশান করা যাচ্ছে কিনা সেটা দেখা দরকার। আজকের দিনে সমাজ ব্যবস্থায় পরিপূর্ণভাবে কালেকশান সম্ভব নয়। কিন্তু যেখানে ১৯৮১-৮২ সালে ৭৭ লক্ষ সেখানে ১৯৮৩-৮৪ সালে হয়েছে ১ কোটি ৯৪ লক্ষ টাকা, সুতরাং কিছু কাজ হয়েছে। তাহলে কি কাজ হয়েছে একজন মাননীয় সদস্য বললেন বর্গাদাররা যেটা দেয় সেটা যথেষ্ট নয়। কিন্তু ব্যাংক বলছে সামগ্রিক ভাবে অন্য যে কোন মানুষের আদায় থেকে বর্গাদাররা ভাল আদায় দেয়। একজন সদস্য বললেন প্রতি বছরে ৫০ হাজার করে বাড়তে বাড়তে ১লক্ষ হয়ে যাবে। এবারে আমাদের টার্গেট ৫লক্ষের মত ছিল। আমাদের পাট্টা হোল্ডারের সংখ্যা হল ১৫ লক্ষ এবং বর্গাদারদের সংখ্যা হল ১৩ লক্ষ। এই মোট ২৮ লক্ষকে আমাদের কভার করতে হবে। ফাইনান্স আসে ব্যাংক

থেকে। আর একজন সদস্য বললেন ২৮ লক্ষের ভেতর যদি ৪/৫ লক্ষ পেয়ে থাকে তাহলে ১৩/১৪ পারসেন্ট পাচ্ছে বলা যায়। আমরা এটাকে আরও বাড়াবার চেষ্টা করছি। কংগ্রেস আমলে পাট্টাদার এবং বর্গাদারদের জন্য আদৌ কোন ব্যবস্থা ছিল না। ব্যাংক—কে রাজী করান একটা কঠিন ব্যাপার ছিল। ব্যাংক— কে বলেছি যারা রেলওয়েতে মাল পাঠায় তাদের যখন আর. আর. দেখে লোন দেন তখন বর্গাদাররা তাদের স্ট্যানডিং ক্রপ যেটা রয়েছে সেটা দেখিয়ে কেন পাবেনা ? এই ভাবে নানা রকম যুক্তি দেখিয়ে তাঁদের রাজী করান গেছে। তাছাড়া আরও বলেছি অনেক সময় পাটের চাষ দেখিয়ে আড়ৎ দারদের কাছ থেকে চাষীরা ঋণ নেয়। কাজেই আপানারাও তাদের জন্য ব্যবস্থা করুন। এই সমস্ত নানা যুক্তি দেখিয়ে অবশেষে ব্যাংক—কে রাজী করিয়েছে। আমরা চেষ্টা করছি সকলকে কিভাবে কভার করা যায়। মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার বলেছেন, আপনারা কি কভার করেছেন ? আমি কয়েকদিন আগে একটা প্রশ্নোত্তরে এই জিনিসটা বলেছিলাম এবং আবার সেটা বলছি। দেবপ্রসাদবাবু ইংগিত দিলেন, ১৯৭৭ সালের জুন মাসে বামফ্রন্ট সরকার গঠিত হবার পর আপনারা ৮ লক্ষ যেটা বলছেন তার মধ্যে পূর্বেই তো ৬ লক্ষ ১৪ হাজার বিলি করা হয়েছিল — কাজেই বলা যায় আপনারা মাত্র ২ লক্ষ বিলি করেছেন। মনে রাখবেন কংগ্রেস আমলে এক ছটাকও জমি বিলি করা হয়নি যুক্ত ফ্রন্ট সরকারের আমলে হরেকৃষ্ণ কোনার ছিলেন ভূমি রাজস্বমন্ত্রী। তখন কোন আইন ছিলনা এবং তার উপর ছিল সময়ের অভাব কাজেই তিনি তখন ওই এস্টেট এ্যাকুইজিনসন এ্যাক্ট - এ ১০ লক্ষ একর যেটা ন্যস্ত হয়েছিল সেটার দখল নিলেন। কংগ্রেস আমলে এক ছটাকও জমি ছিলনা। এখানে পরিস্কারভাবে সব ফিগার দেওয়া আছে এবং এই ফিগার হচ্ছে ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত। তবে একটা কথা আমি বহুবার বিধানসভায় বলেছি এবং সেটা হচ্ছে, যেটা আমাদের করা উচিত সেটা এই সাংবিধানিক কাঠামোর মধ্যে করা সম্ভব নয়। কাজেই এই কাঠামোতে যেটুকু করা সম্ভব সেটা করবার চেষ্টা করছি।

**[5.10–5.20 p.m.]**

সারা ভারতবর্ষে চাযযোগ্য জমির পরিমাণ ৩৫ কোটি একর সেখানে আমাদের এই পশ্চিমবাংলায় হচ্ছে ১ কোটি ৩৫ লক্ষ একর। সারা ভারতবর্ষে ন্যস্ত হয়েছে ৪৬ লক্ষ একর আমাদের এখানে ন্যস্ত হয়েছে সাড়ে বার লক্ষ একর। তাহলে দেখা যাবে শতকরা ২৭/২৮ পারসেন্ট হয়। তার বন্টন খুব বেশী হলেও খুব সম্ভব একের তিন অংশ, অর্থাৎ প্রায় ৩৩ পারসেন্ট। সেইজন্য কোন বিষয় বিচার করতে গেলে সেই পরিপ্রেক্ষিতের মধ্যে বিচার করতে হবে। এটা জেনে রাখা ভাল যে আজকে পৃথিবীর অনেক জায়গা থেকে এই ভূমি সংস্কারের ব্যাপারে এখানে ষ্টাডি করতে এসেছে। যেমন আমেরিকা, ইংল্যান্ড, ইষ্ট জার্মানী, ওয়েষ্ট জার্মানী, বাংলা দেশ। তারা বুঝবার চেষ্টা করছে যে কিভাবে এই ভূমি সংস্কার করা যায়। অবশ্য এটা কোন বৈপ্লবিক ব্যাপার নয়। তারা দেখেছে যে এই জিনিস করলে গ্রামাঞ্চলের ব্যাপক গরীব কৃষকদের জমি দেওয়া যেতে পারবে। তারা ষ্টাডি করছে এবং ষ্টাডি টিম এশিয়া আফ্রিকা ল্যাটিন আমেরিকা থেকেও এখানে এসেছে এবং অন্যান্য দেশ থেকে এসেছে। তারা ভাবছে যে অন্যান্য দেশে এটা করা যায় কিনা। বাংলা দেশ তো প্রায় আমাদের মতই সম অবস্থা সেখান থেকে একজন এসেছিলেন নাম হচ্ছে আজিজুর রহমন। তিনি ডিটেল ষ্টার্ডি করে গেছেন। কিছু দিন আগে আসাম থেকেও এসেছিলেন। এখানে একটা জিনিস বলা দরকার যে সব জিনিসটা করা যাবে না। হাইকোর্ট আছে, সুপ্রীম কোর্ট আছে ইমপ্লিকেসনের ক্ষেত্রে। আমি দেখলাম জমি ন্যস্ত হয়েছে ১০ লক্ষের একরের উপর। পরিবার ভিত্তিক যেটা ছিল এক্সপ্লিসিটলি আইনে বলা ছিল এবং যার জন্য পরিবারের ছেলে মেয়ে ইত্যাদির নামে করতে পেরেছিল। এর উর্ধসীমা ছিল, নন- এগ্রিকাচারাল ল্যান্ড ছিল ২৫ একর যেটা হোমষ্টেড। সেই সময় এটা করা হয়েছিল - কিন্তু পববর্তীকালে ল্যান্ড রিফর্ম এ্যাক্টে কৃষি এলাকায় সাড়ে বার একর আর অকৃষি এলাকায় সাড়ে ১৭ একর পরিবার প্রতি। যার জন্য ছেলে মেয়েদের নামেও লেখার স্কোপ ছিল। তারজন্য ২ লক্ষ একর জমি পাওয়া গিয়েছিল। সেই ফাঁকটা ছিল বড় ফাঁক এবং

আইনেই সেটা বিধান ছিল। এটা বোঝা দরকার যে বেআইনীভাবে হস্তান্তর বা অন্যের নাম করে রাখা ম্যালাইফাইডি ট্রানজাকসন এই সব এনকোয়ারী করে অনেক বেশী পাওয়া গিয়েছে। ১৯৫৫ সালের জুন মাস থেকে ১৯৬৯ সালের আগষ্ট পর্যন্ত মাঝখানের ১৫ বছরে এই গ্যাপের মধ্যে সমস্ত রকম ম্যালাফাইডি ট্রান্সফার হয়েছে। এবং এখানটায় ওপেন না করতে পারলে কিছু হবে না। এটা যদি বলা যায়, এখানে প্রবেশ নিষেধ - বর্ত্তমানে যা আইন আছে, সেই আইনটা হচ্ছে, ১৪ বছরে যা কিছু অপকর্ম হয়েছে, সেখানে প্রবেশ নিষেধ। এই জন্য আমি বলছিলাম, এখানটায় না করতে পারলে কিছু হবে না। সেইগুলিকে যদি আমরা এনকোয়ারী না করতে পারি, ভাংগতে না পারি তাহলে কিছু হবে না। এখানে পরিষ্কার ভাবে বোঝা দরকার, আপনারা জানেন কি না জানিনা সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনা ১লা এপ্রিল থেকে যেটা চালু হচ্ছে, তার প্ল্যান ফ্রেমে এই ভূমি সংস্কারের কথাটা একেবারে ভাদ্দর বৌ এর যেমন ভাসুরের নাম উচ্চারণ করা উচিত নয়, ঠিক তেমনি ভাবে সেটাকে এড়িয়ে চলা হয়েছে। আর টোয়েন্টি পয়েন্ট বলে অন্য দিক দিয়ে চলে গেছে আর কোন ভূমি সংস্কারের কথা নেই এবং কোন দিক থেকে ভূমি সংস্কারের কথা নেই। এর থেকে প্রমান হচ্ছে—কারণ ৬ষ্ঠ পরিকল্পনাতে বলা আছে যে সারা ভারতবর্ষের সমস্ত রাজ্যে এই জমির উর্ধ সীমা বেঁধে দিয়ে সেখানে আইন পাশ হয়েছে। সেই আইন দীর্ঘদিন ধরে কার্যকরী রয়েছে প্রত্যেকটি রাজ্যে, কিন্তু সেখানে কিছু করা হচ্ছে না। সেখানে বলছেন যে এটা ব্যর্থ হয়েছে। ব্যর্থ হয়েছে কারণ তার ভিতর যে সব ফাঁক ফোঁকর রয়েছে, লুপ হোল্স রয়েছে এবং গোটা ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবাংলায় এই জমির যে উর্ধ সীমা, সিলিং আইন, এই সিলিং আইনের যত রকম লুপ হোল্স আছে তাকে প্লাগ করবার জন্য আইন আমরা করেছি। সেটাই ছিল আমাদের মূল উদ্দেশ্য। সেটা এক জায়গায় চেষ্টা হলো, সেখানেই তাদের সততার এবং আন্তরিকতা ভূমি সংস্কারের প্রতি তাদের কতখানি, সেটা প্রমান হয়ে গেল। কিছুতেই তারা এই আইন অনুমোদন দিলেন না। অন্য কোন দিকে নয়, বড় বড় আইনজ্ঞের কাছ থেকে পরামর্শ নেওয়া হয়েছে, এবং আমি বিভিন্ন সময়ে ওদের কাছে গিয়েছি, তারা দুবছর চুপ করেছিলেন। বারবার খোঁচা দেবার পর দুএকটা পয়েন্ট লিখে পাঠালেন। আমরা তার জবাব শুধু দিলাম না, আমি নিজে গিয়ে সমস্ত পয়েন্ট বাই পয়েন্ট ব্যাখা করলাম। এক সময় ওদের কিছু লোককে নিয়ে আমি সোমনাথ চ্যাটার্জীকেও নিয়ে যাই, নিয়ে গিয়ে আইনের প্রত্যেকটি পয়েন্ট ব্যাখ্যা করে বলি। সেইজন্য আইনের দিক থেকে যদি কোন বাধা থাকে, সেই বাধা হচ্ছে পলিটিক্যাল বাধা। পলিটিক্যাল বাধা রয়েছে বলেই সেই জায়গায় তারা কিছুতেই হাত দেবেন না। তাহলে বলুন, কথাটা আমাদের একটু সাবধানেই বলতে হবে, সেটা হচ্ছে এই, একটা ক্লাস সোসাইটিতে এভরি ইনস্টিটিউশন ইনক্লুডিং জুডিশিয়াল, তারা ক্লাস বেস্‌ড হয়ে এই কাজ করছে। সেইজন্য এই যে হাইকোর্টে জমি সংক্রান্ত ব্যাপারে যে মামলা হচ্ছে, এটা শুধু আমাদের ব্যাপার নয়, এখানে একটা জেনারেল ক্লাস বেস্‌ড আছে এভরি ইনস্টিটিউশনে এবং সেই ক্লাস বেস্‌ডটা ভূমি সংস্কার যে সত্যি সত্যি ইমপ্লিমেন্ট করার জন্য একটা প্রচন্ড বাধা পাচ্ছি। যারা এই কাজটা করছে, তারা হাড়ে হাড়ে জানেন কি ধরণের বাধা আসছে। সেইজন্য আমি এর আগে একবার বলেছিলাম যে আমাদের অবস্থাটা হচ্ছে, মহাভারতের অভিমন্যুর মত। শত্রুর শিবিরে বসে আমাদের ভূমি সংস্কার করা, সেই রকম একটা কঠিন কাজ। বাইরে বসে— আমি তো জানি, আপনারাও জানেন, ফুটবল খেলা যারা দেখেন, সেখানে যখন বড় বড় খেলা চলে, তখন শোনা যায়, এদিক থেকে মারা উচিত ছিল, ওদিক থেকে মারা উচিত ছিল, ওদিক থেকে রোখা উচিত ছিল, সেখানে এই রকম ভাবে দর্শকরা ডিরেকশন দেয়। কিন্তু মাঠে নামলে বোঝা যেত কার কতখানি মুরোদ। সেইজন্য এখানেও এই জায়গায় বসে কাজ করতে হলে তখন বোঝা যেত কত ধানে কত চাল। সেটা আমি হাড়ে হাড়ে টের পাচ্ছি। সেইজন্য একটা বিষয় আমি বারবার বলবো যে যতখানি সম্ভব, অন্ততঃ পক্ষে বামফ্রন্ট সরকারের মালিকদের বারবার আমি বলেছি ভূমি সংস্কার ছাড়া আমাদের দেশে আজকে যে জায়গায় আমরা দাঁড়িয়েছি, সেখানে আমাদের অধীনে অগ্রগতির কোন পথ নেই। কারণ আজকে অবস্থাটা কোথায় এসে দাঁড়িয়েছে? আজকে ছয়টা পরিকল্পনার জন্য ২০ হাজার কোটি টাকার উপর আমাদের ঋণ হয়ে গেছে, তার

উপর ৫ হাজার কোটি টাকা আন্তর্জার্তিক অর্থ ভান্ডার থেকে ঋণ হয়েছে। প্রতি বছর আমাদের বৈদিশিক বাণিজ্যে ৫।। হাজার কোটি টাকা, এই বছর আবার ৬ হাজার কোটি টাকা দিতে হবে। কি করে আমরা চলতে পারি? এটা হতে পারে না। এত ঋণ নিয়ে তো চলে না, অন্য দেশ ঘুরে দেখে এসেছি, বিশেষ করে চীনে, সেখানে তো কারোর কাছ থেকে তারা ঋণ নেয় নি?

**[5.20–5.30 p.m.]**

সত্যিকারের স্বয়ংসম্পূর্ন অর্থনীতি করার মানে হচ্ছে — আমাদের দেশের কৃষি ক্ষেত্রে ভমি সংস্কারের মাধ্যমে যদি ব্যাপক উন্নতি করা যায় তাহলে একদিকে তার মাধ্যমে দেশের জনসংখ্যার সর্ববৃহৎ অংশের প্রয়োগ শক্তি বাড়বে এবং আভ্যন্তরীন বাজারের বিকাশ হবে। সেখানে যদি আমরা বাড়তি করতে পারি তাহলে সেটা শিল্পের নিয়োগ হবে। অন্যের কাছে ঋণ নিয়ে গোটা দেশকে বন্ধক দিয়ে নয়। সে জন্য সমস্ত দিক থেকে বেসিক জিনিষটা ঠিক করতে হবে এবং যারা এই জিনিস করতে পেরেছে তারাই সেই জায়গায় গেছে। সে জন্য আমরাও চেষ্টা করছি। আমরাও ভূমি সংস্কারের মাধ্যমে কৃষির উন্নতি করার চেষ্টা করছি। আমরা দেখেছি যে যখনই একটা স্বাভাবিক বছরে পৌঁছেছি প্রায় ৯০ লক্ষ মেট্রিক টনের মত উৎপাদন হয়েছে। এটা কম কথা নয়। এর আগে ৭৫ লক্ষের বেশী হয়নি। ৭/৮ বছরের মধ্যে এই খাদ্য উৎপাদন করা হয়েছে। এটা যাতে আরো ব্যাপক ভাবে করা যায়, আরো বাড়ান যায় সে জন্য আমরা যে শুধু জমি দিচ্ছি না নয়। সেই জমিতে কি ভাবে চাষ করা যায় সেজন্য কুচবিহারের মত সেখানে বাঁশের টিউবয়েল বসিয়ে যাতে চাষ করা যায় সেই ব্যবস্থাও করা হয়েছে। আমরা জমি দিচ্ছি, ঋণ দিচ্ছি এবং সেই জমি যাতে উর্বর হতে পারে, আরো বেশী উৎপাদন শক্তি বাড়াতে পারে সেই চেষ্টা করছি। অর্থাৎ সর্বাঙ্গীন ভাবে কৃষিক্ষেত্রে একটা মৌলিক পরিবর্তন যাতে হতে পারে, উন্নতি হতে পারে এবং তার মাধ্যমে পরনির্ভরতা যাতে দূর করা যায়। আমি আর বেশী কথা বলবো না। এই কথা বলে আমার ব্যয় বরাদ্দ মঞ্জুর করার জন্য মাননীয় সদস্যদের কাছে আবেদন জানিয়ে এবং আপনাকে ধন্যবাদ দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Benoy Krishna Chawdhury that a sum of Rs. 30,81,01,000 be granted for expenditure under demand No. 7. Major Heads : "229–Land Revenue and 504 – Capital Outlay on Other General Economic Services (this is inclusive of a total sum of Rs. 5,13,51,000 already voted on account in March 1985) Was then put and agreed to.

**Mr. Speaker :** Here is an announcement. I am to inform you that no visitors will be allowed tomorrow in the lobby of the Assembly as also to withness the House business from the gallery.

Now Demand No. 59

**Demand No. 59**

**Major Heads :** 314- Community Development (Panchayat) 303 Compensation and Assignments to local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714 Loans for Community Development (Panchayat).

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Government, I beg to move that a sum of Rs. 27,62,98,000 be granted for expenditure under Demand No. 59, "Major Heads : "314 Community Development (Panchayat), 363- Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714 -Loans for Community Development (Panchayat)".

(This is inclusive of a total Sum of Rs. 4,60,51,000 already voted on account in March 1985).

**Demand No. 60**

**Major Heads :** 314 - Community Development (Excluding Panchayat) and 514 - Capital outlay on Community Development (Excluding Panchayat).

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, on the recommendation of the Government, I beg to move that a sume of Rs. 80,88,20,000 be granted for expenditure under Demand No. 60 "Major Heads: "314 Community Development (Excluding Panchayat) and 514 - Capital outlay on Community Development (Excluding Panchayat)".

(This is inclusive of a total Sum of Rs. 13,48,04,000 already voted on account in March 1985).

The written speech was taken as read.

The Panchayats are involved in the process of mass Participation of the local people in formulation and implementation of the various development schemes in the rural areas and they are the effective agents for socio-economic transformation of the rural life. At the present moment, among the programmes or schemes which are being implimented by the Panchayats, the most important are (i) National Rural Employment Programme, (ii) Rural Landless Employment Guarantee Programme, (iii) Integrated Rural Development Programme, (iv) Employment Generation Work and (v) Rural Housing Scheme for Landless Labourers. The Panchayat bodies have also been associated with Programmes involving agriculture, irrigation, supply of drinking water, education, distribution of vested lands, distribtion of relief materials, social forestry, nutrition programme and setting up of cottage and small scale industries.

The progress of work under different schemes of defferent

departments with the help of the Panchayats may be summarised as follows:

(i) Under the National Rural Employment Programme about 24.00 crore man days have been created since 1978-79 and 126.76 Lakh Man days were created during 1984-85 up to December, 1984. During 1984-85 up to December, 1984, about 4.00 Lakh trees were planted, about 1,914 school building were either repaired or constructed, about 9,567 km. rural roads were constructed or improved, 612 culverts were constructed and 385 km. field channels were excavated.

(ii) Under the Integrated Rural Development Programme about 6.00 lakh families have been benefited since 1980-81 and during 1984-85 up to 31st January, 1985, about 1.83 lakh families were benefited.

(iii) Under the Rural Housing Scheme for Landless Labourers, during the Sixth Five-year Plan, house sites were allotted to 7,735 families and construction assistance provided to 49,330 families. During 1985-86, the target proposed is 10,000 and 7,000 families to be provided with house sites and construction assistance respectively.

(iv) The object of the Rural Landless Employment Guarantee Programme is to ensure that at least one member of each of the landless families is provided with employment up to 100 days in a year and to create durable community assets. During 1984-85, funds have been released for construction of about 5,750.00 km. of rural link roads, for minor irrigation of about 751.00 acres of land and construction of 570 Primary School buildings. During 1985-86 the target for construction of Primary School buildings under the scheme with matching grant from the Education Department is 3,000

(v) Out of 3,305 Gram Panchayats, 2,250 Gram Panchayats have already constructed their own office buildings mostly with the financial assistance from the State Government. During 1984-85 about 300 office buildings for Gram Panchayats have either been constructed or are under construction. The proposed target is that every Gram panchayat may have its own office building by the middle of Seventh Plan .

(vi) The Scheme for Housing under Rural Development envisages construction of administrative buildings for Block/

পঞ্চায়েতের মাধ্যমে সমস্ত সুযোগ গ্রহণ করতে পারছে। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে উত্থাপন করেছেন, তাকে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**[6.30–6.40 p.m.]**

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় পঞ্চায়েতমন্ত্রী পঞ্চায়েতের যে ব্যয়বরাদ্দ আজকে এই সভায় পেশ করেছেন তাকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। যদিও বিরোধী দলের সদস্যারা এখানে উপস্থিত নেই, তবুও তাদের একটা কথা আমাদের প্রায়ই শুনতে হয় পঞ্চায়েতের দুর্নীতি এবং পঞ্চায়েতের বিরুদ্ধে নানা ধরণের যে অপপ্রচার, এটা আমাদের প্রায়ই শুনতে হয় এই বিধানসভায়। আজকে তাঁরা থাকলে ভাল হতো, তাঁরা যে দুর্নীতির কথা এতদিন জোর গলায় বলে এসেছেন, ১৯৮৩ সালের পঞ্চায়েতের নির্বাচন যখন দ্বিতীয়বার হলো, তখন কি ফলাফল দেখা গেল? হ্যাঁ, কিছু আসন তারা পেয়েছেন, কিন্তু অধিকাংশ পঞ্চায়েতে আজ বামফ্রন্ট সরকার এর যারা প্রতিনিধি, তাদের হাতে আবার সেই ক্ষমতা এসেছে। কাজেই তাদের যে দুর্নীতির অভিযোগ, তা কত অসার,তা প্রমাণিত হয়েছে। স্পীকার মহাশয়, আমাদের ভারতবর্ষের অনেক রাজ্যে পঞ্চায়েত চলছে এবং এটা আমরা শুনি জাতির জনক, ওঁর মাথা থেকে এই পঞ্চায়েতের চিন্তা ভাবনা এসেছিল এবং তাঁর মন্ত্র শিষ্য কংগ্রেসী বন্ধুরা এই পঞ্চায়েত পরিচালনার দায়িত্ব পেয়েছিলেন। পশ্চিমবাংলার তো আমরা দেখেছি, কি ধরণের পঞ্চায়েত ছিল, পঞ্চায়েতের যে প্রকৃত অর্থ, পঞ্চায়েতকে অর্থবহ করে তোলা, সেটা আমরা কখনও দেখতে পাইনি। দেখতে পেলাম কবে, যখন ১৯৭৮ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে পঞ্চায়েতের নির্বাচন করলো এবং সেই সময় আমরা দেখতে পেলাম যে পাঁচ বছরে যে পঞ্চায়েত চললো, গ্রামাঞ্চলের উন্নয়ন মূলক কাজে পঞ্চায়েতের যে ভূমিকা আমরা লক্ষ্য করলাম, তার ভিতর দিয়ে আমরা দেখতে পাচ্ছি গ্রামে একটা বিরাট পরিবর্ত্তন এসেছে। যে গ্রামগুলো ব্রিটিশ আমলে শুকিয়ে গিয়েছিল, যে গ্রামগুলো কংগ্রেসের আমলে গত ৩০ বছরের শাসনকালে মুমূর্ষ হয়ে পড়েছিল সমস্ত দিক থেকে সেই গ্রামগুলো আবার প্রান চঞ্চল হয়ে উঠলো, জীবন্ত হয়ে উঠলো। এই পঞ্চায়েতের অভিজ্ঞতা আমাদের ছিল না, এটা ঘটনা। আমাদের যারা প্রতিনিধি যারা প্রতিনিধি, পঞ্চায়েতের ক্ষমতা পেলেন এবং সুষ্ঠভাবে পরিচালনা করার জন্য যখন নির্বাচিত হয়ে এলেন, সেই সময় বিরাট এক প্রাকৃতিক দুর্যোগ হলো, ১৯৭৮ সালে ভয়াবহ বন্যা হলো। ১৯৭৮ সালে যে ভয়াবহ বন্যা হয় সেই বন্যাকে যোগ্যতার সঙ্গে গ্রামীন নেতৃত্বের মাধ্যমে মোকাবিলা করা হয়েছিল। ১৯৮০-৮১ সালে যে ভয়াবহ খরা হয়েছিল সেটা বহুদিন আমরা দেখিনি। সেই খরায় গ্রামের কৃষক, ক্ষেতমজুর, গ্রামীন গরীব মানুষকে উদ্বিগ্ন করে তুলেছিল। সেই খরার মোকাবিলা করার ক্ষেত্রে পঞ্চায়েত একটা উল্লেখযোগ্য ভূমিকা গ্রহণ করেছিল। আমি এই কথা বলতে চাই যে কংগ্রেসের পঞ্চায়েত পরিচালনার যে দৃষ্টিভঙ্গী, আর আমাদের পঞ্চায়েত পরিচালনার যে দৃষ্টিভঙ্গী তার মধ্যে আকাশ-পাতাল তফাত আছে। আমরা গ্রামীন উন্নয়ণের ক্ষেত্রে যারা মাঠের মানুষ, যাদের সঙ্গে মাঠের যোগ আছে তাদের হাতে ক্ষমতা তুলে দিতে চাই। তারা আজকে তাদের সমস্যা সম্পর্কে উপলব্ধি করছে, বিচার-বিশ্লেষণ করছে এবং সেগুলি মোকাবিলা করার জন্য পঞ্চায়েতের মাধ্যমে পরিকল্পনা গ্রহণ করছে। আজকের দিনে এটা সবচেয়ে বড় কথা। আজকে গ্রামের মানুষ আর নীরব দর্শক হয়ে থাকতে চায়না। তারা আজকে সমাজ সম্পর্কে, অর্থনীতি সম্পর্কে দেশ সম্পর্কে চিন্তা-ভাবনা করছে। ৩৭ বছর দেশ স্বাধীন হবার পরে আজকে তারা দেশের জাতীয় ঐক্য, জাতীয় সংহতির কথা বলছে এবং সে সম্পর্কে চিন্তা-ভাবনা করছে। আজকে ৭০ভাগ মানুষ গ্রামাঞ্চলে বাস করে। আমি শহরাঞ্চলে মানুষকে কটাক্ষ করছি না। কিন্তু বিরাট অংশের মানুষ যারা গ্রামে বাস করে, যাদের ভূমিকা ছিল নিস্ক্রয়, যারা নীরব দর্শকের মত ছিল, তারা আজকে স্বক্রিয় ভূমিকা গ্রহণ করেছে। পশ্চিমবাংলার যে পঞ্চায়েত ব্যবস্থা সেই পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে দিয়ে তারা আজকে স্বক্রিয় ভূমিকা গ্রহণ করেছে এবং সর্বতো ভাবে তারা পঞ্চায়েতকে সাহায্য করছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখছি যে

আজকে গ্রামবাংলার উন্নয়নমূলক কাজ হচ্ছে এবং সেই সঙ্গে সামাজিক অন্যান্য যেসব সমস্যাগুলি আছে সেগুলিরও সমাধান করা হচ্ছে। মামলা-মোকদ্দমা গ্রামের একটা সাংঘাতিক সমস্যা। গ্রামের এই গরীব মানুষরা মামলা-মোকদ্দমার জন্য অযথা কোর্টে-কাছারীতে পয়সা খরচ করে এবং শেষে সর্বসান্ত হয়ে যায়। আজকে পঞ্চায়েতের যোগ্য নেতৃত্বে এই সমস্যা অনেকটা সমাধান হচ্ছে। আজকে পঞ্চায়েত যেভাবে গ্রামের পর গ্রাম এই সমস্ত গরীব মানুষের পারিবারিক সমস্যা, দ্বন্দ ইত্যাদি বিষয়ে মিমাংসা করছে সেটা কম কথা নয়, এটা কম সাফল্য নয়। এটা একটা বিরাট সাফল্য। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পঞ্চায়েত সম্পর্কে অনেকে অনেক কথা বলেছেন। আমি সেকথার মধ্যে যাচ্ছি না। আমি একটা সমীক্ষার কথা এখানে বলতে চাই। আমাদের সরকারের প্ল্যানিং এ্যান্ড ডেভলপমেন্ট-এর যে ডিপার্টমেন্ট আছে, সেই ডিপার্টমেন্টের উদ্যোগে ১৯৮১ সালে একটা সমীক্ষা করা হয়েছিল। আমাদের যে ১৬টি জেলা আছে, সেই ১৬টি জেলায় অসংখ্য গ্রামপঞ্চায়েত ছড়িয়ে আছে। এর মধ্যে থেকে ১০০ টি গ্রাম পঞ্চায়েতকে বাছাই করে নেওয়া হয়েছিল।

**[6.40–6.50 p.m.]**

সেই সমীক্ষায় কি বেরিয়েছে? সেই সমীক্ষায় বেরিয়েছে, গ্রাম পঞ্চায়েত গ্রামঞ্চলে একটা বিরাট বড় কাজ করেছে। বিরোধী পক্ষের সদস্যারা বলে বেড়াচ্ছেন পঞ্চায়েত সব চুরি করে খেয়ে ফেলেছে, কোন কাজ হয়নি। গ্রামাঞ্চলে কোন এ্যাসেট তৈরী হয়নি। কতটা সম্পদ তৈরী হয়েছে সেটা তারা জানেন। বিগত ৫/৭ বছরে গ্রামাঞ্চলে পঞ্চায়েতের নেতৃত্বে কতটা কি ধরণের সম্পদ তৈরী হয়েছে সেটা তারা ভালভাবেই জানেন। ১৯৭৮ সাল থেকে ১৯৮১/৮২ সাল পর্যন্ত ৩ বছরে গড়ে গ্রাম পঞ্চায়েত পিছু কাঁচা রাস্তা ৭১.৭ কিলোমিটার তৈরী হয়েছে, সমীক্ষায় এটা প্রমানিত হয়েছে। ২১ টি করে পঞ্চায়েত পিছু গড়ে টিউবওয়েল বসেছে, পানীয় জলের জন্য কুয়ো, কূপ খনন করা হয়েছে ৭টি। জল নিকাশী খাল ৭.৭ কিলোমিটার কাটা হয়েছে, সেই খাল ১ কিলোমিটার কাটা হয়েছে। বাঁধ .৩ কিলোমিটার তৈরী হয়েছে। পঞ্চায়েত পিছু বড় ধরণের ৪টি করে পুকুর করা হয়েছে। আর অন্যান্য কাজের ভিতর গড়ে ৫টি কালভার্ট করা হয়েছে, স্কুলের মেরামত হয়েছে গড়ে ৪টি, পঞ্চায়েত ঘর তৈরী হয়েছে .১ টি, সাঁকো গড়ে এক-টি। এইগুলি কি গ্রামীন সম্পদ হল না? এইগুলি সম্পদ নয়? আর সবচেয়ে বড় কথা হেমন্তদা বলেছেন এই গ্রামীন মানুষ হচ্ছে সব চেয়ে বড় সম্পদ। বিগত দিনে আমরা দেখেছি গ্রামবাংলার মানুষরা একেবারে দুঃস্থ ছিল এবং সেখানে ক্ষেত মজুর, গ্রামীন কৃষি মজুরের সংখ্যা কম ছিল না। এই কৃষি মজুরদের হার বেড়েছে। ৩০ বছর কংগ্রেসী রাজত্ব আমরা দেখেছি প্রতি বছর বর্ষার সময় গ্রামীন ক্ষেত মজুরদের ২/৩ মাস কোন কাজ থাকে না। সেই সময় তারা অনাহার, অর্দ্ধাহারে দিন কাটাত, মাইলো, ভুট্টা, যবের আটা গুলে বাচ্ছাদের মুখে তুলে ধরত, চালের মুখ দেখতে পেত না। আজ সেই ক্ষেত মজুরদের মজুরী ৮ থেকে ১০ টাকা হয়েছে। গ্রামে আজকে এন.আর.ই.পি.,আই.আর.ডি.পি. ইত্যাদি প্রকল্পের কাজ চলছে। এন.আর.ই.পি.তে বলা হয়েছে ১০/১০।। টাকা মজুরী এবং ১কেজি গম দিতে হবে। এর ফলে তাদের মুখে আজকে হাসি ফুটেছে। এই গ্রামীন সম্পদ আজকে গ্রামে মাথা উঁচু করে দাঁড়াতে পেরেছে। এই পঞ্চায়েত তাদের মজুরী বৃদ্ধি দর কযাকষির ক্ষেত্রে সাহায্য করেছে, পঞ্চায়েতের বিভিন্ন প্রকল্পের মাধ্যমে। গ্রামাঞ্চলে পঞ্চায়েত সম্পদ সৃষ্টি থেকে আরম্ভ করে নানা ধরণের উন্নয়ণ মূলক কাজের মাধ্যেমে সামাজিক সুশৃঙ্খল অবস্থা ফিরিয়ে এনেছে। তাই আজকে গ্রামগুলি প্রান চঞ্চল হয়ে উঠেছে, জীবন্ত হয়ে উঠেছে এবং রাস্তাঘাট, প্রাকৃতিক পরিবেশ একটি সুস্থ, সবল হয়ে উঠেছে। আমরা যে রাষ্ট্র কাঠামোর মধ্যে আছি সেখানে যদি এমন অবস্থা হয় যে, ঐ ভুতুড়ে দল আবার ক্ষমতায় ফিরে এল তখন তাদের হাতে সমস্ত ক্ষমতা চলে যাবে এবং গ্রামগুলি আবার শ্মশানে পরিণত হবে। তাই আমাদের এই লড়াই চলবে এবং পঞ্চায়েত গ্রামের মানুষকে লড়াই করতে প্রেরণা যোগাচ্ছে। সেই জন্য পঞ্চায়েত একটা বিশেষ স্থান অধিকার করে নিতে পেরেছে। এই কথা বলে পঞ্চায়েত মন্ত্রী যে ব্যয় বরাদ্দের

দাবী পেশ করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীল কুমার মজুমদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত সম্পর্কিত প্রশ্নে আমি প্রথমেই যেটা বলতে চাই সেটা হচ্ছে, এই পঞ্চায়েত সিসটেম, যার বিরুদ্ধে গ্রামের কায়েমীস্বার্থবাদীরা এবং কংগ্রেসীরা খুব লেগেছিলেন এবং একে চোর চোর হেয় প্রতিপন্ন করার চেষ্টা করেছিলেন, ১৯৮২ সালে দ্বিতীয়বার বিধানসভার নির্বাচনের পর আবার আমরা এই বিষয়টি ধরি এবং এত 'চোর চোর' বলা হচ্ছে, এরমধ্যে কতটা সত্য আছে, না আছে, তা খতিয়ে দেখি। দেখা যায় এটা সর্বাংশে অসত্য এবং অন্যান্য জায়গায় যে সব চুরি ছিল এখানে তার শতকরা এক ভাগ। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখলাম, পঞ্চায়েতের যে হিসাব-নিকাশে রাখার ব্যবস্থা ছিল সেটা খুবই জটিল। সেই জটিল ব্যবস্থাকে সরলীকরণ করার আমরা চেষ্টা করছি। এ ক্ষেত্রে সবটা সফল হয়েছি সেকথা আমি বলছি না কিন্তু তা সত্ত্বেও বলব, এ ব্যাপারে আমরা কিছুটা সফল হয়েছি। তাছাড়া প্রথমবার গ্রামের পঞ্চায়েতে যারা নির্বাচিত হয়ে এসেছিলেন সেই গ্রামের মানুষরা হিসাব সম্পর্কিত প্রশ্নে কিছুটা অজ্ঞ ছিলেন। আমরা তাঁদের পঞ্চায়েতের হিসাব নিকাশের ব্যাপারে শিক্ষিত করার চেষ্টা করেছি। আমি আজকে বলতে পারি, পঞ্চায়েতে সেই কাজে আমরা সফল হয়েছি। তারপর স্যার, ১৯৮৩ সালে যখন আবার পঞ্চায়েত নির্বাচন হয়- যে পঞ্চায়েতের সিস্টেমের বিরুদ্ধে কংগ্রেসীরা লড়াই শুরু করেছিলেন - তখন গ্রামের মানুষরা রাত্রি ১২টা/একটা পর্যন্ত ভোট দিয়ে পঞ্চায়েত গঠন করে প্রমাণ করে দিলেন যে পঞ্চায়েতই একমাত্র সিস্টেম যার মাধ্যমে গ্রামের মানুষের কিছু কিছু মঙ্গল হতে পারে। এ ব্যাপারে আমাদের কিছুটা অসুবিধা ছিল, আমরা ইতিপূর্বে সবটা করতে পারিনি, ১৯৮৩ সালে নির্বাচনের পর আমরা সেটা আবার শুরু করলাম। কাজটি হচ্ছে, গ্রাম পঞ্চায়েত, পঞ্চায়েত সমিতি প্রভৃতি পঞ্চায়েতের সমস্ত স্তরের নির্বাচিত সদস্যদের পঞ্চায়েতের কাজকর্ম সম্পর্কে যাতে সুশিক্ষিত করতে পারি, উৎসাহিত করতে পারি এবং গ্রামের পরিকল্পনা যাতে গ্রামে বসেই করতে পারা যায় সে জন্য আমরা আলোচনা চক্রের ব্যবস্থা করেছি। আগে আমরা দেখতাম, গ্রামের নির্বাচিত সদস্যরা গ্রামে বসে নিজেরা পরিকল্পনা করতে পারতেন না, অসুবিধা হত কিন্তু আজকে আর সেই অবস্থা নেই। আজকে সোস্যাল ফরেষ্ট্রি বলুন, ফিশারী বলুন এই সমস্ত কাজগুলি তারা করছেন। ভূমি সংস্কারের ব্যাপারে আমরা স্থায়ী কমিটি করেছি। আমরা ইতিমধ্যে বিভিন্ন জেলাতে আলোচনা চক্র স্থাপন করেছি যাতে করে ভূমিসংস্কারের স্থায়ী কমিটি যথাযথভাবে কাজ করতে পারেন। গ্রামের মানুষদের কাছে ভূমি বিলির ব্যাপারে কতটা কি করা যায় সে ব্যাপারে তারা উৎসাহিত হয়েছেন। এ দিক থেকে আমরা অনেকগুলি কাজ প্রায় সমাপ্ত করতে পেরেছি। গ্রামের পঞ্চায়েতের নির্বাচিত সদস্য যাঁরা আছেন তাঁদের সেদিক থেকে সুশিক্ষিত করতে পেরেছি। আবার উল্টো দিকে তাঁদের অভিজ্ঞতায় আমরা অভিজ্ঞ হতে পেরেছি। এ সবই সম্ভব হয়েছে আলোচনাচক্রের মাধ্যমে। ১৯৭৮ সালে নির্বাচনের পর যে ফুড ফর ওয়ার্কের কাজ শুরু হয়েছিল সেই কাজ কেন্দ্রে কংগ্রেস সরকার আসার পর বন্ধ হয়ে যায়।

**[6.50–7.00 p.m.]**

এন. আর. ই. পি.-র কাজ চালু হয়; কিন্তু এই কাজের আগে ফুড ফর ওয়ার্কে খাদ্য শস্য দেওয়ার পরিকল্পনা ছিল সেটা বন্ধ হয়ে যায়, কারণ কেন্দ্রীয় সরকার গম দেওয়া বন্ধ করে দিয়েছিলেন। অনেক লড়াই করে পরবর্তীকালে আমরা কিছু আনতে পেরেছিলাম এবং আমরা দেখেছি, সকলেই দেখছেন যে, সে কাজগুলি আমরা যথাযথভাবে পঞ্চায়েতের মাধ্যমে করতে পারছি। সম্প্রতি আমরা সমষ্টি উন্নয়ন দপ্তরের মাধ্যমে আর. এল. ই. জি.পি.'র কাজ শুরু করেছি। আমি এ বিষয়ে আপনাদের বলতে পারি যে, সম্পূর্ণ গণতান্ত্রিক এবং বাস্তব সম্মত উপায়ে আমরা কাজ শুরু করেছি। গ্রাম পঞ্চায়েত থেকে পরিকল্পনাগুলি ঠিক করে পঞ্চায়েত সমিতি প্রোপোজাল পাঠায় জেলা স্তরে, জেলা পরিষদ সে গুলি এ্যাপ্রুভ করে পঞ্চায়েত ডিপার্টমেন্টে পাঠায়, পরিশেষে ডিপার্টমেন্ট থেকে তা যায় কেন্দ্রীয় স্যাংসনের জন্য কেন্দ্রের কাছে, তারপরে

স্যাংসন এলে কাজ শুরু হয়। কাজের মাধ্যমে যাতে স্থায়ী সম্পদ সৃষ্টি হতে পারে তার জন্য আমরা পঞ্চায়েত ডিপার্টমেন্ট থেকে সমস্ত জেলায় গিয়ে মিটিং করেছি, আমরা বুঝিয়েছি যে, আর. এল. ই. জি. পি'র কাজ শুধুই মাটি ফেলার কাজ নয়, বা পুকুর কাটার কাজ নয়, যাতে স্থায়ী সম্পদ হতে পারে, গ্রামীণ এলাকায় কৃষকদের চাষের সুবিধা হতে পারে এবং বিভিন্ন জায়গায় উন্নয়নমূলক কাজ হতে পারে, বন সৃষ্টি হতেপারে, তার জন্য জোর দিতে হবে। আমরা সেভাবেই কাজ শুরু করেছি এবং আজকে এটা বলা যেতে পারে যে, গোটা পশ্চিমবঙ্গে যে সমস্ত উন্নয়নমূলক কাজ আজকে শুরু হয়েছে। বিভিন্ন কাজের বিষয়ে ডিষ্ট্রিক্ট প্ল্যানিং কমিটি'র সঙ্গে জেলা পরিষদ মিটিং করছে। আমরাও কয়েকটি জেলায় গিয়েছিলাম, সেখানে মিটিং করেছি। আজকে এই সমস্ত পরিকল্পিত কাজের মধ্যে দিয়ে জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতি উৎসাহিত হচ্ছে। আমরা শুধুমাত্র কতগুলি ঘটনার বিষয়ে কেন্দ্রের কাছেই বলছি না, সঙ্গে ,সঙ্গে আমাদের হাতে যে সমস্ত ক্ষমতা আছে, সেই ক্ষমতাকে গ্রাম স্তর পর্যন্ত প্রসারিত করছি। কারণ আমরা জানি যে, পরিকল্পনা যদি গ্রাম স্তর থেকে গ্রহণ করা না হয় তাহলে কখনো গ্রাম উন্নয়ন করা যাবে না। আমরা সবাই জানি যে, যেমন দিল্লীতে বসে গোটা ভারতবর্ষকে জানা যায় না, তেমন রাইটার্স বিল্ডিংস'এ বসে গোটা গ্রাম বাংলার উন্নতি করা যাবে না। তাই আমাদের সরকার সুস্পষ্ট নীতি গ্রহণ করেছে যে, গ্রামের উন্নতির জন্যে পরিকল্পনা গ্রাম থেকেই করে আনতে হবে। সেইভাবে গ্রাম থেকে পরিকল্পনা করার জন্য সমস্ত কিছু ডিসেন্ট্রালাইজ করা হয়েছে, পরিকল্পনা রচনার ক্ষমতা জেলা পরিষদ থেকে পঞ্চায়েত সমিতি পর্যন্ত চলে গিয়েছে। এর দ্বারা আমরা পঞ্চায়েত সমিতিগুলিকে খুবই উৎসাহিত করেছি, মানুষ খুবই উৎসাহিত হয়েছে। আমরা আশা করছি এই বাজেট পঞ্চায়েতের সমস্ত কাজকে আরো বেশী এগিয়ে নিয়ে যেতে পারবে। এই কথা বলে যে ব্যয় বরাদ্দ পেশ করা হয়েছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমেই আমি এই ব্যয় বরাদ্দের দাবীকে একটু সংশোধন করে নিতে চাই। কারণ ৭১৪ - ক্যাপিট্যাল আউটলে অন কমিউনিটি ডেভালপমেন্টে র ক্ষেত্রে আমি খবর নিয়ে দেখলাম যে, পি. ডাব্লু. ডি. বাজেটে ৩০ লক্ষ টাকা ধরা হয়েছে, সুতরাং আমার এই ব্যয় বরাদ্দের দাবীটি ২৭ কোটি ৯২ লক্ষ ৯৮ হাজার টাকার জায়গায় ২৭ কোটি ৬২ লক্ষ ৯৮ হাজার টাকা হবে। মাননীয় সদস্যদের আমি এটা একটু সংশোধন করে নিতে বলছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত নিয়ে আজ বিতর্ক করার জন্য বিরোধীরা এখানে উপস্থিত নেই, সেই জন্য বিতর্কের মধ্যে না গিয়ে পঞ্চায়েত সম্বন্ধে আমরা কি দৃষ্টি ভঙ্গী গ্রহণ করেছি তা আমি এখানে একটু উল্লেখ করতে চাই। আমরা পঞ্চায়েতকে লোকাল ইউনিট অফ্ দি গভর্ণমেন্ট হিসাবে দেখছি। আগে ইংরাজ আমলে লোকাল সেল্ফ-গভর্ণমেন্ট কনসেপ্টটি আমাদের মধ্যে ঢুকিয়ে দেওয়া হয়েছিল। সেটা ছিল একটা ঔপনিবেশিক শাসনের বিশ্লেষণ। আসলে তারা জনসাধারণকে খানিকটা খুশী রাখার জন্য, ভুলিয়ে রাখার জন্য নাম-মাত্র কিছু ক্ষমতা দিয়েছিল। কিন্তু মূলতঃ তার মধ্যে খুব বেশী কিছু ছিল না। ঐতিহাসিক দিক থেকে যদি আমরা দেখি তাহলে দেখব যে, কৃষকদের ব্যাপক অভ্যুত্থান ঘটেছিল পাবনার কৃষক বিদ্রোহকে কেন্দ্র করে। সে সময়ে বেঙ্গল টেনেন্সি য়্যাক্ট হয়েছিল এবং সে সময়ে ইউনিয়ন বোর্ড গঠন করা হয়েছিল। কেন না শাসকরা বুঝেছিলেন কৃষক বিক্ষোভকে রোধ করার জন্য - অর্থনৈতিক দিক থেকে এবং রাজনৈতিক দিক থেকে - ইউনিয়ন বোর্ড জাতীয় কিছু একটা করতে হবে। সেই অনুযায়ীই ইউনিয়ন বোর্ড হয়েছিল। ৯ জন সদস্য নিয়ে ইউনিয়ন বোর্ড গঠন করার ব্যবস্থা হয়েছিল, তার মধ্যে ৬ জন ইলেকটেড এবং ৩ জন মনোনীত। আর ঐ ৬ জনের মধ্যে থেকে ২/১ জনকে ভাঙিয়ে নিতে পারলেই সম্পূর্ণ ক্ষমতা নিজেদের হাতেই থেকে যেত।

যারফল ছিল ইউনিয়ন বোর্ডের সমস্ত জমিদাররা কোন গ্রামে তারা একটা বিশেষ ব্যবস্থা করতো।

কার্যতঃ চৌকিদারের মাহিনা দিয়ে আর দু - ঝুড়ি মাটি ফেলিয়ে টাকা চেয়ে নিত, এছাড়া বিশেষ কিছু নয় এবং এটা করেই তারা মনে করলো খুব প্রেসিডেন্ট বাবু হয়েছি। আর একটা ছিল, জমিদারদের সাথে, দারোগাবাবুর সাথে এবং আর একজন প্রেসিডেন্টবাবু - এরা গ্রামে থ্রি পিলারস অফ দি বৃটিশ এমপারার হয়েছিল। এটাই হচ্ছে এর ইতিহাস এবং এটা সর্বত্রো। ভারতবর্ষের অনেক জায়গায় খোঁজ নিয়ে দেখেছি ঐ ডায়রেক্ট ইলেকসান নিচেরটা এবং অনেক জায়গায় যেখানে গ্রামে দেড়শোর মত পপুলেসান সেখানেও ইন-ডায়রেকট ইলেকসান হবে। কিন্তু পার্লামেন্টে ডাইরেক্টলি ইলেক্টেড হবে, এ্যাসেম্বলীতেও হবে আর দৈনন্দিন আমাদের সাথে যাদের সম্পর্ক সেটা রেহাই দিয়ে ইনডাইরেক্টলি করতে হবে যাতে সেখানে আর বেশী কেউ না যেতে পারে এই ধরণের সব ব্যপার হয়ে আছে। সুতরাং আমাদের যেটা লক্ষ্য, সেটা হচ্ছে, সারা পৃথিবীতে অভিজ্ঞতায় দেখা যাচ্ছে যে কোন দেশের উন্নয়ন কোনদিনও হতে পারে না যদি দেশের জনসাধারণ অংশ গ্রহণ করে তারা তাতে উদ্যোগ নিতে না পারে। সেইজন্য মূল লক্ষ্য হচ্ছে, সমস্ত দেশের লোকেরা এই সরকারের উন্নয়নমূলক কাজে এবং উৎপাদনের কাজে আরোও ব্যাপকভাবে উদ্যোগ গ্রহণ করে কাজ করতে পারে এবং এটা খুবই দরকার কারণ এটা পরিষ্কার জানা দরকার যে আরোও Soverighnty is lying with the people. তাদেরই ভোটে নির্বাচিত হয়ে আমরা এখানে এসেছি। তার মধ্যে কেউ এম. এল. এ. হয়েছে, কেউ মিনিষ্টার হয়েছে, কেউ প্রধান হয়েছে, কেউ অন্য কিছু হবে, কেউ মিউনিসিপ্যাল করপোরেশনের কিছু হয়েছে, যেমন, চন্দ্রের নিজস্ব কোন আলো নেই, সূর্যের আলোতে আলোকিত হয় তেমনি আর কাদেরও কোন ক্ষমতা নেই এবং এটাই হচ্ছে জনসাধারণের প্রদত্ত ক্ষমতা। সুতরাং এটা পরিষ্কার করে দেখতে হবে। দ্বিতীয় নম্বর হচ্ছে, যে টাকা পয়সা খরচ করি সেটা জনসাধারণের কাছ থেকে ট্যাকসের মাধ্যমে আসে এবং জনসাধারণ টাকা দেবে এবং তাদেরই দ্বারা তাদের প্রতিনিধি হিসাবে তাদের প্রদত্ত ক্ষমতায় আমরা এখানে আসবো আর সরকারী পরিচালনা থেকে জনসাধারণকে বলবো দূর হটো, তোমাদের এখানে স্থান নেই - এটা হতে পারে না- এটা ইনটারফারেন্স এইরকম একটা ব্যাপার । এটাই হচ্ছে কলোনীর ষ্ট্রাকচার, দুর্ভাগ্যবশত চলছে। তারফলে হচ্ছে কি, সাধারণ মানুষের সাথে একটা সরকারের একটা গ্যাপ সৃষ্টি হচ্ছে। সেইজন্য মূল লক্ষ্যটা হচ্ছে, যে কি করে এটাকে এন্ডিওর করা যায়। আমাদের সংবিধানে একটা ত্রুটি আছে, সেখানে ইউনিয়ন গভর্ণমেন্ট আছে ষ্টেট গর্ভনমেন্ট আছে কিন্তু লোকাল গর্ভনমেন্টের কিছু অধিকার নেই। আমি চীনে গিয়েছিলাম এবং সেখানে তাদের সংবিধানে পড়েছি। সেখানে local unitery Government বলে মূল সংবিধানে এটা আছে এবং পুলিশ পাওয়ারও দেওয়া আছে। গ্রাম পঞ্চায়েত মানে সেই এরিয়াতে that is Union of the Government কনষ্টিটিউসান। সেইজন্য এখানে হয় কি, অনেক সময়ে যারা সরকারী কর্মচারী আর পঞ্চায়েত কর্মচারীর মধ্যে একটা সেকেণ্ড গ্রেড সিটিজেন্স সৃষ্টি হয়। কংগ্রেস এই সমস্ত জিনিস করেছিল। সেইজন্য প্রথমেই আমাদের চেষ্টা করা উচিত, পার্লামেন্টে এই ত্রুটিটাকে দূর করে নতুনভাবে এটাকে স্থাপন করে লোকাল ইউনিট অফ দি গভর্ণমেন্ট হিসাবে স্বীকৃতি দেওয়া এবং এই লক্ষ রেখেই আমরা চলতে চাই। কারণ পরিবর্তন না করলে পরে কিছু হবে না। আমরা এখন আর একটা ষ্টেজের ভিতর দিয়ে এগিয়ে এসেছি। কারণ অনেকের ধারণা, পঞ্চায়েতের মাধ্যমে কিছু বিতরণ করা, কিছু দয়ার দান বিতরণ করা। এটাকে একটা সমস্ত সর্বাঙ্গীন উন্নতি র জন্য ক্রমশ এগিয়ে নিয়ে যেতে হবে। একটা ভুল ধারণা আনা হয়েছে নানা দিক থেকে যে টাকা থেকে আরম্ভ করে এবং টাকা দিয়ে আমরা কিছু করলাম। কিন্তু ব্যাপারটা তা নয়। পরিকল্পনার মূল লক্ষ্য হচ্ছে, একটি এরিয়াতে অর্থাৎ সেই এরিয়াতে কি কি প্রাকৃতির সম্পদ আছে, সেই প্রাকৃতিক সম্পদকে মানুষের প্রয়োজনীয় সম্পদে পরিবর্তন করবার জন্য কি পরিমাণ লোকের দরকার হবে। সেইজন্য সেই এরিয়াতে মানুষের শ্রম করবার ক্ষমতাকে কাজে লাগিয়ে সেই এরিয়ার প্রাকৃতিক সম্পদকে কিভাবে পূর্ণভাবে ব্যবহার করা যায় সেইটাই হচ্ছে মূল লক্ষ্য। পরিকল্পনার লক্ষ্য হচ্ছে, optimum utilisation of the natural resources of the area and human labour

**[7.00–7.14 p.m.]**

একদিকে যেমন করবার অসংখ্য জিনিস আছে, তেমনি অন্যদিকে আমরা দেখছি যে গ্রামে কাজ করবার মত অনেক লোক আছে, অথচ তাদের হাতে কোন কাজ নেই। আমরা এও দেখছি যে কোথাও কোন খাল নেই, কোথাও বা কোন রাস্তা নেই। এই সমস্ত লোককে যদি কাজ দেওয়া যায় এবং তারা যদি সেই কাজগুলো ঠিকভাবে করতে পারে, তাহলে অনেক সম্পদ সৃষ্টি হতে পারে। এদিকে লক্ষ্য রেখে এবারে একটা নতুন আউটলুক নেওয়া হয়েছে। গত কয়েকবছর খাপছাড়া ভাবে কাজ হয়েছে। সেজন্য - আমরা ঠিক করেছি এবং চাই - আমরা চাই প্ল্যানিং এর মধ্য দিয়ে চলতে। ষ্টেট লেভেল প্ল্যানিং - অন্ততপক্ষে ব্লক লেভেল অথবা ডিষ্ট্রিক্ট লেভেলে প্ল্যানিং কমিটি রেখে - বাস্তব সম্মত উপায়ে কিভাবে করা যায়, তার জন্য আমরা চেষ্টা করছি। সেই কমিটির কাজ হবে সংশ্লিষ্ট জেলায় কি কি জিনিষ হবার সম্ভাবনা আছে এবং ১০/ ১৫ বছরের মধ্যে সেগুলো বিকাশের জন্য কি করা প্রয়োজন, সেই সম্পর্কে ওয়াকিবহাল করানো। এতদিন আমরা অন্ধকারের মধ্যে দিয়ে চলে এসেছি। এখন থেকে কোথায় আমাদের কি কি চাই, তা নিয়ে বিভিন্ন জেলায় ষ্টাডি করার চেষ্টা করছি। যেমন ধরুন, বাঁকুড়া জেলার কথা। এখানে যেজমি আছে তা ডেভালাপ করে পরিপূর্ণভাবে যদি চাষের কাজে লাগানো যায় বা অন্য কোন উপায়ে বোরো ফসল উৎপন্ন করা যায়, তাহলে সেখানে কিছু সম্পদ সৃষ্টি করা সম্ভব হবে। এ ছাড়া সেখানে পুকুর কেটে একদিকে যেমন সেচের কাজে ব্যবহাব করা যাবে, ঠিক তেমনই আবার মাছ চাষেরও ব্যবস্থা করা যাবে। অর্থাৎ পরিকল্পনা ঠিক থাকলে একই সঙ্গে অনেকগুলো সুযোগ পাওয়া সম্ভব হবে। এক একটি জেলা ধরে, বাস্তব দৃষ্টি ভঙ্গী নিয়ে কি ধরণের পরিকল্পনা গ্রহণ করলে কি কি কাজ হতে পারে তা দেখতে হবে। এরই সাথে সাথে সেখানে কি কি কুটিরশিল্প এবং ছোট শিল্প আছে, সেগুলোতে নতুন কোন সম্ভাবনা আছে কিনা তা ডিটেল্ড জানতে হবে। এক্সপার্টরা এগুলো দেখে যদি উদ্যোগ নিয়ে এগিয়ে আসেন, তাহলে অনেক বেশী কাজ হবে। সেজনা ব্লক ও ডিষ্ট্রিক লেভেলে এগুলো করবার চেষ্টা আমরা করেছি। সেদিক থেকে বিবেচনা করে কাজগুলো ভাল হবে বলে আমরা মনে করি। আপনারা লক্ষ্য করেছেন - পরিষ্কার করে এটা বোঝা যাচ্ছে - যে, আইন সংশোধনের কিছু চেষ্টা সরকারের পক্ষ থেকে করা হয়েছে। এপ্রিল এবং মে এই দুই মাসে ৩,৩০০ টি গ্রাম পঞ্চায়েতে ব্যবস্থা করা হয়েছে ও বলা হয়েছে, গত বছর প্রত্যেকে কি কি কাজ করেছে, সমস্ত কিছু তারা রিপোর্ট করবে। একই সঙ্গে আগামী বছরে কি কি কাজ তারা করবে সেগুলোও তাদের কাছে রাখতে হবে। পঞ্চায়েত আইনে আরও একটা জিনিস বাধ্যতামূলক করা হয়েছে, তা হচ্ছে ৬ মাস অন্তর অর্থাৎ বছরে দুবার করে নির্বাচক মন্ডলীর সামনে দাঁড়িয়ে সমস্ত কিছুর হিসাব দিতে হবে। এটা কমপালসারী করা হয়েছে। একজন ইলেকটেড মেম্বারকে বছরে দুবার করে নির্বাচক মণ্ডলীর সামনে দাঁড়িয়ে সমস্ত বিষয় সম্বন্ধে বলতে হবে। একথা আজ পরিষ্কার যে পঞ্চায়েত সদস্যদের জন্য পঞ্চায়েত নয়, পঞ্চায়েত করা হয়েছে এলাকার মানুষদেরই জন্য। সুতরাং সমস্ত কিছুই তাঁদের কাছে জানাতে হবে এবং তা কম্পালসারী।

দুর্নীতি ইত্যাদি নিয়ে অনেক সময় অনেক কথা বলা হয়; নানা জায়গায় নানা রকম কথাবার্তা, আরও অনেক বেশী আছে ইত্যাদি বলা হয়। কিন্তু মোট ৫৬০০০ গ্রাম পঞ্চায়েতের মধ্যে ৩২৫টির বেশী কেস ও নেওয়া হয় নি - অর্থাৎ এক শতাংশেরও কম। কিন্তু যত ছোটই হোক না কেন এই এক শতাংশকেও আমরা ছোট করে দেখিনি, সব ক্ষেত্রেই কঠোর ব্যবস্থা নিয়েছি। কোন কিছুকে ছোট করে দেখিনি বলেই আমরা আইনের সংশোধন করেছি। আইনানুযায়ী ঠিক হয়েছে যে, - কেবলমাত্র একজন বা দুজন নয় - প্রধান, উপ-প্রধান এবং আরও একজন থার্ড মেম্বার হবেন। এখন থেকে তিনজনের নামে টাকা জমা থাকবে এবং তার মধ্যে সকলের সই থাকা চাই।

সুতরাং এটা পরিষ্কার যে যাঁদের চুরি করতে অসুবিধা হচ্ছে তাঁরাই বদনাম দিতে চান। তাঁরাই এরকম ভাবেন। কোন কিছু ইমপ্রুভ করতে গেলে একটা সিস্টেমের মধ্যে দিয়ে যেতে হয়। ফলে এটা হওয়া সম্ভব।

আমি গতবারেও বলেছিলাম এবারও এই প্রসঙ্গে বলতে হয় যে- আমরা স্কুল জীবনে ''আলেকজান্ডার রবারের'' গল্পে পড়েছিলাম - আলেকজান্ডারকে রবার বলছে ''আমি যদি একটা ঘর পুড়িয়ে থাকি তো তুমি গোটা সাম্রাজ্য ধ্বংস করেছ''।

কোটি কোটি টাকা নিয়ে দিল্লীতে হোটেল করেন। কাজেই সেখানে বসে তাঁরা কি করছেন জানা আছে আমাদের। তবে এই টাকায় যতখানি স্কিম করবার আমরা করবো। এখানে সময় নষ্ট করতে চাই না। এখানে এই পর্যন্ত ২৪ কোটি শ্রমদিবস সৃষ্টি করেছি এবং গত জানুয়ারী পর্যন্ত যে এক বছর, সেই সময়ের মধ্যে আমরা ১ কোটি ২৬ লক্ষ ৭৬ হাজার শ্রমদিবস সৃষ্টি করতে পেরেছি। এটা একটা কম কথা নয়। আমরা চেষ্টা করছি এগুলো আরো বাড়িয়ে নিয়ে যেতে। এর মধ্যে দিয়ে যে স্থায়ী সম্পদ সৃষ্টি হয়েছে - লিষ্ট দেয়া আছে, দেখে নেবেন।গত কয়েক বছর ধরে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করবার ফলে গ্রামাঞ্চলে নানা দিক থেকে সুযোগ সুবিধা বেড়েছে, যেমন - সেচের সুবিধা বেড়েছে, গ্রামাঞ্চলে পানীয় জলের সুবিধা বেড়েছে, রাস্তাঘাট ইত্যাদির মতো অন্যান্য প্রয়োজনীয় জিনিসও হয়েছে। আমরা এইভাবে পঞ্চায়েতের মাধ্যমে গ্রামবাংলাকে এগিয়ে নিয়ে যাচ্ছি। এই সমস্ত কাজ আরো সুষ্ঠভাবে করা যায়, আরো ভালভাবে করা যায়, যদি এই সমস্ত কাজ গ্রামের লোকদের দিয়েই করানো যায়। আজকে বিভিন্ন ডিপার্টমেন্টে যে সমস্ত কাজ গ্রামাঞ্চলে হয় এবং যেগুলো স্থানীয় লোক দ্বারা করা সম্ভব, সেই সমস্ত কাজ যদি কন্ট্রাক্টরের মাধ্যমে না করিয়ে যাঁরা ঐ সমস্ত জিনিস ভোগ করবেন তাঁদের যথাসম্ভব সেই কাজে যুক্ত করা যায়, তাহলে অনেক বেশী ভাল কাজ হয় - এই অভিজ্ঞতা আমাদের আছে। ধরুণ, গ্রামের ভিতর দিয়ে একটি রাস্তা হবে, সেই রাস্তার মাটির কাজ কেন তাঁদের দিয়ে করানো যাবে না? ঐ কাজ যদি বাইরে থেকে কন্ট্রাক্টর নিয়ে এসে করানো হয় তাহলে কাজটা কি ভাল হতে পারে? সেখানে তাদের চেষ্টাই হবে কি করে কম কাজ করে বেশী টাকা সরকারের কাছ থেকে আদায় করা যায়। কিন্তু ঐ কাজ গ্রামের লোকেদের দিয়ে করালে তাঁরা জানবেন যে, আজকে এই যে রাস্তা তৈরী করছি, এই রাস্তা দিয়ে আমার ছেলে এবং উত্তর পুরুষ চলাচল করবে, সুতরাং যতখানি পারি সরকারের এই টাকা দিয়ে পাকাপোক্ত করে নিই। সুতরাং অভিজ্ঞতায় দেখছি, এঁদের দিয়ে কাজ করালে ফলটা ভাল হয়। গ্রামে আজকে যে ভয়াবহ বেকার সমস্যা, সেক্ষেত্রে এন. আর. ইপি এবং আর. এল ই জি.পি মাধ্যমে কতটুকু তাঁরা কাজ পাবেন সেটা নির্ভর করে এই খাতে কেন্দ্রীয় সরকার কি দেবেন তার উপর। এবার আবার শুনছি সেটাও নাকি একেবারে দিল্লী থেকে ঠিক করে দেওয়া হবে এবং তাঁরা যেভাবে গাইড করবেন, সেই অনুযায়ী করতে হবে। ওঁদের কয়েকজন কেন্দ্রীয় মন্ত্রী এবং বড় অফিসারের সঙ্গে এক সময়ে কিছু কথাবার্তা হয়েছিল, সেই সময় বলেছিলাম, আপনারা এত সব কথা আমাদের সম্বন্ধে বলেন, কিন্তু বাইরে থেকে লোক যখন আসেন গ্রামীণ উন্নয়ন দেখার জন্য, তখন আমাদের কাছে তাঁদের কেন পাঠান? উঁরা বলেছিলেন, 'দেখুন - সত্যি কথা বলতে কি, এক্ষেত্রে বিহার বা অন্যান্য ষ্টেটে কিই বা দেখবেন। কাগজপত্রে সেখানে সব ঠিক থাকে, কিন্তু কাজকর্ম সবই ফাঁকা। আপনাদের ক্রুটি - বিচ্যুতি থাকলেও, পশ্চিমবাংলা ছাড়া এক্ষেত্রে অন্যত্র দেখাবার কিছু নেই, বিশেষ করে বিদেশী মানুষের কাছে। অবশ্য অনেকটা চাঁদ সওদাগরের মনসা পূজার স্বীকৃতি দেবার মত ব্যাপার। এখানে যে এ্যাক্ট আছে, তাতে একদিক থেকে অর্থ সঙ্কটের অসুবিধা রয়েছে। সেইজন্য পি.ডব্লু.ডি বা ইরিগেশন ডিপার্টমেন্টের কাজগুলি যদি এন. আর. ই. পি এবং আর. এল ই. জি. পি-র কাজের মধ্যে দিয়ে এগিয়ে নিয়ে যেতে পারি ম্যাটেরিয়াল কষ্ট যা পড়বে সেগুলো যদি এগিয়ে দিতে পারি এবং ইনটিগ্রেট করতে পারি, তাহলে অনেক বেশী এমপ্লয়মেন্ট- এব ব্যবস্থা করতে পারবো। সেইজন্য আর বেশী সময় না নিয়ে শুধু এটুকু বলতে চাই, যেমন বলেছিলাম ল্যাণ্ড রিফর্মের বেলায়, ক্রুটি-বিচ্যুতি সত্ত্বেও দ্যাট ইজ দি বেষ্ট থিং ইন ইণ্ডিয়া।

এই কথা সকলেই স্বীকার করবে। বাইরে থেকে যে সমস্ত ফরেনাররা এসেছিল, তারাও স্বীকার করেছে যে পঞ্চায়েত বেষ্ট ইন ইন্ডিয়া, ইন ওয়েষ্ট বেঙ্গল। এই রকম থ্রি টায়ার সিস্টেম করে তাদের হাতে ক্ষমতা

দেওয়া হয়েছে। আরও ক্ষমতা দেওয়া দরকার - এটাকে ফুল ফ্লেজেড্ করতে গেলে আরও বেশী ক্ষমতা দেওয়া দরকার। এখানে যে ক্ষমতা দেওয়া হয়েছে, এতটা ভারতবর্ষের আর কোথাও নেই। পঞ্চায়েতের কাজকর্মের ব্যাপারে গ্রাজুয়ালি সকলের আগ্রহ বাড়ছে। সকলের কাছে আমার আবেদন থাকছে, পঞ্চায়েতকে কেবল দয়ার দান হিসাবে না দেখে, বিতরণ না করে - এটা রিয়েলি পেনফুল - তাদের সেখানে পার্টিসিপেশন দরকার। গতবারে যে কথা আমি বলেছিলাম, যাতে উদ্যোগ নিয়ে একটা ডেভেলপমেন্ট মেসিনারী তৈরী করতে পারি সেই দিকে প্রচেষ্টা হচ্ছে। সেই প্রচেষ্টা সামগ্রিক ভাবে করতে হবে। বর্তমানে ভারতবর্ষ ঋণে ডুবে রয়েছে। সেই ক্ষেত্রে বিকল্প হিসাবে ষ্ট্রাটেজি অফ আওয়ার ডেভলপমেন্ট ওয়ার্ক এটা অত্যন্ত জরুরী জিনিস এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আশাকরি, আপনারা সকলেই এটাকে সমর্থন জানাবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Demand No. 59

The motion of Shri Binoy Krishna Chowdhury that a sum of Rs. 27,62,98,000 be granted for expenditure under Demand No. 59, Major Heads: "314-Community Development(Panchayat), 363-Compensation and Assignments to Local Bodies and Panchayati Raj Institutions (Panchayat) and 714-Loans for Community Development (Panchayat)", (This is inclusive of a total sum of Rs. 4,60,51,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

## Demand No. 60

The motion of Shri Binoy Krishna Chowdhury that a sum of Rs. 80,88,20,000 be granted for expenditure under Demand No. 60, Major Heads: "314-Community Development ( Excluding Panchayat), 514-Capital Outlay on Community Development ( Excluding Panchayat)", (This is inclusive of a total sum of Rs. 13,48,04,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

**শ্রী সাহাবুদ্দীন মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ সকালে কৃষ্ণনগরের করিমপুর থেকে একটা স্টেটবাস কলিকাতায় আসছিল। তেহট্ট থেকে তিন মাইল দূরে দেবনাথপুরে বাসটি এ্যাকসিডেন্ট করে। সেই বাসটি একটি গাছে গিয়ে ধাক্কা মারে। এর ফলে দুই ব্যক্তি ঘটনাস্থলে মারা যান এবং ১৫/১৬ জন গুরুতরভাবে আহত হয়েছেন। এরজন্য সেখানে একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে। আহত ব্যক্তিদের ওই এলাকার প্রাইমারী হেলথ সেন্টারে ভর্ত্তি করা হয়েছে এবং যথাযথ চিকিৎসার ব্যবস্থা করা হচ্ছে। আমি আপনার মাধ্যমে পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, হাসপাতালে আহত ব্যক্তিদের ভর্ত্তি করা হয়েছে, সেখানে চিকিৎসার ব্যবস্থা ভাল নয়। তাঁদের সেখান থেকে জেলা হাসপাতালে ভর্ত্তি করার ব্যবস্থা করা হোক। যাঁরা মারা গেছেন, তাঁদের পরিবারবর্গকে সাহায্য করা হোক। সাথে সাথে আমি এই কথাও জানাতে চাই যে, এই এলাকায় প্রতিনিয়ত দুর্ঘটনা ঘটে। এটা যাতে না ঘটে তার ব্যবস্থা করা হোক। এখানে যে রাস্তা রয়েছে, সেটা একটা বাস চলাচল করতে পারে। তাই আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই রাস্তা চওড়া করা হয়, তার ব্যবস্থা করা হোক। এই রাস্তা চওড়া করার ব্যাপারে এই এলাকার মানুষের বহু দিনের দাবী আছে।

**Mr. Speaker :** Tomorrow no visitor will be allowed to the galleries and the lobby.

## ADJOURNMENT

The House was then adjourned at 7-14 p.m. till 12 noon on Thursday the 4th April, 1985 at The Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday the 4th April 1985 at 12 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 11 Ministers of State and 160 Members.

### Held over started Questions
### (to which oral answers were given)

**[12.00–12.10 p.m.]**

**২৪ পরগণা জেলার শ্রীপল্লী হইতে বাজীতপুর পর্যন্ত** রাস্তা নির্মাণ

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৪) **শ্রী কমলাক্ষ্মী বিশ্বাস ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি ঃ-

(ক) ২৪ পরগণা জেলার শ্রীপল্লী হইতে বাজীতপুর রাস্তাটি নির্মাণের কাজ কোন্ সালে শুরু হয়েছে ;

(খ) উক্ত রাস্তাটির নির্মাণ কার্য বর্তমানে কি পর্যায়ে আছে ; এবং

(গ) কবে নাগাত এই কাজ শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) ১৯৭৯ সালে শুরু হয়েছে।

(খ) মোট ২১ কিমি. দৈর্ঘ্যের মধ্যে মাটি ও ইটের খোয়া মাড়াই এর কাজ হয়েছে ১৯ কি.মি. পর্যন্ত, এবং পাথরকুচি ও পীচের কাজ ৪ কি.মি. পর্যন্ত হয়েছে।

(গ) অর্থের যোগানের উপর কাজ সম্পূর্ণ হওয়া নির্ভর করছে।

**আসানসোল-দোমহনী - পাণ্ডবেশ্বর রাস্তা মেরামত**

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৮) **শ্রী বামাপদ মুখার্জী ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি ঃ-

(ক) ইহা কি সত্য যে, আসানসোল - দোমহনী, অণ্ডাল, উখরা, লাঠদোহা, আসানসোল-গৌরাংঙী, রাণীগঞ্জ এবং পাঞ্জাবী মোড় হইতে পাণ্ডবেশ্বর পর্যন্ত রাস্তাগুলি দীর্ঘ দিন যাবৎ মেরামৎ হয় নাই ;

(খ) সত্য হইলে, উক্ত রাস্তাগুলি মেরামতের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে? এবং

(গ) কবে নাগাত মেরামতী কার্য সম্পন্ন হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :** (ক) ও (খ) রাস্তাগুলির মেরামতীর কাজ ইতিমধ্যেই হাতে নেওয়া হয়েছে কাজের অবস্থা নিম্নরূপ ঃ-

আসানসোল-দোমোহানী ঃ রাস্তাটি ইতিমধ্যেই যানবাহন চলাচলের উপযুক্ত করা হয়েছে। বাকী কাজের জন্য দরপত্র আহ্বান করা হয়েছে।

অণ্ডাল-উখরা-লাউদোহা ঃ অণ্ডাল-উখরা অংশের স্থায়ী মেরামতীর কাজ এক সপ্তাহের মধ্যেই শুরু হবে। উখরা-লাউদোহা অংশ ইতিমধ্যেই যান চলাচলের উপযুক্ত করা হয়েছে। বাকী কাজের জন্য দরপত্র আহ্বান করা হয়েছে।

রাণীগঞ্জ পাঞ্জাবীমোড়-পাণ্ডবেশ্বর ঃ রাস্তার উপরে কাঠের সেতুগুলির মেরামতীর এবং পীচস্তর পর্যন্ত মেরামতীর কাজ শেষ হয়েছে।

আসানসোল-গৌরাংগুী ঃ রাস্তাটির মেরামতীর কাজ আরম্ভ হয়েছে।

(গ) অসমাপ্ত মেরামতীর কাজ জুন মাসের মধ্যেই শেষ হবে বলে আশা করা যায়।

**মল্লারপুর- আমেদপুর রাস্তা**

*১১৫।(অনুমোদিত প্রশ্ন নং *২৯১) **শ্রী ধীরেন্দ্রনাথ সেন। ঃ** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি ঃ-

(ক) বীরভূম জেলার 'বোলপুর রাজগ্রাম' রাস্তার মল্লারপুর হইতে আমেদপুর পর্যন্ত বাকী অংশ নির্মানের কোন পরিকল্পনা সরকারের আছে কি ;এবং

(খ) থাকলে, কবে নাগাত ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ধীরেন্দ্রনাথ সেন ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি - ওখানে রাস্তাঘাট নির্মাণের জন্য ওখানকার ডিস্ট্রিক্ট কো-অর্ডিনেশান কমিটি অগ্রাধিকারের ভিত্তিতে করার জন্য সুপারিশ করেছিলেন, কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর বীরভূমে কোন রাস্তা নির্মাণের কাজ অনুমোদন পায়নি? এবং আপনি কি জানাবেন, এটা হয়নি কেন বা সম্ভবপর হবে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আমেদপুর থেকে বোলপুরের রাস্তাটি ১৮ কিলোমিটার দৈর্ঘ্য এবং এটি নির্মাণ করতে কমপক্ষে ১ কোটি ৮ লক্ষ টাকার প্রয়োজন। ৭ম পরিকল্পনাকালে সড়ক দপ্তরের জন্য যে অর্থ ধার্য করা হয়েছে, তা প্রয়োজনের তুলনায় এত কম যে নতুন কোন প্রকল্প গ্রহণ করা সম্ভব নয়।

**কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রের যন্ত্রপাতি রক্ষনাবেক্ষন**

*১৩১। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৩) **শ্রী সরল দেব ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি ঃ-

**(ক) ইহা কি সত্য যে, কোলাঘাট বিদ্যুৎ কেন্দ্রে আনুমানিক ১৫ কোটি টাকার যন্ত্রপাতি রোদ ও বৃষ্টিতে জং ধরেছে ; এবং**

**(খ) সত্য হইলে, দায়ী অফিসারদের বিরুদ্ধে** কোন শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) **কিছু ক্ষতি হয়েছে।** টাকার অংক সঠিক ভাবে এখনও নির্ধারণ করা যায় নি। তবে অনেক কম হবে।

(খ) দোষী সাব্যাস্ত হলে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই ক্ষতির পরিমাণ জানবার পরে কি ব্যবস্থা নিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এখনো পর্যন্ত যা হিসাব পাওয়া গিয়াছে তাতে ১ কোটি ৭৩ লক্ষ টাকার মত যন্ত্রপাতি ক্ষতি হয়েছে।

**শ্রী দেবরঞ্জন সেন :** এই যন্ত্রপাতি সমস্ত কি বিদেশ থেকে আনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** না, এখানে বিদেশের কিছুটা আছে, বেশীরভাগই দেশের।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই ব্যাপারে যেসব অফিসাররা দোষী তাদের ধরার জন্য আপনার দপ্তর থেকে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** চুক্তি অনুযায়ী সেই সমস্ত যন্ত্রপাতি যারা দিয়েছে তাদের রাখার কথা ছিল, এবং সেইদিক থেকে আমরা আইনগত ভাবে তাদের কাছ থেকে এই ক্ষতিপূরণ দাবী করা হবে এবং সমস্ত জিনিস পত্র ইনসিওর করা ছিল।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, এই যে যন্ত্রপাতি ব্যবহার করা হল না, এরজন্য আপনাদের প্রকল্পের কাজ পিছিয়ে গেছে কিনা, বা যথেষ্ট সময়ে করতে পারেননি কিনা সেটা দেখবেন কি ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ১৯৭৫ সালের পর থেকে মালপত্র আসতে শুরু করে, তখন জমিই আমরা অধিগ্রহণ করিনি ফলে কাজ তো পিছিয়ে যাবেই।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** আপনার কোলাঘাটে যে এইরকম যন্ত্রপাতি নষ্ট হয়ে যাচ্ছে এটা কি কর্তৃপক্ষের গাফিলতির জন্য?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** যন্ত্রপাতি তার হিসাব যেটা পাওয়া গিয়াছে সেটা হচ্ছে ১ কোটি ৭৩ লক্ষ টাকা এবং এই ইনসিওর কোম্পানি ২২ লক্ষ টাকা দিয়েছেন। এটা শুধু ক্ষতিপূরণের হিসাব এবং এই যন্ত্রপাতির যে ক্ষতি হয়েছে এর পুরো হিসাব আমরা দিতে পারিনি। ফলে আরো এর ক্ষতিপূরণ বাবদ পাবো।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রীমহাশয় আপনি বললেন যে জমি অধিগ্রহণ করার আগেই যন্ত্রপাতি আসতে শুরু করে ফলে ক্ষতি হয়েছে, কিন্তু আপনারা এখন কি এই যন্ত্রপাতি রাখবার জন্য কোন সেড বা অন্য কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি? এবং কতটা দায়-দায়িত্ব অফিসারের উপর বর্তেছে সেটা জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** : এখানে সেগুলো যাতে ভালোভাবে রাখা যায় তার ব্যবস্থা করেছি। এর মধ্যে যন্ত্রপাতি খারাপ হওয়ার জন্য কাউকে নির্দিষ্ট করা যায় কিনা এবং যদি নির্দিষ্ট করা যায় তাহলে তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়া যাবে।

**মেদিনীপুর জেলার নারায়ণগড়ে ক্ষমতাশালী ট্রান্সফর্মার স্থাপন**

*১৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *১০৩৪) **শ্রী বিভূতিভূষণ দে** : বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার নারায়ণগড়ে বর্তমান ট্রান্সফরমারটির তুলনায় অধিক ক্ষমতাসম্পন্ন ট্রান্সফরমার বসানোর প্রয়োজন দেখা দিয়েছে; এবং

(খ) সত্য হলে, এ ব্যাপারে সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** :

(ক) হ্যাঁ।

(খ) মেদিনীপুর জেলায় নারায়ণগড়ের অর্ন্তভুক্ত বহুরূপা মৌজায় একটি দ্বিতীয় ১০০ কে.ভি. এ ১১।.৪ কে ডি ট্রান্সফরমার বসানোর কাজে হাত দেওয়া হয়েছে। প্রয়োজনীয় প্রশাসনিক ও কারিগরী অনুমোদন পাওয়া গেছে এবং বর্তমানে কাজটি দ্রুত সম্পাদনের চেষ্টা চালানো হচ্ছে।

**শ্রী বিভূতি ভূষণ দে** : আপনার সঙ্গে কথা বলার পর মেদিনীপুরের জোনাল ম্যানেজারের সঙ্গে কথা বলেছি এবং এই ১০০ কে ডি ট্রান্সফরমার বসানোর ব্যাপারে এটা ডি.ই. কাজে চলে গেছে এবং সেখানে এ্যাপ্রুভ হয়ে গেছে কিন্তু তা সত্ত্বেও কতটা সময় পরে বসবে? তাড়াতাড়ি বসানোর কোন ব্যবস্থা নেবেন কি ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত** : এটা তাড়াতাড়ি বসানোর জন্য নির্দেশ দেওয়া হয়েছে এবং আশা করা যাচ্ছে খুব তাড়াতাড়ি বসবে।

## Starred Question (to which oral answers were given)

**সরকারী মামলা পরিচালনায় শৈথিল্য**

*৩৫৯ (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৬) **শ্রী অমলেন্দ্র রায়** : বিচার বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) সরকারী মামলা পরিচালনায় বিভিন্ন বিভাগীয় কর্তৃপক্ষ ও প্যানেল উকিলদের শৈথিল্য ও গাফিলতীর ফলে জনস্বার্থ সংশ্লিষ্ট বিষয়সমূহের মামলাগুলির প্রভূত ক্ষতি হচ্ছে এই মর্মে কোন সংবাদ/তথ্য সরকারের নিকট আছে কি ? এবং

(খ) থাকলে, ঐ গলদ দুর করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে বা হচ্ছে?

**[12.10–12.20 p.m.]**

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ** :

(ক) না,

(খ) প্রশ্ন ওঠে না।

আপনি যে প্রশ্ন করেছেন তার মধ্যে একটু ত্রুটি আছে। সরকারী মামলার মধ্যে অনেক ব্যাপার আছে - ফৌজদারী, দেওয়ানী আছে, লোয়ার কোর্ট আছে, হাইকোর্ট আছে। বেশী অভিযোগ আসে হাইকোর্ট থেকে। তাদের নানান অসুবিধা আছে। কাজেই মামলা নির্দিষ্ট করে বললে আমরা বলতে পারবো।

**শ্রী অমরেন্দ্র রায় :** আমি স্পেসিফিক্যালি জানতে চাই, জনস্বার্থ জড়িয়ে আছে যেসব মামলার প্রভূত ক্ষতি কি কি কারণে হচ্ছে? এবং আমার এক নম্বর কারণ ছাড়া আর কি কি কারণ আছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** জনস্বার্থ বিষয় যেমন বাঁধ, রাস্তা, ভূমিসংস্কারের ব্যাপার ইত্যাদি ক্ষতিগ্রস্ত হচ্ছে। অতএব নির্দিষ্ট মামলা ছাড়া বলা যাবে না। তবু আপনি যেইটা বললেন সেইটা খুবই যুক্তিসঙ্গত। আমরা যখন সাধারণভাবে সিভিল প্রসিডিওর কোর্টের কথা বলি তখন অর্ডার ৩৯ অনুযায়ী ইনজাংশান হল। কিন্তু ২২৬ ধারায় ইনজাংশানের সঙ্গে কোন মিল নেই। ইনজাংশানের রীতিনীতি সম্বন্ধে প্রিভি কাউন্সিলের যে ডিসিশান আছে তাতে এই তফাৎ আছে। পাবলিক ইনটারেষ্ট এবং নন-পাবলিক ইনটারেষ্ট সম্বন্ধে সুপ্রিম কোর্টে একটি রায় আছে। যেমন একটি রাস্তার উপর ইনজাংশান হল হেলথ সেন্টারের জমি এ্যাকোয়ার করতে যাচ্ছে সরকার তার উপর ইনজাংশান হল, স্কুলের জন্য কোন বাড়ী রিক্যুইজিশান করতে যাচ্ছে তার উপর ইনজাংশান হল এর সঙ্গে ব্যালান্স অব কনভেনিয়েন্স এবং নন-কনভেনিয়েন্স জড়িয়ে আছে। আমরা যে আইন পড়েছি তার সঙ্গে এখন আর কোন পার্থক্য হয় না। একজনের ব্যক্তি স্বার্থ এবং শত শত মানুষের ব্যক্তিস্বার্থ তুলনামূলক ভাবে বিচার করা হয় না - যা অর্ডার ৩৯ করা হোত। কাজেই এর কোন উত্তর দিতে পারব না। ২২৬ ধারায় মামলা সম্বন্ধে একটু বলি আগে সরকারী মামলায় ৬০ দিন সময় দেওয়া হত ৮০ ধারায় নোটিশ দিয়ে। আজকে মামলা করে বলা হয় ১৫ দিনের মধ্যে জানাতে কিন্তু এ্যাডমিনিষ্ট্রেশন সেই ভাবে গিয়ার্ড আপ হয়নি যাতে এটা করা যেতে পারে। এটা কোন ডিপার্টমেন্টের ব্যাপার নয়। সামগ্রীভাবে এই অবস্থা হচ্ছে। কাজেই আপনি যে উত্তর দিয়েছেন তার উত্তর আমি দিতে পারছি না। কোন নির্দিষ্ট মামলা বললে উত্তর দিতে পারবো।

**শ্রী অমলেন্দ্র রায় :** আমি স্পেসিফিক্যালি জানতে চাই জনস্বার্থের মামলাগুলি প্রভূত ক্ষতি হচ্ছে বলে সম্প্রতি সুপ্রীম কোর্ট থেকে কলকাতা হাইকোর্টকে কোন স্টিকচার দিয়েছে কিনা এবং দিয়ে থাকলে সেই জন্য যে ক্ষতি হচ্ছে কলকাতা হাইকোর্টের দ্বারা সেই বিষয়ে সরকার অবহিত আছেন কিনা এবং থাকলে কিছু করছেন কিনা?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** সুপ্রীম কোর্ট যে রায় দিয়েছেন সেটা কার্যত এমন একটা ব্যবস্থা যা কলকাতা হাইকোর্টে মূলত মৌলিক প্রার্থনার ভিত্তিতে যে অর্ডার তার উপর রায় দিয়েছেন। এছাড়া ইনজাংশানের উপর রায় আছে যাতে করে ঐ কথা বলা হয়েছে। যে সাধারণ মানুষের স্বার্থে অর্ডার ৩৯ পূরণ হয় না। রিঅ্যার্সাট করে রায় দেওয়া হয়েছে। মাননীয় বিচারপতিগণ সেইটা মানবেন কিনা সেটা আমাদের এক্তিয়ারভুক্ত নয় বলে আমরা বলতে পারবো না।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্যানেলভুক্ত যেসমস্ত উকিল আছেন যাঁরা সরকারী কেস দেখেন তাঁদের দৈনিক রেট কত, এক একজনকে এক একদিনে কয়টি কেস দেন এবং এর ফলে কোন গাফিলতি সৃষ্টি হয় কিনা?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** এটা এই প্রশ্নের ভেতর পড়ে না, এটার সঙ্গে এই প্রশ্নের

কোন সম্পর্ক নেই। তবে বলতে পারি বিভিন্ন রেট আছে, সবাইয়ের যে এক রেট তা নয়, বিভিন্ন রকম মামলার বিভিন্ন রকম রেট আছে, নোটিশ দিলে বলতে পারব।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রীমহাশয়ের আসল যে প্রশ্ন তার উত্তর হয়নি। আমার প্রশ্ন হচ্ছে ইনজাংশান ভেকেট করার ব্যাপারে আপনার সরকারী উকিলরা কোন ক্ষেত্রে গলদ দেখিয়েছেন কিনা বা তাঁরা কর্ম তৎপর হয়েছেন কিনা?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** নিশ্চয়ই হয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** অভিজ্ঞতা থেকে দেখা যাচ্ছে জমি সংক্রান্ত ব্যাপারে বিশেষ করে যেসব চাষীরা পাট্টা পেয়েছে তাদের বিরুদ্ধে হাইকোর্টে মামলা হচ্ছে, আমি স্পেসিফিক কোন কেসের কথা বলছি না, সাধারণভাবে গ্রামের এইসব গরীব চাষীরা সরকারের বহুল প্রচারিত ঘোষণা মত যখন এইসব উকিলের কাছে যাচ্ছে তখন এইসব উকিলরা তাদের কাজ করছে না, করলে বাড়তি টাকা চাইছে, এটা কি মাননীয় মন্ত্রী মহাশয় দেখবেন?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** এটা আপনার ইনফর্মেশান, ইনফর্মেশান আমাকে দিলে আমি দেখব।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি গাফিলতির জন্য মামলা নষ্ট হয়ে গেছে সরকার এই ব্যাপারে কর্তৃপক্ষ বা সরকারী প্যানেলভুক্ত উকিলের বিরুদ্ধে আজ পর্যন্ত আপনি কোন অভিযোগের বিচার করেছেন বা কোন স্টেপ নিয়েছেন কিনা?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** কোন এ্যাডভোকেটের বিরুদ্ধে কোন সুনির্দিষ্ট অভিযোগ থাকলে তদন্ত করা হয়, তাঁর কাছে এক্সপ্ল্যানেশান চাওয়া হয়। সঠিক এক্সপ্ল্যানেশান না দিতে পারলে তাঁর নাম কেটে দেওয়া হয়। সাধারণভাবে যে কথা বললেন সেটা কেউ সুনির্দিষ্ট অভিযোগের আকারে দাবী করেন না। কেউ যদি সুনির্দিষ্ট আকারে দাবী করেন যে এই মামলায় উকিল হাজির হয়নি, গাফিলতি হয়েছে তা হলে আমাদের পক্ষে স্টেপ নেওয়া সুবিধা হয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় ভূমি রাজস্বমন্ত্রীর একটা প্রশ্নের উত্তরে জেনেছিলাম যে ১ লক্ষ ৮১ হাজার একর জমি যেটা পাট্টাপ্রাপ্ত সেই জমি হাইকোর্টে ইনজাংশান হয়ে রয়েছে অনেকদিন ধরে। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার, এই ব্যাপারে ইনজাংশান ভেকেট করার জন্য আপনার দপ্তর কি বিশেষ তৎপর হয়েছে?

**শ্রী সৈয়দ আবুল মনসুর হাবিবুল্লাহ :** এটা আমার দপ্তরের ব্যাপার নয়, এই প্রশ্নটা সংশ্লিষ্ট দপ্তরে করুন। আমরা শুধু উকিল নিয়োগ করে থাকি, ওদের দিক থেকে হাজির করবার ব্যবস্থা করে থাকে। ত্বরান্বিত করার জন্য কি কি দরকার সেই নির্দিষ্ট ব্যবস্থা তাঁরা করবেন। তবে এটা বলে থাকি যে এখনও যেভাবে হাইকোর্টে ইনজাংশান দেওয়া হচ্ছে এবং এখনও যে পেনডিং মামলা আছে তাতে এই শতাব্দি শেষ হয়ে যাবে তবুও অর্ধেক মামলার নিষ্পত্তি হবে না। এটা আমি বার বার খবরের কাগজে বলেছি। এই অবস্থা জেনেশুনেও দৈনন্দিন হাইকোর্টে ইনজাংশান দিয়ে যাচ্ছে। এই বিষয়ে বিস্তৃত বলা মুশকিল।

**এগরা বাজার / গঞ্জ এলাকায় পরিবেশ দূষণ**

*৩৬১। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৩৬) **শ্রী ভূপালচন্দ্র পাণ্ডা :** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) গ্রামাঞ্চলে পরিবেশ দূষণ রোধকল্পে কোন আইন চালু আছে কি ;

(খ) মেদিনীপুর জেলার এগরা বাজার/গঞ্জ এলাকায়, বিশেষ করে এগরা থানায় কলেজের সামনে একটি গুল কয়লা তৈরীর কারখানা থেকে নির্গত ধোঁয়ার ফলে আবহাওয়া দূষণের কোন তথ্য পরিবেশ দপ্তরে আছে কি; এবং

(গ) থাকলে, উক্ত শিল্পে লাইসেন্স প্রদানকালে সংশ্লিষ্ট লাইসেন্স আধিকারীক পরিবেশ দপ্তরের সহিত কোন যোগাযোগ করেন কিনা?

**[ 12.20–12.30 p.m.]**

**শ্রী ভবানী মুখার্জী :** (ক) গ্রামাঞ্চলের জন্য পরিবেশ দূষণ রোধকল্পে কোন পৃথক আইন চালু নেই। ১৯৭৪ সালে কেন্দ্রীয় জল (দূষণ নিবারণ ও নিয়ন্ত্রণ) আইন এবং ১৯৫৫ সালের বঙ্গীয় ধূম্রোপাত আইন পশ্চিমবঙ্গের সর্বত্র এই আইন চালু আছে। (খ) এগরা সারদা শশীভূষণ কলেজ কর্তৃপক্ষের নিকট হইতে মেসার্স হরিওম কার্বনাইজিং ব্রীকেট কারখানার নির্গত ধোঁয়ার বিষয়ে একটি অভিযোগ পাওয়া গিয়েছিল। (গ) কসবা-এগরা ২নং গ্রাম পঞ্চায়েতের প্রধান উপরোক্ত কারখানাকে অনুমতি প্রদানকালে স্মোক নুইসেন্স কমিশনের মুখ্য পরিদর্শকের সাথে যোগাযোগ করেন নাই।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ :** পূর্বে পরিবেশ দূষণ ব্যাপারে কিছু করা হয়নি। বর্তমানে ভারতবর্ষে বায়ুদূষণ ব্যাপারে যে আইন চালু আছে সেই ব্যাপারে গুরুত্ব দিয়ে পঞ্চায়েতগুলি লাইসেন্স দিচ্ছে কি না তারা যাতে খতিয়ে দেখে তার কোন আইন করার কথা আপনি চিন্তা করছেন কিনা?

**শ্রী ভবানী মুখার্জী :** লাইসেন্স দেবার জন্য বিভিন্ন প্রতিষ্ঠান আছে, পৌর প্রতিষ্ঠান আছে, গ্রাম বাংলায় পঞ্চায়েত আছে। সরকার তাদের বায়ুদূষণ দৃষ্টি আকর্যণ করেছে। কিন্তু যে সব প্রতিষ্ঠান এই সব কাজ করছে তাদের একটু সচেতন হওয়া দরকার। তবে এই বায়ু দূষণের একটা মাত্রা আছে। বিভিন্ন ছোটখাটো কারখানা, বড় কারখানা হয়েছে। যে যেমন কারখানা তাদের সেইরকমভাবে ট্যাকল করা হয়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** গ্রামাঞ্চলে ছোট ছোট মিল এবং কলকারখানা, হাসকিং মেশিন আইসক্রিম মিল ইত্যাদি যেসব রয়েছে, সেখানে সাইলেন্সার লাগানো হয় না, যার ফলে শব্দদূষণ হচ্ছে। এই শব্দ দূষণ ব্যাপারে আপনি কি এ সম্বন্ধে কিছু চিন্তা করেছেন?

**শ্রী ভবানী মুখার্জী :** শব্দ দূষণ নিয়ন্ত্রণ করার আজ পর্যন্ত ভারতবর্ষে কোন আইন নেই। যেটা আছে পুলিশের হাতে সেটা হচ্ছে মোটর ভেহিকেলস রুলে এটা কিছু নিয়ন্ত্রণ করা যায়। আর একটা আছে মাইক নিয়ন্ত্রণ করা এবং সেটাও পুলিশের হাতে আছে। এই শব্দ নিয়ন্ত্রণ যাতে করা যায় তার জন্য আইনের ব্যাপারে আলোচনা চলছে। কিন্তু এখনও সর্বভারতীয় স্তরে এই আইন নেই।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** আপনি যে বললেন যে ঐ কলেজ সম্বন্ধে অভিযোগ এসেছিল। এই অভিযোগের পরিপ্রেক্ষিতে আপনার দপ্তর কোন তদন্ত করেছে কিনা? বা সেই ফ্যাক্টরীর ব্যাপারে

কোন প্রোটেকটিভ মেজার নিয়েছেন কিনা?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** কিছুদিন পূর্বে ঐ কারখানার ব্যাপারে একজন ইন্সপেক্টার তদন্ত করেছিল। যে কোন কারণে যে দিন তদন্ত করতে গিয়েছিল, সেদিন কোন স্মোকিং নুইসেন্স দেখা যায়নি। অর্থাৎ মাত্রা অতিক্রম করে নি। আবার তদন্ত করার কথা চিন্তা করা হচ্ছে।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বায়ুদূষণের ব্যাপার নিয়ে, এ্যাকচুয়ালি দপ্তর ঠিক ঠিক মত কাজ করছে কিনা, তা সুপারভাইস করবার জন্য জেলায় জেলায় এম. এল. এ.দের নিয়ে একটা কমিটি করবার ছিল। এম. এল. এল. দের নিয়ে প্ল্যানিং এর একটা কমিটি করবার কথা ছিল, এইরকম এম. এল. এ. দের নিয়ে কোন কমিটি করার কান পরিকল্পনা আছে কি ?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** এম. এল. এ.দের নিয়ে কমিটি করার কোন পরিকল্পনা নেই। মাননীয় সদস্য যেটা বলেছেন সেটা ভেবে দেখবো। তবে এই সমস্যাটা একটা বিরাট সমস্যা, সেই জন্য স্থানীয় প্রতিষ্ঠান, যেমন পঞ্চায়েত, পৌর প্রতিষ্ঠান, এইগুলোকে সচেতন করে দেওয়া হচ্ছে, তারা প্রাথমিক স্তরে যেন খুব চিন্তাভাবনা করে তবেই লাইসেন্স দেন, এইরকম একটা কর্মসূচী নেওয়া হয়েছে।

**শ্রী সতীশ চন্দ্র বিশ্বাস ঃ** মহাকাশে যে নানা রকম পারমানবিক পরীক্ষা চলছে, এর ফলে আবহাওয়ার ভারসাম্য নষ্ট হচ্ছে এবং পরিবেশ দূষণ হচ্ছে, এই ক্ষেত্রে আন্তর্জাতিক কোন আইন আছে কিনা মন্ত্রী মহাশয় জানাবেন কি ?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** আন্তর্জাতিক কোন কিছু আইন আছে কি না, তা আমার জানা নেই।

* ৩৬২ (নট কল্ড)

**চব্বিশ পরগণা জেলার এ আর সি এস অফিস স্থানান্তকরণ**

*৩৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৭৩৬) **শ্রী সরল দেব ঃ** গত ২৬ এ এপ্রিল, ১৯৮৪ তারিখের প্রশ্ন নং*৭০৩ (অনুমোদিত প্রশ্ন নং *২২৬২) উত্তর উল্লেখে সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, চব্বিশ পরগণা জেলার এ আর সি এস অফিসটি বহুবাজার হতে বারাসাতে স্থানান্তরিত করার বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে ?

**শ্রী নীহার কুমার বসু ঃ** বহুবাজার হইতে বারাসাতে ২৪ পরগণা জেলার এ. আর. সি. এস (উত্তর) অফিসটি এখনও পর্যন্ত স্থানান্তরিত করা সম্ভব হয় নাই।

**শ্রী সরল দেব ঃ** বিগত মন্ত্রী সভা অর্থাৎ ১৯৮২ সালের আগের মন্ত্রীসভার মুখ্যমন্ত্রী জ্যোতি বোস সহ একটা সিদ্ধান্ত হয় যে এই অফিসটি বারাসাতে স্থানান্তরিত করা হবে। কিন্তু চার বছর পার হয়ে গেল, এই অফিসটি স্থানান্তরিত না হওয়ার কারণ কি ?

**শ্রী নীহার কুমার বসু ঃ** এই বিশেষ অফিসটি বারাসাতে স্থানান্তরিত হবার কোন সিদ্ধান্ত আছে কিনা আমার জানা নেই। উত্তর ২৪ পরগণার চারটি মহকুমা নিয়ে আমাদের বিভাগের একটা রেনজ পূর্ব থেকেই গঠণ করা হয়েছে। সুতরাং জেলাগত দিক থেকে বিচার করলে সেই অনুসারে কাজকর্ম জেলাগতভাবেই ওখানে হচ্ছে। বারাসাতের এই অফিসটি স্থানান্তরিত না হওয়ার কারণ হচ্ছে, সেখানে কোন সরকারী ভবনে জায়গা পাওয়া যায়নি। বেসরকারী একটা প্রতিষ্ঠান এসেছিল ভাড়া দেবার জন্য এবং সেটা বিবেচনাও করা হয়েছিল, কিন্তু ভাড়া অত্যন্ত বেশী বলে সেটা গ্রহণ করা সম্ভব

হয়নি। বর্তমানে নিশ্চয়ই বারাসতে অনেক বাড়ি হবে, সরকারী বাড়ি হলে সমস্ত অফিস ওখানে চলে যাবে। মাননীয় সদস্য যদি তা সত্ত্বেও কোন বাড়ির খোঁজ দিতে পারেন তাহলে আমরা চেষ্টা করবো।

**শ্রী সরল দেব :** বাড়ি ভাড়ার ব্যাপারে অফিসাররা যে সংবাদ পরিবেশন করছেন, এটা অসত্য। বহুবাজারের বাড়ির স্থান অত্যন্ত কম। বারাসাতে আমরা তিন চারটে বাড়ি দেখেছিলাম ঐ অফিসটি স্থানান্তরিত করার জন্য এবং তার ভাড়া বহুবাজারের বাড়ির ভাড়ার থেকে অনেক কম ছিল। কিছু অসাধু অফিসার এই অফিসটিকে স্থানান্তরিত করতে চান না। সেই জন্য আমার দাবী - অনুরোধ-

**মিঃ স্পীকার :** কোশ্চেন করুন, দাবী বা অনুরোধ হয় না।

**[12.30–12.40 p.m.]**

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয়, ওখানে বাড়ী আছে। কিন্তু সরকারী কর্মচারী তাদের দুর্নীতিকে বহাল রাখার জন্য কোন অবস্থাতেই তারা যেতে চাইছে না। আমি অতীতেও প্রস্তাব দিয়েছি। মন্ত্রী মহাশয় যদি বলেন তাহলে আর একবার লিখিতভাবে প্রস্তাব দেব। কাজেই নির্দিষ্ট সময়ে বারাসাতে অফিসটি স্থানান্তরিত করবেন কিনা সেটা জানাবেন কি ?

**মিঃ স্পীকার :** মিঃ সরল দেব, আপনার প্রশ্নটা হল না।

**শ্রী সরল দেব :** আমার নির্দিষ্ট প্রশ্ন হচ্ছে, আমি বাড়ী দেখিয়ে দেব। কিছু দুর্নীতিপরায়ণ সরকারী কর্মচারী অফিসটাকে ওখান থেকে নিয়ে যেতে চাইছেনা। আমি আগেও প্রস্তাব দিয়েছি। আবার যদি বলেন প্রস্তাব দিতে পারি। কাজেই নির্দিষ্ট সময়ের মধ্যে অফিসটি বারাসাতে স্থানান্তরিত করবেন কিনা জানাবেন কি ?

**শ্রী নীহার কুমার বসু :** আপনি দুর্নীতির প্রশ্ন তুলেছেন। দুর্নীতি যদি হয় তাহলে কলকাতায়ও হবে, বারাসাতেও হবে। কাজেই এটা কোন প্রশ্ন নয়। তবে আপনার যদি নির্দিষ্ট প্রস্তাব থাকে সেটা আমাকে দেবেন, আমি বিচার করে দেখবো।

**মিঃ স্পীকার :** আপনার প্রশ্নের একমাত্র উত্তর হচ্ছে, আমি যতটা সম্ভব চেষ্টা করবো।

**প্রস্তাবিত ফরাক্কায় তাপবিদ্যুৎ প্রকল্পের কারণে বায়ুদূষণ**

*৩৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৬৮) **শ্রী আবুল হাসনাৎ খান :** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) ফরাক্কায় তাপবিদ্যুৎ প্রকল্প চালু হলে মুর্শিদাবাদ ও মালদা জেলার আম, লিচু ও রেশম চাষের ক্ষতির আশঙ্কা আছে কি ; এবং

(খ) থাকিলে, ঐ সম্পর্কে কোন সতর্কতামূলক বা প্রতিরোধমূলক ব্যবস্থা গ্রহণের কথা সরকার চিন্তা করেছেন কি ?

**শ্রী ভবানী মুখার্জী :** (ক) ফরাক্কা তাপবিদ্যুৎ প্রকল্পের প্রস্তাবিত নকসায় বায়ুদূষণ রোধের জন্য যথাযথ ব্যবস্থা অর্ন্তভুক্ত করা হয়েছে। সেই অনুযায়ী উৎপাদনের সময়ে যাবতীয় ব্যবস্থা চালু থাকলে মুর্শিদাবাদ ও মালদহে চাষের সময়ে ক্ষতির আশঙ্কা নেই।

(খ) উপরোক্ত বিষয়ের গুরুত্ব উপলব্ধি করে পূর্বাহ্নে ন্যাশানাল থার্মাল পাওয়ার কর্পোরেশানকে সতর্কতা মূলক ব্যবস্থা গ্রহণ করতে বলা হয়েছে। উৎপাদন শুরু হওয়ার পরে ফলাফল দেখে প্রতিরোধ মূলক ব্যবস্থা গ্রহণ সম্পর্কে সিদ্ধান্ত নেওয়া হবে।

**শ্রী আবুল হাসনাৎ খান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন যে কি ধরণের প্রতিরোধমূলক ব্যবস্থা গ্রহণ করা হয়েছে? কারণ মুর্শিদাবাদ এবং মালদহের অর্থনীতি অনেকটা এর উপরে নির্ভশীল আম, লিচু, রেশমশিল্প - এগুলি যদি নষ্ট হয়ে যায় এই ফারাক্কা থার্মাল পাওয়ারের জন্য তাহলে এই জেলার অর্থনীতি একেবারে ভেঙ্গে পড়বে। কাজেই কি ধরণের প্রতিরোধ মূলক ব্যবস্থা গ্রহণ করেছেন সেটা জানাবেন কি ?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** থার্মাল প্ল্যান্টে বায়ুদূষণ রোধে যে সব যন্ত্রপাতি আছে - যেমন মেকানিক্যাল ডাষ্ট কালেকটর, তারপরে মেট্রোগ্রাফিক্যাল স্পেসিফিকেটর প্রভৃতি এইসব যন্ত্রপাতি সম্পর্কে আমার পুরো ধারণা নেই। তবে সেখানে যে পরিকল্পনা নেওয়া হয়েছে তাতে এই সব যন্ত্রপাতি ইনক্লুড করা আছে এবং ইনসন্ড হচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রীমহাশয়, আপনি জানালেন যে ঐ তাপ বিদ্যুৎ প্রকল্প হওয়ার ফলে আম, লিচু ইত্যাদির ক্ষতির আশঙ্কা নেই। মুর্শিদাবাদের বিশেষ বৈশিষ্ট্য হচ্ছে আম এবং রেশম। এখানকার কতকগুলি আমের বৈশিষ্ট্য আছে। এখানকার রানীপসন্দ, বেগম পসন্দ, কোহিতুর ইত্যাদি আম অত্যন্ত স্পর্শকাতর আম। এগুলি অনেকটা আবহাওয়ার উপরে নির্ভর করে। কাজেই আবহাওয়া যদি দুষিত হয়, আবহাওয়ার যদি গোলমাল হয় তাহলে সব গোলমাল হয়েযায়। কাজেই আপনি বিষয়টি অত্যন্ত গুরুত্ব দিয়ে দেখবেন। তাপ বিদ্যুৎ কেন্দ্র স্থাপনের ফলে যদি মুর্শিদাবাদের যে ঐতিহ্যবাহী আম, লিচু ওখানে তৈরী হয়, সেটার যাতে ক্ষতি না হয় সেদিকে আপনি বিশেষ দৃষ্টি দেবেন কি ?

**শ্রী ভবানী মুখার্জী ঃ** এই তাপবিদ্যুৎ প্রকল্পের ব্যাপারে আমাদের যে স্মোক নুইসেন্স ডিপার্টমেন্ট আছে তাদের সঙ্গে অনেক চিঠিপত্র করেসপণ্ডেন্স করা হয়েছে। যে সমস্যার কথা মাননীয় সদস্য বলেছেন, সেই সমস্যা নিয়েও আলোচনা করা হয়েছে। এতবড় একটা থার্মাল প্ল্যান্ট হচ্ছে ঐ এলাকায় তাতে আমই বলুন, আর গুটিপোকার চাষই বলুন সেগুলি যাতে ক্ষতিগ্রস্ত না হয় সে সম্পর্কে অনেকগুলি প্রস্তাব নেওয়া হয়েছে।

**সমবায় পরিচালিত কোল্ড ষ্টোরেজ**

*৩৬৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩১।) **শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি ঃ-

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি সমবায় সমিতি পরিচালিত কোল্ড ষ্টোরেজ চালু আছে ; এবং

(খ) ঐ কোল্ড ষ্টোরেজগুলির বর্তমান আর্থিক অবস্থা কিরূপ?

**শ্রী নীহার কুমার বসু ঃ**

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে ১৭টি সমবায় পরিচালিত কোল্ড ষ্টোরেজ চালু আছে।

(খ) ঐ কোল্ড ষ্টোরেজগুলির মধ্যে তিনটির বর্তমান আর্থিক অবস্থা ভাল। বাকী ১৪টি কোল্ড

ষ্টোরেজ সমিতির আর্থিক অবস্থা ভাল নয়।

**শ্রী উমাপতি চক্রবর্তী ঃ** আপনি বললেন ৩টির অবস্থা ভাল। এই তিনটির নাম কি বলবেন?

**শ্রী নীহার কুমার বসু ঃ** নোটিশ দিতে হবে।

**শ্রী ধীরেন্দ্র নাথ চ্যাটার্জ্জী ঃ** আর কোথাও সমবায় পরিচালিত নতুন কোন কোল্ড ষ্টোরেজ করবার পরিকল্পনা আছে কি ?

**শ্রী নীহার কুমার বসু ঃ** হ্যাঁ, আছে।

**শ্রী কামাক্ষা চরণ ঘোষ ঃ** যেখানে ব্যক্তিগত কোল্ড ষ্টোরেজ চলছে তারা লাভ করছে, অথচ সমবায় পরিচালিত কোল্ড ষ্টোরেজ ফেল করছে কেন, বলতে পারবেন?

**শ্রী নীহার কুমার বসু ঃ** আপনি সঠিকভাবেই এই প্রশ্নটি তুলেছেন। আমি খুব বেশীদিন হল এই দপ্তরের দায়িত্ব নিই নি। তবে এটা বিচার বিবেচনা করার জন্য আমি একটা কমিটি নিয়োগ করেছি এবং তাতে এক্সপার্টরা আছেন। তারা সমস্ত কোল্ড ষ্টোরেজগুলি দেখে কোথায় কি ত্রুটি আছে সেগুলি চিহ্নিত করে আগামী ৬ মাসের মধ্যে আমাদের কাছে রিপোর্ট দেবেন এবং তখন আমরা বুঝতে পারবো কি ব্যবস্থা নেওয়ার দরকার আছে এবং এই লোকসান কিভাবে বন্ধ করা যা সেটা চিন্তা করব।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** সমবায় পরিচালিত কোল্ড ষ্টোরেজের ডিষ্ট্রিক্ট ওয়াইজ ব্রেক আপ দিতে পারবেন?

**শ্রী নীহার কুমার বসু ঃ** আমার কাছে ডিষ্ট্রিক্ট ওয়াইজ ব্রেক আপ নেই। এটা জানতে হলে নোটিশ লাগবে।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** যে কটি কোল্ড ষ্টোরেজ আছে তার বাইরে আর কোন নতুন কোল্ড ষ্টোরেজ তৈরী করার পরিকল্পনা আপনার আছে কি ?

**শ্রী নীহার কুমার বসু ঃ** আমি এর উত্তর আগেই দিয়েছি - আমাদের পরিকল্পনা আছে।

* ৩৬৮ নটকল্ড

**হুগলী জেলায় দিল্লী রোড হইতে ভাদুয়া ও মীরপুর হইতে কোন্নগর ষ্টেশন রাস্তা পাকাকরণ**

*৩৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১১৭০) **শ্রী শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি ঃ-

(ক) হুগলী জেলার দিল্লী রোড হইতে যে রাস্তাটি ভাদুয়া ও মীরপুর গ্রামের মধ্য দিয়া কানাইপুর হইয়া কোন্নগর রেল ষ্টেশন পর্যন্ত আসিয়াছে তাহা পাকা করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাত উহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন্দ্র চক্রবর্তী ঃ**

(ক) এরকম কোন পরিকল্পনা আপাততঃ নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** এই সম্পর্কে ভবিষ্যতে চিন্তাভাবনা করবেন কি ?

**শ্রী যতীন চক্রবর্তী :** ভবিষ্যতে চিন্তা ভাবনা করব কিনা এটা এ্যাসিওরেন্সের মধ্যে পড়ে। তবে এটুকু বলছি ঐ রাস্তাটি হুগলী জেলা পরিষদ কর্তৃক উন্নত করা হয়েছে। জি.টি.রোড থেকে গোবরা ষ্টেশন হয়ে নৈহাটী পর্যন্ত রাস্তাটি আমার দপ্তরের অধীন এবং এটাকে পাকা করার একটা প্রস্তাব আমার কাছে রয়েছে।

**[12.40–12.50 p.m.]**

**শ্রী মলিন ঘোষ :** নৈহাটী থেকে গোবরা পর্যন্ত ঐ রাস্তাটির একটা অংশে পি.ডব্লু. ডি (রোডস) -র একজিকিউটিভ ইঞ্জিনিয়ার (হাইওয়ে ডিভিসান) কয়েক বছর ধরেই দেখছি মাটি ফেলছেন এবং ২/১ টা কাল-ভার্ট করছেন। আমার প্রশ্ন এটা শেষ হতে কতদিন লাগবে মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই প্রস্তাব আমরা বিচার বিবেচনা করে দেখছি যে এটা করা সম্ভব কিনা।

### আরামবাগে সমবায় বিভাগের পরিত্যক্ত বাড়ি

*৩৭১। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৬৫) **শ্রী শিবপ্রসাদ মালিক:** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :- (ক) ইহা কি সত্য যে, আরামবাগে সমবায় বিভাগের নির্মিত বাড়িটি পরিত্যক্ত অবস্থায় রহিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, ঐ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী নীহার কুমার বসু :**

(ক) আরামবাগে সমবায় বিভাগের নির্মিত নিজস্ব কোন বাড়ী নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

### মেদিনীপুর জেলায় গ্রামীণ বৈদ্যুতীকরণ

*৩৭৩ (অনুমোদিত প্রশ্ন নং *১১৪১) **শ্রী প্রবোধচন্দ্র সিংহ :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) ১৯৮২-৮৩, ১৯৮৩-৮৪ এবং ১৯৮৪-৮৫ সালে (ফেব্রুয়ারী মাস পর্যন্ত সময়ে) গ্রামীণ বৈদ্যুতীকরণ প্রকল্পে মেদিনীপুর জেলায় কতগুলি মৌজা বৈদ্যুতীকরণ করা হয়েছে; এবং

(খ) উক্ত প্রকল্পে ১৯৮৫-৮৬ সালে লক্ষ্যমাত্রা স্থির করা হয়েছে কি ; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, এই সংখ্যা কত ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) গ্রামীণ বৈদ্যুতীকরণ প্রকল্পে মেদিনীপুর জেলায়, ১৯৮২-৮৩ সালে ১২৪ টি মৌজা ১৯৮৩-৮৪ সালে ৫৬ টি মৌজা এবং ১৯৮৪-৮৫ সালে (ফেব্রুয়ারী মাস পর্যন্ত সময়ে) ৭৭ টি মৌজা বৈদ্যুতিকরণ করা হয়েছে।

(খ) না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রীমহাশয় যে গ্রামগুলির কথা বললেন সেই গ্রামগুলিকে শুধু বিদ্যুতের লাইন গিয়েছে, না, প্রকৃতপক্ষে বিদ্যুৎ সরবরাহ করা সম্ভব হচ্ছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আমি এর আগে অনেকবার বলেছি যে, কোন মৌজাতে একটি বাল্ব জ্বললে আর. ই. সি.-র মতে সেই মৌজা বৈদ্যুতীকরণ হয়ে গেল।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, এই সমস্ত গ্রামগুলিতে কৃষি এবং শিল্পের সাথে ডোমেষ্টিক কনজামসানের জন্য বিদ্যুৎ দেবার ব্যবস্থা করবেন কি ?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** দরখাস্ত করলেই পাবে।

**শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ ডিপার্টমেন্ট থেকে করা হয়, না, কন্ট্রাক্টর নিয়োগ করা হয়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** ডিপার্টমেন্ট দেখাশুনা করে এবং ঠিকাদারেরা করেন।

**শ্রী কমল সরকার :** মন্ত্রী হবার পর থেকেই মাননীয় মন্ত্রীমহাশয় একটা কথা বলছেন যে, একটা পোষ্ট গেলে কিম্বা একটা আলো জ্বললে সমস্ত গ্রামে বেদ্যুতীকরণ হয়ে গেল বলে ডিক্সনারীতে লেখা আছে। এটা পরিবর্তনের কথা মাননীয় মন্ত্রীমহাশয় ভাবছেন কি? বামফ্রন্ট সরকার কি লোককে শুধু অতীতের সেই ধোঁকা দেবার রাস্তাতেই চালাবেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আর. ই. সি.-টা কেন্দ্রীয় সরকারের পরিচালনাধীন। এই ব্যাপারটিতে আমাদের আপত্তি আছে এবং সেইজন্য আমরা বলেছি যে শুধু সংখ্যা বাড়ানোর জন্য এই ভাবে করা উচিত নয়। আমরা বলেছি, একটা মৌজা যখন বৈদ্যুতীকরণ হবে তখন সেখানে যে বসতি আছে তাকে কভার করে করতে হবে। আর.সি.ই'র সঙ্গে আমাদের কথাবার্ত্তা চলছে, তারা যদি এটার পরিবর্তন করেন তাহলে সম্ভব হবে।

**শ্রীলক্ষণ চন্দ্র শেঠ :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন, কোন গ্রামে একটা বাল্ব জ্বললেই সেই গ্রামটিকে বৈদ্যুতিকরণ হয়ে গেল বলে ধরা হবে। আমার প্রশ্ন, গ্রামের লোকেরা ডোমেসটিক কনজামসানের জন্য বিদ্যুত নিতে গেলে তাদের প্রতি বাড়ীর জন্য কত খরচ দিতে হবে সেটা জানাবেন কি?

**শ্রীপ্রবীর সেনগুপ্ত :** কেউ যদি বিদ্যুত নিতে চান তাহলে তাকে দরখাস্ত করতে হবে। এখন সেখানে যদি পোষ্টের দরকার হয় তাহলে তাকে প্রতিটি পোষ্টের জন্য দাম দিতে হবে। গ্রামের গরিব লোকদের পক্ষে এই দাম দেওয়া সম্ভব নয়। এরজনাই আমরা বলেছি, সেখানে দৃষ্টিভঙ্গীর পরিবর্তন দরকার যাতে গ্রামের মানুষ বিদ্যুত নিতে পারেন। সেইজন্য তাদের বাড়ীর কাছাকাছি যাতে বিদ্যুত যায় তার ব্যবস্থা করা দরকার। সেইজন্য শুধু একটি মৌজায় ১/২ টি বাল্ব জ্বললেই সেই এলাকার বৈদ্যুতিকরণ হয়ে গেল এটা একটা অবৈজ্ঞানিক ধারনা। এতে মানুষের কম উপকার হয়।

**শ্রী সরল দেব :** পুরাণ মৌজার সংজ্ঞা পরিবর্তনের যে প্রস্তাব আপনি দিয়েছেন সেটা কি আপনি লিখিতভাবে কেন্দ্রের বিদ্যুত দপ্তরের কাছে দিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** বর্তমানে যিনি মন্ত্রী হয়েছেন তাঁকে এখনও দেওয়া হয়নি। আগামী ৮ তারিখে মিটিং হবে তখন এই বিষয় নিয়ে আলোচনা হবে। তবে ইতিপূর্বে যিনি মন্ত্রী ছিলেন দিল্লীতে

তাঁর সঙ্গে আলোচনা হয়েছিল। দিল্লীতে একটা সভাও হয়েছিল এবং সেখানে অন্যান্য রাজ্যের মন্ত্রীরা ছিলেন এবং তখন এই বিষয় নিয়ে আলোচনা হয়েছিল।

## রাইপুরে কোল্ড ষ্টোরেজ নির্মাণ

*৩৭৫ (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৪।) **শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** সমবায় বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি ঃ-

(ক) পশ্চিম রাইপুরে আঞ্চলিক বিপণন কৃষিজ সমবায় সমিতি লিমিটেডের পক্ষ থেকে রাইপুরে একটি কোল্ড স্টোরেজ নির্মাণ করার প্রস্তাব দেওয়া হয়েছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উক্ত প্রস্তাব কার্যকরী করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী নীহার কুমার বসু ঃ**

ক) হ্যাঁ।

খ) উক্ত প্রস্তাবে কিছু প্রয়োজনীয় তথ্যের অভাব থাকায় বাঁকুড়া রেঞ্জের সমবায় সমিতি সমূহের সহ-নিয়ামক মহাশয়কে ঐ সকল তথ্য পাঠানোর জন্য অনুরোধ করা হয়। সম্প্রতি কিছু কিছু প্রয়োজনীয় তথ্য পাওয়া গিয়েছে। যেগুলো পাওয়া যায়নি সেগুলো পুনরায় পাঠাবার জন্য অনুরোধ করা হয়েছে।

ইতিমধ্যে সপ্তম পঞ্চ বার্ষিকী-পরিকল্পনায় প্রথম বছরে (অর্থাৎ ১৯৮৫-৮৬) পাঁচটি কোল্ড স্টোরেজ নির্মাণের প্রস্তাব অন্তর্ভুক্ত করা হয়েছে। এই পরিকল্পনার খসড়াটি চূড়ান্তভাবে গৃহীত হলে উক্ত প্রস্তাব বিবেচনা করা হতে পারে।

**শ্রী উপেন্দ্র কিস্কু ঃ** মন্ত্রীমহাশয় যে বললেন ৫টি কোল্ড স্টোরেজ করবার প্রস্তাব নেওয়া হয়েছে সেটা কোন কোন এলাকায় হবে জানাবেন কি?

**শ্রী নীহার কুমার বসু ঃ** ৫টি কোল্ড স্টোরেজ যা হবে তার মধ্যে এই কোল্ড স্টোরেজটি বিবেচনার মধ্যে রয়েছে। কিছু কিছু তথ্যের প্রয়োজন হয় যেগুলি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে হয় পরিকল্পনা করে। কিছু কিছু তথ্য আমরা পেয়েছি, তবে সবটা পেলে ওই ৫টির মধ্যে একে অর্ন্তভুক্ত করব।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, মুর্শিদাবাদ জেলায় বর্তমানে কোল্ড স্টোরেজের সংখ্যা কত?

**মিঃ স্পীকার ঃ** যে প্রশ্ন দেওয়া হয়েছে তা থেকে এই প্রশ্ন আসেনা। এর উত্তর জানতে হলে আপনাকে নোটিশ দিতে হবে।

**শ্রী অবিনাশ প্রামাণিক ঃ** মন্ত্রীমহাশয় জানাবেন কি, সমবায় কর্তৃক পরিচালিত যে সমস্ত কোল্ড স্টোরেজ বন্ধ হয়ে গেছে সেগুলি পুনরায় চালু করবার জন্য কোন পরিকল্পনা নেবেন কি?

**শ্রী নীহার কুমার বসু ঃ** পরিকল্পনা আছে এবং ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় ঃ** মন্ত্রীমহাশয় বললেন সমবায় সমিতির কাছে কিছু কিছু তথ্য জানতে চেয়েছেন এবং কিছু কিছু তথ্য পেয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে, কোন কোন তথ্য আপনি জানতে

চেয়েছেন এবং কোন কোন তথ্য তাঁরা দেননি?

**শ্রী নীহার কুমার বসু :** নোটিশ চাই।

**ভগবানপুর-পশ্চিমবাড় রাস্তার অগ্রগতি**

*৩৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬৯) **শ্রী প্রশান্ত কুমার প্রধান :** গত ৮.৩.১৯৮৪ তারিখের *১৮২ (অনুমোদিত প্রশ্ন নং * ৮৭০) প্রশ্নের উত্তর উল্লেখে পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) মেদিনীপুর জেলার ভগবানপুর-পশ্চিমবাড় রাস্তার কাজ আরও কতখানি অগ্রগতি হইয়াছে; এবং

(খ) ১৯৮৩-৮৪ এ১৯৮৪-৮৫ (ফেব্রুয়ারী পর্যন্ত) সালে উক্ত রাস্তা নির্মাণের জন্য কত টাকা ব্যয়িত হইয়াছে; এবং

(গ) ঐ রাস্তা নির্মাণের কাজ কবে নাগাত শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) একটি ছোট পুলের কাজ শেষ হইয়াছে। রাস্তায় লেটাররাইট ও মোরামের কাজ চলিতেছে।

(খ) ১৯৮৩-৮৪ সালে ৬৫,১৯৮টাকা ও '৮৪-৮৫ সালে ২৫,১৩২ টাকা ব্যয় করা হয়েছে। (ফেব্রুয়ারী পর্যন্ত)

(গ) প্রয়োজনীয় অর্থ সংস্থানের ওপর এর নির্মাণ কার্য শেষ হওয়া নির্ভর করছে।

**[12.50–1.00 p.m.]**

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঐ রাস্তাটি নির্মানের জন্য জমি অধিগ্রহনের কাজ শেষ হয়েছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্তী :** টাকার অভাবে কাজের অগ্রগতি ব্যাহত হচ্ছে। এই কাজ যাতে এ্যাডমিনিসট্রেটিভ এ্যাপ্রুভাল পায় তার জন্য ফিনান্স ডিপার্টমেন্টের কাছে অনুমতি চেয়েছি, অনুমতি পেলেই আমরা কাজটি শেষ করতে পারব এবং আমাদের বিভাগের বাজেট থেকেই খরচ করতে পারব।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** এই রাস্তাটির পশ্চিম দিকে কেলেঘাই নদীর উপর একটা ব্রিজ করার পরিকল্পনা কি আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** যদি প্রয়োজন হয় এবং আর্থিক সঙ্গতি'তে যদি কুলায় তাহলে নিশ্চয়ই সেটা আমরা বিবেচনা করে দেখব।

**রাণীগঞ্জ-বাঁকুড়া রাস্তা সংস্কার**

*৩৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *১২৫০।) **শ্রী নবনী বাউরী :** পূর্ত (সড়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, রাণীগঞ্জ হইতে মেদিনীপুর অহল্যাবাই রোড, রাণীগঞ্জ হইতে বাঁকুড়া রাস্তার অংশটি ব্যবহারের অনুপযোগী হইয়া পড়িয়াছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত রাস্তাটি মেরামতের জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) ও (খ) সামগ্রিকভাবে ব্যবহারের অনুপোযোগী নয়। আর্থিক সঙ্গতি অনুসারে ক্ষতিগ্রস্ত অংশগুলির মেরামতের ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী দেব রঞ্জন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি প্রতিটি প্রশ্নের উত্তরেই "সামগ্রিকভাবে বিবেচনা করছি" বলছেন, এখন এ কথা বলতে আপনি প্রকৃত পক্ষে কি বোঝাতে চাইছেন তা একটু দয়া করে জানাবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** এই রাস্তাটি মেজিয়া থেকে বাঁকুড়া শহর হয়ে বিষ্ণুপুর হয়ে মেদিনীপুরের সীমান্ত পর্যন্ত ৯২ কিলো মিটার দৈর্ঘ্য এবং এর দুটি সেকসন আছে। একটা হচ্ছে মেজিয়া থেকে বাঁকুড়া ০.৪৬ কিলো মিটার দৈর্ঘ্য, এই রাস্তাটি মোটামুটি ভাল আছে। তবে দুটো জায়গাকে বাদ দিয়ে, গোবিন্দপুর থেকে গঙ্গাজলঘাটি পর্যন্ত এবং মেজিয়া-বাজার-এর কিছু অংশকে বাদ দিয়ে রাস্তাটি মোটামুটি ভাল আছে। এই যে দুটি অংশ খারাপ হয়ে রয়েছে এই দুটি অংশ আমরা মোটামুটি সার্ভে করে দেখেছি, কত টাকা খরচ হবে, সেটাও আমরা দেখেছি এবং ১৯৮৫-৮৬ সালের জন্য আমাদের বিভাগের বরাদ্দকৃত টাকা থেকে কিছু টাকা আমরা এই বাবদ খরচ করতে পারব। সুতরাং সমস্ত বিষয়টি বিচার বিবেচনা করে আমরা এই কাজে হাত দিতে পারব। আর বাঁকুড়া থেকে মেদিনীপুর সীমান্ত পর্যন্ত ৪৬.৯২ কিলোমিটার যে অংশটি সেটির ক্ষয়-ক্ষতি আমরা হিসাব করে দেখেছি এবং মেরামত করবার জন্য ইতি মধ্যেই টেন্ডার ডাকা হয়েছে। আমরা হিসাব করে দেখেছি, এই অংশটা মেরামত করার জন্য ১০ লক্ষ টাকার প্রয়োজন হবে। সেই জন্যই আমি বলেছি, সামগ্রিকভাবে বিচার বিবেচনা করা হচ্ছে।

**নন্দীগ্রাম ৩নং ব্লকের মৌজায় বৈদ্যুতিকরণ**

*৩৮২। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১৯) **শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) ইহা কি সত্য যে, ১৯৭৬ সাল হইতে ১৯৮৫ সাল পর্যন্ত মেদিনীপুর জেলার নন্দীগ্রাম ৩নং ব্লকের মৌজাগুলি অনুমোদিত বৈদ্যুতিকরণের কাজ বন্ধ আছে ; এবং

(খ) সত্য হইলে-

(১) উক্ত কাজগুলি বন্ধ থাকার কারণ কি, ও

(২) কবে নাগাত উক্ত কাজগুলি পুনরায় আরম্ভ করা যাইতে পারে বলিয়া আশা করা যায়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) রাজ্য বিদ্যুৎ পর্ষদে ব্লকভিত্তিক তথ্য রাখা হয় না, থানাভিত্তিক রাখা হয়।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় মন্ত্রী মহাশয় এটা থানা হিসাবে ঠিক নয়, ব্লক হিসাবেই আছে। ১৯৭৭ সাল থেকে আরম্ভ করে ২ বার তার চুরি হয়েছে। এইসব ঘটনার কথা কি আপনার

জানা আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আমার কাছে যা হিসাব আছে তাতে দেখছি, নন্দীগ্রাম থানায় ২৫১ টি মৌজা আছে। তারমধ্যে ১০৩টি মৌজার বৈদ্যুতিকরণের একটা প্রকল্প ১৯৮৩ সালের মার্চে আর.ই.সি. অনুমোদন করেন। এরমধ্যে মাত্র ৬টি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে এবং এবার করা হবে।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** এই ৬ টি মৌজা ৩ নং ব্লকের মধ্যে পড়ছে কিন্তু বৈদ্যুতিকরণ হয়নি এই তথ্য কি আছে? ১৯৭৩ সালে হয়েছে বলে যে বইটা ছাপানো হয়েছে তাতে ছিল। এ সম্বন্ধে চ্যালেঞ্জ করেছিলাম যে এটা বৈদ্যুতিকরণ হয়নি, কোন আলো জ্বলেনি। এবারে যদি ঠিক তথ্যটা দেখাতে পারেন তাহলে ভাল হয়।

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** আপনি লিখে দিন, আমি দেখবো এবং উত্তর দেব।

## কেচন্দাঘাটে সেতু নির্মাণ

*৩৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৫৮২।) **শ্রী রামপদ মাণ্ডি :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) বাঁকুড়া জেলার কংসাবতী নদীর উপর কেচন্দাঘাটে সেতু নির্মানের জন্য আনুমানিক কত টাকার এস্টিমেট করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে ১৯৮৪-৮৫ সালে বাজেট বরাদ্দে কত টাকা ধার্য হয়েছিল ; এবং

(গ) উক্ত নির্মাণকার্য কবে নাগাত শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক, খ, এবং গ) - সেতুটি নির্মাণ করতে কমপক্ষে ৯৩ লক্ষ টাকা প্রয়োজন, '৮৪-৮৫ সালে বাজেটে এর জন্য (পাঁচ) ৫লক্ষ টাকা ধার্য করা হলেও প্রশাসনিক অনুমোদনের অভাবে কাজ শুরু করা যায় নি।

আবার ১৯৮৫।৮৬ সালে অর্থ দপ্তরের কাছে পেশ করবো। তাঁরা যদি অনুমোদন দেন, এ্যাপ্রুভ্যাল দেন তাহলে কাজ আরম্ভ করতে পারবো।

**শ্রী রামপদ মাণ্ডি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, টেকনিক্যাল একসপার্ট যারা আছেন তাদের মতে নাকি ব্রীজটা টিকবে না যারজন্য এই ব্রীজটার প্রতি গুরুত্বদেওয়া হচ্ছে না?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি তো বললাম এই ব্রীজটি করবার জন্য আমরা টাকা মঞ্জুর করেছিলাম যদিও সেটা পর্যাপ্ত নয়। ৯০লক্ষ টাকার মধ্যে মাত্র ৫ লক্ষ টাকা মঞ্জুর করেছি। এরসাথে টেকনিক্যালের কোন ব্যাপার জড়িত নয়। অর্থ দপ্তর মঞ্জুরী দিলে আমরা আস্তে আস্তে কাজ সুরু করতে পারবো। গতবারে দিয়েছি কিন্তু অনুমোদন পায়নি। আবার পেশ করছি, ১৯৮৫-৮৬ সালের যে বাজেট বরাদ্দ তার থেকে কিছু অনুমতি দিলে খরচ করার জন্য তখন সেই কাজ আমরা সুরু করতে পারবো।

**শ্রী উপেন্দ্র কিস্কু :** এটা খুবই গুরুত্বপূর্ণ সেতু। জামসেদপুরের যে শিল্পাঞ্চল তার সাথে যুক্তখাতড়া, রাণীবাঁধ, রায়পুর, খাতড়া (১) (২) এবং সিমলাপাল সমস্তটাই আই.টি.ডি.পি ব্লক। এখন এই ব্রীজটা হলে পর আদিবাসী এলাকা উপকৃত হয়। এই সমস্ত বিচার করে এই ব্যাপারে গুরুত্ব দেবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** উত্তর আমি দিয়েছি। আমি তো করতে চাই কিন্তু সেই অনুমতি যদি অর্থ দপ্তর দেন তবে তো আমরা করবো। অর্থ দপ্তরের কাছে পেশ করবো। এব্যাপারে এ্যাডমিনিষ্ট্রিটিভ এ্যাপ্রুভ্যাল নিতে হয়।

### পুরুলিয়া গ্রামীণ বৈদ্যুতীকরণ

*৩৮৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩৭।) **শ্রী সুধাংশুশেখর মাঝি :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি :-

(ক) পুরুলিয়া জেলাতে মোট কতগুলি পঞ্চায়েত সমিতি এলাকাভুক্ত মৌজায় গ্রামীণ বৈদ্যুতীকরণ করা হয়েছে; এবং

(খ) উক্ত জেলায় যে সমস্ত পঞ্চায়েত সমিতি এলাকাভুক্ত গ্রামীণ বৈদ্যুতীকরণ করা হয় নি, সেখানে কবে নাগাত বৈদ্যুতীকরণ করা হবে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :**

(ক) রাজ্য বিদ্যুৎ পর্যদে পঞ্চায়েত ভিত্তিক তথ্য রাখা হয় না, থানা ভিত্তিক তথ্য রাখা হয়। ১৬টি থানাভুক্ত ২৬৭৮ টি গ্রামীণ মৌজার মধ্যে ৬৫২ টিতে বৈদ্যুতিকরণ করা হয়েছে। তন্মধ্যে বান্দুয়ান থানার কোন মৌজা বৈদ্যুতিকৃত হয় নাই।

(খ) ঐ জেলায় আরও আনুমানিক ১০০০ টি মৌজা বৈদ্যুতিকরণের জন্য বিভিন্ন প্রকল্প আর.ই.সি অনুমোদন করেছেন।

**[1.00–1.10 p.m.]**

**শ্রী সুধাংশু শেখর মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি ঐ বান্দুয়ান থানাতে এখন পর্যন্ত গ্রামীন বৈদ্যুতিক করণ হয় নি। এটা কে কি ইতিমধ্যে করার কথা ভাবছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :** এখানে একটা কমিটি করা হয়েছে, মাননীয় সদস্য সেই কমিটির সদস্য। সেখানে থেকে যদি প্রস্তাব আসে তাহলে নিশ্চয়ই এটা হবে।

**মিঃ স্পীকার :** Question hour is over.

## Held over quesion
## (To which answer was laid on the Table)

### লোডশেডিং

*২৮০। (অনুমোদিত প্রশ্ন নং *৪০০।) **শ্রী কাশীনাথ মিশ্র :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, সাম্প্রতিককালে পশ্চিমবঙ্গের সর্বত্র বিশেষতঃ বাঁকুড়া জেলায় ব্যাপকভাবে লোডশেডিং হইতেছে;

(খ) সত্য হইলে, ইহার কারণ কি; এবং

(গ) লোডশেডিং বন্ধ করিবার জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**Minister of State-in-charge of the power Deptt.**

(ক) আংশিকভাবে সত্য। ব্যাপক না হলেও পশ্চিমবঙ্গের সব জেলাতেই কিছু কিছু লোডশেডিং হচ্ছে।

(খ) বাঁকুড়া জেলার বাঁকুড়া শহর সহ কয়েকটি এলাকায় ডি. পি. এল. হইতে বিদ্যুৎ সরবরাহ করা হয়। বাকী অংশে রাজ্য বিদ্যুৎ পর্ষদ হইতে বিদ্যুৎ সরবরাহ করা হয়ে থাকে। কিছুদিন যাবত ডি. পি. এল এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের উৎপাদন হ্রাস পাওয়ায় এই অবস্থার সৃষ্টি হয়েছিল - বর্তমানে এই অবস্থার পরিবর্তন হয়েছে।

(গ) লোডশেডিং বন্ধ করবার জন্য পরপর ডি. পি. এল ও রাজ্য বিদ্যুৎ পর্ষদের বিদ্যুৎ উৎপাদন উল্লেখযোগ্য ভাবে বৃদ্ধির চেষ্টা করছেন।

## Starred Questions
## (To which answer were laid on the Table)

### বাঁকুড়া জেলার বেলিয়াতোড় হিমঘর

***৩৫৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৫২।) **শ্রী কাশীনাথ মিশ্র** ঃ সমবায় বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার সদর থানার নড়বা অঞ্চলের আলঠা, প্রতাপপুর প্রভৃতি এলাকার আলুচাষীরা বেলিয়াতোড় হিমঘরে আলু মজুত রাখতে পঞ্চায়েত কর্তৃক বাধা প্রাপ্ত হচ্ছেন;

(খ) সত্য হলে —

(১) উহার কারণ কি,

(২) এ ব্যাপারে কোন সরকারী নির্দেশনামা আছে কিনা,

(৩) ঐ অঞ্চলের চাষীদের স্বার্থে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করছেন; এবং

(গ) ঐ জেলার হিমঘরগুলিতে বিদ্যুৎ বিভ্রাট প্রতিরোধের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**Minister-in-charge of the Co-operation Deptt. :**

(ক) বাঁকুড়া জেলার সদর থানা নড়বা অঞ্চলে কোন সমবায় হিমঘর নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ঐ জেলার সমবায় হিমঘরগুলিতে বিদ্যুৎ বিভ্রাট প্রতিরোধের জন্য বিগত ১৯.২.৮৫ তারিখে সমবায় মন্ত্রী মহাশয় বিদ্যুৎ দপ্তরের প্রতিমন্ত্রী ও সংশ্লিষ্ট বিভাগীয় অফিসারদের সাথে একটি বৈঠক করেন। উক্ত বৈঠকে সমবায় হিমঘরগুলিতে বিদ্যুৎ বিভ্রাট প্রতিরোধের জন্য সংশ্লিষ্ট দপ্তরের উর্ধতন কর্তৃপক্ষকে নির্দেশ দেওয়া হয়।

### Import of Turbo Generator Sets of CESC

***360.** (Admitted question No. *910) **Shri SOMENDRA NATH MITRA :** Will the Minister-in-charge of the Power Department be

pleased to state -

(a) whether it is a fact that the State Government has recommended to the Central Government to allow Calcutta Electric Supply Corporation to import two 60 MW Turbo Generator Sets from M/s NEI Parsons Ltd. of United Kingdom for installation at CESC's Southern Generating Station ; and

(b) if so -

(i) whether the fact that the equipment may be procured indigenously from BHEL, on matching prices and delivery period on like-to-like basis was taken into consideration by the State Government before making such recommendation supporting the CESC's proposal for importing 60 MW Turbo Generator Sets from NEI Parsons Ltd. of U.K.

(ii) the reasons why the State Government is insisting on import from M/s, NEI Parsons Ltd. of United Kingdom, and

(iii) whether the recommendation of the State Government has been accepted by the Government of India?

**Minister of State-in-charge of the Power Deptt :**

(ক) হ্যাঁ।

(খ) (১) ও (২) যন্ত্রপাতি ভেল থেকে সংগ্রহ করা সম্ভব হলে - ও নিম্নোক্ত কারণ গুলির জন্য রাজ্য সরকার যুক্তরাজ্যের এন.ই.আই পারসনস্ কোম্পানী থেকে উক্ত যন্ত্রপাতিগুলো আমদানির অনুমতি দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের নিকট সুপারিশ করেছিলেন :-

(১) ঐ কোম্পানী তার টিটাগড় বিদ্যুৎ কেন্দ্রের জন্য ৪×৬০ মেগাওয়াটের যন্ত্রপাতি যুক্ত রাজ্যের এন. ই. আই পারসনস্ কোম্পানী থেকে আমদানির অনুমতি পেয়েছে। তিনটি ইউনিট এর মধ্যেই অতি বিশ্বস্ততার সঙ্গে বিদ্যুৎ উৎপাদন করছে। ৪র্থ ইউনিটটিও শীঘ্রই বিদ্যুৎ উৎপাদন করা শুরু করবে। পারসনস্ কোম্পানীর যন্ত্রপাতি পরিচালনা করার জন্য প্রয়োজনীয় দক্ষতা কলিকাতা বিদ্যুৎ সাপ্লাই কর্পোরেশনের ইঞ্জিনিয়ারগন অর্জন করেছেন। কাজেই একই ধরনের যন্ত্রপাতি সাদার্ন জেনারেটিং ষ্টেশন স্থাপন করা হলে পরে ঐ কেন্দ্রটি দক্ষতার সঙ্গে পরিচালনা করা সম্ভব হবে।

(২) ৬ টি কেন্দ্রে একই ধরণের যন্ত্রপাতি স্থাপিত করলে একই প্রকারের যন্ত্রাংশের ভাণ্ডারের ( Stock ) সুযোগ গ্রহণ করা সম্ভব হবে।

(৩) ভেলের প্রাথমিক মূল্যমান পারসনস্ কোম্পানীর মূল্যমানের চেয়ে শতকরা ১৯ ভাগ বেশী ছিল। পরে অবশ্য ভেল পারসনস্ কোম্পানীর মূল্যেই যন্ত্রপাতি সরবরাহ করিবার ইচ্ছা প্রকাশ করে। বর্তমানে আমদানী শুল্ক হ্রাসের ফলে ভেলের প্রাথমিক মূল্যমান পারসনস্ কোম্পানীর মূল্যমানের চেয়ে প্রায় ৬০ শতাংশ বেশী হবে।

(গ) না।

**কাঁথি ব্লকের দরিয়াপুর গ্রামে ঝড়ে বৈদ্যুতিক তারের ক্ষতি**

*৩৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৯৭৭।) **শ্রী শিশির অধিকারী :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মেদিনীপুর জেলার কাঁথি ২নং ব্লকের দরিয়াপুর গ্রামে সাম্প্রতিক এক ঝড়ে বৈদ্যুতিক তার ক্ষতিগ্রস্ত হয়েছে; এবং

(খ) সত্য হলে, ঐ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**Minister-in-charge of the Power Deptt :**

(ক) সাম্প্রতিক নয়। ১৯৭৫-৭৬এর ঘূর্ণিঝড়ে বিদ্যুৎ সরবরাহ ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হয়।

(খ) অর্থের সংকুলান হলে আগামী আর্থিক বৎসরে ঐ গ্রামে পুনরায় বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা করার পরিকল্পনা আছে।

**বনগাঁয় ইচ্ছামতী নদীর উপর পাকা সেতু নির্মাণ**

*৩৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২২১।) **শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) বনগাঁয় ইছামতী নদীর উপর পন্টন সেতুর পরিবর্তে পাকা সেতু নির্মাণের কোন সিদ্ধান্ত গ্রহণ এবং বিধানসভায় তাহা ঘোষণা করা হইয়াছে কি ; এবং

(খ) হইয়া থাকিলে,

(১) বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে ; এবং

(২) সত্বর ঐ কার্য নিষ্পন্ন করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে/হইতেছে?

**Minister-in-charge of the Public works Deptt :**

(ক) এরূপ কোন সিদ্ধান্ত হয় নাই।

(খ) (১) ও (২) প্রশ্ন ওঠে না।

**Notary public**

***366.** (Admitted question No. *1057) **Shri RAJESH KHAITAN :** Will the Minister-in-charge of the Judicial Department be pleased to state -

(a) the strength of the Notary Public in this State as on Ist March. 1985

(i) in the State Government quota, and (ii) in the Central Government quota ;

(b) the vacancies in each of the aforesaid categories as on the aforesaid date:

(c) the number of applications pending with the Judicial Department in the aforesaid matter on the aforesaid date ;

(d) the earliest date of the pending application ;

(e) the(dates) of last appointment as Notary Public - (i) in the State Government quota, and (ii) in the Central Government quota ; and

(f) steps taken or proposed to be taken in the matter of (i) early disposal of pending application, and (ii) increasing the strengths of the Notary Public in this State?

**Minister-in-charge of the Judicial Deptt :**

(a) (i) 100 (One hundred).

(ii) 60 (sixty).

(b) (i) in the State Government quota :- 61(sixtyone)

(50 New .....11 Old)

(ii) in the Central Government. Quota :-

Particulars not received from the Central Govt.

(c) 16 (sixteen)

(d) 14/1/1982

(e) (i) 11/8/1985

(iii) Particulars not received from the Central Govt.

(f) (1) A proposal for formulating new guidelines for distribution of the notaries to be appointed by this Govt. subdivision-wise is under active consideration. After a decision in this regard steps will be taken for disposal of pending applications.

(ii) Previously, the strength was 78 (50 to be appointed by this State and 28 by the Govt. of India).

On being moved by the State, the Govt. of India has recently raised the quota from 78 to 160 (100 to be appointed by this State Govt. and 60 by the Govt. of India).

Hence no steps are under contemplation for further increase in the quota.

**বাঁশলৈ নদীর উত্তর অঞ্চলে বিদ্যুৎ সরবরাহ**

*৩৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০৩।) **ডাঃ মোতাহার হোসেন :** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে বীরভূম জেলার মুরারই থানার বাঁশলৈ নদীর উত্তরে অবস্থিত বিস্তীর্ণ এলাকায় বিদ্যুৎ সরবরাহের জন্য খুঁটি পোঁতা ও তার লাগানো সত্ত্বেও বিদ্যুৎ সরবরাহ হচ্ছে না।

(খ) সত্য হলে,

(১) ইহার কারণ কি ; এবং

(২) কবে নাগাত এই এলাকায় বিদ্যুৎ দেওয়া সম্ভব হবে?

**Minister of State-in-charge of the Power Deptt :**

(ক) হাঁ।

(খ) (১) বিদ্যুতের তার ইত্যাদি চুরির জন্য বিদ্যুৎ সরবরাহ সম্ভব হচ্ছে না।

(২) এখনই বলা সম্ভব নয়।

**Rammam Power Project - Stage II**

***370.** (Admitted question No. *1331) **Shri DEOKI NANDAN PODDAR :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state -

(a) whether it is a fact that the programme for completion of works on the Rammam Power Project-Stage II (4×12.5MW) has been delayed; and

(b) if so -

(i) when was the work of the project started and what was the cost estimated at that time,

(ii) what is the escalation in the cost estimate of this project due to delay as aforesaid,

(iii) the amount spent so far on this project, and

(iv) the extent up to which the work had been completed so far ?

**Minister of State-in-charge of the Power Deptt :**

(ক) হাঁ।

(খ) (১) প্রকল্পের মূলকাজ ১৯৮২ সালের মে মাসে শুরু হয়। ঐ সময় অনুমোদিত প্রকল্প ব্যয় ছিল ২৪২০ লাখ টাকা।

(২) প্রকল্পটিকে পরবর্তীকালে ৫৪১৬-২৬ লাখ টাকার প্রকল্পে সংশোধিত করা হয়। পরিবর্তিত প্রকল্পে ডিজাইনের পরিবর্তন, অতিরিক্ত কাজ, এবং অনিশ্চিত ভূতাত্ত্বিক অবস্থার জন্য প্রকল্পের মূল্যমান বৃদ্ধি পায়। অবশ্য বিলম্বিত স্থাপনের জন্য বছরে শতকরা ১০ ভাগ মূল্য বৃদ্ধি পেয়েছে ধরা যেতে পারে।

(৩) প্রায় ২২.১৬ কোটি টাকা এখন পর্যন্ত ব্যয় হয়েছে।

(৪) প্রকল্পটিক কাজ পুরোদমে চলছে। আশা করা যায় ১৯৮৮ সালে প্রকল্পটিকে চালু করা সম্ভব হবে।

## Saleable energy from WBSEB system

***376.** (Admitted question No. *1562) **Shri SATYA RANJAN BAPULI :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state -

(a) what was the total quantum of energy available for sale in the West Bengal State Electricity Board's system during 1982-83, and 1984-85 ; and

(b) the reason for variations, if any ?

**Minister of State-in-charge of the Power Deptt.**

(ক) পশ্চিমবঙ্গ রাজ্য বিদ্যুৎ পর্ষদের নিজস্ব সূত্রে প্রাপ্ত মোট বিদ্যুৎ বিক্রয়ের পরিমাণ নিম্নরূপ ছিল :-

| | মিঃ কিঃ ওঃ আওয়ার |
|---|---|
| ১৯৮২-৮৩ | ৩২৮৭.৩ |
| ১৯৮৩-৮৪ | ৩২০৩.২ |
| ১৯৮৪-৮৫ | ৩৫০৭.৩ |

(খ) ১৯৮৩-৮৪ সালে বিদ্যুৎ বিক্রয়ের পরিমাণ কিছু কমিয়া গিয়াছিল কারণ ডি. পি. এল. থেকে প্রাপ্ত বিদ্যুতের পরিমাণ কম ছিল।

১৯৮৪-৮৫ সালে বিদ্যুতের উৎপাদন বাড়ার জন্য বিদ্যুৎ বিক্রির পরিমাণ ও বাড়িয়া গিয়াছে।

## Power-Supply at Bolpur

***378.** (Admitted question No. *2017) **DR. SUSHOBHAN BANERJEE :** Will the Minister-in-charge of the Power Department be pleased to state -

(a) the steps taken and/or contemplated to be taken by the State Government/West Bengal State Electricity Board to meet the demand for power at Bolpur in Birbhum district, particularly the requirements of Visva Bharati and the Television Relay Centre;

(b) what is the progress in the matter ;and

(c) whether there is any programme for installation of a Gas turbine in the area ?

**Minister of State-in-charge of the Power Deptt :**

(ক) দূরদর্শণ কেন্দ্রের বিদ্যুৎ সরবরাহ করা হচ্ছে। বিশ্বভারতীর অতিরিক্ত বিদ্যুৎ দেওয়ার বিষয়টি বিবেচনাধীন আছে।

(খ) একটি সাবষ্টেশন নতুন করে ওখানে স্থাপন করে দুটি উচ্চ ক্ষমতা সম্পন্ন ট্রান্সফরমার বসানোর ব্যবস্থা নেওয়া হচ্ছে - যাতে ঐ অঞ্চলের অতিরিক্ত বিদ্যুৎ চাহিদা যোগান দেওয়া যায়। এর জন্য যন্ত্রপাতি সংগ্রহের কাজ চলছে। ১৯৮৬ সালের জানুয়ারী মাসে একটি ৩১.৫ এম. ভি. এ. ট্রান্সফরমার চালু করা সম্ভব হবে বলে আশা করা যায়।

(গ) না।

**জটেশ্বরের নিকট কাজলী নদী সেতুর সংস্কার**

*৩৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৯।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ইহা কি সত্য যে, জলপাইগুড়ি জেলার জটেশ্বরের অদূরে ৩১ নং জাতীয় সড়কে কাজলী নদীর সেতুটি যানবাহন চলাচলের অনুপযোগী হয়ে পড়েছে ; এবং

(খ) সত্য হলে, ঐ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ হচ্ছে কিনা?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

(ক) এবং (খ) হ্যাঁ।

৩১ নং জাতীয় সড়কে কাজলী নদীর উপর একটি কাঠের সেতু আছে। নানাকারণে কাঠের সেতু প্রতি বৎসরই ক্ষতিগ্রস্ত হয়। তবে প্রয়োজনীয় সংস্কারের দ্বারা সেতুটিকে সর্ব্বদাই যানবাহন চলাচলের উপযোগী করে রাখা হয়।

**জলঙ্গী থানার ভাদুরীপাড়া ধনীরামপুর রাস্তা**

*৩৮৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৮২৮।) **শ্রী আতাহার রহমান :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) মুর্শিদাবাদ জেলার বহরমপুর মহকুমার অন্তর্গত জলঙ্গী থানার ভাদুরীপাড়া হইতে ধনীরামপুর ভায়া খয়রামারী রাস্তাটি পাকা করার কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকলে কবে নাগাত উক্ত কাজ শুরু এবং শেষ হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

(ক) ও (খ) রাস্তাটি নির্মাণের কাজ চলছে। নির্মাণ কাজ শেষ হওয়া বাজেট বরাদ্দের উপর নির্ভর করছে। ৭ম পরিকল্পনায় সড়কখাতে নির্ধারিত বরাদ্দের টাকা সম্পূর্ণ পাওয়া গেলে এই পরিকল্পনা কালের মধ্যে কাজটি শেষ করার চেষ্টা করা হবে।

**বুধপুর-বাঁকুড়া-পায়রাচালী সংযোগকারী রাস্তার সংস্কার**

*৩৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৩।) **শ্রী কমলাকান্ত মাহাতো :**

(ক) বিগত ২৫-৪-১৯৮৪ তারিখের প্রশ্ন নং *৭২৭ (অনুমোদিত প্রশ্ন নং *৩০৫৭)-এর উত্তর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পুরুলিয়া জেলার বুধপুর হইতে বাঁকুড়া-পায়রাচালী রোডের সংযোগকারী রাস্তাটির কাজের বিষয়টি বর্তমানে কোন পর্যায়ে আছে ?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

আর্থিক অনুমোদন না পাওয়ায় রাস্তার কাজ শুরু করা যায়নি। তবে এই অনুমোদন লাভের ব্যাপারে আমরা চেষ্টা করছি।

**উলুবেড়িয়া-কুলগাছিয়া রাস্তা সংস্কার**

*৩৮৮।(অনুমোদিত প্রশ্ন নং *১৯১৫।) **শ্রী রবীন্দ্র ঘোষ :** পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) উলুবেড়িয়া হইতে কুলগাছিয়া পর্যন্ত ওটি রোড সংস্কার করার জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে; এবং

(খ) ঐ রাস্তার সংস্কারের কাজ কবে নাগাদ শেষ হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

(ক) সাড়ে ছয় লাখ টাকা।

(খ) জুন, ১৯৮৫।

**হরিদাসপুর-শ্রীরামপুর রাস্তা**

*৩৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০৭৪।) **শ্রী পুলিন বেরা :** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) মেদিনীপুর জেলায় তমলুক মহকুমায় হরিদাসপুর-শ্রীরামপুর পাকা রাস্তা নির্মাণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে; এবং

(খ) ১৯৮৪-৮৫ আর্থিক বছরে উক্ত রাস্তা নির্মাণের জন্য কত টাকা মঞ্জুর করা হয়েছে; এবং

(গ) ঐ কাজ কবে নাগাত শেষ হবে বলে আশা করা যায়?

**Minister-in-charge of the Public Works Deptt. :**

(ক) রাস্তাটির নির্মাণকাজ চলছে।

(খ) ১৯৮৪-৮৫ সালের বাজেটে রাস্তাটির জন্য ৪(চার) লক্ষ টাকা বরাদ্দ ছিল।

(গ) কাজটি কবে শেষ হবে তা অর্থ যোগানের উপর নির্ভরশীল।

**Mr. Speaker :** I have received no Adjourment Motion to-day.

**Calling Attention to Matters of Urgent Public Importance.**

**Mr. Speaker :** I have received four notices of Calling Attention, namely :-

1) Progress in the completion of 'Shankds Basin'in Sandeskhali P.S. of 24 Paraganas - Shri Kumud Ranjan Biswas,

2) Reported Murder of one Shri Arun Mandal in Baghghata Village under Swarupnagar P.S. of 24 Paraganas by Congress (I) mob - Shri Anisur Rahman Biswas, Shri Narayandas Mukherjee and Shri Birendra Narayan Ray.

3) Reported clash between R.P.F. and Employees of Dairy Department on 3.4.85 - Shri Anil Mukherjee,

4) Notices of closure on 11.2.85 upon Durgapur Refractory and Nos. Raniganj Works by Burn Standard Co. Ltd. -Shri Bamapada Mukherjee.

I have selected the notice of Shri Anisur Rahaman Biswas, Shri Narayandas Mukherjee and Shri Birendra Narayan Ray on the Subject of the reported murder of one Shri Arun Mandal in Baghghata Village under Swarupnagar P.S.of 24-Paraganas by Congress(I) mob.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Patit Paban Pathak :** ১৫ তারিখে দেওয়া হবে।

**Privilege Motion**

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল রিসেসের পর যখন বিধানসভা রিএ্যাসেম্বল করল সে সময় আমি একটা প্রিভিলেজের প্রশ্ন তুলেছিলাম আজকে আইন অনুসারে সেটা লিখিতভাবে বিধানসভার সেক্রেটারী মহাশয়কে আজকের তারিখে দিয়াছি। বিষয়টা হচ্ছে -

**Under rule 224 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I hereby raise a question involving breach of privilege of the House by Shri Suniti Chattaraj, a member of this House, yesterday, 3.4.85, when Hon'ble**

Speaker named Shri Chattaraj and asked him to withdraw from the House for the rest of the day. Shri Chattaraj not only made obscene and rustic gesture and posture but also shouted at Hon'ble Speaker 'Rascal'. This act of Shri Chattaraj not only lowered the prestige of the Hon'ble Speaker but each and every member of the House. I raised this matter on the floor of the House at the earliest opportunity when it re-assembled after the recess and many of the honourable members supported me on the floor of the House saying that they had also heard that unparliamentary and nasty word of Shri Chattaraj." So, I request you to kindly send my submission to the Committee of Privileges.

স্যার, এই প্রসঙ্গে আমি দুটো কথা বলছি। শ্রী চট্টরাজের ঐ রকম অশালীন অংগভঙ্গী এবং কথাবার্ত্তা - আপনি যে কয় বছর স্পীকার আছেন, এবং আপনার মিনিষ্টার থাকাকালীন প্রিভিয়াস স্পীকার যিনি ছিলেন - তিনিও এ জন্য অনেক ভর্ৎসনা করেছিলেন এবং তাঁকে বার ও করে দিয়েছিলেন। কিন্তু ওঁর এই অভ্যাস গেল না, বরং দিন কে দিন বাড়ছে। স্যার, আপনি কালকে বলেছিলেন যে যদি রেকর্ড হয়ে থাকে তাহলে এক্সপাঞ্জ করে দেবেন। কিন্তু কথাটা মাইকের বাইরে বললে রেকর্ড হবে না, কাজেই এক্সপাঞ্জ করা যাবে না।

কিন্তু স্যার, আপনি শুনেছেন কিনা জানিনা, কিন্তু অনেক মেম্বার অন দি ফ্লোর অফ দি হাউস এটা শুনেছেন। আমি রিকোয়েষ্ট করবো, আমার সাবমিশন হচ্ছে, এটা প্রিভিলেজ কমিটিতে পাঠানো হোক। এটা ছোট করে দেখবেন না। এটা ব্যক্তিগতভাবে শুধু আপনার প্রেসিটিজই নয়, এটা হোল হাউসের প্রেস্টিজের ব্যাপার।

**মিঃ স্পীকার ঃ** আমার দুটি কথা আছে, একটি হচ্ছে - আমি প্রসিডিংস দেখবো যে সেটা রেকর্ডেড কিনা এবং দ্বিতীয়টি হচ্ছে - শ্রী সুনীতি চট্টোরাজের কাছ থেকে শুনতে চাই এবং তার পর এটা আসবে। ওঁরা কথা না শুনে প্রিভিলেজ কমিটিতে বিষয়টা পাঠান যায় না। অবশ্য উনি কি করবেন না করবেন জানি না। I am not going to do any thing now.I will first hear Shri Suniti Chattaraj and then decide. That is my final decision on this point.

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মিঃ স্পীকার স্যার, বিরোধীপক্ষের কাছাকাছি থাকি, তাই যেসব কথা বলেছেন তারমধ্যে একটি বিশেষ শব্দ ব্যবহার করেছেন শুনেছি। শুধু তাই নয়, শ্রী সুনীতি চট্টোরাজ এমনিভাবেই কথা বলতে অভ্যস্ত, উনি দেবভাষা ছাড়া কথা বলেন না এবং এই কারণে আমাদের মান মর্যাদায় বাধে। স্বাভাবিকভাবে মাইকের বাইরে থেকে এইভাবে কথা বললে সবটা রেকর্ডেড না হতেও পারে। কাজেই এর বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া দরকার। যদি বোঝেন, ডেস্কের সাথে মাইকের ব্যবস্থা করতে পারেন। এই ব্যবস্থা গ্রহণ করলে পর এগুলো ধরা পড়তে পারে। তাছাড়া মাইক ছাড়া এইভাবে বলে বার বার ছাড়া পেয়ে যাবেন, এটা হতে পারে না।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি প্রিভিলেজ নোটিশ আপনাকে দিচ্ছি এবং সেটা হল- That on 3.4.85 at about 2.45 P.M. when the House met after a short recess, Shri Arun Kumar Goswami, after entering

the House and standing infront of his seat, started shouting, addressing the chair i.e. Hon'ble Speaker and said "you are the murderer of democracy" in Bengali words, "Apani Ganatantra Hatya Karchen" and made aspersion on the Chair in order to reflect on the character and conduct of the Hon'ble Speaker. The said Hon'ble member acted in such a way that his such speeches and shoutings tended to obstruct the House, in the performance of its functions by diminishing the respect of the Hon'ble Speaker. Such acts of Shri Goswami, an hon'ble member of this House, amounts to the breach of privilege and the contempt of the House.

Sesondly, the action of Shri Coswamy by making such peech amounts to disrespect to the Chair i.e. to the House and there by committed breach of privilege and the contempt of the House.

Thirdly, such action of Shri Goswami by starting shouting and making certain aspersion on the Chair interrupted and disturbed the proceedings of the House, thereby making liable to the contempt of the House.

Sir, this is my submission before you and I hope that you will consider whether such actions would go on in this House for days together. Of course, some statements of some members may not be on record, but on this occassion the statement made by him has been heard by all the members sitting nereby. We have heard him correctly. His remarks have shown disrespect to the Chair which is certainly a contempt of the House. That is my submission Sir.

**Mr.Speaker :** Mr. Mukherjee, I have also heard it from the Chair. For the present I am not going into that. I will hear Shri Arun Goswami, see the relevant proceedings and then decide whether the matter should be referred to the Committee of Privileges or not. In the mean time let Shri Goswami come to the House.

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি প্রিভিলেজ নোটিশ দিয়েছি। আমার নোটিশ হচ্ছে অনারেব্‌ল মেম্বার নবকুমার রায় প্রসঙ্গে। জিরো আওয়ারে শ্রী রায় যখন উঠে দাঁড়িয়ে কিছু বলতে যান তখন আপনি তাঁকে বসে পড়তে বলেন, কিন্তু তিনি না বসে, কনটিনিউয়াসলি ইন্ট্রাপশন করতে থাকেন। তখন ৩৪৭ ধারা মতে তাঁর বিরুদ্ধে ব্যবস্থা নিয়ে আপনি তাঁকে হাউস থেকে বেরিয়ে যেতে বলেন, কিন্তু তিনি বের হননি। পরে দেখতে পাই, কয়েকজন মেম্বার অনুরোধ করায় তিনি বেরিয়ে যান ঠিকই কিন্তু পুনরায় হাউসে ঢুকে আপনার নির্দেশ অমান্য করবার চেষ্টা করেন। এই রকম একটা প্রবনতা আমি কয়েকজন মেম্বারের মধ্যে দেখেছি।

[1.10–1.20 p.m.]

অনেক মেম্বার অনেকগুলি প্রিভিলেজ এখানে তুলেছেন। আমি মাননীয় সদস্য নবকুমার রায়ের আচরণ সম্পর্কে এখানে একটি প্রিভিলেজ তুলেছি। আমি আশা করছি, এই প্রিভিলেজ গ্রহণ করা হবে এবং যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হবে। মাননীয় সদস্যদের এখানে যে রুল আছে, সেই রুল অনুযায়ী যেন সদস্যরা চলেন সেইজন্য অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** অন্যান্য প্রিভিলেজের ক্ষেত্রে আমি যা রুলিং দিয়েছি, এই ক্ষেত্রেও তাই করবো। নবকুমার রায়ের সঙ্গে কথাবার্তা বলে তারপর সেটা প্রিভিলেজ কমিটিতে যাবে কি যাবে না ঠিক করবো। এখন এই ব্যাপারে কোন ডিসিশান নিচ্ছি না।

**শ্রী দেবী বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অরুণ গোস্বামী সম্পর্কে মাননীয় সদস্য অনিল মুখার্জী মহাশয় যে কথা বললেন, সেই সম্পর্কে একটা ঘটনার কথা আমি এখানে বলতে চাই।

বর্ধমানের মহারাজা বিজয় চাঁদ মহতাপের ২টি অতিকায় হাতি ছিল, একটার নাম জং-বাহাদুর আর একটার নাম রং-বাহাদুর। হাতি দুটির বড় বড় দাঁত সোনা দিয়ে বাঁধানো। একদিন রং-বাহাদুর রাস্তা দিয়ে যাচ্ছিল। রাস্তার পাশে দাঁড়ানো ছেঁড়া কাপড় এবং ছেঁড়া গেঞ্জী পরা একটি লোক, তার পা দুটি তখনও টলছিল। মাহুতকে সে বলল, "এ কিসকা হাতি হ্যায়?" মাহুত বললো, "কেন, আপনি কি হাতি কিনবেন?" লোকটা বলল - হ্যাঁ। মাহুত তখন লোকটির নাম ঠিকানা জেনে নিল এবং ফিরে গিয়ে বিজয় চাদ মহাতপকে সব কথা জানালো। পরদিন বিজয় চাঁদ মহতাপ তার দরবারে সেই লোকটিকে ধরে আনালেন। লোকটিকে মহারাজ বললেন,"আসুন, আসুন, আপনি আমার হাতি কিনবেন শুনে খুব খুশী হয়েছি।" লোকটা তখন হাত জোড় করে বললেন, "হুজুর, যে হাতি কিনতে চেয়েছিলাম, সে ছুটে গেছে।" বিজয় চাঁদ মহতাপ তখন হেসে বললেন,"ব্যাটাকে পাঁচ ঘা জুতো মারো ওর বেয়াদপী কথা বলার জন্য, আর ৫০ টাকা পুরস্কার দাও ওর উপস্থিত বুদ্ধির জন্য।"

স্যার, আপনি যদি অরুণ গোস্বামীকে ডেকে তাঁর ওই দিনের আচরণের কথা জিজ্ঞাসা করেন, তাহলে অরুণ গোস্বামী মহাশয়, বলবেন যে, ওই রকম আচরণ যা করেছিলেন তা ছুটে গেছে।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** স্যার, আমার একটা পয়েন্ট অফ ইনফরমেশান আছে। স্যার, আপনি জানেন, রেল বাজেট হওয়ার পর রেলের ভাড়া বেড়েছে এবং মাসুল বেড়েছে। তারজন্য হাজার হাজার মানুষ বি. এন. আর. গার্ডেনরীচ এবং ফেয়ারলি প্লেসে অফিসের সামনে অবস্থান করছে। এমনভাবে তারা অবস্থান করে রয়েছে যাতে ওই অফিসের লোকজন ঢুকতে পারছে না। এই ইনফরমেশান আমি আপনার মাধ্যমে সরকারের কাছে দিচ্ছি।

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল :** মিঃ স্পীকার স্যার, এখানে এই ঘটনাগুলো নিত্য নৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। আমার মনে হয় আইন তো আছে, এ্যাট দি সেম টাইম, রাইট্স্ অফ দি মেম্বারস্ এর নানা ঘটনা আছে। আমরা একটা সাজেস্‌সান দিচ্ছি, অবশ্য not anything prejudicial to the rights of speaker or the Deputy Speaker.

তবে আমরা বলতে চাই যে, এই হাউসে এক্তার যাঁরা আছেন - আমাদের মধ্যে যাঁরা আছেন, ওঁদের যাঁরা আছেন - এবং সাত্তার সাহেব লিডার অফ দি [illegible] সঙ্গে একটা আলাপ-আলোচনা করার প্রয়োজন আছে। এই আলাপ-আলোচনা করলে আমার মনে হয় ভালো হয়। কারণ, এটা যদি না করা যায়, তাহলে ওঁরা আসবেন না, আমরা যাবো না, ফলে পার্লা[illegible] [illegible]

যে স্পিরিট, সেই স্পিরিট নষ্ট হয়ে যাবে। সেইজন্য আমি আপনার কাছে অনুরোধ করছি যে, এই ব্যাপারে আপনি একটু চিন্তা ভাবনা করুন। আজকে চিফ মিনিষ্টার আসেননি, বিনয়বাবু আছেন এবং সাত্তার সাহেবকে ডেকে নিজেদের মধ্যে একটা আলোচনা করা ভালো। এটা আমাদের তরফ থেকে আমরা রাখছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** স্যার, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। এই ব্যাপারে আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়ে অনুমতি নিয়েছি এখানে তুলবো বলে। আমার বৈধতার প্রশ্ন এই হাউসের নিয়ম-কানুন কনভেনশান, প্রিসিডেন্টস্ ইত্যাদি মেনে আমরা কাজ করবো, কি করবো না এই সম্পর্কে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, এই হাউসের কাজকর্মের মধ্যে মাননীয় অধ্যক্ষ মহাশয় আছেন, মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আছেন, লিডার অফ দি হাউস আছেন, লিডার অফ দি অপজিসান আছেন, চিফ হুইপ আছেন, বিভিন্ন দলের নেতারা আছেন এবং হুইপরা আছেন। হাউসের কাজ সুষ্ঠুভাবে চলবে কি চলবে না তা সামগ্রিক ভাবে এঁদের সকলের উপরেই নির্ভর করে। পরিষদীয় গণক্ষেত্রে একথা অস্বীকার করার কোন উপায় নেই যে লিডার অফ দি অপজিশান অত্যন্ত দায়িত্বপূর্ণ পদে আসীন আছেন এবং হাউসের কাজ সুষ্ঠুভাবে চালাবার ব্যাপারে প্রতি পদে পদে তাঁর সক্রিয় সহযোগিতা দরকার হয়। আমাদের হাউসের লিডার অফ দি অপজিশান হচ্ছেন জনাব আব্দুস সাত্তার সাহেব। অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি যে, গতকাল এবং তার আগের দিন বিধানসভার ভেতরে এবং বিধানসভার বাইরে তিনি যে ভাবে কর্থাবার্ত্তা বলেছেন, কোন লিডার অফ দি অপজিসান সেই ভাবে কথা বলেন না। আমরা এটা ভাবতেই পারছি না। তাঁর কাজকর্ম সম্পর্কে আজকে আমার পয়েন্ট অফ অর্ডার সেজন্যই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত দুদিন তিনি যা করছেন, সে বাপারে আমি এই হাউসের সামনে প্রতিটি বিষয়ে নজির হাজির করব। তাঁর প্রতিটি কাজের ব্যাপারে আমি ঐতিহাসিক নজির - যাকে প্রিসিডেন্স বলা হয় - হাজির করব। আপনি জানেন যে, রুল্‌স অফ প্রসিডিওর একদিকে আছে, এবং তার পাশাপাশি আছে প্রিসিডিন্স যা বিগত ৬০ বছর ধরে ক্রিয়েটিড্ হয়েছে। আমি অবশ্য হাউস অফ কমন্‌স' এর কথা এখানে উল্লেখ করতে চাই না। আমাদের দেশে পরিষদীয় ব্যবস্থার মধ্যে দিয়ে যে সমস্ত প্রিসিডন্স ক্রিয়েটেড্ হয়েছে, যার ঐতিহাসিক মূল্য আছে, সেগুলোই হাজির করব। আপনি জানেন যে, অধ্যক্ষ মহাশয়রা যে রুলিং দেন, সেগুলো প্রিসিডিন্সে পরিণত হয় এবং সেই প্রিসিডন্স সাবসিকোয়েন্ট স্পীকারস্, মেম্বার্‌স এবং অফিসার্স প্রত্যেকেই মেনে চলতে বাধ্য। কিন্তু আমাদের লিডার অফ দি অপজিসান যা করেছেন তাতে দেখছি যে, প্রতি পদে পদেই তিনি সেই প্রিসিডেন্স - যা আপনি অথবা মাননীয় অধ্যক্ষ মহাশয় শুধু ক্রিয়েট করেন নি, অনেক আগেই ক্রিয়েটেড্ হয়েছে, যা এই দেশের পরিষদীয় ব্যবস্থায় যাঁরা আছেন, তাঁদের মানতে হচ্ছে - ভায়োলেট করেছেন।

**মিঃ ডেপুটী স্পীকার :** আপনি কি বলতে চাইছেন?

**শ্রী অমলেন্দু রায় :** আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে - আমাদের লিডার অফ অপজিশান সমস্ত ক্ষেত্রেই প্রিসিডিন্স ভায়োলেট করেছেন। তিনি রুলস্ ভায়োলেট করেছেন। সেই সমস্ত দৃষ্টান্ত আমি হাউসের কাছে রাখতে চাইছি এবং সেই পয়েন্ট অফ অর্ডারের উপরে আমি রুলিং চাই। অবশ্য এরজন্য আপনাকে আমার কথা, লিডার অফ অপজিসানের কথা এবং অন্যান্য যাঁরা আছেন, তাঁদের কথা শুনতে হবে। তাঁরাও এই ব্যাপারে তাঁদের বক্তব্য রাখবেন। আজকে আমি আমার বক্তব্য রাখার জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয় অনুমতি নিয়েছিলাম। কোন্ কোন্ ক্ষেত্রে প্রিসিডেন্স ভায়োলেট করা হয়েছে, সেগুলো আমি এখানে স্পেসিফিকালি রাখতে চাইছি। ১নং পয়েন্ট হচ্ছে, রুলিংস ক্যাননট বি কোশ্চেনড্ একসেপ্ট অন এ সাবস্ট্যানটিভ মোশান।

**[1.20–1.30 p.m.]**

এটা হচ্ছে ১৩.৩.২৪ সালের প্রিসিডেন্ট।

**মিঃ ডেপুটি স্পীকার :** সব কিছু তো রেকর্ড আছে, এটা উল্লেখ না করলে তো চলে।

**শ্রী অমলেন্দু রায় :** কোন ক্ষেত্রে প্রিসিডেন্ট ভায়োলেট করা হয়েছে আমি যদি সেটা না বলি তাহলে কি কি ব্যাপারে পয়েন্ট অফ অর্ডার তুলেছি সেটা পরিষ্কার হবে না। নির্দিষ্ট কোন কোন ক্ষেত্রে প্রিসিডেন্ট ভায়োলেট করা হয়েছে, রুলস্ ভায়োলেট করা হয়েছে সেগুলি সামনে রেখে পয়েন্ট অফ অর্ডার তুলেছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনার পয়েন্ট অফ অর্ডারটা কি আমি তো বুঝতে পারছি না।

**শ্রী অমলেন্দু রায় :** স্যার, লিডার অফ দি অপজিশানের কাজকর্ম সম্পর্কে - যথা বিধানসভার ভেতরে এবং বাইরে তার আচরণ সম্পর্কে, সেখানে তিনি যে প্রিসিডেন্ট ভায়োলেট করেছেন এবং রুলস্ অফ প্রসিডিওর যে সমস্ত বিধান আছে সেগুলি ভায়োলেট করেছেন। এটা একটা নজির, আমি আগেও উল্লেখ করেচি যে "Rulings cannot be questioned except on a substantive motion". হাউসের মধ্যে যদিও বা চলে বাইরে কিন্তু একদম চলে না।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি সংক্ষেপ করুন।

**শ্রী অমলেন্দু রায় :** স্যার, হাউসের বাইরেও এই কাজ হয়েছে। যখন স্যার ফ্রেডরিক হোয়াইট প্রেসিডেন্ট ছিলেন ১৯২৪ সালে তখন এই নজির সৃষ্টি হয়েছিল এবং জে. বি. মোবেলিংকারের সময়ে হাউস অফ পিপলে একাধিকবার এই নজির সৃষ্টি হয়েছিল। পরবর্তীকালে লোকসভাতেও এই নজির সৃষ্টি হয়েছে। গতকালের এবং তার আগের দিনের সংবাদপত্র দেখুন তাহলে দেখবেন যে সেখানে রুলিংয়ের সাবস্টেনটিভ মোশান নেই এবং স্পেশিফিক চার্জ নেই। এই wild allegation against the Speaker কে করছেন? যিনি হচ্ছে এই হাউসের লিডার অফ দি অপজিশান এবং যার উপর এই বিধানসভা স্বাভাবিকভাবে নির্ভর করছে। সুতরাং প্রিসিডেন্ট ভায়োলেট করেছেন "Members cannot criticise directly or indirectly inside or outside the House any ruling given, opinion expressed or statement made by the Speaker. সুতরাং এটা ঠিক নয় এবং এই প্রিসিডেন্ট কে ক্রিয়েট করেছেন- শ্রী আবদুল রহিম, যিনি ছিলেন সেন্ট্রাল লেজিসলেটিভ এ্যাসেম্বলীতে, জাফরুল্লা খানও সেই ছিলেন। কিন্তু দুঃখের আমাদের লিডার অফ দি অপজিশান এই ঐতিহাসিক নজির বা প্রিসিডেন্ট মানেন নি এবং বিধানসভার বাইরে এই সম্পর্কে কথাবার্তা বলেছেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি তো হোল ডে আপনাকে কথা বলতে দিতে পারিনা।

**শ্রী অমলেন্দু রায় :** স্যার, সুতরাং এখানে স্পেশিফিক কেসের কথা বলছি। প্রেসিডেন্ট হচ্ছে The Speaker derives his disciplinary powers from the Rules, and his decisions in matters of discipline are not to be challenged.

**Mr. Deputy Speaker :** এইসব জানা আছে। These are known facts. Mr.Roy, what you are reading, these are the rules.

**শ্রী অমলেন্দু রায় :** জানা থাকা সত্ত্বেও যদি কোন সদস্য এই রকম ব্যবহার করেন যার দ্বারা

প্রমাণিত হয় তিনি এইগুলি জানেন না তাহলে কি হাউস অসহায় হয়ে এই সমস্ত ব্যবস্থা দেখে যাবে, না অ্যাকোর্ডিং টু রুলস্, না অ্যাকোর্ডিং টু প্রিসিডেন্স চলবে? আপনি যদি বলেন এই পয়েন্ট অফ অর্ডার সাভার এখানে হাজির হবার পর উত্থাপন করলে সঙ্গত হয় তাহলে তা করবো। আমরাও চাই তার বক্তব্য শুনতে। আমি চাইব না যে তার অনুপস্থিতিতে এটা আলোচনা করতে। আপনি যদি চান আমি পরে বলব।

**মিঃ ডেপুটি স্পীকার :** Let the Leader of the opposition come to the House and then you will raise this.

**শ্রী দেব রঞ্জন সেন :** আমরা সংবাদপত্রে দেখলাম যে কংগ্রেস বেঞ্চের মাননীয় সদস্যরা বয়কট করছেন। কিন্তু আমরা প্রত্যক্ষ ভাবে দেখলাম কংগ্রেসী সদস্যরা বিধানসভায় এসেছেন এবং এ্যাটেনডেন্স রেজিষ্টারে সই করেছেন। আমি আপনার কাছ থেকে একটি স্পেসিফিক রুলিং চাই বিধানসভা বয়কট করা আইনসঙ্গত হয়েছে কিনা যদি তারা অ্যাটেনডেন্স রেজিস্টারে সই করেন?

**মিঃ ডেপুটি স্পীকার :** দেববাবু যে পয়েন্টে অফ অর্ডার রেস করেছেন তাতে আমি মনে করি যদি কোন মেম্বার, এম.এল.এ. রেজিস্টারে সই করেন তাহলে সেই সই করার পর এটা মেনে নেওয়া যাবে যে তিনি হাউস এ্যাটেন্ড করেছেন, ওয়াক আউট করছেন না।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** গতকাল যে দুঃখজনক ঘটনা ঘটে গেছে তার জন্য আমরা সকলে দুঃখিত। গতকাল থেকে এ্যাসেম্বলীর বিরোধী পক্ষের সদস্যরা উপস্থিত হচ্ছেন না যার ফলে এ্যাসেম্বলী নির্জীব হয়ে যাচ্ছে। আমরা কিছু কথাবার্ত্তা বিরোধী দলের নেতার সঙ্গে চালাচ্ছি। একটা আপোষ হওয়া দরকার। তারা আসুন এটা আমাদের কাম্য। আমরা আশা করবো ইতিমধ্যে কোন তিক্ততা সৃষ্টি না করে বিধানসভা সুষ্ঠুভাবে চালাবার জন্য আপনার মাধ্যমে আবেদন করছি। ইতিমধ্যে যে প্রিভিলেজ মোশানগুলি উঠেছে সে সম্বন্ধে স্পীকার সাহেব বললেন যে তাদের সঙ্গে ব্যক্তিগত ভাবে কথা বলে তিনি প্রিভিলেজ মোশানগুলির ব্যবস্থা করবেন। সুতরাং এই বিষয়ে স্পীকার সাহেবেরও একটা আগ্রহ আছে। আর কোন তিক্ততা না করে বিধানসভা সুষ্ঠভাবে চলুক এটা আমাদের কাম্য।

**মিঃ ডেপুটি স্পীকার :** মেম্বার যদি রেজিষ্টারে সই করে থাকেন তার মানে হচ্ছে তিনি হাউস এ্যাটেন্ড করেছেন, ওয়াক আউট, বয়কট করছেন না।

**[1.30–1.40 p.m.]**

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে সভায় অনেকে বলেছেন যে অপোজিসান একটা বৃহত্তম দল, তাদের অনুস্থিতিতে বিধান সভার নর্ম্যাল ফাংকসানিং যে হচ্ছে না এটা সবাই স্বীকার করবেন এবং এটা বাঞ্ছনীয় কারোর কাছে নয়। এই ব্যাপারে অবিলম্বে এই অচলাবস্থার যাতে অবসান হয়, হাউসে স্বাভাবিক অবস্থা যাতে ফিরে আসে তারজন্য আমার প্রস্তাব সকলের তরফ থেকে সেই প্রচেষ্টা এবং উদ্যোগ নেওয়া বাঞ্ছনীয়। সেদিক থেকে মাননীয় অধ্যক্ষ মহাশয় এই ব্যাপারে সর্বদলীয় বৈঠকের যে কথা বলেছেন যেটা আমরা খবরের কাগজে দেখলাম সেটা নিশ্চয়ই খুব গ্রহণযোগ্য। উইদাউট এন্টারিং ইনটু কনট্রোভার্সি, কোন কনট্রোভার্সির মধ্যে আমি নিজেকে ইনভল্ভ করতে চাই না, আমি বলতে চাই অবিলম্বে এই অচল অবস্থার অবসান ঘটানর জন্য সমস্ত পক্ষ একসঙ্গে বসা বাঞ্ছনীয়। আমরা খবরের কাগজে দেখলাম মাননীয় অধ্যক্ষ মহাশয় সেই প্রস্তাব রেখেছেন।

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ :** মিঃ ডেপটি স্পীকার, স্যার, আমাদের বিধায়ক ভক্তি বাব দেবপ্রসাদ

বাবু যে কথা বলেছেন আমাদের বিধান সভা যাতে ভাল ভাবে চলে তা আমিও চাই। কিন্তু প্রশ্ন হচ্ছে প্রধান বিরোধী দলের পলিসি হচ্ছে বিধান সভাকে চলতে না দেওয়া। এই পলিসি যদি থাকে তাহলে শত চেষ্টাতেও হবে না। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ, প্রধান বিরোধী দল এবং সংবাদপত্রের দায়িত্ব আছে পার্লামেন্টারী ডেমোক্রাসিতে যাতে বিধানসভা শান্তভাবে চলতে পারে তারজন্য আবহাওয়া তৈরী করা।

## MENTION CASES

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে ট্রান্সপোর্ট মিনিষ্টারের দৃষ্টি আকর্ষণ করছি। মেচেদা থেকে দীঘা যে গুরুত্বপূর্ণ সড়ক সেই সড়কে প্রায় শতাধিক বাসের পার্মিট দেওয়া হয়েছে। কিন্তু দুঃখের বিষয় সন্ধ্যা ৭টার পরে মেচেদা থেকে কোন গাড়ী দীঘা পর্যন্ত যাচ্ছে না এবং দীঘা থেকেও এই মেচেদাগামী কোন গাড়ী আসছে না। এর ফলে যাত্রীদের খুব অসুবিধা হচ্ছে। এই প্রসঙ্গে গত ৪/৫ মাস ধরে ডি এম, আর টি এ'র কাছে আবেদন নিবেদন করা হয়েছে, ডি এল সি সি'র মিটিংএ পর্যন্ত আলোচিত হয়েছে কিন্তু সেই পূর্বাবস্থা এখনও আছে ও বাস মালিকরা তাদের ইচ্ছা অনুযায়ী গাড়ী বন্ধ করে দিচ্ছে, আবার ইচ্ছা অনুযায়ী চালাচ্ছে। সেই যে অরাজকতা চলছে সেজন্য যাত্রী সাধারণের সুবিধার্থে ট্রান্সপোর্ট মিনিষ্টারের কাছে আবেদন জানাচ্ছি তিনি যেন অবিলম্বে এই বিষয়ে ব্যবস্থা নেন, না হলে যাত্রীরা বিক্ষুব্ধ হয়ে নানা রকম অঘটন ঘটাতে পারে।

**শ্রী কুমুদ রঞ্জন বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের সুন্দরবনের সন্দেশখালির কোড়াকাটি গ্রামে যে উপ-স্বাস্থ্য কেন্দ্র আছে সেই উপ স্বাস্থ্য কেন্দ্র আজ ৩ বছর বন্ধ, কারণ, পূর্ণ সংস্কারের প্রয়োজন। এই বিষয়টা এর পূর্বে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে এনেছি, কিন্তু আজ পর্যন্ত তার কোন ব্যবস্থা হয়নি।

সেখানকার জনসাধারনের তরফ থেকে আমি মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি এই উপ স্বাস্থ্য কেন্দ্রটি ৪/৫টি গ্রাম পঞ্চায়েতের মধ্যস্থলে অবস্থিত এবং এটাই ওখানকার জনসাধারণের একমাত্র চিকিৎসার ভরসাস্থল। কাজেই আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি অবিলম্বে এই উপস্বাস্থ্য কেন্দ্রটির পূর্ণ সংস্কার করুন এবং সেখানে ডাক্তার কমপাউন্ডার যাতে আসেন তা ব্যবস্থা করুন।

**শ্রী হাজারী মোহন বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। মুর্শিদাবাদ জেলার সাগরদিঘী তপশীল কেন্দ্রে সাগরদিঘী বি.ডি.ও অফিস থেকে রতনপুর এই ৪ কি.মি. রাস্তা অনুমোদন লাভ করেছে। ১৯৮৩ সালে এর জন্য টেন্ডার দেওয়া হয় এবং এই কাজটি একজন কনট্রাক্টর নেয়। দুঃখের সঙ্গে জানাচ্ছি, ৪ কিলোমিটার এই রাস্তাটির মাত্র ১ কিলোমিটার হয়েছে এবং বাকী ৩ কিলোমিটার এখনও হয়নি। একজিকিউটিভ ইঞ্জিনীয়ার বলেন কনট্রাক্টরকে পাওয়া যাচ্ছেনা। দিনের পর দিন চিঠিপত্র দেওয়া হচ্ছে কিন্তু কনট্রাক্টরের কোন পাত্তা নেই। এই রাস্তাটি পুরোপুরি নির্মিত না হবার জন্য সেখানকার মানুষ খুবই অসন্তুষ্ট । অবিলম্বে যাতে রাস্তাটি নির্মিত হয় তার জন্য আমি পুর্তমন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি এবং তার দ্রুত হস্তক্ষেপ কামনা করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, বহরমপুর শহরে একটা ফিডার ডেয়ারি তৈরী হয়েছে এবং ৩ মাস আগে তার জন্য টেন্ডার হয়ে গেছে। পশ্চিমবঙ্গ সরকার হচ্ছে

এই ফিডার ডেয়ারির গ্যারান্টর। এটা তৈরী করবার জন্য ন্যাশানাল ডেয়ারি ডেভলপমেন্ট বোর্ড টাকা দিয়েছিল। কিন্তু আমরা বুঝতে পারছিনা দীর্ঘদিন পূর্বে ট্রায়াল হয়ে যাওয়া সত্বেও কেন এই ফিডার ডেয়ারিটি চালু হচ্ছে না। মুর্শিদাবাদ জেলায় যে সমস্ত কৃষক কো—অপারেটিভ সোসাইটি আছে তারা এই রাজ্যে ৫০/৬০ হাজার লিটার দুধ সরবরাহ করে যাচ্ছে এবং এই ফিডার ডেয়ারী হলে তারা প্রায় ১ লক্ষ লিটার দুধ সরবরাহ করতে পারত। আমরা জানিনা কোন বাধার জন্য এটা চালু হতে পারছে না এবং রাজ্য সরকারই বা সেই বাধা দুর করতে পারছেন না কেন বা এটা চালু করছেন না কেন? আমি আমাদের মন্ত্রী অমৃতেন্দু মুখার্জীকে অনুরোধ করছি অবিলম্বে ফুল ক্যাপাসিটি সহ এটা চালু করবার ব্যবস্থা করুন।

**শ্রী গৌর চন্দ্র কুন্ডু:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, গত পরশুদিন কংগ্রেস পক্ষের সদস্য শ্রীঅমর ভট্টাচার্য মহাশয় কুপার্শ ক্যাম্প সম্বন্ধে এখানে যা বলেছেন সেটা দেখছি তিনি কিছু না জেনেই বলেছেন। আমি এই বিষয়ে আমাদের পুর্নবাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। ১৯৭৪ সাল থেকে ভারত সরকার উদ্বাস্তুদের ডোল বাবদ যে টাকা দিত সেটা বন্ধ করে দেয় এবং তার ফলে রাজ্য সরকার এর সমস্ত দায় দায়িত্ব গ্রহণ করে। ১৯৬৬ সালে এখানে যখন কংগ্রেস সরকার ছিল তখন সরকারের চিফ মিনিষ্টার পি সি সেন হাজার হাজার উদ্বাস্তুদের ডোল বন্ধ করে দিলেন কারণ তারা দন্ডকারণ্যে যেতে অস্বীকার করেছিল। দন্ডকারণ্যে যায়নি এমন উদ্বাস্তু পরিবারের সংখ্যা কুপার্শ ক্যাম্পে হচ্ছে ৩৭৯টি। কেন্দ্রীয় সরকারের সঙ্গে লেখালেখি করে তাদের পারহেড ৭ হাজার টাকা দেবার ব্যবস্থা হয়েছে এবং তারা ওই কুপার্শ ক্যাম্পেই পুর্নবাসন পাবে এই সিদ্ধান্তও হয়েছে।

**[1.40–1.50 p.m.]**

এবং কাজ চলছে। রানাঘাটের মহকুমা শাসককে নিয়ে একটা কমিটি তৈরী হয়েছে এবং তাতে এম.এল.এ.রাও আছে। অমরবাবু এখানে এই বিধানসভায় কুম্ভীরাশ্র ফেললেন। যাতে নদীয়ার চামতা ক্যাম্পে না যায় ঐ ৩৯টি পরিবার তার জন্য তার দলের লোকেরা তাদের প্ররোচনা দিচ্ছে। এবং তারা ইচ্ছাকৃত ভাবে একটা বাধার সৃষ্টি করছে। ঐ ৩৯টি ফেমিলিকে নদীয়াব চামতায় নিয়ে যাবার জন্য সরকার ব্যবস্থা নিয়েছেন। কংগ্রেসীরা তাদের সেখানে থেকে যেতে বলায় তারা সেখান থেকে যাচ্ছে না। এবং সরকার থেকে যে ডোল ইত্যাদি বন্ধ করে দিয়েছে তাতে তাদের বলা হয়েছে ঐ চামতা ক্যাম্পে চলে গেলেই তাদের বকেয়া ডোল ইত্যাদি দিয়ে দেওয়া হবে। আর যদি তারা বাইরে চলে যেতে চায় তাহলে তাদের ৫ হাজার টাকা দিয়ে দেওয়া হবে। এই কথাও সরকার থেকে বলে দেওয়া হয়েছে। কিন্তু কংগ্রেসীরা বাধা সৃষ্টি করছে এবং নানা রকম যড়যন্ত্র করছে। ওরা বাইরে এক রকম কাজ করছে আর এখানে এসে অন্য রকম কথা বলছে। তারা বামফ্রন্ট সরকারকে হেয় করার জন্য এই সব কাজ করছে। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যাতে ঐ কুপার্শ কলোনী ক্যাম্পে পরিণত হয় তার ব্যবস্থা করুন, আমরা আপনার সঙ্গে সহযোগিতা করবো।

**শ্রী সুভাষ বসু:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। অনেক বার আমি এই হাউসে বলেছি। কিন্তু সেই নরক যন্ত্রনা যাত্রী সাধারন ভোগ করেই চলেছে. শিয়ালদাতে ৩৮২টি চলে। তার মধ্যে একটিতেও পাখা নেই লাইট আছে জ্বলে না। যাত্রীরা ৯ লক্ষ যাত্রী এই দুঃসহ যন্ত্রনা ভোগ করছে। অনেক দিন ধরেই এই দুর্ভোগ তারা ভোগ করছে। একটি ট্রেনও ঠিকমত ছাড়ে না, ঠিকমত পৌছায় না। কর্তৃপক্ষকে বার বার জানানো হয়েছে, কিন্তু কোন ফল হয় নি। তাই আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি যে তিনি যেন কর্তপক্ষকে এই ব্যাপারে উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য আদেশ দেন।

**শ্রী লক্ষ্মীকান্ত দে :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি। আমার অঞ্চল ৩৭ নং ওয়ার্ডে পাটোয়ার বাগানে একটি পার্ক আছে। সেই পার্কের কিছু জমি কংগ্রেসীরা সমাজবিরোধীরা এবং কংগ্রেস কর্মীরা জোর করে জবরদখল করে রেখে সেখানে ব্যবসা করছে। গতকয়েকদিন ধরে নারায়ন রায় সমাজ কল্যান সমিতির পলি ক্লিনিক এবং হেলথ্ ক্লিনিককে কেন্দ্র করে একটা এ্যাবেনডান প্লাটফর্ম নিয়ে কাগজ এবং কংগ্রেসীরা চোখের জল ফেললেন। আমি অনুরোধ করছি স্যার, এই পাটোয়ার বাগান পার্কটির ব্যাপারে একটু চোখের জল ফেলুন। মাননীয় পৌর মন্ত্রীর কাছে আমার অনুরোধ এদের অবিলম্বে এই বেআইনী দখলদারদের উচ্ছেদ করে পার্কটির যাতে সুন্দরভাবে করা যায় তার ব্যবস্থা করুন।

**শ্রী অবিনাশ প্রমানিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মৎস ও সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার বলাগড় থানার তাঁতীপাড়া মৎসজীবি সমিতি, তারা এফ.এফ.ডি.এ স্কীমে সমবায় ব্যাঙ্ক থেকে ২ লক্ষ ৪০ হাজার টাকা নিয়ে ৬ হেক্টর মত একটা জলা জলকর নিয়ে একটা মাছ চাষের স্কীম করে। কিন্তু ওখানকার স্থানীয় কংগ্রেসের পক্ষ থেকে প্রথমে জোর জবরদস্তী করে বাধা দেবার চেষ্টাকরে। এই নিয়ে বি.ডি.ও অফিসে বি.ডি.ও 'র সঙ্গে আলোচনা হয় এবং একটা মিমাংসা হয় যে তারা বাধা দেবে না। কিন্তু এখন সেই স্কীমটা নিয়ে তারা হাইকোর্টে ইনজাংশন করে দিয়েছে। এর ফলে সেই স্কীমটা অর্ধেক হয়ে পড়ে রয়েছে। যদি সেই স্কীমটা না করতে দেওয়া হয় তাহলে ঐ সমস্ত তাঁতীরপাড়ার মৎসাজীবিরা , তারা যে সমবায় ব্যাঙ্ক থেকে ঋণ নিয়েছে, সেই টাকা তারা পরিশোধ করতে পারবে না, স্কীমটা নষ্ট হয়ে যাবে। যে স্কীমটা হলে আজকে ওখানকার কয়েকশত মৎস্যজীবী পরিবার তাদের জীবিকার ব্যবস্থা করে নিতে পারতো এবং আজকে পশ্চিমবঙ্গে যে মাছের সমস্যা, সংকট, সেই মাছের উৎপাদন হতে পারতো। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রী এবং সমবায় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষন করছি, অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করে ঐ হাইকোর্টের ইনজাংশন তোলবার ব্যবস্থা করুন।

**শ্রী শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শেওড়াফুলি বৈদ্যবাটি অঞ্চলে প্রীতি পেপার বোর্ড বলে একটা ছোট কারখানা গত দেড় বছর যাবৎ বন্ধ হয়ে রয়েছে। এই কারখানায় প্রায় ১২০/১২৫ জন শ্রমিক কাজ করতো। এই কারখানার মালিক মিঃ আগরওয়াল, তার এই রকম আর একটি কারখানা বেহালায় হয়েছে। এই কারখানাটি এই কারখানার মালিক বন্ধ করে রেখেছেন, যার ফলে শ্রমিকরা অত্যন্ত অসুবিধায় পড়েছে, শ্রমিকদের মধ্যে কয়েকজন ইতিমধ্যেই মারা গেছেন এবং এর মধ্যে কয়েকজন চিকিৎসার অভাবে পঙ্গু হয়ে পড়ে রয়েছেন। সুতরাং এই সব কর্মীদের যে সমস্ত প্রভিডেন্ট ফান্ডের টাকা মালিক মেরে রেখেছে, তা তাদের ফিরিয়ে দেবার ব্যবস্থা করার জন্য এবং এই কারখানাটি খোলানোর জন্য আমাদের ইউনিয়নের পক্ষ থেকে আমি এবং হুগলি জেলা সিটু ইউনিয়নের দিলীপ চ্যাটার্জী, আমরা গিয়েছিলাম মালিকের কাছে। কিন্তু কোন অবস্থাতেই কারখানাটি খোলানো যাচ্ছে না। এর আগে দু তিন বার কারখানাটি বন্ধ হয়ে গিয়েছিল, আবার খোলানোও হয়েছিল। ব্যাঙ্ক থেকে কোম্পানির মালিক টাকাও পেয়েছিলেন, কিন্তু আবার বন্ধ হয়ে গেছে। কারন মালিকের অবিশ্বাস্য চাহিদা হচ্ছে প্রতিদিন তিন টন করে উৎপাদন করতে হবে। অথচ ঐ কারখানার যে মেশিনের অবস্থা তাতে কোন ক্রমেই তিনটন উৎপাদন হতে পারেনা। এই রকম একটা সাংঘাতিক অবস্থার মধ্যে পড়ে রয়েছে ঐ কারখানার শ্রমিকরা। তাই আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি, তিনি অবিলম্বে ঐ কারখানাটি খোলার ব্যবস্থা করুন।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। বাঁকুড়া জেলার ওনদায় গ্রামীন বিদ্যুৎ প্রকল্প সেখানে দীর্ঘদিন ধরে চালু হয়েছে এবং বৈদ্যুতিকরণের কাজ শেষ করেছে দীর্ঘদিন আগে, বাড়িতে বাড়িতে ইলেকট্রিক ওয়্যারের কাজ হয়ে গেছে, লাইট পোস্ট বসে গেছে, কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, অফিসারদের চক্রান্তের ফলে সেখানে বাড়িতে বাড়িতে বিদ্যুৎ দেওয়া সম্ভব হচ্ছে না। আমি মন্ত্রী মহাশয়কে ইতিপূর্বে অনুরোধ করেছি এবং আবার আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ প্রার্থনা করছি যাতে এই আমলাতন্ত্রের এই জট ছাড়িয়ে যাতে ঐ অঞ্চলে গ্রামে গ্রামে যেখানে বিদ্যুৎ লাইন চলে গেছে, সেই সব অঞ্চলে বিদ্যুৎ দেবার ব্যবস্থা করুন।

**[1.50–2.00 p.m.]**

কারন আমরা শুনেছি যে গ্রামীন বিদ্যুত প্রকল্প তারা নাকি বিদ্যুৎ পর্ষদকে সেটা হ্যান্ড ও ভার করেনি। এই একটা টেকনিক্যাল ডিফিকাল্টিজের জন্য আটকে আছে। সেখানে অনেক তার ইত্যাদি চুরী হয়ে গেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের হস্তক্ষেপ করতে বলেছি যাতে অবিলম্বে সেখানে বিদ্যুৎ পৌঁছে যায় তার ব্যবস্থা করার জন্য।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষন করছি। উলুবেড়িয়া শহরে কেরোসিন তেলের অভাব দেখা দিয়েছে। হায়ার সেকেন্ডারী পরীক্ষা আরম্ভ হয়েছে, কার্ড পিছু দুই লিটার তেল পাওয়া যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৩০/৩/৮৫ তারিখে বনসীমলা গ্রামপঞ্চায়েতের একটা ডিলার, তার নাম নিতাই দে ২ শত লিটার অর্থাৎ এক ব্যারেল তেল একটা সাইকেল ভ্যানে করে নিয়ে যাচ্ছিল। ঐ গ্রামের গ্রামপঞ্চায়েতের সদস্য, প্রধান, সাধারণ মানুষ এবং বামফ্রন্টের কর্মীরা ঐ ডিলারকে ব্যারেল সমেত হাতে নাতে ধরে এবং কাগজে লিখে নেয় এবং থানায় চালান দেওয়া হয়। ঐ ভ্যানওয়ালাকে এ্যারেষ্ট করা হয়েছে এবং তেলের ব্যারেল সমেত ভ্যান জমা পড়েছে। কিন্তু এখনও পর্যন্ত ডি.বি. ঐ কেসের তদন্ত করছে না। আজকে যখন তেলের ক্রাইসিস, ছাত্ররা তেল পাচ্ছেনা সেখানে বামফ্রন্টকে অপ্রীয় করার জন্য এক শ্রেনীর রাজনৈতিক দল চক্রান্ত করছে। তাই, আমি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষন করছি যাতে অবিলম্বে ডি.বি তদন্ত করে এবং উপযুক্ত দোষীকে শাস্তি দেওয়া হয়।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি একটা গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি। আরামবাগ মহকুমায় প্রায় এক হাজার মানুষ প্রতি ৬৫ জন কুষ্ঠ রোগে ভুগছে। ১৯৮২ সালে এখানে কুষ্ঠ রোগের একটা হাসপাতালের জন্য প্রায় ৯ লক্ষ টাকা মঞ্জুর হয়। কিন্তু কুষ্ঠ রোগের হাসপাতাল এখনও হচ্ছে না। যার ফলে ঐ এলাকার মানুষকে বাঁকুড়ার গোরীপুরে যেতে হচ্ছে। কাজেই এই কুষ্ঠ রোগের হাসপাতালের কাজ যাতে শুরু করা হয় তার জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। হাওড়া জেলার শ্যামপুর থানার বড়াগ্রামে একটি উপস্বাস্থ্য কেন্দ্র আছে। সেই উপস্বাস্থ্য কেন্দ্রে ৪টি বেড মঞ্জুর হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত সেটা খোলা হয়নি। সেখানে কোন ডাক্তার নেই। ডাঃ গুপ্ত নামে একজন ডাক্তার ছিলেন, তার বাড়ী বাংলাদেশে। তিনি বাংলাদেশে গিয়েছিলেন এবং সেখান থেকে ইরানে চলে যান। বর্তমানে যে ডাক্তার আছেন, তার নাম দেবী দাস ব্যানার্জী। তিনি আবার পোষ্টিং ঝুনঝুনি হাসপাতালে এবং তিনি ডিসবার্সিং এবং ড্রইং অফিসার। তিনি এখানে আসছেন না। ঔষুধ পত্র সবই লক আপে রয়েছে. সেই ওষুধগুলি যাতে

জনসাধারণের সেবায় লাগে সেই ব্যবস্থা করা দরকার। আমি সে জন্য আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী দৃষ্টি আকর্ষন করছি যাতে অবিলম্বে যাতে বেড়গুলি খোলা যায় এবং স্বাস্থ্য কেন্দ্রটি যাতে সুষ্ঠভাবে চলে তার দিকে দৃষ্টি দেবেন।

**শ্রী খারা সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মধ্যশিক্ষা পর্ষদের শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। পশ্চিম দিনাজপুর জেলার তপন থানার করদহ মৌজায় অভিভাবকরা একটি মাধ্যমিক বালিকা বিদ্যালয় স্থাপন করেছেন যাতে ছাত্রীদের পড়াশুনার সমস্যা দূর করা যায়। সেখানে তপশীল এবং আদিবাসী ছাত্র ছাত্রীর সংখ্যা প্রায় ২১১জন কাজেই এই স্কুলটি যাতে অবিলম্বে অনুমোদন করা যায় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে বহু জায়গায় এখনো পর্যন্ত ব্যাক্তিগত রেশন কার্ড বিলি করা সম্ভব হয় নি। প্রত্যেকটি পঞ্চায়েতের কোথাও শতকরা ৫০ ভাগ, কোথাও শতকরা ৭৫ ভাগ বিলি করা সম্ভব হয়েছে। এবং বাকি অংশের যে কার্ড প্রয়োজন সেটা তারা সরবরাহ পান নি। আমরা অনেক দিন থেকেই শুনে আসছি সরবরাহ দেওয়া হবে। কার্ড এখন ছাপতে দেওয়া হয়েছে। ছাপা হলেই সরবরাহ করা হবে। কিন্তু আজ পর্যন্ত তা সম্ভব হয়নি। এই নিয়ে পঞ্চায়েত প্রধান খুব বিপাকে পড়েছেন। পুরাতন পারিবারিক রেশন কার্ডগুলি শত ছিন্ন, জরাজীর্ন হয়ে গেছে। সেগুলিকেও বদলে দেওয়া হচ্ছে না। সেই সমস্ত কার্ডও স্টক নেই। তাই আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি, বর্তমানে এই যে অবস্থা চলছে সেটাকে কাটিয়ে ওঠার জন্য আপনি উপযুক্ত ব্যবস্থা নিন।

**শ্রী দেব নারায়ন চক্রবর্ত্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ্য করতে চাই পান্ডুয়া থানার আদিবাসী এবং তপশীলি এলাকার মানুষের মাঝখানে কিছু সমাজবিরোধি ছেলে চুরি করার ঘটনাকে কেন্দ্র করে এমন একটা প্যানিক সৃষ্টি করেছে যার ফলে কয়েকদিন ধরে দেখা যাচ্ছে ঐ এলাকার নিরীহ মানুষরা কিছু কিছু জায়গায় নিগৃহীত হয়ে যাচ্ছে। এই বিষয়ে ঐ এলাকার পঞ্চায়েত এবং অন্যান্যরা উদ্যোগ নিয়ে শান্ত পরিবেশ ফিরিয়ে আনার চেষ্টা করছেন। আমি তাই আপনার মাধ্যমে অনুরোধ করছি তথ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এই বিষয়ে সংবাদপত্র ও রেডিও মারফৎ সাধারণ মানুষকে আশ্বস্ত করুন এবং সাধারণ মানুষ যাতে নিজেরাই নিজেদের হাতে আইন তুলে না নেন সেই অনুরোধ জানিয়ে বিষয়টির মোকাবিলা করুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কয়েকটি সংবাদপত্রের শিরোনাম উল্লেখ্য করে ভারত সরকারের কথা এবং কাজের মধ্যে ফারাক কতটা, সেই বিষয়ে আমি সভার দৃষ্টি আকর্ষন করছি। স্যার, ১৭/১/৮৫ তারিখে যুগান্তরের ৩ কলমের শিরোনামে হচ্ছে, 'পশ্চিমবঙ্গের প্রতি কোন বৈষম্য করব না, জ্যোতিবাবুকে রাজীব' ১/২/৮৫ তারিখে ষ্টেটম্যানের ২য় কলমের শিরোনাম হল "All Committments of ghani to be met Railway Minister, Mr. Bansilal declared at Calcutta Airport on Thursday i.e. 31.1.85.

৫/৩/৮৫ তারিখে গনশক্তির তৃতীয় কলমের শিরোনাম হল, " কেন্দ্রীয় সরকারের ঘোষনা --- পশ্চিমবঙ্গের সব কটি রেল প্রকল্প বাতিল" মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি তাই আপনার মাধ্যমে এই সভার দলমত নির্বিশেষে সকল সদস্যের কাছে আবেদন জানাব, পশ্চিমবাংলার প্রতি ভারত সরকারের এই আচরনের বিরুদ্ধে প্রতিবাদ জানাতে ঐক্যবদ্ধভাবে সকলে এগিয়ে আসুন। আমরা দেখছি এই ভাবে প্রতিশ্রুতি দেওয়া হচ্ছে এবং সেগুলিকে নস্যাৎ করে দিয়ে পশ্চিমবাংলার

প্রতি বৈষম্য মূলক আচরণ করা হচ্ছে। তাই সকলেরই একযোগে এর বিরুদ্ধে আন্দোলন, প্রতিবাদ জানানোর প্রয়োজন আছে বলে আমি মনে করছি এবং এই বিষয়ে প্রতিবাদ জানানোর জন্য আমি বিরোধী সদস্যদের কাছেও আবেদন জানাচ্ছি।

**Mr. Deputy Speaker :** Mention cases are over. Now, shri Deb Narayan Chakraborty will present the Ninth Report of the Committee on Subordinate Legislation.

Presentation of the Ninth Report of the Committee on Subordinate Legislation (1984-85).

**Shri Deb Narayan Chakarborty**, Chairman, Subordinate Legisalation committee : Sir, I beg to present the Ninth Report of the Committee of the Committee on Subordinate Legislation 1984-85.

## ZERO HOUR

**[2.00 – 2.10 p.m.]**

**শ্রী বামাপদ মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি কেন্দ্রীয় সংস্থা বার্ন ষ্টান্ডার্ড লিমিটেড, তারা তাদের দুর্গাপুর এবং রানীগঞ্জের ইউনিট যেখানে ১২ শো শ্রমিক কাজ করেন, ২০ তারিখ থেকে সেটা ক্লোজার ঘোষনা করেছেন। স্যার, আমাদের এই হাউসের একশো জন এম.এল.এ, তারা প্রধানমন্ত্রীর কাছে একটি চিঠি পাঠিয়েছেন যাতে এই ক্লোজার না হয় তা দেখার জন্য। আমি সেই চিঠির একটি কপি আপনাকে দিয়ে প্রর্থনা জানাচ্ছি, আপনি লোকসভার স্পীকারের মারফত এটি প্রধানমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবার ব্যবস্থা করুন।

**শ্রী সৈয়দ মোয়াজ্জাম হোসেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৮শে মার্চ, বর্তমান কাগজে মেদিনীপুর জেলার পিংলা থানার জনৈক পুলিস জানার একটি ঘটনা নিয়ে অসত্য সংবাদ প্রকাশিত হয়েছে, জনস্বার্থের খাতিরে আমি এই সভায় তার প্রতিবাদ জানাচ্ছি। স্যার, সেখানে বলা হয়েছে, সি পি.এম. পার্টির অত্যাচারে পুলিন জানা মারা যায়। ঘটনা সম্পূর্ন অসত্য। ওখানে তাকে জোতদার বলে বলা হয়েছিল, সেটা তিনি বলছেন, জোতদার নয়, বড় চাষী। স্যার, সি.পি.এম. পার্টি থেকে তাকে বয়কট করা হয়নি, আসল ঘটনা হচ্ছে ঐ লোকটি একজন অসামাজিক লোক ছিল। ঐ লোকটি কি রকম অসামাজিক ছিল তা স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন। তার তিনটি স্ত্রী আছে বলে কাগজে লেখা হয়েছে কিন্তু আসল ঘটনা হচ্ছে, তার দুটি স্ত্রী . আর একটি হচ্ছে নিজের ছেলের স্ত্রী। ছেলেকে তাড়িয়ে দিয়ে তাকে সে বিবাহিত স্ত্রীর মতন রেখেছিল। শুধু তাই নয়, তার নিজের মেয়েকে অন্তসত্তা অবস্থায় রেজিষ্ট্রি করে বিয়ে করার জন্য সে মেদিনীপুর কোর্টে নিয়ে গিয়েছিল। গ্রামবাসীরা তাকে বাধা দেয় এবং তাকে বয়কট করে। সি.পি.এম. পার্টি এর সঙ্গে জড়িত ছিল না। স্যার, তার সিলিং এর উর্দ্ধে অনেক জমি ছিল, তার যে সমস্ত জমি ভেষ্ট হয়েছিল সে ভেষ্ট জমিগুলি গরিব মানুষদের মধ্যে বিলি করা হয়। সে এর বিরুদ্ধে অনেক মামলাও করেছিল। এটা স্যার, একটা গ্রামীন সামাজিক ব্যাপার। এই ব্যাপারটির মীমাংসার জন্য বিভিন্ন দলের লোকেরা সেখানে ছিলেন এবং এমন কি প্রাক্তন কংগ্রেস এম.এল.এ ও ছিলেন। সি.পি.এমকে হেয় করার জন্য এই ভাবে অপপ্রচার করা হয়েছে, আমি এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি।

**শ্রী গৌর কুন্ডু :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি আপনার

মাধ্যমে মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, গোয়া মুক্তি সংগ্রামের অমর শহীদ, নিত্যানন্দ সাহা আমাদের এই পশ্চিমবঙ্গের অধিবাসী ছিলেন। নদীয়া জেলার পায়রাডাঙ্গাতে তার বাড়ী। সেখানে তার কোন ভাই, টাই থাকেন না, কেবল তার বৃদ্ধা মা সেখানে মৃত্যু শয্যায় শায়িত হয়ে বসবাস করছেন। আমি স্যার, মনে করি, এ বিষয়ে রাজ্যসরকারের কিছু করনীয় আছে। স্যার, প্রীতিনগর কলোনী, যেখানে তার মা মৃত্যুশয্যায় শায়িত হয়ে আছেন সেখানে তার ভালোভাবে চিকিৎসার ব্যবস্থা করা যাচ্ছে না অর্থের অভাবের জন্য। মন্ত্রীসভার কাছে আমার অনুরোধ, অবিলম্বে এ বিষয়ে দৃষ্টি দিয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহন করুন।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, হুগলি জেলার গ্রামাঞ্চলের প্রতিটি থানাতে আজ তীব্র পানীয় জলের সংকট দেখা দিয়েছে, জলের লেয়ার সেখানে রীতিমত নেমে গিয়েছে। সাধারণ টিউবওয়েলগুলি থেকে সেখানে জল উঠছে না। অবিলম্বে স্যার, এ বিষয়ে সরকারের দৃষ্টি দেওয়া প্রয়োজন। গতবারে আর.ডব্লু. এস যে টিউবওয়েল তৈরী করেছিল সেগুলিতে সব পুরানো মাল মশলা এবং পাইপ লাগাবার জন্য ২/৩ মাসের মধ্যেই সেগুলি অকেজো হয়ে গিয়েছে। এর উপর এখন জলের লেয়ার নেমে যাওয়ায় তীব্র পানীয় জলের সংকট দেখা দিয়েছে। কাজেই স্যার, অবিলম্বে সরকারের এ ব্যাপারে নজর দেওয়া দরকার। তাছাড়া মানুষের স্নান ও অন্যান্য প্রয়োজনে এবং গরু বাছুর ইত্যাদির স্নান ও অন্যান্য প্রয়োজনে পুকুরগুলিতে জল ভরা দরকার। পুকুর গুলিতে জলে ভর্তি করার জন্য অবিলম্বে ডি.ভি.সি এবং অন্যান্য জায়গা থেকে জলের ব্যবস্থা করা দরকার। আমি স্যার, এ দিকে সরকারের দৃষ্টি আর্কষন করছি।

**শ্রী বীরেন বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। গত ৩০শে, মার্চ শিলিগুড়ির 'সুমন'টী ওয়্যার হাউসের মালিকরা শ্রমিকদের ন্যায় সংগত দাবীদাওয়ার আন্দোলনকে ধ্বংস করার জন্য বেআইনীভাবে সংস্থাটিতে লকআউট ঘোষনা করেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিলিগুড়িতে এই রকম প্রচুর ওয়্যার হাউস, টী ওয়্যার হাউস গড়ে উঠেছে। এই গুদাম গুলির মালিকরা এ গুলিতে শিলিগুড়িতে বিক্রিত চা রেখে দিয়ে লক্ষ লক্ষ টাকা মুনাফা করছে, অথচ শ্রমিক কর্মচারীদের ৩০০/৪০০ টাকার বেশী মাইনে দিচ্ছেনা। এই পরিস্থিতিতে যখন কর্মচারীরা আন্দোলন করবার জন্য প্রস্তুত হচ্ছে তখন উক্ত গুদামের মালিকরা সেখানে লক্ আউট ঘোষনা করেছে এবং শ্রমিকদের ন্যায় সংগত দাবীদাওয়ার আন্দোলনকে ধ্বংস করতে চাইছে। অবিলম্বে যাতে তারা লক্আউট প্রত্যাহার করে নেয় তার জন্য আমি মাননীয় শ্রম মন্ত্রীর বিষয়টির উপর দৃষ্টি আকর্ষন করছি, তিনি এ বিষয়ে মালিকদের উপর চাপ সৃষ্টি করুন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় উপাধক্ষ্য মহাশয়, আজকে কোন কোন সংবাদপত্রে একটি প্রকাশিত হয়েছে যে, পশ্চিমবাংলার মাননীয় রাজ্যপাল একটি বিবৃতিতে বলেছেন যে ইউনিয়ন শিক্ষা মন্ত্রক থেকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থা গ্রহণ করার কোন প্রচেষ্টা নেওয়া হচ্ছে না এবং এ প্রশ্ন ওঠে না। এই সংবাদে আরো প্রকাশিত হয়েছে যে গনী কমিশনের সুপারিশ অনুযায়ী তিনি বিশ্ববিদ্যালয়ের সমাবর্তনে বলেছেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের আর্থিক সমস্যার কথা চিন্তা করে কেন্দ্রীয়ভাবে এই বিশ্ববিদ্যালয়কে জাতীয় প্রতিষ্ঠান হিসাবে গ্রহণ করলে আর্থিক সমস্যার সমাধান হতে পারে। তার এই ভাষণ বিভ্রান্তি সৃষ্টি করেছে, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা অত্যন্ত গুরুতর বিষয় এবং জরুরী বিষয়, কারন কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থাকে গণতান্ত্রিকরণ করার ক্ষেত্রে কংগ্রেস এবং অন্যান্য কয়েমী স্বার্থ বাধা দিচ্ছে, বিরোধিতা করছে, সোরগোল তুলছে এবং কোন কোন জায়গায় প্রস্তাবও গ্রহণ করা হয়েছে। আমরা আরো জানি পূর্বতন রাজ্যপাল কলকাতা বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থাকে আরো গনতান্ত্রিক

করার জন্য বিধানসভা থেকে পাশ করা বিলটিতে স্বাক্ষর না করে রাষ্ট্রপতির কাছে পাঠিয়ে দিয়েছিলেন। কাজেই বিষয়টি অত্যন্ত গুরুতর, তাই আমি মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, প্রকৃত পক্ষে রাজ্যপাল কি বিবৃতি দিয়েছেন এবং বিশ্ববিদ্যালয়ের সমাবর্তনে কি বলেছেন? তার উভয় বক্তব্যই সভার সামনে উপস্থিত করা হোক, তাহলে তার ভিতর দিয়ে এই সভার এবং পশ্চিমবাংলার মানুষের উদ্বেগের নিরসন হবে।

**শ্রী নির্মল কুমার বোস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সাধন চট্টোপাধ্যায় যে বিষয়টি উল্লেখ্য করলেন সে বিষয়ে আমি তার অবগতির জন্য দু একটি কথা বলতে চাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে একাধিক সংবাদপত্রে মাননীয় রাজ্যপাল তথা কলকাতা বিশ্ববিদ্যালয়ের আচার্যের একটি মন্তব্যের প্রতি আমার ও দৃষ্টি আকৃষ্ট হয়েছে এবং তার মন্তব্যের আমার নামও উল্লেখ্য করা হয়েছে। সুতরাং মাননীয় সদস্য যখন বিষয়টি তুললেন তখন বিষয়টি পরিষ্কার করে বলা দরকার। এই হাউসে শিক্ষা খাতের ব্যয় বরাদ্দে দাবীর উপর আলোচনায় উচ্চ শিক্ষা সংক্রান্ত আমার জবাবী ভাষনে আমি আচার্যের নাম একবার ও করিনি। আমি এ কথা বলেছিলাম যে , এ রকম একটা চক্রান্ত চলছে যে, আমাদের মাতৃসম কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে রূপান্তরিত করার প্রস্তাবের আমি তীব্র প্রতিবাদ করছি। অতীতে এ রকম প্রচেষ্টা হয়েছিল এবং আমরা তাতে বাধা দিয়েছিলাম, এখনো দিচ্ছি এবং ভবিষ্যাতেও দেব। গত ২২শে মার্চ কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমাবর্তনে মাননীয় আচার্য তথা মাননীয় রাজ্যপাল বলেছেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়কে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে ঘোষনা করে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে রূপান্তরিত করা হোক এবং আজকে যে মন্তব্যটি প্রকাশিত হয়েছে তা থেকে আমার এই ধারনা হয়েছে যে, এটা তার ব্যক্তিগত মত। সুতরাং এটাকে কেন্দ্রীয় সরকারের মত বা ইচ্ছা বলে মনে করার কোন কারণ নেই। মাননীয় আচার্যও বলেছেন এটা তার ব্যক্তিগত মত। কিন্তু আমরা লক্ষ্য করছি, এই চেষ্টা চলছে, বেশ কয়েক বছর আগে যখন অধ্যাপক সত্যেন সেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের আচার্য ছিলেন তখন গনী কমিটির কথা উল্লেখ্য করে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সেনেটে প্রস্তাব এসেছিল সংবিধানের নির্দেশ অনুযায়ী জাতীয় গুরুত্বপূর্ন প্রতিষ্ঠান ইনস্টিটিউট অফ্ ন্যাশানাল ইমপর্টেন্স হিসাবে গ্রহণ করা হোক, অর্থাৎ এটা আর রাজ্য বিশ্ববিদ্যালয় থাকবে না দিল্লীর জহরলাল নেহেরু বিশ্ববিদ্যালয় বা বেনারস বিশ্ববিদ্যালয় বা আলিগড় বিশ্ববিদ্যালয়ের মত কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় হয়ে যাবে।

**[2.10–2.20 p.m.]**

সেদিনও আমরা বাধা দিয়েছি এবং সে কাজে আমরা সফল হয়েছি। পশ্চিমবঙ্গের বুদ্ধিজীবীরা দলমতনির্বিশেষে এটাকে সমর্থন করেছিলেন এবং সংবাদ পত্রও সমর্থন করেছিলেন। সেদিনও এই প্রস্তাবকে বর্জন করা হয়েছিল। কিন্তু সম্প্রতি লক্ষ্য করছি, পশ্চিমবঙ্গে যারা নিজেদের শিক্ষাবিদ্ রূপে জাহির করতে চান কেউ মানুন আর না মানুন তারা এই কথাগুলি বলে চলেছেন। কেন্দ্রের প্রাক্তন শিক্ষামন্ত্রী শ্রীমতি শীলা কলও এই মন্তব্য করেছিলেন। নানা জায়গায় এইকথাগুলি চলছে। তাই আমরা বিচলিত। রাজ্যের মতামত পুর্নবার তাই আমি পরিষ্কার করে দিতে চাই কলিকাতা বিশ্ববিদ্যালয় রাজ্যের বিশ্ববিদ্যালয় থাকবে। প্রত্যক্ষ এবং পরোক্ষ ভাবে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় করার চেষ্টা করা হলেও আমরা বাধা দেব, কিছুতেই হতে দেব না।

## Voting of Demands for Grants

## DEMAND No. 62

## Major Heads : 320 – Industries (Escluding Public Undertak-

**ings and Closed and Sick Industries), 520–Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525– Capital Outlay on Tele communication and Electronics Industries and 720– Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries).**

**Shri NIRMAL KUMAR BOSE** : Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 30,56,27,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "320– Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries). 520– Capital Outlay on Industrial Research and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries), 525– Capital Outlay on Tele communication and Electronics Industries and 720– Loans for Industrial Research and Development (Excluding Closed and Sick Industries)"

(This is inclusive of a total Sum of Rs 5,09,40,000 already voted on account in March, 1985.)

**DEMAND No. 64**

**Major Head : 328– Mines and Minerals**

**Shri NIRMAL KUMAR BOSE** : Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 43,63,000 be granted for expenditure under Demand No. 64, Major Heads : "328– Mines and Minerals".

(This is inclusive of a total Sum of Rs 7,28,000 already voted on account in March, 1985.)

**DEMAND No. 82**

**Major Head : 526–Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726– Loans for Consumer Industries (Excluding Public undertakings and Closed and Sick Industries).**

**Shri NIRMAL KUMAR BOSE** : Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 2,10,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Heads : 526–Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726– Loans for Con-

sumer Industries (Excluding Public undertakings and Closed and Sick Industries).

(This is inclusive of a total Sum of Rs 35,01,000 already voted on account in March, 1985.)

DEMAND No. 24

**Major Head : 258–Stationery and Printing**

**Shri NIRMAL KUMAR BOSE :** Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 5,14,53,000 be granted for expenditure under Demand No. 24, Major Heads : "258-Stationery and Printing".

(This is inclusive of a total Sum of Rs 85,76,000 already voted on account in March, 1985.)

DEMAND No. 75

**Major Head : 500–Investment in General Financial and Trading Institutions and 700–Loans to General Financial and Trading Institutions.**

**Shri NIRMAL KUMAR BOSE :** Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 83,00,000 be granted for expenditure under Demand No.75, Major Heads : "500–Investment in General Financial and Trading Institutions and 700–Loans to General Financial and Trading Institutions".

(This is inclusive of a total Sum of Rs 13,84,000 already voted on account in March, 1985.)

DEMAND No. 81

**Major Head : 523–Capital Outlay on Petrolium, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723– Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries).**

**Shri NIRMAL KUMAR BOSE :** Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 65,00,000 be granted for expenditure under Demand No.81, Major Heads : "523–Capital Outlay on Petrolium, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723– Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings

and Closed and Sick Industries)".

(This is inclusive of a total Sum of Rs 10,84,000 already voted on account in March, 1985.)

## DEMAND No. 76

**Major Head : 320–Industries (Public Undertakings), 505–Capital Outlay on Agriculture (Public Undertakings), 523–Capital Outlay on Petroleum Chemicals and Fertiliser Industries (Public Undertakings). 526– Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705– Loans for Agriculture (Public Undertakings), 722– Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723– Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726–Loans for Consumer Industries (Public Undertakings) and 734–Loans for Power Projects (Public Undertakings).**

**Shri NIRMAL KUMAR BOSE :** Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 26,52,20,000 be granted for expenditure under Demand No.76, Major Heads : "320–Industries (Public Undertakings), 505– Capital Outlay on Agriculture (Public Undertakings), 523–Capital Outlay on Petroleum Chemicals and Fertiliser Industries (Public Undertakings). 526– Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705–Loans for Agriculture (Public Undertakings), 722– Loans for Machinery and Engineering Industries (Public Undertakings), 723–Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726– Loans for Consumer Industries (Public Undertakings) and 734–Loans for Power Projects (Public Undertakings)".

(This is inclusive of a total Sum of Rs 4,42,06,000 already voted on account in March, 1985.)

## DEMAND No. 61

**Major Head : 320–Industries (Closed and Sick Industries), 522–Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526–Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529– Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722– Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723– Loans for Petroleum, Chemicals and Fertiliser Indus-**

**tries (Closed and Sick Industries) and 726– Loans for Consumer Industries (Closed and Sick Industries).**

**Shri NIRMAL KUMAR BOSE :** Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 12,95,20,000 be granted for expenditure under Demand No.61, Major Heads : "320–Industries (Closed and Sick Industries), 522–Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526–Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529– Capital Outlay on Other Industries (Closed and Sick Industries), 722– Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723– Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726– Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

(This is inclusive of a total Sum of Rs 2,15,89,000 already voted on account in March, 1985.)

**DEMAND No. 84**

**Major Head : 530– Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)**

**Shri NIRMAL KUMAR BOSE :** Sir, on the Recommendation of the Governor I beg to move that a sum of Rs. 1,82,00,000 be granted for expenditure under Demand No.84, Major Heads : "530–Investments in Industrial Financial Institutions (Excluding Public Undertakings)".

(This is inclusive of a total Sum of Rs 30,34,000 already voted on account in March, 1985.)

written speech taken as read.

Sir, Before giving the House a report on the different activities of my department, I would like to say a few words about the overall Picture of the Industrial development in the State and the policy of the State Government for encouraging and promoting the establishment of industries in the State. In the early 1970s, there was a stagnation in the industrial investment in the State due to many factors. Central investment was low and the freight equalisation policy of the Union Government in respect of important industrial raw materials deprived West Bengal of its locational advantage. Apart from this, the traditional industries in the State. like engineering, tea,

cotton textile and jute were not performing well due to lack of modernisation. There were infrastructural bottlenecks, like shortage of power, inhibiting growth of industry. The labour situation was not also very happy. This Government has taken various steps to improve the Climate for industrial investment in the State, despite Various financial and other constraints. It is policy to encourage and promote the development of industrial units in the State. To ensure balanced regional development, industries are encouraged to come up in the backward areas among Which the five no industry districts are the most backward. The State seeks to provide not only infrastructural facilities, like developed land, power etc., but also financial support like equity participation, long term loans, guarantees, etc. Various types of cash incentives which are given to the entrepreneurs in the setting up of industrial units are considerably enhanced in respect of units set up in the backward areas. It is also the policy of the Government to use important State sector enterprise to promote the development of industry, and also to enter into joint sector various with suitable Private sector Partners.

The Incentive Scheme, Which was in Force from 1978 was further liberalised from 1983 and the incentives available in the State now compare favourably with the incentives offered in some of the other States in the Country. Consequently, under the 1983 Incentive Scheme, the Number of Units registered so far is already 75 with an investment of about Rs. 190 crores against the figures of 55 and 95 crores under the 1978 Scheme. Under the State Incentive Scheme, the amount released has gone up form Rs. 3.9 crores in 1983-84 to about Rs. 8crores in 1984-85. Althougth the investment in the organised industrial Sector has continued to grow with a relatively sluggish rate, The Number of applications received for the grant of various types of industrial approval (letter of intent, industrial licence and DGTD registration) have already increased to 250 in 1984, compared to only 224 in1983. This early reflects an improvement in the investment climate in the State. The number of industrial licences issued has gone up to 93 in 1984, representing over 10% of the total all india industrial licences issued during the year. This compares favourably with the figure of 6.6% in 1983 and 6.4% in 1982. However, these figures include a large number of C.O.B. licences issued to the Steet re rolling industry. Becauses of this factor, the new investment has not shown a significant increase. However, With

the new traditional industries, like electronics in Salt Lake and export processing in Falta, Which are now coming up, the investment is expected to increase considerably in the future. It is also encouraging to know that new types of engineering industries like Marine freight containers, track work castings and off shore oil well platforms and other requirements for oil drilling equipments, are coming up. another indicator of the improved investment climate is that the DGTD registration figures went up from 47 in 1982 to 67 in 1983. Although the figure declined to 54 in 1984, investment went up from Rs. 15 crores to over Rs. 23 crores. In North Bengal also, an encouraging trend is being noticed among the entrepreneur Units, approved in the recent Past, include fruit processing industry, industrial gases, duplex board, steel pipes and tubes etc. An entrepreneur has also recently applied for the setting up of a mini steel plant in the 'no industry' district of Malda. Although the Share of West Bengal in the total amount sanctioned by the all india Financial Institutions is a meagre 7% the amount Sanctione went up form Rs. 180 crores in 1981-82 to Rs. 223 crores in 1983-84. We are hoping that the Union Government would change its Stand on the Proposed Haldia Petrochemicals and decide to Participate in the equity and to set up some units in the Central Sector, Particularly in electronics in the State. In any case, the State Government is determined to implement the Haldia project, and I shall say more about it later. We are also hoping that the policy of freight equalisation will be phased out, as recommended by various committees in order to remove the disadvantage which this State is suffering from because of this policy. I shall now come to a detailed review of the Performance of various activities under my charge.

Sir, While presenting the demands for grants for the year 1984-85. I have the opportunity to inform the House about the various steps initiated by the State Government for the implementation of the Central Project, viz. Falta Export Processing Zone (FEPZ) in 24 Parganas district. I am happy to inform the House that the poject has made considerable progress during the year 1984-85. The Zone which was formally inaugurated in October 1984 would comprise of 280 acres of land located on the eastern bank of the river Hoogly With in Diamond Harbour P.S., district 24 Parganas. In the first phase, 160 acres of land have been taken up for development providing facilities like internal roads, water supply, power distribution station, Standard design factory buildings, warehousing, open plots for building

factories, etc. Letters of approval have been given to some entrepreneuers for the setting up of industries in the Zone. The first lot of 11 cases approved, involves an investment of Rs. 15 crores and would porvide employment to about 1,000 persons. It is expected that these units would generate exports of the order of Rs. 35 crores annually. The construction of approach roads is complete and construction power is already available at site. Demarcation of plots has been made and allotment is expected to be completed shortly. The compound wall around the periphery of this land will be completed shortly when Government of India will issue a formal notification declaring this area as the 'Falta Export Processing Zone'. Some of the advantages of investment in this Zone are a simplified licencing procedure, duty free import of capital goods and raw materials, exemption from excise duty, octroi duty and sales tax, remittance of profits and devidends a broad, priority allotment of cement and steel, power subsidies, capital investment subsidies and interest free sales tax loan, development loans, etc. West Bengal Industrial Infrastructure Development Corporation (WBIIDC) is the designated agency for undertaking the construction work within the Zone and Government of India have placed around Rs.3 crores at the disposal of the Corporation for this purpose. Development of the remaining 120 acres of lamd will be taken up in the 2nd Phase of the project.

State Government have accepted the responsibility for providing a good network of external roads, uninterrupted power supply and necessary social infrastructural faclities in the vicinity of the Zone. For this purpose the State Government have authorised WBIIDC to take over a plot of 180 acres of land belonging to the Calcutta Port Trust. The Corporation has also prepared a bankable project for developing facilities including housing for the workers in this area and this project is currently being examined by the Industrial Development Bank of India (IDBI) for providing necessary finance. The Corporation has also in the meanwhile initiated preliminary steps for site development.

On the whole the Present progress of the Falta Export Processing Zone project is satisfactory. If the tempo is maintained, the Zone can became one of the most attractive growth centres for the development of exports from the Eastern Region.

The State Government is giving great emphasis to the development of the Electronics industry in the State and the 7th five year Plan for the State contains a provision of Rs. 52 crores for this purpose. In the Salt Lake area a growth centre for the electronic industries is being developed in two Phases, new units are being set up in 40 acres of land which have been already allotted to different entrepreneurs. In the second phase, development of 93 acres of land is planned and the West Bengal Industrial Infrastructure Development Corporation has already drawn up a plan for the development of infrastructure in the area, including standard design factories for the small scale units. A project is being submitted to the IDBI for obtaining necessary financial suport with the help of West Bengal Consultancy Services (WEBCON). A large number of private and public sector organisations including some non resident Indians have shown keen interest in setting up their units in the Salt Lake Eelctronics Complex. At pressent electronics activity in West Bengal is almost entirely concentrated around Calcutta. Plans are being made to set up some units in the districts, specially the no industry districts like Jalpaiguri, Darjeeling, Bankura, etc. We will try set up such units gradually all in the districts of the State.

We also hope the Union Government and various organistions at the Central level would come forward to set up electronics industries in Salt Lake Complex and other areas in the State.

During 1984, WEBEL Carbon and Metal Film Resistors Limited went into Production. WEBEL Sen Capacitors Limited has installed plant and machinery and started commercial production very recently. In respect of WEBEL Crystal, Which is a hundred percent subsidiary of the WBEIDC, construction of the building is nearing completion and arrangements have been made to start trial production by the middle of this year.

The Government of India has recently announced new electronics policy which has thrown the door open to foreign and MRTP companies to enter the field of consumer electronics freely.As a result, the small scale units as well as the State sector units would be threatened. The committee for the development of electronics, set up in the State, met under the chairmanship of the Chief Minister a few days ago and took a serious view about the implications of the new electronics policy and the matter has already been taken up by the

Chief Minister with the Government of India.

I regret to inform the House that the State Government has not made any progress in persuading the Government of India to participate in the equity capital in the propossed Haldia Petrochemical Complex. The State Government has already acquired and development over 1,000 acres of land and developed necessary infrastucture. However, after long years of discussions and deficite commitments given at different stages, the Government of India Intimated in july last year that it would not be possible for them to participate in the equity for this project mainly because of what they called " resource constraints" The total cost of the project, with a smaller PVC production then suggested by the Government of India, is estimated at about Rs. 650 crores. As the project would provide employment to about 2 lakh people in different downstream projects (of which alot 75 have been identified), the state Government is determined to implement this project in the joint sector. The State Government is also examining the feasibility of setting up different downstream units first with imported raw materials, with the possibility of setting the main cracker unit of 100,000 tonnes per annum of ethylene at a later stage. In the meanwhile, Government of India has been approached to convert the existing letter of intent into an industrial licence and to approve the foreign collaboration agreement.

Hon'ble Members may be interested to know that during 1984 fresh Industrial approvals were received for 152 projects involving an investment of Rs. 75.95 crores, and 31 projects with an investment of Rs.29.65 crores have been implemented creating direct employment for about 2,562 persons. The total number of units assisted by the West Nengal Industrial Development Corporation has incresed to 318 with a total project cost of nearly Rs. 548 crores, including 18 units assisted during the first nine months of 1984-85.

The total amount of financial assistance disbursed by the WBIDC including the State and Central subsidies from April, 1971 to December, 1984 stood at Rs.141.5 crores including Rs.13.8 crores disbursed up to December, 1984 in the currrent financial year.

The joint Sector Project, viz, Allied Aromatics Ltd., for the Manufacture of 3000 TPA of Maleic Anhydride at Kalyani at a

revised project cost of Rs.4.88 crores is likely to be commissioned very soon. The other two importannt projects. viz., Eastern Explosives and Chemicals Ltd, at Suri, Birbhum at a cost of Rs.4.5 cores in the first phase and Light Metal Industries Ltd., at Khanyan in Hooghly District at a cost of Rs.14.50 crores are also expected to be commissioned during 1985-86. Steps are under way for implementation of two more new Joint Sector Projects.,viz., Eastern Organic and Chemicals Ltd. and Telelink Nicco Ltd., during the coming financial year.

The work of developing infrastructure by the West Bengal Industrial Infrastructure Development Corporation has been further intensified. The Corporation has already developed three growth centres at Kharagpur, Kalayani and Haldia. Haldia offers excellent prospects for further industrial growth and the Corporation has already apporached the Calcutta Port Trust for transferring about 400 acres of land, surplus to the Port's requirement. Efforts are also being made to acquire and develop additional land at Kalyani for the expansion of Kalyani growth centre. The Corporation is developing two more growth centres at Debgram, near Siliguri and at Uluberia (district Howrah). At Debgram. the Corporation has already allotted plots to four industrial units and the work is expected to progess much faster once the power becomes available from the Chukha Hydroelectric Project. In respect of Uluberia, the Corporation has prepared a bankable project travelling about Rs.5 crores and covering not only medium industries but also the construction of industrial sheds for small-scale industries. The Preject is now under discussion with the IDBI. The Corporation is also making efforts to acquire suitable plots of land at Darjeeling and bankura. At Jalpaiguri, an area of 150 acreas of land has been identified near jalpaiguri town and action to acquire this land has been taken. The corparation also expects to take possession of about 73 acres of land near Budge Budge.

I have already mentioned earlier that the corporation is the designated agency for undertaking construction work for falta. It is also being entrusted with the work of the development of the salt Lake Electronics Complex The financial resources of the Corporation have been augmented to enable it to take up these works expeditiously.

As part of its aim for the prrmotion and development of industries, Government have set up an industrial development agency (Silpabandhu) from 1st September, 1984. This agency will co-ordinate the work of different State Government departments and Agencies in order to expedite the various clearances requred for the setting up of industrial units. The representatives of important agencies like West Bengal Industrial Development Corporation (WBIDC), West Bengal State Electricity Board (WBSEB), Director of Industries and Land and Land Revenue Department meet the ectrepreneurs 3 days a week to discuss their problem. These problems are then taken up with up the departments concerned in order to get their required clearances thus obviating the need for the entrepreneurs to move from one office to another.

During the short of its existence, the agency received visits from 120 entrepreneurs including some non-resident Indians. The agency has already halped a number of entrepreneurs to obtain power, land, finance, incentive registration, etc. I have personally reviewed the working of the agency and its work will be further improved and its activities publicised to the Chambers of Commerce and Industries entrepreneurs.

The project for the manufacture of 8-Hydroxyquinoline with a capacity of 50 tonnes per annum at Kalyani is in an advanced stage of implementation. The West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation is also running a farm for citronella, lamon grass and ipecac. The Corporation is setting up a Fractionation Unit for which the civil work is nearly complete and the equipments are expected to be received shortly. The acreage under Cinchona under the Cinchona Directorate was about 8,500 during the year. Work on the first phase of the modernisation of the quinine factory was delayed due to financial stringency and the work is now expected to be resumed during 1985-86. The total area under Ipecac is about 400 acres. The emetine factory has gone into trial production and after the necessary staff recruitment the commercial production is expected to be commenced.This factory is likely to produce about 250 kg. per annum of emetine by latest pharmaceutical quality. The work on the research project as to the possibility of production of Quinine from quinine is almost complete, and, steps for actual production will be taken after a viability study in this matter.

On the Rongo Platation near Jaldhaka a factory for the production Diasgenine has been set up and the trial production has also commenced.

The West Bengal Tea Development Corporation has been running 4 gardens and managing 3 others providing employment to about 3,800 persons. The Corporation has formulated schemes for availing of financial assistance under the NABARD scheme. Despite the fact that most of the gardens under the charge of the Corporation were previously sick gardens, I am hoping that in 1985-86 the Corporation will break even in its operations.

West Bengal is rich in important minerals such as china-clay, fire-clay, rock phosphate, silica, dolimite, etc., which are useful in agriculture and industries. The West Bengal Mineral Development and Trading Corporation is alredy engaged in the production of rock phosphate and stone chips. In the mining districts of south Bengal particularly in Burdwan, Birbhum, Bankura and Purulia new industries besed on the minerals available in this region have great scope. With the help of UNDP a feasibility report is under preparatio for the setting up of a project for the production of synthetic crude which would also promote a big coal chemical complex in Burdwan district.

West Bengal today is one of the most stable Governments in the country, with an unmatched record of communal harmony. The State is also leading other States in its good industrial labour relations. Its capital, Calcutta, is one of the safest metro city to live in. The incentives for setting up of industries which the State Government offers are very attractive and compare favourably with the incentives offered in the other areas of the country. With the commissioning of the Kolaghat power station and the availability of power from Farakka Thermal and Chukha Hydel project the power situation in the State would continue to improve. With such a favourable climate for the setting up of industrial units, I have no doubt that the industrial production in the State would show a change for the better in the coming year. This would be helped further with greater investment by the Central Government and liberal help from the all-India financial institutions.

2. The Department of Public Undertakings has at present 9 (nine)

Undertaking under its control

(1) Durgapur Prejects Limited,

(2) Durgapur Chemicals Limited,

(3) Kalyani Spining Mills Limited,

(4) Electro-Medical and Allied Industries Limited,

(5) Westinghouse Saxby Farmer Limited,

(6) West Bengal Agro-Industries Corporation Limited,

(7) West Bengal ceramic development Corporation Limited,

(8) West Bengal State Warehousing Corporation, and

(9) West Dinajpur Spinning Mills Limited. (This unit is likely to be commissioned shortly.)

3. The performance of most of the above Public Undertakings has been a cause of concern of the State Government in this Department and I would like to take this opportunity to share my concern with the Hon'ble Members of the House. faced with the serious problem we have made a through analysis of the ills that are afflicting our Public Undertakings. The main cause of unsatisfactory performance appear to be:

(a) Product obsolescence;

(b) Technology obsolescence;

(c) Absence of corporate planing;

(d) Dilapidated condition of machinery;

(e) Shortage of working capital;

(f) Inadequate perfessional management.

4. With a view to tackle the above problems afflicting the Public Undertakings, it has been decided to implement during the Seventh Plan period the following programme to enable the units to at least arrive within the zone of viability:

(a) Modernisation,diversification and technology upgradation;

(b) Vigorus implementation of on-going schemes for timely completion;

করলেন। কাজেই তাদের সঙ্গে দিল্লীর কেন্দ্রীয় সরকারের নেতৃত্বের কোন মৌলিক পার্থক্য নেই। এখানকার জনসাধারণকে ভুল বোঝাবার জন্য তারা মাঝে মাঝে বিধানসভাতে জনস্বার্থের কথা বলে থাকেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে বর্তমানে যে শিল্প আছে- সংগঠিত এবং অসংগঠিত শিল্পগুলির অবস্থা অত্যন্ত সংগীন পর্যায়ে এসেছে সে সম্পর্কে কোন সন্দেহ নেই।

**[3.40–3.50 p.m.]**

এই ব্যাপারে আমার মনে হয়েছে, এক একটি শিল্প কারখানা ধীরে ধীরে যে রুগ্ন হয়ে যাচ্ছে তার শুরু থেকে একেবারে বন্ধের মুখ পর্যন্ত আমরা কিছুই জানতে পারি না, সরকারও অবহিত হন না। কিন্তু যখন একেবারে শেষ সীমায় এসে পৌছায়, শিল্প কারখানা আর চলতে পারে না, সেই সময় সেই রুগ্ন শিল্পটি পরিচালনার জন্য সরকারের ঘাড়ে এসে চেপে যায়। বামফ্রন্ট সরকার শ্রমিকের সরকার। হাজার হাজার লক্ষ লক্ষ শ্রমিকের জীবন ও জীবিকা এর উপর নির্ভর করে। কারখানা বন্ধ হয়ে যাবার মুখে এসে দাঁড়ালে সেটা থেকে তারা বঞ্চিত হয়। এই রকম সময়ে আমরা সংবাদ পাই যে সংশ্লিষ্ট সেই শিল্পটি বন্ধের মুখে এসে দাঁড়িয়েছে। পরিচালন ব্যবস্থার ত্রুটির কথা ইতিমধ্যেই উল্লেখ করা হয়েছে। ১৯৭৭ সাল থেকে আমরা লক্ষ্য করে দেখেছি পশ্চিমবঙ্গের শিল্পপতিরা পুরানো সেই সব শিল্প থেকে কোটি কোটি টাকা মুনাফা করে অন্য রাজ্যে গিয়ে ব্যবসা বানিজ্যে লগ্নী করেছেন, এ রাজ্যে নতুন করে আর কোন লগ্নী করেন নি। তারা এখানকার শিল্পকে একেবারেরুগ্ন করে দিয়ে, অন্তসারশূন্য করে দিয়ে সরকারের ঘাড়ে চাপিয়ে দেবার চেষ্টা চালাচ্ছেন। শিল্পের এই রুগ্নতা পূর্বাহ্নেই জানা গেলে রুগ্ন হবার আগেই তার প্রতিকারের ব্যবস্থা করা যেতে পারে। আমাদের দেশে যে ইনড্রাষ্টিয়াল ডিসপিউট এ্যাক্ট চালু আছে সেটা কেন্দ্রীয় আইন। সেই আইনের আমূল পরিবর্তন দরকার। এই ইন্ড্রাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টে শ্রমিকদের পরিচালন ব্যবস্থায় অংশগ্রহণের সুযোগ নেই। পরিচালন ব্যবস্থায় শ্রমিকদের প্রত্যক্ষ অংশগ্রহণের সুযোগ না থাকার ফলে একটা শিল্প যে ধীরে ধীরে রুগ্ন হয়ে যাচ্ছে সেটা একেবারে মুমূর্ষু অবস্থায় না আসা পর্যন্ত শ্রমিক কর্মচারীরা জানতে পারে না এবং শ্রমিক শ্রেণী জানতে না পারার ফলে সরকারের পক্ষেও জানা সম্ভবপর হয় না। তাই শ্রমিক কর্মচারীদের প্রত্যক্ষ ভাবে অংশগ্রহণ করার সুযোগ থাকা উচিত বলে আমি মনে করি। এটা না হলে, ইনডাষ্ট্রি থেকে শিল্প মালিকরা যে চক্রান্ত করে নতুন টাকা নিয়োগ না করে, ধীরে ধীরে যে টাকা তুলে নিচ্ছে সেটাকে কিছুতেই বন্ধ করা যাবে না। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, এই ইনডাষ্ট্রিয়্যাল ডিসপিউট এ্যাক্ট অবিলম্বে সংশোধন করার জন্য কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করুন এবং শ্রমিকদের প্রত্যক্ষ অংশ গ্রহণের সুযোগ করে দেবার আইন তৈরী করতে বলুন। পরিশেষে শিল্প মন্ত্রীকে আর একটি বিষয়ে বিশেষভাবে অনুধাবন করার জন্য অনুরোধ করব যে, পশ্চিমবাংলায় প্রচুর নিতুন শিল্প স্থাপনের সম্ভাবনা আছে। অথচ বর্তমানে যে শিল্পটি ধ্বংসপ্রাপ্ত হচ্ছে। সেটি হচ্ছে এগ্রিকালচাল বেসড্ ইন্ডাষ্ট্রি, চিনি শিল্প। স্বাধীনতার পর থেকে আজ পর্যন্ত আমরা দেখেছি, পশ্চিমবাংলার অধিবাসীদের জন্য প্রয়োজনীয় চিনি এবং অন্যান্য সুরাসার জাতীয় জিনিষ পশ্চিমবাংলার বাইরে থেকে আনতে হয় কিন্তু স্যার, পশ্চিমবাংলার এই চিনি শিল্পের প্রসার ঘটার যথেষ্ট সম্ভাবনা আছে। কয়েকটি জেলা বাদ দিলে পশ্চিমবাংলার অধিকাংশ জেলাতেই এই চিনি শিল্পের জন্য প্রয়োজনীয় যে কাঁচামাল সেই আখ চাষের যোগ্য জমি আছে। আমাদের এই পশ্চিমবাংলায় বর্তমানে সরকার পরিচালনাধীন একটা চিনি শিল্প আছে এবং একটি বেসরকারী শিল্প - পলাশী সুগার মিল - আছে। এ ছাড়া আর একটি সরকারের অধীন, চালানো হবে হবে এরকম অবস্থায় আছে। স্যার, খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, পশ্চিমবাংলায় সুগার মিল কর্পোরেসান- একটিমাত্র মিলকে নিয়ে কর্পোরেশান। এই কর্পোরেশোনের কর্মচারীর সংখ্যা যথেষ্ট। সেই চিনির মিলে

এ বছর উৎপাদন হয়েছে মাত্র এক হাজার টনের মতো । পলাশীতে যে বেসরকারী চিনি শিল্পটি রয়েছে সেখানে প্রায় ২/২।। হাজার টনের মতো চিনি এবারে উৎপন্ন হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় ভালভাবেই জানেন যে এই বেসরকারী চিনিকলটির অধীনে প্রায় ৮ থেকে ৯ হাজার একর আখ চাষের যোগ্য জমি রয়েছে। এর আগে আমরা বহুবার মাননীয় মন্ত্রী মহাশয়কে বলেছি, এই ৮ হাজার একর জমিতে আখ চাষ করে পশ্চিমবাংলার তিনটি চিনি কলে পুরো সিজন কম পক্ষে তিন মাস কাজ চালানো সম্ভব। মাননীয় মন্ত্রী মহাশয়ও বিশেষভাবে এই চিনি কলটি সম্পর্কে অবহিত আছেন। মাঝখানে পলাশীর এই চিনিকলটি নামে মাত্র চালাবার চেষ্টা হয়েছিল কিন্তু আবার আগের মতন অবস্থায় এসে দাঁড়িয়ে আছে। প্রায় ৯/১০ মাস কর্মচারীদের মাহিনা বাকী, সিজিন্যাল কর্মচারীদের মাহিনা বাকী। ১৪/১৫ লক্ষ টাকা আখচাষীদের দাম বাবদ বাকী। এই অবস্থায় আর সময় নষ্ট না করে কর্পোরেসানের মাধ্যমে এই চিনিকলটি অধিগ্রহণ করে চালাবার ব্যবস্থা করুন এই আবেদন আমি স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে রাখছি। এই কথা বলে, এই বাজেটকে পুনরায় সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী কামাখ্যা নন্দন দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পমন্ত্রী তাঁর যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তা সমর্থন করছি। স্যার, এই বাজেটকে সমর্থন করতে উঠে বক্তৃতা করার সময় যে বিষয়টির উপর আমি বিশেষ ভাবে গুরুত্ব দিতে চাই সেটা হচ্ছে - এটা ঠিক, আমরা জানি, আমাদের মাননীয় সদস্যারা এবং মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে, আমাদের পূর্বাঞ্চল, বিশেষ করে পশ্চিমবাংলা, ভারতের বড় বড় মিল মালিক বা বৃহৎ পুঁজিপতি শ্রেণীর ষড়যন্ত্রের এবং কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ ও বৈষমীমূলক আচরণের শিকার আমরা হয়েছি। পশ্চিমবাংলা শুধু শিল্পের ক্ষেত্রেই নয়, সর্ব ক্ষেত্রেই দেশের শোষক শ্রেণীর এবং কেন্দ্রীয় সরকারের বৈষম্যমূলক আচরণের ফলে নানান দিক থকে মার খেয়েছে।

**[3.50–4.00 p.m.]**

মাননীয় স্পীকার মহাশয়, আজকে শিল্প প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে আমি যে বিষয়টি বলতে চাই যে এবং মাননীয় শিল্প মন্ত্রীকে যে বিষয়টি অনুধাবন করতে অনুরোধ করব সেটা হচ্ছে, পশ্চিমবাংলার বিরুদ্ধে ইকনমিক ফ্রনটে এবং ইণ্ডাস্ট্রিয়াল ফ্রন্টে অতীত সময় থেকে বর্তমান কাল পর্যন্ত ভারতবর্ষের বড় বড় ক্যাপিট্যালিষ্টরা, বিগ্ বুর্জোয়ারা এবং কেন্দ্রীয় সরকার নানা দিক থেকে আঘাত করছে, পশ্চিমবাংলাকে বঞ্চিত করছে। পশ্চিমবাংলার মাটিতে যে সমস্ত কলকারখানা, শিল্প আছে, সে সমস্তগুলিকে শ্রমিক ভাইদের ক্রিয়েটেড সারপ্লাসকে অন্য রাজ্যে চালান করে দেওয়া হচ্ছে। কেন্দ্রীয় সরকার এবং বুর্জোয়া শ্রেণী এখানকার শিল্প, কল-কারখানা গুলিকে ক্রমাগত রুগ্ন করে তুলেছেন। পশ্চিমবাংলায় তাঁরা প্রয়োজনীয় বিনিয়োগ সাধন করছেন না, প্রয়োজনীয় লাইসেন্স কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না। পশ্চিমবাংলার উন্নতির জন্য কেন্দ্রীয় সরকার তাঁদের করণীয় কর্তব্য পালন করছেন না। পশ্চিমবাংলার প্ল্যান উন্নতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার প্রতি মুহূর্তে, প্রতি পদে বাধার সৃষ্টি করছেন, এটা আমরা নিশ্চিত জানি। কিন্তু এই প্রসঙ্গে যেটা বলা দরকার সেটা হচ্ছে আজকে ভারতবর্ষে বুর্জোয়া শ্রেণী এবং কেন্দ্রীয় সরকারের এই যে এ্যাটাক, এই এ্যাটাকের মূল চিত্রটা কি, সেটা আমাদের বোঝা উচিত। আমি যে কথা বলতে চাই যে, এ বারে কেন্দ্রীয় সরকারের যে বাজেট যার রেফারেন্স এখানে রাজ্যের বাজেট আলোচনার সময়ে বহুবার তোলা হয়েছে - সে বাজেটে দীর্ঘ দিন ধরে কেন্দ্রীয় সরকারের যে নীতি এবং ভারতবর্ষের বৃহৎ বুর্জোয়া শ্রেণীর যে নীতি আগে প্রচ্ছন্ন ছিল তার মুখোশটা একদম খুলে দিয়েছে। আমাদের দেশের কোল ইণ্ডাস্ট্রি থেকে শুরু করে ভারতবর্ষের শিল্প কাঠামোর সমস্ত প্রাণ বিন্দু, সমস্ত প্রাণ ভোমরাটা ভারতবর্ষের একচেটিয়া পুঁজিপতিদের হাতে

থাকবে, তাদের কবজায় থাকবে, এটা হচ্ছে বর্তমান ভারতবর্ষের রাজীব সরকারের নীতি। সেই সরকারের প্রভু হচ্ছে ভারতবর্ষের বড় বড় পুঁজিপতি শ্রেণী। পশ্চিমবাংলার বুকে বুর্জোয়া শ্রেণীর কলকারখানা বড় বড় মালিক যারা রয়েছে তারা তাদের ইকনমিক পলিসি অনুযায়ী কেন্দ্রীয় সরকারের ইণ্ডাষ্ট্রিয়াল পলিসিকে পরিচালিত করতে বাধ্য করছে। তাদের এই রিলেসনের ফলে সর্বভারতীয় ক্ষেত্রে যা ঘটছে, পশ্চিমবাংলার ক্ষেত্রেও তাই ঘটছে। সেটা হচ্ছে, তারা পাবলিক সেক্টারের বিরোধীতা করছে, ন্যাশানালাইজেসানের বিরোধীতা করছে, উইক ও সিক্ ইনডাষ্ট্রিগুলিকে হাতে নিয়ে ম্যানেজমেন্টকে সাকসেসফুল করার বিরোধীতা করছে, জনমানসে সরকারী ক্ষেত্রের সমস্ত এ্যাটমোসফিয়ারকে কলুষিত করতে চাইছে। তারা চাইছে শিল্প, কল-কারখানাগুলির উপর সরকারী নিয়ন্ত্রন শিথিল হোক তারা ভারতবর্ষের শিল্প বিকাশের জন্য বহু আগে থেকে ঘোষিত আমাদের শিল্প নীতির উপর আঘাত হানছে। এই প্রসঙ্গে আমি আমাদের শিল্প মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, যদিও এখানে অনেক তথ্য এবং ভুরি ভুরি উদাহরণ স্থাপন করা যায়, তবুও আমি সে সমস্ত কথার মধ্যে না গিয়ে একটা বিষয়ে উল্লেখ করছি, সেটা হচ্ছে, আমাদের রেল ওয়াগনের অর্ডার ক্রমশঃ কমে যাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন যে, ১৯৫০/৫১ সালে সমগ্র ভারতবর্ষে রেলের মাধ্যমে যে পরিমান পন্য দ্রব্য পরিবহণ করা হত তার হার বর্তমানে অনেক কমে গেছে। তখন শতকরা ৮১ ভাগ পন্য দ্রব্য রেলের মাধ্যমে পরিবহণ করা হত। বাকি ১৯ ভাগ সড়ক পথে পরিবহণ করা হোত। ১৯৭৮ সালে সেটা কমে দাঁড়াল রেলের মাধ্যমে শতকরা ৬৮ ভাগে, আর সড়ক পথে বেড়ে দাঁড়াল ৩২ ভাগে। আমার কাছে সমগ্র ফিগার নেই। রিভিউ করে যতটুকু পাওয়া গিয়েছে ততটুকুতে দেখেছি যে, ১৯৭৯ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত রেলে মাল পরিবহণের হার ক্রমাগত আরো কমেছে, অপর দিকে সড়ক পথে ক্রমাগত বেড়েছে। ফলে ওয়াগনের অর্ডার ক্রমাগত কমিয়ে দেওয়া হয়েছে। আমরা জানি ওয়াগনের অর্ডার কমিয়ে দেওয়ার জন্য ওয়াগন শিল্প মার খাচ্ছে এবং অন্যান্য সহায়ক শিল্পগুলিও মার খাচ্ছে। ফলে সর্ব ক্ষেত্রে শ্রমিক ছাঁটাই হচ্ছে। ১৯৮৪-৮৫ সালে রেলের মাধ্যমে ৫ লক্ষ টনের'ও কম মাল পরিবহণ হয়েছে, ফলে ৬০ কোটি টাকার ক্ষতি হয়েছে। আমার কথা হচ্ছে, আমাদের অর্থনীতির প্রধান স্তম্ভই হচ্ছে উৎপন্ন দ্রব্যের সঙ্গে বাজারের যোগসূত্র স্থাপনকারী পরিবহণ ব্যবস্থা। সেই পরিবহণ ব্যবস্থাকে সরকারী পরিচালনা থেকে বেসরকারী পরিচালনায় নিয়ে আসা হচ্ছে রেলের উপর নির্ভর কমিয়ে দিয়ে, সড়ক পথে পরিবহণ বাড়িয়ে দিয়ে।কারণ সড়ক পথের পরিবহণ ব্যবস্থা ব্যক্তিগত মালিকানার অধীন। ব্যক্তিগত মালিকানার হাতে পরিবহণ ব্যবস্থাকে তুলে দেবার উদ্দেশ্য নিয়েই রেল ওয়াগনের সংখ্যা বাড়ানো হচ্ছে না। এই ক্ষতিকর নীতি নিয়ে কেন্দ্রীয় সরকার এবং বুর্জোয়া শ্রেণী চলছে।

আমি মাননীয় শিল্পমন্ত্রী মহাশয়কে যে বিষয়টা জোরের সঙ্গে বলতে চাই সেটা হচ্ছে আমরা জানি আমাদের সীমাবদ্ধ যে আর্থিক সংগতি এবং সীমাবদ্ধ সাংবিধানিক ক্ষমতা তা দিয়ে এদের বিরুদ্ধে টোটালি কাউন্টারবেড করতে পারবো না, কিন্তু কিছুই কি করার নেই? নিশ্চয়ই আছে, এদের বিরুদ্ধে কঠোর এবং রূঢ় সমালোচনার মাধ্যমে আজকে জনমত গঠন করতে হবে। কিন্তু এইটুকু করেই থেমে গেলে চলবে না, কেন্দ্রীয় সরকার এবং ভারতের বুর্জোয়া শ্রেণীর বিরুদ্ধে নির্মম রাজনৈতিক প্রত্যাঘাত হানতে হবে এবং তাদের এই আক্রমণের বিরুদ্ধে শ্রমিক-শ্রেণীকে আমাদের এই লড়াইতে সংগঠিত করতে হবে। এর সাথে সাথে পশ্চিমবাংলার বামফ্রন্টের সমর্থক সহায়ক পার্টিদেরও নিশ্চয়ই তাদের ইতিবাচক ভূমিকা আছে। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের শিল্প দপ্তরের হাতে যে সমস্ত পাবলিক সেক্টরগুলি আছে, যে সমস্ত সিক- ইণ্ডাষ্ট্রিগুলির পরিচালনার ভার আছে, আমাদের যোগ্যতার সাথে প্রমাণ দিতে হবে যে পাবলিক সেক্টর মানেই ক্ষতি তা নয়, নাশনালাইজেসান মানেই ক্ষতি তা নয়, সিক-ইনডাষ্ট্রি হাতে নেওয়া মানেই যে আরোও দূর্বল করে ফেলা তা নয়, লোপাট করে দেওয়া তা

নয়, এটা হচ্ছে বুর্জোয়া শ্রেণীর প্রচার, এটাই হচ্ছে বুর্জোয়া শ্রেণীর থিসিস। সুতরাং এটা হচ্ছে ইকনমিক পলিটিক্যাল অফেন্সিভ। ভারতবর্ষে বুর্জোয়া ক্লাস যে ইনড্রাষ্ট্রিয়াল ফিল্ডে নেমেছে তাদের বিরুদ্ধে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার ইতিবাচক ভূমিকা নিয়ে লড়াই করে সাফল্য অর্জন করতে হবে। আজকে এই বুর্জোয়া শ্রেণীর শিল্প ক্ষেত্রে হস্তক্ষেপের জন্য পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের সর্বক্ষেত্রে শিল্পগুলি মার খাচ্ছে। এটা থেকে বাঁচার একটি মাত্র পথ হচ্ছে বড় বড় বুর্জোয়া শ্রেণীর হাত থেকে শিল্পগুলি কেড়ে নিয়ে যোগ্য পরিচালনার মাধ্যমে আমাদের দেশে শিল্পের বিকাশ ঘটানো, কর্মসংস্থানের সুযোগ করে দেওয়া এবং আমাদের দেশে উৎপাদন শক্তির বিকাশের দ্বার উন্মুক্ত করে দেওয়া। এই পলিটিক্যাল চ্যালেঞ্জ য়্যাকসেপ্ট করতে হবে, এটাকে অর্জন করতে হবে। এই প্রসঙ্গে আমি যে বিষয়টা উল্লেখ করছি এবং এখানে অনেকেই উল্লেখ করেছেন সেটা হচ্ছে, একটি জিনিষের উপর অত্যন্ত গুরুত্ব দেওয়া উচিৎ সেটা হচ্ছে সরকারী পরিচালনায় যে সমস্ত সংস্থা আছে সেগুলো ও ধরণের ত্রুটির ফলে ক্ষতি হচ্ছে। এক নম্বর হচ্ছে মিস-ম্যানেজমেন্ট আর দ্বিতীয় হচ্ছে পরিচালনার ক্ষেত্রে বিভিন্ন সময়ে এমন লোককে বসানো হয় যাদের সম্পর্কে যোগ্যতা এবং সততা নিয়ে নানা সময়ে নানা প্রশ্ন মানুষের মধ্যে দেখা দেয়। এই সমস্ত বিষয়গুলি আমাদের তলিয়ে দেখার দরকার আছে। আমরা জানি এ ব্যাপারে অনেক বাধা আছে, অনেক বিপত্তি আছে, আর্থিক নানা অসুবিধা আছে তা সত্ত্বেও যদি দৃঢ়তার সঙ্গে সেই সমস্ত শিল্প ইউনিটগুলি পরিচালনা করা হয়, এবং যে সমস্ত শ্রমিকেরা ঐ সমস্ত শিল্প-ইউনিটে কাজ করেন তাদের যদি সহযোগিতা লাভ করা যায় তাহলে সাফল্য লাভ হতে পারে। পশ্চিমবাংলার শ্রমিক শ্রেণী সম্পর্কে অপ-প্রচার করা হয় যে পশ্চিমবাংলার শ্রমিকশ্রেণীরা কাজ করেন না- এই যে স্লানডার এটা ডাহা মিথ্যা, নির্লজ্জ মিথ্যা। পশ্চিমবাংলার শ্রমিক-শ্রেণী কে যদি উৎসাহিত করা যায় এবং যে সমস্ত ত্রুটি বিচ্যুতি এবং করাপসান বিভিন্ন ক্ষেত্রে যা দেখা যায় - এই সমস্ত জিনিষগুলিকে যদি ফাইট-আউট করা যায় এবং ফার্মলি শিল্প দপ্তর যদি হস্তক্ষেপ করেন তাহলে পশ্চিমবাংলার শ্রমিক-শ্রেণী সহযোগিতার হাত নিশ্চয়ই সম্প্রসারিত করবে। সুতরাং শিল্প-দপ্তরকে সবচেয়ে বেশী গুরুত্ব দিয়ে এইসব কাজ করতে হবে। অবশ্য নিশ্চয়ই প্রচেষ্টা আছে, মাননীয় মন্ত্রী মহাশয় আন্তরিকতার সঙ্গে চেষ্টা করছেন তা সত্ত্বেও আমাদের আত্মশ্লাঘা থাকা উচিত নয় যে আমাদের যা করণীয় আমরা তা করে ফেলেছি। আমাদের অনেক কিছু করার আছে। আমাদের যে সমস্ত ক্ষেত্রে এই বুর্জোয়া শ্রেণী এবং রাজীব সরকার পলিটিক্যাল এাণ্ড ইকনমিক অফেনসিভ চালাচ্ছে তার বিরুদ্ধে পাল্টা অফেনসিভ নিয়ে রুখে দাঁড়াতে হবে। দ্বিতীয় যে বিষয়টা উত্থাপন করতে চাই সেটা হচ্ছে, আমরা জানি, পশ্চিমবাংলায় বিগত ৭/৮ বছরে ইণ্ডাষ্ট্রিয়াল ক্লাইমেট মোটামুটি পিসফুল ছিল। এই ব্যাপারে ভারতবর্ষের বড় বড় শিল্প মালিকরা তাঁরা বিভিন্ন সময়ে স্বীকৃতি দিয়েছেন। সেই সময়ের মধ্যে ভারতবর্ষের বড় বড় ইণ্ডাষ্ট্রিয়ালিষ্টরা তারা পশ্চিমবাংলাকে ভিখারী করে ছেড়ে দিয়েছেন।

**[4.00–4.10 p.m.]**

কারণ একটাই। পশ্চিমবঙ্গে শিল্পের এ্যাটমোসফিয়ার নাই এ কথা ঠিক নাই। সব কিছু জানা সত্ত্বেও, শুধু আজকের ব্যাপার নয়, অনেক মাননীয় সদস্য উল্লেখ করেছেন, দীর্ঘদিন ধরে আলোচনা হচ্ছে, একটাই কারণ, পশ্চিমবঙ্গের মানুষ তাঁদের রাইটস সম্বন্ধে অনেক বেশী সচেতন, শুধু সচেতনই নয় রাইটটাকে এষ্টাবলিষ করবার জন্য তারা ফাইট করে। ভারতবর্ষে আজকে যে বুর্জোয়া আবহাওয়া ঘনীভূত হয়ে উঠছে পশ্চিমবঙ্গের মানুষ আজকে ভারতবর্ষকে পুঁজিবাদী বিরোধী পথে নিয়ে যাবার জন্য পদক্ষেপ নিচ্ছে। এই পদক্ষেপ সেই মানুষই নিতে পারে যে মানুষ তার অধিকার সম্বন্ধে সচেতন হয়ে তার জন্য সংগ্রাম করতে ময়দান ঝাঁপিয়ে পড়তে পারে। তার একটা ঐতিহাসিক ঐতিহ্য আছে।

তাই পশ্চিমবঙ্গের ভয়ে ভীত হয়ে ভারতবর্ষের বড় বড় পুঁজিপতি গোষ্ঠী দীর্ঘদিন ধরে ষড়যন্ত্র চালিয়ে আসছে। বিড়লা ইলেকট্রিক্যাল কনট্রাকসান কোম্পানী লিমিটেড এই কোম্পানী তার লাভ থেকে পশ্চিমবঙ্গের বাইরে ৯টি ইউনিট স্থাপন করেছে, অথচ কাশীপুরের পেরেনট ইউনিট সেটা ১.৪.৮৪ সাল থেকে বন্ধ করে দিচ্ছে। এই কারখানার শ্রমিকদের সুনাম আছে সারা ভারতবর্ষে। লালা শ্রীরামে প্রথমে ৭হাজার শ্রমিক কাজ করত এখন কমিয়ে ৪ হাজার করেছে। এই লালা শ্রীরাম পশ্চিমবঙ্গের বাইরে দুটি এবং ভারবর্ষের বাইরে একটি ফ্যাক্টরী স্থাপন করেছে। আজ বলে বেড়াচ্ছে যে জয় ইঞ্জিনীয়ারিং কারখানা সিক ইন্ডাসট্রিতে পরিণত হয়েছে। বজবজে বিড়লা জুট টেকসটাইল কোম্পানীতে এখান আর জুট তৈরী হয় না, সিমেন্ট তৈরী হয়। রিজার্ভ ব্যাংকের রিপোর্টে এইসব তথ্য পাওয়া গেছে। পশ্চিমবঙ্গের বাইরে আগে থেকে ফ্যাক্টরী করেছে অথচ এই জুট টেকসটাইল কোম্পানীকে তারা রুগ্ন শিল্পে পরিণত করার দিকে চলছে। পশ্চিমবঙ্গের চটকল মালিকদের কথা বলা হয়েছে, চা শিল্পের কথা বলা হয়েছে। আজকে সেখানে আমাদের করণীয় কি আছে। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের আন্তরিক সততা থাকা সত্ত্বেও আমাদের বিবেচনা করতে হবে, করা দরকার যে এই পশ্চিমবঙ্গের বুকে চটকল মালিকরা এবং বড় বড় ইঞ্জিনীয়ারিং শিল্পের মালিকরা যেভাবে হাজার হাজার শ্রমিককে ছাঁটাই করছে, বিভিন্ন কলকারখানা মধ্যে লক আউট করছে তার বিরুদ্ধে আরও দৃঢ়তার সঙ্গে বামফ্রন্ট সরকারকে সংগ্রামের হাতিয়ার হিসাবে দাঁড়িয়ে ঐক্যবদ্ধ শ্রমিক আন্দোলন গড়ে তুলতে হবে। যাতে গড়ে তুলতে পারা যায় সেজন্য আমাদের সেই অফেনসিভের দিকে যেতে হবে। এই প্রসঙ্গে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলব লক আউটকে বে-আইনী ঘোষণা করে আমাদের বিধানসভায় আইন পাশ হওয়া দরকার। এ.আই.টি.ইউ.সি. প্রতিনিধিগণ এব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে ডেপুটেশন দিয়েছিলেন, পশ্চিমবঙ্গের বাইরে কয়েকটি রাজ্য আইন আছে, মহারাষ্ট্র, উড়িষ্যা, রাজস্থান প্রভৃতি জায়গায় আইন আছে, কেন্দ্রীয় সরকার সেই আইনে সম্মতি দিচ্ছে। আমি জানি ঐ রাজ্যগুলিতে ঐ আইন কার্য্যকরী হয় নি। সেখানে কংগ্রেস সরকারের স্বার্থ রক্ষা করে চলছে। আজকে পশ্চিমবঙ্গে সেই আইন পাশ হলে কেন্দ্রীয় সরকার সেই আইনে সম্মতি দিতে গড়িমসি করবেন, কেন্দ্রীয় সরকার সম্মতি দিলেও মালিকরা পশ্চিমবঙ্গে সেই আইনকে অস্বীকার এবং অমান্য করবার চেষ্টা করবেন। সেই আইন যদি আমরা পশ্চিমবঙ্গের পাশ করাতে পারি, রচনা করতে পারি এবং কেন্দ্রীয় সরকারের সম্মতি আদায় করতে পারি তাহলে মালিক শ্রেণীর বিরুদ্ধে সেই আইনকে হাতিয়ার হিসাবে প্রয়োগ করতে পারব এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয়কে আমি সেই পরামর্শগুলি দিলাম সে সম্বন্ধে বিবেচনা করার আবেদন জানিয়ে এই ব্যয়বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেব প্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিল্প বাণিজ্য মন্ত্রী মহাশয় যে বাজেট এখানে পেশ করেছেন, তাঁর এই বাজেটের বামফ্রন্ট সরকারের শিল্প, বাণিজ্যের ক্ষেত্রে যে অনুসৃত নীতি সেই নীতির মধ্যে দিয়ে বামপন্থী নীতি প্রতিফলিত হয় নি। এই কথা আমি দ্বার্থহীনভাষায় বলব। আমি দ্ব্যর্থহীন ভাষায় বলব শিল্প বাণিজ্য নীতি বামফ্রন্ট অনুসৃত নীতির সঙ্গে কেন্দ্রের কংগ্রেস সরকারের সেই অনুসৃত নীতির সঙ্গে কোন পার্থক্য নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই কথা আমি বলতে বাধ্য হচ্ছি, আজকে রাজ্যসরকার শিল্প-বানিজ্যের ক্ষেত্রে নীতি অনুসরণ করে চলেছেন, সেক্ষেত্রে রাজ্যসরকারের প্রধান সরিক দল সি.পি.আই.(এম) - তাঁদের ঘোষিত নীতি, ওঁদের বিপ্লবের তথ্য, জনগণতান্ত্রিক বিপ্লবের তথ্য, সেই ঘোষিত নীতির সঙ্গে বামফ্রন্ট সরকারের অনুসৃত শিল্পনীতির একেবারে অহি-নকুল সম্পর্ক- এই কথা আমি বলতে বাধ্য হচ্ছি। আপনি জানেন যে, কিছুদিন আগে আমাদের এই রাজ্যের মুখ্যমন্ত্রী মাননীয় জ্যোতি বসু মহাশয় গ্রেট ব্রিটেন, মার্কিন যুক্তরাষ্ট্রে সেখানকার পুঁজিপতিদের সঙ্গে এবং সেখানকার ভারতীয় আনাবাসি পুঁজিপতিদের সঙ্গে মোলাকাত করতে

গিয়েছিলেন পশ্চিমবঙ্গে তাঁদের পুঁজি বিনিয়োগ করবার আবেদন নিয়ে। এটাও আমরা জানি যে সেখানে ওয়ার্ল্ড ব্যাঙ্কের অফিসারের সঙ্গে এবং শিল্পপতিদের সঙ্গে তাঁর যোগাযোগও হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে ১৯৭৮ সালে জলন্ধরে সি.পি.আই(এম) - এর যে দশম কংগ্রেস অনুষ্ঠিত হয়েছিল, সেই দশম কংগ্রেসে যে রাজনৈতিক প্রস্তাব গ্রহণ করা হয়েছিল সেই প্রস্তাব থেকে একটা সামান্য অংশ আমি এখানে কোট্ করে দিচ্ছি। কি বলছে তাতে? বলেছে- বাম এবং গণতান্ত্রিক শক্তিগুলির কর্মসূচী হোল বিশ্বব্যাঙ্কের সঙ্গে আপোষের বিরুদ্ধে বহুজাতীক সংস্থাগুলোকে আমন্ত্রণের বিরুদ্ধে নিরবিচ্ছিন্ন সংগ্রাম চালান; বিদেশী সংস্থাগুলির জাতীয়করণ এবং অবিলম্বে বিদেশী ঋণ কত- সেটা জানাতে হবে। আরো বলা হয়েছে - আমাদের অর্থনীতিতে বিশ্বব্যাঙ্ক এবং বিদেশী একচেটিয়া পুঁজিকে সুবিধা করে দেবে এমন সমস্ত ব্যবস্থার বিরোধিতা করা। এই হচ্ছে সি.পি.আই (এম) - এর দশম কংগ্রেস রাজনৈতিক প্রস্তাব এবং ঐ প্রস্তাব থেকেই এটা কোট্ করলাম। তাহলে তাঁদের প্রস্তাবে উল্লেখিত বক্তব্য আর সরকারের শিল্পনীতি কার্যকর করবার ক্ষেত্রে যে আচরণ, এই যে একেবারে নক্কারজনক স্ববিরোধীতা, এ-তো ভূ-ভারতে নজীরবিহীন। আর এই কারণে সি.পি.আই (এম)- এর নিষ্ঠাবান কর্মী যাঁরা তাঁদের মধ্যে আজ এই সম্পর্কে প্রশ্ন জেগেছে; তাঁরা প্রশ্ন করছেন নেতৃত্বের কাছে - আমাদের রাজনৈতিক বক্তব্যের সঙ্গে শিল্পনীতির একেবারে অহি-নকুল সম্পর্ক কেন? আপনারা এখানে শ্লোগানে বলবেন যে, একচেটিয়া পুঁজিবাদ দূর হটো, সাম্রাজ্যবাদী পুঁজি দূর হটো; আর নিজেদের যেটা রাজ্য সেখানে বিদেশী পুঁজি, একচেটিয়া পুঁজিকে বাজার করবার জন্য আমন্ত্রণ জানাতে রাজ্যের মুখ্যমন্ত্রীকে বিদেশ গিয়ে ধর্ণা দিতে হবে? তবে আমি এটা জানি যে বামফ্রন্টের নিষ্ঠাবান কর্মীরা একে সহজ মনে গ্রহণ করতে পারেন নি।

**[4.10–4.20 p.m.]**

ফলে যে কারণ আমি বললাম - তাঁদের এই অনুসৃত শিল্প নীতি কেন্দ্রের এই অনুসৃত নীতির সঙ্গে কোন পার্থক্য থাকছে না। কেন্দ্রীয় সরকার আজকে প্রাইভেটাইজেসানের দিকে যাচ্ছে থ্যাচার মডেলে। এই জিনিষ গড়ে তোলবার জন্য প্রাইভেট ওনারকে, প্রাইভেট মালিদের আহ্বান জানানো হচ্ছে। এই জিনিষ আজকে সকলেই দেখতে পাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বন্ধ এবং রুগ্ন শিল্প নিয়ে প্রশ্ন উঠেছে। বন্ধ এবং রুগ্ন শিল্প নিয়ে বারে বারে একটা কথা তোলা হয়। সেই কথাটা কেন তো তোলা হয় সেটা আমি বুঝতে পারি না। নিশ্চয়ই পশ্চিমবাংলার শিল্পের অগ্রগতির প্রশ্নে কেন্দ্রীয় সরকারের নীতিই খানিকটা দায়ী এটা ঠিক। তাঁদের যে মাসুল সমীকরন নীতি সেই নীতিই খানিকটা দায়ী। তার থেকে বড় জিনিস শিল্পের অগ্রগতির প্রয়োজন। আজকে কেন সমস্ত পিপলকে, পাবলিককে, সাধারন মানুষকে, শ্রমজীবী মানুসকে বোঝানো হচ্ছে না যে কেন শিল্প বন্ধ হয়ে যাচ্ছে, রুগ্ন হয়ে যাচ্ছে - এর আসল কারণটা কোথায়? ভারতবর্ষের সংকটগ্রস্থ পুঁজিবাদী অর্থনীতিই হ'ল তার অনিবার্য পরিনাম। তার জন্য ক্রাইসিস বাড়ছে, সংকট বাড়ছে এবং কল-কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, রুগ্ন হয়ে যাচ্ছে। এই মূল সমস্যাটা সকলের সামনে তুলে ধরা দরকার। যে ভাবে একটাকে পোজ করা হচ্ছে সেটা ঠিক নয়। যেমন একদিকে কংগ্রেসীরা বলছেন এতো কারখানা বন্ধ হয়ে যাচ্ছে, রুগ্ন হয়ে যাচ্ছে তার কারণ হ'ল শ্রমিকরা কেবলই বলছে দিতে হবে, দিতে হবে, আন্দোলন করছে, ধর্মঘট করছে। এই জন্য সমস্ত কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। অন্য দিকে আপনারা বলছেন কেন্দ্রের বৈষম্যমূলক নীতির ফলেই কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। তাঁরা এখানে পুঁজি বিনিয়োগ করছে না। আসল কারণ যেটা - সংকটগ্রস্থ পুঁজিবাদী ব্যবস্থা সেটা আপানারা সকলকে বলছেন না। জ্যোতি বাবু বিদেশে গিয়ে যেটা বললেন সেটা হ'ল আপানারা এখানে পুঁজি ঢালুন, কোন অসুবিধা নেই। এখানে শিল্পে অশান্তি নেই, কোন দুর্ভাবনা নেই এবং শ্রমিক অন্তোষ নেই। তার কারণ বেশীর ভাগ শ্রমিক আমাদের হাতে, আমরা

তাদের অশান্তি করতে দেব না। কেন আজকে কারখানা বন্ধ হয়ে যাচ্ছে? আজকে পশ্চিমবাংলার ক্ষেত্রে ঘটনাটা কি? আমরা দেখতে পাচ্ছি গত তিন বছর ধরে যে মনিটরং ইউনিট আছে সেই মনিটরিং ইউনিট শিল্প সম্পর্কে যে তথ্য দিয়েছেন তাতে বলা হয়েছে যে পশ্চিমবাংলায় লক আউটের জন্য শ্রম দিবস নষ্ট হয়েছে বেশী, ধর্মঘটের জন্য শ্রম দিবস নষ্ট হয়েছে কম। ১৯৮২ সালের হিসাব অনুযায়ী ধর্মঘট যা হয়েছে তার চেয়ে ৪৯ টাইমস বেশী লক আউট হয়েছে। অথচ মালিকরা হৈচৈ করেছে এই বলে যে শ্রমিকরা ধর্মঘট করে এই সব কারখানা বন্ধ করে দিচ্ছে। অথচ এই ভাবে আজকে মালিকরা লক আউট, ক্লোজারের মাধ্যমে, শ্রমজীবী মানুষের উপর ওয়ার্ক লোড চাপিয়ে দিচ্ছে। আজকে চটকলের অবস্থা দেখুন। পশ্চিমবাংলায় ৭২টি চটকল আছে। তার মধ্যে ১৯টি চট কল বন্ধ। প্রতি বছর এই রকম উইথ মোটিভ এ্যান্ড পারপাস সব সময় ১৫।১৬ টি চটকল বন্ধ করে রেখেছে। অথচ চটকলের যে প্রোডাকসান চালু চটকলের মাধ্যমে শ্রমিকদের উপর বেশী ওয়ার্ক লোড চাপিয়ে তাদের কাজ করিয়ে নিচ্ছে। এটা একেবারে মটিভেটেভ প্রিপ্লান্ড করে করা হচ্ছে। এই যে ক্রাইসিস সৃষ্টি করা হয়েছে এর আসল সত্যটা আমরা তুলে ধরতে পারছি না। এর উল্টো দিকে মালিদের তোয়াজ করা হচ্ছে। এই তোয়াজ করার ফলে মালিকরা ফুল এডভানটেজ নিচ্ছে, মোরালি গেন করছে মালিকরা। টার্মস এ্যান্ড কনডিসানের ক্ষেত্রে মালিকরাই বেশী লাভবান হচ্ছে, এটাই হ'ল সব চেয়ে বেশী ট্র্যাজিডি। চোখের সামনে, ওয়েষ্ট বেঙ্গলে লেফট ফ্রন্ট গর্ভনমেন্ট থাকা সত্ত্বে শ্রমিকরা সব চেয়ে বেশী আক্রান্ত হচ্ছে। আজকে মালিকদের তোষণ নীতির ফলে তাদের বিরুদ্ধে কোন কঠোর ব্যবস্থা নিতে পারছেন না। বিষয়টি অবশ্য শ্রম দপ্তরের ব্যাপার। শিল্পনীতির ব্যাপারে মালিকদের সঙ্গে একটা বোঝাপড়া আপনাদের আছে, একথা আমরা সবাই জানি। এ জিনিস আমাদের কাছে নতুন কিছু নয়। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী চেম্বার অফ কমার্সের একটা মিটিংয়ে কি বলেছিলেন? তিনি সেখানে সেদিন বলেছিলেন যে, আমরা আপনাদের মেনে নিয়েছি, আপনারা আমাদের মেনে নিন। আপনারা পশ্চিমবাংলার বেকারদের স্বার্থে এখানে নতুন নতুন শিল্প গড়ে তুলুন। তাদের স্বার্থ আপনারা একটু দেখুন আর আমরা আপনাদের স্বার্থ দেখব। আপনাদের যাতে কোন অসুবিধা না হয়, শ্রমিক অশান্তি না হয়, তা দেখব। আমরা চাই সমগ্র ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলাতে মালিক এবং শ্রমিকদের মধ্যে একটা আদর্শ সেতু গড়ে উঠুক। এ এক অদ্ভুত জিনিস। এর মধ্যে দিয়ে তো আমরা প্রয়াত মহাত্মা গান্ধীর নীতির সঙ্গে কোন পার্থক্য দেখছি না। তিনিও তো এই কথাই বলেছিলেন। তিনি শ্রমিকদের উদ্দেশ্যে বলেছিলেন, তোমরা মালিকদের শোষক হিসাবে মনে করো না। মালিকরা তোমাদের সম্পদের অছি। একই কথা আপনারাও বলছেন। মালিকদের স্বার্থের দিকে লক্ষ্য রেখে আপনারাও বলছেন, সকলের স্বার্থে তাঁরা যেন নিজেদের কারখানাগুলোকে পরিচালনা করেন। এই দৃষ্টিভঙ্গী তো শ্রেণী সংগ্রামের দৃষ্টিভঙ্গী নয়? এ তো শ্রেণী সংগ্রামের পরিবর্তে গান্ধীজী যে কথা বলেছিলেন - শ্রেণী সমন্বয়ের কথা - সেই একই দৃষ্টিভঙ্গীর কথা। বামপন্থীরা আজকে বিপ্লবের কথা বলেছেন, মার্কসবাদের কথা বলছেন, একই সঙ্গে বলছেন শ্রেণী সমন্বয়ের কথা। একথা তো কার্যতঃ গান্ধীজীর শ্রেণী সমন্বয়েরর; কথা। এর দ্বারা কি গান্ধীজীর সেই তত্ত্বকথারই পুনরাবৃত্তি নয় বলে মনে করতে হবে? এই প্রশ্ন কি আমরা করতে পারি না? আজকে বন্ধ ও রুগ্ন শিল্পের জাতীয়করণের কথা বলা হচ্ছে। এখান থেকে সর্বদলীয় প্রস্তাব গ্রহণের কথাও বলা হচ্ছে। পশ্চিমবাংলার শ্রবজীবি মানুষের স্বার্থে কেন্দ্রীয় সরকার বা ক্ষেত্র বিশেষে রাজ্য সরকার'এর পক্ষেও এই সমস্ত বন্ধ ও রুগ্ন শিল্পগুলির জাতীয়করণ করা দরকার। কিন্তু বাস্তবে আমরা কি দেখতে পাচ্ছি? আমরা দেখছি স্ববিরোধি দৃষ্টিভঙ্গী এবং স্ববিরোধি নীতির প্রতিফলন। আপনারা যেখানে কেন্দ্রীয় সরকারকে শিল্পের জাতীয়করণের কথা বলছেন, তাঁদের কাছে দাবী নিয়ে এগিয়ে যাচ্ছেন, সেখানে কার্যক্ষেত্রে আমরা দেখছি যে, যে সমস্ত শিল্পগুলিকে অধিগ্রহণ আপনারা

করেছেন, একটা দায়িত্ব গ্রহণ করেছেন, সেই সমস্ত শিল্পগুলির দায়িত্ব আজকে ছেড়ে দিতে চাইছেন। শিল্পগুলিকে আবার পুনারায় মালিকদের হাতে তুলে দিতে চাইছেন। এই তো আমরা দেখছি। কারণ হিসাবে আপনারা বলছেন যে, আমাদের ক্ষমতা নেই। আমাদের আর্থিক ক্ষমতা সীমিত সেজন্য আমরা আর দায়িত্ব রাখতে পারছি না। এই ব্যাপারে আমি দুটি কথা বলতে চাই - প্রথমতঃ একথা আপনারা কি করে বলেন, বিশেষ করে যখন আপনারা বন্ধ ও রুগ্ন শিল্পগুলির জাতীয়করণের কথা বলছেন? সেখানে শিল্পগুলি মালিকদের নিরবিচ্ছিন্ন শোষণ, অন্যায় এবং অবিচারের ফলে বন্ধ হয়ে যাচ্ছে রুগ্ন হয়ে পড়ছে, যেখানে এই শোষণ, অন্যায় এবং অবিচারের বিরুদ্ধে গণ-আন্দোলনের স্বীকৃতি দিয়ে সেই দাবীর ভিত্তিতে কারখানাগুলি অধিগৃহিত হয়েছে, সেখানে আপনারা আজ সম্পূর্ণ বিপরীত দৃষ্টিভঙ্গীর দ্বারা পরিচালিত হয়ে মালিকদের হাতে তুলে দিতে চাইছেন। এর দ্বারা কি শ্রমিকদের স্বার্থ রক্ষিত হবে? দ্বিতীয়তঃ আপনারা সীমিত আর্থিক সঙ্গতির কথা বলছেন। এ ব্যাপারে মাননীয় কামাক্ষা বাবু ঠিক কথাই বলেছেন। যে সমস্ত কারখানাগুলি রাজ্য সরকার অধিগ্রহণ করবেন, সেগুলির ম্যানেজমেন্ট, মাথাভারী প্রশাসন, দুর্নীতি এবং অন্যায় কর্মপন্থার যথাযথ বিশ্লেষণ করে, এগজামিন করে দেখতে হবে। এই সমস্ত যথাযথ ভাবে দেখা হয়েছে কি? যারজন্য তিনি বলেছেন যে, ম্যানেজমেন্ট, মাথাভারী প্রশাসন ও দুর্নীতি, এই সমস্ত ভাল করে দেখে কি করে একে ইকনোমিক্যালি ভায়াবল করা যায় তা দেখতে হবে। এবং এগুলোকে এ্যাকচুয়ালি কোন এফিসিয়েন্ট ম্যানেজমেন্টের উপরে ভার দিলে ভাল ভাবে চলতে পারে কিনা তা দেখতে হবে। আমরা যে সমস্ত শিল্পগুলোকে মনে করছি ভাল ভাবে চালান যাবে না, অথচ সেগুলোকে ঐ সমস্ত কারণগুলো দেখে চালানো যেতে পারে, সেগুলোর ব্যাপারে ট্রেড ইউনিয়ন বা শ্রমিকদের বক্তব্য কি তা জানা দরকার। শ্রমিকদের বক্তব্য আমরা জানি, তাঁরা বলছেন- এই ওয়েষ্টেজ বালুজিং কনসার্ন'এ পরিণত হওয়ার মুল কারণ হচ্ছে মাথাভারী প্রশাসন।

**[4.20–4.30 p.m.]**

অথচ সেখানে যদি এফিসিয়েন্ট পরিচালনা থাকতো তাহলে এইরকম একটা পরিস্থিতি হবার প্রশ্ন আসতো না। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি আমাকে যথেষ্ট সময় দিয়েছেন আর বাড়াতে চাইছি না, তবে আমি এটুকু বলতে চাই যে শিল্প বাণিজ্য ক্ষেত্রে রাজ্যসরকার যে নীতি গ্রহণ করেছেন তারমধ্যে বামপন্থী দৃষ্টিভঙ্গী আদৌ প্রতিফলিত হচ্ছে না। শিল্পের যেটা একচেটিয়া পুঁজিবাদ, বিদেশী পুঁজি তাকে বাঁচিয়ে রাখার জন্য এবং তার অবাধ শোষণের সুযোগ দেওয়ার জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছে। এতে পশ্চিমবঙ্গের অর্থনীতি বাঁচবে না, ক্ষতিগ্রস্ত হবে পশ্চিমবঙ্গের জনস্বার্থ। সুতরাং এই শিল্পবানিজ্য নীতি তীব্র প্রতিবাদ করে এই ব্যয়বরাদ্দের দাবীর বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় শিল্পবানিজ্য মন্ত্রী তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের প্রস্তাব এখানে পেশ করেছেন তাকে সমর্থন করে আমি দুএকটি কথা বলতে চাই। আমার আগেকার বক্তা দীর্ঘ বক্তৃতা করলেন। তিনি ঠিক কি বলতে চেয়েছেন সেটা কিন্তু পরিষ্কারভাবে জানতে পারলাম না। অবশ্য তিনি এই বাজেটকে বিরোধীতা করবেন কারণ তিনি যদিও নিজেকে বামপন্থী বলে দাবী করেন কিন্তু কার্যত তিনি এই বামফ্রন্ট সরকারের বিরোধীতা করাই হচ্ছে তাঁর মূল মন্ত্র হিসাবে গ্রহণ করেছেন। তারসঙ্গে আরেকটি কারণও আছে আজকে কংগ্রেসীরা আসেন নি, তাই তাঁকে সেই দায়িত্ব পালন করতে হবে। সুতরাং তিনি যথার্থই কাজ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি উত্তরবঙ্গের লোক, এই উত্তরবঙ্গের প্রধান হচ্ছে চা-শিল্প। যেহেতু আমি ওই অঞ্চলের লোক সেইজন্য আমি ওই অঞ্চলের চা-বাগানের মধ্যে আমার বক্তব্য সীমাবদ্ধ রাখবো। উত্তরবঙ্গের কথা অনেক বক্তাই রেখেছেন। গত ৩০ বছর ধরে চা শিল্প ছাড়া আর কোন শিল্পই এখানে গড়ে তোলা

হয় নি। তদানীন্তন সময়ে রাজ্যেও কংগ্রেসী সরকার ছিলেন এবং কেন্দ্রেও কংগ্রেসী সরকার ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই চা-বাগান প্রধান অঞ্চল হচ্ছে দার্জিলিং এবং জলপাইগুড়ি, এখানে চা থেকে কেন্দ্রীয় সরকার কোটি কোটি টাকা শুল্কবাবদ আদায় করে নিচ্ছে। বিদেশীমুদ্রা অর্জনের ক্ষেত্রে এই চা শিল্প হচ্ছে অন্যতম-এর থেকে প্রচুর অর্থ আসে ভারতবর্ষে কিন্তু তার থেকে সামান্য টাকা দিয়েও উত্তরবঙ্গের উন্নতি করা হয় না। এই চা শিল্প সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকারের অধীনে এবং শিল্প সম্পর্কে রাজ্য সরকারের বলার কিছু অধিকার নেই। এর পরিচালন ব্যবস্থা এবং এর উন্নয়ন সমস্ত ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সর্বেসর্বা। মাননীয় অধ্যক্ষ মহাশয় এই চা শিল্প সম্পর্কে আমি দুএকটি কথা বলতে চাই। আমি প্রধানত দার্জিলিংয়ের পাহাড়ী অঞ্চলের চা বাগানের সম্বন্ধে বলতে চাই। দার্জিলিং এর চা পৃথিবী বিখ্যাত। যার বিকল্প এখনো নেই। সেই শিল্প কিভাবে ধ্বংসের সম্মুখীন সেই বিষয়ে দু-একটি কথা বলতে চাই। দার্জিলিংয়ের চা বাগানের অধিকাংশের বয়স ৮০-১০০ বছর। চা রিসার্চ বলে একটা গাছের ৩০/৪০ বছর পর্যন্ত পাতা দেবার ক্ষমতা থাকে। তারপর তার বার্ধক্য এসে সে মারা যায়। কেন্দ্রীয় সরকার চা শিল্প সম্পর্কে বহু কমিশন বসিয়েছেন এবং তারা তাদের ফাইন্ডিং কেন্দ্রীয় সরকারের কাছে পেশ করেছেন। কিন্তু দুর্ভাগ্যের কথা কেন্দ্রীয় সরকার সেই ফাইন্ডিংসে-বিশেষ করে দার্জিলিং সম্বন্ধে - একটু ও গ্রহণ করেন নি। দার্জিলিং এর চায়ের মূল প্রোডাকশান ১১ মিলিয়ান কে.জি.। এই চা ব্যবসা মুষ্টিমেয় লোকের হাতে কেন্দ্রীভূত এবং ব্রুকবন, লিপটন ইত্যাদি মালটিন্যাশানাল কেম্পানিগুলো এটা কন্ট্রোলে করছে। ৪৫ মিলিয়ান চা বিদেশের বাজারে যাচ্ছে। কেন্দ্রীয় সরকার এইসব জানা সত্ত্বেও এগুলি নিয়ন্ত্রণ করতে পারছেন না। দার্জিলিংয়ের চা বাগানগুলি দীর্ঘদিন ধরে ব্যক্তিগত মালিকানার অধিনে থাকায় তারা এই শিল্প থেকে বহু টাকা মুনাফা করে পশ্চিমবাংলার বাইরে বিভিন্ন রাজ্যে তারা কলকারখানা করেছে। অথচ এই শিল্পের জন্য একটা নয়া পয়সা খরচ করেন নি। ফলে চা বাগানগুলি ধুঁকছে এবং সিক হয়ে গেছে। রাজ্য সরকারের চা বাগান সম্পর্কে কোন বক্তব্য নেই বলে যেগুলি বন্ধ থাকে এবং রুগ্ন হয়ে যায় সেগুলি চালাবার ব্যাপারে রাজ্য সরকার কিছু করতে পারছেন না। বারবার কেন্দ্রীয় সরকারকে জানানো সত্ত্বেও তারা চুপচাপ আছেন। কিন্তু মালিকরা নিজের টাকায় ব্যবসা করেন না। তারা ব্যাঙ্ক ও অন্যান্য কেন্দ্রীয় সংস্থা থেকে লোন নিয়ে ব্যবসা করছে। আপনি হিসাব করে দেখবেন যে ৮০ লক্ষ থেকে ১ কোটি টাকা যার লাইবেলিটি তারা ব্যাঙ্কের টাকা শোধ দেন না। এমন কি শ্রমিকদের প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং গ্রাচ্যুইটি টাকা এবং হাউসিং কমিটি লোন ও সাবসিডি বাবদ যে টাকা তাও তারা মেরে দিয়েছেন। পৃথিবী বিখ্যাত এই চায়ের ভবিষ্যৎ আজ অন্ধকার। দার্জিলিংয়ের পার্বত্য অঞ্চলের নেপালী অধিবাসীদের শতকরা ৬০ ভাগ এই শিল্পের সঙ্গে জড়িত। যেহেতু সেখানে অন্য কোন ইন্ডাস্ট্রি নেই সেইহেতু জনসংখ্যার একটা বৃহৎ অংশ এই শিল্পের সঙ্গে জড়িত। এই চা শিল্পের সঙ্গে টাটা, বিড়লা, ফিনলে, বাজুরিয়া, গোয়েঙ্কারা আছে এবং নতুন নতুন পুজিঁপতী বোম্বে থেকে চা বাগান কিনছে। তারা বিগত ৫০। ৬০ বছর ধরে এই চা বাগানগুলি থেকে লক্ষ লক্ষ কোটি কোটি টাকা মুনাফা করছে। কিন্তু একটা নয়া পয়সাও এই শিল্পের জন্য বিনিয়োগ করেনি। এই চা শিল্পের জন্য কোন রিজার্ভ ফান্ড বা ডেভালাপমেন্ট ফান্ড রাখা নেই। এই থেকেই বোঝা যায় পশ্চিমবাংলার প্রতি কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ মনোভাব। এই শিল্প প্রচুর বিদেশী মুদ্রা অর্জন করে কিন্তু সেই শিল্প কিভাবে ধীরে ধীরে মুনাফাকারীরা ধ্বংসের দিকে নিয়ে যাচ্ছে সেই দিকে আপনার মাধ্যমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি।

**[4.30–4.40 p.m.]**

স্যার, একটা ঘটনা আপনাকে বললে আপনি বুঝতে পারবেন কিভাবে এরা মুনাফা করছে। চা-শিল্পে বর্তমানে স্বর্ণযুগ চলছে, এই বছরে যে চায়ের দাম ১৬ টাকা ছিল সেই চা প্রোডিউসাররা

৩০/৩২ টাকায় বিক্রি করছে। এইসব দেখে কিছু নতুন শিল্পপতি যাদের প্রচুর কালো টাকা আছে তারা চা-শিল্পে এসেছে। এই রকম পোদ্দার বলে বোম্বের এক শিল্পপতি একটা চা বাগান কিনলেন ৩৫ লক্ষ টাকায়। এক বছরের মধ্যে সেই বাগানে যে শাল গাছ ছিল তা বিক্রি করে ৩৫ লক্ষ টাকা তার কেনা দাম উঠিয়ে নিলেন। এই বাগান নেবার সময় যা ইনভেস্ট করে ছিলেন প্রতি বছর এমন মুনাফা করছেন যে তার থেকে ১০ হাজার গুন টাকা ঐ বাগান থেকে উঠিয়ে নিয়েছেন। কিন্তু তার বিনিময়ে সেখানে কোন নতুন শিল্পে টাকা বিনিয়োগ করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সঙ্গে আমি আর একটি কথা বলতে চাই আমাদের উত্তরবঙ্গের পার্বত্য অঞ্চলে দার্জিলিং জেলায় এবং জলপাইগুড়ি জেলার কিছু অংশে সিঙ্কোনা প্ল্যানটেশান আছে এবং সিঙ্কোনা থেকে কুইনাইন তৈরী হয়। বোধ হয় শুধু এশিয়া কেন পৃথিবীর মধ্যে ভারতবর্ষ অন্যতম একটি দেশ যেখানে কুইনাইন উৎপন্ন হয়। এর চাহিদা শুধু ভারতবর্ষের বাজারে নয়, বিশ্বের বাজারে আছে। কিন্তু দুঃখের কথা এই কুইনাইন শিল্প অত্যন্ত দুরবস্থার মধ্য দিয়ে চলছে। কেন্দ্রীয় সরকার আন্তর্জাতিক ক্ষেত্রে ব্যবসা করার জন্য কুইনাইনের দাম এমন একটা স্তরে করে দিয়েছেন ফলে ১০০ গ্রাম বা ২০০ গ্রাম কুইনাইনের যা প্রোডাকসান কস্ট তা ঐ বেঁধে দেওয়া দাম থেকে অনেক কম। বিধান সভার পাবলিক আণ্ডারটেকিং কমিটিতে এটা নিয়ে দু'বার আলোচনা করে দেখেছি যে সেখানে প্রোডাক্সান কস্ট হয় না, কেন্দ্রীয় সরকারের বেঁধে দেওয়া দামের সঙ্গে প্রোডাকসান কস্টের অনেক ফারাক, ফলে এই শিল্পটি মার খাচ্ছে। মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বাজেট রিপোর্টের মধ্যে এই শিল্প সম্পর্কে যে কথাগুলি বলেছেন এটা বামফ্রন্ট সরকারের আমল বলেই সম্ভব হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অবস্থার মধ্যে এই শিল্পের উন্নতির জন্য এর থেকে কতকগুলি বাই-প্রোডাক্ট যেমন কুইনোডাইন বের করা যায় যেটা হার্টের পক্ষে অত্যন্ত প্রয়োজনীয়, কিন্তু আর্থিক অভাবের জন্য আরো মূল্যবান ওষুধ তৈরী করা যাচ্ছে না। এছাড়া ইপিকাক একটা মূল্যবান ওষুধ, সামগ্রিকভাবে সেটাকে ডেভেলপ করার জন্য চেষ্টা হচ্ছে। এইভাবে বামফ্রন্ট সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে এই মূল শিল্পগুলিকে রক্ষা করার জন্য প্রয়াস চালিয়ে যাচ্ছেন। কিন্তু যাঁদের প্রধান দায়িত্ব সেই কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কিছু করছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গ ৫টি জেলা নিয়ে গঠিত এবং পশ্চিমবঙ্গের জনসংখ্যার এক-চতুর্থাংশ উত্তরবঙ্গে বসবাস করে। এই জন সংখ্যার ৬০ ভাগ হচ্ছে আদিবাসী তপশিলী সম্প্রদায়ভুক্ত একটা জাতি যেটা সম্পূর্ণ পাহাড়ী জাতি নেপালী। এরা পরিশ্রমী, ঐ এলাকায় সম্পদ সৃষ্টির ক্ষেত্রে এদের অবদান অনেক। শিল্প গড়তে গেলে অন্যান্য ইনফ্রা-স্ট্রাকচারের যা প্রয়োজন আছে তার মধ্যে বিদ্যুৎ অন্যতম। আজকে এটা বলতে পারি উত্তরবঙ্গে বামফ্রন্ট সরকারের আমলে রাম্মাম, রিটিংচং, চুখা ইত্যাদি জল বিদ্যুত প্রকল্প নেওয়া হয়েছে। আরো সম্ভাবনা আছে। দার্জিলিং-এর পার্বত্য অঞ্চলে যে নদীগুলি আছে সেখানে মাইক্রো মিনি আইডেল প্রজেক্টের সম্ভাবনা আছে। কয়েকদিন আগে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী তাঁর একটা প্রশ্নের উত্তরে বলেছেন এই রকম ৭টি মাইক্রোমিনি হাইডেল প্রোজেক্ট তাঁরা গ্রহণ করেছেন।

অর্থাৎ এটা নির্ভর করছে কেন্দ্রীয় সরকার আর্থিক সাহায্য দেবেন কিনা তার উপর। এখানে ইলেকট্রিসিটির সম্ভাবনা প্রচুর রয়েছে। শুকনা, রামমাম, বিং টিং চং, চুখা প্রভৃতি হাইডাল প্রজেক্টগুলো সম্ভাবনার মুখে কাজেই ইলেকট্রিকের কোন অসুবিধা হবে না। তাছাড়া সেখানে কাঁচামাল প্রচুর রয়েছে। শুধুমাত্র কেন্দ্রীয় সরকারের নীতির ফলে এগুলো কার্যকরী করা হচ্ছে না। ওয়েস্ট বেঙ্গল টি ডেভলপমেন্ট কর্পোরেসন ৪টি রুগ্ন বাগান চালাচ্ছেন কাজেই তাদের পরিচালনা সম্পর্কে আমি কিছু বলতে চাই। এখানে সিটু পরিচালিত ইউনিয়ন রয়েছে। আমার বক্তব্য হচ্ছে, বেসরকারী মালিকানা যেখানে মুনাফা অর্জন করছে, প্রোডাকসন কস্ট কমাচ্ছে বা কমাবার চেষ্টা করছে সেখানে ডেভলপমেন্ট কর্পোরেসন কর্তৃক পরিচালিত বাগানগুলির যদি হিসেব নেওয়া যায় তাহলে দেখবেন

প্রতি বছর উৎপাদন খরচ বাড়ছে এবং লস হচ্ছে। কি কারণে এটা হচ্ছে, কোন অব্যবস্থার জন্য এটা হচ্ছে তার প্রতি নজর দিন এবং এগুলি ভায়াবেল করবার জন্য দৃষ্টি দিন। সেখানকার শ্রমিকরা সরকারের সঙ্গে এবং কর্তৃপক্ষের সঙ্গে সব সময় সহযোগিতা করছে এবং সহযোগিতা করতে প্রস্তুত আছে এই বাগানগুলো চালু রাখবার জন্য। তাহলেও কেন এরকম লোকসান হচ্ছে সেদিকে নজর দিন। সিঙ্কোনা প্ল্যান্টেসন সম্বন্ধে আমার বক্তব্য হচ্ছে, সেখানকার পরিচালনা ব্যবস্থায় কোন ত্রুটি আছে কিনা সেটা দেখুন কারণ সেখানে বহু টাকা সরকারের তরফ থেকে দেওয়া হয়েছে। একথা বলে এই বাজেট সমর্থন করে আমি বক্তব্য শেষ করছি।

## 56th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** Now, I present the 56th Report of the Business Advisory Committee as follows :

Monday, 8-4-85

(i) Demand No. 54 [309–Food, 509–Capital Outlay on Food],

(ii) Demand No, 43 [288–Social Security and Welfare (Civil Supplies)]–3 hours.

(iii) Demand No. 46 [288–Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)],

(iv) Demand No. 48 [295–Other Social and Community Services (Excluding Zoological and Public Gardens), 495–Capital Outlay on Other Social and Community Services and 695–Loans for Other Social and Community Services],

(v) Demand No. 49 [296 – Secretarial - Economic Services]

(vi) Demand No. 51 [304–Other General Economic Services]–1

hour.

Tuesday, 9-4-85

(i) Demand No. 52 [305–Agriculture, 505–Capital Outay on Agriculture (Excluding Public Undertakings) and 705–Loans for Agriculture (Excluding Public Undertakings)] –3 Hours.

(ii) Demand No. 47 [289–Relief on account of Natural Calamities] –1 hour.

Now, I request the Hon'ble Minister to move it for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the 56th Report of the Business Advisory Committee as presented, be adopted by the House.

(Voices–Yes)

The motion was then put and agreed to.

**শ্রী শৈলেন্দ্র নাথ চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ, মহাশয়, আজকে আমাদের শিল্প বাণিজ্য মন্ত্রী মহাশয় যে বাজেট ব্যয়বরাদ্দ উত্থাপন করেছেন তাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। আমাদের দেশ আজ ৩৭ বছর হল স্বাধীন হয়েছে। স্বাধীনতার আগে প্রায় দুশো— পৌনে দুশোবছরধরে সাম্রাজ্যবাদীরা আমাদের দেশ শোষণ করেছে। স্বাধীনতা লাভের পর দেখলাম উত্তরাধিকারসূত্রে যাদের হাতে ক্ষমতা হস্তান্তরিত হল সেই কংগ্রেস গত ৩৭ বছর ধরে নূতন করে দেশকে শোষণ করছে। আজকে ভারতবর্ষে শিল্পের সমস্যা এমন শোচনীয় পর্যায়ে গেছে যাকে বলা যায় নাভিশ্বাস উঠেছে। আমি আমার বক্তব্য মূলতঃ পাট শিল্পের উপরেই সীমাবদ্ধ রাখব। আজকে দীর্ঘদিনধরে কয়েকটি পাট শিল্প বন্ধ হয়ে রয়েছে। প্রেমচাঁদ জুট মিল ৬.৪.৭৮ সাল থেকে বন্ধ হয়ে রয়েছে, শ্রমিকের সংখ্যা এখানে ৪ হাজার ৫০০। শ্রীরাম জুট মিল গত ৯.১২.৮১ তারিখ থেকে বন্ধ হয়ে রয়েছে—এখানে শ্রমিকের সংখ্যা ১২০০, নর্থ ব্রুক জুট মিল ২৭.১.৮২ তারিখ থেকে বন্ধ হয়ে রয়েছে—এখানে শ্রমিকের সংখ্যা ৫ হাজার, নস্কর পাড়া জুট মিল ১৭.৪.৮১ তারিখ থেকে বন্ধ হয়ে রয়েছে। এখানে শ্রমিকের সংখ্য ৫ হাজার। ওয়েভার্লি জুট মিল ১৩.৪.৮২ তারিখ থেকে বন্ধ হয়ে রয়েছে—এখানে শ্রমিকের সংখ্যা ৪ হাজার, গৌরীশংকর জুট মিল ৯.১২.৮১ তারিখ থেকে বন্ধ হয়ে রয়েছে—এখানে শ্রমিকের সংখ্যা ২ হাজার ১০০।

**[4.40–4.50 p.m.]**

তারপর যে সমস্ত চটকলগুলি লক আউট হয়েছে সেগুলি হচ্ছে আগরপাড়া জুট মিল ১৪/১/৮৫ তারিখে শ্রমিক সংখ্যা হচ্ছে ৪০০০, এমপায়ার ২/২/৮৫ তারিখে, অম্বিকা ১৯৮৫ সালের

জানুয়ারী মাসে শ্রমিক সংখ্যা হচ্ছে ৪০০০, ডেল্টা ৫/২/৮৫ তারিখে শ্রমিক সংখ্যা হচ্ছে ৪০০০, এ্যালবিয়ন ১০/২/৮৫ তারিখে শ্রমিক সংখ্যা হচ্ছে ৫৫০০, কাঁকিনাড়া ১১/২/৮৫ তারিখে শ্রমিক সংখ্যা হচ্ছে ৫০০০, ফোর্ট উইলিয়ম ৮/৩/৮৫ তারিখে শ্রমিক সংখ্যা ৪০০০, লোথিয়ান ১৩/৩/৮৫ শ্রমিক সংখ্যা ৫০০০, ই এম সি ও ৭/৩/৮৫ শ্রমিক সংখ্যা হচ্ছে ২৫০০, ভিক্টোরিয়া ১৪/৩/৮৫ শ্রমিক সংখ্যা ৬০০০, হনুমান ১৯/৩/৮৫ শ্রমিক সংখ্যা ৪৫০০, জি, আই এস ২৭/৩/৮৫ শ্রমিক সংখ্যা ৬৫০০। এই অবস্থায় জুট মিলগুলি পড়ে আছে। প্রায় ১৯টি জুটমিল বন্ধ হয়ে গেছে। এর আগে স্বাধীনতা প্রাপ্তির পর বলা যেতে পারে জুটমিলে শ্রমিক সংখ্যা ছিল ৩ লক্ষ এখন সেটা এসে দাঁড়িয়েছে ২০০০ এর মত। কিন্তু শ্রমিক কমে গেলেও কমে নি। স্বাধীনতার পর ১৯৫০-৫২ সালে যে উৎপাদন ছিল শ্রমিক কমিয়েও তার বেশী উৎপাদন হচ্ছে। শ্রমিকদের উপর ওয়ার্ক লোড চাপানো হয়েছে। তাদের উপর নিপীড়ন চলছে। অথচ তাদের বিভিন্ন যেসব দাবী দাওয়া এবং বিভিন্ন সমস্যা রয়েছে তার কোন সমাধান হচ্ছে না। এ্যাঙগাস জুট মিল, নর্থ শ্যামনগর জুট মিল-এ ভীষণভাবে লে অফ হচ্ছে। জুট মিলগুলিকে নবীকরণ করার জন্য কেন্দ্রীয় সরকার ১৮০ কোটি টাকা দিয়েছে। কিন্তু এই টাকা দেবার পরেও কিছু মাত্র নবীকরণ করা হোল না। সেই সমস্ত টাকা অন্যান্য রাজ্যে নিয়ে গিয়ে সেখানে চটকল করা হচ্ছে। হুগলী জেলা ১০টি জুট মিল বন্ধ। এখানকার শ্রমিক সংখ্যা হচ্ছে ৫০/৫৫ হাজার। এর মালিকরা হচ্ছে টমাস ডাক গ্রুপ সিংহানিয়া, কুঠারী, মোদী, ভাঙগুর ব্রাদার্স ইত্যাদি। নর্থ ব্লকের চটকলগুলি প্রায় সাড়ে তিন বছর হোল বন্ধ হয়ে আছে। তাছাড়া প্রায় প্রতিটি চটকলেই লে অফ লেগে আছে। ভিক্টোরিয়া বন্ধ হয়েছে এবং গোন্দলপাড়া জুট মিলকে কেন্দ্রীয় সরকারের সংস্থা লোন দেওয়া হয়েছে কিন্তু তবুও রাজ্য সরকারের তরফ থেকে একটু নজর দেওয়া উচিত। যে কারখানাগুলি বন্ধ হয়ে গেছে সেখান থেকে ফিনিসড মেটিরিয়াল সব নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। কিন্তু হাইকোর্ট থেকে অর্ডার হয়েছে যে সমস্ত ফিনিসড মেটিরিয়াল আছে কাঁচা মাল আছে সেগুলি কোন ক্রমে বাইরে নিয়ে যাওয়া চলবে না। এর জন্য পুলিশ সহায়তা করছে। গত ১০ মার্চ তারিখে তারা নিয়ে যাবার চেষ্টা করলে হাজার হাজার শ্রমিক এবং তাদের পরিবারবর্গ সেখানে উপস্থিত হয়েছিল এবং পুলিশও রুখে দাঁড়িয়েছিল যে কোন অবস্থাতেই আমরা নিয়ে যেতে দেবো না। আমরা যে কোন অবস্থাতে এর মোকাবিলা করবো, তাতে যদি রক্ত গঙ্গা বয়ে যায় যাবে তবুও আমরা বের করতে দেবো না। আমি শিল্প মন্ত্রীকে অনুরোধ করবো এই নর্থব্রুক কারখানাটি জাতীয়করণ করুন রাজ্য সরকারের তরফ থেকে। সেখানে আই আর সি আই দিয়ে চালান। প্রায় ৪০০০ শ্রমিক সেখানে কাজ করে। এদের বাঁচানোর জন্য আপনি ব্যবস্থা গ্রহণ করুন। এই প্রসঙ্গে আমি আর একটি কথা বলবো, ১৯৮৩ সালে এই বিধানসভা থেকে যে প্রস্তাব গৃহীত হয়েছিল, সর্বদলীয়, সমস্ত রাজনৈতিক দলের প্রতিনিধিরা দিল্লীতে গিয়েছিলেন, তাঁদের সঙ্গে আমিও ছিলাম। তাঁদের সঙ্গে প্রয়াতঃ প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীর আলোচনা হয়েছিল, এবং জুটমিলগুলো যাতে জাতীয়করণ করা হয়, সেই দাবী আমরা রেখেছিলাম। তিনি বলেছিলেন যে বিভিন্ন যে সমস্ত দপ্তর আছে, সেই দপ্তরগুলো থেকে তিনি তথ্য সংগ্রহ করে চিন্তা ভাবনা করে দেখবেন কি করা যায়। কিন্তু দেখা গেল তিনি কিছুই করলেন না, জাতীয়করণ হলো না। বারবার এই বিধানসভা থেকে এই প্রস্তাব গ্রহণ করা হয়েছে কিন্তু তা কার্যকরী হয়নি। এমন কি চটকলের সংগ্রামী শ্রমিকরা যখন ৮৪ দিন ধরে তাদের ধর্মঘট চালিয়েছিল, তাদের সেই সময় যে সমস্ত দাবী ছিল, সেই দাবীগুলোর মধ্যে চটকলকে জাতীয়করণ করতে হবে, এটাও ছিল তাদের একটা অন্যতম দাবী। আমি বলতে চাই চটকলের শ্রমিকদের সঙ্গে অন্যান্য কারখানার শ্রমিকদেরও একটা তীব্র আন্দোলনের পথে যেতে হবে যাতে চটকলগুলো জাতীয়করণ করা হয়। আমি এবার ইঞ্জিনিয়ারিং শিল্প সম্পর্কে বলি, ইঞ্জিনিয়ারিং শিল্পের কয়েকটি কারখানা যেগুলো কেন্দ্রীয় সরকার কর্তৃক অধিগৃহীত হয়েছে, তার মধ্যে ব্রেথওয়েট, জেশপ, এই সব কারখানায়

হাজার হাজার শ্রমিক কাজ করেন, এই সব কারখানা ওয়াগান এর অর্ডার সাপ্লাই করেন। কিন্তু এবার দেখা যাচ্ছে মাত্র দু হাজার ওয়াগান অর্ডার দেওয়া হয়েছে। এর ফলে হাজার হাজার শ্রমিক, যারা টেক্সম্যাকো, বার্ণ, ষ্ট্যান্ডার্ড, ব্রেথওয়েট কাজ করেন, তারা অসুবিধায় পড়বেন এবং আর একটা সমস্যা রয়েছে, এর সঙ্গে যে সহায়ক শিল্পগুলো যুক্ত, হাজার হাজার ছোট ছোট কারখানাগুলো চলছে এই ওয়াগান তৈরীর কারখানাগুলোর সহায়তায়, এই বিমাতৃসুলভ ব্যবহারের জন্য ঐ সব ছোটছোট কারখানাগুলো বন্ধ হয়ে যাবে। এই ওয়াগান শিল্পের কারখানা ব্রেথওয়েট এর ম্যানেজমেন্ট আবার একটা নতুন পরিকল্পনা করছেন, এই ব্রেথওয়েটের হেড অফিস হচ্ছে হাইড রোডে, তারা আর একটা অফিস করছেন পার্কস্ট্রীটে, ফলে কয়েক লক্ষ টাকা অতিরিক্ত খরচ হচ্ছে। যাতে নূতন করে আবার কারখানা সিক হয়ে পড়ে, সেই ব্যবস্থা তারা করছেন। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নির্মল কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে ব্যয়বরাদ্দ দাবী পেশ করা হয়েছে, এই সভার সদস্যরা মোটামুটি ভাবে এই দাবীগুলিকে সমর্থন করেছেন, তার জন্য আমি তাঁদের অভিনন্দন জানাচ্ছি। আমি আপনার মাধ্যমে এই কথাটা বলতে চাই, যে পরপর দুটো ঘটনা এখানে ঘটলো। কার্য্য কারণ, যোগাযোগ কি আছে সেটা পরের কথা, শিল্পের উপর আলোচনা হলো, এই সভার প্রধান বিরোধী পক্ষ ইন্দিরা কংগ্রেস, যাঁরা কেন্দ্রীয় সরকারে ক্ষমতায় রয়েছেন, তাঁরা শিল্পের উপর আলোচনা বয়কট করলেন ২৯শে মার্চ তারিখে সর্বসম্মত প্রস্তাব, যে প্রস্তাব তারা সাক্ষর করেন, সরকারী ভাবে, দলীয় ভাবে যে আলোচনা হওয়ার কথা, সেই আলোচনা তারা বর্জন করে পালিয়ে গেলেন। আজকে শিল্পের উপর আলোচনা হচ্ছে, যার উপর রুগ্ন ও বন্ধ কারখানাগুলো গুরুত্ব পেত, তাও ওরা বর্জন করলেন। এর থেকে প্রমান হয়, গুরুত্বপূর্ণ বিষয় শিল্প, যার সম্পর্কে ওঁরা বাইরে নানা কথা বলেন, তার আলোচনায় তাঁরা অংশগ্রহন করতে চান না, তাঁরা তাঁদের বক্তব্য রাখতে চান না, তাঁরা কোন কথা বলতে চান না, এটা দুর্ভাগ্য জনক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন মাননীয় সদস্য, তাঁরা অনেক গঠণ মূলক বক্তব্য রেখেছেন; আমি আমার বক্তৃতার শেষ বেলায় তার কয়েকটা উত্তর দেব।

**[4.50–5.00 p.m.]**

বিরোধী পক্ষে অন্যতম সদস্যদের প্রসাদ সরকার মহাশয় কিছু বক্তব্য রেখেছেন। সে সম্পর্কে আমি বলবো যে সেব প্রসাদবাবু একটা কথা ঠিকই বলেছেন। আজকে যে সংকট, সেটা শুধু পশ্চিমবঙ্গেই নয়, এটা সারা ভারতবর্ষে এবং এই যে সঙ্কট মূলতঃ বর্তমানে যে অর্থনৈতিক সঙ্কট, পুঁজিবাদী ব্যবস্থার যে সংকট, তারই প্রতিফলন এটা। ৬টি পঞ্চ বার্ষিক পরিকল্পনা হয়ে গেল। শিল্পের যে সামগ্রিক উন্নয়ণ সেটা সারা ভারতবর্ষে কি হয়েছে? হয়নি তো। এর যে উন্নয়ণের গতি সেই গতি অত্যন্ত দ্রুত নয়। তারই মধ্যে পশ্চিমবঙ্গে আমরা এই অবস্থায় এসেছি। অনেক জায়গায় তুলনায় আমাদের পশ্চিমবঙ্গের অবস্থা খারাপ। এই যে খারাপ, এটা তো বামফ্রন্টের আমলে শুধু হয়নি। ১৯৭৭ সালে যখন বামফ্রন্ট সরকার গঠিত হয় তারপর থেকে তো এটা আরম্ভ হয়নি। কংগ্রেস শাসনের আমলে যখন ডাঃ বিধান চন্দ্র রায় মন্ত্রী ছিলেন সেই আমল থেকে এই অধোগতি শুধু হয়েছে। হিসাব করলে দেখা যাবে যে ১৯৫১ সালে সারা ভারতবর্ষে পশ্চিমবাংলা শিল্পোন্নয়ণে ১ নং ছিল। ১৯৬১ সালে ২ নম্বরে নেমে এল। তখন ডাঃ বিধান চন্দ্র রায় মুখ্যমন্ত্রী ছিলেন। তখন তো বামফ্রন্ট ছিলো না, জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী ছিলেন না। তারপর থেকে পর পর নেমে চলেছে এবং এর কারণ মাননীয় সদস্যরা আলোচনা করেছেন। আমি সেই সম্পর্কে খুব সংক্ষেপে কিছু বলবো। মাশুল সমীকরণের নীতির কথা ১৯৫৬ সালে শুরু হল। ১৯৬১ সালে দেখা গেল পশ্চিমবাংলা নেমে এল।

পশ্চিমবঙ্গে যে জিনিস পাওয়া যায়—যেমন কয়লা, ইস্পাত, লোহা ইত্যাদি সারা ভারতবর্ষে তা একদামে বিক্রি হচ্ছে। অথচ পশ্চিমবঙ্গে এক দামে পাবে না। আমরা গ্যাস একদামে পাবোনা, রাসায়নিক দ্রব্য এক দামে পাবো না, তৈলবীজ এক দামে পাবো না। তা যদি হয় তাহলে এখানকার কাপড়ের কল, এখানকার ভেষজ শিল্প, এখানকার রাসায়নিক শিল্প, তেল শিল্প কি করে বাঁচবে? কাজের পর পর মরতে শুরু করলো, রুগ্ন হইতে শুরু করলো। বারে বারে ভারত সরকার থেকে বলা হয়েছে যে মাশুল সমীকরণ নীতি ধীরে ধীরে তুলে দেবেন। তোলাও তো উচিত। কিন্তু এখনও তুলছেন না। আমরা জানি, পশ্চিমবঙ্গের শিল্পপতিদের এক অংশের তীব্র বাধা আছে, তাদের কাছে কেন্দ্রীয় সরকারের মাথা বাধা অছে, তাই তারা এটা করতে পারছেন না। আজকে পশ্চিমবঙ্গ তথা পূর্বভারত এর দ্বারা ক্ষতিগ্রস্ত হচ্ছে। কেন্দ্রীয় সরকারের বৈষম্য নানা ক্ষেত্রে এর জন্য দায়ী। তারা দুর্গাপুর, আসানসোলে দু'একটা করলেন। কিন্তু ১৯৬৫-৬৬ সালের পরে আরো কোন বড় শিল্প তারা এখানে করলেন না। কত প্রস্তাব করা হয়েছে। অন্যান্য রাজ্যে এই সময়ে তারা করেছেন। আজকে লাইসেন্স দেবার ব্যাপারেও বৈষম্য রয়েছে। আমরা বারে বারে তদ্বির করে লাইসেন্স পাইনা। তারা বলেন পশ্চিমবাংলায় করলে হবে না, অন্য জায়গায় করলে হবে। ওয়াগন শিল্পের কথা একাধিক মাননীয় সদস্যরা বলেছেন। রেলের নানা রকম জিনিসের অর্ডার এখানে কমিয়ে দেওয়া হয়েছে এবং তার ফলে শিল্পগুলি ক্ষতিগ্রস্ত হচ্ছে। আজকে রাষ্ট্রায়াত্ত শিল্পগুলির কি অবস্থা? শিল্পগুলি দিনের পর দিন রুগ্ন হয়ে যাচ্ছে। বেসরকারী মালিকদের আচরণে পশ্চিম বাংলার পাট শিল্পের অবস্থা খারাপ হতে চলেছে। একসময়ে এখানে থেকে তারা কোটি কোটি উপার্জন করেছেন। কিন্তু এর শিল্পগুলিকে তারা আধুনিকীকরণ করেন নি, নতুন প্রযুক্তিবিদ্যা আনেন নি। যে টাকা তারা মুনাফা করেছেন সেটা অন্য শিল্পে ব্যয় করেন নি এবং পাট শিল্পেও তার একটা অংশও ব্যয় করেন নি। চা আজকে দারুন তেজে চলছে। চা বাগানের মালিকরা এখান থেকে যে টাকা উপার্জন করেছেন তার কতটুকু অংশ বাগানগুলিকে ভাল করার জন্য ব্যয় করেছেন? মাননীয় সদস্য বীরেন বাবু এই সম্পর্কে বলেছেন। কয়টা পয়সা উত্তরবঙ্গ বা অন্য জায়গায় চা বাগানগুলি ভাল করার জন্য তারা ঢেলেছেন? আজকে চায়ের বাজার ভাল। চায়ের দর ওঠানামা করছে। বাজার খারাপ হলে পড়ে যাবে, একেবারে নষ্ট হয়ে যাবে, তখন কি করে চলবে? কাজেই এই জিনিস বোঝা দরকার। আজকে ব্যাঙ্ক বা অর্থলগ্নী সংস্থা যেগুলি তারা আমাদের প্রয়োজন মত সাহায্য করেনা। আমি সে সম্পর্কে পরে বলবো যে কি ভাবে তারা আমাদের বঞ্চিত করছে। আমাদের এখান থেকে তারা টাকা তুলছেন, বিভিন্ন ব্যাঙ্কে সঞ্চয়ের টাকা কিন্তু আমাদের শিল্পের জন্য টাকা পাওয়া যায়না। আজকে ইণ্ডিষ্ট্রিয়াল রিকনস্ট্রাকশান কর্পোরেশান যার নতুন নাম হচ্ছে ইণ্ডাষ্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ব্যাঙ্ক অব ইণ্ডিয়া, তারা তাদের দায়িত্ব পালন করেন না। এই সব কারণে পশ্চিমবঙ্গে শিল্পের অবস্থা খারাপ হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তবে মাঝে মাঝে অবস্থা অত্যন্ত খারাপ, অন্ধকারময়, ভবিষ্যৎ নেই ইত্যাদি বলে যে চিত্র দেখানো হয়—এটা ঠিক নয়।

এই অবস্থা কাটিয়ে উঠেছি। আমি কতকগুলি তথ্য পেশ করব, যার থেকে প্রমাণিত হবে যে, পশ্চিমবঙ্গের শিল্পে আবার আমাদের অগ্রগতি আরম্ভ হয়েছে। আমি আমার বাজেট ভাষণে কিছু তথ্য দিয়েছি, সেগুলির পুনরাবৃত্তি আর করব না। সেখানে আমি দেখিয়েছি যে, কিভাবে আমাদের এই সময়ের মধ্যে বিনিয়োগ বেড়েছে, লাইসেন্স বেড়েছে, অন্যান্য দিকও বেড়েছে এবং ধর্মঘট কমেছে। শিল্পে যে টাকা বিনিয়োগ বেড়েছে তার একটি তথ্য এখানে পেশ করছি। ডবলিউ. বি. আই. ডি. সি. মাঝারি এবং বৃহৎ শিল্পের জন্য ১৯৮২/৮৩ সালে অর্থ সাহায্য দিয়েছিলেন ২০ কোটি ২ লক্ষ টাকা, ১৯৮৩/৮৪ সালে ২২ কোটি ৭৭ লক্ষ টাকা, ১৯৮৪/৮৫ সালে ২৩ কোটি ৬০ লক্ষ টাকা। ইনসেনটিভ ১৯৮২/৮৩ সালে ৪ কোটি ৯৬ লক্ষ টাকা, ১৯৮৩/৮৪ সালে ৪ কোটি ৯১ লক্ষ টাকা, ১৯৮৪/৮৫

সালে ৭ কোটি ২০ লক্ষ টাকা আর ইনডাস্ট্রিয়াল ডেভেলাপমেন্ট ব্যাঙ্ক অব ইণ্ডিয়া এই সময়ের মধ্যে তারাও তাদের টাকা বাড়িয়েছে। তাদের রিফাইন্যান্স হয়েছে ১৯৮২/৮৩ সালে ৫ কোটি ২৯ লক্ষ টাকা, ১৯৮৩/৮৪ সালে বাড়িয়ে ৬ কোটি হয়েছে, আর ১৯৮৪/৮৫ সালে ৭ কোটি ১ লক্ষ টাকা হয়েছে। বাজার থেকে বিভিন্ন শিল্পে ঋণ সংগ্রহ করা হয়েছে ১৯৮২/৮৩ সালে ২ কোটি ২০ লক্ষ টাকা, ১৯৮৩/৮৪ সালে ২ কোটি ৪৮ লক্ষ টাকা, ১৯৮৪/৮৫ সালে ৮ কোটি ৮০ লক্ষ টাকা। এইগুলি কি প্রমাণ করে না আমাদের বিনিয়োগ বেড়েছে? এই সময়ের মধ্যে ফলতায় মুক্ত বাণিজ্য এলাকার কাজ আরম্ভ হয়েছে। ভারত সরকার বলেন যে, এখানে পরিবেশ নাকি খারাপ। তারা পুরানো দুটি মুক্ত বাণিজ্য এলাকার কথা বলেছিলেন, একটি হচ্ছে বম্বের সান্তাক্রুজে, আর অন্যটি হচ্ছে কান্দলা পরে তারা আরো ৪টি বাড়িয়ে দিলেন। কোথায় কোথায় করলেন? মাদ্রাজ, কোচিন, দিল্লীর কাছে নৈনী, আর ফলতা এতেই কি প্রমাণিত হয় না যে, পূর্ব ভারতের প্রয়োজনে এখানে শিল্প করা যায়? ফলতায় কাজ আরম্ভ হয়েছে। এর জন্য ২৮০ একর জমি দেওয়া হয়েছে এবং সেখানে কাজও আরম্ভ হয়েছে। প্রাক্তন কেন্দ্রীয় সরকারের অর্থ ও বাণিজ্য মন্ত্রী প্রণব মুখার্জী উদ্বোধনী অনুষ্ঠানে মুক্ত কণ্ঠে স্বীকার করেছেন কোচিন এবং ফলতার কাজ দ্রুত গতিতে এগোচ্ছে। ইতিমধ্যেই আমরা সেই সব প্রস্তাব অনুমোদন করেছি এবং কাজ কর্ম আরম্ভ হবার মুখে। অনেক খানি কাজে আমরা এগিয়েও গেছি। এর থেকে প্রমাণিত হয় যে, আমরা এগোচ্ছি। নন-রেসিডেন্ট ইনডিয়ানস, অনাবাসী ভারতীয়রা এখানে কিছু কিছু আসছেন। আমরা এটা দাবী করি না যে, আমাদের দারুণ উন্নতি হয়েছে। কিন্তু এই সব ঘটনা থেকে এটাই প্রমাণিত হয় যে, আমাদের অগ্রগতি শুধু হয়েছে। মন্থর গতিতে হলেও কিছু নতুন করে বিনিয়োগ এখানে হচ্ছে, নতুন করে লাইকিংস আসছে এবং আমাদের নতুন নতুন এলাকায় শিল্প গড়ে উঠছে। তাই চিত্র একেবারে অন্ধকার নয়, একটু আলো আমরা দেখতে পাচ্ছি। এই গতি যদি আমরা চালিয়ে নিয়ে যেতে পারি তাহলে নিশ্চয় আমরা এগোতে পারবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের প্রতিবাদ করা দরকার, প্রতিবাদ হয়েছেও। আমি এই কথা বলতে চাই যে, পশ্চিমবাংলা ভারতের অবিচ্ছেদ্য অঙ্গ। পশ্চিমবঙ্গের চা, পাট থেকে আয়কর বাবদ প্রচুর টাকা কেন্দ্রে যায়। কিন্তু পশ্চিমবঙ্গের প্রতি কেন্দ্রের এই বৈষম্যের ফলেই এখানে শিল্পের অগ্রগতি হচ্ছে না, তার প্রতিবাদ আমাদের নিশ্চয় করতে হবে। মাশুল সমীকরণ নীতির কথা আমরা বলেছি। পেট্রোকেমিক্যালস, ইলেকট্রনিক্স শিল্পের কথা বারে বারে বলা হয়েছে। কিন্তু আমি শুধু উল্লেখ করে ছেড়ে দিতে চাই যে, হলদিয়াতে পেট্রোকেমিক্যালস কমপ্লেক্স করার কথা ১৯৭৬ সাল বলা হচ্ছে। যদি সেটা হয় তাহলে প্রত্যক্ষভাবে ২৫০০ লোকের কর্মসংস্থান হবে। কিন্তু পরোক্ষভাবে ডাউন স্ট্রীম প্রজেক্টে ২লক্ষ লোকের কাজ হবে। এতে কেন্দ্রীয় সরকার অংশ গ্রহণ করবেন বলেছিলেন। কিন্তু হঠাৎ টাকা নেই বলে সরে পড়লেন। অথচ তার দু মাস আগে মহারাষ্ট্রে অনুরূপ পেট্রোকেমিক্যালস কমপ্লেক্সে কেন্দ্রীয় সরকার ১২০০ কোটি টাকা দিলেন। আর আমাদের এখানে ১২০০ কোটি টাকার জায়গায় মাত্র ১৫০/২০০ কোটি টাকা দিতে চাইছেন না। পশ্চিমবঙ্গের জন্য এই টাকা পাওয়া যাবে না। এর কোন যুক্তি আছে? এটা কি বৈষম্য নয়? ইলেকট্রনিক্স কমপ্লেক্সের ব্যাপারে কথা হল। ভারত ইলেকট্রনিক্স একটা বড় ফ্যাক্‌ট্রি পশ্চিমবঙ্গে করবেন এবং তার জন্য সল্ট লেকে ১০০ একর জমি বরাদ্দ করা হল। তারা করলেন না, নানা অজুহাত দিয়ে সরে পড়লেন। সেই অজুহাতের ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী বারে বারে বলেছেন, স্বর্গতঃ ডঃ কানাই লাল ভট্টাচার্য্য বলেছেন, আমিও বলেছি। আমি এখানে একটি তথ্য রাখতে চাই যে, গত ২০ বছরের মধ্যে পশ্চিমবঙ্গের ইলেকট্রনিক্স শিল্পের জন্য ভারত সরকারের কোন বিভাগ একটি পয়সাও বিনিয়োগ করে নি, অথচ অন্যান্য রাজ্যে প্রচুর টাকা বিনিয়োগ হয়েছে। ভারত সরকারের বিভিন্ন বিভাগ ডিপার্টমেন্ট অব ইলেকট্রনিক্স, গভর্নমেন্ট অব ইনডিয়া তারা কোথায় টাকা বিনিয়োগ করেছেন? ইলেকট্রনিক্স ট্রেড এ্যাণ্ড টেকনোলজি

ডেভেলাপমেন্ট করপোরেশন, নিউ দিল্লী, কোথায় বিনিয়োগ করবেন?

**[5.00–5.10 p.m.]**

সেমি-কনডাকটার কমপ্লেক্স লিমিটেড, চণ্ডিগড়ে এগুলি তারা করেছেন। Ministry of Defence, Government of India, Bharat Electronic Ltd. তারা Bangalore, Ghaziabad, Pune, Taloja (Maharashtra), Panchkula (Harayana), Gariwal (U.P.) Hyderabad. ইউনিট করেছেন। ১১৫.৪ কোটি টাকার প্রকল্প এবং তাতে ১৭ হাজার ৯৫২ জনের কর্মসংস্থান হয়েছে। এ ছাড়াও এ্যানসিলারি ইউনিটে আরো ৩৫০ জনের কর্মসংস্থান হয়েছে। তারপর অন্যান্য ইউনিটে তারা ২ কোটি ৬৮ লক্ষ টাকা বিনিয়োগ করেছেন। হিন্দুস্থান এ্যারোনটিক্স লিমিটেড, তারা হায়দ্রাবাদে ইউনিট করেছেন, ৮০০ লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। মিনিষ্ট্রি অব কমিউনিকেসান, ইণ্ডিয়ান টেলিফোন ইনডাষ্ট্রিজ তারা নৈনী, রায়বেরিলি, গোণ্ডা—ইউ. পি. ত্তে. পালঘাট—কেরালায় এবং কর্ণাটকের বাঙ্গালোরে ইউনিট করেছেন, ১৫০ কোটি টাকা বিনিয়োগ করেছেন, ৩০ হাজার লোকের কর্মসংস্থান হয়েছে। হিন্দুস্থান টেলিপ্রিন্টার্স লিমিটেড, মাদ্রাজে তারা বিনিয়োগ করেছেন, ৪ হাজার লোকের কর্মসংস্থান হয়েছে। ডিপার্টমেন্ট অব এ্যাটোমিক এনার্জি, ইলেকট্রনিক্স কর্পোরেশন অব ইণ্ডিয়া লিমিটেড, হায়দ্রাবাদে ইউনিট করেছেন, ৮ হাজার লোকের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। ডিপার্টমেন্ট অব সায়েন্স এ্যাণ্ড টেকনোলজি, সেন্ট্রাল ইলেকট্রনিক্স লিমিটেড, ইউ. পি. র সাহিবাবাদে ইউনিট করেছেন, এক হাজার ৫০০ লোকের কর্মসংস্থান ব্যবস্থা করেছেন। ডিপার্টমেন্ট অব স্পেস, অন্ধ্রপ্রদেশের শ্রীহরিকোটায়, কেরলের থুম্বায়, বাঙ্গালোরে, আমেদাবাদে প্রচুর বিনিয়োগ করেছেন। মিনিষ্ট্রি অব ইনডাষট্রিজ, তারা রাজস্থানের কোটায় বিনিয়োগ করেছেন। ১৫০০ লোকের কর্মসংস্থান হয়েছে। এরমধ্যে পশ্চিমবঙ্গের নাম নেই। পশ্চিমবঙ্গ কি ভারতবর্ষের মধ্যে পড়ে না। আমাদের কি সেই পুরানো চা, পাট, টেক্সটাইল এবং ইঞ্জিনিয়ারিং নিয়েই থাকতে হবে? আধুনিক শিল্প—পেট্রো-কেমিক্যালস, ইলেকট্রনিক্স এখানে হবে না? হাজার হাজার কোটি টাকা ভারতবর্ষের অন্যান্য রাজ্যে বিনিয়োগ হবে আর পশ্চিমবঙ্গে কি ভারতবর্ষের বাইরে? এটা কি আফ্রিকায়, না, লাতিন আমেরিকায়? আমাদের এখান থেকে দিল্লী টাকা তুলে নিয়ে যাবে আর আমাদের এখানে আধুনিক শিল্প হবে না—এটা কেমন কথা? সেই কবে ১৯৫৫ সালে রূপানারায়ণপুরে হিন্দুস্থান কেবলস হয়েছিল তারপর এক পয়সায়ও এখানে ইলেকট্রনিক্সের ক্ষেত্রে বিনিয়োগ হয়নি। এর নাম যদি বৈষম্য না হয় তাহলে বৈষম্য কাকে বলে সেটা স্যার, আমার জানা নেই। এইভাবে ভারতসরকার আমাদের সঙ্গে বৈষম্য করেছেন। আমরা এর তীব্র প্রতিবাদ জানাচ্ছি। অন্যান্য শিল্পের ক্ষেত্রেও তাই। শিল্পের লাইসেন্সের ব্যাপারে আমার কাছে কাগজপত্র আছে সময়ের অভাবের জন্য আমি সেগুলি বলছি না। ডব্লু. বি. আই. ডি. সি'র পক্ষ থেকে যেসব প্রস্তাব করা হয়েছিল লেটার অব ইনটেনটের জন্য সেগুলি আমরা পাচ্ছি না। লেটার অব ইনটেন্ট পেলেও লাইসেন্স পাচ্ছি না। স্পঞ্জ আয়রন বিহার, উড়িষ্যা পেল, আমরা পাচ্ছি না। এখন নাকি ডিলাইসেন্স করেছেন, কিন্তু আমরা পাব না কেন? প্রাইভেট সেক্টার থেকেও প্রচুর প্রস্তাব পাঠানো হয়েছে কিন্তু আমরা পাচ্ছি না। এর এক দীর্ঘ তালিকা আছে, সেসবের মধ্যে আমি যাচ্ছি না। তারপর যে সব অর্থ লগ্নীর সংস্থা রয়েছে—ব্যাঙ্ক, আই.ডি.বি.আই, আই.এফ.সি.আই ইত্যাদি তারা আমাদের কি দিচ্ছেন? আমার কাছে হিসাব রয়েছে—১৯৮৩/৮৪ সালে আমাদের পশ্চিমবঙ্গের সমস্ত অর্থলগ্নী সংস্থা I.D.B.I., I.F.C.I., I.C.IC.I., L.I.C., G.I.C., U.T.I., I.R.C.I. মিলিয়ে আমাদের যে টাকা দিয়েছেন সেটা সারা ভারতবর্ষের তুলনায় শতকরা ৬.৮ ভাগ। অথচ অন্যান্য রাজ্য যেমন মহারাষ্ট্র এইসব প্রতিষ্ঠান থেকে পেয়েছে ১৮.২ ভাগ, গুজরাট ১৩.৭ ভাগ, তামিলনাড়ু ৯.৭ ভাগ,

কর্ণাটক ৭.২ ভাগ। আর মাথাপিছু হিসাব যদি দেখেন তাহলে দেখবেন পশ্চিমবঙ্গ যেখানে পেয়েছে ২৫৫ টাকা মহারাষ্ট্র সেখানে পেয়েছে ৫৯৪ টাকা, গুজরাট ৮১৯ টাকা, তামিলনাড়ু ৪১১ টাকা, কর্ণাটক ৩৯৯ টাকা। সর্বভারতীয় গড়ও আমাদের চেয়ে বেশী। তাহলে দেখা যাচ্ছে অর্থলগ্নী সংস্থার টাকা আমরা পাব না—এই জায়গায় আমরা এসে দাঁড়িয়েছি। কেন্দ্রীয় সরকারের বৈষম্য এইভাবে আমাদে[illegible]তি চলছে এবং তারজন্যই এখানে শিল্প হচ্ছে না। আমরা চাই, আমাদের প্রতি কেন্দ্রীয় সরকারের বৈষম্যের অবসান হোক এবং পশ্চিমবঙ্গে নতুন করে শিল্প গড়ে উঠুক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাষ্ট্রায়াত্ব শিল্প-পাবলিক আনডারটেকিং নিয়ে এখানে কিছু কথা হয়েছে। রাষ্ট্রায়ত্ব শিল্প গুলিতে লোকসান হচ্ছে, একথা আমাদের পক্ষের সদস্যারাও বলেছেন, বাইরেও এ বিষয়ে সমালোচনা আছে। কিন্তু আমি জিজ্ঞাসা করি, রাষ্ট্রায়ত্ব শিল্পে লোকসান কি শুধু পশ্চিম বাংলায়ই হচ্ছে? এবিষয়ে সারা ভারতবর্ষের চেহারাটা কি? কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থাগুলির অবস্থার আমার কাছে তথ্য আছে। আমি সে তথ্য পেশ করছি। কেন্দ্রীয় সরকারের বিভিন্ন রাষ্ট্রায়ত্ব শিল্পের ১৯৮৩-৮৪ সালের লোকসানের পরিমান নিম্নরুপ :-

(1) Steel Authority of India ------ Rs. 215 Crores

(2) Bharat Coking Coal Limited ------ Rs. 191 Crores

(3) Eastern Cooking Coal Limited ------ Rs. 128 Crores

(4) Eastern Coalfields Limited ------ Rs. 128 Crores

(5) Delhi Transport Corporation ------ Rs. 101 Crores

(6) Fertiliser Corporation of India ------ Rs. 83 Crores

(7) Hindusthan Fertiliser Corporation Ltd. ------ Rs. 72 Crores

(8) Kudremukh Iron Ore Company Limited. ------ Rs. 70 Crores

(9) National Textile Corpoation and its Subsdiaries ------ Rs. 137 Crores

এই হচ্ছে কেন্দ্রীয় সরকারের রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থা গুলির অবস্থা।

তবে আমি আমাদের রাষ্ট্রায়ত্ব শিল্প সংস্থাগুলির সম্পর্কে এই সভার উভয় পক্ষের সদস্যদের সঙ্গে এক মত যে, হ্যাঁ এগুলিকে ভাল করতে হবে। কিন্তু আমাদের সবগুলির অবস্থা যে খারাপ, তা নয়। দুর্গাপুর প্রজেক্ট লিমিটেড্ গত বছর লাভ হয়েছিল, এ বছর নানা কারণে লোকসান হয়েছে, আমরা আশা করছি আবার এখানে লাভ হবে। ওয়্যার হাউস কর্পোরেশনে লাভ হয়েছে, গত কয়েক বছর ধরে লাভ হচ্ছে। সব কর্পোরেশনেই লোকসান হচ্ছে না। তবে হ্যাঁ, এই সংস্থা গুলিতে আমরা ঠিকভাবে আধুনিকীকরণ করতে পারছি না, নতুন প্রযুক্তি বা আর্বিটেশন অফ্ টেকনোলজি করতে পারছি না। কারণ সে সবের জন্য যে পরিমান টাকার প্রয়োজন সে পরিমান টাকা কে দেবে? রাজ্য সরকারের হাতে সে পরিমান টাকা নেই। অর্থ লগ্নী সংস্থাগুলি টাকা দেয় না। ডাইভারসিফিকেসনের ব্যাপার আছে, তার জন্য টাকার দরকার, কিন্তু আমরা টাকা পাচ্ছি না। মূলতঃ এই কারণেই আমাদের

ইচ্ছে থাকা সত্ত্বেও আমরা এই সংস্থাগুলিকে আরো ভাল করে গড়ে তুলতে পারছি না। তবে হ্যাঁ, নিশ্চয়ই পরিচালন ব্যবস্থায় ত্রুটি আছে। তা দূর করে পরিচালন ব্যবস্থাকে উন্নত করার চেষ্টা করছি। এ ব্যাপারে আমরা শ্রমিকদের সহযোগিতা চাইছি ; নিশ্চয়ই এটা আমাদের দরকার।

অর্ডারের কথা, রেলওয়ে ওয়াগনের অর্ডারের কথা একাধিক সদস্য বার বার বলেছেন। রেলওয়ে ওয়াগনের অর্ডার যদি এই ভাবে কমতে থাকে তাহলে কেন্দ্রীয় সরকারের সংস্থা 'জেসপ্' নষ্ট হয়ে যাবে, অন্যান্য সংস্থা গুলিও বিপদে পড়বে, সহায়ক শিল্প সংস্থাগুলি উঠে যাবে। সুতরাং এ বিষয়টি আজকে ভাবতে হবে।

পাবলিক আন্ডার টেকিংস গুলির ভাল করতে হলে, সে গুলির আধুনিকীকরণ চাই, সে গুলিতে প্রযুক্তিগত ডাইভারসিফিকেসন চাই। কিন্তু এর জন্য টাকার দরকার,রাজ্য সরকারের অত টাকা নেই, রাজ্য সরকার অত টাকা ঢালতে পারবে না। সুতরাং এ বিষয়ে সর্ব-ভারতীয় নীতির প্রয়োজন। ব্যাঙ্ক বা ফিনানসিয়াল ইন্সটিটিউসনকে টাকা দিতে হবে।

মাননীয় সদস্যদের অবগতির জন্য আমি জানাচ্ছি যে, বিভিন্ন পরিকল্পনা আমরা রচনা করেছি, পরিচালন ব্যবস্থার উন্নতির ঘটাব। রুগ্ন ও বন্ধ কারখানা গুলি নিয়ে আলোচনা হচ্ছে, আজও হয়েছে। কিন্তু এখানে একটা কথা বলা দরকার সর্ব-ভারতীয় ক্ষেত্রে রুগ্ন ও বন্ধ শিল্প খবর কি আমাদের অজানা? এ বিষয়ে বোম্বাই বা মহারাষ্ট্রের অবস্থাটা কি? ভারতবর্ষের সব চেয়ে বেশী শিল্প মহারাষ্ট্রে এবং মহারাষ্ট্র ফিনান্স ক্যাপিটল অফ্ ইন্ডিয়া, সেখানে সমস্ত কাপড়ের কল গুলি রুগ্ন হয়ে বন্ধ হয়ে গেছে। কারণ কি? কারণ সেই একই; পুঁজিবাদী অর্থনীতির যে সংকট সে সংকটের ফলে শিল্প রুগ্ন হয়ে যাচ্ছে এবং বন্ধ হয়ে যাচ্ছে। এই অবস্থার মধ্যেও আমরা পশ্চিম বাংলায় প্রমান করেছি যে, শিল্প, কারখানা রুগ্ন হয়ে গেলেও, বন্ধ হয়ে গেলেও তাকে আবার সরকারী উদ্যোগে ভায়েবিলিটিতে নিয়ে আসা যায়। এই রকম অনেক গুলি কারখানাকে আমরা আজকে লাভে চালাচ্ছি। ইষ্টার্ণ ডিসটিলারিস্ -এ পর পর কয়েক বছর লাভ হচ্ছে, বিট্রানিয়া ইঞ্জিনীয়ারিং-এ লাভ হচ্ছে, শ্রীসরস্বতী প্রেসে লাভ হচ্ছে। আরো বলছি, এঞ্জেল ইন্ডিয়ায় লাভ হচ্ছে, গ্লুকোনেটের অবস্থা ভাল হয়েছে। তাহলে যে গুলি রুগ্ন, বন্ধ, বাতিল বলে মনে করা হয়েছিল, সে গুলিতে লাভ হচ্ছে! এর দ্বারা এটাই প্রমান হচ্ছে যে ভাল করে চালাতে পারলে লাভ হয়।

এস.ইউ.সি. দলের মাননীয় সদস্য দেব প্রসাদ সরকার বললেন যে, 'রাজ্য সরকার তার অধিগৃহীত শিল্পগুলির সত্ত্ব বেসরকারী মালিদের হাতে ছেড়ে দিতে চাইছেন'। কিন্তু ঘটনা একেবারেই তা নয়। এক সময়ে নানান সমস্যার ভিতরে একটা বিকল্প ব্যবস্থা হিসাবে ভেবেছিলাম যে, কেউ যদি কোন শ্রমিককে ছাঁটাই করবে না এই শর্তে যদি নিতে চায় তাহলে তাকে আমরা দেব। কিন্তু কেউ আমাদের শর্তে রাজী হয়নি। ইতিপূর্বে কেন্দ্রীয় সরকার ১৩'টি কারখানাকে অধিগ্রহণ করে আমাদের চালাতে দিয়েছিলেন। তার মধ্যে তিনটিকে ইতিমধ্যেই বিলের মাধ্যমে হাউসের সম্মতি নিয়ে জাতীয়করণ করা হয়েছে। সে তিনটি হচ্ছে ইষ্টান-ডিষ্টিলারিস শ্রী সরস্বতী প্রেস এবং ন্যাশন্যাল আয়রন।

**[5.10–5.20 p.m.]**

বিট্রানিয়া ইঞ্জিনিয়ারিং কারখানার বিল পাশ হয়েছে রাষ্ট্রপতির সম্মতি পেয়ে। আর যেকটা আমাদের হাতে আছে আমরা সিদ্ধান্ত গ্রহণ করেছি সবকটাই জাতীয়করণ করবো। আমরা একটাকেও ছাড়তে চাই না। কিন্তু গোলমাল বেধে গেল কোথায়? আমরা আগেকার গুলির মতন অধিগ্রহনের

পরবর্তী দায়-দায়িত্ব মেনে নিতে রাজী হয়েছি এবং সেইভাবে অর্ডিনান্স করে পাঠিয়েছি, কিন্তু কেন্দ্রীয় সরকার হঠাৎ বললেন না, অধিগ্রহনের পূর্ববর্তী দায়-দায়িত্ব মানতে হবে। আমরা বারেবারে বলেছি এবং পুর্নবার বলেছি আমরা এইসব কিছুতেই মানবো না। এত টাকা আমরা কেন খরচ করবো? যেটা অধিগ্রহনের পরবর্তীকালে দায়-দায়িত্ব নিলে ৬কোটি টাকায় যে কাজ হয় তারজন্য ২০কোটি টাকা আমরা কেন খরচ করবো আর এত টাকা আমরা কোথায় পাবো? আমাদের রাজ্যসরকারের আর্থিক ক্ষমতা সীমাবদ্ধ। আর অধিগ্রহণ আগে এত টাকা কেন দেব? বেসরকারী মালিকরা কি কাজ করেছেন, কার কাছ থেকে কি টাকা নিয়েছেন, কত টাকা আত্মসাদ করেছেন তা আমরা জানি না, সুতরাং সেই দায়িত্ব আমরা নিতে পারিনা এবং নেওয়া সম্ভবও নয়। তাই আমি পুনর্বার বলছি, এই নীতির পরিবর্তন করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এইকথা বলতে চাই, আমাদের হাতে যে শিল্পগুলি আছে আমরা তা জাতীয়করণ করছি কিন্তু ইনডাসট্রিয়াল রিকনষ্ট্রাকসন করপোরেশন অফ ইন্ডিয়ার হাতে যেগুলি আছে-যেটা কেন্দ্রীয় সরকার করেন-সেটা করছেন না তো? বরং দেখছি, একটার পর একটা শিল্প বন্ধ হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি কিভাবে ডি-নোটিফিকেসান হচ্ছে। এই আমলে কনটেনারস এ্যন্ড ক্লোজারস যেটা আই.আর.সি. আই চালাচ্ছেন - সেটাকে ২৯-১০-৮৩ তারিখে ডি-নোটিফায়েড করেছেন ফলে কারখানা বন্ধ হয়ে গেল। এরফলে ৮৫০ জন শ্রমিক বেকার হয়ে গেল। ইন্ডিয়ান রাবার ম্যানুফ্যাকচারিং কোম্পানী - মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় আবার চিঠি দিয়েছেন- ১-১১-৮৩ তারিখে ডি-নোটিফিকেসান হয়ে গেল। এটা আই.আর.সি.আই চালাচ্ছিলেন। ৫৭১ জন শ্রমিক পথে বসে গেল। কাটার এ্যান্ড পুলার কোম্পানী, গার্ডেনরীচে ওয়ার্কশপ এটা কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান, তাঁরাই চালাচ্ছিলেন। ১৯৮৪ সালের অক্টোবর মাসে ডি-নোটিফিকেসান হয়ে গেল। ফলে ৪০০ শ্রমিক পথে বসে গেলেন। কিন্তু আমরা সেই কাজ করবো না। এখানে বামপন্থী দলের একজন উল্লেখ করলেন, তারা রাণীগঞ্জের কারখানা বন্ধ করে দিয়েছেন। একটার পর একটা কারখানা বন্ধ হয়ে গেছে। ওয়াগনের যে নীতি গ্রহণ করেছেন তারফলে আরোও কারখানা বন্ধ হবে। কারখানার রুগ্নতা দুর করা নয়, তারা এমন নীতি নিয়েছেন যে আরোও শিল্পকে বন্ধ করে দিচ্ছেন। নিজেদের হাতে যেটা আছে বার্ন ষ্টানডার্ড, কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান, সেই কারখানাটিকেও বন্ধ করছেন। কই এরজন্য তো কংগ্রেস সদস্যরা চিৎকার করছেন না? একটার পর একটা শিল্প যেগুলি তাদের হাতে সেগুলি বন্ধ করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগে যেটা আই.আর.সি.আই ছিল এখন যার নাম হচ্ছে আই.ডি.বি.আই তার নীতি নিয়ে দু-একটি কথা বলতে চাই। এই প্রতিষ্ঠান ১৪ বছর আগে তৈরী হয়েছিল রুগ্ন বন্ধ কারখানার দায়িত্ব নেবার জন্য। কিন্তু কি কাজ তাঁরা করেছেন? তাঁরা ব্যাঙ্কের মতন কাজ করেছেন। তাই আইন পাল্টে ব্যাঙ্ক করে দেওয়া হয়েছে। এটা চলবে কি চলবেনা ঠিক করে বলে দিন। টাকা দেবেন না তা তো হয় না। কারখানা হাতে নিয়ে টাকা দিয়ে ভায়াবেল করার দায়িত্ব আই.আর.সি.আইয়ের, কিন্তু সেই দায়িত্ব তারা পালন করলেন না। এইভাবে তাঁরা চালাচ্ছেন, এটা ঠিক পথ নয়। তাই তাদের সেই দায়িত্ব নিতে হবে পরিচালনার দিক থেকে এবং তার ভায়াবিলিটি দিক থেকে এবং সে ব্যাপারে রাজ্যসরকার সহযোগিতা করতে প্রস্তুত আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে বাজেট আলোচনা উপলক্ষ্য করে নানা কথা উঠেছে। আমাদের রাজ্যসরকারের শিল্প সর্ম্পকে নীতি অত্যন্ত পরিষ্কারভাবে বলে দিতে চাই, আমাদের রাজ্যসরকার সবটা করতে পারবে না। স্বাধীনতার পরবর্তীকালে কেন্দ্রীয় সরকারের উদ্যোগে বিভিন্ন রাজ্যে শিল্প গড়ে উঠেছে। মহীশূরের রাজার আমলে কর্নাটকে কি ছিল? আর আজ সেখানে কি হয়েছে। সুতরাং রাজ্যে রাজ্যে বড় বড় শিল্প করতে হবে, শিল্প-বিহীন এলাকায় শিল্প করতে হবে। আমরা এই দাবী করেছি, প্রতিরক্ষা অর্থাৎ ডিফেন্স বাদ দিয়ে অন্য যে শিল্পগুলি আছে লাইসেন্সের ব্যাপারে সেগুলি রাজ্যসরকারের উপর ছেড়ে দেওয়া হোক। তারা কিছু শিল্প ডি-লাইসেন্স করলেন কিন্তু ডি.জি.টি.ডির অনুমোদন চাই বলে একহাত

দিয়ে দিয়ে আর এক হাতে কেড়ে নিলেন। এতে করে কোন সমস্যার সমাধান হবে না। আমরা রাষ্ট্রায়ত্ব শিল্পের সম্প্রসারণ চাই। সেখানে সম্ভব হবে আমরা নিজেরাই করবো। রাণীগঞ্জে নতুন স্পিনিং মিল হয়েছে। কিন্তু মাননীয় সদস্যদের একথা পরিষ্কার জানিয়ে দিতে হবে, রাজ্যসরকারের পক্ষে সব জায়গায় সব কিছু করা সম্ভব নয়। যেখানে সম্ভব যৌথ উদ্যোগে করতে হবে আমাদের যে ব্যক্তিগত উদ্যোগ তাকে সুযোগ-সুবিধা করে দিতে হবে। আজকে মাননীয় সদস্য শ্রী দেব প্রসাদ সরকার মহাশয় বললেন, কেন্দ্রীয় সরকারের নীতি এবং রাজ্যসরকারের নীতি দেখতে পাচ্ছি না। দেখতে পাবেন কোথায়? এই পুঁজিবাদি কাঠামোর মধ্যে, এই সংবিধানের মধ্যে, আর্থিক সীমাবদ্ধতার মধ্যে আমরা কাজ করছি, একথা ভুলে গেলে চলবে না। আজকে বিপ্লব, শ্রেণী সংগ্রাম হচ্ছে কেন? আমরা এই পদ্ধতির মধ্যে দৃষ্টিগত পরিবর্তন করতে চাই। আমরা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে কাজ করি-একথা মনে রাখতে হবে। আমাদের এই নীতি সবটা যে কলকাতা এবং তার চারিপাশে তা নয়। এখানে মাননীয় সদস্য বীরেন বোস উত্তরবঙ্গের কথা বলেছেন। আমি বলতে চাই, শুধু উত্তরবঙ্গ নয়, পুরুলিয়া, মুর্শিদাবাদ, বীরভূম প্রভৃতি দূরবর্তী যে এলাকাগুলি আছে সেখানে শিল্প গড়ে উঠুক, নো-ইনাডাস্ট্রি ডিস্ট্রিকটগুলিতে শিল্প গড়ে উঠুক - এটা আমরা চাই। আমাদের শিল্প পরি-কাঠামো নিগম ইনাসট্রিয়াল ইনফ্রা-স্ট্রাকচার ডেভেলপমেন্ট করপোরেশন বিভিন্ন এলাকায় শিল্প কেন্দ্র গড়ে তুলছেন। আমরা আধুনিক পেট্রো-কেমিক্যাল এবং ইলেকট্রনিকস শিল্প করতে চাই। কেন্দ্রীয় সরকার যদি এ ব্যাপারে অংশ গ্রহন না করেন তাহলে আমরা নিজেরাই করবো। নানা ক্ষেত্রে আমরা করছি। সেইভাবে ইলেকট্রনিকসের কাজ আমরা আরম্ভ করার চেষ্টা করছি সল্টলেকে, অন্য জায়গায় এবার আমরা হাত দিচ্ছি। অন্যান্য শিল্প উৎপাদন আমরা গড়ে তুলব, পশ্চিমবঙ্গকে শিল্প সমৃদ্ধ আমাদের করতেই হবে। অন্যদিকে খনিজ পদার্থ এবং ওষধি মুলক গাছ গাছড়া, এগুলি আমরা সম্প্রসারণ করতে চাই। এসব যা আমাদের করণীয় রয়েছে তা আমরা ভাল করতে চাই। সমস্ত আধুনিকীকরণ করবার বিস্তৃত পরিকল্পনা আমরা নিয়েছি, আমার আর সময় নাই, তা না হলে সেই সব তালিকা পড়ে দিতে পারতাম। আমরা বিভিন্ন জায়গায় ইস্টার্ণ ডিসটিলারিজ কর্পোরেশনের জন্য সুগার মিলে ইনডাসট্রিয়াল এ্যালকহল তৈরী করবার চেষ্টা করছি। তারপর কিভাবে আনারসের পাতা থেকে ফাইবার তৈরী করা যায় তার চেষ্টা করছি। আমরা ডি.পি.এল. এবং ডি.সি.এলের ডাইভারসিফিকেসনের চেষ্টা করছি এবং যেকথা মাননীয় সদস্য বীরেন বাবু বললেন আমরা সিঙ্কোনা থেকে কুইনাইন থেকে কুইনোডাইন করবার চেষ্টা করছি। রোগের ওষুধ সম্বন্ধে এই সব প্রস্তাব আমাদের রয়েছে। যে কথাটা মাননীয় সদস্য শৈলেন চট্টোপাধ্যায় মহাশয় বলেছেন আবি পুনর্বার এখানে বলতে চাই, যে বোম্বোমে কাপড়ের কলগুলি যদি জাতীয় করণ হতে পারে তাহলে আমাদের এখানে চটগুলি জাতীয় করণ কেন হতে পারে না? কেন্দ্রীয় সরকারকে তার দায়িত্ব নিতে হবে, কারণ পাট এখনও বৈদিশিক মুদ্রা আনছে। এইভাবে একের পর এক কারখানাগুলি বন্ধ হয়ে যাবে এটা হতে পারে না। তারপর শিল্পের কথা, আমি এখানে একটা কথা উল্লেখ করতে চাই যে শিল্প উদ্যোগীরা সব সুযোগ যাতে এক জায়গা থেকে পান তারজন্য আমরা একটা নতুন ব্যবস্থা সেপ্টেম্বর মাস থেকে চালু করেছি। এতে কিছু সাড়া জেগেছে, আমরা এটাকে ভালভাবে করতে চাই। যাঁরা শিল্প গড়ে তুলতে চান তাঁদের আর এক জায়গা থেকে আর এক জায়গায় ছুটতে না হয়, সেজন্য এক জায়গাতে যাতে জমি, বিদ্যুত, জল, এমন কি লাইসেন্স পান তার জন্য চেষ্টা হচ্ছে এবং এতে তাঁদের সুবিধা হবে বলেই আমি মনে করি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আরো দুএক জন যা প্রশ্ন করেছেন তাঁদের কথাঁর উত্তর দিয়েই আমি আমার বক্তব্য শেষ করব। মাননীয় সদস্য তরুণ চ্যাটার্জী ডি.পি.এল. ৬ ইউনিটের সম্বন্ধে বলতে গিয়ে বলেছেন ডিসট্রিবিউসন লাইন করতে হবে। নিশ্চয়ই, সেদিকে আমরা অবশ্যই নজর রাখব। কয়লা ভিত্তিক শিল্পে আমরা মনে করি রাণীগঞ্জ, আসানসোল, বর্ধমান ঐ সব এলাকায় কয়লাকে কেন্দ্র করে শিল্প গড়া উচিত, এটা আমাদের

বিবেচনার মধ্যে রয়েছে, আমরা অন্যভাবে চেষ্টা করছি, কি করা যায়। মাননীয় সদস্য শ্রী সরল দেব রাস্তাঘাট ইত্যাদির উন্নতির কথা বলতে গিয়ে কল্যাণী স্পিনিং মিলের পরিচালনার উন্নতির কথা বলেছেন আমি এ বিষয়ে খোঁজ খবর করব। সাধারণ ভাবে আমি আগেও বলেছি যে আমরা উন্নতি করতে চাই, দুর্নীতি যদি কিছু থাকে আমাদের সেটা ধরিয়ে দেবেন, আমাদের বলে দেবেন, আমরা সেটা দেখব। ন্যাশানাল টেক্সটাইল কর্পোরেশন সম্বন্ধে আমরা এ কথা বলতে চাই যে আমরা এটাকে চালু রাখতে চাই, কোন অসুবিধা হলে আমরা সহযোগিতা করব, কিন্তু গোলমাল হলে আমরা দেখব। মাননীয় সদস্য শ্রী দেব শরণ ঘোষ মহাশয় চিনি শিল্পের যে গুরুতর পরিস্থিতি সেটার কথা বলেছেন সেটা রামনগরের বেসরকারী শিল্পই বলুন, আর আমাদপুরের সরকারী শিল্পই বলুন আখের চাষ যেটা কম হচ্ছে সেটা বাড়াবার চেষ্টা আমরা করব। গুড়ের কারখানা রাস্তার দুপাশে যেগুলি হচ্ছে, সেগুলি যতই দাম দিক না কেন, গুড়ের কারখানায় শ্রমিকদের মজুরী দেয় না, তাদের কোন দায় দায়িত্ব নেই, এটাকে আমাদের বন্ধ করতেই হবে। আমি বলছি, চিনি শিল্প সম্বন্ধে আমরা সজাগ আছি, চিনি শিল্পকে রক্ষা করতে হবে। রামনগরে যাতে গোলমাল না হয়ে সেটা আমরা দেখব। শ্রী কামাখ্যা নন্দন দাস মহাপাত্র মহাশয়, বলেছেন যে পরিচালনায় ট্রেড ইউনিয়নের সহযোগিতা, এটা আমরা নিশ্চয়ই করব, আর মাননীয় সদস্য শ্রী দেব প্রসাদ সরকার মহাশয়ের প্রশ্নের উত্তর তো আমি দিয়েছি, শ্রী বীরেন বসু মহাশয় যে কথা বলেছেন, হ্যাঁ, উত্তরবঙ্গ দীর্ঘদিন উপেক্ষিত। নূতন নূতন শিল্প সেখানে গড়বার চেষ্টা করা হচ্ছে, কাছে আরো গ্রোথ সেন্টার হয়েছে। আর চায়ের ব্যাপারটা আমরা দেখব। চা শুধু উত্তরবঙ্গ নয়, পশ্চিমবঙ্গ এমন কি ভারতবর্ষের গুরুত্বপূর্ণ শিল্প। এর যাতে কোন ক্ষতি না হয় সেটা আমরা দেখব। ওয়েষ্ট বেঙ্গল টী ডেভলপমেন্ট কর্পোরেশনের পরিচালনায় - একটা কথা বলি - শুধু একেবারে কতকগুলি মুমূর্ষ বাগান নিয়ে আরম্ভ হয়েছে। আমরা এর পরিচালনা আরম্ভ করে কিছু উন্নতি করেছি। কিছু উৎপাদন বেড়েছে, সেখানে উন্নতি হবে। এই কথা বলে আমি আবেদন জানাই এ পক্ষের যাঁরা শিল্প উদ্যোগী তাঁদের আবেদন জানাই, পশ্চিমবঙ্গে শিল্পের পরিবেশ ভারতবর্ষের মধ্যে শ্রেষ্ঠতর, শ্রমিকদের মধ্যে অসন্তোষ কম, বিদ্যুৎ-পরিস্থিতির উন্নতি হচ্ছে, এবং এখানে একটা স্থায়ী সরকার আছে, এখানে নূতন নূতন শিল্প গড়ুক- কংগ্রেসীরা যাঁরা অনুপস্থিত তাঁদের কাছে আবেদন জানাচ্ছি - যে আসুন নূতন শিল্প গড়ে তোলবার জন্য তা না হলে আমাদের রাজ্যের উন্নতি হবে না - আমরা সকলে ঐকাবদ্ধভাবে চলি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[5.20–5.30 p.m.]**

**The motion of Shri NIRMAL KUMAR BOSE** that a sum of Rs. 30,56,27,000 be granted for expenditure under Demand No. 62, Major Heads : "320" -- Industries (Excluding Public Undertaking and Closed and Sick Industries), "520" - Capital Outlay on Industrial Reasearch and Development (Excluding Public Undertaking and Closed and Sick Industries), "525" - Capital Outlay on Tele-Communication and Electronics Industries and "720" - Loans for Industrial Research and Development ( Excluding Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs.5,09,40,000 already voted on account in March 1985.)

was then put and agreed to.

## DEMAND No. 64

The Motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 43,63,000 be granted for expenditure under Demand No. 64, Major Head : "328-Mines and Minerals".

(This is inclusive of a total sum of Rs. 7,28,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

## DEMAND No. 82

The motion Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 2,10,00,000 be granted for expenditure under Demand No. 82, Major Heads : "526–Capital Outlay on Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) and 726-Loans for Consumer Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 35,01,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

## DEMAND No. 24

The Motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 5,14,53,000 be granted for expenditure under Demand No. 24, Major Head : "258-Stationery and Printing".

(This is inclusive of a total sum of Rs. 85,76,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

## DEMAND No. 75

The Motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 83,00,000 be granted for expenditure under Demand No. 75, Major Heads : "500–Investments in General Financial and Trading Institutions and 700–Loans to General Financial and Trading Institutions."

(This is inclusive of a total sum of Rs. 13,84,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

## DEMAND No. 81

The motion of Shri NIRMAL KUMAR BOSE THAT a sum of Rs. 65,00,000 be granted for expenditure under Demand No. 81, Major Heads : "523-Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Excluding Public Undertakings) and 723-Loans for Pettroleum, Chemicals and Fertilliser Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 10,84,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

## DEMAND No. 76

The motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 26.52,20,000 be granted for expenditure under Demand No. 76, Major Heads : "320-Industries (Public Undertakings), 505-Capital Outlay on Agriculture (Public Undertakings), 523-Capital Outlay on Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 526-Capital Outlay on Consumer Industries (Public Undertakings), 705-Loans for Agriculture (Public Undertakings), 722-Loans for Machinery and Engineering industries (Public Undertakings), 723-Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Public Undertakings), 726-Loans for Consumer Industries (Public Undertakings and 734-Loans for Power Projects (Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 4,42,06,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

## DEMAND No. 61

The motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 12,95,20,000 be granted for expenditure under Demand No. 61, Major Heads : "320-Industries (Closed and Sick Industries), 522-Capital Outlay on Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 526-Capital Outlay on Consumer Industries (Closed and Sick Industries), 529-Capital Outlay on other Industries (Closed and Sick Industries), 722-Loans for Machinery and Engineering Industries (Closed and Sick Industries), 723-Loans for Petroleum, Chemicals and Fertiliser Industries (Closed and Sick Industries) and 726-

Loans for Consumer Industries (Closed and Sick Industries)".

(This is inclusive of a total sum of Rs. 2,15,89,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

## DEMAND No. 84

The motion of Shri NIRMAL KUMAR BOSE that a sum of Rs. 1,82,00,000 be granted for expenditure under Demand No. 84, Major Head : "530 - Investments in Industrial Financial Institutions. (Excludings Public Undertakings)".

(This is inclusive of a total sum of Rs. 30,34,000 already voted on account in March, 1985.)

was then put and agreed to.

Mr. Speaker : Now, Demand No. 4 and Demand No. 8 will be taken up. Shri Syed Abul Mansur Habibullah will please move both the demands.

## DEMAND No. 4

Major Head : 214–Administration of Justice

**Shri Syed Abul Mansur Babibullah :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.9,96,10,000 be granted for expenditure under Demand No.4 Major Head : "214–Administration of Justice".

(This is inclusive of a total sum of Rs. 1,66,02,000 already voted on account in March, 1985)

## DEMAND No. 8

Major Head : 230–Stamps and Registration

**Sri Syed Abul Mansur Habibullah :** Mr. Speaker, Sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs. 5,75,93,000 be granted for expenditure under Demand No. 8, Major Head : 230"Stamps and Registration".

(This is inclusive of a total sum of Rs. 95,99,000 already voted on account in March, 1985)

Written Speach taken as read.

মহাশয়,

জেলাস্তর থেকে ব্লকস্তর পর্যন্ত সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের বিনা ব্যয়ে আইনগত সাহায্যদানের উদ্দেশ্যে রাজ্য সরকার ইতিপূর্বেই "পশ্চিমবঙ্গ রাজ্য আইনগত সাহায্য ও উপদেশদান প্রকল্প ১৯৮০" নামে একটি প্রকল্প চালু করেছেন। ঐ প্রকল্প চালু করার আগে "১৯৭৪ সালের দরিদ্র ব্যক্তিদের আইনগত সাহায্যদানের নিয়মাবলী" অনুযায়ী দরিদ্র ব্যক্তিদের সাহায্য দেওয়া হত। বর্তমানে ১৯৮০ সালের প্রকল্পটি রাজ্যের সমস্ত জেলা ও মহকুমাগুলিতে চালু করা হয়েছে।

প্রথমদিকে ঐ প্রকল্প অনুযায়ী এই রাজ্যের যে-সকল অধিবাসীর বার্ষিক আয় অনধিক ২৪০০ টাকা ছিল কেবলমাত্র তারাই আইনগত সাহায্য পেতে পারতেন। পরে ঐ প্রকল্পের আওতার মধ্যে আরও অধিক সংখ্যক দুর্বলতর শ্রেণীর লোকেদের আনার জন্য বার্ষিক আয়ের সীমা বাড়িয়ে গ্রামাঞ্চলের অধিবাসীদের ক্ষেত্রে ৫০০০ টাকা এবং শহরাঞ্চলের অধিবাসীদের ক্ষেত্রে ৭০০০ টাকা করা হয়েছে।

ঐ প্রকল্পটিকে জনপ্রিয় করার উদ্দেশ্যে ১৯৮৪-৮৫ সালে বর্ধমান সদর, বাঁকুড়া সদর, মেদিনীপুর সদর, দার্জিলিং জেলার শিলিগুড়ি এবং পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাটে জেলা আইনগত সাহায্যদান সম্মেলন অনুষ্ঠিত হয়েছে। ঐ বৎসরে বর্ধমান সদর, ২৪-পরগণা জেলার কালীনগর এবং দার্জিলিং জেলার মিরিকে আইনগত সাহায্যদান শিবির অনুষ্ঠিত হয়েছিল।

সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষদের আইনগত সাহায্যদানের উদ্দেশ্যে ১৯৮৫-৮৬ সালের বাজেটে সংশ্লিষ্ট খাতে ৯৫ লক্ষ ৫০ হাজার টাকার সংস্থান করা হয়েছে

এ পর্যন্ত প্রাপ্ত তথ্যানুযায়ী ২৫১৮ জন ব্যক্তিকে আইনগত সাহায্য দেওয়া হয়েছে।

কয়েক বৎসর ধরে রাজ্য সরকার ওয়াকফ্ কমিশনারের অফিসের কর্মীদের বেতন ও ভাতা ইত্যাদি বাবদ সমস্ত খরচ বহন করছেন এবং ১৯৮৫-৮৬ সালের বাজেটে এ বাবদ ৮ লক্ষ টাকার সংস্থান করা হয়েছে। এর ফলে ওয়াকফ্ বোর্ডের পক্ষে ওয়াকফ্ তহবিলের উদ্বৃত্ত অর্থ সংখ্যালঘু সম্প্রদায়ের কল্যাণের জন্য ব্যয় করা সম্ভব হবে।

২৩শে অক্টোবর ১৯৭৫, তারিখের পরে নিযুক্ত যে সমস্ত পিস মেল টাইপিস্ট/কপিস্ট সরকার প্রদত্ত সুযোগ-সুবিধাসমূহ পাচ্ছিলেন না তাঁদের ১২/৪/৮৪ তারিখ থেকে নিয়মিতকরণ করা হয়েছে এবং তাঁরা নিয়মিত বেতনক্রম এবং অন্যান্য সুযোগ-সুবিধা পাচ্ছেন।

মামলাকারী জনসাধারণের সুবিধার্থে হাওড়া জেলার আমতায় এবং মেদিনীপুর জেলায় দাঁতনে একটি করে বিচার বিভাগীয় আদালত স্থাপন করা হয়েছে।

বিভিন্ন ধরনের মোকর্দমার দ্রুত নিষ্পত্তির জন্য সরকার অত্যাবশ্যকীয় দ্রব্যাদি আইন অনুযায়ী গঠিত বিশেষ আদালতের বিচারকদের, স্পেশাল কোর্ট, আরবিট্রেশন ল্যাণ্ড এ্যাকুইজিশন ও মোটর দুর্ঘটনা-সংক্রান্ত মামলাগুলি বিচার করবার ক্ষমতা প্রদানের সিদ্ধান্ত নিয়েছেন।

উত্তরবঙ্গের জন্য কলিকাতা হাইকোর্টের একটি সারকিট বেঞ্চ স্থাপনের প্রস্তাব সরকার সক্রিয়ভাবে বিবেচনা করছেন। এই ব্যাপারে সরকার উত্তরবঙ্গে অনুরূপ সার্কিট বেঞ্চ স্থাপনের জন্য কলিকাতা হাইকোর্টের অনুমোদনের অপেক্ষায় রয়েছেন।

১৯৮৪-৮৫ সালের বার্ষিক যোজনা বাবদ এই বিভাগকে ৯২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল।

কিন্তু ঐ বরাদ্দের শতকরা ৩০ ভাগ ছাঁটাই হওয়ায় চালু ও নতুন প্রকল্পের জন্য এই বিভাগ মাত্র ৬৮.৪০ লক্ষ টাকা মঞ্জুর করতে পেরেছে।

১৯৮৫-৮৬ সালের সাধারণ বার্ষিক যোজনা বাবদ এই বিভাগকে মাত্র ১০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। ঐ টাকার অধিকাংশই অত্যন্ত প্রয়োজনীয় নতুন পরিকল্পনার জন্য ব্যয় করতে হবে। ফলে চালু প্রকল্পগুলির জন্য অর্থ বরাদ্দ করা একরকম অসম্ভব হয়ে পড়বে।

অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী বিচার-সংক্রান্ত প্রশাসনের মানোন্নয়নের জন্য বিভিন্ন জরুরী চালু এবং নতুন প্রকল্পের জন্য ৯০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। কলিকাতা হাইকোর্টের সঙ্গে আলোচনাক্রমে এবং ভারত সরকারের কাছ থেকে কতগুলি ব্যাপারে বিশদ ব্যাখ্যা পেলে এই সম্বন্ধে প্রকল্পগুলি নির্দিষ্ট করা হবে।

নদীয়া জেলার কৃষ্ণনগরে ফৌজদারী আদালতগুলির জন্য একটি নতুন বাড়ী তৈরী হয়েছে। হাওড়া জজ কোর্টের জন্য একটি রেকর্ডরুম চালু হয়েছে।

মহাশয়, এই কথা বলে আমি আমার প্রস্তাব সভার অনুমোদনের জন্য পেশ করছি।

এই রাজ্যে ১৮৯৯ সালের 'ইণ্ডিয়ান স্ট্যাম্প অ্যাক্ট' এবং ১৯০৮ সালের "রেজিস্ট্রেশন এ্যাক্ট্" প্রশাসন বাবদ যে ব্যয় হয় তা "২৩০—স্ট্যাম্পস্ এবং রেজিস্ট্রেশন" মুখ্যখাতের অন্তর্ভুক্ত।

এই রাজ্যে ২১৪টি রেজিস্ট্রেশন অফিসের মধ্যে ৪৫টি পূর্তবিভাগের সরকারী বাড়ীতে রয়েছে এবং অবশিষ্ট রেজিস্ট্রেশন অফিসগুলি ভাড়া করা বাড়ীতে আছে। গত দুই বৎসরে জনসাধারণ ও রেজিস্ট্রি অফিসের কর্মচারীদের সুবিধার্থে প্রায় ১৩টি সাবরেজিস্ট্রি অফিস পুরানো ও জীর্ণদশাগ্রস্ত বাড়ী থেকে নতুন বাড়ীতে স্থানান্তরিত করা হয়েছে। এই উদ্দেশ্যে শ্রীরামপুরের সাব-রেজিস্ট্রী অফিস বাড়ীটিও রিকুইজিশন করা হয়েছে। সমস্ত সাবরেজিস্ট্রি অফিসের জন্য বিভাগীয় নিজস্ব বাড়ী এবং সাবরেজিস্ট্রার ও কর্মচারীদের জন্য সরকারী বাড়ী তৈরীর পরিকল্পনা রাজ্যের বার্ষিক যোজনাগুলিতে গ্রহণ করা হয়েছে। কলকাতা অথবা তার পার্শ্ববর্তী কোন জায়গায় একটি কেন্দ্রীয় রেকর্ডরুম তৈরী করার এবং জেলার রেকর্ডরুমগুলি বাড়াবার প্রস্তাবও বার্ষিক যোজনাগুলিতে গ্রহণ করা হয়েছে। এই ধরনের কতকগুলি নির্মাণকার্য চলছে। পরিকল্পনাটি সম্পূর্ণভাবে কাজে পরিণত হ'লে এই বিষয়ে বাড়ীভাড়া বাবদ পৌনঃপুনিক ব্যয়ের প্রয়োজন হবে না।

বর্তমানে সাবরেজিস্ট্রি অফিসগুলিতে কাজের চাপ অত্যন্ত বেশী এবং দ্রুতভাবে ও সুষ্ঠুভাবে কাজ চালানোর জন্য ঐ অফিসগুলি বিকেন্দ্রীকরণের প্রয়োজন আছে। এই সম্বন্ধে ২৪-পরগণা, মেদিনীপুর এবং বর্ধমানকে ছয়টি রেজিস্ট্রেশন জেলায় বিভক্ত করার এবং বর্তমান যুগ্ম-সাবরেজিস্ট্রি অফিসগুলিকে স্বয়ংসম্পূর্ণ সাবরেজিস্ট্রি অফিসে পরিণত করার প্রস্তাব সরকার সম্প্রতি পেয়েছেন।

রেজিস্ট্রি অফিসগুলিতে অফিসারের স্বল্পতার সমস্যা দূর করার জন্য সরকার নিম্নস্তরের অফিসারদের পদগুলি উন্নীত করে ৭টি ডিস্ট্রিক্ট রেজিস্টার ও ৬৫টি ডিস্ট্রিক্ট সাবরেজিস্ট্রারের পদ সৃষ্টি করেছেন। পশ্চিমবঙ্গ পাবলিক সারভিস কমিশন মারফৎ সাবরেজিস্ট্রার নিয়োগের কাজও চালু আছে।

দ্রুত রেজিস্ট্রিকরণ ও জনসাধারণকে রেজিস্ট্রিকৃত দলিল ফেরত দেওয়ার কাজ ত্বরান্বিত করার জন্য "ফাইলিং সিসটেম" নামে একটি নতুন রেজিস্ট্রিকরণ পদ্ধতি ২৪-পরগণা, হাওড়া, বাঁকুড়া, জলপাইগুড়ি ও কোচবিহার জেলায় ও কলিকাতার রেজিস্ট্রার অফ্ এ্যাসিউরেন্সের অফিসে সাফল্যের সঙ্গে চালু করা হয়েছে। অন্যান্য জেলাতেও ঐ পদ্ধতি শীঘ্রই চালু করা হবে।

জমে থাকা প্রচুর বকেয়া দলিলগুলি ফেরত দেওয়ার ব্যাপারে এই রাজ্যের প্রায় সমস্ত জেলার রেজিস্ট্রেশন অফিসগুলিতে দলিলসমূহের 'ইলেকট্রোস্ট্যাটিক্ প্রিন্টিং (ফটো কপি) পদ্ধতি চালু করা হয়েছে।

অবমূল্যায়ণ ও বিভিন্ন প্রকার স্ট্যাম্প ডিউটি ফাঁকি দেওয়া রোধ করার জন্য বিভিন্ন ব্যবস্থার কথা সরকার ভাবছেন। এই উদ্দেশ্যে স্ট্যাম্প এ্যাক্টের প্রয়োজনীয় সংশোধন ক'রে সাবরেজিস্ট্রারদের ক্ষমতা দেওয়া হয়েছে যাতে তাঁরা এই ধরনের অবমূল্যায়ণের দৃষ্টান্তগুলি সরকারের নজরে আনতে পারেন। এই ব্যবস্থার ফলে উক্ত খাতে আয় অনেকাংশে বৃদ্ধি পাবে।

গত তিন বৎসরের রেজিস্ট্রশনের সংখ্যা নীচে দেওয়া হ'ল :—

১৯৮২ — ১৪,০০,০০০
১৯৮৩ — ১৪,৫৫.০০০
১৯৮৪ — ১৪,৬০,০০০

গত তিনটি আর্থিক বৎসরে রেজিস্ট্রেশন ফি বাবদ অর্থ আদায়ের পরিমাণ নীচে দেওয়া হল :—

১৯৮২-৮৩ — ৪,৩০,৫৩,২৮৫ টাকা
১৯৮৩-৮৪ — ৪,৮৭,৪৪,০৯২ টাকা
১৯৮৪-৮৫ — ৫.০৭,৬০,০০০ টাকা (আনুমানিক)

মহাশয়, এই বক্তব্য রেখে আমি আমার প্রস্তাব সভার অনুমোদনের জন্য পেশ করছি।

**Mr. Speaker :** There are cut motions on Demand No. 4 by Shri Kashinath Misra (Cut motion nos. 1 to 6), Shri Subrata Mukherjee (Cut motion No. 7) and Shri Dhirendra Nath Sarkar (Cut motions No. 8 & 9). There are also cut motions on Demand No. 8 by Shri Kashinath Misra (Cut Motion No. 1 and cut motions Nos. 2 to 5) and Shri Subrata Kukherjee (Cut Motion No. 6). At the members concerned are not present the cut Motions on both the Demands are not moved.

Now, I call upon Shri Hazari Biswas to speak.

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যের আইন ও বিচার মন্ত্রী ১৯৮৫-৮৬ সালের যে ব্যয়-বরাদ্দের দাবি উৎথাপন করেছেন তাকে সমর্থন করে কিছু বক্তব্য এখানে রাখতে চাই। মাননীয় স্পীকার স্যার, আপনি জানেন যে আমাদের ভারতবর্ষ যে রাষ্ট্র সেই রাষ্ট্রের চেহারা হচ্ছে আধা সামন্ততান্ত্রিক আধা গণতান্ত্রিক। তার যে প্রতিভূ তা হ'ল দেশের পুঁজিবাদ এবং জোরদারদের সেবা করা। এই সরকারের যে সংবিধান ব্যবস্থা সেই সংবিধান ব্যবস্থার মধ্যে দাঁড়িয়ে একটা রাজ্যের পক্ষে সাধারণ মানুষের জন্য বিচার ব্যবস্থা এবং আইন ব্যবস্থা সঠিক করা সম্ভব নয়। বিগত দিনের ইতিহাস থেকে আমাদের পশ্চিমবাংলার মানুষ তাঁদের নিজেদের অভিজ্ঞতার মাধ্যমে এটা উপলব্ধি করেছে। সম্প্রতি যে লোকসভার নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনে আমাদের পশ্চিমবাংলা থেকে অশোক সেন মহাশয় নির্বাচিত হয়েছেন। নির্বাচিত হবার পর তিনি আইন মন্ত্রী

হয়েছেন। বিচারের ক্ষেত্রে, আইনের ক্ষেত্রে তিনি বলেছেন বিচার ব্যবস্থা এবং আইন ব্যবস্থা চালানোর প্রশ্নে খরচ-খরচা কমানো দরকার। অত্যন্ত দুঃখের কথা, লজ্জার কথা আইনমন্ত্রী নিজে ব্যারিষ্টার হিসাবে ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বেশী ফিজ দাবি করে থাকেন। তাঁর মুখে এই ধরনের উক্তি একটা মানুষের পক্ষে হাস্যষ্পদ।

## [5.30–5.40 p.m.]

স্যার, আজকে এটা তাদের পক্ষেই সম্ভব যারা মুখে এক কথা বলেন এবং কাজে আর একটা করেন। একথা আজ সারা ভারতবর্ষের মানুষ তাদের কার্যপদ্ধতির মধ্যে দিয়েই বুঝতে পারছেন। তাই আজকে আমরা দেখতে পাচ্ছি যে, আইন এবং বিচারের ক্ষেত্রে রাজ্য সরকারের বিশেষ কিছুই করার নেই। আমাদের এখানে যে সংবিধান এবং যুক্তরাষ্ট্রীয় কাঠামো, তারই উপর নির্ভর করে আমাদের এগোতে হচ্ছে। পশ্চিমবঙ্গ থেকে তাই আজ দাবী উঠেছে—কেন্দ্র এবং রাজ্যের সম্পর্কের পুনর্বিন্যাস করতে হবে এই প্রশ্ন এখান থেকে দীর্ঘদিন ধরেই করে আসা হচ্ছে। তার কারণ, এই রাজ্য থেকে যে পরিমাণ অর্থ কেন্দ্রে চলে যাচ্ছে, তা থেকে প্রাপ্য অংশ আর ফিরে আসছে না। এরই ফলে রাজ্যের মানুষের সমস্যার সমাধান পরিপূর্ণভাবে মেটানো সম্ভব হচ্ছে না। বিগত দিনগুলিতে এই রাজ্যে আইন এবং বিচার ব্যবস্থা কি রকম ছিল, সে সম্বন্ধে আমি আপনার মাধ্যমে এখানে বলতে চাই। আপনারা ১৯৭১ সাল থেকে ১৯৭৭ সালের জুন পর্যন্ত সময়ের কথা জানেন। তখন পশ্চিমবঙ্গবাসী মানুষের, বিচার এবং বিচারকের অবস্থা কি পর্যায়ে ছিল, তা সকলেই জানেন। বিচারকরা তখন নিশংকচিত্তে বিচারের কোন রায় দান করতে পারতেন না। ওই পক্ষের বেঞ্চে আজ যাঁরা আছেন, তাঁরা এবং তাঁদের নেতারা কর্মীদের নিয়ে, তাঁদের মস্তান বাহিনী নিয়ে বিচারকের সামনে হাজির হতেন। সেদিন তাঁরা রাজ্যের বিচারের মানকে হাস্যষ্পদে পরিণত করেছিলেন। বিচারককে হত্যার হুমকি দিয়ে, নানা ভাবে ভয় দেখিয়ে সুষ্ঠুভাবে বিচারের কার্য হতে দেন নি। বামফ্রন্ট সরকার এই রাজ্যের ক্ষমতায় এসে অন্য কিছু করতে না পারলেও বিচারের প্রশ্নে—এটি যেহেতু তাঁদের এক্তিয়ারের মধ্যে নেই—কিন্তু প্রসারতা ঘটাতে পেরেছেন। আইনশৃঙ্খলাকে আজ এমন একটা জায়গায় নিয়ে যেতে পেরেছেন, যেখানে দাঁড়িয়ে বিচারকরা নির্ভয়ে, নিশঙ্ক চিত্তে ও সুষ্ঠু ভাবে তাঁদের রায় দান করতে পারছেন। এর দ্বারাই আজ প্রমাণ হয়ে যায় যে, বিচার এবং আইন-শৃঙ্খলার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ সরকার যথেষ্ট পরিমাণে সাহায্য করতে পেরেছেন। আজকে ম্যাজিস্ট্রেটরা নির্ভয়ে রায় দান করতে পারছেন। এই প্রসঙ্গে আমি হাইকোর্টের কয়েকটি বিষয়—আইন এবং বিচার ব্যবস্থা নিয়ে—বক্তব্য রাখতে চাই। হাইকোর্টের প্রশ্নটি সম্পূর্ণভাবেই কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল। বাজেটের যে পুস্তক আমাদের সামনে এসেছে, তা থেকে দেখা যাবে, ৮ম অর্থ কমিশন এই ব্যাপারে যে অর্থ বরাদ্দের সুপারিশ করেছেন, রাজ্য সরকার ইচ্ছা করলেও তা খরচ করতে পারবেন না। মহামান্য হাইকোর্ট যে সমস্ত জায়গাগুলো দেখিয়ে দেবেন, কেবলমাত্র সেই সমস্ত ক্ষেত্রেই সেই অর্থ খরচ করা যাবে। এখানে শেষ নয়—কেন্দ্রীয় সরকারের দ্বারা যে যে ক্ষেত্রগুলো শেষ পর্যন্ত অনুমোদিত হবে, কেবলমাত্র সেই ক্ষেত্রে রাজ্য সরকার খরচ করতে পারবেন। তাদের শেষ পর্যন্ত আইন এবং আইনের ক্ষেত্রে কি অবস্থা দাঁড়াল? আইন এবং আইনের ক্ষেত্রে রাজ্য সরকারের অবস্থা দাঁড়াল একটা প্রহরীর মত। আইনের ক্ষেত্রে প্রহরী ছাড়া আর কিছু নয়। রাজ্যের ৬ কোটি মানুষ নির্বাচিত করে আমাদের এখানে পাঠিয়েছেন এই চিন্তা করে তাঁরা সুষ্ঠু বিচার পাবেন এবং আবশ্যক মত আইনের সাহায্য নিতে পারবেন। কিন্তু গোটা ভারতবর্ষের যে সংবিধান, তারমধ্যে থেকে আমরা কি পশ্চিমবাংলার মানুষকে আইনানুযায়ী বিচারের সুযোগ দিতে পারছি? গ্রামেগঞ্জের মানুষের মধ্যে আমরা যতদিন পর্যন্ত না এই প্রশ্ন নিয়ে যেতে পারছি, ততদিন পর্যন্ত আইন এবং বিচারের যথার্থতা সম্বন্ধে তাঁরা সঠিক উপলব্ধিতে আসতে

পারছেন না। বিচার ব্যবস্থা তথা বিচারের প্রতি মানুষের মানসিক অবস্থা ততদিন পর্যন্ত সচেতনতা লাভ করতে পারছে না। তাঁদের মধ্যে হতাশা দেখা দিচ্ছে এই আইন ও বিচারেব বর্তমান অবস্থাকে কেন্দ্র করে। বিভিন্ন ঘটনাকে কেন্দ্র করে তাঁরা আতঙ্ক প্রকাশ করছেন। এটি আমরা বিশেষ করে দেখতে পাচ্ছি হাইকোর্টের প্রশ্নে। রাজ্য সরকার যখন হাসপাতাল করবার জন্য জমি এ্যাকোয়ার করছেন, তখনই কোন স্বার্থান্বেষী ব্যক্তি ২২৬ ধারায় মামলা করে সামাল দিচ্ছে। দেশের কল্যাণমূলক কাজ ধাক্কা খেয়ে ফিরে যাচ্ছে এই হাইকোর্টেরই কল্যাণে। অথচ পাশাপাশি সুপ্রিম কোর্টে জানালে তা হয় না। সেখান থেকে নির্দেশ থাকা সত্ত্বেও এখানে এ জিনিস ঘটছে। সেখান থেকে বলা আছে যে, ব্যক্তি স্বার্থের প্রশ্নে নয়, সমষ্টির প্রশ্নটা ত্বরান্বিত করতে হবে, মামলা বেশী দিন ঝুলিয়ে রাখা চলবে না। দিনের পর দিন দেখা যাচ্ছে, রাস্তাঘাট, স্কুল বিলডিং ইত্যাদি যে সমস্ত কাজ সমাজ জীবনের পক্ষে অত্যন্ত প্রয়োজনীয় এবং রাজ্য সরকার মানুষের জন্য করবেন বলে বদ্ধপরিকর, সেই সমস্ত ক্ষেত্রে হাইকোর্ট একটা বড় ভূমিকায় অবতীর্ণ হচ্ছে। এই প্রশ্নের সমাধান কোথায়, তা হয়ত আমার মত ক্ষুদ্র ব্যক্তি খুঁজে পাবে না। বিষয়টিকে উচ্চস্তরে নিয়ে গিয়ে যদি সুরাহা করা যায়, তাহলে ৬ কোটি মানুষ তাঁদের কল্যাণ জনক প্রশ্নের রাস্তাটা খুঁজে পেতে পারেন। বিষয়টি আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এখানে রাখছি, এই সরকারের আমলে অপর একটি প্রশ্ন বড় হয়ে দেখা দিয়েছে, সেটি হচ্ছে লীগ্যাল এ্যাড্ সম্বন্ধে। গরীব মানুষ বা ন্যূনতম আয়ের মানুষ, ভিটেমাটি থেকে যাঁরা উচ্ছেদ হয়ে গেছেন, যাঁরা দিনের পর দিন আইনের কোন সাহায্য পান না, তাঁদের জন্য আইনগত সাহায্যের একটা পরিকল্পনা করেছেন এই সরকার।

১৯৮০ সালে এই প্রকল্প চালু করা হয়েছে, এই প্রকল্প চালু হবার পর বামফ্রন্ট সরকারের আইন মন্ত্রী এই রাজ্যের সমস্ত জেলাতে প্রকল্পটি চালু করেছেন কিন্তু মহকুমা স্তরে এই প্রকল্প চালু করা সম্ভব হয় নি। তার কারণ হচ্ছে লিগ্যাল হেডস্ সম্পর্কিয় অনেক সাধারণ মানুষের জ্ঞান নেই, যথা মানুষের কি কি অধিকার আছে, কি কি পেতে পারেন সেই সম্পর্কে অনেক মানুষের কোন অভিজ্ঞতা নেই। সেই সম্বন্ধে কিছু প্রকৃষ্ট প্রমাণ আমি এই সভায় তুলে ধরতে চাই। ফৌজদারী আইনের ১২৫ নং ধারায় যেমন স্ত্রী স্বামীর কাছ থেকে খোরপোষ আদায় করতে পারে সেইরূপ এটাও জানিয়ে রাখি যে পিতামাতা ছেলের কাছ থেকে খোরপোষ আদায় করতে পারে।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনার সময় হয়ে গেছে, আপনি বসুন।

**শ্রী হাজারি বিশ্বাস :** আমার এখনো খানিকটা সময় লাগবে।

**মিঃ ডেপুটি স্পীকার :** কি করে সময় দেবো, আর সময় তো দিতে পারবো না।

**শ্রী হাজারি বিশ্বাস :** Sir, the time limit that you fixed for me is not sufficient. I require 2 minutes time more to finish my speech. সুতরাং ছেলেকে যে পড়াশুনো করিয়েছে এবং দেখাশোনা করেছে কিন্তু পরবর্তীকালে যদি ছেলে বাবা-মাকে দেখাশোনা না করে, তাদের বিতাড়িত করে, তাহলে আইনের সাহায্যে বাবা-মা খোরপোষ আদায় করতে পারে। সাধারণ মানুষের এ সম্বন্ধে কোন জ্ঞান নেই যে এইভাবে ছেলের কাজ থেকে খোরপোষ পাওয়া যেতে পাবে এবং রাজ্যসরকার কে যদি দাখিল করানো যায় তাহলে আইনের মাধ্যমে পিতা-মাতা এই খোরপোষ ছেলের কাছ থেকে আদায় করতে পারে। এরপরে আমি বলতে চাই দলিলের নকলের ব্যাপারে। আজকাল দলিলের নকল জেরক্স কপি করা হয়, এতে অনেকের সন্দেহ হয়েছে যে এই মেশিনের ফলে দলিল লেখার জন্য আর লোকের দরকার হবে না এবং বেকার সমস্যা বেড়ে যাবে। সেখানে আমার বক্তব্য যে এই জেরক্স মেশিনটা কি সেটা একটু বুঝতে হবে। তারপরে আমার

আরেকটি প্রশ্ন হচ্ছে জলের ব্যাপারে—আদালতগুলিতে জলের প্রচণ্ড হাহাকার চলছে, আমি এই ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো তিনি যাতে এর একটা ব্যবস্থা করেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি বসুন, আর সময় দিতে পারছি না। এবার অনিল মুখার্জী বলবেন।

**[5.40–5.50 p.m.]**

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই ব্যায় বরাদ্দ সমর্থন করে আমি দু-একটি কথা বলতে চাই। বিচার বিভাগ একটি ছোট বিভাগ এবং অর্থ বরাদ্দ খুব কম অথচ দায়িত্ব খুব বেশি। আমরা এই বিভাগের কাছ থেকে অনেক কিছু চাই, সেই পরিমাণ অর্থ আমরা দিই না। বিগত দিনে কংগ্রেস আমলে যে বিচার ব্যবস্থা ছিল তার তুলনায় বিচার করলে এখন অনেক অগ্রগতি হয়েছে। পশ্চিমবাংলায় একটা ষ্টেট লিগ্যাল এড এবং এ্যাডভাইস স্কিম ১৯৮০ সালে হয়েছে দুর্বলতর মানুষদের সাহায্যের জন্য। যাতে করে অধিক সংখ্যক মানুষ এর মধ্যে দিয়ে সাহায্য পায় তার জন্য রাজ্য সরকার যে ব্যবস্থা করেছেন সেটা প্রশংসনীয়। আগে মিউনিসিপ্যাল এলাকায় যেটা ২৪০০ টাকা ছিল সেটাকে বাড়িয়ে ৭ হাজার টাকা করা হয়েছে এবং গ্রামে ৫ হাজার টাকা যারা পায় তারা লিগ্যাল এড পাবে। এটা ব্যাপক ভাবে প্রচারের জন্য বিচার বিভাগ থেকে একটা সম্মেলন অনুষ্ঠিত করা হয়েছে। যাতে করে গরীব মানুষরা আইনের সাহায্য পায়। কেন্দ্রীয় সাহায্য এর জন্য যথেষ্ঠ নয়, আরো বেশী কেন্দ্রীয় সাহায্য হওয়া উচিৎ যাতে করে লিগ্যাল এড আরো বেশী করে মানুষকে দেওয়া যায়। এর জন্য এসট্যাবলিশমেন্ট কষ্ট অনেক বেশী। লিগ্যাল এড কি মানুষ আগে জানত না। আজকে জেলায় জেলায় তৈরী করে স্টাফ রাখা হয়েছে। এই বাজেটের মধ্যে ২১৪টা রেজিষ্ট্রেশন অফিস আছে এই রাজ্যের মধ্যে। এর মধ্যে সরকারী বাসভবনে মাত্র ৪৫টি আছে, বাকি সমস্তগুলি ভাড়া বাড়ীতে। এ ছাড়া আমরা দেখেছি বহু জায়গায় সাব রেজিষ্ট্রার নেই এবং তারজন্য সার্ভিস কমিশনের মাধ্যমে কমিশনের মাধ্যমে তাদের পাঠানোর ব্যবস্থা হচ্ছে। এটা দেখে আমি আনন্দিত এবং তাড়াতাড়ি যাতে পাঠান হয় তারজন্য আপনার দৃষ্টি আকর্ষন করছি। ওন্দাতে সাব রেজিষ্ট্রার দীর্ঘদিন ধরে নেই। সেখানে সাব রেজিষ্ট্রার পাঠানোর কথা মন্ত্রী মহাশয়কে বলছি। এরকম বহু জায়গা আছে যেখানে সাব রেজিষ্ট্রার নেই বা যাননি। আবার অনেক অফিসার ট্রান্সফার হয়ে গেলে সেই জায়গায় অফিসার আসতে অনেক দেরী হয়। উনি যে দলিলে সই করে যান পরবর্তী সময়ে সেই দলিল পাওয়া যায় না। কারণ তাঁদের টি.এর ব্যবস্থা নেই যার জন্য বহু বিলম্ব হয়। এতে জনসাধারণের যে অসুবিধা হচ্ছে সেটা যেন আপনি একটু বিচার করবেন। ডকুমেন্টের সার্টিফাইড কপি দেবার জন্য যে ইলেকট্রিক ষ্ট্যাটিক প্রিন্টিং এর যে ব্যবস্থা করেছেন তা প্রশংসনীয়। বিভিন্ন জায়গায় ফাইলিং এর ব্যবস্থা করার জন্য সেটা আগের চেয়ে অনেক উন্নত হয়েছে বলে সেটা প্রশংসনীয়। তবে এটা যাতে আরো তাড়াতাড়ি হয় সেদিকে একটু দৃষ্টি রাখবেন। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিচারে বিভাগে মন্ত্রী মহাশয় আজকে যে ব্যয়-বরাদ্দের দাবী উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। তাঁর আজকে বক্তব্য নীতি দীর্ঘ হলেও বক্তব্যের বিষয় এত বেশী যে আপনি সহজে বুঝতে পারবেন। আজকের বির্তকের প্রথম বক্তা হাজারী বাবু প্রথমে যেকথা বলেছেন তাঁর সঙ্গে আমি একমত হতে পারছি না, কিন্তু তাঁর দ্বিতীয় বক্তব্যের সঙ্গে আমি একমত। তিনি বলেছেন ভারতবর্ষ একটা আধা ঔপ্যনিবেশিক আধা-সামন্ততান্ত্রিক দেশ; আমরা ভারতবর্ষকে এইভাবে বিশ্লেষণ করি না, আমরা ভারতবর্ষকে পুঁজিবাদী দেশ বলে মনে করি। তাঁর দ্বিতীয় বক্তব্য বিচার ব্যবস্থা বিলম্বিত হচ্ছে, বিচার ব্যবস্থায় অব্যবস্থা আছে

সেই সম্পর্কে দ্বিমত হওয়ার কোন কারণ নেই। উনি বিচারকদের প্রসঙ্গক্রমে কিছু সুযোগ-সুবিধা দেবার কথা বলেছেন। বিচারকরা কি পরিমান বেতন পান, সুযোগ-সুবিধা কি পান আমি জানি না, কিন্তু গ্রামাঞ্চলে দেখি অনেক বিচারক রিক্সা, সাইকেল চড়ে যাচ্ছেন। আমাদের দেশ যেহেতু পুঁজিবাদী দেশ সেজন্য বিচার ব্যবস্থা সমাজ ব্যবস্থা থেকে বিচ্ছিন্ন হয়ে পড়েছে, এরই মধ্যে আলাদাভাবে বিচারকদের স্বাতন্ত্র্য বজায় রাখা যায় কিনা, সেইসব দিক থেকে যদি কোন সুবিধা-সুযোগ থাকে তাহলে সেই সম্বন্ধে একটু দৃষ্টি দেবেন। মাননীয় মন্ত্রী মহাশয় যে মূল কথায় জোর দিয়েছেন সেটা হচ্ছে সমাজের দুর্বল অংশের মানুষকে সাহায্য করা। সেজন্য তিনি জেলায় জেলায় লিগ্যাল এড কমিটি গঠন করেছেন, আমার মুর্শিদাবাদ জেলায় আমাকে মাননীয় মন্ত্রী মহাশয় সদস্য করেছেন। সেখানে যে অসুবিধা দেখছি সেটা হচ্ছে সেখানে টাকা-পয়সা অত্যন্ত কম, তা দিয়ে বেশী মামলা করা যায় না। দুর্বল অংশের কাছে পৌঁছে দেবার জন্য যেকথা আমরা বলছি টাকারও অঙ্ক বেশী না করলে আমরা সেই সাহায্য তাদের কাছে পৌঁছে দিতে পারব না। সেজন্য এই বিষয়টা দেখা দরকার। এখন পর্যন্ত জেলা এবং সাব-ডিভিসন্যাল স্তর পর্যন্ত কমিটিগুলি আছে, মন্ত্রী মহাশয় বলেছিলেন ব্লক স্তর পর্যন্ত লিগ্যাল এড কমিটির কাজের সীমানা প্রসারিত করবেন। ব্লক স্তর এইজন্য দরকার যে গ্রামের জনসাধারণের মধ্যে অজ্ঞতা বেশী আছে, এই সুযোগ-সুবিধা কোথায় পাওয়া যায় গ্রামের মানুষ জানে না। সেজন্য জেলা, সাব-ডিভিসন্যাল স্তর থেকে যদি ব্লক স্তরে এই কমিটি ছড়িয়ে দেওয়া যায় তাহলে সাধারণ মানুষের মধ্যে এই সাহায্যটা ছড়িয়ে দেওয়া সহজ হবে। এই বিষয়ে একটু চিন্তা করে দেখবেন। আর একটা কথা ব্যয়-বরাদ্দ দাবীর মধ্যে সাব-রেজিস্ট্রেশান অফিসের কথা বলেছেন, প্রয়োজন তুলনায় সেই অফিসের সংখ্যা অনেক কম। বহু দূরবর্তী গ্রামের মানুষকে দূরবর্তী সাব-রেজিস্ট্রেশান অফিসে যেতে হয়, স্বাভাবিকভাবে তাদের অসুবিধা হয়। সেজন্য জেলায় জেলায় গ্রাম পঞ্চায়েত পর্যন্ত সাব-রেজিস্ট্রেশন অফিসের সংখ্য যাতে বাড়ান যায় সেটা দেখবেন। আপনি উল্লেখ করেছেন যে অধিকাংশ অফিসগুলি ভাড়া বাড়ীতে আছে। কিন্তু বেশীর ভাগ মালিক নিয়মিত ভাড়া পান না। এই বিষয়ে একটু দৃষ্টি দেবেন। যারা ভাড়া দিচ্ছে তারা সবাই ধনী এমন কোন কথা নয়। আমার মাষ্টার মহাশয়ের বাড়ীতে দীর্ঘদিন সাব-রেজিস্ট্রেশন অফিস ভাড়া আছে, কিন্তু তিনি ভাড়া পান না। সেই দিকে দৃষ্টি দেওয়া দরকার। ডিড রাইটারের ক্ষেত্রে দেখেছি অনেক জায়গায় বাড়তি, আবার অনেক জায়গায় দেখা যাচ্ছে সংখ্যা কম আছে, এমনও দেখা যাচ্ছে ডিড রাইটার কাজ করছেন, কাজ করতে করতে মারা গেলেন, মারা গেলে তাঁর ছেলে ডায়েড ইন হারনেসের জন্য চাকরী পাবে সরকারী ক্ষেত্রে যেটা প্রযোজ্য এটা অনেক ক্ষেত্রে প্রযোজ্য হচ্ছে না, সেদিক থেকে দৃষ্টি দিতে হবে।

**[ 5.50–6.00 p.m.]**

এই দিকে দৃষ্টি দিতে হবে। তাছাড়া সামগ্রিকভাবে জেলাতে যেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ সেটা হচ্ছে হাইকোর্টে যেমন জজ- এর সংখ্যা কম ঠিক তেমনি জেলা স্তরেও জজ- এর সংখ্যা কম এবং তার ফলে ফৌজদারি মামলা বিলম্বিত হচ্ছে। মামলা তরান্বিত না হলে কি ফল হয় সেই বিখ্যাত উক্তি আপনি জানেন। জাস্টিস্ ডিলেড, জাস্টিস্ ডিনাইড। এই বিভাগে আপনি খুবই সুযোগ্য এবং শ্রদ্ধেয় ব্যক্তি। আপনার প্রতি শ্রদ্ধা নিবেদন করে এই বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী সৈয়দ আবুল মনসুর হবিবুল্লা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের সদস্যরা যে সমস্ত বক্তব্য রেখেছেন আমি তা শুনেছি। বিরোধী কতগুলি কাট মোসন দিয়ে যা বললেন সেটা বাস্তবিক বাজেটের ব্যাপার নয়। বিচারে বিলম্ব হচ্ছে সেটা আমরা জানি। তবে এর প্রতিকার কিভাবে হবে সে সম্বন্ধে হাজারিবাবু যা বলেছেন সেটাই ঠিক কথা। অর্থাৎ এটা একটা সর্বভারতীয় ব্যাপার। আমরা হয়ত এই ব্যাপারে কিছুটা অগ্রসর হতে পারি, কিন্তু সামগ্রিকভাবে অগ্রসর হতে পারব না।

বিরোধীপক্ষের তরফ থেকে কাটমোসন দিয়ে আর একটা কথা যা বলেছেন সেটা আমার দপ্তরের ব্যাপার নয়। যেমন, পুলিশ রিপোর্টের ফলে মহিলাদের বিনাবিচারে আটক রাখা হয়েছে। এগুলি আমার বিভাগের সঙ্গে জড়িত নয় সেইজন্য আমি এর বিরোধীতা করছি। তবে কাটমোসন মুভ্ড হয়নি বলে বিরোধীতার প্রশ্ন আসছেনা। আমার যা হিসেব তাতে আপনারা দেখবেন আমাদের প্রধানত বেশী হয় মাইনে ইত্যাদির ব্যাপারে। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর আমরা যে যে কাজ করেছি তার মধ্যে একটি হচ্ছে লিগ্যাল এইডের ব্যবস্থা এবং আর একটি জিনিস আগেই ঠিক হয়েছিল যে, আমরা নীচের দিকে কাজ করব। আমরা আমতা এবং দাঁতনে কোর্ট ওপেন করেছি। সেসন জজ যেগুলি দেওয়া হয়েছে কাটোয়ায়, কালনায় ওঁদের সেসন পাওয়ার ছিলনা, এখন সেটা দেওয়া হয়েছে। ডায়মন্ডহারবারেও সেসন পাওয়ার দেওয়া হবে। অর্থাৎ বিচার যাতে মানুষের কাছাকাছি যায় সেদিকে আমরা লক্ষ্য দিচ্ছি। একটি বিচারালয় তৈরী করতে প্রায় ৩/৪ লক্ষ টাকা খরচ করতে হয় মাইনে ইত্যাদি নিয়ে। ফৌজদারী কোর্ট যদি করতে হয় তাহলে সেখানে আবার হাজতের ব্যবস্থা করতে হবে। আবার যদি দূরের পথ হয় সেখানে খরচ আরও বেশী পড়ে। আমার বন্ধু হেমেনবাবুর দাবী বারুইপুরে একটি ফৌজদারী কোর্ট করতে হবে। ওখানে শুধু কোর্ট করলেই হবেনা, হাজতের ব্যবস্থাও করতে হবে এবং আরও নানা রকম সমস্যা আছে। ফৌজদারী কোর্টের ব্যাপারে আরও অসুবিধা আছে কারণ সেখানে আসামীদের নিয়ে যেতে হয়। যে পর্যন্ত না তারা শাস্তি পাচ্ছে সে পর্যন্ত তারা নির্দোষ বলেই বিবেচিত হয়।

সুতরাং গ্রামের মানুষ অনেক বেশী নির্যাতিত হচ্ছে আমি জানি। সেইজন্য আরও দরকার আছে। যেখানে যত প্রভুরা তারা সব বর্গাদারদের বিরুদ্ধে মামলা করেন। ৩৮৯, ৩৯৫ ধারায় একেবারে ডাকাতি কেস দিয়ে দিলেন - খুব সুবিধা। কাজেই আমরা তার জন্য প্রয়াস সুরু করেছি এবং সেই প্রয়াস অনেকটা এগোচ্ছে। কিন্তু এটা স্বীকার করবো যে খুব স্থির গতিতে এগোচ্ছে। আরও দ্রুত হওয়া উচিত। বারুইপুরে ফৌজদারী কোর্ট হওয়া উচিত বারাকপুরে দেওয়ানী কোর্ট হওয়া উচিত। আমি যখন মন্ত্রী ছিলাম না তখন থেকে প্রস্তাব আছে। ব্যারাকপুরে দেওয়ানী কোর্টের জন্য আমি জায়গায় পেয়েছি এবং সেখানে এখন দেওয়ানী কোর্ট করবার চেষ্টা করছি। মধ্যপথে যে কিছু অসুবিধা আছে সেগুলি সরবার চেষ্টা করছি। এবং সেগুলি যাতে তাড়াতাড়ি হয় তার জন্য চেষ্টা করা হচ্ছে। বাড়ী যদি পাওয়া যায় কিনা সেগুলি দেখতে হচ্ছে। আরও কোর্ট করার প্রস্তাব আমাদের আছে এবং আরও যদি প্রস্তাব এই রকম আসে তার জন্য আমরা চেষ্টা করবো। এবং যাতে এ্যাডিসন্যাল কোর্টগুলিকে আরও ক্ষমতা দিতে পারি সেই করারও প্রস্তাব আছে। আরও কিছু প্রস্তাব রয়েছে যেমন আমাদের অনিলবাবু বলেছেন পাওয়ারের ব্যাপারে। সেগুলি আমরা ত্বরান্বিত করার জন্য বিভিন্ন আইন সংশোধনের প্রয়োজন আছে। আমরা সেদিকে নজর দিয়েছি। আবার এগুলির সঙ্গে হাইকোর্ট ওতপ্রোতভাবে জড়িত। হাইকোর্টের অনুমতি ছাড়া আমরা সেগুলি করতে পারি না। আর একটি কথা আমি এখানে বলেছি, আপনারা দেখেছে। আমরা উত্তর বঙ্গে একটা কোর্ট স্থাপনের সিদ্ধান্ত নিয়েছি, হাইকোর্টের সঙ্গে আলোচনা হচ্ছে। হাইকোর্টের অনুমতি পেলে আমরা এটা স্থাপন করবো। হাইকোর্টের সঙ্গে আলোচনা করে আমরা সেটা নীতিগতভাবে আমাদের সরকার সেই ব্যবস্থা নিয়েছে। এটা করলে আমাদের অনেক সুবিধা হবে। আমাদের পশ্চিম দিনাজপুরে একটি কোর্ট করার প্রস্তাব ছিল। এখনও পর্যন্ত আমরা এ্যাডিসন্যাল কোর্ট করেছি। কিন্তু এখানে দুর্বলতা আছে। ইসলামপুরে এবং বালুরঘাটে এ্যাডিসন্যাল কোর্ট চালু করার ব্যবস্থা হয়েছে। কিন্তু এই কোর্টগুলি ভালভাবে চললেও এলাকার প্রয়োজন মেটাতে পারে না - আইনের অসুবিধা আছে। আর আমরা লিগ্যাল এ্যাড দেবার ব্যবস্থা করার চেষ্টা করছি। এর প্রধান অন্তরায় দেখতে পাচ্ছি যে প্রচার আরও ব্যাপক হওয়া দরকার। আমাদের অভিজ্ঞতায় বুঝতে পেরেছি যে ব্যাপক মানুষের মধ্যে প্রচার না হলে ব্যাপকভাবে মানুষ জানতে না পারলে কোন সুবিধা হবে না। সেইজন্য আমরা একটা পদ্ধতি অবলম্বন করেছি।

বিভিন্নভাবে আমরা অনেক ছোট ছোট পুস্তক বের করেছি - নারীর অধিকার, মোটর ভিহিকল এ্যাক্সিডেন্ট এই সব কেসগুলি কিভাবে ফাইল করতে হবে তার জন্য ছোট ছোট বই বের করেছি। বর্গা প্রজা ঠিকাপ্রজার অধিকার ইত্যাদি নিয়ে এমন কি নেপালী ভাষাতেও আমরা বই বের করেছি। এগুলি জনগণের মধ্যে শ্রমিকদের মধ্যে প্রচার করা হয়েছে। এখনও পর্যন্ত সেদিক থেকে আমরা কিছু অগ্রসর হয়েছি। কিন্তু আমি বলি আরও ব্যাপকভাবে প্রচার দরকার। রেজিস্ট্রেসনের ব্যাপারে যে ত্রুটি সেটা আমি বলতে পারি যে এই ত্রুটি আজকের নয়। কিন্তু গ্রামের মানুষের অবস্থাটা জটিল হয়ে এসেছে। এর কারণ একটা নকল বা একটা দলিল ফেরতে পাওয়ার প্রচন্ড সমস্যা আছে। যদি আমরা সামগ্রিকভাবে মেকানাইজডভাবে অর্থাৎ যান্ত্রিক ব্যবস্থার দিকে যেতে হবে। না হলে অন্য কোন উপায় নেই বলে মনে করি। ছাপার ব্যাপারে আমাদের এগোতে হবে। জয়ন্তবাবু যেটা বললেন যেটা আমাদের ২১৫টি অফিস আছে তারমধ্যে মাত্র ৪৩টি আমাদের নিজেদের বাড়ী। এবং বাড়ীগুলি খুব পুরানো জীর্ণ হয়ে গিয়েছে। এখানে রেকর্ড রাখার সমস্যা আছে। আমরা এই রকম অবস্থার মধ্যে এসেছি। আমরা একটা কেন্দ্রীয় রেকর্ড যাতে করতে পারি যাতে ষ্টেট তিন চারটি কলকাতায় করে নিয়ে আসতে পারি তাহলে অনেকটা রিলিফ হবে। কিন্তু আমাদের দরকার, এই যে ২১৫টার মাত্র ৪৩টা আমাদের নিজস্ব বাড়ি রয়েছে, তার মধ্যে ২০টা বাড়ি প্রায় জীর্ণ, সেইগুলো সারাবার দরকার আছে। এই সমস্যাগুলো আমাদের রয়েছে। আমরা এইগুলো সম্পর্কে ওয়াকিবহাল। কিন্তু নানা কারণে, আর্থিক সীমিত ক্ষমতার জন্য খানিকটা এদিকে অগ্রসর হতে অসুবিধা হয়। এবং সেখানেই আমি বলবো যে আমাদের আরও অসুবিধা চরম আকার ধারণ করেছে।

**[6.00–6.05 p.m.]**

এর আগের এক বছর আমাদের কিছু টাকা ফেরত গিয়েছিল, ওঁরা খুব সমালোচনা করেন. বিরোধী পক্ষের সদস্যারা বলেছেন যে টাকা কেন ফেরত যায়? ওঁরা যে রেটে টাকা ধার্য্য করে আমাদের টাকা দেন এবং যখন আমরা কাজে যাই, তার মধ্যে বছরের ফারাকটা থাকে, তার মধ্যে কস্ট এস্কক্যালেশন যাকে বলে, জিনিসের দাম যা বেড়ে যায়, তাতে সেই প্ল্যানে সেই কাজ করা যেতে পারে না। সেই খাতে সেই কাজ করা যেতে পারে না। আমাদের অর্থমন্ত্রী একটু কিন্তু কিন্তু করে বলেছেন যে বাজেট তো পরে এসেছে, আমাদের বাজেটের পরে কেন্দ্রীয় বাজেটে দেখে তারপর করবেন। আমরা সামান্য ডেভলপমেন্ট বাজেট আছে, আমি একটা কথা বলতে পারি, আমার ডেভালপমেন্ট বাজেটের ৯০ পার্সেন্ট হচ্ছে বাড়ি ঘরদোরের ব্যাপার। তার একটা আইটেম আপনারা মনে করে দেখুন যে ষ্টিল যার দাম ছিল টন প্রতি দেড় বছর আগে ৪।। হাজার টাকা টন, আজকে সেটা বেড়ে হয়েছে প্রায় ৭ হাজার টাকা টন। কাজেই ঐ বছর ঐ বছর চারেক আগের বা ৫/৭ বছর আগেকার এস্টিমেট, যদি ঐ ফিফথ ফাইন্যান্স কমিটি, সিক্সথ ফাইন্যান্স কমিটি যা বলছে, তারা যদি টাকা দেন, তাতে আমাদের যে নির্দিষ্ট টাকা আছে তাতে ডেভলপমেন্ট বাজেটে কাজ করা যাবে না, এটা একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। যার জন্য আমাদের কার্য্যকারিতা - আমরা যে বাজেট নিয়েছি, সেই বাজেটে কাজ কুলোবে না। বুঝেসুঝে কাজ করতে হবে। আরও কি করে অর্থসংকুলান করা যায় বা কি ব্যবস্থা আমরা করতে পারি, কারণ এই ভাবে বাজেট যে সংখ্যা আমাদের রাখা হয়েছে, সেই সংখ্যাতে আমাদের যে ডেভলপমেন্ট ওয়ার্ক, তা করা যাবে না, এটা ঠিক, একেবারে নিশ্চিত ভাবে বলা যেতে পারে, কারণ লেবার থেকে আরম্ভ করে জিনিসপত্রের যা দাম, কেন্দ্রীয় বাজেটের ফলে যা বাড়বে তাতে আমাদের এই টাকাতে কাজ করা যাবে না। এটা আমি বলছি এর জন্য নয়, কারণ আমার অসুবিধার জন্য এই বিষয়টা সর্বসাধারণকে জ্ঞাত করার জন্য এই কথাটা বললাম। অবশ্য এখানে কাটমোশন দেওয়া হয়নি, তাঁরা যে সমস্ত কাট মোশন দিয়েছিলেন তার কোন কার্যকারিতা নেই, কারণ ওঁরা উপস্থিত নেই, সুতরাং আমার বাজেট, যা এখানে রাখা হয়েছে তা গ্রহণ করা হোক, এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Since the Cut motions have not been moved I put the main Demand Nos. 4 and 8 to vote.

**Demand No. 4**

The motion of Shri Syed Abul Mansur Habibullah that a sum of Rs.9,96,10,000 be granted for expenditure under Demand No.4, Major Head : "214 - Administration of Justice".

(This is inclusive of a total sum of Rs.1,66,02,000 already voted on account in March, 1985),

was then put and agreed to.

**Demand No. 8**

The motion of Shri Syed Abul Mansur Habibullah that a sum of Rs. 5,75,93,000 be granted for expenditure under Demand No.8, Major Head : "230 - Stamps and Registration".

(This is inclusive of a total sum of Rs.95,99,000 already voted on account in March, 1985)

was then put and agreed to.

**Mr. Speaker :** Honourable Members, yesterday and to-day most unfortunate things have taken place which should not have taken place. A section of honourable members have been absenting themselves yesterday and to-day also. It does not behave of a healthy parliamentary system. This things should not have taken place. In any event, I hope better sense will prevail and from Monday we will be able to function in a normal atmosphere. I have also directed that from Monday galleries will be open to public and visitors will be allowed to see the proceedings of the House as usual. I leave the house with the hope and expectation that from Monday we will be able to function normally in the best interests of parliamentary democracy and in the best interest of the people who have sent us here.

Thank you.

## ADJOURNMENT

The House was then adjourned at 6.05 P.M. till 1.00 P.M. on Monday, the 8th April, 1985 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 8th April, 1985 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 15 Ministers of State and 134 members.

### Held over Starred Questions (to which oral answers were given)

**[1.00 - 1.10 P.M.]**

**জলপাইগুড়ি জেলার সেন্ট জন্স হিন্দি জুনিয়ার হাইস্কুল**

*১৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৩৬।) **শ্রী যোগেন্দ্রনাথ সিংহরায় :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহ পূর্বক জানাইবেন কি —

(ক) জলপাইগুড়ি জেলর কুমারগ্রাম ব্লক এলাকায় "সেন্ট জন্স হিন্দি জুনিয়ার হাইস্কুল" নামে কোন বিদ্যালয় চলিতেছে কিনা;

(খ) চলিলে, ঐ বিদ্যালয়টি কোন সাল হইতে চলিতেছে এবং সরকারী অনুমোদিত কিনা; এবং

(গ) সরকারী অনুমোদিত না হইলে, ঐ স্কুলটিব ১৯৮৫ সালেব মধ্যেই সরকারী অনুমোদন পাওয়ার সম্ভবনা আছে কি?

**শ্রীকান্তি বিশ্বাস**

(ক) হ্যাঁ।

(খ) ঐ বিদ্যালযটি ১৯৭৮ সাল হইতে চলিতেছে। উক্ত স্কুল সরকারের অনুমোদিত নয়।

(গ) এই মহুর্ত্তে বলা যাচ্ছে না।

### Starred Questions (to which oral answers were given)

**যুব উৎসবের আয়োজন**

*৩৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৪০।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** যুব কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, ১৯৮৪-৮৫ আর্থিক বছরে ব্লক স্তরে কোথায় যুব

উৎসবের আয়োজন করা সম্ভব হল না?

**শ্রীসুভাষ চক্রবর্ত্তী ঃ**

১) ১৯৮৪-৮৫ সালে ব্লক স্তরে যুব উৎসব সকল ব্লকেই উদযাপিত হচ্ছে। সুতরাং এই প্রশ্ন ওঠে না।

**প্রাথমিক বিদ্যালয়ে বিলিকৃত পাঠ্যপুস্তক**

*৩৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬১।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী ঃ** শিক্ষা (প্রাথমিক)বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) ১৯৮৫ সালের ৩১শে জানুয়ারী পর্যন্ত সময়ে সারা পশ্চিম বাংলায় প্রাথমিক ছাত্রছাত্রীদের জন্য প্রথম শ্রেনী থেকে চতুর্থ শ্রেনী পর্যন্ত মোট কত বই বিলি করা হয়েছে; এবং

(খ) ঐ চার শ্রেনীর জন্য মোট কত বইয়ের প্রয়োজন?

**শ্রীমহঃ আবদুল বারী**

(ক)১,৯৪,১০,৬১৩

(খ) ২,২১,৫৮,৮৭৭

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** বিনা মূল্যে বই সরবরাহের জন্য বামফ্রন্ট সরকারের কত টাকা ব্যয় হল, জানাবেন?

**শ্রী মহঃ আবদুল বারি ঃ** এই বছরের জন্য আনুমানিক প্রায় ৪কোটি টাকা খরচ হয়েছে, গত বছর ৫ কোটি টাকা খরচ হয়েছিল।

**শ্রী ননী কর ঃ** ছাত্র সংখ্যা বাড়ছে, বই ও বাড়ছে। ১৯৪৭ সালে কত ছাত্র প্রাইমারী স্কুলে পড়তো এবং এই সংখ্যা ১৯৭৭ সালে কত হল এবং এখন কত হয়েছে, সেটা জানাবেন কি?

**শ্রী মহঃ আবদুল বারি ঃ** মাননীয় সদস্যের প্রশ্নের জবাবটা এখনই দেওয়া যাচ্ছে না তবে নোটিশ দিলে প্রশ্নটির উত্তর দিয়ে দেব। আপনার প্রশ্নটি খুব ভাল এবং আমি উত্তর দিতেও খুব আগ্রহী। এখন আমার কাছে নেই, জোগাড় করা আছে, অন্য সময় দেখা করলে আমি উত্তর দিয়ে দিতে পারি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিন্হা ঃ** ৩১ শে জানুয়ারী পর্যন্ত আপনি যে বই পাঠিয়েছেন, আপনার কাছে কি কোন রিপোর্ট আছে যে, পশ্চিমবঙ্গের সমস্ত প্রাথমিক বিদ্যালয়ের ছাত্ররা তাদের প্রয়োজনীয় বই পেয়ে গেছে?

**শ্রী মহঃ আবদুল বারি ঃ** আমরা যে মাধ্যমে বিলি করি সেই মাধ্যমে বিলি করলে সব বই পেয়ে গেছে আশা করছি। এ পর্যন্ত আমরা যে বই দিয়েছি তাতে পান নি এই রকম কোন রিপোর্ট আমার কাছে আসে নি। রিপোর্ট পেলে আমরা সেটা দেখি। জেলা পর্যায়ে মিটিং হচ্ছে। কত বিদ্যালয়ে বই পেয়েছে, না পেয়েছে সেই ব্যাপারে আমরা আপনার জেলায় ১১ তারিখে সভা করছি।

**শ্রী মোহিনীমো- ন পাণ্ডা ঃ** সব জায়গায় সব বই সমান সংখ্যক না যাবার ফলে কোন কোন বই এর বিশেষভাবে ঘাটতি রয়েছে এবং তার ফলে পড়াশুনার ক্ষতি হচ্ছে — মাননীয় মন্ত্রী মহাশয়ের

কাছে এরকম কোন সংবাদ আছে কি?

**শ্রী মহঃ আবদুল বারি** : আমরা ছাত্রদের হিসাব নিয়ে বই পাঠাই। সেটা জুন, জুলাই এ ঠিক হয়। কত ছাত্রের জন্য কত বই লাগবে, পুরানো বই কত লাগবে তার উপর বই যায়। বই কম যাবার কথা নয়। তবে কোন জায়গায় কম গেলে সংশ্লিষ্ট স্কুলে এবং সেখানকার অফিসাররা সেই জেলাতেই যদি রিপোর্ট করেন তাহলে জেলা পরিদর্শকের কাছে কিছু বই এর ষ্টক থাকে তার থেকে দিয়ে সেটা পূরণ করতে পারা যায়।

**শ্রী সরল দেব** : আপনারা যে বই সরবরাহ করছেন তাতে প্রতি বছর নির্দিষ্ট সময়ে ছাত্রছাত্রীদের সকলের কাছে বই পোঁছায়নি। এ বছর বারাসত এক এবং দু নং ব্লকে ৬০ ভাগ বই ছাত্রদের কাছে গিয়েছে, বাকিটা যায়নি। মাননীয় মন্ত্রী মহাশয় এ সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা নেবেন কি?

**শ্রী মহম্মদ আবদুল বারি** : মাননীয় সদস্যের এই অভিযোগটি আমি খতিয়ে দেখবো যে এটা সত্য কিনা। তবে বই সব চলে যাবার কথা।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : প্রশ্নোত্তরে আমরা জানলাম, বই যা বিলি করা হয়েছে তা প্রয়োজনের তুলনায় অনেক কম। আবার এখনই মাননীয় মন্ত্রীমহাশয় আর একটি প্রশ্নের জবাবে বললেন, তার যতটুকু জানা আছে তাতে সর্বত্র বই পাওয়া গিয়েছে। কিসের ভিত্তিতে মাননীয় মন্ত্রী মহাশয় এ তথ্য জানালেন জানাবেন কি?

**শ্রী মহঃ আবদুল বারি** : মাননীয় সদস্য মহাশয় আমার উত্তর শোনবার সময় নিশ্চয় লক্ষ্য করেছেন এটা ৩১শে জানুয়ারীর কথা বলা হয়েছে। চতুর্থ শ্রেনীর বই ২ কোটি ২১ লক্ষ ৫৮ হাজার যেখানে প্রয়োজন সেখানে ১ কোটি ৯৪ লক্ষ ১০ হাজার ৬১৩ টি বই দেওয়া হয়েছিল। পরবর্তীকালে বাকিগুলি দেওয়া হয়েছে। প্রথম ও দ্বিতীয় শ্রেনীর মাতৃভাষার বই কিশলয় এবং সহজপাঠ এ দুটি পর্যায়ক্রমে দেওয়া হয়। কখনও আগে সহজপাঠ পরে কিশলয়, কখনও কিশলয় আগে পরে সহজপাঠ এইভাবে দেওয়া হয়। অন্যান্য প্রয়োজনীয় বই সবই চলে গিয়েছে।

**শ্রী যামিনী ভূষন সাহা** : মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, একথা সত্য কিনা যে বিভিন্ন প্রাথমিক স্কুলে শিক্ষকরা বুকলিষ্ট বার করে ছাত্রদের অন্য বই কিনতে বাধ্য করে?

**শ্রী মহঃ আবদুল বারি** : আমাকে নির্দিষ্ট স্কুলের নাম বললে আমি খতিয়ে দেখবো, তবে এ ঘটনা যে একেবারেই ঘটেনা একথা জোর দিয়ে বলা যায় না।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য** : এই যে স্কুলে বই দেওয়া হচ্ছে তার টোট্যাল সংখ্যাটা বললেন। আমার প্রশ্ন, এক একটি শ্রেনীতে এক এক জন ছাত্রকে কটি করে বই দেওয়া হয় জানাবেন কি ?

**শ্রী মহঃ আবদুল বারি** : প্রথম ও দ্বিতীয় শ্রেনীতে বাংলাভাষার বই তিনখানি। তৃতীয় শ্রেণীতে ৪ খানি। চতুর্থ শ্রেনীতে ৪ খানি। পঞ্চমশ্রেনীতে ৫ খানি, ষষ্ঠ শ্রেনীতে একখানি বই বিনা পয়সায় দেওয়া হয় ঐ গনিতের বইটা।

**মুর্শিদাবাদ জেলায় গ্রামীণ ব্যাঙ্কের নামকরণ**

*৩৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭২।) **শ্রী অমলেন্দ্র রায়** : অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) মুর্শিদাবাদ জেলায় সম্প্রতি যে গ্রামীন ব্যাঙ্ক স্থাপিত হয়েছে তার কি কোন নামকরন করা হয়েছে; এবং

(খ) ঐ ব্যাঙ্কে এযাবৎ (১) কতজনকে ও (২) কিভাবে নিয়োগ করা হয়েছে?

**ডঃ অশোক মিত্র** ঃ

(ক) হ্যাঁ, মুর্শিদাবাদ গ্রামীন ব্যাঙ্ক।

(খ) মুর্শিদাবাদ গ্রামীন ব্যাঙ্ক এ যাবৎ নিজস্ব কোন কর্মী নিয়োগ করেন নি। ঐ ব্যাঙ্কে বর্তমানে চেয়ার ম্যান ছাড়া ইউনাইটেড ব্যাঙ্ক অব্ ইন্ডিয়ার আরো তিনজন অফিসার 'ডেপুটেশন' এর ভিত্তিতে কর্মরত আছেন।

**শ্রী অমলেন্দ্র রায়** ঃ ঐ এলাকার হাজার হাজার বছরের পুরানো ইতিহাসের স্মরনে এই ব্যাঙ্কটির নাম 'কর্ণসুবর্ণ' ব্যাঙ্ক করার প্রস্তাব করা হয়েছিল। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই প্রস্তাবটি গ্রহণ করতে অসুবিধা হল কেন?

## [1.10 – 1.20 P.M.]

**ডঃ অশোক মিত্র** ঃ এই ব্যাঙ্কটি আমাদের নয়, এটি প্রধানত কেন্দ্রীয় সরকারের, এখানে আমাদের মাত্র শতকরা ১৫ ভাগ মূলধন আছে। তবে আমরা জানি মুর্শিদাবাদের স্থানীয় অধিবাসীদের পক্ষ থেকে 'কর্ণসুবর্ণ' নাম দেওয়ার প্রস্তাব দেওয়া হয়েছিল, সে প্রস্তাবটি কেন্দ্রীয় সরকারের কাছে আমরা পৌছে দিয়েছিলাম, কিন্তু কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্তে উপনিত হয়েছে যে নামটি 'মুর্শিদাবাদ গ্রামীন ব্যাঙ্ক হবে'।

**শ্রী অমলেন্দ্র রায়** ঃ মাননীয় মন্ত্রীমহাশয়, এখনো অনেক জেলায় গ্রামীন ব্যাঙ্ক হয় নি, যেমন পশ্চিম দিনাজপুর জেলা, সুতরাং সে সমস্ত জেলায় গ্রামীন ব্যাঙ্ক খোলার কোন কর্মসূচী কি গ্রহণ করা হয়েছে?

**ডঃ অশোক মিত্র** ঃ রাজ্য সরকারের পক্ষ থেকে আমরা কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানিয়েছি যে, পশ্চিমবাংলার প্রতিটি জেলায় অন্ততঃ একটি করে গ্রামীন ব্যাঙ্ক স্থাপন করা হোক। এখন পর্যন্ত আমাদের মাত্র ৯টি এই ধরনের গ্রামীন ব্যাঙ্ক আছে। আমরা ক্রমাগত কেন্দ্রীয় সরকারকে লিখে যাচ্ছি যাতে অন্তত প্রতিটি জেলায় একটি করে গ্রামীন ব্যাঙ্ক স্থাপন করা হয়।

**শ্রী হাজারী বিশ্বাস** ঃ মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, মুর্শিদাবাদ জেলার গোরা বাজারে এই ধরনের একটি ব্যাঙ্ক খোলার কোন সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে কিনা?

**ডঃ অশোক মিত্র** ঃ ঐ গ্রামীন ব্যাঙ্কগুলি আমরা খুলি না, এ গুলি খোলেন কেন্দ্রীয় সরকার, আমরা এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে অনুরোধ জানাতে পারি যে, বিভিন্ন জায়গায় নতুন নতুন শাখা খোলা হোক। যদি ও বিষয়ে মাননীয় সদস্য আমাকে লিখিতভাবে জানান তাহলে তার সে অনুরোধটি আমি কেন্দ্রীয় সরকারের কাছে পাঠিয়ে দিতে পারি।

### দুর্গাপুরে অবস্থিত স্লটার হাউস

*৩৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫৮৩।) **শ্রী বামাপদ মুখোপাধ্যায়** ঃ পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) দুর্গাপুরে অবস্থিত সরকারী স্লটার হাউসটি কত দিন বন্ধ আছে; এবং

(খ) এটি পুনরায় চালু হবে কিনা এবং হলে কবে নাগাদ?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী ঃ**

(ক) ১৯৮৪ সালের জুলাই মাস হইতে দুর্গাপুর স্লটার হাউসটি বন্ধ আছে।

(খ) এটি যত শীঘ্র সম্ভব পুনরায় চালু করিবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হইতেছে।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** আমরা দেখছি যে, বেশ কিছু দিন ধরে এই স্লটার হাউসটি বন্ধ হয়ে আছে, তাহলে এখন ওখানে কোথায় পশু হত্যা হচ্ছে।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** এই স্লটার হাউসটি থেকে কাসটম সার্ভিস দেওয়া হয়, এখানে গরু কাটা হয় না এবং এখানে গরু কাটার কোন পরিকল্পনাও নেই। দুর্গাপুরে দৈনিক যে সমস্ত ছাগল এবং ভেড়া কেটে বিক্রি করা হয় সে সমস্ত গুলি যাতে বিজ্ঞান সম্মত ভাবে কাটা হয় তার জন্যই এই স্লটার হাউসটি করা হয়েছে। এটা কাসটম হাউস, যারা ছাগল এবং ভেড়ার মাংস বিক্রি করে তারা এখান থেকে সে সব গুলি কেটে নিয়ে যেতে পারে, সরকারের তরফ থেকে সে সমস্ত পশুগুলিকে কেটে দেওয়া হয়। কিন্তু মুশকিল হচ্ছে আমাদের কোন শক্তিশালী আইন না থাকার জন্য বিক্রেতারা নিজেদের জায়াগায় বসে নিজেদের ইচ্ছে মত ছাগল এবং ভেড়া কাটছে, ফলে আমরা এই স্লটার হাউসটিকে কার্যকরীভাবে ব্যবহার করতে পারছিনা। তবে আমরা এ বিষয়ে দুর্গাপুর নোটিফায়েড্ অথরিটি এবং বর্ধমান জেলা পরিষদের সঙ্গে আলোচনা করছি, তাদের সহযোগিতায় আমরা ঐ অঞ্চলের একটা ক্যাটল্ হাট বসাবার ব্যবস্থা করছি তা যদি করা যায় এবং ঐ হাটে যদি ছাগল এবং ভেড়া বিক্রির ব্যবস্থা করা যায় তাহলে এই স্লটার হাউসটিকে কাজে লাগাতে পারব।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই স্লটার হাউসটি দীর্ঘ দিন ধরে বন্ধ থাকার কারণ কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** আমি এই মাত্র বললাম যে, ঐ অঞ্চলে যে সমস্ত মাংস বিক্রেতারা ছাগল এবং ভেড়ার মাংস বিক্রি করে তারা সেসমস্ত পশু কিনে নিয়ে এসে যাতে বিজ্ঞান সম্মত উপায়ে পশুগুলি কেটে বিক্রি করতে পারে তার জন্যই এই স্লটার হাউসটি করা হয়েছিল, কিন্তু আইনের দ্বারা আমরা তাদের ওখানে নিয়ে গিয়ে কাটবার জন্য বাধ্য করতে পারিনি। তারা যে যার নিজের জায়গায় বসেই ছাগল এবং ভেড়া কেটে বিক্রি করে। ফলে দীর্ঘ দিন ধরে স্লটার হাউসটি কাজের অভাবে বন্ধ রাখতে হচ্ছে। এখন আমরা চেষ্টা করছি দুর্গাপুর নোটিফায়েড অথরিটি এবং বর্ধমান জেলা পরিষদের সহযোগিতায় ওখানে একটা বিশেষ করে ছাগল, ভেড়ার ক্যাটল্ হাট করার। সে হাটে যে সমস্ত ছাগল ভেড়া বিক্রি হবে সে সমস্ত গুলি কাটার কাস্টম সার্ভিস ঐ স্লটার হাউস টি থেকে দেওয়া হবে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন, বিজ্ঞান সম্মত উপায়ে কাটা হয়। আমার প্রশ্ন হচ্ছে, কি করে বিজ্ঞান সম্মত উপায়ে কাটা হয় সেটা পরিস্কার করে বলবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ** হ্যাঁ নিশ্চয়ই। আমাদের এখানে করপোরেশনের মধ্যে ট্যাংরা স্লটার হাউস আছে। সেখানে কিল হাউস আছে, সেখানে স্লটার করা হয়। চারিদিক ঘিরে জবাই হয়। এখানে ভেটেরীনারী সার্জেনকে দিয়ে দেখান হয়। যে জন্তুটাকে কাটা হবে সেই জন্তুটা রোগমুক্ত কিনা। এটা বিজ্ঞান সম্মত পদ্ধতি দ্বিতীয়তঃ কাটা হলে পর তার গায়ে ধুলো বালি বা অন্য সমস্ত অস্বাস্থ্যকর কিছু

মিশলো কিনা এটা দেখা হয়। এটাও বিজ্ঞান সম্মতি পদ্ধতি। এখন এই বিজ্ঞান সম্মত পদ্ধতিটাকে খুব সুনিপুনভাবে কার্যকরী করার জন্য পশ্চিমবঙ্গের রাজ্যসরকার আমরা আসার আগে কংগ্রেস সরকার এই স্লটার হাউসের পরিকল্পনা করেছিলেন দুর্গাপুরে যে বিস্তৃত অঞ্চল পড়ে আছে জবল দখল হয়ে, যেখানে ধান চাষ হচ্ছে সেই ধানের চাষ সরিয়ে দিয়ে এবং যারা করছে তাদেরকে খেসারত দিয়ে স্লটার হাউস তৈরী করছে। বিজ্ঞান সম্মত মানে হচ্ছে কোন রকম জীবানু প্রবেশ করতে পারবে না, চারিদিকে কাঁচ দিয়ে ঘেরা এবং মাছি বা অন্য কোন কিছু যাতে প্রবেশ করতে না পারে তারজন্য হাইপ্রুফ নেট দেওয়া হয়েছে। এগুলিই হচ্ছে বিজ্ঞানসম্মত পদ্ধতি।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** এই স্লটার হাউসটি বেসরকারী প্রতিষ্ঠানের না সরকারের? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, এই স্লটার হাউসটি যে এতদিন বন্ধ আছে, তারফলে যে ইনকাম হচ্ছিল সেই ইনক্যাম এখন হচ্ছেনা, তারফলে ঐ স্লটার হাউসের কর্মচারীদের অবস্থা কি রকম, তাদেব মাহিনা দিতে পারছেন কিনা?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** এটা ওয়েষ্ট বেঙ্গল লাইফ ষ্টক ডেভেলপমেন্ট করপোরেশনের পরিচালিত স্লটার হাউস।

### ইসলামপুর মহকুমা শহরে মাধ্যমিক বিদ্যালয়

*৩৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭০।) **শ্রী সুরেশ সিংহ :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ইসলামপুর (পঃদিনাজপুর) মহকুমা শহরে মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা কত;

(খ) উক্ত বিদ্যালয়গুলিতে ছাত্র ও ছাত্রীর সংখ্যা কত;

(গ) উল্লিখিত শহরে আরও নূতন মাধ্যমিক বিদ্যালয় স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(ঘ) থাকলে, কবে উহা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী কান্তি বিশ্বাস :**

(ক) ৪টি

(খ) ছাত্র — ১৯৭৬

ছাত্রী — ১১৫৮

(গ) ও (ঘ) আপাততঃ নাই।

### বিভিন্ন খাতে কেন্দ্রীয় সরকার প্রদত্ত অর্থের পরিমাণ

*৩৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *১০৮৯।) **শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ১৯৮৩-৮৪ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার কোন কোন খাতে কত টাকা রাজ্য সরকারকে দিয়েছেন; এবং

(খ) উক্ত টাকার মধ্যে কত টাকা ফেরত গেছে?

**ডঃ অশোক মিত্র :**

(ক) ১৯৮৩-৮৪ আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে বিভিন্ন খাতে যে টাকা দিয়েছেন তার একটি তালিকা নীচে দেওয়া হল।

(খ) কোন টাকা ফেরৎ গেছে বলে আমাদের জানা নেই।

**Statement referred to in reply to clause (ka) of starred Question no. 399**

**Transfer of funds from the Central Government to the State Government under various heads during 1983-84 together with details of refund of amounts unutilised thereof, if any :**

(Rs. in Crores)

| | Heads | Amounts Received in 1983-84 |
|---|---|---|
| *1. | Union Excise Duties. | 334.25 |
| *2. | Income Tax | 93.94 |
| *3. | Estate Duty | 5.73 |
| *4. | Share of Railway Passanger fare Tax | 2.00 |
| 5. | Assistance for State Plan | 169.66 |
| 6. | Assistance for Supplement Plan. | 31.53 |
| 7. | Assistance for Centrally Sponsored Schemes. | 60 85 |
| 8. | Assistance for Central Plan Schemes. | 12.68 |
| 9. | Non-Plan Assistance | |
| | (a) Small Savings Loan | 219.88 |
| | (b) Agriculture Short term (input) Loan. | 16.43 |
| | (c) Loans for Second Hooghly Bridge. | 5.00 |
| | (d) Ways and means Advance. | 43.25 |
| | (e) Other Non-Plan Assistance. | 13.33 |
| 10. | Assistance for Drought Relief. | 16.83 |
| 11. | Spl. Medium - Term Non-Plan Loan. | 73.72 |

*** These releases are in terms of the Seventh Finance**

**Commission's recommendations.**

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য** : মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি? রাজ্যসরকারের বিভিন্ন খাতে যে পরিমান টাকা ধার ছিল সেই অনুপাতে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এ বছর টাকা পেয়েছেন কি?

**ডঃ অশোক মিত্র** : যতটুকু কেন্দ্রের কাছ থেকে দাবী করি, সেই পরিমান টাকা পাওয়া যায় নি।

**মুকুলদীপ ব্যায়ামাগারের গৃহনির্মাণ বাবত অর্থবরাদ্দ**

*৪০১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৬।) **শ্রী দীনবন্ধু মন্ডল** : যুব কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বর্তমান সরকারের আমলে মহিষাদল ১ নং ব্লকের মুকুলদীপ ব্যায়ামগারের গৃহনির্মাণের জন্য অর্থ বরাদ্দ হইয়াছিল কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উক্ত বরাদ্দীকৃত অর্থের পরিমাম কত; এবং

(গ) 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, উক্ত অর্থ প্রদান না করার কারণ কি ?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী** :

(ক) না দ্বিতীয় বামফ্রন্ট সরকারের আমলে কোনও অর্থ বরাদ্দ করা হয় নি।

(খ) এই প্রশ্ন ওঠে না।

(গ) রাজ্য সরকারের সীমিত আর্থিক ক্ষমতার জন্য এই বাবদ সমস্ত ব্লকে অর্থ বরাদ্দ করা সম্ভব নয়।

**শ্রী বিভূতি ভূষন দে** : ঐ ব্লকের অর্থাৎ মহিষাদল ১ নং ব্লকের মুকুলদীপ ব্যায়ামাগারের গৃহনির্মানের জন্য এই আর্থিক বছরে কোন টাকা দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী** : এই আর্থিক বছর শুরু হচ্ছে কোন আবেদন আমাদের কাছে নেই। আবেদন হলে পরে বিবেচনা করা যাবে।

**অলচিকি হরফে প্রশিক্ষণের ব্যবস্থা**

*৪০২। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৪।) **শ্রী সুভাষ গোস্বামী** : শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য, সরকার রাজ্যের সাঁওতাল আদিবাসীদের জন্য অলচিকি হরফে প্রশিক্ষণের ব্যবস্থা করিযাছেন;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ হইলে, রাজ্যের কোন কোন অঞ্চলে ও কবে উক্ত প্রশিক্ষণের কাজ শুরু হইয়াছে; এবং

(গ) উক্ত প্রশিক্ষনের জন্য কত টাকা বরাদ্দ করা হইয়াছে?

**শ্রী মহঃ আবদুল বারি** :

ক) হ্যাঁ।

খ) বাঁকুড়ার কলাইবেড়িয়ায় ৪.২.৮৫ তারিখ থেকে বীরভূম, বাঁকুড়া, মেদিনীপুর ও পুরুলিয়া এই চারটি অঞ্চল থেকে ৫০ জন করে মোট ২০০ প্রাথমিক শিক্ষকের জন্য প্রশিক্ষণের কাজ আপাততঃ শুরু করা গেছে।

গ) উক্ত প্রশিক্ষণের জন্য মোট ২ লক্ষ টাকা রাজ্য সরকার মঞ্জুর করেছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি — জনসংখ্যার কত শতাংশ সাঁওতাল, আদিবাসী থাকলে সেই প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়?

**শ্রী মহঃ আবদুল বারি :** আমরা জনসংখ্যার চেয়ে দেখছি কোন জেলায় বেশী প্রাথমিক বিদ্যালয় আছে, যেখানে আমাদের আদিবাসী শিক্ষকমহাশয়রা আছেন, যাঁরা আঞ্চলিক ভাষায় শিক্ষা দান করে থাকেন। আমরা এই ৪টি জেলাতে আপাততঃ বেশী আছে বলে আরম্ভ করেছি। এই পর্যায় ক্রমে অন্যান্য জেলাতেও আদিবাসীদের শিক্ষা দেওয়া হবে।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে অন্যান্য জেলাতেও দেওয়া হবে, তাহলে মুর্শিদাবাদের সাগরদিঘী এবং নবগ্রাম এ দুটি জায়গাতে আদিবাসী কনসেনট্রেসনে বিশেষ করে যেখানে আদিবাসী শিক্ষক আছেন, সেখানে এই শিক্ষা দেবার কোন পরিকল্পনা আপনাদের আছে কি?

**শ্রী মহঃ আবদুল বারি :** আমরা মাত্র এক বছর হল এই প্রশিক্ষণ আরম্ভ করেছি। আগামী বছর পর্যন্ত চলবে, অন্যান্য জেলাতে যে সব শিক্ষক আছেন তাঁদের নেওয়া হবে।

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি — আপনারা আদিবাসীদের জন্য অলচিকি শিক্ষার ব্যবস্থা করেছেন, কিন্তু আদিবাসী নয় অথচ অলচিকি শিখতে ইচ্ছুক, তাদের জন্য কোন ব্যবস্থা আছে কি?

**শ্রী মহঃ আবদুল বারি :** এটা অলচিকি ভাষা শিক্ষার প্রশিক্ষণ কেন্দ্র নয়, ঐ ভাষায় যাঁরা শিক্ষা দেন, যে সমস্ত শিক্ষক তাঁদের জন্য এটা করা হয়েছে।

**[1.20 – 1.30 P.M.]**

### মেদিনীপুর জেলায় ব্যাঙ্কের শাখা

*৪০৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১২৬।) **শ্রী প্রবোধচন্দ্র সিন্‌হা :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) রিজার্ভ ব্যাঙ্কের স্থিরীকৃত নীতি অনুযায়ী মেদিনীপুর জেলায় জাতীয়করণ ব্যাঙ্ক গুলির মোট কতগুলি শাখা খোলার প্রয়োজন সে বিষয়ে রাজ্যসরকারের কোন সমীক্ষা আছে কি;

(খ) থাকলে, বর্তমানে ঐ জেলায় উক্ত ব্যাঙ্কগুলির মোট কতগুলি শাখা আছে;

(গ) ব্যাঙ্কগুলির অবশিষ্ট শাখাগুলি খোলার জন্য রাজ্যসরকারের পক্ষ থেকে কোন উদ্যোগ নেওয়া হয়েছে কি; এবং

(ঘ) 'গ' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, এ বিষয়ে কি উদ্যোগ গ্রহণ করা হয়েছে?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) রিজার্ভ ব্যাঙ্কের ব্যাঙ্ক শাখা সম্প্রসারণ সংক্রান্ত নীতি অনুসারে প্রতি ১৭ হাজার জনসংখ্যা পিছু একটি ব্যাঙ্ক থাকা উচিত; এই নিরিখে মেদিনীপুর জেলার গ্রামাঞ্চলে ১৯৮২-৮৫ সময়সীমার মধ্যে বানিজ্যিক ব্যাঙ্কগুলির (গ্রামীন ব্যাঙ্ক সহ) অতিরিক্ত ১৮৮টি শাখা খোলা প্রয়োজন। সব মিলিয়ে ১৯৮৫ সালের ৩১শে মার্চ তারিখের মধ্যে মেদনীপুর জেলার বানিজ্যিক ব্যাঙ্কগুলির মোট ৩৯০টি শাখা থাকা প্রয়োজন।

(খ) বর্তমানে মেদিনীপুর জেলায় রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির মোট শাখার সংখ্যা ১৩৯।

(গ) ও (ঘ) হ্যাঁ, হয়েছে। রাজ্য সরকার মেদিনীপুর জেলার গ্রামাঞ্চলে ব্যাঙ্কের শাখা খোলার উপযুক্ত মোট ২২০টি কেন্দ্র, নির্বাচিত করেছেন। সেই নির্বাচনের ভিত্তিতে রিজার্ভ ব্যাঙ্ক বিভিন্ন বানিজ্যিক ব্যাঙ্ককে শাখা খোলার জন্য এ যাবৎ ১৮৫টি প্রয়োজনীয় লাইসেন্স মঞ্জুর করেছেন। ব্যাঙ্কগুলির শাখা খোলার কাজে যথাসম্ভব সাহায্যের জন্য রাজ্যসরকার সব সময়েই সচেষ্ট আছেন। দ্রুত নতুনশাখা খোলবার জন্য নানাভাবে ব্যাঙ্কগুলির উপর চাপ সৃষ্টি করা হচ্ছে। তাহলে ও ব্যাঙ্ক শাখা সম্প্রসারণের গতি আশাব্যঞ্জক নয়। ১৮৫টি লাইসেন্সের মধ্যে মাত্র ৩৭টি ক্ষেত্রে শাখা খোলা হয়েছে।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি — যে রাজ্য সরকার বিষয়ে যথেষ্ট উদ্যোগ গ্রহণ করেছেন। কিন্তু আপনি কি জানেন যে এইসব বাণিজ্যিক ব্যংকগুলি গ্রামাঞ্চলে সরকারের বিভিন্ন প্রকল্পকে রূপায়িত করার জন্য যে আর্থিক সহযোগিতার দরকার সেটা যথেষ্ট নয়। আপনি এ সম্বন্ধে অবহিত আছেন কি ?

**ডঃ অশোক মিত্র ঃ** এ সম্বন্ধে আমরা অবহিত আছি ব্যাঙ্কগুলির মানসিকতা পরিবর্তনের জন্য আমরা অবিশ্রান্ত চেষ্টা করে যাচ্ছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি - যদিও আপনি বললেন যে ১৭ হাজার জনসংখ্যার ভিত্তিতে পশ্চিমবঙ্গের সমস্ত জেলায় এই নিয়ম অনুযায়ী কোন জেলায় কতগুলি প্রয়োজন এবং কোন জেলায় কতগুলি আছে এইগুলি সমীক্ষা করে অবশিষ্টগুলি সম্পর্কে ভারত সরকারকে অবহিত করা হয়েছে কি ?

**ডঃ অশোক মিত্র ঃ** আমাদের সমীক্ষা অনুযায়ী গোটা পশ্চিমবঙ্গে আরো অন্ততঃ ১,৩৫৩ টি ব্যাঙ্কের শাখা খোলা প্রয়োজন, ঐ ১৭ হাজারের ভিত্তিতে। কিন্তু দুঃখের কথা, আরো যে ১,৩৫৩টি শাখা প্রয়োজন - তার মধ্যে এখনও পর্যন্ত সব মিলিয়ে ওঁরা গত কয়েক বছরে মাত্র ২০০ টি ব্যাঙ্কের শাখা খুলতে রাজী হয়েছেন।

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে মেদিনীপুর জেলায় এই ধরণের মাত্র ৩৭টি শাখা খোলা হয়েছে, অথচ অনুমোদন পেয়েছে অনেকগুলোর। বাকিগুলো কেন খুলছে না সেটা আপনার জানা আছে কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** খুলছেন না, কারণ যার অনেকগুলো ইতিপূর্বে করা যেতো সেক্ষেত্রে রিজার্ভ ব্যাঙ্ক বসে করে বন্ধ রাখা হয়েছে এই-বলে যে, এগুলো গ্রামে না হয়ে শহরাঞ্চলে এবং কলকাতার আশেপাশে যদি খোলা যায় তাহলে তাঁদের পক্ষে বেশী লাভ হয়।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি - কেন্দ্রীয় সরকার চিরাচরিত

প্রথায় যেভাবে পশ্চিম বঙ্গকে উপেক্ষা করছেন, ঠিক একই পদ্ধতিতে নূতন ব্যাঙ্ক স্থাপনের ক্ষেত্রেও সেই একই রীতি গ্রহণ করেছেন · এই ব্যাপারে আপনি কেন্দ্রীয় অর্থমন্ত্রী এবং রিজার্ভ ব্যাঙ্কের কাছে এই বিজ্ঞানসম্মত দাবীটা কবে পেশ করেছিলেন এবং তার কি উত্তর পেয়েছেন?

**ডঃ অশোক মিত্র :** গত পাঁচ বছর ধরে বহুবার কেন্দ্রীয় অর্থমন্ত্রক এবং রিজার্ভ ব্যাঙ্কের কাছে এ বিষয়ে লিখেছি, ব্যাঙ্কের শাখা সম্প্রসারণের জন্য অনুরোধ করেছি, এবং আমাদের রাজ্যসরকারের অধীনে একটি নতুন বাণিজ্যিক ব্যাঙ্ক খোলার জন্য অনুমোদনও চেয়েছি এই কারণে যে, পশ্চিমবঙ্গে ব্যাঙ্কের শাখা যথেষ্ট সম্প্রসারণ তাঁরা করছেন না বা যথেষ্ট নজর দিচ্ছেন না বলে।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় মন্ত্রী মহাশয়, অনুগ্রহ করে জানাবেন কি, আমাদের পশ্চিমবঙ্গের বিভিন্ন ব্যাঙ্কগুলিতে যে টাকা লগ্নী হয়, সেই লগ্নীকৃত টাকার কত অংশ আমাদের এখানে ব্যাঙ্কগুলি ইনভেষ্ট করে?

**ডঃ অশোক মিত্র :** যদি সামগ্রিক ভাবে খতিয়ান ধরা যায় তাহলে শতকরা ৫৫ ভাগ এবং যদি গ্রামাঞ্চলের হিসেবটা ধরি তাহলে শতকরা ২৩ ভাগ।

### বীরভূম জেলার খণ্ডগ্রাম, দাসপুর, শালকা হাইমাদ্রাসার প্রধান শিক্ষক

*৪০৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৩।) **শ্রী সাত্ত্বিক কুমার রায় :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বীরভূম জেলায় খণ্ডগ্রাম, দাসপুর, শালকা হাইমাদ্রাসার প্রধান শিক্ষকদের শিক্ষাগত যোগ্যতা কি; এবং

(খ) উক্ত পদে নিয়োগের ক্ষেত্রে কি শিক্ষাগত যোগ্যতার প্রয়োজন?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :**

(ক) বি. এস. সি.

(খ) উত্তম সাম্মানিক। এম. এ . ডিগ্রি এবং বি. এড। তৎসহ ১০ বৎসরের শিক্ষকতার অভিজ্ঞতা আবশ্যক।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি -ঐ খণ্ডগ্রামে দাসপুর শালকা হাই মাদ্রাসা স্কুলটি কোন সালে হয়েছে এবং তখন যিনি হেডমাষ্টার ছিলেন তাঁর শিক্ষাগত যোগ্যতা কি ছিল?

**শ্রী মহঃ আবদুল বারি :** আমার কাছে যে নথি আছে তাতে দেখছি, মাদ্রাসাটি ১.১.১৯৮০ থেকে অনুমোদিত হয় এবং প্রধান শিক্ষক যিনি হন, তার বি.এস.সি কোয়ালিফিকেশন ছিল। পরে মাদ্রাসা বোর্ডে নিয়ম হয়েছে কোয়ালিফিকেশন বাড়িয়ে নেবার ব্যাপারে। সেই নিয়ম অনুযায়ী উনি কোয়ালিফিকেশন বাড়িয়ে নেবার জন্য সময় নিয়েছেন। এখনও বোধ হয় তিনি তার কোয়ালিফিকেশন বাড়াতে পারেন নি।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** উপযুক্ত যোগ্যতা না থাকা সত্ত্বেও যিনি প্রধান শিক্ষকপদে ১৯৮০ সাল থেকে আছেন, তাকে আর কত দিন সময় দেবেন?

**শ্রী মহঃ আবদুল বারি :** শেষ সময় দেওয়া হয়েছে ৮.৯.৮৫ পর্যন্ত। তারপরও তিনি যদি

কোয়ালিফিকেশন বাড়াতে না পারেন তাহলে ব্যবস্থা নেওয়া হবে।

**শালবনী ব্লকে উদ্বাস্তু**

*৪০৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১১৯।) **শ্রী সুন্দর হাজরা :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বর্তমানে মেদিনীপুর জেলায় শালবনী ব্লকে উদ্বাস্তুদের সংখ্যা কত; এবং

(খ) উক্ত উদ্বাস্তুদের বসবাসের জন্য এ পর্যন্ত কত পরিমান জমি ও অর্থ দেওয়া হয়েছে?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী :**

(ক) বর্তমানে মোট ৯৯টি উদ্বাস্তু পরিবার আছেন। এবং

(খ) উক্ত উদ্বস্তু পরিবারগুলিকে মোট ১১ একর ১৩.৫ শতক জমি বসবাস করার জন্য দেওয়া হয়েছে ও মোট ২ লক্ষ ৯শত টাকা দেওয়া হয়েছে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন যে একটা গন্ড গ্রামে তাদের পুনর্বাসিন দিয়েছেন। কিন্তু চাষের জন্য আপনি যে জমির হিসাব দিলেন সেটা বাস্তু হবে, ওদের কোন জমি দিলেন না। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কেন দেওয়া হল না?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** ওই উদ্বাস্তুদের পুর্নবাসনের সময় জমি দেওয়া হয়েছিল। সেই জমির মধ্যে বাস্তু জমি ছিল এবং চাষের জমিও দেওয়া হয়েছে। এখানে প্রশ্ন ছিল উক্ত উদ্বাস্তুদের বসবাসের জন্য এ পর্যন্ত কত পরিমান জমি এবং অর্থ দেওয়া হয়েছে। আমি তার জবাবে বলেছি ১১ একর ১৩.৫ শতক জমি বসবাসের জন্য দেওয়া হয়েছে এবং মোট ২ লক্ষ ৯ শত টাকা দেওয়া হয়েছে। এটা পর্যাপ্ত হয়েছে কিনা সেটা আমি বলতে পরবো না।

**শ্রী বিভূতি ভূষন দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে জমি দেওয়া হয়েছে এটা কি বাস্তু জমি না এর মধ্যে চাষ যোগ্য জমি আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** মাননীয় সদস্য সরল দেবের প্রশ্নে জবাবেই আমি বলেছি যে বাস্তু জমি দেওয়া হয়েছে এবং চাষের জন্য জমি দেওয়া হয়েছে । তবে সেটা পর্যাপ্ত হয়েছে কিনা সেটা অন্য প্রশ্ন।

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই উদ্বাস্তুরা যদি এগ্রিকালচারাল ফ্যামিলি হয় তাহলে সাধারণ ভাবে ৯ বিঘা জমি পাওয়ার কথা, এখানে পরিবার প্রতি কত বিঘা করে জমি দেওয়া হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** এই স্কীমটা কংগ্রেস আমলে হয়েছে। আমার মতে এই পরিকল্পনাটা ত্রুটিপূর্ণ। মাননীয় সদস্য সরল দেবের প্রশ্নের উত্তরে আমি বলেছি এটা পর্যাপ্ত কিনা সেটা বলা কঠিন। এই সম্পর্কে আমি বলতে চাই মাত্র ৯৯ টি পরিবার এখানে বসবাস করছে। ১২০টি পরিবারকে এখানে পুর্নবাসন দেওয়া হয়েছিল। এই উদ্বাস্তু পরিবার গুলি কেবলমাত্র মহাশোল ও দক্ষিনশোল কলোনীতে বসবাস করছে। এছাড়া কলমদিহা, সীতারামপুর, ভাদুতলা এবং মহেশ্বরীপুরের কলোনী গুলিতে [illegible] উদ্বাস্তু পরিবারগুলি বহু পূর্বে উক্ত কলোনীগুলি ছেড়ে চলে গেছে। আমরা এখন সমীক্ষা করে দেখেছি ১২০টি পরিবারের মধ্যে ৯৯টি পরিবার এখানে বসবাস করছে। এখানে যে ত্রুটি

আছে সেটা মুক্ত করার জন্য আমরা চেষ্টা করছি।

**[1.30 – 1.40 P.M.]**

**বন্যাত্রাণে কেন্দ্রীয় সাহায্য**

*৪০৬। (অনুমোদিত প্রশ্ন নং *১১৮২।) **শ্রীগোপাল মন্ডল ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) পশ্চিমবঙ্গে বিগত বন্যার ক্ষয়ক্ষতি দেখবার জন্য কেন্দ্রীয় সমীক্ষকদল পশ্চিমবাংলাকে কত টাকা দেবার সুপারিশ করেছিলেন; এবং

(খ) তম্মধ্যে কেন্দ্রীয় সরকার এ যাবৎ কত টাকা দিয়েছেন?

**ডঃ অশোক মিত্র ঃ**

(ক) ভারত সরকার কেন্দ্রীয় সমীক্ষকদলের সুপারিশের ভিত্তিতে পশ্চিমবঙ্গের জন্য বন্যায় ক্ষয়ক্ষতি বাবদ ১৯৮৪-৮৫ সালে অনুর্দ্ধ ৪৮ কোটি ৩ লক্ষ ১৭ হাজার টাকা এবং ১৯৮৫-৮৬ সালে অনুর্দ্ধ ১০ কোটি ৬৫ লক্ষ টাকা ব্যয় মঞ্জুর করেছেন।

(খ) কেন্দ্রীয় সহায়তার সূত্র অনুযায়ী ১৯৮৪ ৮৫ সালের জন্য বরাদ্দকৃত ২৫ কোটি ৮২ লক্ষ টাকার মধ্যে রাজ্য সরকারের প্রদত্ত বন্যাত্রাণ জনিত ব্যয়ের হিসাবের ভিত্তিতে ২৫ কোটি টাকা কেন্দ্রীয় সহায়তা বাবদ পাওয়া গেছে।

দ্বিতীয় প্রশ্নের উত্তরের পরে আমার একটু বক্তব্য আছে। সপ্তম অর্থ কমিশনের উত্তর অনুযায়ী যত টাকা বন্যার জন্য খরচ হবে তার প্রথমে ১৩ কোটি ৬০ লক্ষ টাকা রাজ্য সরকারকে বহন করতে হবে। সেই ১৩ কোটি ৬০ লক্ষ টাকা ব্যয় করাবার জন্য মঞ্জুর করেন। কেন্দ্রীয় সমীক্ষক দলের রিপোর্ট অনুযায়ী যে টাকা ব্যয় হবে তার তিন চতুর্থাংশ কেন্দ্রীয় সরকার দেবে এবং এক চতুর্থাংশ রাজ্য সরকারকে খরচ করতে হবে। সেই হিসাব অনুযায়ী আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ২৫ কোটি ৮২ লক্ষ টাকার মতো পাব।

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ** আমরা বারবারই দেখছি যে, কেন্দ্রীয় সরকার অর্থ কমিশন গঠন করার পর রাজ্য গুলিকে যে পরিমাণ অর্থ দেওয়ার সুপারিশ তারা রাখছেন, কেন্দ্রীয় সরকার সেই পরিমান অর্থ রাজ্যগুলিকে দিচ্ছেন না। আমরা দেখলাম, পশ্চিমবঙ্গ সরকার তাদের প্রাপ্য অর্থ থেকে বঞ্চিত হল। বন্যার ফলে পশ্চিমবঙ্গে যে ব্যাপক ক্ষয়ক্ষতি হয়েছে তা কেন্দ্রীয় সরকারের সমীক্ষক দল এখানে এসে সমীক্ষা করে কেন্দ্রীয় সরকারের কাছে তাদের রিপোর্ট পেশ করেছেন। আমরা দেখলাম, কেন্দ্রীয় সরকার সেই সাহায্য থেকেও পশ্চিমবঙ্গকে বঞ্চিত করলেন। এই সমস্ত বিষয়ে পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং তা কি যথেষ্ট বলে আপনি মনে করেছেন?

**ডঃ অশোক মিত্র ঃ** ১৯৮৪-৮৫ সালের বন্যায় ক্ষয় ক্ষতির দরুণ আমরা সব মিলিয়ে ১৪০ কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করেছিলাম। এর মধ্যে যে টাকা আমরা ওদের কাছ থেকে মঞ্জুরী বাবদ পেয়েছিলাম তা আমি একটু আগে বলেছি। বাকী টাকার জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছে লিখেছিলাম এবং প্রতিবাদও জানিয়েছিলাম। আমরা বলেছিলাম, এই টাকা যথেষ্ট নয়। কিন্তু প্রতিবাদে তো আর টাকা পাওয়া যায় না।

**শ্রী সরল দেব :** আমরা দেখেছি যে, কেন্দ্রীয় সরকার সমীক্ষক দল নিয়োজিত করছেন এবং সেই সমীক্ষক দল যথারীতি তাদের সুপারিশ কেন্দ্রীয় সরকারের কাছে রাখছেন, অথচ কেন্দ্রীয়সরকার সেই সুপারিশ মানছেন না। আমার প্রশ্ন হচ্ছে এই যে, বিরুদ্ধে আইনগত কোন ব্যবস্থা গ্রহণের কথা রাজ্য সরকার চিন্তা করছেন কি?

**ডঃ অশোক মিত্র :** বর্তমান সংবিধানে আমার মনে হয় না এই ব্যবস্থার ব্যাপারে আইনগত কোন ব্যবস্থা নেওয়া সম্ভব।

**প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়ে সরকারী পুস্তক বিতরণ**

*৪০৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২৬০।) **শ্রী প্রশান্ত কুমার প্রধান :** শিক্ষা (প্রাথমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়গুলিতে সরকারী পুস্তক বিতরণের কাজ শেষ হয়েছে কি; এবং

(খ) পঞ্চমশ্রেনীর "বিজ্ঞান" ও "ভূগোল" বিতরণের কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রীমহঃ আব্দুল বারী :**

(ক) কলিকাতা, বর্ধমান, জলপাইগুড়ি, কুচবিহার, ও পশ্চিমদিনাজপুর প্রভৃতি জেলায় বই পাঠানোর কাজ শেষ হয়েছে। অন্যান্য জেলা গুলিতে বাংলা ভাষার বই (যথা- তৃতীয় শ্রেনীর ইতিহাস ভূগোল ও পঞ্চম শ্রেনীর ভূগোল, এই দুখানি পাঠানোর কাজ চলছে। আশা করা যায় এপ্রিল মাসের মধ্যে এই কাজ সম্পূর্ন হয়ে যাবে।

(খ) পঞ্চম শ্রেনীর 'বিজ্ঞান' বই বহুপূর্বেই সকল জেলায় পাঠানো হয়েছে। তবে ঐ শ্রেনীর 'ভূগোল' বইখানি পাঠানোর কাজ শেষ হয় নাই।

**শ্রী বিভূতি ভূষন দে :** এখন স্কুলে স্কুলে পড়াশোনার কাজ শুরু হয়ে গিয়েছে এবং সেই কারনে ছেলে মেয়েদের বই খুবই দরকার। মাননীয় মন্ত্রী মহাশয় এই প্রয়োজনের কথা মনে রেখে বইটি খুব সত্ত্বর পাঠাবার কোন ব্যবস্থা নিচ্ছেন কি?

**শ্রী মহঃ আব্দুল বারি :** আমি খুব দুঃখের সঙ্গে জানাচ্ছি যে — বইটি জানুয়ারী মাসের মধ্যেই যাতে পাঠাতে পারি, সেই ভাবে আমরা একটা প্রেসের সঙ্গে ব্যবস্থা করেছিলাম। কিন্তু প্রেসের গোলযোগের জন্য তা ছেপে বেরোতে পারে নি। ঐ বইটি পুরনো বই ছিল। আমরা এই গোলযোগের দরুণ স্কুলগুলিকে ছাত্রদের কাছ থেকে সমস্ত পুরনো বই সংগ্রহ করে পড়াবার কথা বলে দিয়েছিলাম। অবশ্য ইতিমধ্যে - মার্চ মাসের প্রথম থেকে - ছাপানো নতুন বই পাঠানো শুরু হয়ে গিয়েছে।

**শ্রী মহম্মদ নিজামুদ্দিন :** প্রাথমিক বিদ্যালয়গুলিতে যে বই দেওয়া হয়, তারমধ্যে উর্দু ভাষায় কোন বই দেওয়া হয় কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** হ্যাঁ, দেওয়া হয়।

**শ্রী ধীরেন্দ্র নারায়ণ রায় :** আপনি বললেন যে, উর্দু ভাষায় কোন কোন বই দেওয়া হয়। তবে কোন কোন স্থানে এখনও দেওয়া হয় নি। যেখানে এখনও দেওয়া হয় নি, সেখানে বইগুলো দেওয়া সম্ভব হবে কি?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** আমরা প্রথম ও ২য় শ্রেনীতে মাতৃভাষার ও গনিতের বই উর্দুভাষায় যেখানে যেখানে প্রয়োজন দিচ্ছি। অন্যান্য বইগুলির ব্যাপারে আমি কিছুদিন আগে গুজরাটে গিয়ে সেখান থেকে কপি নিয়ে এসেছি। সেগুলোর ছাপানোর জন্য আমরা উদ্যোগ গ্রহণ করছি। আমরা এই ব্যাপারে উর্দু এ্যাকাডেমির সঙ্গে যোগাযোগ করে ছাপানোর ব্যবস্থা করছি এবং বাদবাকী বইগুলো শীঘ্রই দেওয়ার চেষ্টা করছি। আশাকরি, এই বছরের মধ্যেই সেগুলো দেওয়া সম্ভব হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** সরকারের পক্ষ থেকে প্রাথমিক স্তরে বিনামূল্যে যে সমস্ত পুস্তক বিতরণ করা হয় , সেগুলোর মধ্যে সব্‌গুলই কি নতুন বই পায়, নাকি আমরা শুনেছি - শতকরা ৪০ ভাগ বই ছাত্রদের কাছ থেকে সংগ্রহ করা পুরানো বই এবং ৬০ ভাগ নতুন ছাপানো বই কোনটা সত্য?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** এই ব্যাপারে আমাদের গৃহীত নীতির কথা আমি আগেই জানিয়েছি। প্রথম ও ২য় শ্রেনীর ছাত্রদের জন্য নতুন বই দেওয়া হয়। কারন এরা সকলেই যেহেতু একেবারে বাচ্চা ছেলে। তবে কোন কোন ক্ষেত্রে শতকরা ৪০ ভাগ পুরানো সংগৃহীত বই দেওয়া হয়, তা হচ্ছে তৃতীয় শ্রেনী এ চতুর্থ শ্রেনীর বই। প্রথম ও ২ য় শ্রেনীর ছেলেরা গণিতের বই ইত্যাদিতে দাগ দিয়ে নোংরা করে ফেলে। সেই বই সংগ্রহ করে নতুন ছেলেদের মধ্যে দিলে যেহেতু তা পড়ানোর অযোগ্য অবস্থায় গিয়ে দাঁড়ায়, সেজন্য আমরা তাদের ক্ষেত্রে নতুন বই দিয়ে থাকি। চতুর্থ এবং তৃতীয় শ্রেনীর ক্ষেত্রে আমরা কিছু বই সংগ্রহ করে তা পুনরায় ছাত্রদের দিয়ে থাকি। তবে সংগৃহীত বইয়ের মধ্যে ৪০ ভাগের মত বই পুনরায় ছাত্রদের দেওয়ার মত অবস্থা থাকে। বাকী ৬০ ভাগ বই আমরা নতুন দিয়ে থাকি। এই ভাবে শতকরা ১০০ ভাগ বই ছাত্রদের মধ্যে আমরা দিয়ে থাকি।

## [1.40 – 1.50 P.M.]

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এত যে বই দিচ্ছেন তা সত্বেও স্কুলে আপনাদের দেওয়া বইয়ের তালিকার বাইরে অন্য বই পাঠ্য হচ্ছে কিনা এবং হলে কেন হচ্ছে?

**শ্রী মহঃ আব্দুল বারি :** মাননীয় সদস্য একজন শিক্ষক সেই জন্য কারনটা আপনার জানা উচিত যে শিক্ষা নিয়ে দেশের মধ্যে একটা ব্যবসা চলছে। গতবার আনন্দবাজার পত্রিকাতেও এই ব্যাপারে লেখা হয়েছিল। যদি সরকার বিনা পয়সায় ৫ কোটি টাকার বই দেন তাহলে পাবলিশার্সরা কি করবেন। অতএব এদের বাঁচিয়ে রাখার জন্য আগেকার শিক্ষক বন্ধুরা এরমধ্যে জড়িত ছিলেন। তবে কোন কোন শিক্ষক এইরকম কাজ করছে শুনলে আমরা তার বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করছি।

**শ্রী সরল দেব :** আপনাদের সরকারী ভূগোল, বিজ্ঞান, বই আপনাদের অধীনে প্রকাশিত খোলাবাজারে কলেজ স্ট্রীটে বই পাড়ায় খোলা বিক্রি হচ্ছে এবং এটা বন্ধ করার জন্য সরকারী পক্ষ থেকে কার্যকরী ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রী মহঃ আব্দুর বারি :** আপনারা জানেন যে পাঠ্যপুস্তক বিতরনের ক্ষেত্রে কড়া আইন আছে যে আনঅথরাইজড্‌ অকোপেশানে যদি কোন রকম বই রাখেন তাহলে আইনতঃ দন্ডনীয় এবং গতবার এই ব্যাপারে ব্যাপক্ প্রচার করেছিলাম এবং এর বিরুদ্ধে ব্যবস্থাও গ্রহণ করা হয়েছিল, বুক সেলারদের প্রয়োজনমত এ্যারেষ্টও করা হয়েছিল। এবার এই রকম অভিযোগ সুনির্দিষ্ট ভাবে আসেনি। সুনির্দিষ্ট অভিযোগ এলে ব্যবস্থা গ্রহণ করবো।

**রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলিতে বৃত্তিমূলক ট্রেড শিক্ষা**

*৪০৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১৮।) **শ্রী পুলিন বেরা :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) রাজ্যের মাধ্যমিক বিদ্যালয়গুলিতে কর্মশিক্ষা বিভাগে ফিটার, ইলেকট্রিশিয়ান, মোল্ডার, উইভার প্রভৃতি বিভিন্ন বৃত্তিমূরক ট্রেড শিক্ষা দানের কোন পরিকল্পনা আছে কি না;

(খ) থাকিলে, তাহা কি ভাবে করা হইবে; এবং

(গ) এর জন্য কত অর্থ খরচ হইবে?

**শ্রীকান্তি বিশ্বাস :**

(ক) আপাতত নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী বিভূতি ভূষন দে :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওয়ার্ক এডুকেশানের মাধ্যমে বহু ছাত্র অনেক মডেল তৈরী করেছে সেগুলি একজিবিশানে দেখানো হয়েছিল। খুব ভালো মডেল হয়েছিল, সেই জন্য এই সব ছাত্রদের ওয়ার্ক এডুকেশানের মাধ্যমে শিক্ষা দেওয়া হলে খুব ভালো হয়, এই ব্যাপারে কোন চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** এইগুলি রাজ্য শ্রমদপ্তরের অধীনে প্রশিক্ষণ কেন্দ্র আছে, আপনি যে প্রকল্পগুলির কথা বলছেন এগুলি ইন্ডাষ্ট্রিয়াল ট্রেনিং ইন্স্টিটিউট সেইসব জায়গায় এই ধরনের প্রশিক্ষণ দেওয়া হয়, শিক্ষা বিভাগের অধিনে এই ধরনের শিক্ষা দেওয়ার ব্যবস্থা নেই।

## Starred Question

## (to which answer was laid on the Table)

**কতিপয় জেলায় পঞ্চম শ্রেণীতে ভর্তির সমস্যা**

*৩৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬।) **শ্রী কাশীনাথ মিশ্র :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বাঁকুড়া, পুরুলিয়া, ও বর্ধমান জেলায় পঞ্চম শ্রেণীতে ভর্তির সমস্যা মেটাবার জন্য রাজ্যসরকার আজ পর্যন্ত কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন;

(খ) সারা পশ্চিমবাংলায় পনের হাজাররে মত ছাত্রছাত্রী পঞ্চমশ্রেনীতে ভর্তি হতে পারায় সরকার কোন বিকল্প ব্যবস্থা গ্রহণ করেছেন কি; এবং

(গ) উক্ত জেলাগুলির বিশেষতঃ শহরাঞ্চালের ভর্তির সমস্যা মেটাবার জন্য নূতন বিদ্যালয় স্থাপনের কোন পরিকল্পনা গ্রহণ করা হয়েছে কিনা?

**Minister in charge of Education (Secondary) Department :**

(ক) পঞ্চম শ্রেণীতে ভর্তির সমস্যা মেটাবার জন্য নতুন বিদ্যালয় স্থাপন অতিরিক্ত শিক্ষা

নিয়োগ বিদ্যালয় গৃহ সম্প্রসারন এবং সকালেও (Shift System) কয়েকটি শ্রেণীর পঠন পাঠনের বন্দোবস্ত করা হয়েছে।

(গ) উক্ত সিদ্ধান্ত আদৌ ঠিক নয়।

(ঘ) সরকার প্রয়োজনের ভিত্তিতে নূতন বিদ্যালয়ে অনুমোদন প্রতি বছরই দিয়ে থাকেন। ভবিষ্যতে ও দেয়ার প্রকল্প আছে।

## Unstarred Questions

## (to which written answer laid on the Table were given)

### পশ্চিমদিনাজপুর জেলার করণদীঘি থানায় কনস্টেবলের সংখ্যা

৫৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭৯।) শ্রী সুরেশ সিংহ : স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) পশ্চিমদিনাজপুর জেলার করণদীঘি থানায় বর্তমানে মোট কতজন কনস্টেবল আছে; এবং

(খ) উক্ত এলাকার আইন শৃঙ্খলা ও জনসংখ্যার পরিপ্রেক্ষিতে ঐ সংখ্যা প্রয়োজনভিত্তিক কি?

**স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ১১ জন।

(খ) এই সংখ্যা বৃদ্ধির জন্য প্রয়োজন অনুযায়ী ব্যবস্থা নেবার জন্য আরক্ষা আধিকারিককে বলা হইয়াছে।

### রামপুরহাট শহর উন্নয়নের জন্য বরাদ্দকৃত অর্থ ও উক্ত পৌর প্রতিষ্ঠানের আয়

৬০। (অনুমোদিত প্রশ্ন নং ১৪৬।) শ্রী শশাঙ্ক শেখর মণ্ডল : স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) রামপুরহাট শহর উন্নয়নের জন্য ১৯৭৭-৭৮ হইতে ১৯৮৩-৮৪ পর্যন্ত আর্থিক বৎসরগুলিতে কত টাকা বরাদ্দ করা হইয়াছে,

(খ) উপরোক্ত সাত বছরে রামপুরহাট পৌর প্রতিষ্ঠানকে শিক্ষকসহ কর্মচারিগনের বেতন, দুর্মূল্যভাতা, মোটরযান কর, চুঙ্গীকর খাতে কত টাকা দেওয়া হইয়াছে; এবং

(গ) উক্ত সাত বছরে ঐ পৌর প্রতিষ্ঠানে ধার্য কর কত ছিল ও তাহার কত শতাংশ এ যাবৎ আদায় হইয়াছে?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় :** (ক) রামপুরহাট শহর উন্নয়নের জন্য ১৯৭৭-৭৮ হইতে ১৯৮৩-৮৪ পর্যন্ত মোট ২২,০৭,৫৫৩.০০ টাকা বরাদ্দ হয়েছে।

(খ) উক্ত সাত বছরে রামপুরহাট পৌর প্রতিষ্ঠানকে মোট ১৭,৯৭,৭২৫.১১ টাকা বেতন ও দুর্মূল্য ভাতা মোট ১,৩৭,২৫৪.০০ টাকা মোটরযান কর অনুদান ও মোট ১৮,০৩,৪৪৭.০০ টাকা, চুঙ্গীকর অনুদান দেওয়া হয়েছে।

(গ) উক্ত সাত বছরে ধার্য করের পরিমান মোট ৭৭,৯২,৮৪৬.০০ টাকা। এযাবৎ তার ২. শতাংশ আদায় হয়েছে।

**দৈনিক ক্ষেতমজুরির হার**

৬১। (অনুমোদিত প্রশ্ন নং ১৮৬।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) রাজ্য সরকার নির্ধারিত দৈনিক ক্ষেতমজুরি কত;

(খ) রাজ্য সরকারের ঘোষিত মজুরি এবং দেয় মজুরির মধ্যে পার্থক্য আছে কিনা; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে উক্ত পার্থক্য দূর করার জন্য কি কি পরিকল্পনা আছে এবং কবে থেকে তা কার্যকরী হবে?

**শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় ঃ** (ক) রাজ্য সরকার নির্ধারিত দৈনিক ক্ষেতমজুরদের মজুরি ১৪.৯০ টাকা (প্রাপ্ত বয়স্কদের ক্ষেত্রে)

(খ) সরকার ঘোষিত মজুরি এবং দেয় মজুরির মধ্যে পার্থক্যের ব্যাপার সাধারণভাবে জানা নেই। তবে কোন বিশেষ ক্ষেত্রে এই ধরনের পার্থক্যের কথা ইনসপেক্টরদের নজরে আনলে তারা ব্যবস্থা নেন।

(গ) এগুলি দেখার জন্য প্রতি ব্লকে একজন করে ইনসপেক্টর দেবার বিধি আছে এবং অধিকাংশ ব্লকেই তা দেওয়া হয়েছে।

**২৪-পরগনা জেলার দত্তপাড়া - এসপ্লানেড এক্সপ্রেস চালু করণ**

৬২। (অনুমোদিত প্রশ্ন নং ১৯১।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) ২৪ - পরগনা জেলার স্বরূপ নগর ব্লকে দত্তপাড়া হইতে এসপ্লানেড পর্যন্ত বেসরকারী এক্সপ্রেস বাস সার্ভিস চালু করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**স্বরূপনগর ব্লকের বাংলানী মৌজায় গভীর নলকূপ**

৬৩। (অনুমোদিত প্রশ্ন নং ১৯৬।) **শ্রী আনিসুর রহমান বিশ্বাস ঃ** কৃষি (ক্ষুদ্রসেচ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে ওয়াটার বোর্ড এর ক্লিয়ারেন্স না থাকায় স্বরূপনগর ব্লকের বাংলানী মৌজায় গভীর নলকূপ স্থাপিত হয় নাই; এবং

(খ) সত্য হইলে ঐ ব্লকের আর কোন কোন মৌজায় ওয়াটার বোর্ড এর ক্লিয়ারেন্স নাই?

**কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) হ্যাঁ।

(খ) ভূ-গর্ভস্থ জলসম্পদের পরিমাণ ব্লকভিত্তিক করা হয়। মৌজাভিত্তিক নয়। এ আর ডি সি

চতুর্থ খনদান প্রকল্পের বিধি অনুসারে উদ্বৃত্ত জল না থাকায় ১৯৮৩ সালের ফেব্রুয়ারি মাসের পর ঐ ব্লকের অন্তর্গত কোন মৌজাতেই ক্লিয়ারেন্স দেওয়া যায় নাই।

**কোচবিহার - কলিকাতা বাস সার্ভিস ও দূরপাল্লার বাসগুলির অবস্থার উন্নতি**

৬৪। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৬।) **শ্রী মনোহর তিরকি :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) কোচবিহার - কলিকাতা বাস সার্ভিস চালু করার পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) দূরপাল্লার এক্সপ্রেস সুপার বাসগুলির অবস্থার উন্নতির বিষয়ে সরকার চিন্তা করছেন কি?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) হ্যাঁ। বিষয়টি সম্পর্কে উত্তরবঙ্গ পরিবহণ সংস্থা ভাবনা চিন্তা করছেন।

(খ) যাত্রীদের সুবিধা প্রদানের বিষয়টি সরকার সর্বদা গুরুত্ব দিয়ে আসছেন। বাস সার্ভিসের এবং বাসের অবস্থার উন্নতিও সরকারী বিবেচনার অঙ্গ।

**ক্লোজার/লক-আউটে কর্মচ্যুত শ্রমিকের সংখ্যা**

৬৫। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৭।) **শ্রী মনোহর তিরকি :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে ক্লোজার/লকআউট জনিত কারনে কর্মচ্যুত শ্রমিকের সংখ্যা কত; এবং

(খ) ক্লোজার/লকআউট সংক্রান্ত বিষয়ে অদ্যাবধি রাজ্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ২১/৩/১৯৮৫ তারিখের হিসাবমত ক্লোজার হেতু কর্মচ্যুত শ্রমিকের সংখ্যা — ১৫,৭৯২ জন, লকআউট হেতু কর্মচ্যুত শ্রমিকের সংখ্যা ৬৭,৬৮২ জন (সাসপেনসন অফ অপারেশন সহ)।

(খ) ক্লোজার ও লকআউট সংক্রান্ত শ্রমবিরোধগুলি সালিসীর মাধ্যমে মিটিয়ে ফেলার জন্য ক্রমাগত চেষ্টা চালিয়ে যাওয়া হচ্ছে। এছাড়া ক্লোজার যাতে সহজে না করা যায় এবং হলেও শ্রমিকরা যাতে ন্যায্য পাওনা থেকে বঞ্চিত না হন, সেই উদ্দেশ্যে রাজ্য সরকার আইন করার জন্য একটি বিল আনেন। বিধানসভার অনুমোদিত হবার পর সেটি এখন রাষ্ট্রপতির বিবেচনাধীন। কোন কোন ক্ষেত্রে লক আউট নিষিদ্ধ করে আদেশও রাজ্য সরকার জারি করেছেন।

**শিল্প বিরোধ আইনে বিচারাধীন মামলা**

৬৬। (অনুমোদিত প্রশ্ন নং ২৩৮।) **শ্রী মনোহর তিরকি :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গ রাজ্য শিল্প বিরোধ আইনে বিচারাধীন মামলায় কত সংখ্যক শ্রমিক জড়িত আছেন; এবং

(খ) বিচারাধীন মামলায় সংশ্লিষ্ট শ্রমিকগণের সহায়তার জন্য সরকার কর্তৃক কোন প্রকার ব্যবস্থা অবলম্বন করা হয়েছে কি?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) জানা নাই।

(খ) না।

**এন বি এস টি সি এর অধীনে যাত্রীবাহী ও মালবাহী গাড়ির সংখ্যা**

৬৭। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৫।) **শ্রী সুশীল কুজুর :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বর্তমানে এন বি এস টি সি এর অধীনে যাত্রীবাহী ও মালবাহী গাড়ির সংখ্যা কত;

(খ) ১৯৮৫ সালের জানুয়ারী মাসে গড়ে প্রতিদিন কতগুলি যাত্রীবাহী ও মালবাহী গাড়ি পরিবহনের কাজে নিয়োজিত ছিল; এবং

(গ) ১৯৮৪-৮৫ সালের জন্য এ পর্যন্ত (৩১/১/৮৫) এন বি এস টি সি কর্তৃক কতগুলি যাত্রীবাহী গাড়ি ও মালবাহী গাড়ি নতুন ক্রয় করা হয়েছে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) বর্তমানে (১/৩/১৯৮৫) এন বি এস টি সি এর অধীনে যাত্রীবাহী গাড়ির সংখ্যা ৪১৫ এবং মালবাহী গাড়ির সংখ্যা ৪৬।

(খ) ১৯৮৫ সালের জানুয়ারী মাসে গড়ে প্রতিদিন ২৩০টি যাত্রীবাহী বাস ও ১২টি মালবাহী গাড়ির পরিবহণের কাজে নিয়োজিত ছিল।

(গ) ১৯৮৪-৮৫ সালের জন্য এন বি এস টি সি কর্তৃক ৪৪টি যাত্রীবাহী গাড়ির স্যাসী ও ৫ টি মালবাহী গাড়ির স্যাসী ক্রয় করা হয়েছে।

**কলিকাতার ট্রামের মোট সংখ্যা, কর্মচারীর সংখ্যা ও মাসিক ব্যয়**

৬৮। (অনুমোদিত প্রশ্ন নং ২৪৬।) **শ্রী সুশীল কুজুর :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ক্যালকাটা ট্রামওয়েজ কোম্পানীতে বর্তমানে যাত্রীবাহী ট্রামের সংখ্যা কত;

(খ) বর্তমানে গড়ে প্রতিদিন কত সংখ্যক ট্রাম গাড়ি বহনেব কাজে নিয়োজিত হয়;

(গ) উক্ত সংস্থায় বর্তমানে কর্মচারীর সংখ্যা কত;

(ঘ) এসকল কর্মচারিগণের মাস মাহিনা, বিভিন্ন ভাতা ইত্যাদি বাবত প্রতি মাসে গড়ে কত টাকা ব্যয় করতে হয়; এবং

(ঙ) এই বাবদে সরকারী তহবিল থেকে ভরতুকি দিতে হয় কি?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ৪০৯।

(খ) ২৮০।

(গ) ৯,০৭৫।

(ঘ) ১ কোটি ২২ লক্ষ টাকা।

(ঙ) হ্যাঁ।

**মৎস্য চাষের জন্য সরকারী ব্যবস্থা**

৬৯। (অনুমোদিত প্রশ্ন নং ২৫৬।) **শ্রী সুশীল কুজুর ঃ** মৎস্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, ১৯৮৪ সালে এই রাজ্যের জেলাগুলিতে মৎস্য চাষের জন্য কি কি ব্যবস্থা গুলি নেওয়া হয়েছে ঃ—

**মৎস্য বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** ১৯৮৪ সালে এই রাজ্যে মৎস্য চাষের জন্য নিম্নলিখিত প্রধান ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে?

(১) বিশ্বব্যাঙ্কের আর্থিক সহায়তায় ফিস ফার্মার ডেভলপমেন্ট এজেন্সীর মাধ্যমে —

(ক) আর্থিক সাহায্য প্রদান,

(খ) ব্যাঙ্ক থেকে ঋণ,

(গ) প্রশিক্ষণ।

(২) উন্নত মানের চারাপোনা উৎপাদন ও সরবরাহের উদ্দেশ্যে —

(ক) ফিস সিড ডেভলপমেন্ট কর্পোরেশন লিঃ কর্তৃক মৎস্যবীজ খামার স্থাপন;

(খ) সরকারী খামার থেকে চারাপোনা সরবরাহ;

(গ) মিনিবাঁধ ও বহনযোগ্য হ্যাচারী স্থাপনের উদ্দেশ্যে মৎস্য উৎপাদক গোষ্ঠীগুলিকে আর্থিক সহায়তা প্রদান;

(ঘ) বৈজ্ঞানীক পদ্ধতিতে ধানীপোনা/চারাপোনা উৎপাদনের জন্য প্রদর্শনীক্ষেত্র স্থাপন।

(৩) ক্ষুদ্র মৎস্যচাষীদের উৎসাহদানের জন্য বিনামূল্যে মিনিকিট ও চারাপোনা সরবরাহ।

(৪) ফিস ফার্মার ডেভলপমেন্ট এজেন্সী প্রকল্প বহির্ভূত মৎস্যচাষীদের সাহায্যের জন্য আর্থিক সাহায্য ও ব্যাঙ্ক মাধ্যমে ঋনদান প্রকল্প।

(৫) জেলা ও ব্লক স্তর পর্যন্ত মৎস্যচাষীদের প্রশিক্ষণ ব্যবস্থা।

(৬) নোনাজলে মাছ চাষের উন্নতির জন্য —

(ক) ব্যাঙ্ক থেকে ঋণ ও সরকারী অনুদান;

(খ) মৎস্যবীজ সংগ্রহকারীদের সহায়তার জন্য ব্যাঙ্ক থেকে ঋণ ও সরকারী অনুদান;

(গ) মৎস্যচাষীদের জন্য প্রশিক্ষন দান।

(৭) মৎস্য অধিকার এবং স্টেট ফিশারীজ ডেভলপমেন্ট কর্পোরেশন কর্তৃক পরিচালিত বিভিন্ন জেলার খামারগুলিতে বৈজ্ঞানীক প্রথায় মৎস্যচাষ করা।

**হুগলী জেলার পাণ্ডুয়া থানায় নির্মীয়মাণ রাস্তা**

৭০। (অনুমোদিত প্রশ্ন নং ২৭৯।) **শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) হুগলী জেলার পাণ্ডুয়া থানায় কোন্ কোন্ রাস্তা অর্ধনির্মিত অবস্থা রহিয়াছে; এবং

(খ) সর্বশেষ প্রাপ্ত তথ্য অনুযায়ী উক্ত রাস্তাগুলির জন্য (১) কি পরিমান অর্থব্যয় করা হইয়াছে, এবং

(২) কবে নাগাদ ঐ রাস্তাগুলির কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) (১) বেরুই হইতে বৈকুণ্ঠপুর রাস্তা, (২) তারা কামারপাড়া রাস্তা, (৩) তারা ইলছোবা রাস্তা, (৪) পাণ্ডুয়া কামতাই রাস্তা হইতে প্যাটরা রণেরগড় হইয়া সিমলাগড় পর্যন্ত লিঙ্ক রোড, (৫) পাণ্ডুয়া কামতাই রাস্তা ভায়া বেলুন।

(খ) (১) উক্ত রাস্তাগুলির জন্য নিম্নলিখিত পরিমাণ অর্থব্যয় হইয়াছে :—

টাকা

(১) ৬,৩৮,৯৭৩
(২) ২,২৭,৫৬৫
(৩) ৫,৬৯,৩১২
(৪) ৪,০৯,৮০৩
(৫) ৬,৮০,১৯৬

(২) এখনই বলা সম্ভব নয়।

## সরকারী অনুমোদিত লাইব্রেরী

৭১। (অনুমোদিত প্রশ্ন নং ২৮০।) **শ্রী দেবনারায়ন চক্রবর্ত্তী :** শিক্ষা (অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বর্তমান বৎসরে (১৯৮৪-৮৫) পশ্চিমবঙ্গে কতগুলি লাইব্রেরী সরকারী অনুমোদনক্রমে চলিতেছে;

(খ) তন্মধ্যে কোন্ কোন্ জেলায় এবং কোথায় কোথায় সরকার অনুদান দিয়া লাইব্রেরী পরিচালনা করিতেছেন;

(গ) উক্ত লাইব্রেরীগুলির নিজস্ব বিল্ডিং আছে কিনা; এবং

(ঘ) থাকিলে, কোথায় কোথায়?

**শিক্ষা (অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) মোট ২,৪২১ টি সরকারী ও সরকারী অনুদানপ্রাপ্ত লাইব্রেরী সরকারী অনুমোদনক্রমে চলিতেছে।

(খ) তন্মধ্যে কলিকাতা সহ পশ্চিমবঙ্গে সমস্ত জেলাতে মোট ২,৪১১ টি লাইব্রেরী সরকার অনুদান দিয়া পরিচালনা করিতেছেন।

(গ) সর্বক্ষেত্রে নাই।

(ঘ) কলিকাতা সহ সব জেলাতেই অধিকাংশ লাইব্রেরীর নিজস্ব বিল্ডিং আছে।

## রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় বিল

৭২। (অনুমোদিত প্রশ্ন নং ৩৫৮।) **শ্রী অমলেন্দ্র রায় :** স্বরাষ্ট্র (পরিষদীয় বিষয়ক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বর্তমানে কোন কোন বিল রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় আছে;

(খ) কোন বিলটি কি কারনে এবং কবে সম্মতির জন্য প্রেরিত হয়েছিল;

(গ) কোন ক্ষেত্রে সম্মতি বিলম্বিত হওয়ার কারন জানানো হয়েছে কি; এবং

(ঘ) বিষয়টির প্রতি ইউনিয়ন আইনমন্ত্রীর দৃষ্টি আর্কষন করা হয়েছে কি?

**স্বরাষ্ট্র (পরিষদীয় বিষয়ক) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক), (খ) এবং (গ) এ সম্পর্কে একটি বিবরণী নিম্নে প্রদত্ত হইল।

## Statement referred to Q. No. 72 (admitted Q. No. 358

| রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষা থাকা বিলের নাম | রাষ্ট্রপতির সম্মতির জন্য প্রেরণের চিঠি তারিখ | প্রেরণের কারণ | রাষ্ট্রপতির সম্মতি বিলম্বিত হওয়ার কারণ জানান হয়েছে কি না। |
|---|---|---|---|
| ১। দি ওয়েষ্ট বেঙ্গল মজদুর, টিণ্ডাল, লোভার, গোডাউনম্যান এণ্ড ওয়ার্কার্স (রেগুলেশান অফ এম্প্লয়মেন্ট এ্যাণ্ড ওয়েলফেয়ার) বিল, ১৯৮১ | ১৪ই ডিসেম্বর, ১৯৮১ | সংবিধানের ২০০ এবং ২৫৪ (২) অনুচ্ছেদ অনুসারে রাষ্ট্রপতির বিবেচনার জন্য রক্ষিত বলিয়া | হ্যাঁ। |
| ২। দি ইণ্ডাষ্টিয়াল ডিস্পিউট্স্ (ওয়েষ্ট বেঙ্গল এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮১ | ৩১শে অক্টোবর, ১৯৮১ | —ঐ— | হ্যাঁ। |
| ৩। দি ল্যাণ্ড এ্যাকুইশিসান (ওয়েষ্ট বেঙ্গল এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮১ | ১৪ই মে, ১৯৮১ | —ঐ— | হ্যাঁ। |
| ৪। দি ট্রেড ইউনিয়নস (ওয়েষ্ট বেঙ্গল এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৩ | ১৮ই নভেম্বর, ১৯৮৩ | —ঐ— | হ্যাঁ। |
| ৫। দি ইণ্ডাষ্টিয়াল ডিস্পিউট্স্ (ওয়েষ্ট বেঙ্গল এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৪ | ২৪শে মে, ১৯৮৪ | —ঐ— | হ্যাঁ। |
| ৬। দি ওয়েষ্ট বেঙ্গল শপস এ্যাণ্ড এস্ট্যাব্লিশমেন্টস্ (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৪ | ২১শে এপিল, ১৯৮৪ | —ঐ— | না। |

| রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষা থাকা বিলের নাম | রাষ্ট্রপতির সম্মতির জন্য প্রেরণের চিঠি তারিখ | প্রেরণের কারণ | রাষ্ট্রপতির সম্মতি বিলম্বিত হওয়ার কারণ জানান হয়েছে কি না। |
|---|---|---|---|
| ৭। দি ব্রিটানিয়া ইঞ্জিনিয়ারিং কোম্পানি লিমিটেড (টিটাগড় ইউনিট) (এ্যাকুইশিসান এ্যাণ্ড ট্রান্সফার অফ্ আণ্ডারটেকিংস্) বিল, ১৯৮৪ | ২৮শে মে, ১৯৮৪ | সংবিধানের ২০০ এবং ২৫৪ (২) অনুচ্ছেদ অনুসারে রাষ্ট্রপতির বিবেচনার জন্য রক্ষিত বলিয়া | হ্যাঁ। |
| ৮। দি ওয়েষ্ট বেঙ্গল ল্যাণ্ড রিফরমস্ (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮১ | ২৩শে জুন, ১৯৮১ | সংবিধানের ২০০,৩১ক (১), ৩১গ এবং ২৫৪ (২) অনুচ্ছেদ অনুসারে রাষ্ট্রপতির বিবেচনার জন্য রক্ষিত বলিয়া | হ্যাঁ। |
| ৯। দি ওয়েষ্ট বেঙ্গল প্রাইমারি এডুকেশন (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৩ | ১৬ই নভেম্বর, ১৯৮৩ | সংবিধানের ২০০ এবং ৩১ক (১) অনুচ্ছেদ অনুসারে রাষ্ট্রপতির সম্মতির জন্য রক্ষিত বলিয়া | না। |
| ১০। দি ক্যালকাটা ইউনিভারসিটি (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৪ | ১৪ ই মে, ১৯৮৪ | সংবিধানের ২০০ অনুচ্ছেদ অনুসারে রাজ্যপাল কর্তৃক রাষ্ট্রপতির বিবেচনার্থ রক্ষিত হইয়াছে। | না। |

(ঘ) না।

কলিকাতায় উন্নয়ন মূলক কাজের জন্য যানবাহন চলাচলের অনুপযোগী রাস্তা

**কর্পোরেশন এলাকায় বকেয়া পুরকর**

৭৩। (অনুমোদিত প্রশ্ন নং ৪৫৩।) **শ্রী তারকবন্ধু রায় : স্থানীয় শাসন ও নগর উন্নয়ন** বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) কলকাতা মহানগরীর কোন কোন রাস্তা উন্নয়নমূলক কাজের জন্য যানবাহন চলাচলের অনুপযোগী অবস্থায় আছে; এবং

(খ) কলকাতা কর্পোরেশন এলাকায় পুরকর বকেয়ায় শীর্ষস্থান অধিকারী ১০টি প্রতিষ্ঠান বা ১০ জন ব্যক্তির নাম ও ঠিকানা কি কি?

**স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় :** (ক) যানবাহন চলাচলের একেবারে অনুপযোগী রাস্তা একটিও নেই। তবে উন্নয়নমূলক কাজের ফলে নিম্নলিখিত রাস্তার যানবাহন চলাচলে কিছু সাময়িক অসুবিধা হচ্ছে।

| রাস্তা | কারণ |
|---|---|
| ১) দেশপ্রাণ শাসমল রোড | |
| ২) শ্যামাপ্রসাদ মুখার্জী রোড | |
| ৩) আশুতোষ মুখার্জী রোড | |
| ৪) চিত্তরঞ্জন এভিনিউ | মেট্রোরেলের কাজের জন্য। |
| ৫) ভূপেন বোস এভিনিউ | |
| ৬) আর.জি.কর রোড | |
| ৭) বেলগাছিয়া রোড | |
| ৮) দমদম রোড | পূর্তবিভাগের কাজের জন্য। |

(খ) যে বাড়ীর ট্যাক্স বাকী পড়িয়াছে উক্ত বাড়ীর লিজ গ্রহীতা। মালিকের নাম ও ঠিকানা তার ঠিকানা।

| | |
|---|---|
| ১। ১৮, রবীন্দ্র সরণী, পোদ্দার কোর্ট। | মেসার্স হোপ ইন্ডিয়া (প্রাঃ) লিঃ,৩১ ডালহৌসি স্কোয়ার, ইস্ট, হংকং হাউস, কলিকাতা - ১। |
| ২। ৬, নন্দলাল বোস সরণী, | মেসার্স রাসেল প্রপাটিজ প্রাঃ লিঃ, ৬নং নন্দলাল বোস সরণী কলিকাতা। |
| ৩। ২৩৫/১, আচার্য্য জগদীশ বোস রোড | মেসার্স হোটেল হিন্দুস্থান ইন্টারন্যাশানাল, ২৩৫/১, আচার্য্য জগদীশ বোস রোড, কলিকাতা। |
| ৪। ১২, জওহরলাল নেহেরু রোড | জীবন বীমা কর্পোরেশন, ৪ চিত্তরঞ্জন এভিনিউ, কলিকাতা। মালিক - মেসার্স রিটজ কন্টিনেন্টাল হোটেল লিঃ, ১২জওহরলাল নেহেরু রোড, কলিকাতা। |
| ৫। ৩৩/১ নেতাজী সুভাষ রোড | সেন্ট্রাল ব্যাঙ্ক অব ইন্ডিয়া, ৩৩/১, নেতাজী সুভাষ রোড, কলিকাতা। |
| ৬। পি ১৫, সি.আই.টি. স্কীম | মালিক - মঃ বাবর আলি এন্ড ব্রাদার্স, লীজ গ্রহীতা — |

| | |
|---|---|
| এল ভি টু, (ইন্ডিয়া এক্সচেঞ্জ প্লেস এক্সটেনশন)। | মেসার্স গনেশ নারায়ণ ব্রিজলাল লিঃ, পি ১৫ সি.আই.টি স্কীম, — এল ভি টু, কলিকাতা. |
| ৭। ২৪, পার্ক স্ট্রীট : | মেসার্স ক্যালকাটা ক্রেডিট কর্পোরেশন লিঃ, ২৪ পার্ক স্ট্রীট, কলিকাতা। |
| ৮। ১৫ এ হেমন্ত বোস সরণী (ওল্ড হাউস স্ট্রীট)। | মালিক - শ্রী সুখেন্দু, রমেন্দ্র, ব্রজেন্দ্র, মল্লিক, এস্টেট্ অব লেট মানিকলাল মল্লিক এন্ড ব্রাদার্স, লীজগ্রহীতা — অকটেভিয়াস স্টীল এন্ড কোং লিঃ, ১৫বি, হেমন্ত বোস সরণী, কলিকাতা।<br>ফ্ল্যাট মালিক –<br>১। হিন্দুস্থান টি,<br>উপলীজ গ্রহীতা — ট্রেডীং কোং (প্রাঃ) লিঃ ৪, হেস্টিংস্<br>পার্ক রোড কলিকাতা।<br>২। মিঃ সি এস রাজবন্ত, ৫৩/১৯, ওল্ড রাজেন্দ্র নগর, নিউ দিল্লী।<br>৩। মিসেস তড়িৎ কোং রাজবন্ত, ঐ ঠিকানা।<br>৪। মিসেস পুষ্পবানী শেঠী, ১/১, দরগা রোড, কলিকাতা।<br>৫। মেসার্স সিলভারলাইন ইনভেস্টমেন্ট কো. লিঃ অরিকন হাউস, ৫ তলা, ১২ র‍্যামপার্ট রোড, কোর্ট বোম্বাই।<br>৬। মেসার্স সন্তোষ সিং এন্ড, ব্রাদার্স, মেসার্স দলবীর সিং এন্ড ব্রাদার্স এবং সদার জ্ঞান সিং, ১০/১, প্রিন্সেপ স্ট্রীট, কলিকাতা।<br>৭। মেসার্স কুলদীপ সিং এন্ড ব্রাদার্স, পি - ২৯, প্রিন্সেপ স্ট্রীট, কলিকাতা।<br>৮। মেসার্স বদ্রীদাস ইনভেস্টমেন্ট কোং লিঃ, ১১৩, পার্ক স্ট্রীট, ৫ তলা কলিকাতা।<br>৯। শ্রীমতি সনীতিকণা মিত্র ও অন্যান্য, প্রযত্নে মেসার্স রাজকিষন রাধাকিষন, ১২, গণেশ চন্দ্র এভিনিউ, ৯ তলা, কলিকাতা।<br>১০। মেসার্স পাল ট্রেডিং কর্পোরেশন, ৯ কাউন্সিল প্যালেস, কলিকাতা। |
| ৯। ১১, ইন্দ্রকুমার কারনানী স্ট্রীট | মালিক - শ্রীমতি কমলাদেবী বনমালী, ৬ কারবালা মোঃ স্ট্রীট, কলিকাতা - ১।<br>লীজ গ্রহীতা — মেসার্স চেত্তার সিং বৈদ্য এন্ড ব্রাদার্স, ১১, ইন্দ্রকুমার কারনানী স্ট্রীট, কলিকাতা। |
| ১০। ১, ক্লাইভ বিল্ডিংস | লিলিব্রার্ণ এন্ড আরবুথনাট এন্ড কোং, ১ ক্লাইভ বিল্ডিংস, নেতাজী সুভাষ রোড, কলিকাতা। |

**মেদিনীপুর জেলায় বৈদ্যুতিক তার চুরি**

৭৪। (অনুমোদিত প্রশ্ন নং ৪৮৫।) **শ্রী বিভূতি ভূষণ দে** : বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) সরকার কি অবগত আছেন যে, মেদিনীপুর জেলায় বৈদ্যুতিক তার চুরির ফলে বিদ্যুৎ বিভ্রাট শুরু হয়েছে; এবং

(খ) অবগত থাকলে,—

(১) ১৯৮৪-৮৫ (৩১শে জানুয়ারী পর্যন্ত) সালে কি পরিমাণ তার চুরি হয়েছে,

(২) উক্ত ঘটনাগুলিতে কতজন অপরাধীকে গ্রেপ্তার করা হয়েছে, ও

(৩) কত পরিমান তার পুলিস উদ্ধার করেছে?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রীমহাশয়** : (ক) হ্যাঁ।

(খ) (১) ৩১কিমিঃ ৮৫০ মিটার তার চুরি হয়েছে। (মোট মূল্য আনুমানিক ২লক্ষ ৮৪ হাজার টাকা)।

(২) ও (৩) রাজ্য বিদ্যুৎ পর্ষদ এখনও সঠিক তথ্য সংগ্রহ করতে পারে নি।

**ময়ূরাক্ষী কটন মিলের লাভ লোকসান**

৭৫। (অনুমোদিত প্রশ্ন নং ৫০১।) **শ্রী স্বাত্ত্বিক কুমার রায়** : শিল্প পূর্নগঠন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে (জানুয়ারী মাস পর্যন্ত) বীরভূম জেলায় খয়রাখোল থানায় ময়ূরাক্ষী কটন মিলটির কত লাভ বা লোকসান হইয়াছে, এবং

(খ) উক্ত মিলে লোকসান হইয়া থাকিলে উহাকে লাভজনক করার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শিল্প পূর্নগঠন বিভাগের মন্ত্রিমহাশয়** : (ক) বীরভূম জেলার খয়রাখোলে অবস্থিত ময়ূরাক্ষী কটন মিলটির উল্লেখ্য বৎসরগুলির লাভ ক্ষতি নিম্নে দেওয়া হল,

| | ক্ষতি |
|---|---|
| ১৯৮৩ | ৫৩.১৪ লাখ |
| ১৯৮৪ | ৯৯.০০ " |
| ১৯৮৫ (জানুয়ারী) | ৮.২৪ " (প্রভিশনাল) |

সংস্থাটি পঞ্জিকার বৎসরকে আর্থিক বৎসর হিসাবে গণ্য করে।

(খ) উক্ত শিল্প সংস্থাটিকে স্বয়ম্ভর করার জন্য আই.আর.সি.আই. (অধুনা আই. আর. বি. আই) বানিজ্যিক ব্যাঙ্কের সহযোগিতায় সম্ভাব্য সকল প্রকার প্রচেষ্টা চালাইতেছে।

### বাঁকুড়া ও বিষ্ণুপুরে নথীভুক্ত বেকারের সংখ্যা

৭৬। (অনুমোদিত প্রশ্ন নং ৬৭৪।) **শ্রী গুনাধার চৌধুরী :** শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ১৯৮০ হইতে ১৯৮৫ সালের ৩১ শে জানুয়ারী পর্যন্ত বাঁকুড়া জেলার বাঁকুড়া ও বিষ্ণুপুর এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসের কোন এক্সচেঞ্জে কতজন বেকার যুবক যুবতীর নাম নথীভুক্ত করা হইয়াছে;

(খ) ১৯৮৪ সালের ১লা জানুয়ারী হইতে ১৯৮৫ সালের ৩১ সে জানুয়ারী পর্যন্ত সময়ের মধ্যে বাঁকুড়া ও বিষ্ণুপুর এক্সচেঞ্জ অফিসের কোন অফিস হইতে কতজন পুরুষ ও কতজন মহিলার নাম শূন্যপদ পূরণের জন্য পাঠানো হইয়াছে;

(গ) উক্ত অফিসগুলি হইতে পাঠানো নাম অনুসারে কতজন চাকুরীতে নিযুক্ত হইয়াছেন; এবং

(ঘ) কি কি পদের জন্য কোন কোন বিভাগে উক্ত অফিসগুলি হইতে নাম পাঠানো হইয়াছে?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় :**

| (ক) | এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ | পুরুষ | মহিলা | মোট |
|---|---|---|---|---|
| | বাঁকুড়া | ৬৭,৫৭৭ | ৯,৬৪৬ | ৭৭,২২৩ |
| | বিষ্ণুপুর | ২৯,০৮৫ | ৫,১৪৩ | ৩৪,২২৩ |
| | | | | (প্রভিশনাল) |

নাম পাঠানোর কর্মপ্রার্থীর সংখ্যা

| (খ) | এমপ্লমেন্ট এক্সচেঞ্জ | পুরুষ | মহিলা | মোট |
|---|---|---|---|---|
| | বাঁকুড়া | ৪,২৫৫ | ৫৯৫ | ৪,৮৫০ |
| | বিষ্ণুপুর | ১,২৬৭ | ২৬৯ | ১,৫৩৬ |

(গ) ৩৪৪ জন।

(ঘ) বিস্তারিত তথ্য জানা নাই।

### হাসপাতালে অ্যাম্বুলেন্সের সংখ্যা

৭৭। (অনুমোদিত প্রশ্ন নং ৬৯৯।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** স্বাস্থ্য ও পরিবার কল্যান বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ১৯৮৪ সালের ৩১ শে ডিসেম্বর পর্যন্ত এই রাজ্যের হাসপাতাল সমূহে মোট কতগুলি অ্যাম্বুলেন্স ছিল;

(খ) ইহার মধ্যে কতগুলি সচল এবং কতগুলি অচল ছিল;

(গ) অচল অ্যাম্বুলেন্সগুলি মেরামতির জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(ঘ) জুন ১৯৭৮-৮৪ এর ডিসেম্বর পর্যন্ত কতগুলি নূতন অ্যাম্বুলেন্স ক্রয় করা হইয়াছে?

**স্বাস্থ্য পরিবার কল্যান বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ১৮৭টি।

(খ) ১৫৭টি সচল এবং ৩০টি অচল।

(গ) মেরামতির জন্য যথাযথ ব্যবস্থা লওয়া হইয়াছে।

(ঘ) ২৩টি।

**সরকারী মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের আসন সংখ্যা**

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭০২।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) রাজ্যে কতগুলি সরকারী মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় আছে;

(খ) ঐ সকল বিদ্যালয়ে মোট আসন সংখ্যা কত; এবং

(গ) ক্রমবর্ধমান ছাত্রভর্তির ফলে ঐ সমস্ত বিদ্যালয়ের আসন সংখ্যা বৃদ্ধির বিষয়ে সরকার কিছু বিবেচনা করিতেছেন কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) মোট চারটি মাধ্যমিক এবং ত্রিশটি উচ্চমাধ্যমিক বিদ্যালয় সরকারী আছে।

(খ) মোট আসন সংখ্যা ২৩,১০০ টি।

(গ) ক্রমবর্ধমান ছাত্রভর্তির ফলে ঐ সকল বিদ্যালয়ের আসনসংখ্যা প্রতি শ্রেনীতে ৪০ হইতে ৫০ পর্যন্ত বৃদ্ধি করা হইয়াছে।

**স্বরূপনগর ভেটেরিনারী সাব সেন্টার**

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭১২।) **শ্রী নুরুল ইসলাম চৌধুরী :** পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানার অন্তর্গত স্বরূপনগর ভেটেরিনারী সাব সেন্টারটি বর্তমানে বন্ধ আছে;

(খ) সত্য হলে,—

(১) কতদিন যাবৎ এটি বন্ধ আছে, ও

(২) এই বন্ধের কারন কি, এবং

(গ) উক্ত সাব সেন্টারের ফিল্ড অফিসার বর্তমানে কোথায় এবং কি কাজে নিযুক্ত আছেন?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) স্বরূপনগরে কোন ভেটেরিনারী সাব সেন্টার নাই। ঐ স্থানে একটি কৃত্রিম গো প্রজনন উপকেন্দ্র আছে এবং উহা বর্তমানে বন্ধ।

(খ) (১) এটি ২/৫/১৯৮১ হইতে অদ্যাবধি বন্ধ আছে।

(২) ঐ উপকেন্দ্রের ভারপ্রাপ্ত ফিল্ড অ্যাসিসট্যান্ট বদলি হওয়ার পর এটি বন্ধ রাখা আছে।

(গ) উক্ত ফিল্ড অ্যাসিসট্যান্ট বর্তমানে পশুপালন অধিকারের সদর কার্যালয়ে নিযুক্ত আছেন।

তাকে পুনরায় স্বরূপনগর গো প্রজনন উপ কেন্দ্রে ফেরত পাঠানোর জন্য ব্যবস্থা লওয়া হইতেছে।

**Central assistance for Special Employment Programmes**

**80.** (Admitted Question No. 719.) **Shri NURUL ISLAM CHOWDHURY** : Will the Minister in Charge of Finance Department be pleased to State –

(a) Whether the State Government has received any assistance from the Central Government for Special Employment Programmes in West Bengal;

(b) if so,–

(i) the amount allocated as Central assistance for the financial years –

(a) 1983-84. and

(b) 1984-85; and

(ii) the percentage of Central assistance actually utilised during the said period ?

**Minister in Charge of the Finance Department :** (a) At Present the State Government receives assistance from the Central Government for two Special Employment Programmes Viz.., National Rural Employment Programme (NREP) and Rural Landless Employment Guarantee Programme (RLEGP). There is another Special Employment Programme in the State Viz.., Integrated Rural Development Programme (IRDP) for Which Central assistance is given direct to the District Rural Development Agencies without channeling through State offer.

(b) (i) The amount allocated as Central assistance for NERP and RLEGP during 1983-84 and 1984-85 are given below :–

| | | (Rs. In Crores) |
|---|---|---|
| | 1983-84 | 1984-85 |
| | Actuals | R.E. |
| NREP | 8.44 | 15.00 |
| RLEGP | 7.70 | 15.00 |

(ii) The amount of Central assistance actually utilised for NREP

**স্বাস্থ্য পরিবার কল্যান বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) ১৮৭টি।

(খ) ১৫৭টি সচল এবং ৩০টি অচল।

(গ) মেরামতির জন্য যথাযথ ব্যবস্থা লওয়া হইয়াছে।

(ঘ) ২৩টি।

**সরকারী মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয়ের আসন সংখ্যা**

৭৮। (অনুমোদিত প্রশ্ন নং ৭০২।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় ঃ** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) রাজ্যে কতগুলি সরকারী মাধ্যমিক ও উচ্চমাধ্যমিক বিদ্যালয় আছে;

(খ) ঐ সকল বিদ্যালয়ে মোট আসন সংখ্যা কত; এবং

(গ) ক্রমবর্ধমান ছাত্রভর্তির ফলে ঐ সমস্ত বিদ্যালয়ের আসন সংখ্যা বৃদ্ধির বিষয়ে সরকার কিছু বিবেচনা করিতেছেন কি?

**শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) মোট চারটি মাধ্যমিক এবং ত্রিশটি উচ্চমাধ্যমিক বিদ্যালয় সরকারী আছে।

(খ) মোট আসন সংখ্যা ২৩,১০০ টি।

(গ) ক্রমবর্ধমান ছাত্রভর্তির ফলে ঐ সকল বিদ্যালয়ের আসনসংখ্যা প্রতি শ্রেনীতে ৪০ হইতে ৫০ পর্যন্ত বৃদ্ধি করা হইয়াছে।

**স্বরূপনগর ভেটেরিনারী সাব সেন্টার**

৭৯। (অনুমোদিত প্রশ্ন নং ৭১২।) **শ্রী নূরুল ইসলাম চৌধুরী ঃ** পশুপালন ও পশু চিকিৎসা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি ঃ—

(ক) ইহা কি সত্য যে মুর্শিদাবাদ জেলার বেলডাঙ্গা থানার অন্তর্গত স্বরূপনগর ভেটেরিনারী সাব সেন্টারটি বর্তমানে বন্ধ আছে;

(খ) সত্য হলে,—

(১) কতদিন যাবৎ এটি বন্ধ আছে, ও

(২) এই বন্ধের কারন কি, এবং

(গ) উক্ত সাব সেন্টারের ফিল্ড অফিসার বর্তমানে কোথায় এবং কি কাজে নিযুক্ত আছেন?

**পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রিমহাশয় ঃ** (ক) স্বরূপনগরে কোন ভেটেরিনারী সাব সেন্টার নাই। ঐ স্থানে একটি কৃত্রিম গো প্রজনন উপকেন্দ্র আছে এবং উহা বর্তমানে বন্ধ।

(খ) (১) এটি ২/৫/১৯৮১ হইতে অদ্যাবধি বন্ধ আছে।

(২) ঐ উপকেন্দ্রের ভারপ্রাপ্ত ফিল্ড অ্যাসিসট্যান্ট বদলি হওয়ার পর এটি বন্ধ রাখা আছে।

(গ) উক্ত ফিল্ড অ্যাসিসট্যান্ট বর্তমানে পশুপালন অধিকারের সদর কার্যালয়ে নিযুক্ত আছেন।

| | | |
|---|---|---|
| 1. | Balance from current revenues at 1979-80' of taxation. | -177.50 |
| 2. | Contribution of Public Enterprises at 1979-80 fares and tariffs. | -74.56 |
| 3. | Market Loan | 214.20 |
| 4. | Share of Small Savings | 300.00 |
| 5. | State Provident Funds | 59.86 |
| 6. | Misc. Capital Receipts | -167.82 |
| 7. | Additional Resource Mobilisation | 341.66 |
| 8. | Negotiated Loans | 49.95 |
| 9. | Withdrawl from Reserve | .... |
| | Total: | 545.79 |

(ii) In the Budget Estimate of 1984-85 the amount of Central assistance receivable for financing the plan outlay of 1984-85 was assumed at Rs. 222.80 crores

(iii) Actual Plan expenditure and the approved Plan outlay from 1980-81 to 1983-84 are given below :-

(Rs. In Crores)

| | Actual Plan expenditure | Approved Plan Outlay |
|---|---|---|
| 1980-81 | 420.35 | 575.10 |
| 1981-82 | 445.33 | 638.00 |
| 1982-83 | 501.12 | 490.00 |
| 1983-84 | 506.82 | 540.00 |

**ষষ্ঠ পরিকল্পনায় পরিকল্পনা খাতে ব্যয়**

৮২। (অনুমোদিত প্রশ্ন নং ৮৫৫।) **শ্রী নীরোদ রায়চৌধুরী :** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি, ষষ্ঠ পরিকল্পনায় রাজ্য সরকারের পরিকল্পনা খাতে ব্যয়ের পরিমান কত?

**অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় :** ষষ্ঠ পরিকল্পনায় রাজ্য সরকারের পরিকল্পনা খাতে ব্যয়ের পরিমাণ আনুমানিক ২,৪০৩.৬২ কোটি টাকা।

## Achivement in Rural Electrification Scheme

৮৩। (Admitted Question No. ৯১৬।) **শ্রী আবদুল মান্নান :** বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(a) Whether it is fact that during the period between 1977-78 and 1983-84 the target for electrification of Mouzas, Harijan Bustees and Energisation of Tubewells/Pumpsets under the Rural Electrification schemes have not been achieved; and

(b) If so.–

(i) The reason thereof ; and

(ii) What was the achievement as compared to target fixed for the above period?

**বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) মৌজা ও পাম্প — হ্যাঁ।

হরিজন বস্তী — নির্দিষ্ট কোন লক্ষ্য নাই।

(খ) ১। R.E.C. — এর পরিকল্পনা করা এবং তারা কার্যকরী করার পদ্ধতিগত জটিলতা

২। বিদ্যুৎ পর্যদের সাংগঠনিক দুর্বলতা

৩। প্রয়োজনীয় সরঞ্জামাদি সংগ্রহ ও সরবরাহের সমস্যা।

৪। ব্যাপক হারে বৈদ্যুতিক তার ও অন্য সরঞ্জামাদি চুরি।

(গ)

| বৎসর | মৌজায় বৈদ্যুতিকরণ | | পাম্পসেট বৈদ্যুতিকরণ | |
|---|---|---|---|---|
| | লক্ষ্য | কার্যসম্পাদন | লক্ষ্য | কার্যসম্পাদন |
| ১৯৭৭-৭৮ | ১,৫৫৬ | ৬৮৮ | ৫,৭৪০ | ৩,২১৪ |
| ১৯৭৮-৭৯ | ১,৫৬৫ | ৪৯৪ | ৫,৭৫০ | ২,০৮০ |
| ১৯৭৯-৮০ | ১.৫০০ | ৭০০ | ৫,৭৬৫ | ১,৬৪১ |
| ১৯৮০-৮১ | ১,৬০০ | ১,৪০০ | ৮,১২৫ | ৮১৮ |
| ১৯৮১-৮২ | ১,৭৪৫ | ২,০২১ | ২,০০০ | ৭৬৪ |
| ১৯৮২-৮৩ | ২,০০০ | ১,৩১০ | ৩,০০০ | ১,৮৪০ |
| ১৯৮৩-৮৪ | ১,৮৩০ | ৭২৬ | ৯,৩০০ | ৪,২৩৪ |

## হাওড়া জেলায় শ্যামপুর থানায় বিনা নোটিশে বাস বন্ধ

৮৪। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৪।) **শ্রী গৌরহরি আদক :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ইহা কি সত্য যে, হাওড়া জেলার শ্যামপুর থানায় ৬৭, ৬৭এ এবং ৬৮নং রুটে বিনা বিজ্ঞপ্তিতে ১৬/২/১৯৮৫ হইতে বাস সার্ভিস বন্ধ রাখা হইয়াছে; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে বা হইবে?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) হ্যাঁ।

(খ) আঞ্চলিক পরিবহণ কর্তৃপক্ষ হাওড়া, এস ডি ও উলুবেড়িয়া, মালিকপক্ষ এবং জনসাধারনের সাথে সভা করেছিলেন। কিন্তু ঐ উদ্যোগ ফলপ্রসূ হয় নি। পরবর্তী কালে তদারকি করে ৮/১০ খানা বাসচালু করা হয় এবং পরীক্ষার্থীদের সুবিধার জন্য আরও ৬/৭ খানি বিশেষ বাস চালনা করা গেছে।

**হাওড়া জেলার শ্যামপুর থানায় মিনিবাসের পারমিট**

৮৫। (অনুমোদিত প্রশ্ন নং ৯৩৫।) **শ্রী গৌরহরি আদক :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ১৯৭৫-৭৬ সালে আর টি এ হাওড়া জেলার শ্যামপুর থানায় ২৩ নং রুটে কতগুলি মিনিবাস পারমিট দেওয়ার সিদ্ধান্ত গৃহীত হয় ও তন্মধ্যে কয়টি পারমিট দেওয়া হইয়াছে;

(খ) গৃহীত সিদ্ধান্ত অনুসারে সবকয়টি মিনিবাস পারমিট দেওয়া হইয়াছে কি, এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "না" হইলে অবশিষ্ট পারমিটগুলি দিতে বিলম্বের কারণ কি?

**স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) দশ খানা। তিন খানা অস্থায়ী এবং পাঁচখানা স্থায়ী, মোট আটটি পারমিট দেওয়া হয়েছে।

(খ) না।

(গ) হাইকোর্টের আদেশ অনুসারে বাকি পারমিট প্রদান করা যাচ্ছে না।

**তফশিলী জাতি ও আদিবাসীদের পাট্টা বিতরণ, বর্গাদার হিসাবে নথিভুক্তিকরণ ও আর্থিক সাহায্য দান**

৮৬। (অনুমোদিত প্রশ্ন নং ১০০২।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী :** তফসিলী জাতি ও আদিবাসী মঙ্গল বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) ১৯৮৩-৮৪ সালে ভূমিসংস্কার কর্মসূচী রূপায়নের ফলে কতজন তফসিলী জাতি ও আদিবাসী জমির পাট্টা পেয়েছেন ও বর্গাদার হিসাবে নথিভুক্ত হয়েছেন (জেলা ভিত্তিক হিসাব); এবং

(খ) বিলিকরা জমির পাট্টাপ্রাপ্ত তফসিলী জাতি ও আদিবাসী ছোট চাষী ও প্রান্তিক চাষীদের কতজন ব্যাঙ্ক ও সরকার থেকে আর্থিক সাহায্য পেয়েছেন (জেলাভিত্তিক হিসাব)?

**তফসিলী জাতি ও আদিবাসী কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :** নিম্নে বিবরণী দেওয়া হইল।

**Statement referred to clauses 'ka' and 'kha' of Q. no. 86 (Admitted Q. No. 1002)**

| জেলা | পাট্টাপ্রাপকের সংখ্যা | | নথীভুক্ত বর্গাদারের সংখ্যা | | আর্থিক সাহায্য প্রাপকের সংখ্যা | |
|---|---|---|---|---|---|---|
| | তফসিলী | আদিবাসী | তফসিল | আদিবাসী | তফসিলী | আদিবাসী |
| ১। বর্ধমান | ২,৯১২ | ৩,০০৮ | ১,৯৭৭ | ৯০২ | ১২,১৪৩ | ৩,০৪৪ |
| ২। বীরভূম | ৮৬৮ | ৫৩৪ | ১,০৬০ | ৭৭০ | ২৭,৪০০ | ৫,৬৭৩ |
| ৩। বাঁকুড়া | ২,৫১৬ | ৮২২ | ১,৩৫৯ | ১৯৩ | ৯,৭১৮ | ৩,০১১ |
| ৪। মেদিনীপুর | ১০,৭৯৯ | ৫,৬৮৮ | ৮৬৮ | ৬৩৫ | ৩৭,২৯৪ | ১৬,৩২১ |
| ৫। হুগলী | ২,৪০২ | ৭৬৭ | ১,৮১৯ | ৬০৯ | ৫,৫৩১ | ১,১২৫ |
| ৬। হাওড়া | ৯ | — | ১১১ | ৫ | ২,০২৫ | — |
| ৭। ২৪ পরগনা | ৪,৭৭৬ | ৯৯৬ | ৩,০০১ | ২৪৩ | ২৭,৩৩৪ | — |
| ৮। নদীয়া | ৩৬৫ | ৭৩ | ৫৯১ | — | ৬,০৩০ | ১৭ |
| ৯। মুর্শিদাবাদ | ১,০৩৯ | ১৩৮ | ৩৪৮ | ২৭ | ৫,৭১০ | ৭৩৯ |
| ১০। মালদহ | ১,০৪৬ | ৫২৮ | ২৭৫ | ২১৩ | ৭,৩৫৭ | ৪,৭১৭ |
| ১১। পশ্চিম দিনাজপুর | ১,৫৪৫ | ২,৩৪৯ | ১৮৭ | ১৬৮ | ১৭,৯৯০ | ১৩,২৫২ |
| ১২। জলপাইগুড়ি | ২,১৯১ | ৬৬০ | ৪৫২ | ১০৯ | ১২,৮১৫ | ৩,০৬৫ |
| ১৩। দার্জিলিং | ৬৫৩ | ৬২৪ | — | — | ১,৪৬৭ | ৮৮১ |
| ১৪। কোচবিহার | ৪৬২ | ৩ | ২,২২১ | ৪২০ | ৬,৭১৬ | ১৭ |
| ১৫। পুরুলিয়া | ১,২৮৫ | ২,৮৬১ | ১,০২০ | ১৫০ | ৩,৭৬৯ | ৩,৭১১ |

### আরবান ল্যান্ড অ্যাক্টে জমি উদ্ধার

৮৭। (অনুমোদিত প্রশ্ন নং ১০০৪।) **শ্রী ব্রজগোপাল নিয়োগী** : ভূমি ও ভূমি সংস্কার বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) শহরাঞ্চলের জন্য আরবান ল্যান্ড (সিলিং অ্যান্ড রেগুলেশন) এ্যাক্টের মাধ্যমে ১৯৭৭-৮৪ সাল পর্যন্ত সরকার কলিকাতা ও রাজ্যের অন্যান্য অঞ্চলে কত পরিমাণ উর্দ্ধ সীমাতিরিক্ত জমি উদ্ধার করেছেন; এবং

(খ) শহর ভিত্তিক তার হিসাব কি?

**ভূমি ও ভূমি সংস্কার বিভাগের মন্ত্রিমহাশয়** : (ক) শহরাঞ্চলের জমির উর্দ্ধসীমা আইনের ১০(৩) ধারা অনুয়ায়ী কলিকাতা, দুর্গাপুর এবং আসানসোল শহরাঞ্চল এলাকায় উর্দ্ধসীমার অতিরিক্ত সরকারে ন্যস্ত জমির পরিমাণ ১০,৯৬,২৮২.৪৬ বর্গ মিটার।

(খ) কলিকাতা ছাড়া অপর কোন এলাকার শহর ভিত্তিক হিসাব দেওয়া সম্ভব নয়।

কম্পিটেন্ট অথরিটির এলাকা ভিত্তিক হিসাব নিম্নরূপ :—

| | কম্পিটেন্ট অথরিটি | ১৯৭৭-৮৪ পর্যন্ত ন্যস্ত জমির পরিমাণ | |
|---|---|---|---|
| ১) | কলিকাতা | ২,১৫,৩২৯.৯৭ | বর্গমিটার |
| ২) | আলিপুর | ৬০,৪১৬.৮৮ | " |
| ৩) | ব্যারাকপুর | ২,২৬,১৩৩.৬৫ | " |
| ৪) | বারাসাত | ১,১৬,২৮১,৪২ | " |
| ৫) | হাওড়া | ৯৮,২৮৫.০৮ | " |
| ৬) | উলুবেড়িয়া | ৩,০৩৬.০৬ | " |
| ৭) | হুগলী (সদর) | ১,০৩,০৫৬.৬২ | " |
| ৮) | শ্রীরামপুর | ৬,৭০৯.৫৩ | " |
| ৯) | চন্দননগর | ৪১,৬১৬.৬০ | " |
| ১০) | রাণাঘাট | ১,৬০০.৮৪ | " |
| ১১) | দুর্গাপুর | ১,৩৪,২০০.৯৪ | " |
| ১২) | আসানসোল | ৮৯,৬১৫.১৭ | " |

### Revenue receipts,expenditures and deficits for 1984-89

### Reassessment of the States forecast by Finance Commission

**88.** (Admitted Question No. 1071.) **Shri Deoki Nandan Poddar** : Will the Minister in Charge of Finance Department be pleased to

State --

(a) Whether it is a fact that the Eight Finance Commission has reassessed the state's Forecast for revenue receipts, expenditures and deficits for the period 1984-89; and

(b) If so–

(i) What is the reassessment by the Finance Commission as compared to the State's Forecast of the total revenue receipts, expenditure and deficits for the period 1984-89;

(ii) What are the sectors in which there are major variations in the reassessment of the Finance Commission over the forecast of the State Government?

**Minister in Charge of the Finance Department** – (a) Yes.

(b) (i) and (ii) a comparative statement of the State's Forecast of the total revenue receipts. expenditures and deficits for the period 1984-89 and the Finance Commission's reassessment thereof is appended below together with indications regarding sectors involving major variations in the reassessment :

(Rs in Crores)

| | State forecast | Finance Commission's Reassessment | Variation @ |
|---|---|---|---|
| I. Revenue Receipts | 5,581.38 | 6,475.99 | (+) 894.61 |
| 1. Tax Revenue | 4,555.38 | 4,860.41 | (+) 305.03 |
| (i) Sales Tax | 2,986.53 | 3,064.04 | (+) 77.51 |
| (ii) Others | 1,568.85 | 1,796.37 | (+) 227.52 |
| 2. Non-Tax Revenue | 1,003.94 | 1,583.90 | (+) 579.96 |
| (i) Interest Receipts | 81.91 | 263.81 | (+) 181.90 |
| (ii)Irrigation | 21.77 | 147.82 | (+) 126.05 |
| (iii) Other non tax Revenues. Dividends, etc. | 900.96 | 1,172.27 | (+) 272.01 |
| 3. Others | 22.06 | 31.68 | (+) 9.62 |
| II. Revenue Expenditure | 13,143.66* | 9,510.32 | (+) 3,633.34 |
| 1. Normal Expendituere | 9,664.00 | 8,124.00 | (+) 1,540.00 |
| (i) Interest Payments | 987.86 | 1,074.40 | (–) 86.54 |
| (ii) Education | 2,497.38 | 2,294 43 | (+) 202.95 |
| (iii) Social Security | 401.29 | 259.46 | (+) 141.83 |

| | | | |
|---|---|---|---|
| and Welfare | | | |
| (iv) Irrigation | 536.27 | 228.68 | (+) 307.59 |
| (v) Buildings Including Housing | 215.35 | 86:47 | (+) 128.88 |
| (vi) Others | 5,025.85 | 4,180.56 | (+) 845.29 |
| 2. Commited expen diture on Plan Schemes Completed by the end of 1983-84. | 799.67 | 407.60 | (+) 392.07 |
| 3. Upgradation of Emoluments (D.A. increases including relief to pensioners) | 2,679.99 | 978.72 | (+) 1,701.27 |
| III.Non Plan revenue deficit (–) Surplust (+) | (-) 7,562.28! | (–) 3,034.33 | (+) 4,527.95 |

@ In this column, (+) denotes increases in receipts or decrease in expenditure as per reassessment over the State forecast and (–) denotes vice versa

* Excluding expenditure of Rs. 329.97 creres only on Upgradation of standardsof administration.

*N.B* - Details in the Statement are shown to indicate only the major variations.

**Factors taken into consideration by Finance Commission in determining the share of West Bengal**

**89.** (Admitted Question No. 1087.) **Shri HABIBUR RAHAMAN** : Will the Minister in Charge of Finance Department be pleased to State –

(a) whether the State Government has information about the factors taken into consideration by the Eight Finance Commission in determining the share of West Bengal in Income Tax and divisible Union Duties of Excise; and

(b) If so –

(i) What are the factors taken into consideration by the Finance Commission.

(ii) to what wxtent weightage was given to per Capia Income and Population of West Bengal, and

(iii) Whether there is any change in the share of West Bengal in the recommendation of the Eight Finance Commission as compared to the share recommended by the Seventh Finance Commission?

**Minister in Charge of the Finance Department** – (a) Yes, the required information is quoted below from the Report of the Eight Finance Commission, 1984

(b) (i) and (ii) Regarding Share of Income Tax - The share of net Income Tax Proceeds to be assigned to the State should be 85 percent which is to be distributed among the States on the following basis :

(i) 10 percent on the basis of contribution.

(ii) of the balance 90 percent – (a) 25 percent should be on the weightage to population (1971 Census), (b) 25 percent on the weightage to the inverse of per capita income multiplied by population, and (c) 50 percent on the weightage to the distance of average per capita income of any State during the triennium 1976-77 to 1978-79 from that of the State which has the highest average per capita income, viz. Punjab. This is to be determined in the manner explained below in the case of Share of Union Duities of Excise.

Thus on the above basis percentage inter so for West Bengal has been reckoned at. 7.803 of the share assigned tothe State excluding Sikkim. If Sikkim is included on Income Tax becoming leviable in that State, the corresponding percentage for West Bengal will be 7.800.

Regarding Share of Union Duties of Excise – 45 percent of the net proceeds of sharable Excise Duties excluding that on electricity is to be distributed among the States on the following basis :-

(a) 40 percent of the net proceeds as aforesaid is to be distributed as follows :

(i) 25 percent on the basis of 1971 population.

(ii) 25 percent on the basis of inverse of per capita income as indicated below:

The 1971 population of the States weighted with inverse of average per capita income of the States for the years 1976-77 to 1978-79 will give the income adjusted Total population. The share of

State is determined by percentage of the income adjusted total population of that State to the aggregate of the income adjusted total population of all State .

(iii) 50 percent on the basis of distance of average per capita income of a State during the triennium 1976-77 to 1978-79 from the Corresponding average per capita income of Punjub which has the highest average per capita income multiplied by the 1971 population of that State.

The share of each State will be determined by the product of that State arrived at in the above manner as percentage of the similar products for all the 22 states.

(b) (i) and (ii)

The remaining 5 percent of the net proceeds as aforesaid shall be distributed to the deficit States which have deficits after taking into account theirshares from the devolution of all taxes and duties, including their shares of Excise duties under Clause (a) above and grants in lieu of the repealed tax on railway passenger fares but excluding their shares of Estate Duty and grants on account of Wealth Tax on agricultural Property. This distribution should be based on the proportion of the deficits of each State to the total of the deficits of all States estimated by the Commission.

on the above basis percentage share in 40 percent of the net proceeds of Excise duties for the years 1984-89 in respect of West Bengal has been worked out by the Finance Commission as 7.449.

Percentage share of West Bengal in the 5 percent of the net proceeds of Excise Duties for Deficit States for the five years 1984-89 are as follows :

| | |
|---|---|
| 1984-85 | 19.081 |
| 1985-86 | 16.273 |
| 1986-87 | 11.934 |
| 1987-88 | 7.935 |
| 1988-89 | 0.539 |

(iii) Yes, the Change are indicated below :

| | 8th F.C | 7th F.C |
|---|---|---|
| (a) Percentage Share of Income Tax as Recommended by – | 7.803 (Without Sikkims 7.800 With Sikkim) | 8.018 |
| (b) Percentage Share of Union Excise Duties as recommended by – | 7.449 | 8.028 |

**বারাসাতে নতুন ডিগ্রী কলেজ স্থাপন**

৯০। (অনুমোদিত প্রশ্ন নং ১১৬২।) **শ্রী সরল দেব :** শিক্ষা (উচ্চতর) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহ করে জানাইবেন কি :—

(ক) বারাসাতে নতুন কোন ডিগ্রী কলেজ স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তাহা বাস্তাবায়িত হইবে?

**শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় :** (ক) ও (খ) উচ্চশিক্ষার ক্ষেত্রে বিভিন্ন সমস্যা পর্যালোচনা করিয়া ঐগুলির সমাধানকল্পে সুপারিশ করিবার নিমিত্ত সরকার ডঃ ভবতোষ দত্তের নেতৃত্বে একটি কমিশন গঠন করিয়াছিলেন। ঐ কমিশনের রিপোর্ট সরকারের হস্তগত হইয়াছে। কমিশন রাজ্যে নতুন কলেজ স্থাপন বিষয়ে সুনির্দিষ্ট সুপারিশ করিয়াছেন। এই সুপারিশের ভিত্তিতে সরকার নতুন কলেজ স্থাপন বিষয়ে নীতি নির্ধারণ করিবেন। নীতি নির্ধারণ করিবার পরই নূতন কলেজ স্থাপনের জন্য স্থান নির্বাচন করা সম্ভব হইবে।

কমিশনের রিপোর্ট ও সুপারিশ বর্তমানে বিবেচনাধীন আছে।

**Mr. Speaker :** I have received no adjournment motion today.

**Calling Attention to Matters of Urgent Public Importance**

**Mr. Speaker :** I have received five notice of Calling Attention on the following subjects, nemely :-

1. Reported bus accident at Diamond Harbour and Krishnagar causing death of 8 persons - from Shri Saral Deb.

2. Inadequate flow of water in the Ganges during dry season due to heavy discharge of water, Without agreement to Bangladesh from Shri Sadhan Chattapadhyay.

3.Tension prevailing at Baghghata village under Swarupnagar P.S. in 24 Parganas over murder of one Arun Mondal from Shri Anisur Rahaman Biswas.

This subject has already been admitted and the Minister con-

cerned is to give a statement on the 15th April, 1985, But I find shri Anisur Rahaman Biswas has given notice of this motion again.

4. Reported incident of gherao of Shympukur Police Station from Shri Anil Mukherjee.

5. Scarcity of Kerosene Oil and Uneven prices charged by the dretailers from Shri Gopal Krishna Bhattacharyya.

I have selected the notice of Shri Sadhan Chattopadhyay on the subject of Inadequate flow of water in the Ganges during dry season due to heavy discharge of water, without agreement, to Bangladesh.

The Minister in Charge will please make a statement today. if possible. or give a date.

Shri Benoy Krishna Chowdhury : 11 তারিখ।

## MENTION CASSES

**শ্রী রবীন ঘোষ** : স্যার, রেল হকারদের উপর রেল কর্তৃপক্ষের অত্যাচারের ফলে হাজার হাজার হকাররা বিধানসভা অভিযান করছে আজকে। আর.পি.এফ., জি.আর.পি. হকারদের জিনিসপত্র কেড়ে নিয়ে গঙ্গায় ফেলে দিচ্ছে এবং মিথ্যা কেস সাজিয়ে কোর্টে চালান করছে। আজ তারা বিধানসভা অভিযান করে মুখ্যমন্ত্রীর কাছে অভিযোগ জানাতে আসছে। রেল কর্তৃপক্ষ নূতন সরকার হবার পর হকারদের উপর নানা রকম জুলুম অত্যাচার করছে। তাদের রেলের লাইসেন্স এবং কনসেশন দেবার জন্য যে এগ্রিমেন্ট হয়েছিল, এই নূতন সরকার সেই এগ্রিমেন্ট মানছে না। যাতে হকাররা লাইসেন্স ও কনসেশন টিকিট নিয়ে স্বাধীন ব্যবসা করতে পারে যতদিন পর্যন্ত তাদের পূর্নবাসন না হয় সেই ব্যবস্থার প্রতি দাবী জানাতে আজ তারা বিধানসভা অভিযান করে আসছে।

**শ্রী ক্ষিতি ভূষণ রায় বর্মন** : স্যার, আপনার মাধ্যমে জনগণের স্বার্থে শ্রম মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষনের জন্য এই কথা বলছি। ইতিমধ্যে পশ্চিমবাংলা, বিহার এবং আসামের ৮টি চটকল একেবারে বন্ধ করা দেওয়া হয়েছে। এবং পশ্চিমবাংলায় ১২টি চটকল, একেবারে লকআউট করে দেওয়া হয়েছে, এর দ্বারা প্রায় ৮০ হাজার চটকল শ্রমিকরা তাদের উপর নির্ভরশীল পরিবার প্রায় সাড়ে ৩ লক্ষ মানুষ তার সঙ্গে পাট চাষীরা জড়িত হয়ে পড়েছে। সম্প্রতি খবর পেয়েছি পশ্চিমবাংলায় আরো ১০টি চটকল অবিলম্বে বন্ধ হতে চলেছে। ১০টি চটকলের উপর এই সরকারের তরফ থেকে যাতে চিঠি দিয়ে জানান হয় ওয়েল ইন এ্যাডভ্যান্স পশ্চিমবাংলার সরকারকে জানাতে হবে বন্ধ করার আগে। যে সমস্ত মিল বন্ধ করে দেওয়া হয়েছে তাদের উপর ইনডাস্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টে সেকশন ৩ যেন এ্যাপ্লাই করা হয়। এই ১০টির নাম হচ্ছে

1.Budge Budge, 2. Caledomian, 3. Dabhonic, 4.Ganges, 5. Hutum chand, 6. Kanodia, 7.Kamarhatty, 8.Ludlaw, 9. Meghana, 10. Bali.

এই ১০টি ইমিডিয়েট বন্ধ হবার আশঙ্কা আছে।

**ডঃ ওমর আলি :** স্যার, আমার নির্বাচনী এলাকায় পাঁশকুড়ায় আন্ত্রিক রোগের প্রকোপ শুরু হয়ে গেছে. এই পর্যন্ত ১৫ জনের আক্রান্ত হবার এবং ২ জনের মৃত্যু হবার সংবাদ পেয়েছি। পানীয় জলের সংকট এর প্রধান কারণ। আমার এলাকায় ৯০২ টি নলকূপের মধ্যে ৩০০টি আগে থেকে অকেজো ছিল। খরা পরিস্থিতির জন্য ভূগর্ভস্থ জলের স্তর নীচে নামার ফলে আরো ৩০০টি অকেজো ২ লক্ষ জনসাধারনের জন্য মোট ৩০০টি চালু আছে। নদী, নালা, পুকুর ডোবা সব শুকিয়ে গেছে। পানীয় জল দূরের কথা অন্য ভাবে ব্যবহার করার জলও পাওয়া যাচ্ছে না। আন্ত্রিক রোগ সহ পেটের অসুখ ছাড়াও অন্যান্য ব্যাধির পক্ষে খুব অনুকূল অবস্থা সৃষ্টি হয়েছে। সেই জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী ও গ্রামীন জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

**[1.50 – 2.00 P.M.]**

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রতনপুর অঞ্চলে ডুমুরিয়া গোলকুন্ডা মাধবপুর গ্রামে দীর্ঘদিন যাবত একজন সাধু বাস করেন। এই সাধুর নাম হল ভক্ত দাস। এই সাধু সমাজ বিরোধি কাজে লিপ্ত। তিনি সেখানে গাঁজা, আফিম ইত্যাদি জমায়েত করে রাখেন। আমাদের ছেলেরা তার দুষ্কর্ম কুকর্মের কথা পুলিশকে জানালে পুলিশ গাঁজা ধরার পরিবর্তে গাঁজা পুড়িয়ে দেয়, উল্টে আমাদের ছেলেদের সাধুর ঘর পোড়ানর কেসে জড়িত করে। পরে কোর্ট থেকে আমাদের ছেলেরা বেল নিয়ে খালাস পায়। এই সাধুকে মদত দিচ্ছে স্থানীয় কংগ্রেসী নেতা গুইরাম দে। তিনি সাধুর সঙ্গে নানাভাবে জড়িত। এই সাধুর নানা বিদেশী চক্রের সঙ্গে যোগ আছে। এই সাধু সেখানে অত্যাচার চালাচ্ছে, লুটপাট করছে, বিভিন্ন চুরির মালপত্র এই সাধু রক্ষা করছে। এই সাধুর অত্যাচারে জনসাধারন অতিষ্ট হয়ে গেছে। পুলিশকে বার বার বলা সত্ত্বেও পুলিশ সেখানে দু একটা মামলা করেছে। কিন্তু সেই সাধু বেল নিয়ে এসে আরো দুষ্কর্ম করছে। এই অবস্থায় পুলিশের এক অংশের সঙ্গে এই সাধুর বোধ হয় যোগসাজস আছে। এই সাধু একজন মহাসাধু — চুরি, ডাকাতি, বিদেশী চক্র থেকে আরম্ভ করে সমস্ত কুকর্মের সঙ্গে তার যোগ আছে। আমি জেলা শাসকের কাছে এর বিরুদ্ধে অভিযোগ করেছি। স্থানীয় লোকেরা সই করে আমার কাছে একটা দরখাস্ত দিয়েছে, এটা আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্য মন্ত্রীর কাছে পাঠাতে চাই যাতে অবিলম্বে জেলা থেকে হবে না, প্রদেশ বা রাজ্য থেকে একটা উচ্চ ক্ষমতা সম্পন্ন কোন অফিসার পাঠিয়ে তদন্ত করে এই সাধুর একটা বিহিত ব্যবস্থা করা হয়। এটা না করলে স্থানীয় জনসাধারণ অতিষ্ঠ হবে, স্থানীয় মানুষের শান্তি শৃঙ্খলা বিঘ্নিত হবে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে আমি বলেছিলাম যে বিধান সভায় কংগ্রেসীরা যেমন উৎপাত করছে তেমনি বিধানসভা চলাকালীন অবস্থাতেও সারা দেশে আইন শৃঙ্খলা নষ্ট করার জন্য চক্রান্ত করছে। আমাদের পার্শ্ববর্তী এলাকা বেলঘরিয়া অঞ্চলে নন্দননগরে দু পক্ষ কংগ্রেস কয়েকদিন ধরে নানা রকম বিশৃঙ্খলা সৃষ্টি করছে। গত ৫.৪.৮৫ তারিখে নন্দননগর ঘোলা রোডের উপর একজন অবসর প্রাপ্ত রাজ্য সরকারের অফিসার বিনোদলাল রায় তাঁকে ডেকে নিয়ে গিয়ে কয়েকজন কংগ্রেসী গুন্ডা নৃশংসভাবে হত্যা করে। ভদ্রলোকের অপরাধ হচ্ছে তাঁর এক পুত্র আশীষ রায়, সেও কংগ্রেস, সে এ্যান্টি সোসাল কাজের সঙ্গে জড়িত, কিন্তু বিনোদলাল বাবু কংগ্রেসী হলেও সামাজিক কাজকর্মের সঙ্গে যোগ ছিল, কিন্তু ছেলের অপরাধে তাঁকে ডেকে নিয়ে গিয়ে নৃশংসভাবে ছুরি মেরে লাঠি মেরে হত্যা করে। এই অভিযুক্ত আসামীদের নাম হচ্ছে বুলা, ছটু, লালু, খোকন ইত্যাদি। কিছুদিন আগে হরবন সিংকে খুন করা হয়েছে, তার সাথে এরা জড়িত আছে বলে অভিযোগ আছে। বেলঘরিয়া থানার পুলিশ আইন শৃঙ্খলা রক্ষা করার জন্য উপযুক্ত ব্যবস্থা

নিচ্ছে না বলে এলাকার মানুষ সন্দেহ প্রকাশ করছে। যদি এইভাবে পুলিশের নিষ্ক্রিয়তা চলতে থাকে তাহলে আরো কিছু খুন হওয়ার সম্ভবনা থাকবে। দুষ্কৃতকারী কংগ্রেসী গুনডারা প্রকাশ্য দিবালোকে ঘুরে বেড়াচ্ছে। ইতিমধ্যে ওখানকার শান্তি প্রিয় লোকেরা দলবদ্ধ ভাবে ঐক্যবদ্ধভাবে বেলঘরিয়া থানাতে ৬ তারিখ ডেপুটেশন দেন, কিন্তু এখন পর্যন্ত এই সমস্ত অভিযুক্ত অপরাধীদের খুঁজে বের করে গ্রেফতার করা হয়নি। বেলঘরিয়া থানার ভারপ্রাপ্ত অফিসার সম্পর্কে ঐ এলাকার মানুষ বীতশ্রদ্ধ হয়ে পড়েছে। সেজন্য স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্য মন্ত্রীর দৃষ্টি আর্কষন করছি। অবিলম্বে যাতে নন্দননগর অঞ্চলে শান্তি শৃঙ্খলা বজায় তাকে তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা তিনি যেন অবলম্বন করেন এবং পুলিশ যেন নিষ্ক্রিয় ভূমিকা গ্রহণ না করে আসামীদের গ্রেফতার করে তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী রাজকুমার মন্ডল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, উলুবেড়িয়া মহকুমার চেঙগাইল গ্রামে সি.এম.ডি.এ র ওয়াটার সাপ্লাই নামে একটি প্রকল্প আছে। এই প্রকল্পের মাধ্যমে ২০/২২ হাজার লোক জল পায়। গত কয়েক মাস হোল সেখানে যে দুটি টিউবওয়েল আছে তার মধ্যে একটি অকেজো হয়ে গেছে। এই সংস্কারের জন্য স্থানীয় অফিসারকে বলা হয়েছে যে দ্রুত ওটি মেরামত করা হোক। কিন্তু এখনও পর্যন্ত সে সম্বন্ধে কোন কার্যকরী ব্যবস্থা নেওয়া হয় নি। এবং আর একটি যে টিউবওয়েল আছে তা দিয়ে সেখানে জল সরবরাহ করা সম্ভব হচ্ছে না। স্থানীয় লোকরা ঐ প্রকল্পের উপর নির্ভরশীল। তারা ভীষন জল কষ্টে পড়ে গেছে। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষন করছি। যাতে অতি সত্বর ঐ অকেজো টিউবওয়েলটি মেরামত করা হয়।

**শ্রী ননী কর** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্য মন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আপনি জানেন আপনার নির্বাচনী কেন্দ্র গত ১লা এপ্রিলে ব্যারাকপুর, বারাসাত, রোড অবরোধ হয়। নীলগঞ্জ বাজার অবরোধ হয় বেড়াবেড়িয়া গ্রাম পঞ্চায়েতের শান্তি কমিটির উদ্যোগে। বাজারে হরতাল হয় খুব শান্তিতেই। কারণ দীর্ঘ দিন ধরে ঐ অঞ্চলের কিছু মস্তান নিরীহ মানুষদের উপর অত্যাচার চালিয়ে যাচ্ছে। এবং তারা কলোনীর মধ্যে ঢুকে মেয়েদের উপরও অত্যাচার করে। অনেক এফ আই আর করা হয়েছে। কিন্তু পুলিশের তরফ থেকে কিছুই করা হয় নি এবং পুলিশের যেভাবে উদ্যোগ নেওয়া উচিত সেভাবে উদ্যোগ নেওয়া হয়নি। গত ১লা এপ্রিল যখন শান্তি পূর্ণভাবে এর বিরুদ্ধে বিক্ষোভ করা হয় তখন এই বিক্ষোভ শুরু হলে পুলিশে বলে আমরা এগুলি ধরবো এদের গ্রেফতার করবো। কিন্তু আজ পর্যন্ত কাউকে গ্রেফতার করা হয় নি। এখানে এই ধরনের কাজ যদি চলতে থাকে তাহলে ওখানকার শান্তিপ্রিয় মানুষরা অতিষ্ঠ হয়ে উঠবে। বারাকপুরে পুলিশের যে বাইফেল চুরি যায় সেটিও ওদের হাতে আছে এবং সেটা তারা লোককে দেখাচ্ছে। কিন্তু তা সত্ত্বেও পুলিশ কোন ব্যবস্থা নিচ্ছেনা। ওখানকার জনগন যে দরখাস্ত করে সেটি আপনার কাছে পেশ করছি। আপনি যথাযথ ব্যবস্থা নেবেন এই আশা রেখে। আমার মনে হয় এতে বাইরের লোকেরও হাত আছে। এই ধরণের সমাজ বিরোধীদের কার্যকলাপ বেড়েই চলেছে। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি এই গুরুত্বপূর্ণ বিষয়টি একটু ভেবে দেখবেন। এখন এই দরখাস্তটি আপনার কাছে দিচ্ছি।

**[2.00 – 2.10 p.m.]**

**শ্রী সাধন চট্টোপাধ্যায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। ভারতসরকারের জাতীয় গ্রন্থাগার১৫০ বছর পূর্বে অন্য নামে প্রতিষ্ঠিত হয়েছিল। এখানে প্যারীচাঁদ মিত্র, বিপিন চন্দ্র পাল, বঙ্গ ভাষাবিদ হরিনাথ দে, আলেকজান্ডার চ্যাপম্যান এবং রবীন্দ্রকুমার দাসগুপ্তের মতো জ্ঞানী, গুণী এবং মহাপণ্ডিতেরা গ্রন্থাগারিক হিসাবে কাজ করে গেছেন।

গ্রন্থাগার আইন অনুযায়ী এটি ডিসিপ্লিন্ড লাইব্রেরী হিসেবে মর্যাদা সম্পন্ন। স্যার, আশুতোষ মুখা এবং আরও বহু মনীষীদের বিভিন্ন ভাষায় লিখিত বহু দুষ্প্রাপ্য, মূল্যবান গ্রন্থ এখানে রক্ষিত আছে এরকম একটি ঐতিহ্যমণ্ডিত গ্রন্থাগারে যে সমস্ত দুষ্প্রাপ্য এবং মূল্যবান পুঁথি রয়েছে সেগুলো আ উঁই পোকায় কেটে নষ্ট করে ফেলেছে। এই গ্রন্থাগারে বিজ্ঞানসম্মতভাবে গ্রন্থ সংরক্ষণের ব্যবস্থা থাকার ফলে এই অবস্থার সৃষ্টি হয়েছে এবং তার ফলে গবেষণার কাজে খুবই ক্ষতি হচ্ছে। এখা যে সমস্ত দুষ্প্রাপ্য পুঁথিপত্র রয়েছে তার মধ্যে বহু মূল্যবান ঐতিহাসিক ঘটনা রয়েছে, বহু মূল্যবা উপাদান রয়েছে। লক্ষ লক্ষ টাকা এক্ষেত্রে বড় কথা নয়। এই সংবাদে দেশের গুণীজন এবং সর্বশ্রেণী মানুষ অত্যন্ত উদ্বিগ্ন। আমি এই গুরুত্বপূর্ণ ব্যাপারে এই সভার এবং ভারতসরকারে দৃষ্টি আকর্ষ করছি। যাতে অবিলম্বে এর প্রতিবিধান করা হয়- অর্থাৎ মূল্যবান পুঁথিপত্র যাতে এইভাবে উঁইতে ন না করে তার ব্যবস্থা অবিলম্বে করা হয়।

**শ্রী বিভূতি ভূষণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিশেষ করে মেদিনীপু যে জুনিয়র বেসিক ট্রেনিং কলেজ আছে সেখানকার সমস্যার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি ঝাড়গ্রাম, বেলদা, কেলোমাল এবং মেদিনীপুরের বেসিক ট্রেনিং কলেজ আছে। দুটি যা ভাগ ক হয়েছে তার একটি বেলদায় আছে এবং আর একটি কাঁথি সাব ডিভিসনে উঠে গেছে। এ কলেজগুলিতে আসন সংখ্যা খুবই সীমিত। যে পরিমাণ দরখাস্ত আসে ভর্ত্তির জন্য তাতে দেখা যা আসন অল্প থাকার জন্য অনেকেই ভর্ত্তির সুযোগ পান না। মেদিনীপুরে যে জুনিয়র বেসিক ট্রেনি কলেজ আছে সেখানেই কেবলমাত্র মহিলাদের পড়ার সুযোগ আছে। তবে এখানেও দেখেছি বহু মহি ভর্ত্তির সুযোগ পান না আসন সংখ্যা সীমিত বলে। নিয়ম হচ্ছে, সিডিউল কাষ্ট ১০ জন, সিডিউ ট্রাইব ৫জন। আমি মনে করি এই নিয়মের পরিবর্তন হওয়া দরকার। আমরা লক্ষ করে দেখে ট্রাইবদের তরফ থেকে বেশী সংখ্যক ছাত্র আসে ভর্ত্তির জন্য। কাজেই অনুরোধ করছি ভর্ত্তির জ আসন সংখ্যা বাড়ানো হোক। এবং বিশেষ করে মেদিনীপুরে মহিলাদের আসন সংখ্যা বাড়ানো হোব

**শ্রী নিরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। স্বরূপনগর থানার চারঘাটা অঞ্চলের বাগঘাটা গ্রামে যেটি আম নির্বাচনী কেন্দ্রে কাছাকাছি সেখানে একটি মর্মান্তিক হত্যাকাণ্ড ঘটে গেছে। যে সমস্ত জমি পাট্টা দেও হয়েছিল এবং গত ১ বছর ধরে তারা বসবাস করছে। হঠাৎ গত ১লা এপ্রিল তারিখে কিছু গু মারাত্মক অস্ত্রশস্ত্র নিয়ে কলোনীতে ঢুকে পড়ে। সে সময় ঐ কলোনীতে তেমন কোনো পুরুষ মানু ছিল না। তখন তারা ঐ কলোনীতে মেয়েদের উপর অত্যাচার করে। যখন কলোনী ঘেরাও করে তখ কলোনীর অধিকাংশ মানুষ উপস্থিত ছিলেন না, কাজের সন্ধানে বাইরে গিয়েছিলেন। কিছু মহিলা এ অরুণ মণ্ডল নামে একজন ক্ষেতমজুর বাড়ি ছিলেন। সেই সব সমাজ বিরোধীরা মেয়েদের উপ অত্যাচার করে, মারধোর করে এবং অরুণবাবুকে ঘটনাস্থলেই খুন করে। এই ঘটনা ঘটে যাওয়ার সা সঙ্গে ঐ ঘটনাকে কেন্দ্র করে ঐ অঞ্চলের প্রায় ৮/১০ হাজার মানুষ মিছিল করে থানায় যান এব তাদের দাবী ছিল ঐ ৩৫/৪০ জন দুষ্কৃতকারী খুনীদের শাস্তি চাই এবং যারা আহত হয়েছেন তাদে ক্ষতিপূরণ দাবী করেন এবং অরুণবাবুর পরিবারবর্গকে ক্ষতিপূরণ দিতে হবে, এই ছিল তাদের দাবী কিন্তু দুঃখের বিষয়, এই ধরণের নৃশংস হত্যাকাণ্ড ঘটে গেল এবং এতগুলো মানুষ আহত হলো কি পুলিশ এখনও পর্যন্ত কাউকে গ্রেপ্তার করেনি। ঐ অঞ্চলের সাধারণ মানুষের দাবী যারা অরুণবাবু খুন করেছে তাদের গ্রেপ্তার করে শাস্তি দিতে হবে এবং অরুণ বাবুর পরিবারবর্গকে ক্ষতিপূরণে ব্যবস্থা করতে হবে। আহতদের মধ্যে দুজন এখনও হাবড়া হাসপাতালে ভর্ত্তি হয়ে মৃত্যুর সঙ্গে পা লড়ছেন। এই সম্পর্কে আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃ

আকর্ষণ করছি, তিনি এই সম্পর্কে অনতিবিলম্বে যেন ব্যবস্থা গ্রহণ করেন এবং দোষীদের শাস্তিবিধান যাতে হয় সেদিকে দৃষ্টি দেন এবং মৃত অরুনবাবুর পরিবারবর্গ যাতে ক্ষতিপূরণ পান তার ব্যবস্থা তিনি যেন করেন।

**মিঃ স্পীকার :** এই ব্যাপারে তো মুখ্যমন্ত্রী একটা স্টেটমেন্ট করবেন কলিং এ্যাটেনশানের উত্তরে, এটা তো একদিন জানানো হয়েছে, তারপরও আবার কেন মেনশন করছেন?

**শ্রী শচীন্দ্রনাথ হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা খানাকুলের একটি গ্রাম থেকে গত ১৫/১১/৮৫ তারিখে একজন বিধবা মহিলা নাম চন্দনা বেরা অপহৃত হন। অপহৃতা হবার পর থানায় যথাসময়ে ডায়েরী করা হয়। কিন্তু ডায়েরী করার পরেও অপহরণকারী কে, তা জানা যায়নি। কিছুদিন পরে জানা যায় অপহরণকারী মোহন গুছাইত, হাওড়াতে তার খোঁজ পাওয়া যায়। কিন্তু এখনও পর্যন্ত অপহরণকারীকে পুলিশ গ্রেপ্তার করছে না। আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, অপহরণকারী যাতে শাস্তি পান, এবং অপহৃতাকে যাতে উদ্ধার করা যায় তার ব্যবস্থা তিনি করুন। উক্ত চন্দনা বেরার একখানি পাশপোর্ট সাইজ ফটোগ্রাফ আপনার কাছে জমা দিচ্ছি।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্রে কতকগুলো অপ্রীতিকর ঘটনার কথা আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনতে চাই। দীর্ঘদিন ধরে ট্যাংরা অঞ্চলে সমাজবিরোধীদের একটা দৌরাত্ম চলছে, পুলিশ তাদের নাম ধামও জানে, আমি বারবার পুলিশকে বলছি তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নিতে কিন্তু পুলিশ সম্ভবতঃ ভয় পাচ্ছে, তাদের বিরুদ্ধে কিছু করতে, কারণ তাদের একটা রাজনৈতিক রং আছে এবং জনৈক কংগ্রেস এম. এল. এ ওদের পৃষ্ঠপোষক, ওদের বিভিন্ন যে সমস্ত ক্লাব আছে সেইগুলোর তিনি পৃষ্ঠপোষক। সেই কারণে পুলিশ তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে ভয় পাচ্ছে। আমি পুলিশ কমিশনারকে এই ব্যাপারে বলেছি, কিন্তু তিনি এখনও পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করেননি। এই ঘটনা শুধু এখন এমন একটা জায়গায় সীমাবদ্ধ নেই, কতকগুলো এলাকায় ছড়িয়ে পড়েছে, যেমন শীল লেন, কামারডাঙ্গা, পটারী রোড, এই সমস্ত জায়গায় বোমাবাজী হয়েছে।

**[2.10 – 2.20 p.m.]**

এর দুদিন আগে এন্টালি বাজারের কাছে ইসমাইল স্ট্রীট থেকে একটি ছেলেকে কিডন্যাপ করে তুলে নিয়ে গেছে। ফলে হিন্দু মুসলমানের মধ্যে কমোসান হবার মত অবস্থার সৃষ্টি হয়েছে। আমি খবর নিয়েছি যারা কিডন্যাপ করেছিল তাদের এখানো পর্যন্ত ধরা হয়নি। এদিকে ৭নং হাতিবাগানের মুখের একটি দোকানদারকে তুলে নিয়ে গেছে। তার কাছ থেকে ৫০০ টাকা দাবী করেছিলেন। এই টাকা সে দেয় নি বলে তাকে কিডন্যাপ করে তুলে নিয়ে গেছে। পুলিশ এই সব বিষয়ে খুব একটা উদ্যোগ নিচ্ছেন না। সেই কারণে সকলেই আতঙ্কিত। এই সব কার্যকলাপ বন্ধ না হলে আগামীদিনে ভয়ংকর ঘটনা ঘটে যেতে পারে। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টিতে বিষয়টি আনতে চাই এই জন্য যে, এই সব চিহ্নিত সমাজ বিরোধীদের ধরে কঠোর শাস্তির ব্যবস্থা করা হোক, সে যে রাজনৈতিক রঙেরই হোক না কেন, তা নাহলে গোলমাল বন্ধ হবে না।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ও অমানবিক বিষয় হাউসের সামনে উত্থাপন করতে চাই, যেটি কয়েকদিন পূর্বেই বিভিন্ন পত্র-পত্রিকায়

বেরিয়েছে। স্যার, আমি এই বিষয়টি আজকে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টিতে আনতে চাই। গত ৫ তারিখ ছুটির দিন ছিল। সেদিন ছিল পুরো পূর্ণিমার ভরা কোটাল। সারা নদী যখন জলে পরিপূর্ণ সেই সময় বাসন্তী থানার পুলিশ অফিসার, ও.সি. তার দলবল নিয়ে পার্বতীপুর গ্রামে নদীর বাঁধ কাটাতে যান। সেখানে ব্রাঘেদের ফিসারি বলে একটা জায়গা আছে, সেই ফিসারিতে জল ঢোকানোই হল তাদের উদ্দেশ্য। ফিসারির এরিয়া মাত্র ৫০০ বিঘা এবং সেখানকার পার্শ্ববর্তী ৫/৭ হাজার বিঘা জমিতে এক সঙ্গে জল ঢোকাবার জন্য বাঁধ কাটিয়ে দিতে গেলেন। তারা ৫০ জন গুণ্ডা ও দুটি ভটভটি লঞ্চ সঙ্গে নিয়ে গেলেন। বাঁধ কাটানো শুরু করলেন। আবাল বৃদ্ধ বনিতা গ্রামের সকল লোকজন এসে বাধা দিলেন। তারা বাঁধের উপর শুয়ে পড়লেন এবং দারোগাবাবুর পায়ে ধরে মিনতি করে কেঁদে বললেন, "বাবু, বাঁধ কাটাবেন না, সমস্ত গ্রাম ভেসে যাবে।" ১৯৮১ সালের ১০ই ডিসেম্বরের বন্যায় এই গ্রামের ১১০ জন লোক মারা গেছে। এই সব কাকুতি মিনতি করার পরে তাদের উপর অকথ্য নির্যাতন করা হল, বুট দিয়ে মারা হল, কাঁধের বন্দুক দিয়ে মারা হল, এমন কি রুল দিয়ে মেয়েদের পর্যন্ত পেটান হল। পুলিশ যেরকম নির্মম অত্যাচার করেছে, সারা পশ্চিমবঙ্গে এর কোন নজির নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৫০ রাউন্ড গুলি চালানো হয়েছে। সেই বাঁধের উপর বলাই মাইতি নিহত হয়েছে। পুলিশের গুলি সেখানকার মাঠে ঘাটের চারিদিকে ছড়িয়ে আছে। এমন কি দু এক মাইল দুরে বিভিন্ন গাছ ফুটো করে তার মধ্যে ঢুকে গেছে। চারিদিকে গুলির দাগ এখনো ছড়িয়ে আছে। স্যার, এই বলাই মাইতি মাত্র ১ বিঘা খাস জমির মালিক, স্ত্রী পুত্র নিয়ে বসবাস করে। তার জমি রক্ষা করার জন্য বাঁধের উপর প্রাণ দিতে গেল। কি অপরাধ তার? সে বাঁধরক্ষা করতে গিয়েছিল। জোতদার দালালের মালিক সেজে পুলিশ সেখানে গেল এবং সেখানে ১৪০০ পরিবার বসবাস করছে। গত বন্যায় তাদের সব কিছু নদীর জলে ভেসে গিয়েছিল। এস. ডি. ও., ডি. এম. দাঁড়িয়ে থেকে স্পেশাল রিলিফের কাজ করে এই বাঁধ মেরামত করা হয়েছিল। ঐ ফিসারির মালিক এবারে আরো বৃহৎ আকারের ঘটনা ঘটাল। ঐ দিন গুড ফ্রাইডের ছুটি ছিল, অফিস বন্ধ, পূর্ণিমায় ভরা কোটাল ছিল। এটাই ছিল তাদের কাছে অপূর্ব সুযোগ। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি হাউসের কাছে অনুরোধ করব এখানকার সবাই অন্ততঃ এই ঘটনার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করবেন এবং এই বিষয়ে বিচার বিভাগীয় তদন্ত দাবী করবেন। সেখানে ১০০ জন গুলিবিদ্ধ হয়েছে তাদের সরকারী ক্ষতিপূরণ দেবার ব্যবস্থা করা হোক। এর সাথে সাথে সমগ্র ঘটনাটির একটি বিচার বিভাগীয় তদন্ত করার ব্যবস্থা করা হোক এবং উপযুক্ত রিলিফ দেবার দাবী আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে জানাচ্ছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী সুভাষ নস্কর যে কথাগুলি বললেন, সেই কথাগুলি যদি সত্য হয় তাহলে আমি আর. এস. পি'র পক্ষ থেকে সে ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছ থেকে একটি বিবৃতি আশা করছি।

**শ্রী সরল দেব :** আমিও স্যাব, এ ব্যাপারে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় একটি বিবৃতি দেবার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** আপনারা তাহলে কলিং এ্যাটেনশান দিলেন না কেন? কলিং এ্যাটেনশান দিতে আপনাদের কে নিষেধ করেছিল? এ তো বড় বিপদের কথা - বিরোধীদের জন্য একরকম হবে, রুলিং পার্টির জন্য এক রকম হবে - এতো হয় না। কলিং এ্যাটেনশান দিলে আমি কনসিডার করবো।

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় স্পীকার মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাধ্যমিক শিক্ষা বিভাগের মাননীয় মন্ত্রী এবং আদিবাসী ও তপশিলী কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত

মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার নদীয়া জেলার তেহট্ট থানার, এক নং ব্লকে বেতাই একটি আদিবাসী অধ্যুষিত এলাকা। এখানে একটি হাইস্কুল আছে। এই হাইস্কুলের হেডমাষ্টারের বিরুদ্ধে নানান রকমের দুর্নীতির অভিযোগ ঐ এলাকার কারুরই অজানা নয়। কর্তৃপক্ষ জানেন, তার বিরুদ্ধে নানান রকমের অভিযোগ আছে। স্যার, বাংলাদেশের ছেলেমেয়েরা এখানে এসে যথারীতি সেখানে পড়াশুনা করছে এবং নাম লিখিয়ে নানারকম ষ্টাইপেণ্ড ইত্যাদি নিচ্ছে। ইদানিং কালে যে ঘটনাটি ঘটেছে সেটা হচ্ছে, ঐ স্কুলের তপশিলী এবং আদিবাসী ছাত্ররা, তারা তাদের ষ্টাইপেণ্ড এবং বুক গ্রান্টের টাকার জন্য যে সমস্ত ফর্ম দাখিল করেছিল তারপরে গত ২/৩ বছর যাবৎ তারা সেইসব টাকা পাচ্ছে না। এতে স্যার, সেখানকার ছাত্র এবং সাধারণ মানুষের মধ্যে একটা বিক্ষোভ এবং অসন্তোষ দানা বেঁধে উঠেছে। মাননীয় মন্ত্রী মহাশয়দের কাছে আমার অনুরোধ, বিষয়টির যথাযথ তদন্ত করে ছাত্ররা যাতে তাদের বুক গ্রান্ট এবং ষ্টাইপেণ্ডের টাকা পায় তার ব্যবস্থা করুন।

## Laying of Report

### The Annual Report on the working and affairs of the State Fisheries Development Corporation Ltd. for the year 1982-83.

**Shri Kiranmay Nanda :** Sir, I beg to lay the Annual Report on the working and affairs of the State Fisheries Development Corporation Ltd. for the year 1982-83.

## ZERO HOUR

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কিছু কিছু নিন্দুক লোক এবং সংবাদপত্র যে ভাবে সংবাদ পরিবেশন করেন তার বিরুদ্ধে প্রতিবাদ জানাবার জন্য আমি উঠে দাঁড়িয়েছি। স্যার, গতকাল ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে কংগ্রেস(আই)-এর এক মহতী জনসভা হয়েছিল। তাতে বামফ্রন্ট এবং সি.পি.এম.-এর বিরুদ্ধে বিষোদগার করা হয়েছে, তা তো তারা করবেনই, এটা করার তাঁদের গণতন্ত্র সম্মত রাইট আছে। স্যার, আমি জানি, প্রায়, ৭০/৮০ হাজার লোক ওখানে উপস্থিত হয়েছিলেন। সারা কলকাতায় সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত রাস্তা জ্যাম হয়ে গিয়েছিল। স্যার, আপনার মাধ্যমে সরকারের কাছে আমার অনুরোধ, কংগ্রেস (আই) যখন এখানে মিটিং করবেন তখন যেন ব্রিগেডে প্যারেড গ্রাউণ্ডের চেয়ে বড় কোন মাঠ তাদের যোগাড় করে দেওয়া হয়। আর যে সব নিন্দুক লোক বলে বেড়াচ্ছেন যে মাত্র ৭০০/৮০০ লোক হয়েছিল এবং যে সব সংবাদপত্র এইরকম ছবি ছেপেছেন আমি তার তীব্র প্রতিবাদ করছি। স্যার, এরকম মিটিং শুধু কোলকাতায় নয়, সারা পৃথিবীতে কোনকালে কখনও কোথাও হয়নি, বোধহয় হবেও না।

**মিঃ স্পীকার :** এটা কি জিরো আওয়ারের ব্যাপার হলো?

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, লোকসভার নির্বাচনের পর মুহূর্তেই কংগ্রেসী এম. পি. রা বলেছিলেন, সব বন্ধ কারখানা তাঁরা খুলে দেবেন। কিন্তু দুর্ভাগ্যক্রমে দেখছি, এঁরা জেতবার সাথে সাথেই পশ্চিমবঙ্গের চটকলগুলি একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে।

**[2.20 – 3.00 p.m.]**

**[including adjourment]**

সম্প্রতি বজবজ নিউ সেন্ট্রাল জুট মিল'টি বন্ধ হয়ে গেছে, ১৫,০০০ শ্রমিক আউট অফ্ এমপ্লয়মেন্ট হয়ে গেছে। আরো দুটি মিল বন্ধ হওয়ার উপক্রম হয়েছে। আজকে দেশের মানুষ কংগ্রেসের নব-নির্বাচিত এম. পি.'দের ধোঁকাবাজী বুঝতে পারছে। তথাপি আমি উক্ত জুট মিল'টির বিষয়ে মাননীয় শ্রমমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি ১৫,০০০ শ্রমিককে বাঁচাবার জন্য।

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি মর্মান্তিক ঘটনার প্রতি আপনার মাধ্যমে বিশেষ করে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার কলকাতা কর্পোরেশনের দক্ষিণ শহরতলী ইউনিটের হরিজন এ্যাম্বুলেন্স ড্রাইভার রামচন্দ্র ডিউটি থেকে বাড়ি ফেরার সময়ে মিনি বাসে চাপা পড়ে মারা যান। তাঁর দেহ কাঁটাপুকুর মর্গে নিয়ে যাওয়া হয় পোষ্ট-মর্টেমের জন্য কিন্তু আমি চিঠি দেওয়া সত্বেও ঐ মর্গের ডাক্তার রিপোর্ট দেওয়ার জন্য উত্কোচ চায়। শুধু এই ঘটনাই নয়, প্রতিটি ঘটনার জন্য ওখানে মানুষকে এভাবে হয়রানি করা হচ্ছে, পোষ্টমর্টেম রিপোর্টের জন্য ২০০/৩০০ টাকা দিতে হচ্ছে। ওখানে যে ডাক্তার আছে তাকে ওখান থেকে বদলী করা সত্বেও সে ওখান থেকে যাচ্ছে না এবং সে ওখানে অরাজকতা চালাচ্ছে। ফলে যে সমস্ত গরীব মানুষেরা মৃত দেহ পোষ্ট-মর্টেম করতে নিয়ে যাচ্ছে, তাদের বিশেষ অসুবিধায় পড়তে হচ্ছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবী করছি কাঁটাপুকুর মর্গে যে জিনিষ চলছে তা বন্ধ করা হোক।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কয়েক দিন পূর্বে 'নিউ গুজরাট কটন মিল' বন্ধ হয়ে যাওয়ার ফলে সেখানকার ১৪০০ শ্রমিক অনাহারে দিন কাটাতে বাধ্য হচ্ছে। মালিকরা বেআইনীভাবে মিলটি বন্ধ করে দিয়েছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে মিলটি খোলার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি। তিনি মিলটি খোলার ব্যবস্থা করে ১৪০০ শ্রমিক এবং তাদের পরিবারের মানুষদের বাঁচান।

## Voting on Demands for Grants.
## DEMAND No . 54

**Major Heads:** 309 - Food and509 - Capital outlay on Food

**Shri Radhika Ranjan Banerjee:** Mr. Speaker, sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs32.34.60.000 only be granted for expenditure under Demand No. 54, Major Heads : "309 -Food and 509 - Capital outlay on Food"/

(This is inclusive of a total sum of Rs. 5.39.11.000 only already voted on account in March, 1985)

## DEMAND No . 43

**Major Head:** 288 - Social Security and Welfare (Civil Supplies)

**Shri Radhika Ranjan Banerjee:** Mr. Speaker, sir, on the recommendation of the Governor, I beg to move that a sum of Rs62,66,000 only be granted for expenditure under Demand No. 43, Major Head : '288 -Social Security and Wefare(Civil Supplies)'

(This is inclusive of a total sum of Rs. 10,45,000 only already voted on account in March, 1985).

Written spech taken as read.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ব্যয় বরাদ্দর মঞ্জুরের অনুরোধের সাথে খাদ্য ও সরবরাহ দপ্তরের কাজকর্মের একটি সংক্ষিপ্ত বিবরণও সভায় পেশ করছি। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, খাদ্য ও সরবরাহ দপ্তরের প্রধান দায়িত্ব মানুষের খাদ্য হিসাবে গ্রহণের যোগ্য হয় এমন মানের চাল-গম এবং তার সঙ্গে কতকগুলি বিশেষ নিত্যপ্রয়োজনীয় ভোগ্যপন্য রাজ্যের জনসাধারণের মধ্যে, তাদের ন্যূনতম চাহিদার ভিত্তিতে, সমভাবে, ন্যায্য দামে, নিয়মিত বন্টনের ব্যবস্থা করা এবং এই বন্টন যাতে সুষ্ঠুভাবে সম্পন্ন হয়, সেদিকে লক্ষ্য রাখা। অধিকাংশ নিত্য প্রয়োজনীয় পণ্য সামগ্রীর বরাদ্দ ও সরবরাহের জন্য এই রাজ্যকে কেন্দ্র ও অন্যান্য রাজ্যের উপর অনেকটা নির্ভর করতে হয়; সঙ্গত সরবরাহের পথে এমন অনেক বাধা-বিপত্তির উদ্ভব হয়, যা রাজ্য সরকারের নিয়ন্ত্রণের বাইরে এই সব বাধা-বিপত্তি ও অসুবিধা কাটিয়ে আমরা নিরন্তর প্রচেষ্টা চালিয়ে যাই যাতে সরবরাহ স্বাভাবিক থাকে এবং জনসাধারণের দুর্ভোগের লাঘব হয়। ভারতীয় খাদ্য কর্পোরেশানের কাছ থেকে চাল, গম ও চিনি সংগ্রহ করে রাজ্য সরকার বিধিবদ্ধ এবং সংশোধিত রেশন এলাকায় নিয়মিত বন্টন করে থাকেন। কর্পোরেশানের সরবরাহ ব্যবস্থার ত্রুটির জন্য বা সাময়িক ব্যর্থতার জন্য কখনও কখনও নিয়মের বিচ্যুতি ঘটে। ওইসব সামগ্রীর গুণগত মানও নির্ভর করে প্রধানতঃ কর্পোরেশনের সংগ্রহ ও সংরক্ষণ নীতির উপর। চাল-গমের মান গুণের বিচারে ছাড়পত্র পেলেও প্রায়ই সন্তোষজনক হয় না। এ বিষয়ে আমরা অবিরাম সতর্ক দৃষ্টি রাখি এবং কর্পোরেশানের সঙ্গে যোগাযোগ রেখে এবং আলোচনা করে যথাসম্ভব উন্নতি সাধনের চেষ্টা করি। চাল, গম বা চিনির মান যদি মানুষের স্বাস্থ্যের পক্ষে হানিকর বলে বিবেচিত হয়, তাহলে সেই নিকৃষ্ট মানের সামগ্রী যাতে সাধারণের মধ্যে বন্টন করা না হয়, তার ব্যবস্থা করা হয়।

আমরা চাল, গম ও লেভি চিনি ছাড়াও যে অত্যাবশ্যক ভোগ্যপণ্য সরকারি বন্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের কাছে ন্যায্য দামে পৌঁছে দেবার চেষ্টা করি, তার মধ্যে কতকগুলি দেওয়া হয় রেশন দোকানের মারফৎ, আর কতকগুলি দেওয়া হয় লাইসেন্সপ্রাপ্ত ব্যবসায়ী বা সমবায় সমিতির মাধ্যমে। এর মধ্যে নাম করা যেতে পারে ঃ (১) ভোজ্য তেল, (২) ডাল, (৩) গুঁড়ো মশলা, (৪) লবণ, (৫) খাতা, (৬) দেশলাই,(৭) গায়েমাখা সাবান, (৮) কাপড় কাচা সাবান, (৯) মোমবাতি, (১০) কেরোসিন, (১১) সিমেন্ট (লেভি), (১২) পোড়া কয়লা, (১৩) কন্ট্রোল ও জনতা কাপড় ইত্যাদি। এই তালিকার কিছু কিছু পণ্য সরবরাহের ক্ষেত্রে কখনও কখনও বিঘ্ন ঘটে; তবে এই তালিকাভুক্ত পণ্যগুলিকে আমরা জীবনধারণের পক্ষে অত্যাবশ্যক মনে করি। সরকারী বন্টন ব্যবস্থায় এগুলির নিয়মিত সরবরাহ আমাদের সরকার কর্তব্য বলে মনে করেন এবং সেই উদ্দেশ্য সামনে রেখে আমরা অগ্রসর হই। এর মধ্যে কতকগুলি ভোগ্যপণ্য সংশ্লিষ্ট উৎপাদকেরা সরকার নির্ধারিত দামে কলিকাতায় সরবরাহ করে থাকেন কিন্তু দূরত্ব বিবেচনায় একই দামে রাজ্যের সর্বত্র পৌঁছে দিতে পারেন না। ফলে রাজ্যের প্রতিটি গ্রামে-গঞ্জে এই ব্যবস্থা প্রসারিত হতে পারছে না। আমরা এই ব্যবস্থা

পর্যায়ক্রমে প্রসারিত করছি। এই বিষয়ে মাননীয় সদস্যদের আনন্দের সঙ্গে জানাচ্ছি যে সম্প্রতি আমরা প্রতি জেলায় জেলা-পরিষদ স্তরে, পঞ্চায়েত সমিতিগুলির স্তরে ও পুরসভাগুলির স্তরে উপদেষ্টা কমিটি গঠন করেছি। ঐ কমিটিগুলি নিত্য প্রয়োজনীয় দ্রব্যগুলি সংগ্রহ ও বন্টন ব্যবস্থা সুষ্ঠু করার জন্য জেলা কর্তৃপক্ষকে সহায়তা করে চলেছেন। এ বিষয়ে বিস্তারিত বিবরণ পরে দিচ্ছি।

এবার খাদ্য শস্য ও অত্যাবশ্যক ভোগ্যপণ্যগুলি সম্পর্কে কিছু সাম্প্রতিক তথ্য উপস্থিত করছি।

**চাল, গম ও গমজাত দ্রব্য**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পশ্চিমবঙ্গ বরাবরই খাদ্যশস্যে ঘাটতি রাজ্য। এখানে মোট যে খাদ্যশস্য উৎপন্ন হয়, তা এখানকার অধিবাসীর জন্য যে পরিমাণ খাদ্যশস্যের প্রয়োজন, তার তুলনায় অনেক কম। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, পর পর বিগত কয়েক বছরের বন্যা, খরা ও ঝড়ের ফলে ফসলের ভীষণ ক্ষতি হয়েছিল। তবে উৎপাদনের দিক থেকে ১৯৮৩-৮৪ কৃষিবর্ষ তুলনামূলক ভাবে ভাল ছিল। কোনও কোনও বিশেষ অঞ্চলে বা কোনও কোনও বিশেষ সময়ে অতিবর্ষণ বা খরার ভাব থাকলেও রাজ্য হিসাবে ১৯৮৪-৮৫ কৃষিবর্ষও সামগ্রিকভাবে আশাপ্রদ। কিন্তু মাননীয় সদস্যগণের অবগতির জন্য জানাচ্ছি যে, এতদসত্ত্বেও খাদ্যবিভাগের দিক থেকে আত্মতৃপ্তির কোন কারণ নেই। আগামী বছরেও মোট উৎপন্ন ফসলের যে অংশ জনসাধারণের কাছে খাদ্য হিসাবে পৌঁছাবে তা রাজ্যের বর্তমান জনসংখ্যার মোট প্রয়োজনের তুলনায় যথেষ্ট কম। মোটামুটি ভাবে বলা যায় প্রায় বিশ লক্ষ টন ঘাটতি ১৯৮৫ সনে থেকেই যাবে।

সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে ১৯৮২ সনে ২৮ লক্ষ টন, ১৯৮৩ সনে ২৯ লক্ষ টন এবং ১৯৮৪ সনে প্রায় ২২ লক্ষ টন খাদ্যশস্য বন্টন করা হয়েছে। মাননীয় সদস্যগণ স্বীকার করবেন যে বছরে ৪০/৪২ লক্ষ টন খাদ্যশস্য এই বন্টন ব্যবস্থায় জনসাধারণের মধ্যে সরবরাহ করা না হলে এই নীতির কার্যকারিতা বা সুফল সম্যক উপলব্ধি করা যাবে না। এবং পণ্যের মূল্যের স্থিতিশীলতাও বজায় রাখা সম্ভব হবে না। অতএব আমরা কেন্দ্রীয় শস্যভাণ্ডার থেকে ৪২ লক্ষ টন চাল-গম আগামী ১২ মাসের জন্য এই রাজ্যের চাহিদা হিসাবে দাবী করছি। এর মধ্যে অন্ততঃ ১৮ লক্ষ টন চাল হওয়া বিশেষ প্রয়োজন। এছাড়া অন্য রাজ্য থেকে খোলাবাজারে অল্প দামে চাল কিনে এরাজ্যে রেশন দোকান মারফৎ বিক্রয় করার সম্ভাবনা নিয়েও প্রতি বছরের মত এবারও আমরা চেষ্টা করছি। তবে দুঃখের কথা কেন্দ্রীয় সরকার এখনও সরকারী নিগম মারফৎ অন্য উদ্বৃত্ত রাজ্য থেকে চাল কেনার অনুমতি এই রাজ্য সরকারকে দেননি।

খাদ্যশস্য বন্টনের সুষ্ঠু ব্যবস্থার অঙ্গ হিসাবে কেন্দ্রীয় সরকারের ধানচাল সংগ্রহ নীতির সঙ্গে সামঞ্জস্য রেখে আমরা ১৯৮৪-৮৫ খরিফ বর্ষের জন্য রাজ্যে উৎপন্ন ধানচাল সংগ্রহের নীতি গ্রহণ করেছি। সংগ্রহ মূল্য গত বছরের মূল্য থেকে সামান্য কিছু বৃদ্ধি করা হয়েছে। ধানের সংগ্রহ মূল্য কেন্দ্রীয় সরকারই চূড়ান্তভাবে স্থির করেন। এবছর এই মূল্য সাধারণ ধান কুইন্ট্যাল পিছু ১৩৭ টাকা বেঁধে দিয়েছেন। ফসল কাটার মরশুমের সময় কালোবাজারীদের কারসাজীতে যাতে ধানের দাম হঠাৎ অনেক নীচে নেমে না যায় তার জন্য রাজ্য সরকার জেলায় জেলায় খোলাবাজারে ধানচাল অনুমোদিত সংগ্রহ মূল্যে কিনে নেবার জন্য জরুরী নির্দেশ পাঠিয়েছেন এবং সে জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছেন। এর ফলে এবছরও ধানের দরের আকস্মিক পতন রোধ করা সম্ভব হয়েছে। বর্তমান পরিস্থিতিতে চালকলগুলি থেকে লেভির মাধ্যমে ধানচাল সংগ্রহকে সুষ্ঠু ও ত্বরান্বিত করার জন্য গত বছরের মত শতকরা লেভির পাশাপাশি লেভি চুক্তির বিকল্প ব্যবস্থা করা হয়েছে। এ বছরও সংগ্রহের লক্ষ্যমাত্রা রাখা হয়েছে গত বছরের মতই অন্ততঃ এক লক্ষ টন। মাননীয় সদস্য গণের অবগতির জন্য জানাচ্ছি,

ধানচাল সংগ্রহের পরিমাণ ১৯৮৪ সনের ২৬শে মার্চ পর্যন্ত ছিল ৬৮,০৭০ মেঃ টন। এবছর ২৭ শে মার্চ পর্যন্ত সংগ্রহের পরিমাণ ৮১,৯৩২ মেঃ টন। আশা করছি লক্ষমাত্রা সকলের সহযোগিতায় পূরণ হবে।

**ধানভানাই কলের আধুনিকীকরণ**

ধান থেকে চাল উৎপাদনের বর্তমান প্রচলিত পদ্ধতিটি ত্রুটিপূর্ণ। এতে খাদ্যের কিছু অংশের অপচয় ঘটে এবং উৎপন্ন চালের খাদ্যগুণও কমে যায়। এই জন্য উন্নত ধরণের যন্ত্রপাতি ব্যবহার করে এই পদ্ধতির সংস্কার ও আধুনিকীকরণের এক কর্মসূচী সরকার হাতে নিয়েছেন। কেন্দ্রীয় সরকারের সহযোগীতায় আমরা ঠিক করেছি যে দশটি জেলায় আমরা সেমিনার করবো ও প্রতিটি জেলায় সরকারী খরচে একটি করে আধুনিক হাস্কিং মেসিন বসাবো যাতে সব ধানভানাই কলমালিক আধুনিকীকরণে উৎসাহিত বোধ করেন। তারপর আমরা আরো প্রায় সাড়ে চারশো ধানভানাই কলকে আর্থিক অনুদান/ঋণ দেবো যাতে তাঁরা তাঁদের কলগুলিকে আধুনিক করে নেন। এই [illegible] যে আমরা রাজ্যের খাদ্যসচিবের সভাপতিত্বে একটি কমিটি করেছি যাতে রাজ্যের সকল ধানভানাই কলগুলিকে আধুনিকীকরণের কাজে উৎসাহিত করা যায়। এই প্রকল্প কার্যকরী করতে পারলে এই রাজ্যে প্রতি বছর প্রায় ৬০ কোটি টাকার চাল নষ্ট হওয়া থেকে বাঁচবে।

মাননীয় সদস্যগণের স্মরণ থাকতে পারে ১৯৮৩ সনে প্রথমার্ধে সংশোধিত রেশন এলাকায় খোলাবাজারে চালের দামের উর্ধগতি রাজ্য সরকারের পক্ষে চরম উদ্বেগের কারণ হয়েছিল। অবস্থা যাতে নিয়ন্ত্রণের বাইরে না যায়, তার জন্য সতর্কতামূলক ব্যবস্থাদি অবলম্বন করা হয়েছিল। সেপ্টেম্বর- অক্টোবর মাস থেকে দাম কমতে শুরু করেছিল। ১৯৮৪ সনের খোলাবাজারে চালের মূল্যান্তর ১৯৮৩ সনের মূল্যান্তরের চেয়ে প্রতি মাসেই বেশ নীচে ছিল। গমের মূল্যান্তরও ১৯৮৩ সনের তুলনায় হয় সামান্য কম ছিল অথবা সমান ছিল। আরও লক্ষ করবার বিষয়, খোলাবাজারে গমের দাম সরকার নির্ধারিত রেশন দামের চেয়ে সামানাই বেশী ছিল। চালের দাম খোলাবাজারে আরও একটু কম হলে রাজ্যের দরিদ্র জনসাধারণ একটু স্বস্তি পেত। বলা বাহুল্য, দেশব্যাপী মুদ্রাস্ফীতি, বিশেষ করে চাল উৎপাদনের আনুষঙ্গিক ব্যয় অস্বাভাবিক বৃদ্ধির জন্য এবং অন্যান্য কারণে এই দাম আশানুরূপ কমছে না। মাননীয় সদস্যগণ স্বীকার করবেন যে, খোলাবাজারে চালের দামকে দেশের দরিদ্র লোকের ক্রয় ক্ষমতার নাগালের মধ্যে রাখতে গেলে সরকারী বন্টন ব্যবস্থাকে ক্রমে ক্রমে আরও জোরদার করাই উপযুক্ত পথ।

**চিনি**

খাদ্য তালিকায় চিনির গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। আমাদের রাজ্যে চিনির উৎপাদন সামান্য। অন্য রাজ্য থেকে বেসরকারী ব্যবসায়ীদের মাধ্যমে খোলাবাজারে চিনি আমদানী হয়। এছাড়া কেন্দ্রীয় সরকার চিনিকলগুলি থেকে উৎপাদনের একটা অংশ লেভি হিসাবে নিয়ে রাজ্যগুলির ভেতর বন্টন করে থাকেন। এই রাজ্যের লেভি চিনি রেশন দোকান মারফৎ জনসাধারণের মধ্যে বন্টন করা হয়। রাজ্যে লেভি চিনির বরাদ্দ চাহিদার তুলনায় কম।

| | চাহিদা | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|---|
| ১৯৮২ | ৪.৮০ লক্ষ টন | ২.৭৯ লক্ষ টন | ২.৭১ লক্ষ টন |
| ১৯৮৩ | ৪.৮০ লক্ষ টন | ২.৮৮ লক্ষ টন | ২.৮৫ লক্ষ টন |

| ১৯৮৪ | ৪.৮০ লক্ষ টন | ২.৯৫ লক্ষ টন | ২.৯৮ লক্ষ টন |
|---|---|---|---|

লেভি চিনি বাইরে থেকে এনে রেশনের দোকানে পৌঁছে দেওয়ার দায়িত্ব ভারতীয় খাদ্য কর্পোরেশনের। যেমন চাল ও গমের বেলায় তেমনি চিনির ক্ষেত্রে সময়মত উপযুক্ত স্থানে বরাদ্দমত চিনি কর্পোরেশন সরবরাহ করতে মাঝে মাঝেই ব্যর্থ হন। সেইজন্য মাঝে মাঝেই রেশনের দোকানে চিনি থাকে না এবং জনসাধারণের দুর্ভোগ ঘটে। ১৯৮৩ সনে চিনির মূল্যস্তর খোলাবাজারে মোটের উপর স্থিতিশীল ছিল। লেভি চিনির দাম যা ১৯৮০ সনে ছিল ২.৮৫ টাকা (প্রতি কেজি) তা ধাপে ধাপে বেড়ে ১.১২.৮২ তারিখে হয়েছিল ৩.৭৫ টাকা (প্রতি কেজি)। ১৯৮৪ সনের গোড়ার দিকে লেভি চিনির বিক্রয়মূল্য ৩.৭৫টাকা (প্রতি কেজি) থেকে বাড়িয়ে ৪.০০ টাকা (প্রতি কেজি) করা হয়। এর প্রতিক্রিয়ায় খোলাবাজারেও চিনির দামে একটু উর্ধগতি লক্ষ্য করা গিয়েছিল। তবে সেই বৃদ্ধির পরে খোলাবাজারে চিনির দাম মোটামুটি সেই স্তরে স্থিতিশীল ছিল।

১লা এপ্রিল ১৯৮৫ থেকে কেন্দ্রীয় সরকার কর্তৃক লেভি চিনির দাম কেজি প্রতি ৪ টাকা থেকে ৪ টাকা ৪০ পয়সায় বাড়ানোর ফলে জনসাধারণের কষ্ট বাড়বে। আমরা এর প্রতিবাদ করছি।

**লবণ**

নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর মধ্যে চাল-গমের পরেই লবণের স্থান। গৃহস্থালী ছাড়া শিল্পপ্রকল্পের জন্যও লবণের প্রয়োজন হয়। পশ্চিমবঙ্গের জন্য সব মিলিয়ে মোট প্রায় ৪ লক্ষ টন লবণ প্রতি বছর দরকার হয়। অন্য রাজ্য থেকে লবণ রেলপথে বা জাহাজ পথে এখানে আসে। ১৯৮৩ সালে প্রায় ২.৩৫ লক্ষ লবণ বেং ১৯৮৪ সনে ২.৫৮ লক্ষ টন লবণ কলকাতায় আমদানী হয়েছে। মেদিনীপুরের সমুদ্রতীরবর্তী কয়েকটি স্থানে লবণ প্রস্তুত হয়। লবণের দাম গত এক বছর ধরে মোটামুটি স্থিতিশীল আছে। উত্তরবঙ্গে গলগণ্ড রোগের প্রাদুর্ভাব রোধ করার জন্য লবণকে আয়োডিনযুক্ত করে সেই লবণ বাজারে বিক্রয় করার চেষ্টা অব্যাহত আছে।

**ভোজ্য তেল**

খাদ্য তালিকায় ভোজ্যতেলের স্থান বিশেষ গুরুত্বপূর্ণ। কিন্তু এ রাজ্যে যে তৈলবীজ উৎপন্ন হয় তাতে এ রাজ্যের চাহিদার ভগ্নাংশ মাত্র পূরণ হয়। অন্য রাজ্য থেকে প্রচুর পরিমাণ তেল ও তৈলবীজ আমদানী করে এ রাজ্যের চাহিদা পূরণ করতে হয়। বলা বাহুল্য এই কারণে রাজ্য সরকারের পক্ষে ভোজ্য তেলের দামের উপর কঠোর নিয়ন্ত্রণ ব্যবস্থা চালু করা এবং বেসরকারী বন্টন ব্যবস্থাকে কার্যকরীভাবে সচল রাখা বর্তমান পরিস্থিতিতে নীতি হিসাবে বাস্তবানুগ নয়। যতদিন জাতীয় স্তরে এই নীতি গৃহিত ও রূপায়িত না হচ্ছে, ততদিন আমাদের চেষ্টা করে যেতে হবে বিকল্প ব্যবস্থার দ্বারা পরিস্থিতিকে সামাল দিতে ও পরিবর্তন সাধন করতে। পুষ্টিকর অথচ অপেক্ষাকৃত কম দামের তেল যথেষ্ট পরিমাণে সরকারী বন্টন ব্যবস্থায় সরবরাহ করা এই ব্যবস্থায় অন্যতম।

কেন্দ্রীয় সরকার গত কয়েক বছর যাবত বিদেশ থেকে অপেক্ষাকৃত কম দামে ভোজ্যতেল আমদানী করে রাজ্যগুলিকে বরাদ্দ করেছেন। আমদানী করা রেপসীড তেল ও আর.বি.ডি.পামতেল এই রাজ্যে সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে শহরে ও গ্রামে সরবরাহ করার ব্যবস্থা হয়েছে। মোটামুটিভাবে বলা যায় গত কয়েক বছর ধরে এই বরাদ্দের পরিমাণ অল্প অল্প করে বেড়েছিল। কিন্তু আমাদের চাহিদার বা বিপণন করার ক্ষমতা অনুযায়ী বরাদ্দ বাড়েনি। সম্প্রতি কেন্দ্রীয় সরকার এই রাজ্যের মাসিক বরাদ্দ ১২ হাজার টন থেকে কমিয়ে ১০ হাজার টন করেছিলেন। আবার ১৯৮৫ সনের এপ্রিল মাসের বরাদ্দ আরোও কমিয়ে ৯ হাজার টন করা হয়েছে। এর ফলে বন্টন ব্যবস্থার

পরিকল্পনা করা বা স্থিতিশীলতা রক্ষা করা দুরূহ হয়ে পড়েছে। আমরা এর প্রতিবাদ করেছি। তাছাড়া বরাদ্দ যা-ও বা হয়েছে এস. টি. সি প্রকৃত সরবরাহ নিয়মিতভাবে রাজ্যের সব এলাকায় করতে পারেনি। ফলে বিপণন ব্যবস্থা সুষ্ঠুভাবে গড়ে উঠতে পারছে না। সে ব্যবস্থা বার বার বাধা পাচ্ছে, হোঁচট খাচ্ছে। গত তিন বছরের বরাদ্দ ও সরবরাহের ছবিটা ছিল এই রকম ঃ

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮২ | ৭৫.৯ হাজার মেঃ টন | ৬৯.০ হাজার মেঃ টন |
| ১৯৮৩ | ৮৯.৪ হাজার মেঃ টন | ৭৭.৬ হাজার মেঃ টন |
| ১৯৮৪ | ১৩৬.৫ হাজার মেঃ টন | ১০৫.৭ হাজার মেঃ টন |

এ ছাড়াও হিন্দুস্থান ভেজিটেবল অয়েল কর্পোরেশন কর্তৃক ২ কেজি ও ৫ কেজির টিনে ১.০৪১ টন রেপসীড তেল সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে বিলি করা হয়েছে

খোলাবাজারের ব্যবসায়ীরা যাতে সুযোগ পেলেই কৃত্রিম অভাব সৃষ্টি করে মুনাফাবাজী না করতে পারে সে জন্য রেশন দোকান মারফত রেপসীড তেলের বন্টনকে নিয়মিত, সুশৃঙ্খল ও সুনিয়ন্ত্রিত করতে হবে। তার জন্য চাই যথেষ্ট পরিমাণ তেলের নিয়মিত নিশ্চিত যোগান। মনে রাখতে হবে যে অনিয়মিত সরবরাহের দরুন রাজ্যে প্রয়োজনীয় ভোজ্যতেল মজুত করা সুবিধা নেই এমনকি সাতদিন কেন্দ্রীয় সরবরাহ বন্ধ থাকলে রেশনের দোকানে তেল নিঃশেষ হয়ে যা। ফলে খোলাবাজারে তার একটা অশুভ প্রতিক্রিয়া দেখা দেয়। তাই কেন্দ্রের কাছে আমাদের দাবী প্রতি মাসে অন্ততঃ ১৫ হাজার টন তেলের বরাদ্দ সুনিশ্চিত করা এবং তা নিয়মিত ও সুনিয়ন্ত্রিত কার্যক্রম অনুসারে সরবরাহ করা যাতে সরকারী বন্টন ব্যবস্থা আরও সুদৃঢ় হয়।

মাননীয় সদস্যাগণের হয়ত স্মরণ আছে যে ১৯৮৩ সনের দ্বিতীয়ার্ধে খোলাবাজারে তেলের দামে একটা বিশেষ অস্থিরতা এসেছিল। সরকারী বন্টন ব্যবস্থায় তেলের যোগান সুনিশ্চিত করেই ভোজ্যতেলের দামের উর্ধ্বগতিকে রোধ করা গেছিল। ১৯৮৪ সনে দামের এই নিম্নগতি মোটামুটি বজায় ছিল। ১৯৮৪ সনের জুলাই থেকে ডিসেম্বর মাসগুলিতে খোলাবাজারে সরিষার তেলের দাম ১৯৮৩ সনের জুলাই থেকে ডিসেম্বর মাসগুলির তুলনায় কমই ছিল।

এ পর্যন্ত রেপসীড তেল এস.টি.সি.-এর গুদাম থেকে তোলার সময় থেকে শুরু করে একমাস পর্যন্ত সময় পাওয়া যেত দাম শোধের জন্য। এর জন্য কোন সুদ দিতে হতো না। এখন কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারের মতামতের মূল্য না দিয়ে এই সুযোগ প্রত্যাহার করে নিয়েছেন। এর ফলে তেল সরবরাহের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে যে সুযোগ সুবিধা দিতেন তা প্রত্যাহৃত হল। আমরা এর প্রতিবাদ করেছি এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই সুযোগ ফিরে পাওয়ার জন্য প্রচেষ্টা চালাচ্ছি।

**কেরোসিন তেল**

বর্তমান সামাজিক অর্থনৈতিক অবস্থায় কেরোসিনের প্রয়োজন আমাদের দেশে উত্তরোত্তর বৃদ্ধি পাচ্ছে। গৃহস্থালীতে এর ব্যবহার বেড়েছে। শিল্প প্রকল্পে এর প্রয়োজন বেড়েছে এবং কৃষিক্ষেত্রে এর উপযোগিতা প্রতিষ্ঠিত হয়েছে। ফলে কেরোসিনের চাহিদা বিগত দশকগুলির তুলনায় এখন অনেক বেশী।

বর্তমান অবস্থায় এ রাজ্যের কেরোসিনের মোট চাহিদা ৮০ হাজার মেঃ টনেরও বেশী। কেন্দ্রীয় সরকারের ১৯৮৩ সনের বরাদ্দ ছিল মাসে ৪০ হাজার মেঃ টনের মত। ১৯৮৪ সনে বরাদ্দ কিছুটা বৃদ্ধি করা হয়েছে। কিন্তু প্রয়োজনের তুলনায় তা নগণ্য। তার উপর প্রকৃত সরবরাহ মাঝে মাঝে ব্যহত হয়েছে নানা কারণে। চাহিদা ও প্রকৃত প্রাপ্তির মধ্যে এই ব্যবধান থাকার পরিস্থিতিতে যদি সরবরাহ সামান্য বিঘ্নিত হয় তাহলে অবস্থা স্বাভাবিকভাবেই অনুকূল থাকে না। বরাদ্দ ও সরবরাহ সম্পর্কে তথ্য মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি।

| | বরাদ্দ | প্রকৃত সরবরাহ |
|---|---|---|
| ১৯৮২ | ৪.৩৮ লক্ষ মেঃ টন | ৪.৪৪ লক্ষ মেঃ টন |
| ১৯৮৩ | ৪.৭৬ লক্ষ মেঃ টন | ৪.৭৬ লক্ষ মেঃ টন |
| ১৯৮৪ | ৫.২৭ লক্ষ মেঃ টন | ৫.২৭ লক্ষ মেঃ টন |

কেন্দ্রীয় সরকার বারে বারে কেরোসিন তেলের দাম বৃদ্ধি করে জনসাধারণকে আরও দুর্ভোগের মধ্যে ফেলেছেন।

**সিমেন্ট**

১৯৮২ সনের ফেব্রুয়ারী মাস থেকে কেন্দ্রীয় সরকার সিমেন্টের বিক্রয় ব্যবস্থার আংশিক নিয়ন্ত্রণ নীতি প্রবর্তন করেছেন। এর ফলে লেভিযুক্ত সিমেন্ট বাজারে বেশী দামে পাওয়া যাচ্ছে। সিমেন্ট উৎপাদনের একটা অংশ লেভি হিসাবে আদায় করে কেন্দ্রীয় সরকার কতকগুলি সুনির্দিষ্ট কাজের জন্য বিভিন্ন রাজ্য সরকারকে বন্টন করেন। রাজ্য সরকারের নিয়ন্ত্রিত সরবরাহের জন্য যে সিমেন্ট পাওয়া যায়, তা চাহিদার তুলনায় খুবই কম। তাছাড়া গত এক বছরের মধ্যেই লেভি সিমেন্টের বিক্রয়মূল্য কয়েকবার কেন্দ্রীয় সরকার বাড়িয়ে দিয়েছেন। ১৯৮২,১৯৮৩ ও ১৯৮৪ সনে যে লেভি সিমেন্ট বরাদ্দ ও সরবরাহ হয়েছে, তার হিসাব নিচে দেওয়া হল।

| | বরাদ্দ | সরবরাহ |
|---|---|---|
| ১৯৮২ | ৬.৮৩ লক্ষ মেঃ টন | ৪.৯২ লক্ষ মেঃ টন |
| ১৯৮৩ | ৫.৯৪ লক্ষ মেঃ টন | ৪.২৭ লক্ষ মেঃ টন |
| ১৯৮৪ | ৬.০৯ লক্ষ মেঃ টন | ৪.৩৭ লক্ষ মেঃ টন |

ন্যায্য দামে ভাল সিমেন্টের চাহিদা মেটানোর জন্য বিগত কয়েক বছর রাজ্য সরকার বিদেশ থেকে সিমেন্ট আমদানী করে বিতরণের ব্যবস্থা করেছিলেন। ১৯৮৩ সনে ৮১.১৭৩ মেঃ টন সিমেন্ট বিদেশ থেকে আমদানী করা হয়েছিল। কেন্দ্রীয় নীতি পরিবর্তনের ফলে ১৯৮৪ সনে বিদেশী সিমেন্ট আমদানী বাধাপ্রাপ্ত হয়। ১৮ হাজার ২শো ৩৭মেঃ টন বিদেশী সিমেন্ট ১৯৮৪ সনে আমদানী করা হয়েছিল।

সম্প্রতি কেন্দ্রীয় সরকার লেভি সিমেন্টের উপর ধার্য আবগারী শুল্ক বাড়ানোর ফলে লেভি সিমেন্টের বিক্রয় মূল্য আবার বাড়বে।

**পোড়া কয়লা**

দৈনন্দিন জীবনধারণের জন্য সাধারণ লোকের পক্ষে পোড়া কয়লা অত্যাবশ্যক পণ্য। কয়লার

খনিগুলি প্রধানত পশ্চিমবঙ্গের মধ্যে, অথবা পশ্চিমবঙ্গের সীমান্ত অঞ্চলে। কিন্তু কেন্দ্রীয় সরকারী সংস্থা কোল ইণ্ডিয়া লিমিটেডের ত্রুটিপূর্ণ নীতির ফলে ও তাদের দূরদৃষ্টির অভাবের জন্য পোড়া কয়লার সরবরাহের ব্যাপারেও পশ্চিমবঙ্গের জনসাধারণের দুর্গতির শেষ নাই। মাননীয় সদস্য গণের স্মরণ থাকতে পারে ১৯৮৩ সনের শেষ দিকে কয়লার উৎপাদন যথেষ্ট কমিয়ে দেওয়া হয়েছিল এবং একটা সংকটজনক পরিস্থিতির উদ্ভব হয়েছিল। তারপর কিছুদিন সরবরাহ কিছুটা উন্নতি হয়েছিল। কিন্তু তা বেশীদিন স্থায়ী হয়নি। ১৯৮৪ সনের মাঝামাঝি থেকে আবার সংকটজনক পরিস্থিতির উদ্ভব হয়। কোল ইণ্ডিয়া কর্তৃপক্ষ বার বার কয়লার সরবরাহ বাড়'বার প্রতিশ্রুতি দিয়ে তা ভঙ্গ করেন। সরবরাহ বিঘ্নিত হতে থাকে। সামান্য যা সরবরাহ হয় তা নিকৃষ্টমানের। দামের ব্যাপারেও সাধারণ লোক অভিযোগ করতে থাকে অবশেষে সরবরাহ সামান্য কিছু বৃদ্ধি পেয়েছে কিন্তু তা চাহিদার তুলনায় নগণ্য।

এই সমস্যা নিরসনের জন্য আমরা কেন্দ্রীয় সরকার সহ কোল ইণ্ডিয়া লিমিটেড এবং ইস্টার্ণ কোল ফিল্ডস লিমিটেডের সাছে বার বার জোরালো প্রতিবাদ জানাচ্ছি এবং উপযুক্ত ব্যবস্থা অবলম্বনের জন্য দাবী জানাচ্ছি।

এই রাজ্যের পোড়া কয়লার চাহিদার পরিমাণ মাসিক প্রায় দেড় লক্ষ মেঃ টন। মাননীয় সদস্যদের অবগতির জন্য বরাদ্দ ও প্রকৃত সরবরাহের তথ্য সভায় পেশ করছি।

| | বরাদ্দ (টন) | সরবরাহ (টন) |
|---|---|---|
| ১৯৮২ | ১৩ লক্ষ ৪৬ হাজার ৬ শত | ৭ লক্ষ ৬৬ হাজার ৪ শত |
| ১৯৮৩ | ৮ লক্ষ ১ হাজার ৬ শত | ৪ লক্ষ ৬৪ হাজার ৫ শত |
| ১৯৮৪ | ৭ লক্ষ ৫৭ হাজার | ৬ লক্ষ ১২ হাজার ৯ শত |

**রান্নার জন্য তরল পেট্রোলিয়াম গ্যাস (এল. পি. জি)**

শহরে এবং শহরতলীতে রান্নার জ্বালানী হিসাবে আজকাল এল. পি. জি. গ্যাস মধ্যবিত্ত এবং স্বল্পবিত্তের মধ্যে জনপ্রিয়তা লাভ করেছে। বায়ু দূষণ রোধের জন্যও এর একটা বিশেষ ভূমিকা আছে। যদিও এই গ্যাসের উৎপাদন ও সরবরাহ কেন্দ্রীয় সরকারের সংস্থা দ্বারা পরিচালিত ও নিয়ন্ত্রিত, সিলিন্ডারে গ্যাস সরবরাহ ও বিতরণ ব্যবস্থা নিয়ে মাঝে মাঝেই ক্ষোভ দেখা দেয় ও অভিযোগ আসে। বেসরকারী প্রতিষ্ঠানের মারফৎ এইগুলি বিতরিত হয়। বিভিন্ন স্তরে দুর্নীতি, অসাধুতা ও মুনাফাবাজীর জন্য প্রায়ই কৃত্রিম সংকট সৃষ্টির চেষ্টা করা হয়। এইগুলি রোধ করার জন্য ও জনসাধারণের মধ্যে সরবরাহ অব্যাহত রাখার জন্য খাদ্য ও সরবরাহ দপ্তর সংশ্লিষ্ট কর্তৃপক্ষের সাথে যোগাযোগ করে সুনির্দিষ্ট ব্যবস্থা ইতিমধ্যেই গ্রহণ করেছেন। এর ফলে সরবরাহের উন্নতি দেখা যাচ্ছে।

**অন্যান্য বিশেষ নিত্যপ্রয়োজনীয় দ্রব্যসামগ্রী**

উপরে যেসব ভোগ্যপণ্যের আলোচনা করা হোল এ ছাড়াও কতগুলি নিত্যপ্রয়োজনায় জিনিস, রাজ্য সরকার রেশনের দোকান মারফৎ তুলনামূলকভাবে কম দামে জনসাধারণের মধ্যে সুষমভাবে বন্টন করে যাবার চেষ্টা করে যাচ্ছেন। মাননীয় সদস্যদের অবগতির জন্য গত বছরে এই সব সামগ্রী কি পরিমানে সরবরাহ করা হয়েছে, তার একটা হিসাব পেশ করছি।

| | |
|---|---|
| ডাল | ৪,০৫৩ কুইন্টাল |
| গুঁড়া হলুদ | ৪,৩৭৯ কুইন্টাল |
| খাতা | ৫৮ লক্ষ ১১ হাজার পিস |
| দেশলাই | ১০ লক্ষ ১ হাজার পিস |
| মোমবাতি | ৭ লক্ষ ৪৯ হাজার পিস |
| গায়ে মাখার সাবান | ৪৪ লক্ষ ৫৮ হাজার পিস |
| কাপড় কাচার সাবান | ১ কোটি ৩৩ লক্ষ ৭৮ হাজার পিস |

**খাদ্য কর্পোরেশনের কাজ অধিগ্রহণ**

মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, বিগত ১৯৬৬ সন থেকে রাজ্য সরকার রাজ্যের ধান, চাল ও গমের আভ্যন্তরীণ সংগ্রহ, সংরক্ষণ ও বনটনের দায়িত্ব একটি চুক্তির ভিত্তিতে ভারতীয় খাদ্য কর্পোরেশানের উপর ন্যস্ত করেন। রাজ্য সরকার ১৯৮১ সনের ১লা এপ্রিল থেকে হস্তান্তবিত দায়িত্ব পুনর্গ্রহণের সিদ্ধান্ত নেন এবং এই সিদ্ধান্ত মুখ্যমন্ত্রী ঘোষণা করেন। কিন্তু কেন্দ্রীয় সরকার শেষ মুহূর্তে মত পরিবর্তন করায় হস্তান্তর স্থগিত থাকে। রাজ্য সরকার এই দায়িত্ব গ্রহণ করার জন্য নীতিগতভাবে সংকল্পবদ্ধ এবং তার জন্য লাগাতার প্রস্তুতি নিয়ে চলেছেন। এই সিদ্ধান্ত ত্বরান্বিত করার আলোচনা কেন্দ্রীয় সরকারের সাথে চলছে।

**পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা**

মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে, খাদ্য ও সরবরাহ দপ্তরের অধীনে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ সংস্থা গঠিত হয়েছিল কতকগুলি নির্ধারিত অত্যাবশ্যক পণ্য সংগ্রহ করে ন্যায্যমূল্যে তা সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে জনসাধারণের কাছে পৌছে দেবার উদ্দেশ্যে। গত কয়েক বছরে এই সংস্থার কাজকর্ম উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। এই অগ্রগতির চেহারা নীচে দেওয়া গত কয়েক বছরের "টার্ণ ওভারের" তথ্য থেকে পরিষ্কার হবে ঃ

| | |
|---|---|
| ১৯৭৯-৮০ | ৬৮.৬৫ কোটি টাকা |
| ১৯৮০-৮১ | ১০০.০০ কোটি টাকা |
| ১৯৮১-৮২ | ১১৯.৪৮ কোটি টাকা |
| ১৯৮২-৮৩ | ১০০.১১ কোটি টাকা |
| ১৯৮৩-৮৪ | ১৩৭.২৩ কোটি টাকা |

১৯৮২-৮৩ সনে আয়কর সমেত অন্যান্য কর দেওয়ার পর সংস্থার লাভ হয়েছিল ১ কোটি ৭০ লক্ষ টাকা। ১৯৮৩-৮৪ সনে সংস্থার লাভের এই পরিমাণ হয়েছে প্রায় ১ কোটি ১৯ লক্ষ টাকা।

আগামী বছরের এই সংস্থার কর্মসূচীর মধ্যে আছে চাল, ডাল, ভোজ্যতেল, সিমেন্ট ও লবণ সংগ্রহ ও সুষম বন্টন। রেপসীড তেল বন্টনের অঙ্গ হিসাবে একটি প্যাকিং প্ল্যান্ট ইউনিট এবং একটি তৈল শোধনাগার এই সংস্থা পরিচালনা করছেন।

### সংশোধিত রেশন এলাকায় ব্যক্তিগত রেশন কার্ড প্রবর্তন

সংশোধিত রেশন এলাকায় পারিবারিক রেশন কার্ডের পরিবর্তে ব্যক্তিগত রেশন কার্ড প্রবর্তনের কর্মসূচী আগেই নেওয়া হয়েছিল। গ্রাম পঞ্চায়েত ও পৌর সভার সহযোগিতায় এই কাজ এখন অনেকদূর অগ্রসর হয়েছে। বলা যায় কাজটি এখন পরিপূর্ণ সমাপ্তির দিকে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, আংশিক রেশন এলাকায় গত ফেব্রুয়ারী মাসের শেষ পর্যন্ত ৪ কোটী ৬৯ লক্ষ নতুন রেশন কার্ড বন্টন করা হয়েছে। প্রায় ষোল হাজার আংশিক রেশন দোকানের মধ্যে ১৫.১০২টি রেশন দোকানের গ্রাহকদের পারিবারিক রেশনকার্ডের পরিবর্তে ব্যক্তিগত রেশন কার্ড দেওয়া হয়েছে।

### উপদেষ্টা সমিতি

সম্প্রতি প্রত্যেক জেলা পরিষদ এবং পঞ্চায়েত সমিতির স্তরে "খাদ্য ও সরবরাহ স্থায়ী সমিতি" এবং পৌরসভার স্তরে "ফুড অ্যান্ড এসেনসিয়াল কমোডিটিস সাপ্লাই স্ট্যাণ্ডিং কমিটি" গঠন করে সরকারী নির্দেশ নামা জারী করা হয়েছে। বিভিন্ন স্তরের জনপ্রতিনিধি ও সরকারী কর্মচারীদের নিয়ে এই সব সমিতি গঠিত হয়েছে। এই সমিতিগুলি গঠনের উদ্দেশ্য হলো সংশোধিত রেশন এলাকায় এবং পুরসভা অঞ্চলগুলিতে সরকারী বন্টন ব্যবস্থার মাধ্যমে যে চাল, গম, চিনি এবং অন্যান্য নিত্যপ্রয়োজনীয় অত্যাবশ্যক পণ্য বিক্রি করা হয়, তা যাতে সুচারুরূপে সম্পন্ন করা হয়, তা দেখা, রেশন কার্ড বন্টন ও বাতিল করার ব্যাপারে উপদেশ ও নেতৃত্ব দেওয়া এবং বন্টন ব্যবস্থার জন্য যেসব ব্যবসায়ী ও ঠিকাদার নিয়োগ করতে হয়, তাদের নিয়োগের বিষয়ে পরামর্শদান। এই কমিটিগুলি কাজ করতে শুরু করেছে এবং সরকারী বন্টন ব্যবস্থা গণমুখী হচ্ছে।

### দুর্নীতি দমনে প্রশাসনিক ব্যবস্থা

দুর্নীতি দমনের অন্যতম ব্যবস্থা হিসাবে ভুয়া কার্ড খুঁজে বের করে তাকে বাতিল করার প্রশাসনিক অভিযান অব্যাহত রয়েছে। বিধিবদ্ধ রেশন এলাকায় ১৯৮৩ সনে প্রায় সাড়ে তিন লক্ষ রেশন কার্ড বাতিল করা হয়েছিল। ১৯৮৪ সনে এই সংখ্যা হয়েছে প্রায় ২ লক্ষ ২৬ হাজার। কালোবাজারী ও মজুতদারীর জন্য কঠোর শাস্তি বিধান করতে রাজ্যসরকার কৃতসংকল্প। প্রচলিত আইনের সহায়তায় ১৯৮৪ সনে ১,২০৬টি মামলা দায়ের করা হয়েছে এবং ১,৪২৪ জন অভিযুক্ত ব্যক্তিকে গ্রেপ্তার করা হয়েছে। ১৯৮৪ সনে পুলিশ কর্তৃক আটক দ্রব্যের মূল্য ছিল ১.৬৫ কোটি টাকা। অত্যাবশ্যক পণ্য (বিশেষ ব্যবস্থা) আইন ১৯৮১ অনুসারে গঠিত রাজ্যের ২৪টি বিশেষ আদালতে এই সব মামলার বিচার হয়ে চলেছে। উপদেষ্টা সমিতিগুলি দুর্নীতি দমনের ব্যাপারে জেলা কর্তৃপক্ষকে সাহায্য করে চলেছে।

একথা অবশ্যই স্মরণ রাখতে হবে বর্তমান সমাজব্যবস্থায় দুর্নীতি, কালোবাজারী সম্পূর্ণভাবে দমন করা সম্ভব নয়। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, কেন্দ্রীয় বাজেটে ক্রমাগত মুদ্রাস্ফীতি, খাদ্যশস্যের ভরতুকীর পরিমাণের অপ্রতুলতা, ইস্পাতজাত সমস্ত দ্রব্য, পেট্রোল, ডিজেল, কেরোসিন, চিনি, সিমেন্ট ইত্যাদির ক্রমাগত মূল্যবৃদ্ধি এবং রেলের মাশুলের হার বাড়ানোর জন্য ভারতের অন্যান্য রাজ্যের মতো পশ্চিমবঙ্গেও খাদ্যশস্য ও অন্যান্য নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর নিয়ন্ত্রণ মূল্য স্থিতিশীল রাখা যাচ্ছে না, সেইজন্য বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের কাছে দাবী রেখেছে যে, ১৪ টি নিত্য প্রয়োজনীয় জিনিসের সর্বভারতীয় একদর বেঁধে দিতে হবে এবং সর্বভারতীয় ক্ষেত্রে সংগ্রহ ও বন্টন ব্যবস্থা গড়ে তুলতে হবে। এর জন্য প্রয়োজনীয় ভরতুকী কেন্দ্রীয় সরকারকে দিতে হবে।

একমাত্র এই ব্যবস্থার মাধ্যমেই নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর উর্দ্ধমুখী মূল্য রোধ করা সম্ভব এবং জনসাধারণের ক্রয় ক্ষমতার মধ্যে রাখা সম্ভব।

সর্বশেষে একথা মনে রাখা দরকার যে, সমগ্র ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গই একটি রাজ্য যেখানে সমস্ত জনসাধারণের জন্য এত বিরাট ও ব্যাপকভাবে সরকারী বন্টন ব্যবস্থা কার্যকরী রয়েছে। এত বৃহৎ কর্মকাণ্ডের ক্ষেত্রে যে ত্রুটি-বিচ্যুতি আছে তা দূর করতে সরকারীভাবে আমরা সচেষ্ট আছি। কিন্তু এই ব্যবস্থার মধ্যে দিয়ে জনসাধারণকে আরও বেশী সুযোগ-সুবিধা দেওয়ার জন্য শুধুমাত্র সরকারী উদ্যোগই যথেষ্ট নয়। একে অটুট রাখতে সরকারী, বেসরকারী ও সর্বস্তরের জনগণের উদ্যোগ গড়ে তোলা দরকার।

**Mr. Speaker :** There are 16 cut motions on Demand No. 54 by Shri Kashinath Misra and there is one cut motion on Demand No. 43 by Shri Subrata Mukherjee. But as the members are not present the cut motions are not moved and not taken into consideration. Now Shri Deba Prasad Sarkar.

**শ্রী দেব প্রসাদ সরকার :** স্যার, আমরা এখনও বাজেট ভাষণের বই পাইনি।

**মিঃ স্পীকার :** ঠিক আছে, আপনি বলুন, বই দিয়ে দিচ্ছে।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বই যখন এখনও দেওয়া হয়নি, তখন রিসেস করে দিলে ভাল হয়, রিসেসের পর আরম্ভ করলে ভাল হয়।

**মিঃ স্পীকার :** আচ্ছা ঠিক আছে, এখন বিরতি,আবার আমরা ৩টের সময় মিলিত হবো।

**After adjournment**

**[3.00 – 3.10 p.m.]**

**শ্রী রাধিকা রঞ্জন প্রামানিক :** মিঃ স্পীকার স্যার, ২৪ পরগণার মগরাহাট গঞ্জে পানীয় জল সরবরাহের জন্য একটি গভীর নলকূপ আছে এবং তার সঙ্গে একটি জলাধার রয়েছে। প্রায় দুবছর হলো তার পায়াগুলি থেকে সিমেন্ট, প্লাষ্টার সব ঝরে শুধু লোহাগুলি খাড়া হয়ে রয়েছে। প্রায় দুবছর ওটি এ্যাবাণ্ডান্ট হয়ে রয়েছে। প্রায় ৭/৮ মাস আগে একটি গণদরখাস্ত মাননীয় মন্ত্রী শ্রী কমল গুহ মহাশয়ের কাছে দেওয়া হয়েছিল, তাতে জনসাধারণের দাবী ছিল যে অবিলম্বে ঐ জলাধার মেরামত করা হোক, না হলে ওটা যে কোন সময় পড়ে যেতে পারে। ওর পাশে গ্রাম পঞ্চায়েত অফিস রয়েছে, দোকান রয়েছে, বিড়ির কারখানা রয়েছে এবং বাচ্ছাদের খেলার মাঠ রয়েছে। ৭/৮ মাস ধরে বলা সত্ত্বেও মেরামত তো দূরের কথা একটা ইনসপেকসান পর্যন্ত হয়নি। গতকাল মগরাহাটের জনসাধারণ আমাকে ঘেরাও করে ভারচুয়ালী আমাকে বলে যে ওটা মেরামত করতে হবে না, ভেঙ্গে দিন, ভেঙ্গে না দিলে যে কোন মূহুর্তে এ্যাক্সিডেন্ট হতে পারে। মিঃ স্পীকার স্যার, মানুষের প্রাণহানি ঘটবার আগে ওটার একটা ব্যবস্থা করা দরকার। ঘটনাটি অত্যন্ত জরুরী, যাতে মাননীয় মন্ত্রী কমল গুহ মহাশয় অবিলম্বে একটা ব্যবস্থা গ্রহণ করেন সেজন্য আমি এ সম্বন্ধে আপনার নিকট এই বক্তব্য রাখলাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্য এবং সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী তাঁর যে বাজেট এখানে পেশ করেছেন সেই খাদ্য বাজেটের উপরে বিতর্কে অংশগ্রহণ করতে গিয়ে আমি প্রথমেই যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে যে বামফ্রন্ট সরকার দু-দুবার রাজ্যের

সরকারী ক্ষমতায় অধিষ্ঠিত হলেন। কিন্তু খুবই দুর্ভাগ্যের বিষয় যে তাঁরা পশ্চিমবঙ্গের জনগণের জন্য একটা সুষ্ঠু খাদ্যনীতি গ্রহণ করতে পারলেন না। এটা আমি বলতে বাধ্য হচ্ছি। খাদ্যসমস্যা হচ্ছে রাজ্যের জনগণের প্রধান ও মৌলিক সমস্যা। সেই সমস্যাটি নিরসনের ক্ষেত্রে সরকারের এই ঔদাসিন্য অত্যন্ত উদ্বেগজনক। কারণ খাদ্যসমস্যা সমাধানের ক্ষেত্রে আমি যেটা বুঝেছি যে সরকার যদি একটা জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে তাঁদের খাদ্যনীতি পরিচালনা করতে চান তাহলে মূলতঃ তিনটি বিষয়ের প্রতি তাঁদের নজর দেওয়া দরকার।

প্রথমটি হচ্ছে খাদ্যশস্যের উৎপাদন, দ্বিতীয়টি হচ্ছে - সেই খাদ্যশস্য যথাযথভাবে সংগ্রহ করা এবং তৃতীয়টি হচ্ছে - তার সুষ্ঠ বিলি বন্টনের ব্যবস্থা করা। একথা ঠিক যে, পশ্চিমবঙ্গকে ১৯৬৫ সাল থেকে খাদ্যের জন্য কেন্দ্রের উপর এবং অন্যান্য উদ্বৃত্ত রাজ্যগুলির উপর নির্ভর করে আসতে হচ্ছে। কিন্তু এটা যে একটা এ্যাবসলিউটলি অপরিবর্তনীয় অবস্থা- এই রকমভাবে নেবার অবকাশ আছে বলে আমি মনে করি না। আজকে রাজ্যে খাদ্যশস্যের যে ঘাটতি, সেই ঘাটতি পূরণ করবার ন্যায্য দাবী নিয়ে বামফ্রন্ট সরকার কেন্দ্রের কাছে যাবে এবং এ-বিষয়ে দাবী তুলবার ন্যায্য অধিকার তাঁর আছে। কিন্তু সাথে সাথে আংশিকভাবে হোলেও এই নির্ভরশীলতা যাতে কমিয়ে আনা যায়, যাতে খাদ্যে স্বয়ংসম্পূর্ণতার দিকে এগিয়ে যাওয়া যায় তার জন্য পজেটিভ, সিনসিয়ার পদক্ষেপ নেওয়া দরকার এবং প্রতিটি শুভবুদ্ধিসম্পন্ন মানুষই এটা আশা করেন। কিন্তু পশ্চিমবঙ্গে খাদ্যশস্য উৎপাদনের যে ষ্ট্যাটিসটিক্স আমরা দেখতে পাচ্ছি, সেই ষ্ট্যাটিসটিক্স থেকে কিন্তু একটি এমন কিছু উজ্জ্বল, উল্লেখযোগ্য চিত্র উদঘাটিত হচ্ছে না যার থেকে বলতে পারি, এই সরকার খাদ্য উৎপাদনের ক্ষেত্রে কতকগুলি পজিটিভ পদক্ষেপ নিয়েছেন। যদিও ১৯৮৩-৮৪ সালে উৎপাদন কিছু বেড়েছে, কিন্তু সার্বিক যে চিত্র আমরা দেখছি সেটা হতাশাব্যঞ্জক। পশ্চিমবাংলায় উৎপাদন হয়েছে - ১৯৭৭-৭৮ সালে ৮৯.৭০ লক্ষ টন, ১৯৭৮-৭৯ সালে ৮০.৪৪ লক্ষ টন, ১৯৭৯-৮০ সালে ৭০.৬২ লক্ষ টন, ১৯৮০-৮১ সালে ৮২.৮২ লক্ষ টন, ১৯৮১-৮২ সালে ৬৫.৭৯ লক্ষ টন, ১৯৮২-৮৩ সালে ৫৮.৫১ লক্ষ টন, ১৯৮৩-৮৪ সালে ৯১.৭০ লক্ষ টন এবং ১৯৮৪-৮৫ সালে এর কাছাকাছি বোধ হয় হবে। এর থেকে দেখতে পাচ্ছি যে, ১৯৭৭-৭৮ উৎপাদন হয়েছিল ৮৯.৭০ লক্ষ টন অর্থাৎ প্রায় ৯০ লক্ষ টন, এক্ষেত্রে কেবলমাত্র ১৯৮৩-৮৪ সালে ঐ রেকর্ড ব্রেক করেছে। অর্থাৎ উল্লেখযোগ্য অগ্রগতির দাবী খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে করতে পারা যাচ্ছে না। যদিও কিছু কিছু প্রাকৃতিক প্রতিকূলতা ছিল - খরা, বন্যা ছিল, কিন্তু সেটাই একটা এক্সকিউজ নয়। আজকে লেফট ফ্রন্ট গভর্ণমেন্ট খাদ্যশস্য উৎপাদনের ক্ষেত্রে বা খাদ্যে স্বয়ং সম্পূর্ণতা লাভের ক্ষেত্রে ক্লেম করতে পারেন না যে, তাঁরা কতগুলি পজিটিভ মেজার এক্ষেত্রে নিয়েছেন। যেখানে ১৯৭৭-৭৮ সালে খাদ্যশস্যের উৎপাদন হয়েছিল ৮৯.৭০ লক্ষ টন, সেখানে ১৯৮৪-৮৫ সালে এসে সেটা দুই -এক লক্ষ টন মাত্র বেড়েছে। এটা আট বছরের তুলনায় একটা উল্লেখযোগ্য কথা নয়। আজকে যদি অন্য দৃষ্টিভঙ্গী নিয়ে, কৃষিতে মোনো ক্রপ সিস্টেমের জায়গায় মাল্টি ক্রপ সিষ্টেম প্রবর্তন করার সঙ্গে যদি সেচের সেইভাবে উন্নতি করতাম, সেচের জল দিতাম- আজকে খরা, বন্যায় ভ্যাগারিজ অফ মনসুন- এর উপর নির্ভর করতে হবে এটা আশা করা যায় না। -- খরা, বন্যা প্রতিরোধ কার্যকরী ব্যবস্থা নিতে পারতাম তাহলে কৃষির চেহারা অন্যরূপ হত। কিন্তু আজ পর্যন্ত সেইসব ব্যবস্থা কিছুই নিতে পারলাম না।

**[3.10–3.20 p.m.]**

সেচের উন্নতি যেভাবে করা উচিত ছিল উল্লেখযোগ্যভাবে সেই রকম কিছু উন্নতি হয়নি। এটা যদি ঠিকভাবে করা যেত তাহলে উৎপাদন কিছু বাড়ানো যেত। সামগ্রিক দৃষ্টি ভঙ্গী নিয়ে এটা করা হয়নি। কৃষির উন্নতির ক্ষেত্রে ভূমিসংস্কারের একটি বিরাট অবদান আছে। ভূমিসংস্কার করে যে সমস্ত

উদ্বৃত্ত জমি, বাড়তি জমি সরকারে হাতে ন্যস্ত হয়েছে সেই ন্যস্ত জমির পরিমাণ হল সাড়ে সাত লক্ষ বিঘা। সেই জমি দরিদ্র চাষী, ভূমিহীন কৃষক এবং গরীব জনসাধারণের মধ্যে বিলি বন্টন করা উচিত। এটা করলে কৃষি উৎপাদন বাড়ত।

(এ ভয়েস ঃ ভূমিসংস্কারের ক্ষেত্রে তো ইনজাংসান পড়ছে।)

আমি ইনজাংসান বাদ দিয়েই এই হিসাবটা দিচ্ছি। এই সমস্ত পদক্ষেপ নিলে উৎপাদন কিছুটা বাড়ত। খাদ্য সমস্যা সমাধানের ক্ষেত্রে যে বন্টন ব্যবস্থা আছে সেই ক্ষেত্রে আমরা জানি একটা পুঁজিবাদী ব্যবস্থা চালু করে রাখা হয়েছে। শুধু উৎপাদন বৃদ্ধি করলেই খাদ্য সমস্যার সমাধান হতে পারে না। যদি না কালোবাজারীস জোতদার, মজুতদারদের এবং বড় ব্যবসায়ীদের শক্ত হাতে দমন করা যায় তাহলে খাদ্য সমস্যার সমাধান করা যাবে না। ফলে সেই ক্ষেত্রে সরকারের দরকার ছিল কালোবাজারী, জোতদার ও মজুতদার এবং বড় ব্যবসায়ীদের কাছ থেকে সমস্ত নিয়ন্ত্রণ কেড়ে নেওয়া, বামপন্থীদের এই দাবীই হওয়া উচিত। এখানে ব্যক্তিগত ব্যবসা করতে না দিয়ে স্টেট ট্রেডিং-এর ব্যবস্থা করা দরকার এবং অল আউট স্টেট ট্রেডিং করা দরকার। প্রফুল্ল সেনের আমলে গণ আন্দোলনের চাপে পড়ে স্টেট ট্রেডিং প্রথা চালু হয়। কিন্তু আজকে বামফ্রন্ট সরকারের আমলে একেবারে সেটা ভেঙ্গে পড়েছে। এখন এখানে আপনারা অবাধ সুযোগ করে দিয়েছেন। সরকারের হাতে যে আইন আছে , এসেনসিয়াল কমোডিটিজ এ্যাক্ট - অত্যাবশকীয় ভোগ্যপণ্য আইন - সেই আইনকে কঠোর ভাবে ব্যবহার করা হচ্ছে না চাষীদের স্বার্থে। বামফ্রন্ট সরকারের অগে কংগ্রেস আমলে যারা জমিদার-জোতদার, চোরাকারবারী এবং মহাজনদের সাপোর্ট করে তারাও গণ-আন্দোলনের চাপে পড়ে লেভি ধার্য করেছিল। কিন্তু এই বামফ্রন্ট সরকারের আমলে জমিদার, জোতদার, চোরাকারবারীদের কাছ থেকে লেভি নেওয়া পর্যন্ত তুলে দিয়েছেন। মিল মালিকদের কাছ থেকে যে লেভি পাওয়া যেত তার হারও কমিয়ে দেওয়া হয়েছে। বর্তমানে চোরাকারবারী, জোতদার, মজুতদারদের একটা অবাধ রাজত্ব করা হয়েছে। মানুষের খাদ্য নিয়ে তারা যাতে ছিনিমিনি খেলতে পারে সেইরকম একটা ব্যবস্থা করা হয়েছে। এই সরকার আইন থেকে দূরে থেকে এই সব ব্যবস্থা করছেন। খাদ্য সংগ্রহের ক্ষেত্রে রাজ্য সরকারের একটা মিনিমাম লক্ষমাত্রা থাকা উচিত। অন্ততপক্ষে সরকারী বন্টন ব্যবস্থা অব্যহত রাখার জন্য একটা লক্ষ মাত্রা থাকা উচিত। কেন্দ্রীয় সরকারের সরবরাহের উপর নির্ভরশীল না হয়ে - যদিও কিছুটা কেন্দ্রের সরবরাহের উপর নির্ভর করতে হয়

রাজ্যের নিজস্ব একটা সংগ্রহের লক্ষমাত্রা থাকা উচিত। - কিন্তু সেখানে আমরা দেখলাম একটা মিজাবেবেল পারফর্মেন্স দেখানো হয়েছে। এবারে মাননীয় খাদ্যমন্ত্রী তাঁর বর্ক্তব্য যেটা বলেছেন সেটা হল ১ লক্ষ টন। এটা কি একটা টারগেট হলো? প্রফুল্ল সেনের আমলে এই লক্ষমাত্রা ছিল ৫ লক্ষ টন। এতো বছর পার হয়ে যাবার পরও আপনারা টারগেট করছেন ১ লক্ষ টন! আগের থেকে একটা মিজারেবেল পারফর্মেন্স এখন দেখানো হচ্ছে। ফলে আজকে রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়ছে। শুধু তাই নয়, এখানে একটা অবাধ ব্যবসার সুযোগ করে দেওয়া হচ্ছে! এখানে কৃষক চাষী তারা তাদের ফসলের ন্যায্য মূল্যে দাম পায় না। এবারে আপনাদের বক্তব্যে চালের দাম বেঁধে দেওয়া আছে ১৩৭ টাকা, সেখানে ১১০-১০৫ টাকা করে জলের দামে চাষীদের বিক্রি করতে হচ্ছে।

সেখানেও আপনার কোনও এজেন্সি নেই। এফ. সি. আই. এর উপরেও আপনাদের কোন কন্ট্রোল নেই। আমরা জানি, এফ. সি. আই. তে অনেক ক্রুটি বিচ্যুতি আছে। সরকারের তরফে চাষীর ফসলের যে ন্যায্য দাম আছে, সেই মূল্য চাষী পায় না। ফসলের ন্যায্য মূল্য পাওয়ার ব্যাপারে কোন মেজার সরকারের তরফে নেই। যা কিছু ব্যবস্থা আছে বলে আমরা জানি, তা কেবলমাত্র কাগজে

কলমেই আছে। বিনয়বাবু মিটিং করে বলেছিলেন যে পঞ্চায়েতের মাধ্যমে এমপ্লয়মেন্ট দিয়ে চাষীর অভাবী বিক্রি বা ডিসট্রেস সেল বন্ধ করবেন। সরকার ন্যায্য দামে তাদের কাছ থেকে উৎপাদিত ফসল কেনার ব্যবস্থা করবেন এবং চাষীর অভাবী বিক্রি - চাষী কম মূল্যে যা বিক্রি করতে বাধ্য - বন্ধ করবেন। এ সবই আমরা কাগজে কলমে আছে দেখেছি। কিন্তু এর এফেকটিভিটি কিছু নেই। যার ফলে চাষী তার উৎপাদিত ফসলের ন্যায্য দাম পাচ্ছে না এবং এগুলো মজুতদার, কালোবাজারীদের ঘরে গিয়ে জমছে। সেই ফসলই আবার বছরের শেষে, সেই নিরন্ন চাষীকেই ২গুণ ৩গুণ দামে বাজার থেকে কিনতে হচ্ছে। রাজ্য সরকারের গৃহীত খাদ্য নীতির এই অবস্থা আমরা দেখছি। ভেজালের প্রশ্নে আসুন- খাদ্যে ভেজাল আজ সারা ভারতবর্ষের মধ্যেই আছে। কিন্তু এক্ষেত্রে যেটা বলতে চাই তা হচ্ছে, চোরাকারবারী, মজুতদার এবং অসাধু ব্যবসায়ীবা খাদ্যশস্য নিয়ে ভেজালের কারবার অবাধে চালিয়ে যাচ্ছে, গত বছর একটি প্রশ্নের উত্তরে মাননীয় উপস্বাস্থ্যমন্ত্রী রাজ্য সভায় এ বিষয়ে একটি তথ্য পরিবেশন করেছিলেন। তাতে দেখা যাচ্ছে যে, সারা ভারতবর্ষের মধ্যে ভেজালের ব্যাপারে পশ্চিমবঙ্গ শীর্ষস্থান অধিকার করেছে, বিশেষ করে এ ব্যাপারে কলকাতার স্থান সবার শীর্ষে রয়েছে বলে দেখা গেছে। তথ্যের মধ্যে বলা হয়েছিল যে, ৯৭টি খাদ্যবস্তু নমুনা পরীক্ষা করে কলকাতা মহানগরীতে ৯১ টি ভেজাল বলে প্রমাণ পাওয়া গিয়েছিল। সারা ভারতবর্ষের মধ্যে এটা একটা রেকর্ড। যার ফলে আমরা দেখছি, এখানে চোরাকারবারী, কালোবাজারী ও মজুতদাররা অবাধে রাজত্ব চালাচ্ছে। রেশন ব্যবস্থার কথায় আসা যায়। রেশন ব্যবস্থার ক্ষেত্রে দেখা যাচ্ছে, বেশীরভাগ সময়েই এটা ভেঙ্গে পড়ছে। তাছাড়া রেশনের মাধ্যমে যে সমস্ত সামগ্রী সরবরাহ করা হয়, তার বেশীরভাগই হিউম্যান কনজামশানের উপযোগী নয়। রেশন দ্রব্য মানুষের ব্যবহারের উপযোগী নয়। এই রকম একটা অবস্থা চলছে রেশন সামগ্রী সরবরাহ করার ব্যাপারে। গরীব মানুষ এবং সাধারণ মানুষ তাঁদের আর্থিক সামর্থ অনুযায়ী বেশী দাম দিয়ে খোলা বাজার থেকে জীবন ধারণের জন্য চাল, গম ইত্যাদি সামগ্রি কিনে খাওয়ার ক্ষমতা নেই। যার ফলে বাধ্য হয়েই এই সমস্ত অখাদ্য তাঁদের রেশনের মাধ্যমে সংগ্রহ করতে হয় এবং সেই ভাবেই জীবন নির্বাহ করতে হয়। অথচ এই অবস্থাব কোন সুরাহা নেই। কোন সুরাহা নেই বলেই আজ এই জিনিস অবাধে চলছে। এছাড়া রেশন ব্যবস্থা যতটুকুও আছে, সেটাও সুষ্ঠুভাবে পরিচালিত হয় না। পরিচালন ব্যবস্থার ক্ষেত্রে নানা রকম ক্রটি বিচ্যুতি, চরম দুর্নীতি চলছে। রেশন ডিলাররা অবাধে রেশন সামগ্রী নিয়ে দুর্নীতি চালিয়ে যাচ্ছে। অথচ সরকারের পক্ষ থেকে সেগুলো প্রতিহত করার কোন কার্যকরী ব্যবস্থা নেই। প্রতিহত করার কোন ব্যবস্থা না থাকার ফলে রেশন দোকানে যেটুকু মাল সাপ্লাই হচ্ছে, সেগুলো অবাধে পাচার হয়ে যাচ্ছে। রেশন কার্ড নিয়েও অবাধে দুর্নীতি চলছে। আমরা এ সম্বন্ধে বিভিন্ন সময়ে বিভিন্ন কাগজে দেখেছি। আমরা কাগজে বিভিন্ন সময় দেখি যে, এ্যাকচুয়ালি রেশন দোকানগুলিতে যে ধরণের রেশন সামগ্রী সরবরাহ করা হচ্ছে তা থেকে সরবরাহকৃত দ্রব্যের মান খুবই খারাপ। বাজারে যে ধরণের খাদ্যশস্য বিক্রি হতে দেখি, তার তুলনায় অত্যন্ত নিম্ন মানের। রেশন দোকানের সরবরাহকৃত সামগ্রী বাজারে বিক্রি করে দিয়ে বাজার থেকে সাব-স্ট্যাণ্ডার্ড মাল কিনে তা সাধারণ কনজিউমারদের মধ্যে বিলি-বন্টন করা হচ্ছে। এই সমস্ত সরবরাহকৃত দ্রব্যগুলি চেক করে ধরবার কোন ব্যবস্থাই নেই। কেরোসিন তেল যা সরবরাহ করা হচ্ছে, তারও এই রকম দুরাবস্থা চলছে। একথা অবশ্য আমি স্বীকার করি যে, কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে রাজ্য সরকারকে যে পরিমাণ সরবরাহ করার কথা, তা তাঁরা সরবরাহ করেন না। আপনার এই বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমি কিছু বলতে চাই না। আমিও মনে করি, [illegible] কিছু ঘাটতি এখানে আছে। কিন্তু যতটুকু পাওয়া যায়, সেটুকু কি সুষ্ঠুভাবে বন্টন করা হয় বলে আপনি দাবী করতে পারবেন? সেই তেল নিয়ে কোনভাবে চোরাকারবারী বা কালোবাজারী হচ্ছে না - এই রকম কথা বলতে পারবেন? আজ আমরা দেখছি সিমেন্ট নিয়ে অবাধে চোরাকারবার হচ্ছে। রান্নার

গ্যাসের ব্যাপারে দেখুন। এই গ্যাস নিয়েও চোরাকারবার ও কালোবাজারী হচ্ছে। হচ্ছে না কি ? ডিমাণ্ড যা আছে, তার তুলনায় সাপ্লাই অনেক কম। কিন্তু যতটুকু আছে, তা নিয়ে কি কালোবাজারী হচ্ছে না? অত্যাবশ্যক সামগ্রী নিয়ে রাজ্যের অভ্যন্তরে দিনের পর দিন চোরাকারবারী, কালোবাজারী চলছে। মানুষের মুখের গ্রাস নিয়ে সমানে এই জিনিস চলছে। এই জিনিস আপনাদের আমলে কমেছে - একথা আপনি কখনোই বলতে পারবেন না। বরং আমরা দেখছি, অবস্থা আরও খারাপের দিকে যাচ্ছে।

**[3.20 – 3.30 p.m.]**

এইগুলি বন্ধ করার জন্য আপনারা অন্তত একজিসটিং আইন যেগুলি আছে সেগুলি কঠোর হস্তে কার্যকরী করার ব্যবস্থা করুন। চোরাকারবারী, অসাধু ব্যবসায়ী, কালোবাজারীর বিরুদ্ধে সেগুলি প্রয়োগ করুন। কিছু কিছু রিপোর্ট বেরোয় যে এতগুলি ধরা হয়েছে কিন্তু আলটিমেটলি দেখা যায় সব ছাড়া পেয়ে গেছে। আমরা দেখেছি যে কিছু কিছু প্রশ্নোত্তরের সময় বলা হয়ে থাকে এতজন চোরাকারবারী ধরা পড়েছে কিন্তু দেখা যায় তারা পরে বেকসুর খালাস হয়ে যায়, দোষী অপরাধী হিসাবে শাস্তি পয়েছে এরকম সংখ্যা খুবই কম হয়। ফলেই আজকে সরকারের এই অবস্থা। আমরা যুক্তফ্রন্টের আমলে মজুতদারদের ক্ষেত্রে দেখেছি তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নিয়ে তাদের মজুত বাজেয়াপ্ত করে, তাদের বিরুদ্ধে চার্জসীট দেওয়া হোত, কিন্তু বর্তমানে সেই ধরণের কিছু ব্যবস্থা নেই। আজকে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের এই খাদ্যনীতি জনমুখী খাদ্যনীতি নয়, এটা জনবিরোধী খাদ্যনীতি। কংগ্রেস সরকার এ্যাকচুয়ালী যে খাদ্যনীতি অনুশরণ করে চলেছে, এখানে বামফ্রন্ট সরকারও সেই নীতি দ্বারা প্রভাবিত, কোন পরিবর্তন এর মধ্যে দেখা যাচ্ছে না। যার ফলে আজকে জনগণ এর বলি হচ্ছে। সুতরাং এই খাদ্যনীতি ডিপলি সাপোর্ট না করে এর তীব্র বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় খাদ্যমন্ত্রী বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে তাঁর বিভাগীয় যে ব্যয় বরাদ্দ উৎথাপন করেছেন আমি তাঁকে পরিপূর্ণ সমর্থন করতে গিয়ে কয়েকটি কথা আপনার সামনে বলতে চাই। আমি তাঁর বাজেট বক্তৃতা পড়েছি এবং তার থেকে এটা পরিষ্কার হয়েছে যে এখানে যে বন্টন ব্যবস্থা আছে তাতে কেন্দ্রীয় সরকার নানা ধরণের বাধা সৃষ্টি করছে, ফলে চাহিদা অনুযায়ী সরবরাহ করা যাচ্ছে না। আজকে নানা বাধার ফলে বারে বারে অস্বস্তিকর পরিস্থিতির সৃষ্টি হচ্ছে। আপনি জানেন যে কেন্দ্রীয় সরকার শুধু সমস্ত সরবরাহের উপর হস্তক্ষেপ করেছেন তাই নয়, খুশীমত জিনিষপত্রের দাম বাড়িয়েছে এবং রাজ্য সরকারের উপর চাপ সৃষ্টি করেছে। আমি তাই বিভাগীয় বিতর্কে অংশগ্রহণ না করে কেন্দ্রকে দায়ী করতে পারতাম যেমন আমাদের বিরোধী দলের বক্তার বক্তব্য শুনে মনে হল বুঝে হোক আর না বুঝে হোক সমস্ত দায় রাজ্য সরকারের উপর চাপিয়েছেন, কেন্দ্রের বিষয়ে এদের কোন বক্তব্য নেই। তিনি কংগ্রেসের প্রতিনিধি হিসাবে এখানে ভালো কাজ করেছেন। প্রফুল্ল সেন মহাশয়ের অবস্থা থেকে শুরু করে আজ পর্যন্ত যা বন্টন হয়েছে তিনি তার বক্তৃতা করে গেলেন। তিনি বললেন কংগ্রেসের আমলে বন্টন ব্যবস্থা ভালো ছিল, আজকে যদি কংগ্রেসী বন্ধুরা থাকতেন তাহলে দেবপ্রসাদবাবু এখানে যা বলেছেন তাতে খুশী হতেন। তিনি খাদ্যব্যবস্থায় যে অসুবিধা দেখা যাচ্ছে তার জন্য রাজ্য সরকারকে দায়ী করেছেন কোন ক্ষেত্রেই কেন্দ্রের কথা বলেননি। আমিও আপনাদের এই কথা বলি যে আপনাদের আর কখনোও ক্ষমতায় আসতে হবে না, বিগতকালে ক্ষমতায় ছিলেন তখন আপনারা কি বলতেন?

১৯৭৫ সালের ফেব্রুয়ারী মার্চ মাসের বাজেট অধিবেশনে যে বিবরণী তা থেকে একটু পড়ে

শোনাচ্ছি। এখানে বলছেন - কেন্দ্রীয় সরকার এই রাজ্যে চাল ও গমের মাসিক বরাদ্দ অনেকাংশে হ্রাস করায় স্বীকৃত হার অনুযায়ী চাল ও গম সরবরাহ করা হচ্ছে না। চিনির ক্ষেত্রেও এইরূপ। চাল, গম ও চিনি তিনি প্রকৃত সরবরাহের প্রাপ্যতার উপর সম্পূর্ণ নির্ভরশীল। এই রাজ্যে খাদ্য দ্রব্যের অপ্রতুলতা পূরণের জন্য রাজ্য সরকারের চাহিদা অনুযায়ী সরবরাহের জন্য কেন্দ্রীয় সরকারকে বার বার অনুরোধ করে এসেছেন। এই ঘাটতি পূরণ না হওয়া পর্যন্ত স্বীকৃত হারে চাল, গম, চিনি লেভী দেওয়া সম্ভব নয়। এটা ভল্যুম ৫৮, নং -১, পেজ ৪৮৬- তে বলেছেন তৎকালীন খাদ্যমন্ত্রী যিনি আজকের বিধানসভার সভ্য প্রফুল্ল কান্তি ঘোষ। ১৯৭৫ সালের ৪ঠা মার্চ তারিখের বাজেট বই থেকে আর একটা পড়ে শোনাচ্ছি যেটা একজন কংগ্রেস সদস্য বলেছিলেন। এটা ভল্যুম ৫৬, নং -২, পেজ- ৯২১ তে তিনি বলেছিলেন পশ্চিমবঙ্গের চায়ের মুনাফা লুটবে, ট্যাক্স নেবে কেন্দ্রীয় সরকার এবং তারা বৈদেশিক মুদ্রা অর্জন করবে যা সারা দেশ ভোগ করবে। চা বাগানের শ্রমিকদের র‍্যাশন দেবার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। আমি বলি এই দায়িত্ব রাজ্য সরকারের নয়, এই দাবী জানিয়ে এই বাজেটকে সমর্থন করছি। এই কথা বলেছিলেন ঐ সময়ের বিধানসভার কংগ্রেস সদস্য শ্রী নারায়ণ ভট্টাচার্য। আমি এই কথা উল্লেখ করছি কেন এটা বোঝাবার জন্য যে ওরা যখন ক্ষমতায় ছিলেন তখন তারা বাধ্য হয়ে কেন্দ্রের দায়িত্বের কথা বাধ্য হয়ে কখনও কখনও উল্লেখ করতেন আবার কেন্দ্র যেই ধমক দিতেন তখন তারা চুপ করে যেতেন। আজকে ওরা বিরোধী পক্ষে আছেন তখন সরকারে থেকে কি কি কথা বলেছিলেন সেই সব কথা বললেন বলেন কেন্দ্রের বিরুদ্ধে কেন কথা বলছেন? অর্থাৎ জ্বলে ওঠেন। এবং ওদের প্রতিনিধি দেবপ্রসাদবাবুও জ্বলে ওঠেন। জনগণের স্বার্থে কোন দাবী আদায় করতে হলে কেন্দ্রের বিরুদ্ধে বলতে হবে, চাপ দিতে হবে। এই কথা কখনোও বলতে পারেন না, বরং শুনলে ওদের জ্বালা ধরে। বামফ্রন্ট সরকার গোটা ভারতবর্ষের জন্য অনেক বছর ধরে দাবী করছেন যে ১৪টা নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্রে দাম বেঁধে দাও, ন্যায্য দামে স্বল্প দামে সকলের কাছে সরবরাহ কর। কিন্তু কেন্দ্রীয় সরকার কখনোও এটা মানছেন না। যদি ৭০০ কোটি বা ১০০০ কোটি টাকা ভরতুকি দেওয়া সম্ভব হতো তাহলে গোটা ভারতবর্ষের জনগণকে ন্যায্য দামে খাদ্য সরবরাহ করা সম্ভব হতো। কিন্তু কেন্দ্র বলছে টাকা নেই। সাধারণ মানুষের প্রয়োজনে যখন বলেন টাকা নেই তখন বড় ব্যবসায়ী, রপ্তানীকারক বা বৃহৎ শিল্পপতিদের জন্য বছরে সাড়ে তিন হাজার কোটি টাকা ভরতুকী দেওয়ার সময় টাকার অভাব হয় না। এটা হচ্ছে কেন্দ্রীয় সরকারের জনস্বার্থ বিরোধী দৃষ্টিভঙ্গী। ভারতবর্ষের একমাত্র পশ্চিমবাংলায় পরিপূর্ণভাবে সমস্ত মানুষের জন্য রেশনিং ব্যবস্থা চালু আছে। এটা শুধু শহরেই নয়, এম. আর. রেশন ব্যবস্থা গ্রামাঞ্চলেও চালু আছে। মডিফায়েড নামে হলেও যাদের কার্ড আছে তাদের জন্য নির্দিষ্ট পরিমাণে খাদ্যশস্য সরবরাহের ব্যবস্থা আছে। আজকে ১৪ টা জিনিস রাজ্য সরকার সরবরাহ করতে পারছেন না, কিন্তু চাল, গম, চিনি, ভোজ্যতেল, খাতা, মোমবাতি, মশলা ইত্যাদি সরবরাহ করা হচ্ছে এবং এর জন্য রাজ্য সরকার খানিকটা ভরতুকি দিচ্ছেন। এই সরবরাহের মধ্যে দিয়ে পরিষ্কার হয়ে গেছে ইচ্ছা থাকলে জনগণের পক্ষে দৃষ্টিভঙ্গী থাকলে এটা সরবরাহ করা যায়।

**[3.30 – 3.40 p.m.]**

শুধু সরবরাহ হয় না এতে সাধারণ মানুষ উপকৃত হয়, বাজারে দাম কম থাকে এবং পশ্চিমবঙ্গ সরকারের এই কাজের মধ্য দিয়ে গোটা ভারতবর্ষে যে এটা করা সম্ভব তা আর একবার প্রমাণিত হয়েছে। স্যার, খাদ্য কি নিত্যপ্রয়োজনীয় জিনিসের সরবরাহ বিষয়ে পশ্চিমবঙ্গের জনগণ দীর্ঘদিন ধরে আন্দোলন করছে এবং আমাদের খাদ্য দাও, নিত্য প্রয়োজনীয় জিনিস দাও এই দাবি সোচ্চার করেছে গ্রামে গঞ্জে বহুদিন ধরে বামফ্রন্ট সরকার। কিন্তু চিরদিন ওরা তার বিরোধীতা করেছে, মাঝখানে

দেবপ্রসাদবাবুরা আন্দোলনের সঙ্গে থাকলেও আবার সেই আন্দোলনের বিরুদ্ধে ওদের সঙ্গে লাইন দিয়েছে। ১৯৫৯ সালে ৩১শে আগষ্ট যখন ক্ষেত খামারের গ্রামে গঞ্জের লক্ষাধিক মানুষ খাদ্যের দাবীতে কলকাতায় এসেছিল তখন রাজ্যের ক্ষমতা কংগ্রেস এবং কেন্দ্রের ক্ষমতায় কংগ্রেস, কেন্দ্রে ওরা অহিংস বলে কলকাতার রাস্তায় তখন গুলি চলেনি, কিন্তু পিটিয়ে পিটিয়ে ৮০ জন মানুষকে ওরা খুন করেছিল। ১৯৬৬ সালে বসিরহাট স্কুলের ছাত্র নুরুল কেরোসিন তেলের দাবী করেছিল, সেই অপরাধে তাকে জীবন দিতে হয়েছে, জীবন দিতে হয়েছে আনন্দ হাইতকে, কবিতা বন্দনাকে জীবন দিতে হয়েছিল কুচবিহারে। খাদ্যের দাবীতে এত যে জীবন দিতে হয়েছে গরীব মানুষকে তা ব্যর্থ হয়নি। ১৯৬৭ সালে পশ্চিমবঙ্গের মানুষ তত্কালীন কাঁচকলা মন্ত্রী বলে পরিচিত যে মুখ্যমন্ত্রী, দেবপ্রসাদবাবু যাঁর খুব প্রশংসা করলেন, সেই প্রফুল্ল চন্দ্র সেনকে শুধু পরাজিত করেন নি গোটা কংগ্রেসকে পরাজিত করেছিলেন। আন্দোলন কি তখনই শেষ হয়েছে - আন্দোলন তখনও চলেছে, আন্দোলন আজও চলছে মানুষের গণতান্ত্রিক আন্দোলনের পাশাপাশি খাদ্যের দাবী নিয়ে আন্দোলন, নিত্য প্রয়োজনীয় জিনিস সরবরাহের আন্দোলন। ফলে ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার নির্বাচিত হয় এবং আমি একথা বলব এই আন্দোলনের ফলেই আজকে খাদ্যমন্ত্রী জনগণকে খাদ্য সরবরাহ করার নীতি কার্যকরী করার জন্য কঠোর প্রয়াসী হয়েছেন। একথা অস্বীকার করা যায় না যে পশ্চিমবঙ্গ একটা ঘাটতি রাজ্য। ফসল বাড়ালেও আজও এই রাজ্যে ঘাটতি রয়েছে, এই ঘাটতি কেন্দ্রীয় সরকারকে পূরণ করতে হবে। এটা কখনও মনে করি না যে এটা ভিক্ষার দান, দয়ার দান। একথা আমি মনে করিয়ে দিতে চাই যে এটা শুধু কেন্দ্রীয় সরকারের দায়িত্ব নয়, এটা তাঁদের প্রতিশ্রুতি। দেশ বিভাগের সময় তৎকালীন ভারতবর্ষের প্রধান মন্ত্রী পণ্ডিত নেহেরু বলেছিলেন যে পাট ক্ষেতগুলি সব পূর্ব বাংলায়, আর পাটকলগুলি সব পশ্চিমবাংলায়, সেজন্য তিনি পশ্চিমবাংলার কৃষকদের বলেছিলেনযে তোমরা পাট বাড়াও, এক কে.জি. পাট দিলে তোমাদের ২ কে.জি. খাদ্য দিয়ে পুষিয়ে দেব। পণ্ডিত নেহেরু যে কথা রক্ষা করেননি, তাঁর কন্যা শ্রীমতী ইন্দিরা গান্ধীও সে কথা রক্ষা করেননি, তাঁর পাইলট নাতী শ্রী রাজীব গান্ধীও তা রক্ষা করেননি, রক্ষা করবেন না একথা আমরা জানি। স্যার, আমি শুধু একটা হিসাব দেব - ১৯৮৪ সালে আমাদের এখানে চালের প্রয়োজন, খাদ্য বিভাগ থেকে দাবী হল ২০ লক্ষ টনের, ওরা মঞ্জুর করেছেন ১৩ লক্ষ ২০ হাজার টন, কিন্তু বাস্তবে সরবরাহ হল এফ সি আই থেকে ৯ লক্ষ ৬২ হাজার ২ শো টন। গম চাওয়া হল ১৬ লক্ষ ২০ হাজার টন, মঞ্জুর হল ১৫ লক্ষ ১২ হাজার টন, কিন্তু বাস্তবে সরবরাহ হল ৮ লক্ষ ২ হাজার ৩ শো টন। সুতরাং যা চাই তা দেবে না, যা দিতে চায় তা পাওয়া যায় না, এই অবস্থা চলছে সমস্ত বছর গুলি ধরে।

গত বছর এদের সংগ্রহের পরিমাণ ছিল ২ কোটি ১০ লক্ষ টন। আশ্চর্যের বিষয় রেকর্ড পরিমাণ সংগ্রহ করা সত্ত্বেও এরা কিন্তু এই রাজ্যকে বঞ্চিত করেছে। এই বঞ্চনা শুধু চাল, গমে নয় - কয়লা, তেল প্রভৃতি সমস্ত ক্ষেত্রে এই বঞ্চনা। বঞ্চনা শুধু সরবরাহের ক্ষেত্রেই নয়, দামের ক্ষেত্রেও বঞ্চনা করেছে। চালের ইস্যু প্রাইস ১৯৮০ ছিল ১ টাকা ৫০ পয়সা কে. জি. এবং ১৯৮৪ সালে সেটা হল ২ টাকা ৮ পয়সা কে. জি.। গম ১৯৮০ সালে ছিল ১ টাকা ৩০ পয়সা কে.জি. এবং ১৯৮৪ সালে সেটা হল ১ টাকা ৭২ পয়সা কে.জি.। চিনি ১৯৮০ সালে ছিল ১টাকা ৮৫ পয়সা কে. জি. আজকে সেই চিনির দাম হল ৪ টাকা ৪০ পয়সা কে.জি.। তবে এই সঙ্গে আমাদের আর একটা বুঝতে হবে খোলা বাজারের দাম। সেখানে কি দেখছি? ১৯৮০ সালে খোলাবাজারে গোটা দেশে চালের দাম ছিল ২ টাকা ৯ পয়সা কে.জি., ১৯৮৪ সালে খোলাবাজারে দাম ছিল ২ টাকা ৭৯ পয়সা কে. জি.। অর্থাৎ খোলা বাজারে চালের দাম বাড়ল ৩৩.৫ শতাংশ। আর রেশনে বাড়লো ৩৯ শতাংশ। ১৯৮০ সালে খোলাবাজারে চিনির দাম ছিল ৪ টাকা ৪৪ পয়সা, আর আজকে খোলাবাজারে চিনির দাম হল ৬ টাকা - অর্থাৎ খোলাবাজারে চিনির দাম বাড়লো শতকরা ৩৩ ভাগ এবং রেশনে বাড়লো শতকরা ৫৫

ভাগ। কেরোসিন তেল ১৯৭৮ সালে ছিল ১টাকা ২৫ পয়সা পার লিটার এবং ১৯৮৫ সালে হল ২ টাকা ১২ পয়সা পার লিটার। ভোজ্য তেল ১৯৭৯ সালে ছিল ৮ টাকা ৫০ পয়সা এবং আজকে হল ১০ টাকা ৩০ পয়সা। সিমেন্ট ১৯৮০ সালে ছিল ৪৫৪ টাকা ১৩ পয়সা পার টন এবং আজকে তার দাম হল ৯৫৩ টাকা ৯৪ পয়সা। কয়লা জাতীয়করণ করার পর তার দাম সামান্যই বেড়েছে। অর্থাৎ শতকরা ৫০০ ভাগ। রাজ্যসভায় ৩০শে জুলাই প্রশ্নোত্তরে দাম বাড়বার প্রসঙ্গে যা বলা হয়েছে তা হল - কয়লার দাম ১৯৭৯ সালে পার টন ছিল ১১৩ টাকা, ১৯৮১ সালে হল ১৫০ টাকা, ১৯৮২ সালে হল ১৭৫ টাকা। স্যার, দরদাম বাড়াবার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের একটি কায়দা আমি এখানে উল্লেখ করতে চাই। এবছর ২৯শে মার্চ দিল্লীতে সারা ভারতবর্ষের খাদ্যমন্ত্রীদের সম্মেলন হয়ে গেল এবং সেখানে এই দাম সম্বন্ধে কোন রকম উল্লেখ করা হলো না। হঠাৎ ৩০ তারিখে রাইটার্সে টেলেক্স মারফৎ খবর এল চিনির দাম প্রতি কে.জি. ৪০ পয়সা বাড়াতে হবে। এর ফলে আমাদের খাদ্যমন্ত্রীকে অনেক অসুবিধা ভোগ করতে হচ্ছে। পরিমাণ অল্প হলেও আমাদের খাদ্যবিভাগ গর্ব করে বলতে পারেন সকলের জন্য সরবরাহের ব্যবস্থা করা হয়েছে। মাদ্রাজে শহরাঞ্চলে চিনি দেয়, কিন্তু গ্রামাঞ্চলে দেয় না। উত্তরপ্রদেশ, বিহার এবং উড়িষ্যাতেও দেখবেন সকলের জন্য সরবরাহের ব্যবস্থা নেই। কেন্দ্রীয় সরকার যে মাল সরবরাহ করেন সেটা শুধু যে পরিমাণেই কম তা নয়, গুণগত দিক থেকেও নিকৃষ্ট। এর ফলে সাধারণ মানুষের মধ্যে আন্দোলন হয় এবং তারা খাদ্যমন্ত্রীকে দোষ দেয়। কেন্দ্রীয় সবকারের টেলিসকোপিক রেটের ফলে রাণীগঞ্জের কয়লা কলকাতার দামে বোম্বে এবং মাদ্রাজে পাওয়া যায়। কিন্তু এরা পশ্চিমবাংলা বা পূর্ব ভারতের কথা ভাবে না। এবং তার ফলে দেখছি যে লবণ মাদ্রাজে ৫ পয়সা সেই লবণ পশ্চিমবঙ্গে ৪০ পয়সা পার কে.জি.।

**[3.40 – 3.50 p.m.]**

এই অসুবিধার মধ্যেও আজকে রেশন ব্যবস্থা চালু আছে, বলেই আজকে এই কথা শুনতে হয় না যে কথা ১৯৭৪ সালের ফেব্রুয়ারী সেসানে কংগ্রেস সদস্য নরেশ চাকী বলেছিলেন। পেজ ৯৬৯ ভলিয়ুম ৫০ নং ৩। তিনি বলেছিলেন একটি ক্ষুধার্ত বালক কুকুরের মাংস খাচ্ছে। ন্যাশানাল হাইওয়েতে একটি কুকুর মারা যায়। এই ক্ষুধার্ত বালকটিকে দেখা গেল সেই কুকুরের মাংস খাচ্ছে। এই মাংস কেন খাচ্ছে? জিজ্ঞাসা করে জানতে পারা গেল যে সে পাঁচ ছয়দিন যাবত কিছুই খায়নি। তাই সে কুকুরের মাংস খাচ্ছে। এই বিধানসভায় দাঁড়িয়ে তিনি সেদিন বলেছিলেন। আজকে মিথ্যা বলার সুযোগ নেই। কিন্তু অতীতে এই ঘটনা ঘটেছে। আজকে আর মানুষকে কুকুরের মাংস খেতে হয় না। এখানে বন্যা হয়, খরা হয় এবং এই প্রাকৃতিক বিপযেয়ের ফলে মানুষের অভাবও তীব্র হয়। কিন্তু এই ধরণের নিষ্ঠুর ঘটনার কথা ওরা আজ মিথ্যা করেও বলতে পারবে না। আজকে না খেয়ে কেউ মরে নি। সেই জন্য আমি আপনাব বিভাগকে ধন্যবাদ জানাই। আজকে আমরা খাদ্য সরবরাহ ব্যাপারে শুধু শহরেই মাথাপিছু রেশন কার্ড দিয়েছি তাই নয়, আমরা পশ্চিমবাংলার গ্রামে শহরে সর্বত্র রেসন কার্ড দেওয়া হচ্ছে। আজকে মাথাপিছু রেশনকার্ড গ্রামে আমরা দিতে পেরেছি ৪,৬৮,৮২,০৮৬টি ব্যক্তিগত কার্ড দেওয়া হয়েছে। আপনাদের নেতা পাইলট রাজীব গান্ধীও এ কথা ভাবেন নি। শুধু পশ্চিমবাংলার স্থায়ী বাসিন্দা নয়, আশেপাশের রাজ্য থেকে হাজার মানুষ প্রতিদিন আসে তাদের রেসান কার্ড দেওয়া হয়। ওদের নেতা ওদের পাইলট নেতা রাজীব গান্ধী বলেন কলকাতা মুমুর্ষু নগরী। এই কলকাতায় ভোগ্য পণ্যের দাম অন্যান্য শহরের তুলনায় অনেক কম। এখানে আজকে আড়াই তিন টাকায় মানুষ পেট ভরে খেতে পারে। আরও কৃতিত্ব এই বর্তমান খাদ্যনীতির। কারণ সেদিন ওদেরই সদস্য ১৯৭৪ সালের ফেব্রুয়ারি সেসানে বলেছিলেন অন্য রাজ্যের লোকদের কোন রেশন কার্ড দিও না। পেজ ৯৪৩ ভলিউম ৫৬ নং ২ আমরা সে কথা বলার কথা

ভাবতেও পারি না। পশ্চিমবাংলায় ঘাটতি রাজ্য যদি উৎপাদন বেড়েছে তবুও ঘাটতি আছে আজকে ভোগ্য পণ্যের দরের সূচক সংখ্যা দিলে বুঝতে পারবেন। কি অবস্থা আমাদের পশ্চিমবাংলার। ১৯৬০ সালকে যদি বেস ইয়ার ধরি তাহলে ১৯৮৪ সালের জুলাই মাসে দাঁড়াচ্ছে কলকাতা ৫৮৭, বোম্বাই - ৬১১, দিল্লী - ৫৯৮, ভূপাল - ৬১৬ এবং মাদুরাই - ৬১০। এখানে যারা স্থায়ী অধিবাসী ব্যতিরেকেও বাইরের থেকে যে হাজার হাজার মানুষ প্রতিদিন আসছে , তাদেরও রেশন দেবার ব্যবস্থা আমরা করেছি। একথা আজকে নিশ্চয় বলবো যে এতো অসুবিধা থাকা সত্ত্বেও আমরা লেভি চালু করিনি। আমি এই বাজেটকে পরিপূর্ণ সমর্থন করছি এবং একথাও বলছি কেন্দ্রীয় সরকার অন্যান্য যেভাবে ভরতুকি দেন এখানে তা দেন না। সেটা কমে যাচ্ছে। আজকে আমাদের ১৪ টি জিনিসের মূল্য নির্ধারণ করতে হবে।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় ত্রানমন্ত্রী মহাশয় যে ব্যরবরাদ্দ এখানে পেশ করেছেন, তাকে আমি সম্পূর্ণ ভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি এবং আমি মাননীয় ত্রানমন্ত্রী মহাশয়ের কাছে কয়েকটি ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি, যদি তিনি তাঁর জবাবী ভাষণের সময় এই বিষয়গুলো একটু পরিষ্কার করে দেন তাহলে ভাল হয়। প্রথম হচ্ছে, দুনং পাতায় মাননীয় খাদ্যমন্ত্রী বলেছেন যে আমাদের ১৯৮৫ সালে ২০লক্ষ টন খাদ্য ঘাটতি থেকে যাবে এবং পরবর্ত্তী প্যারাতে আর এক জায়গায় তিনি বলেছেন যে অন্ততঃ পক্ষে কেন্দ্রীয় শস্য ভান্ডার এর কাছে ৪২ লক্ষ টন আগামী ১২ মাসের জন্য চাহিদা হিসাবে দাবী করছি, এটা যদি সামঞ্জস্য করে তিনি তাঁর জবাবী ভাষণে বলেন তাহলে ভাল হয়। দ্বিতীয়তঃ তিনি চিনির ব্যাপারে বলেছেন যে ১৯৮৪ সালে চাহিদা ছিল ৪.৮০ লক্ষ টন, বরাদ্দ হয়েছে ২.৯৫ লক্ষ টন, সরবরাহ পেয়েছেন ২.৯৮ লক্ষ টন। তাহলে তিন লক্ষ টন বাড়তি কি ভাবে পেলেন, এটা যদি তাঁর জবাবী ভাষণে বলেন তাহলে ভাল হয়। তৃতীয়তঃ আপনি পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ ব্যবস্থা সম্পর্কে পরে যে বক্তব্য রেখেছেন, সেখানে বলেছেন সারা বছরের টার্ন ওভার ১৩৭.২৩ কোটি টাকা। এটা খাদ্যের পরিমানের উপর বলেন নি, যদি খাদ্য হিসাবে থাকতো তাহলে আমাদের বুঝতে সুবিধা হতো যে অত্যাবশ্যক পণ্য সরবরাহ যে সংস্থা, সেই সংস্থা কতখানি বেশী করেছে, না, কম করেছে, না মূল্য বৃদ্ধির জন্য এটা সম্ভব হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় খাদ্যমন্ত্রী যে বাজেট পেশ করেছেন আমাদের সামনে তাতে প্রধান এবং মূল জায়গাটা হচ্ছে চাল এবং গম। আমরা যতদূর জানি যে পশ্চিমবাংলায় এই বছর ৯০ লক্ষ টনের উপর খাদ্য উৎপাদন হয়েছে এবং এই ৯০ লক্ষ টন খাদ্য যদি সরবরাহ দপ্তরের হিসাবের মধ্যে রেখে যদি হিসাব করে থাকেন তাহলে আমাদের প্রকৃত ঘাটতি কতখানি তার জবাব যদি তিনি দেন তাহলে আমাদের বুঝতে সুবিধা হয়। মূল জিনিসটা হচ্ছে চাল এবং গম, গমজাত দ্রব্য, আমরা দেখেছি খাদ্যমন্ত্রী তাঁর ভাষণে যে কথা বলেছেন, কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের যেটা পাওনা, লোকসংখ্যা অনুপাতে আমাদের যতটুকু ন্যায্য পাওনা, বারবার চাওয়া সত্বেও কেন্দ্রীয় সরকার আমাদের তা দিচ্ছে না। যার জন্য এই সরকার তার যে সরবরাহ ব্যবস্থা, তাকে যেভাবে চালু রেখেছেন, কলকাতা শহর থেকে আরম্ভ করে বিভিন্ন শিল্পাঞ্চল, গ্রামাঞ্চল পর্যন্ত এটা সত্যই আমাদের কাছে অত্যন্ত গর্বের জিনিস। কারণ সীমিত সরবরাহের মধ্যে থেকেও খাদ্যমন্ত্রী বা তাঁর খাদ্য দপ্তর যে ভাবে গ্রামাঞ্চল, শিল্পাঞ্চল এবং কলকাতা শহরে খাদ্য সরবরাহ ব্যবস্থাটাকে চালু রাখতে পেরেছেন, এটার জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আমি জানি সরবরাহ ব্যবস্থার মধ্যে অনেক ত্রুটি বিচ্যুতি আছে, অনেক জায়গায় রেশন শপে যে চাল গম দেওয়া হয়, সেই চাল বা গম যথার্থ মানের নয়, কিছু কিছু নিম্ন মানের হয়ে যায়। সেখানে আমরা দেখেছি যে মানুষের বিক্ষোভ থেকে যায়।

**[ 3.50 – 4.00 P.M. ]**

আমরা আরো দেখেছি উপযুক্ত তদন্ত করে তৎক্ষনাৎ রিপোর্ট নিয়ে খাদ্য দপ্তরে সেগুলিকে সংশোধন করবার চেষ্টা করেছেন। মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় খাদ্যমন্ত্রী মহোদয়, কলকাতা-সহ শিল্পাঞ্চলে, বিভিন্ন মফঃস্বল শহর এবং গ্রামাঞ্চলে সরবরাহ ব্যবস্থার যে বিরাট একটা কাঠামো তুলে ধরার চেষ্টা করেছেন, সেই কাঠামো যাতে আরো জোরদার হয়, আবো ভালভাবে যাতে সরবরাহ করতে পারা যায় আপনি তার জন্য সচেষ্ট হবেন। অবশ্য আপনি বাজেট ভাষণের মধ্যে এই কথা বলবার চেষ্টা করেছেন যে, সেদিকে অত্যন্ত তৎপর আছেন। মাননীয় স্পীকার মহোদয়, মাননীয় খাদ্যমন্ত্রী মহোদয় বলেছেন ধান ভাঙানো কলগুলিকে আধুনিকীকরণ করা হবে। মাঝারি যে হাসকিং মেশিন আছে, মিল আছে সেখানে ধান মাড়াই করা হয় এবং সেখান থেকে গ্রামাঞ্চলের মানুষ চাল তৈরী করেন। এই মিলগুলিকে আধুনিকীকরণ করার জন্য আপনি প্রচেষ্টা নিয়েছেন এবং এই বিষয়ে সেমিনার করার কথা ভাবছেন। জেলায় জেলায় সেমিনার করার জন্য খাদ্য সচিবকে সভাপতি করে আপনি একটা কমিটি তৈরী করেছেন। এর জন্য আপনাকে স্বাগত জানাই। আমার বিশ্বাস এই কমিটি বিভিন্ন জেলায় সেমিনার করে হাসকিং মিল মালিকদের কাছে বক্তব্য রাখতে পারলে অপচয় বন্ধ হবে এবং বর্ধমান জেলা বিশেষ করে সব চেয়ে বেশী সমৃদ্ধ জেলা এই অপচয় বন্ধ হলে সেখান থেকে আপনি বেশী লাভবান হতে পারবেন। আর সেই সাথে সাথে আপনি চালের পরিমানও বাড়াতে পারবেন। আপনি একটা হিসাব দিয়ে বলেছেন প্রতি বছর ৬০ কোটি টাকার চাল নষ্ট হয় এবং এর হাত থেকে বাঁচা যাবে। আপনি টাকার অঙ্কটা বলেছেন, কিন্তু কতটা চাল সেভ হবে সেটা বললে আমাদের বক্তব্য রাখার পক্ষে সুবিধা হত। গত বছর বাজেট অধিবেশনের একটি প্রশ্নের উত্তরে মাননীয় খাদ্যমন্ত্রী বলেছিলেন পশ্চিমবাংলার প্রচুর হাসকিং মিল আছে, যেগুলি ১০টাকার স্ট্যাম্পের উপর চলে। তারা পুলিশকে টাকা দেয় এবং এস.ডি.ও.র কাছে কিছু পয়সা দিয়ে বেআইনী ভাবে এই হাসকিং মিলগুলি চলছে। এদের লাইসেন্স দেবার ব্যবস্থা করে দিলে গ্রামাঞ্চলে এরা ভালভাবে প্রতিষ্ঠিত হতে পারে এবং হাসকিং মিলগুলি আরো সুন্দরভাবে চলতে পারে। চিনির ব্যাপারে তিনি বক্তব্য রাখতে গিয়ে বলেছেন, পশ্চিমবাংলায় চিনির উৎপাদন অত্যন্ত কম। পশ্চিমবাংলার বীরভূম জেলায় যে দুটি চিনি কল আছে, সেগুলি বন্ধ হয়ে আছে। এগুলি চালু করার জন্য উপযুক্ত কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করে ব্যবস্থা করা দরকার। এটা হলে লেভি-যুক্ত'ই হোক বা লেভি মুক্তই হোক যে চিনি আমাদের কেন্দ্রের কাছ থেকে আনতে হয় তার পরিমান অনেক কমতে পারে। আর আখ চাষের জন্য ব্যাপক প্রচেষ্টা নেওয়া দরকার। আর এই চিনি কলের সঙ্গে সংশ্লিষ্ট জমিগুলিতে যাতে আখ চাষের সম্প্রসারণ হয় সেদিকেও দৃষ্টি দেওয়া প্রয়োজন। এটা হলে আমাদের সুবিধা হবে। চিনির ব্যাপারে সর্বতোভাবে আমাদের কেন্দ্রের উপর নির্ভরশীল হয়ে থাকতে হয়। কাজেই এদিকে দৃষ্টি দিলে আমাদের অনেক সুবিধা হবে এবং আমরা আংশিকভাবে অনেকখানি সুবিধা পেয়ে যাব। মাননীয় স্পীকার মহোদয়, কয়লার ব্যাপারে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে নিবেদন করব, দক্ষিন বঙ্গে কিছু কিছু এলাকায় পাওয়া কয়লা পাওয়া যায়, দাম কিছুটা বেশী। কিন্তু উত্তরবঙ্গে কয়লা একেবারেই পাওয়া যাচ্ছে না। উত্তরবঙ্গে আজকে কয়লার কুইন্টাল প্রায় ৪৫ টাকা হয়ে গিয়েছে। উত্তরবঙ্গে এই কয়লা সরবরাহের ব্যবস্থাটি অত্যন্ত ত্রুটিপূর্ণ হয়ে গিয়েছে। রান্নার কয়লা না যাবার জন্য উত্তরবাংলার মানুষরা অত্যন্ত কষ্ট পাচ্ছে। আমি এ ব্যাপারে মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তারপর ফুড কর্পোরেশনকে অধিগ্রহণের ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে, সরকার এ ব্যাপারে নিরলস প্রচেষ্টা চালিয়ে যাচ্ছেন যাতে এই ফুড কর্পোরেশনকে পশ্চিমবাংলা সরকারের অধীনে আনা যায়। মাননীয় মন্ত্রীমহাশয়কে স্যার, আপনার মাধ্যমে জানাচ্ছি। এব্যাপারে তিনি যে

আন্দোলন চালাচ্ছেন আমরা সকলে মিলে তাকে স্বাগত জানাচ্ছি। এই আন্দোলনে যদি পশ্চিমবাংলা সরকার জয়যুক্ত হতে পারেন তাহলে পশ্চিমবাংলায় খাদ্য সরবরাহের ব্যাপারে অনেকটা স্থায়িত্ব এবং নিরপত্তা আনতে পারা যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি বলব, পশ্চিমবঙ্গে ৮ বছরের বামফ্রন্টের রাজত্বে এই সরকার খাদ্য সরবরাহের ব্যাপারে একটা নিশ্চয়তা মানুষকে দিতে পেরেছেন এবং খাদ্যের মূল্যাকে একটা কনট্রোলের মধ্যে রাখতে পেরেছেন। আজকে চাল,গমের দাম যে একটা সীমার মধ্যে রাখতে পারা গেছে এরজন্য বামফ্রন্ট সরকার নিশ্চয় কৃতিত্ব দাবী করতে পারে। খাদ্যের সরবরাহ ব্যবস্থা যদি ঠিকমত চালু রাখতে পারা না যেত তাহলে এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে সমস্ত শক্তি প্রতিনিয়ত ষড়যন্ত্র করছে তারা আরো বেশী সুযোগ পেত এবং সেই সুযোগ নিয়ে তারা পশ্চিমবাংলার মানুষকে আরো বিভ্রান্ত করতে পারতো। স্যার, এই কথা বলে মাননীয় খাদ্যমন্ত্রী যে ব্যয়বরাদ্দের দাবী আজকে সভায় রেখেছেন তা সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী মতীশ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় খাদ্যমন্ত্রী আজ সভায় তাঁর দপ্তরের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন তা সমর্থন করার আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, খাদ্য বিতর্কে যোগ দিয়ে প্রথমেই আমি যে কথাটি জোর দিয়ে বলতে চাই সেটি হচ্ছে, অতীতের রাজ্যসরকারগুলি খাদ্য সরবরাহের ব্যাপারে যে ভাবে কাজ করে গিয়েছেন সে প্রশ্নে বিচার করলে দেখা যাবে, এই বামফ্রন্ট সরকারের এ ব্যাপারে কাজের গতি এবং প্রকৃতি একটা ভিন্ন রূপ নিয়েছে। অতীতের রাজ্যসরকারগুলির মূল চিন্তা ছিল শহরকেন্দ্রীক। শহরে যারা বাস করতেন তাদের সীমাবদ্ধ রেশনিং - এর আওতায় এনে একটা নির্দিষ্ট পরিমানে খাদ্য সরবরাহ করারই শুধু তারা দায়িত্ব নিয়েছিলেন। স্যার, এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর সবচেয়ে ভালোভাবে যে কাজটা করতে পেরেছেন সেটা হচ্ছে গ্রামের মানুষদের কাছে একটা নির্দিষ্ট দরে খাদ্যসরবরাহের গ্যারান্টি তারা দিতে পেরেছেন। স্যার, গ্রামগুলিতে, যেখানে আমাদের পশ্চিমবাংলার শতকরা ৭০জন লোক বাস করেন আগে তাদের খাদ্য সরবরাহের ব্যাপারে কোন গ্যারান্টি ছিল না, এই সরকার সেই গ্যারান্টি দিতে পেরেছেন এবং বিগত ৭বছর ধরে এই কাজের গতিকে বাড়াতে পেরেছেন।

**[4.00–4.10 p.m.]**

রাজ্যের বিরাট জনসংখ্যার সমস্ত মানুষকে আমরা রেশন ব্যবস্থার মধ্যে নিয়ে এসেছি। প্রতি মাসে প্রতিটি মানুষকে নির্দিষ্ট মূল্যে নির্দিষ্ট পরিমাণ খাদ্য সরবরাহ করার যে দায়িত্ব রাজ্য সরকার নিয়েছেন, সে দায়িত্ব তাঁরা পালন করছেন। তবে আমাদের এ কথা স্বীকার করতে হবে যে, শুধু পশ্চিমবাংলাই নয় গোটা ভারতবর্ষের বর্তমান সমাজ ব্যবস্থায় কৃষির উপর নির্ভরশীল কৃষকরা কৃষিজাত পন্যের ন্যায্য দাম পাচ্ছে না। এ বিষয়ে আমি বর্তমান বছরের একটা ঘটনা এখানে উল্লেখ করতে চাই। বর্তমান বছরে পশ্চিমবাংলার হুগলী জেলা, বর্ধমান জেলা এবং ২৪-পরগনা ও নদীয়া জেলার কিছু কিছু অংশে কৃষকরা অধিক পরিমাণ আলুর ফলন সৃষ্টি করেছে, অতীতের সমস্ত রেকর্ড ভেঙে দিয়েছে। কিন্তু দুর্ভাগ্যের বিষয় এবং ক্ষোভের সঙ্গে বলতে হচ্ছে যে, যে-কৃষকরা রক্ত জল করে পশ্চিমবাংলার এবং ভারতবর্ষের মানুষের জন্য আলুর উৎপাদন বাড়াল সেই দরিদ্র কৃষকদের আজকে ৪৫টাকা, ৫০টাকা কুইন্টল দামে আলু বিক্রি করতে হচ্ছে। আমরা জানি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারকে বলেছিলেন, 'কৃষকরা যাতে আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্ত না হয় তার জন্য রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকারের তরফ থেকে মিলিতভাবে উদোগ নেওয়া দরকার। কৃষকরা যাতে ন্যায্য মূল্য পায় তার জন্য সরকারের তরফ থেকে আলু কেনার ব্যবস্থা করার জন্য উদ্যোগ নেওয়া উচিত। কিন্তু আমি যত দূর জানি কেন্দ্রীয় সরকার মুখ্যমন্ত্রীর ঐ আবেদনে যে কথা বলেছেন তাতে চাষীদের কোন উপকার হয়নি।

স্যার, এই মাত্র আমার এক বন্ধু মাননীয় সদস্য দেব রঞ্জন সেন বললেন যে, আমরা পশ্চিমবাংলায় চিনি উৎপাদনের দিক দিয়ে পিছিয়ে আছি। এই প্রসঙ্গে আমি মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে বলছি যে, আমাদের মুর্শিদাবাদ জেলায় দু'টি চিনি-কল আছে। তার মধ্যে একটি চিনি-কল বেলডাঙা সুগার মিল'টি ইতিমধ্যেই রাজ্যে সরকার অধিগ্রহণ করেছেন। এই সুগার মিল'টির অধীনে যে চাষের জমি আছে সে জমিতে গত কয়েক বছর অধিক পরিমাণ আখ চাষ হচ্ছে। সেখানকার আখ বিক্রি করে গত দু'বছরে রাজ্য সরকারের কয়েক লক্ষ টাকা লাভ হয়েছে। কিন্তু তা সত্বেও রাজ্য সরকারের তরফ থেকে আমরা আজ পর্যন্ত কোন উদ্যোগ দেখতে পাচ্ছি না যাতে বেলডাঙা সুগার মিলে চিনি উৎপাদন শুরু হয়। আমি আমাদের খাদ্য ও সরবরাহ মন্ত্রীর কাছে আবেদন করছি, তিনি অবিলম্বে এ ব্যাপারে একটু দৃষ্টি দিন। আমরা দেখছি রামনগর সুগার মিলটি বেসরকারী মালিকানায় পরিচালিত। তিন হাজার বিঘা চাষের জমি এই মিলের আওতায় আছে। কিন্তু জমি গুলি সব বেনামী করে চাষবাস করা হচ্ছে, অথচ মিলটি আজকে চূড়ান্তভাবে বন্ধ হওয়ার মুখে এসে দাঁড়িয়েছে। অবিলম্বে রাজ্য সরকারকে আইনে যে ক্ষমতা দেওয়া আছে সেই ক্ষমতার জোরে জনস্বার্থে মিলটিকে অধিগ্রহণ করে চিনি উৎপাদন অব্যাহত রাখার ব্যবস্থা করা উচিত। এই দুটি সুগার মিলে যদি উপযুক্ত পরিমান চিনির উৎপাদন সম্ভব হয়, তাহলে ফুড কর্পোরেশনের মাধ্যমে আমরা যে দামে চিনি পাই তাতে আমরা কিছু মুনাফাও লাভ করতে পারব।

মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় বলেছেন, সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে আমরা পশ্চিম বাংলার মানুষদের যতটুকু সুযোগ সুবিধা দেওয়া সম্ভব ততটুকু দেবার চেষ্টা করছি।"

গ্রাম বাংলায় আপনি জানেন, আজকে বাসগৃহ তৈরী করতে গেলে কি আর্থিক দায়িত্ব নিয়ে হয়। যাবা দরিদ্রশ্রেণীর মানুষ অতীতে তারা চালা ঘর তৈরী করতেন বিচালি দিয়ে। আজকে সেই বিচালির দাম এক অস্বাভাবিক অবস্থায় এসে পৌঁচেছে। কারণ বিভিন্ন কাগজ কলগুলি এবং আরোও কয়েকটি কারখানায় বিভিন্ন প্যাকেজের জন্য বিচালির প্রয়োজন হয়। তাই গ্রাম বাংলাব দরিদ্র মানুষ বিচালি দিয়ে ঘরের চাল ছাইতে পারে না। তাই বিকল্প ব্যবস্থা হিসাবে দরকার করোগেটেড টিন। আমি উত্তর বাংলা এবং দক্ষিণ বাংলাতে দেখেছি, সাধারণ মানুষকে বাড়তি দাম দিয়ে সেই করোগেটেড টিন কিনতে হয়। আমি খাদ্য ও সরবরাহ মন্ত্রীকে অনুরোধ করবো, নিয়ন্ত্রিত দামে গ্রামের গরীব মানুষ বাসগৃহ তৈরী করার জন্য নির্দিষ্ট দামে যাতে টিন পায় তার ব্যবস্থা নিশ্চয়ই করবেন। সিমেন্টের ক্ষেত্রেও সেই একই জিনিষ আমরা দেখেছি। উত্তর বাংলার ভূটানে সিমেন্ট ফ্যাক্টরী আছে। আমি শুনেছি, আমাদের সরকারের সঙ্গে ভারত সরকার যুক্ত আছে এই সিমেন্ট উৎপাদনের ব্যাপারে। উৎপাদিত সিমেন্টের একটা অংশ আমাদের রাজ্যসরকার পাবে। কিন্তু আমরা দেখেছি, তার একটা অংশ চোরাকারবারে চলে যায়। আমার প্রশ্ন এটা কি করে যায়? নিশ্চয়ই দপ্তরের মধ্যে বাস্তু ঘুঘুর অবস্থান আছে। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় তার বাজেটে বলেছেন দূর্ণীতি দূর কবার জন্য ব্যবস্থা নিয়েছেন। মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয় তার বাজেটে বলেছেন দুর্নীতি দূর করার জন্য ব্যবস্থা নিয়েছেন। আমার আবেদন এই ব্যবস্থা আরোও কঠোরভাবে প্রয়োগ করতে হবে। কেরোসিন বন্টনের ক্ষেত্রে আজকে সরবরাহের যথেষ্ট উন্নতি হয়েছে। কিন্তু সেই তুলনায় আরোও দরকার। আমাদের প্রয়োজন আরোও বেশী। কেন্দ্রীয় সরকার যে পরিমান কেরোসিন বরাদ্দ এই রাজ্যে করছেন সেই বরাদ্দের পরিমান যাতে বাড়ে তার জন্য সামগ্রিকভাবে সবাইকে চেষ্টা করতে হবে। কিন্তু এই কেরোসিন বন্টনের ক্ষেত্রে আজকে আমাকে একথা বলতেই হবে, আমার নিজের এলাকার কথা জানি, আমি নাম বলছি, শ্রী চিত্তরঞ্জন পাল, ৮৮ গোপাল লাল ঠাকুর রোডে তার দোকান। এই ব্যক্তি একজন ডিলার। খাদ্য দপ্তর থেকে বিভিন্ন লাইসেন্স নিয়ে সে কয়লার লাইসেন্স বলুন, কেরোসিন তেলের লাইসেন্স

বলুন এবং অন্যান্য দ্রব্যের লাইসেন্স নিয়ে কালোবাজারি করছে। এই ব্যক্তি দুর্নীতি-পরায়ন। কত জিনিষ সরকারী নিয়ন্ত্রিত দরে সে মানুষের মধ্যে বিক্রি করে না, বাড়তি দামে সে কালোবাজারে বিক্রি করে অতিরিক্ত টাকা রোজগার করে। এ বিষয়ে উপযুক্ত তদন্ত হওয়া দরকার কালোবাজারে যাতে বিক্রি না করতে পারে তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া দরকার। আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে এই বিষয়ে দৃষ্টি দেওয়ার জন্য আবেদন রাখছি। আমি আর একটি কথা বলছি, অতীতেও এই বিধানসভায় আলোচনা হয়েছে, উত্তর বাংলার একটি ফসল হচ্ছে সরষে। হাজার হাজার মন সরষে সেখানে উৎপাদিত হয়। সেখানকার মানুষ মেহনত দিয়ে সেইসব সরষে তৈরী করে। কিন্তু আমাদের উত্তরবাংলার সরষে বিহার এবং উত্তরপ্রদেশে চলে যায়। উত্তরবাংলায় কোন তেল কল নেই। যা আছে তা কলকাতা এবং তার পার্শ্ববর্তী অঞ্চলে। আমি অনুরোধ করবো, রাজ্যসরকার দৃষ্টি দেবেন, কলকাতার তেলকলগুলি যাতে পশ্চিমবাংলায় উৎপাদিত সরষে সময় মত পায় এবং এই সমস্ত তেলকলগুলি যাতে সারা বছর চালু রাখতে পারেন এবং উৎপাদিত যে তেল হবে সেই তেল রাজ্যসরকারের নিয়ন্ত্রণের মাধ্যমে নির্দ্দিষ্টভাবে যাতে শহর এবং গ্রামের মানুষ সরবরাহ পায় তারজন্য সরকার উদ্যোগ নেবেন এই আশা রাখছি। আমি এক্ষেত্রে আবেদন করবো, আমি উত্তরবাংলার মানুষের সাথে কথা বলেছি, যারা এ ব্যাপারে কারবার করেন তাদের সাথেও আলোচনা করে বুঝেছি তারা কলকাতায় পাঠাবার জন্য রেলের ওয়াগন পান না। রেলের ওয়াগনের বাধার জন্য তারা পাঠাতে পারে না। সেইজন্য আমার বক্তব্য হচ্ছে রাজ্য সরকার এ ব্যাপারে উদ্যোগ নেবেন।

**[4.10–4.20 p.m.]**

চাষীরা উপযুক্ত দাম পাবে, আমাদের পশ্চিমবঙ্গে সার্বিকভাবে উন্নতি হবে। খাদ্য সরবরাহের ক্ষেত্রে নির্দিষ্ট দামে সরষের তেল — যেটা আমরা ব্যবহার করে থাকি তার সরবরাহ বাড়বে। কয়লার ব্যাপারটাও খুবই গুরুত্বপূর্ণ বলে আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয় এবং সকলের দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে কয়লার দাম যে ভাবে বাড়ছে তাতে সাধারণ, দরিদ্র শ্রেণীর পিছিয়ে পড়া মানুষ যারা আছে তাদের ক্রয় ক্ষমতার একেবারে বাইরে চলে যাচ্ছে। ২৫ থেকে ২৮ টাকার মত মণ প্রতি কয়লার দাম হয়ে গেছে। উত্তরবঙ্গে দেখেছি বিশেষ করে সেখানকার আদিবাসী অধ্যুষিত অঞ্চলে — তাদের জ্বালানী দরকার — সেজন্য কয়লার দাম তাদের ক্রয় ক্ষমতার বাইরে চলে যাওয়ায় তারা জঙ্গলে চলে গিয়ে সরকারী বন বিভাগের আওতায় যে গাছ গুলি আছে সেগুলি কেটে নিয়ে কয়লার বিকল্প জ্বালানী হিসাবে ব্যবহার করে। এর জন্য সামগ্রিক ভাবে আমাদের ক্ষতি হচ্ছে, আমাদের প্রাকৃতিক দুর্যোগের সম্মুখীন হতে হচ্ছে। আমাদের কে ভাবতে হবে কর্ণাটকের সরকার যে ব্যবস্থা করেছিলেন, খবরের কাগজে যে খবরটা বেরিয়েছিল — সেখানে নিম্ন আয়ের মানুষদের জন্য রেশনের মাধ্যমে কম দামে খাদ্য সামগ্রী বন্টন করার ব্যবস্থার একটা সিদ্ধান্ত নিয়েছিলেন। সেজন্য আমাদের রাজ্য সরকারের কাছে আবেদন এই যে, পশ্চিমবঙ্গে যে শ্রেণী ঐরকম অর্থনৈতিক দিক থেকে পঙ্গু হয়ে গেছে তাদেরও গ্রামাঞ্চলে রেশনে বর্তমানে যে প্রচলিত দাম আছে, যে দামে তাদের কেনবার ক্ষমতা নেই সেইসব মানুষকে আরও কম দামে খাদ্য সরবরাহ করবার জন্য সচেষ্ট হতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় যদি তাঁর জবাবী ভাষণে এ ব্যাপারের কোন ইঙ্গিত করেন তাহলে আমরা খুবই খুশী হব এই কথা বলে তিনি তাঁর যে বাজেট এখানে পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে খাদ্য এবং সরবরাহ দপ্তরের মাননীয় মন্ত্রী শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী মহাশয় তাঁর যে ব্যয় বরাদ্দের দাবী এখানে রেখেছেন আমি তাকে সমর্থন করে দু-চারটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন খাদ্য মানুষের জীবনে

একটি অপরিহার্য অঙ্গ। এই খাদ্যের জন্যই মানুষ খুনোখুনী করে, লড়াই করে এবং চাকরি করে। কিন্তু এখানে দেখা যাচ্ছে যে এই খাদ্য নিয়েই কেন্দ্রীয় সরকার দিনের পর দিন বঞ্চনা করে চলেছেন, বিশেষ করে পশ্চিমবঙ্গের মানুষকে। এটা পশ্চিমবঙ্গের মানুষের কাছে দয়ার দান নয়। এটা তাদের প্রাপ্য। এই প্রাপ্যের কথাটাই আমি আপনার মাধ্যমে বলতে চাইছি। আপনি জানেন, দেশ যখন ভাগ হয়ে যায় তখন সমস্ত পাটের জমি পূর্ববঙ্গে পড়ে এবং পশ্চিমবঙ্গে কলকারখানাগুলি পড়ে। পশ্চিমবঙ্গে পাট উৎপাদন হয় না। পাটের মাধ্যমে ভারত সরকার বৈদেশিক মুদ্রা আনয়ন করে থাকেন। পাটের উৎপাদন ব্যবস্থা সম্বন্ধে ভারতে তৎকালীন প্রয়াত প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরু, তদানীন্তন প্রয়াত মুখ্যমন্ত্রী ডাঃ বিধান চন্দ্র রায় মহাশয়কে বলেছিলেন যে ধান উৎপাদনের বদলে পশ্চিমবঙ্গে পাঠ উৎপাদন করুন, তাহলে পশ্চিমবঙ্গে যে খাদ্যের ঘাটতিটা হবে সেটা আমি পূরণ করে দেব। সেজন্যই এই খাদ্যটা পশ্চিমবঙ্গের মানুষের কাছে কোন দয়ার দান নয়, এটা তাদের অধিকার এবং দাবী। কিন্তু কেন্দ্রীয় সরকার তখন যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেই কথা আজ তাঁরা ভুলে যাচ্ছেন। আজকে যে কথাটি আমি বলতে চাই যে, নিয়ন্ত্রিত যে ১৪টি জিনিষ সেটা ভারতবর্ষের মানুষের কেনবার জন্য উপযুক্ত একটা দাম এবং সেটা সর্বত্র সমানভাবে হওয়া দরকার। কিন্তু সেটা তাঁরা করছেন না। চিনির প্রশ্নে আমরা কি দেখতে পাচ্ছি? যে ক্ষেত্রে প্রতি কে.জি চিনি আমাদের ৪.৪০ পয়সা দরে কিনতে হচ্ছে সেখানে আমেরিকা .৯০ পয়সা দরে আমাদের দেশের চিনি পাচ্ছে চিনির উৎপাদন খরচ যদি ২.৯০ পয়সা হয় তাহলে কোথা থেকে এই টাকাটা উঠবে? সেজন্য শিল্পপতিদের প্রায় সাড়ে তিন হাজার কোটি টাকা ভর্তুকী দেওয়া হল। অথচ সাধারণ মানুষকে দিতে গেলে এজন্য ৫০০ থেকে ৬০০ কোটি টাকা ভর্তুকী দিতে হোতো। কিন্তু ভারত সরকার শিল্পপতিদের স্বার্থ রক্ষা করবার জন্য পুনর্বার সাড়ে তিন হাজার কোটি টাকা ভর্তুকী দিয়ে এসেছেন।

এই যে খাদ্যের প্রশ্নে বৈষম্যমূলক নীতি এই নীতির ফলে পশ্চিমবাংলার মানুষ দিনের পর দিন হীন হয়ে পড়ছেন, পর্যুদস্ত হয়ে পড়ছেন। আজকে পশ্চিম বাংলায় যে পরিমান খাদ্য শস্য উৎপন্ন হয়, তা দিয়ে রাজ্যের ৬০ ভাগ প্রয়োজন মেটে, বাকী ৪০ ভাগের জন্য কেন্দ্রের উপর নির্ভর করতে হয়। আমাদের এখানে বিধিবদ্ধ রেসনিং এলাকা এবং গ্রামাঞ্চলের সংশোধিত রেসনিং এলাকা মিলে মাসে ৪ লক্ষ মেট্রিক টন চাল ও গম লাগে। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, কেন্দ্রের যা সরবরাহ তাতে কোন মাসে আড়াই লক্ষ কোন মাসে ৩ লক্ষ খাদ্য শস্য আমরা পেয়ে থাকি। এরফলে গ্রামাঞ্চলের 'ক' শ্রেণীভুক্ত কার্ড হোল্ডার এবং কলকাতা শহরের বিধিবদ্ধ রেশন কার্ড হোল্ডারদের অনেক সময় ঠিকমত খাদ্যশস্য সরবরাহ করা যায়না, বিপদের মুখে পড়তে হয়। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, এই অবস্থার মধ্যেও রাজ্যসরকার তাঁর অফিসারদের সাহায্যে, জনসাধারণের সাহায্যে সুষ্ঠু বন্টন-ব্যবস্থা করে যাচ্ছেন এবং এই কারণেই বিগত ৪ বছর ধরে রাজ্যে শস্যের দাম স্থিতিশীল অবস্থার মধ্যে রাখা সম্ভব হয়েছে। অন্যান্য রাজ্যে দেখতে পাচ্ছি, সাধারণ খাদ্য খেতে গেলে ১০ টাকার কমে হয় না, কিন্তু কলকাতায় ৫ টাকা ৫.৫০ টাকায় একবেলার খাদ্য মেলে। একটা সুষ্ঠ নীতি যদি খাদ্য দপ্তরের না থাকতো তাহলে এটা কখনই সম্ভবপর হত না, বা খাদ্যের দাম স্থিতাবস্থায় রাখা সম্ভব হত না। আজকে কেরোসিন তেলের কথাই ধরুণ — রাজ্যের যা প্রয়োজন সেই তুলনায় কেন্দ্রীয় সরকার সরবরাহ কম দিচ্ছে। আজকে রাজ্যে কেরোসিন তেলের প্রয়োজন বেড়ে গেছে। এর প্রধান কারণ - আমরা জানি, সাত আট বছর আগে পর্যন্ত গ্রামের ক্ষেত মজুর, গরীব চাষী - এঁদের ছেলেমেয়েরা স্কুলে যেতো না। আজকে তাঁদেরও কেরোসিন তেলের প্রয়োজন হচ্ছে, কারণ তাঁদের ছেলেমেয়েরা আজ পড়াশুনা করছে; বামফ্রন্ট সরকার তাদের শিক্ষার ব্যবস্থা করে দিয়েছেন। এই কারণেই আজ গ্রামে কেরোসিন তেলের প্রয়োজন হচ্ছে এবং সেই কারণেই মাননীয় মন্ত্রী মহাশয় কেরোসিন তেলের প্রয়োজন হচ্ছে এবং সেই কারণেই মাননীয় মন্ত্রী মহাশয় কেরোসিন তেলের উপর গুরুত্ব দিয়েছেন।

কিন্তু আজকে রাজ্যের যা চাহিদা সেটা কেন্দ্র পূরণ করছেন না; ফলে এই দপ্তর এবং রাজ্য সরকার সাধারণ মানুষের বিক্ষোভের সম্মুখীন হতে চলেছেন। আজকে রাজ্যসরকার তাঁর সুষ্ঠ বন্টন নীতির মাধ্যমে অতি কষ্টে এই চাহিদা মিট আপ করবার ব্যবস্থা করেছেন এবং সেই কারণে বামফ্রন্ট সরকারকে ধন্যবাদ জানাই। আগামী দিনে এই বন্টন ব্যবস্থা যাতে আরো সুষ্ঠু ও সুসংগঠিত করা যায়, তারজন্য জেলায় জেলায় পঞ্চায়েত সমিতির মাধ্যমে বন্টনের ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে রেশন কার্ড সম্বন্ধে কিছু বলতে চাই। আজকে গ্রামাঞ্চলে দেখতে পাচ্ছি, বামফ্রন্ট সরকার তাঁর দৃষ্টিভঙ্গী অনুযায়ী প্রতিটি মানুষের জন্য রেশন কার্ডের ব্যবস্থা করেছেন এবং যার জন্য গরীব মানুষ প্রতিদিন, সপ্তাহে দেড় দিন বাদ দিয়ে, আজকে রেশন তুলতে পারে। কিন্তু ডিলাররা সমস্ত রেশন কার্ড একসঙ্গে নিয়ে না গেলে রেশনে মাল দিচ্ছে না। আমি এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানো আরো উল্লেখ করছি, মুর্শিদাবাদ জেলায় এখনও রেশন কার্ড চালু হয়নি। এটাও অনুগ্রহ করে লক্ষ্য রাখবেন। আজকে আমাদের সরকার প্রতিটি মৌজায় হাস্কিং মিল দিতে বদ্ধ পরিকর। কিন্তু যারা হার্সকিং মিল চালাচ্ছে তারা হাইকোর্টে মামলা করেছে। যাতে এই মামলাগুলো ত্বরান্বিত করে রহিত করা যায় এবং গ্রামের মানুষকে হাস্কিং মিল দেওয়া যায় সেই ব্যবস্থা করতে অনুরোধ জানাচ্ছি। এটা করতে পারলে তারা এরদ্বারা রুজি রোজগার করতে পারবে। সর্বশেষে আমি বলতে চাই, কেন্দ্রীয় সরকারের যে নীতির ফলে পশ্চিমবাংলার মানুষ রুটি পাচ্ছে না, খাদ্য থেকে বঞ্চিত হচ্ছে - সেই নীতি যাতে দূর করা যায় সেদিকে দৃষ্টি দেবার জন্য আবেদন করছি। যদিও বামফ্রন্ট সরকার কেন্দ্রের এই চাল গম সরবরাহ নীতির প্রতিবাদ করে এসেছে, এই প্রতিবাদ চালিয়ে যেতে হবে এবং সমস্ত মানুষকে এ-বিষয়ে সজাগ করতে হবে। পশ্চিম বাংলার প্রয়োজনীয় খাদ্যশস্য সরবরাহের প্রতিশ্রুতি, যে প্রতিশ্রুতি প্রয়াত প্রধানমন্ত্রী জওহরলাল নেহরু দিয়েছিলেন - সেই প্রতিশ্রুতি কার্যকর করবার জন্য চাপ সৃষ্টি করতে হবে। এই কথা বলে মাননীয় খাদ্য ও সরবরাহ মন্ত্রী যে বাজেট পেশ করেছেন তাকে পূর্ণ সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**( 4.20 – 5.00 P.M.)**

**including Adjournment**

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় খাদ্যমন্ত্রী যে ব্যয়-বরাদ্দের দাবি পেস করেছেন আমি তাকে সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আজকে যে সমস্যা আছে সেই সমস্যাগুলির কথা আমি এখানে রাখতে চাই। খাদ্য সরবরাহ নিশ্চিত ভাল ভাবে হওয়া উচিত। কিন্তু সেই ক্ষেত্রে আমরা কিছুটা বিঘ্ন দেখতে পাই। গ্রামাঞ্চলে রেশনের মাধ্যমে যে সমস্ত চাল গম দেওয়া হয় সেই চাল গম আমাদের কাছে অখাদ্য বস্তু হিসাবে পৌঁছায়। এই ব্যাপারে অবশ্য বামফ্রন্ট সরকারের কোন দোষ নেই। সরকারী যে সমস্ত অফিসার আছে, যাঁরা এই খাদ্য পরিবেশন করে থাকেন তাদের ভুলের জন্য এটা হয়। এর ফলে গ্রামের লোকেরা অত্যন্ত ক্ষুব্ধ। আমরা যখন সেই গ্রামের মানুষের কাছে যাই তখন আমাদের সেই ক্ষুব্ধ মানুষের কাছে পড়তে হয়। এই ব্যাপারে প্রশাসনে যাঁরা রয়েছে তাঁরাই দায়ী। সিমেন্টের ক্ষেত্রে একই অবস্থা। মাসের পর মাস, বছরের পর বচর দেখা যায় সিমেন্ট এজেন্টেরা পায় না। এর ফলে গ্রামের মানুষরা সিমেন্ট ঠিক ভাবে পায় না। অনেক সময় আমার সঙ্গে অফিসারদের দেখা হয়। অফিসারদের জিজ্ঞাসা করলে তারা বলে যে সরবরাহ নেই, আমরা কি করবো। সেই জন্য আমি আবেদন রাখবো এই ব্যাপারে যেন মন্ত্রী মহাশয় একটু নজর রাখেন। রাজ্য সরকারের যে কমিটি আছে সেই কমিটি যেন বিষয়টা ভাল করে দেখেন। তাহলে গ্রামের মানুষের একটা সুরাহা হয়। খাদ্য উৎপাদনের ক্ষেত্রে যখন কোন জিনিষ বেশী

উৎপাদিক হবে তখন সেই উৎপাদিত জিনিষ সরকারের কিনে নেওয়া দরকার। কেন্দ্রের যে ফুড করপোরেসান আছে সেই ফুড করপোরেসানের সব জায়গায় ঠিক মত ভাবে যায় না। বেশী পরিমান উৎপাদিত জিনিষ যদি না কেনা হয় তাহলে যারা উৎপাদক তারা আর্থিক দিক থেকে প্রচন্ডভাবে অসুবিধার মধ্যে পড়ছে। ধান থেকে তারা যে ভাবে চাল করলো এবং তাতে যে খরচ পড়লো তাতে চাল বিক্রি করে সেই খরচ ওঠে না। সেই জন্য বলতে চাই সরকারের একটা নির্ধারিত মূল্যে এই গুলি কিনে নেওয়া দরকার। এটা যদি করা যায় তাহলে উৎপাদকরা অত্যন্ত খুসী হবে। অনেক অসাধু ব্যবসায়ী আছে যারা সস্তা দামে জিনিষপত্র কিনে নিয়ে গুদামজাত করে রাখে এবং পরে সেটাকে অনেক বেশী মূল্যে বিক্রয় করে। বড় বড় যে সমস্ত মিল মালিক আছে তাদের উপর লেভি বসানো দরকার। তাদের উপর বেশী লেভি আছে কিন্তু সেটা আরো বেশী করা দরকার। কারণ গোপনে তারা অনেক বেশী চাল সংগ্রহ করে এবং সরকারের কাছে সেটা কম দেখায়। তাছাড়া তারা যে মূল্যে কেনে তার চেয়ে অনেক বেশী মূল্যে তারা বিক্রয় করে। আমরা দেখেছি হোলসেলাররা এসে খোলা বাজারে তারা কেনে এবং খোলা বাজারে তারা বিক্রয় করে। আগে এটা রেশনের দোকানের মাধ্যমে বিক্রি হ'ত, এখন সেটা খোলা বাজারে বিক্রি করে অনেক বেশী মুনাফা রাখার চেষ্টা করছে। খাদ্য বন্টনের ক্ষেত্রে অত্যন্ত শক্ত হাতে হাল ধরা দরকার। খাদ্য সরবরাহের ক্ষেত্রে যেন কোন দুর্নাম না হয় সেটা দেখতে হবে। যদিও এখনও পর্যন্ত এই বিষয়ে বামফ্রন্ট সরকারের কোন দুর্নাম নেই। এখনও কিছু কিছু দুর্নীতিগ্রস্থ আমলা আছে, যারা কংগ্রেসের আমলের অফিসার। তারা চায় এই বামফ্রন্ট সরকারের সুনাম নষ্ট হোক। বিভিন্ন জায়গায় আমরা যখন যাই তখন তারা বামফ্রন্ট সরকারের গুনগান করে। কিন্তু গোপনে তারা গ্রামে যারা কংগ্রেস আছে তাদের কাছে এই সরকারের দুর্নাম করে। এই ভাবে তারা কাজ চালিয়ে যাচ্ছে। এই জিনিস আজকে নয় সেই কংগ্রেস আমল থেকেই শুরু হয়েছিল।

(At this stage due to load shedding the House was adjourned for half an hour)

(After adjournment)

**[5.00-5.10 p.m.]**

**Mr. Deputy Speaker :** বঙ্কিম বাবু, আপনার সময় পার হয়ে গিয়েছে। তবে আপনি ২।১ মিনিট সময় বলতে পারেন।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি সরবরাহের ক্ষেত্রে ডাল, মোমবাতি, সাবান ইত্যাদির হঠাৎ মূল্য বৃদ্ধি সম্বন্ধে এখানে বলতে চাই। কেন্দ্রীয় সরকার ট্রেনের ভাড়া বৃদ্ধি করার ফলে এই সমস্ত দ্রব্যের মূল্য হঠাৎ বৃদ্ধি পেয়েছে। গ্রামাঞ্চলে যে মুগ ডালের দাম ৫ টাকা ছিল, তা আজ ১০টাকায় এসে দাঁড়িয়েছে। গ্রামাঞ্চলের মানুষ ঐ বর্দ্ধিত দামে মুগ ডাল ও অন্যান্য সামগ্রী কিনছেন। তাঁরা এই মূল্যবৃদ্ধির কারণে রাজ্য সরকারের প্রতি দোষারোপ করছেন। তাঁরা জানেন না যে, এই মূল্য বৃদ্ধির আসল কারণ হচ্ছে কেন্দ্রীয় সরকারের রেল বাজেটে রেলের ভাড়া বৃদ্ধি ঘটেছে। এই ভাড়া বৃদ্ধির সুযোগ গ্রহণ করে ব্যবসাদাররা হঠাৎ এই সমস্ত নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য অনেকগুন বাড়িয়ে দিয়েছে এবং দূর্নীতি চালিয়ে যাচ্ছে। তারা নানা ভাবে দূর্নীতির আশ্রয় নিয়ে মুনাফা সংগ্রহের চেষ্টা করছে। আমি সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাই যে, তিনি তাঁর ক্ষমতা প্রয়োগ করে এই সমস্ত দূর্নীতি ব্যবসাদারদের কঠোর হস্তে দমন করার চেষ্টা করুন। এবারে আমি লেভি সিমেন্ট সম্বন্ধে কিছু বলতে চাই। আজ আমরা দেখছি যে, লেভি সিমেন্ট বাজারে অবাধে বিক্রি হচ্ছে। এই সমস্ত লেভি বিহীন সিমেন্ট বাজারে কোথা থেকে আসছে, তা আমার কাছে

বা সাধারণ মানুষের কাছে এখনও অজ্ঞাত। মাননীয় মন্ত্রী মহাশয় দুর্নীতি দমনের জন্য যে সহায়ক কমিটি করেছেন, তার মাধ্যমে যেন এই সমস্ত দুর্নীতি দমনের ব্যবস্থা গ্রহণ করেন। এই কথা বলে আজ এখানে খাদ্য দপ্তরের যে ব্যয়-বরাদ্দ প্রস্তাব মন্ত্রীমহাশয় রেখেছেন, তার প্রতি আমার সমর্থন জ্ঞাপন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, খাদ্য সরবরাহ বিভাগের পক্ষ থেকে যে বাজেট বরাদ্দ এখানে উপস্থাপিত করা হয়েছে, তার উপর মাননীয় সদস্যরা যে সমস্ত বক্তব্য রেখেছেন, আমি তা অত্যন্ত ধৈর্যের সঙ্গে এবং সতর্কতার সঙ্গে শুনেছি এবং বিবেচনা করবার চেষ্টা করেছি। আমি এখানে দুএকটি কথা সদস্যদের অবগতির জন্য বলতে চাই। সমস্ত সদস্যদের এ কথা জেনে রাখা ভাল যে, পশ্চিমবঙ্গের লোকসংখ্যা প্রায় ৬ কোটি। এই লোকসংখ্যার জন্য বর্তমান হারে সর্বত্র খাদ্য দিতে গেলে গড়ে রোজ ১৬ আউন্স করে দিতে হয়। পশ্চিমবঙ্গে যে কোন খাদ্যের যা উৎপাদন, তার সমগ্র অংশকে মিলিয়ে আমাদের যা লোকসংখ্যা তাঁদের দিতে গেলে প্রয়োজন হয় ১কোটি মিলিয়ন টন খাদ্য দ্রব্য।

**[5.00–5.10 p.m.]**

আমরা হিসাব করে দেখেছি আমাদের ফলন যা ফলেছে অতীতে এবার তাতে দেখা গেছে আশাপ্রদ ফলনই ফলেছে, সেখানে ৯০ থেকে ৯১ লক্ষ মেট্রিক টন খাদ্য ফলন হয়েছে। তারমধ্যে শতকরা ১০ ভাগ বীজের জন্য রেখে দিকে হবে এবং শতকরা ৬ থেকে ৭ ভাগ নষ্ট যেতে পারে ধরে নিতে হবে। জনসংখ্যার যা পরিমাণ তাতে শতকরা ২০ থেকে ২৫ ভাগ খাদ্যের ঘাটতি আমাদের পশ্চিমবঙ্গ থেকে যাচ্ছে। সুতরাং আমাদের পশ্চিমবঙ্গের সাধারণ মানুষের যে ঘাটতি তা ২০ থেকে ২৫ লক্ষ মেট্রিক টন। ২০ থেকে ২৫ লক্ষ মেট্রিক টন খাদ্য আমাদের চাহিদার তুলনায় কেন্দ্র কম দিচ্ছেন। আমরা এই রেশনিং ব্যবস্থার বিধিবদ্ধ রেশনিং ব্যবস্থার মধ্যে দিয়ে এবং আংশিক রেশনিং ব্যবস্থার মধ্যে দিয়ে সারা পশ্চিমবঙ্গের প্রতিটি জেলায়, প্রতিটি মানুষের কাছে খাদ্য পৌঁছে দিচ্ছে। সারা ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার একমাত্র এই খাদ্য সরবরাহ ব্যবস্থা রেশনিং ব্যবস্থার মাধ্যমে প্রতিটি মানুষের কাছে পৌঁছে দেবার ব্যবস্থা চালু রেখেছেন। চাল, গম, চিনি, গম, ভোজ্য তেল, কেরোসিন, কয়লা, সিমেন্ট প্রভৃতি এবং এই ধরণের আরো নিত্যপ্রয়োজনীয় দ্রব্য রেশনিং ব্যবস্থার মাধ্যমে রেখেছেন। শহরাঞ্চলে এবং গ্রামাঞ্চলে স্ট্যাটুটারি রেশনিং এবং মডিফায়েড রেশনিং এই দুটি পদ্ধতির মাধ্যমে আমরা খাদ্য সাধারণ মানুষের কাছে পৌঁছে দিচ্ছি। তারমধ্যে আমাদের যে দুর্বলতা আছে সেটা অস্বীকার করছি না। কিন্তু তবুও আমাদের গর্ব গোটা ভারতবর্ষের মধ্যে একটি মাত্র রাজ্য পশ্চিমবঙ্গ, যে এইভাবে রেশনিং ব্যবস্থার মাধ্যমে খাদ্য সরবরাহ করছে। এটা শুধু আমাদের গর্ব নয়, সমস্ত বিরোধীদলের গর্বের বিষয় হওয়ার কথা এবং পশ্চিমবঙ্গের সমস্ত মানুষের গর্বের বিষয় হওয়ার কথা। আমাদের খাদ্য ঘাটতি কেন হলো তার প্রশ্ন তুলে সময় নষ্ট করতে চাই না। এই নিয়ে অতীতে বহু প্রশ্ন এসেছে, অযথা এই নিয়ে সময় নষ্ট করতে চাই না। আমাদের ৪০ লক্ষ মেট্রিক টন খাদ্য ঘাটতির কথা বলেছি, তারমধ্যে ১৮লক্ষ টন চালের ঘাটতি, সেই ঘাটতি আমরা পূরণ করতে চাই। আমাদের ১৫ লক্ষ মেট্রিক টন গম ঘাটতি, এটাও পূর্ণ করতে চাইছি। এই নিয়ে ৩৩ লক্ষ মেট্রিক টন হচ্ছে এবং ফ্লাওয়ার মিলগুলির ঘাটতি ৯ লক্ষ মেট্রিক টন। অতএব এই ৪২লক্ষ মেট্রিক টন খাদ্য আমাদের কেন্দ্রের কাছে চাইতে হয় এই ঘাটতি পূরণ করার জন্য। অতীতে যখন বন্যা, দুর্ভিক্ষ হয়েছিল তখন অনেক বেশী খাদ্য ঘাটতি হয়েছিল। খরা যখন ছিল তখন ৫২ থেকে ৫৩ লক্ষ টন ঘাটতি ছিল সেটা আপনারা সকলেই জানেন। সেইজন্য এই বছর আমরা ৪লক্ষ টন বেশী দাবী করেছিলাম কেন্দ্রের কাছে যাতে আরো বেশী বেশী করে সাধারণ

মানুষের কাছে পৌঁছে দিতে পারি। সেখানে পশ্চিমবঙ্গে সরকারী সংগঠনে যে রেশনিং ব্যবস্থা আছে সেটা যাতে সংরক্ষিত থাকে তা নিয়ে এখানে প্রশ্ন উঠেছে। দেবপ্রসাদ বাবু বলেছেন কোন গণমুখী ব্যবস্থা আছে কিনা? আমি বলতে চাই আমাদের রাজ্যেই প্রথম পঞ্চায়েত স্তরে, জেলা পরিষদ স্তরে, পৌরসভা স্তরে এবং সরকারী প্রতিনিধিদের নিয়ে স্থায়ী কমিটি গঠন করা হয়েছে তদারকি করবার জন্যে এবং তাদের সমস্ত ক্ষমতা দিয়ে দেওয়া হয়েছে। প্রত্যেকটি পৌরসভার স্তরে, গ্রামাঞ্চলের পঞ্চায়েত স্তরে এবং জেলা পরিষদ স্তরে এই কমিটি আছে। তারা শুধু সিদ্ধান্ত নেবেনা, আলোচনা করবে না, বন্টন ও তদারকির ব্যবস্থা করবে। অসাধু ব্যবসায়ী যাতে রেশনিং এর মাধ্যমে কালোবাজারী না করতে পারে এবং করলে কি ভাবে তা বন্ধ করা যাবে তার ব্যবস্থাও তাদের হাতে আছে। এমনকি কারা ডিলার হবে কারা হোলসেলার হবে তার সুপারিশও তারা করবেন। কাজেই জনসাধারনের প্রতিনিধি নিয়ে রেশনিং ব্যবস্থার উপর একটা চেক আপের ব্যবস্থা করা হয়েছে। অর্থাৎ সাধারণ মানুষ যাতে প্রতিনিয়ত সব দেখতে পাবে এবং সাধারণ মানুষ যাতে বঞ্চিত না হতে পারে তার ব্যবস্থা আমরা করেছি। আমাদের যারা জন প্রতিনিধি আছেন তাদের কাছে আবেদন এই কমিটিগুলি যাতে আরো বেশী সক্রিয় হয়ে তদারকি কাজ করতে পারেন, আরো বেশী উদ্যোগ নিয়ে বন্টন ব্যবস্থার সঙ্গে নিজেদের যুক্ত করতে পারেন, সেটা তারা দেখবেন এই আহ্বান আমি জানাচ্ছি। দেবরঞ্জন বাবু হাসকিং মিলের কথা বলেছেন। হাসকিং মিল সম্পর্কে গ্রামাঞ্চলে বহুবার বহু প্রশ্ন আমাদের সামনে এসেছে। হাসকিং মিল সম্পর্কে যে ব্যবস্থা আছে সেটা আমাদের জানা দরকার। পশ্চিমবাংলায় ৯ হাজার ৯৭৯ টি লাইসেন্স প্রাপ্ত হাসকিং মিল আছে, আন-লাইসেন্স হাসকিং মিল ১০ হাজারের বেশী আছে। পুলিশ ঘুস নিচ্ছে সরকারি অফিসাররা অন্যায় কাজ করছে বলে যে অভিযোগ করছেন তাতেও ১০ হাজারের বেশী আছে। আমাদের বিভাগ থেকে চেষ্টা করেছিলাম গ্রামে-গঞ্জে সর্বত্র হাসকিং মিল প্রতিষ্ঠিত হোক এবং আমরা লাইসেন্স দিতে চেয়েছিলাম।

[5.10 —5.20 p.m.]

আমাদের পলিসি তাই। কিন্তু আমরা সবাইকে দিতে পারলাম না, কারণ, মহামান্য হাইকোর্টের একটা সাধারণ নিষেধাজ্ঞা আছে। এককথায় বলতে গেলে যাকে আমরা বলি ইনজাংকসান সেই ইনজাংকসানের বিরুদ্ধে আবার কিছু কিছু আনলাইসেন্সড হাসকিং মিলের ওনার যারা তারা মাননীয় হাইকোর্টের গিয়ে, সেই ইনজাংকসানের আদেশ যাতে তারা না পায় সেটা প্রত্যাহার করে এনেছেন, তার ফলে আমরা লাইসেন্স দিতে পারছি এবং আমরা আমাদের পশ্চিমবঙ্গে যতগুলি হাসকিং মিল আছে সমস্ত হাসকিং মিল যাতে অপারেট করতে পারি তার ব্যবস্থা করতে চাই। ১৯৮৪-৮৫ সালে বিভিন্ন জেলায় ১ হাজারের বেশী হাসকিং মিলকে আমরা লাইসেন্স দিয়েছি। হাসকিং মিল আধুনিকীকরণের কথা উঠেছে, সেই পরিকল্পনা আমরা গ্রহণ করেছি। আমরা ১৫টি জেলার প্রতি জেলায় এক একটা হাসকিং মিল ধরে আধুনিকীকরণের ক্ষেত্রে যে সুবিধার কথা আছে সেই সুবিধা যাতে হতে পারে তারজন্য ১০ থেকে ১২টা আলোচনা চক্র অর্থাৎ সেমিনার করার জন্য ইতিমধ্যে ব্যবস্থা আমরা সংঘটিত করেছি এবং আধুনিকীকরণের যে কৃত কৌশল সেই সেমিনারে সাধারণ মানুষ, হাসকিং মিলের ওনাররা যাতে প্রত্যক্ষ করতে পারে তার ব্যবস্থা করেছি। এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের সহযোগীতাও আছে। আগে সেটা চালের রেসিও ৬০ থেকে ৪০ ভাগ ছিল এখানে সেই রেসিও ৪ ভাগ বাড়বে এই হাসকিং মিলকে যদি আধুনিকীকরণ করতে পারি। তারজন্য আমরা যে টাকার কথা তুলেছি পশ্চিমবঙ্গের সমস্ত হাসকিং মিলকে যদি আধুনিকীকরণ করতে পারি তাহলে চাল বাড়বে, সেই টাকাটা আমাদের বেড়ে যাবে, যে ব্রান বা তুষ আমরা পাব সেটা থেকে আমরা তেল তৈরী করার ব্যবস্থা করতে পারব। বিতরণ করার ক্ষেত্রে, আমাদের বিভাগ থেকে রেশনিং পরিচালনার

ক্ষেত্রে আমরা দেখেছি আমাদের যেটা ঘাটতি আছে সেটা আমরা কেন্দ্রীয় সরকারের কাছে চেয়ে থাকি, কিন্তু কেন্দ্রীয় সরকার যে প্রতিশ্রুতি দেন সেই প্রতিশ্রুতি মত বরাদ্দ করেন না, যাও বা বরাদ্দ করেন তা সরবরাহ হয় না। তার ফলে সরবরাহ সংগঠনের মাধ্যমে জনগণের কাছে আমরা যে প্রতিশ্রুতি দিই তাতে অত্যন্ত অসুবিধা ঘটে যায়। ফলে স্বাভাবিকভাবে জনগণের মধ্যে একটা বিক্ষোভ আসে যে আমরা এই কোটা পাব কিন্তু এই কোটা আমরা পাচ্ছি না। এই ধরণের ঘটনা মাঝে মাঝে ঘটে। সেটা দূর করার জন্য আমরা আপ্রাণ চেষ্টা করি। আমাদের উত্তরবঙ্গের জেলাগুলিতে চাল, গম, ভোজ্য তেল, সিমেন্ট, কেরোসিন, কয়লা ইত্যাদি পৌঁছে দেবার ক্ষেত্রে দেখতে পাচ্ছি এফ সি আই, রেলের পক্ষ থেকে অসুবিধা ঘটছে। আজকের খবর কুচবিহারে কয়লার যে রেক যাওয়ার কথা ছিল বার বার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও কুচবিহার জেলায় সেই রেক যাচ্ছে না। আমরা শুধু চেষ্টা করছি তা নয়। আমাদের মুখ্যমন্ত্রী গুজরাল সাহেবের সঙ্গে কথা বলেছেন কেন্দ্রীয় জ্বালানী মন্ত্রী, পেট্রোলিয়াম মন্ত্রীর সঙ্গে কথা বলেছেন এবং তাঁরা প্রতিশ্রুতিও দিয়েছিলেন। কিন্তু বাস্তবে দেখছি তাঁরা সরবরাহ করতে পারছেন না। তারপর, এফ সি আই এবং কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যে চাল এবং খাদ্যদ্রব্য সরবরাহ করা হয় তার মান সম্পর্কেও আমরা প্রতিবাদ করেছি। সাধারণ মানুষের কাছ থেকেও এই ব্যাপারে বহু প্রতিবাদ এসেছে এবং আমরাও নিজেরাও রেশন দোকানে গিয়ে দেখেছি কি মানের খাদ্যদ্রব্য দেওয়া হয়। কিন্তু দুঃখের সঙ্গে জানাচ্ছি এফ সি আই -র মাধ্যমে আমরা এর কোন পরিবর্তন সাধন করতে পারছি না। আমরা গত কয়েক বছর ধরেই এই চেষ্টা করছি, কিন্তু কোন ফল হচ্ছে না। ১৯৮৫ সালে দেখছি এই জিনিস আরও বেড়ে গেছে এবং তারজন্য আমাদের দপ্তর থেকে কেন্দ্রীয় সরকারের কাছে ১৭ই জানুয়ারী, ১৪ই ফেব্রুয়ারী এবং ৫ই মার্চ প্রতিবাদ জানিয়েছি। আমরা লক্ষ্য করেছি যে সিদ্ধ চাল পশ্চিমবাংলায় পাঠান হচ্ছে সেটা অখাদ্য। এই অখাদ্য চালের ব্যাপার নিয়ে আমরা বার বার প্রতিবাদ জানিয়েছি। উত্তরবঙ্গের সরবরাহ বিঘ্নিত হচ্ছে, বন্ধ হচ্ছে এবং তারজন্য বার বার বলেছি, কিন্তু রেলওয়ে বা এফ সি আই -র তরফ থেকে কোন সুব্যবস্থা করা হচ্ছে না। গত ২৯ তারিখে কেন্দ্রীয় মন্ত্রী রাও বীরেন্দ্র সিং সারা ভারতবর্ষের সরবরাহ বিভাগের মন্ত্রীদের একটা মিটিং ডেকেছিলেন। আপনারা শুনে আশ্চর্য হবেন আজকে যে জিনিস দেব সেটা এক সপ্তাহ আগে মজুত থাকছেনা। চাল, গম, চিনি, সিমেন্ট কোন কিছুই মজুত থাকছেনা। এই সম্বন্ধে ওই সভায় আমি বক্তব্য উপস্থাপিত করেছি। আমি মাননীয় সদস্যদের অবগতির জন্য দুটি জিনিস শোনাতে চাই। উত্তরবঙ্গের কথা অনেকেই বলেছেন। আমি সেই সভায় যেকথা বলেছিলাম সেটা হচ্ছে, It is absolutely necessary immediately to chalk out a plan for movement of foodgrains through out the country for building up stocks at points vulnerable to flood. In West Bengal the North Bengal districts are such an area where work for building up buffer stocks particularly of rice, wheat, edible oil, coal, kerosene and salt should start immediately. The F.C.I should also be instructed to build up stocks through out the States keeping in mind the need of the area so that uninterrupted supply through P.D. system can be ensured. খারাপ মানের চাল এবং খাদ্য বস্তু কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলাতে পাঠাচ্ছে এই সম্পর্কে সেই মিটিং-এ আমি যে কথা বলেছিলাম সেটা আপনাদের কাছে বলছি।

Quality of Cereals : There has been widespred discontent among the consumers regarding the quality of rice and wheat supplied from

the Central pool. Offtake of rice and wheat is often affected due to bad quality of stocks. The quality of parboiled rice supplied through P.D. system is often so bad that stocks remain unsold with shops for weeks together. This affects open market price and availability position. Strong measures should be taken to ensure that stocks are procured to the Central pool strictly in accordance with the Central specifications and no stocks below the minimum specification is issued from the Central pool.

**[5.20–5.30 p.m.]**

আমরা বারে বারে কেন্দ্রীয় মন্ত্রী রাও বীরেন্দ্র সিংকে বলেছি এবং তিনি সেদিনের মিটিংয়ে প্রতিশ্রুতি দিয়েছেন যে হ্যাঁ, আপনারা যে অভিযোগ করছেন আমি চেষ্টা করবো, আমি দেখবো যাতে এই ধরণের অবস্থা না ঘটতে পারে। কেরোসিন তেল সম্পর্কে এখানে প্রশ্ন উঠেছে কয়লা সম্পর্কে এখানে প্রশ্ন উঠেছে। সিমেন্ট সম্পর্কে কোন প্রশ্ন উঠে নি। কিন্তু এই সব জিনিসগুলি কেন্দ্রীয় সরকারের উপর নির্ভরশীল ভোজ্য তেল কেন্দ্রীয় সরকারের উপর উপর নির্ভরশীল। আমরা আগে শহরাঞ্চলে এই রেপসিড তেল রেসন দোকান মারফত বিক্রি করেছিলাম। গত বছর সরষের তেলের দাম ২০ থেকে ২৫ টাকায় উঠে গেল। আমরা সেই তেলের দাম সারা রাজ্যে ঐ রেপসিড তেল সরবরাহ করে সরষের তেলের দাম কমিয়ে দিয়েছিলাম। এবং আমরাই প্রথম ঐ রেপসিড তেল ব্যবহার আরম্ভ করি। আমরা সরষের তেলের দাম ১৪।১৫ টাকায় কমিয়ে দিয়েছিলাম। কিন্তু এই দুমাস আমাদের সঙ্গে আলোচনা না করে ঐ রেপসিড তৈল যেটা আমরাই প্রথম ব্যবহার করি ১২ হাজার মেট্রিক টন যেটা আমাদের পাওনা ছিল সেটা আমাদের কোন আলোচনা না করে কমিয়ে দিল ২ হাজার মেট্রিক টন। লজ্জার কথা ক্ষোভের কথা। আমরা সেদিন মিটিং করছি কেন্দ্রীয় মন্ত্রী রাও বীরেন্দ্র সিং উদ্বোধনী বক্তৃতা এবং সেই বক্তৃতার এক খানা ছাপানো পুস্তক বিতরণ করলেন - তখন একবারও বল্লেন না তেল কমাবার কথা, এবং চিনির দাম যে বাড়াবেন সে কথাও বল্লেন না। ভারতবর্ষের সমস্ত রাজ্যে টেলেক্স পাঠিয়ে দিলেন যে আমাদের ১০ হাজার মেট্রিক টন ভোজ্য তেল দেবেন এবং চিনির দাম কেজি প্রতি ৪০পয়সা বাড়িয়ে দিলেন। আমরা সেখানে উপস্থিত আমাদের জানালেন না। আমাদের দপ্তরের সেক্রেটারী সেখানে উপস্থিত, কেন্দ্রীয় অফিসাররা ঘুনাক্ষরে বল্লেন না। এখানে এসে শুনতে পেলাম যে আমাদের এখানে টেলেক্স এসে গেছে যে ১ হাজার মেট্রিক টন কেটে দেওয়া হয়েছে এবং চিনির দাম ৪০পয়সা বাড়িয়ে দেওয়া হয়েছে। কেন্দ্রীয় সরকার অগণতান্ত্রিক পদ্ধতিতে কোন কিছু আলোচনা না করে কোন চিন্তা ভাবনা না করে এই কাজ করলেন। আর কেন্দ্র যে বাজেট উপস্থিত করেছেন রেল বাজেট এবং অন্যান্য বাজেট যে উপস্থিত করেছেন তার কি প্রতিক্রিয়া হয়েছে সেটা আপনারা জানেন। তার প্রতিক্রিয়ার ফলে এই ধরনের ঘটনা ঘটিয়ে সারা রাজ্যে, ভারতবর্ষের সমস্ত রাজ্যে, প্রতিটি জিনিসের দর প্রশাসনিক নিদেশ- লোকসভা চলছে, রাজ্যসভা চলছে, সেখানেও বলেনি, আমাদের কাছেও বলেনি, কোথাও কিছু বলেনি, প্রশাসনিক নির্দেশের মধ্যে দিয়ে সেই ঘটনা ঘটিয়ে দিয়েছেন এবং আমাদের এই যে সংগঠন, এই যে সরবরাহ সংগঠন, এই সংগঠনাকে যাতে আমরা আরও মজবুত করতে পারি তার জন্য গতবারও আমি আপনাদের কাছে বলেছিলাম, এবারেও আমি বলতে চাই যে এফ.সি.আই. যে সংগঠন, যারা আমাদের সরবরাহ করেন, আমাদের সঙ্গে একটা চুক্তির ফলে আমাদের পশ্চিমবঙ্গ রাজ্যের যে প্রকিয়োরমেন্ট, যে সংগ্রহ এবং সরবরাহ, এই যে ব্যবস্থা এফ.সি.আই. এর হাতে আছে, আমরা কেন্দ্রীয় সরকারের কাছে বারে বারে আবেদন করেছিলাম এবং

অত্যন্ত একটা আশার কথা যে ওদের প্রতিনিধিরা এসেছিলেন, এসে এবার রাজী হয়ে গেছেন, আমাদের যে সমস্ত কর্মচারী আছেন, চার পাঁচ হাজার কর্মচারী এফ.সি.আই.তে আছে ডেপুটেশনিস্ট, তাদের এ্যাবসর্বশনের কথা আমাদের সরকারের পক্ষ থেকে আমরা অনেক আগেই তাদের বলেছিলাম যে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু ১৯৮২ সাল থেকে যে আলোচনা চলছিল - স্ক্রিনিং কমিটি সংগঠিত হওয়ার কথা ছিল, সেটা তারা বন্ধ করে দিয়েছিলেন। আমরা বলেছি যে আমাদের কোন আপত্তি নেই, ডেপুটেশনিস্ট কর্মচারীরা, তাদের সেখানে হোক এবং আমাদের হাতে সেটা ফেরত দেওয়া হোক ওদের প্রতিনিধি আমাদের কাছে এসেছিলেন, আমরা বলেছি এই ম্যানারে ধাপে ধাপে, এফ.সি.আই যে কাজ করতেন, এই সংগঠনকে যদি আমাদের বাঁচাতে হয়, সুনিশ্চিত করতে হয়, এই সুবিধার মধ্যেও জনগণের সেবা যদি আমরা আরও ভাল ভাবে করতে পারি এবং আমাদের যে দাবী সেই ১৪টা নিত্য প্রয়োজনীয় দ্রব্য সারা ভারতবর্ষে একই দরে জনসাধারণের ক্রয় ক্ষমতার মধ্যে বন্টন করার ব্যবস্থা যেটা কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করেছি, এবারে যে মিটিং হলো, সেই মিটিং—এও আমরা দাবী করে এসেছি, আমাদের পশ্চিমবঙ্গের পক্ষ থেকে একক ভাবে তা করা সম্ভব নয়। তবুও আমরা ১৭/১৮ টি নিত্য প্রয়োজনীয় জিনিস আমরা দেবার চেষ্টা করছি, শহরাঞ্চলে দেবার চেষ্টা করছি, গ্রামাঞ্চলেও দেবার চেষ্টা করছি। সর্বশেষে আমার বাজেট বক্তৃতায় এই কথা লিখেছি যে এটা করতে গিয়ে আমাদের যে ত্রুটি বিচ্যুতি, সেই ত্রুটি বিচ্যুতি আছে। আমরা যদি ফেজ ম্যানারে এফ.সি.আই এর যে কাজ ওরা নিয়ে গিয়েছিলেন, ওদের হাতে তুলে দেওয়া হয়েছিল, তা যদি নিজেরা নিয়ে আসতে পারি আমাদের হাতে, তাহলে আসতে আসতে এই নতুন ব্যবস্থা সুনির্দিষ্ট ভাবে আরও ভাল করা যাবে এবং জনগণের যে স্থায়ী কমিটি আমরা সংগঠন করেছি, তাকে যদি তারা উদ্যোগ নিতে পারেন এবং জনসাধারণের স্বার্থে যদি সেই কমিটি ব্যবহার করতে পারেন, কোথাও অন্যায় অবিচার, কালোবাজারী এই রকম কিছু দেখেন, তা যদি স্তব্ধ করে দিতে পারেন, আমরা আমাদের সরকারের পক্ষ থেকে - দেব প্রসাদ বাবু যা প্রশ্ন তুলেছিলেন,আমরা আমাদের এই বাজেট বক্তব্যের মধ্যে আমাদের এই রাজ্যে আমরা ঐ নাসা কিংবা এসমা প্রয়োগ করিনি, আমরা সেই মিটিংএ এও বলেছি যে এর আমরা বিরোধী, কিন্তু আমাদের যে এসেনশিয়াল কমোডিটিজ এ্যাক্ট আছে, তার মধ্যে যে সমস্ত আইনগুলো আছে, সেই আইন অনুযায়ী আমরা হাজার হাজার কেস করেছি। আমরা ২৪টা কোর্ট পশ্চিমবাংলায় বসিয়েছি এবং আমরা চেষ্টা করছি, কোনরকম কালোবাজারী এই রেশন দ্রব্য নিয়ে যাতে কেউ না করতে পারে। আমরা মাননীয় সদস্যদের কাছেও বলেছি যে এই রকম একটা বাজেট করতে গেলে তার মধ্যে নিশ্চয়ই ত্রুটি বিচ্যুতি থাকবে এবং সেই ত্রুটি বিচ্যুতি কিছু নেই, এই কথা বলবো না, ত্রুটি বিচ্যুতি থাকবে। সেই ত্রুটি বিচ্যুতি দূর করার জন্য আমরা আমাদের বিভাগ থেকে আপ্রান চেষ্টা করছি যাতে সেই ত্রুটি বিচ্যুতি মুক্ত হয়। শেষে আপনাদের কাছে আবেদন করছি, আপনারা সকলে মিলে, দলমত নির্বিশিষে সারা পশ্চিমবঙ্গে এই যে খাদ্য সরবরাহ ব্যবস্থা, একে যদি আরও উন্নত করতে হয়, সুনিশ্চিত করতে হয়, সমস্ত লোকের কাছে যদি পৌছে দিতে হয় - গ্রামাঞ্চলের গরীব মানুষদের আমরা সুনিশ্চিত করেছি, মডিফায়েড রেশনিং এলাকায় আগে ছিল না, লিন পিরিয়ডে তারা পেত না, জিনিসপত্রের দাম বেড়ে যেত, চাল, গমের দাম বেড়ে যেত। মডিফায়েড রেশনিং-এর মধ্যে দিয়ে আমরা সেই সমস্ত গরীব ক্ষেত মজুর, ভূমিহীন চাষীদের কাছে প্রতি সপ্তাহে খাদ্য পৌঁছে দেবার ব্যবস্থা করেছি এবং এই ব্যাপারে আমি আপনাদের কাছে আরো সাহায্য চাইছি। সুনির্দিষ্ট ভাবে আপনারা এই ব্যাপারে আমাদের সাহায্য করুন, স্থায়ী কমিটিগুলিকে শক্তিশালী করুন, আমাদের সরকার এবং বেসরকারী একটি যৌথ প্রচেষ্টার মধ্য দিয়ে আমরা যা করতে চাই, বামফ্রন্ট সরকার খাদ্য নীতি এবং সরবরাহ ব্যবস্থা সম্পর্কে যা করতে চায় সেটাকে আরো সুদৃঢ় করতে পারব, আপনাদের আরো খুশী করতে পারব, এই আশা ব্যক্ত করে আপনাদের সবাইকে

ধন্যবাদ জানিয়ে, যদি কোন ছাঁটাই প্রস্তাব থাকে তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are no cut motions on both the demands. Now I put to vote both the demands.

**Demand No. 54**

The motion of Shri Radhika Ranjan Banerjee that a sum of Rs.32,34,60,000 be granted for expenditure under Demand No. 54, Major Heads : "309-Food and 509-Capital Outlay of Food". (This is inclusive of a total sum of Rs.5,39,11,000 already voted on account in March, 1985), was then put agreed to.

**Demand No.43**

The motion of Shri Radhika Ranjan Bannerjee that a sum of Rs.62,66,000 be granted for expenditure under Demand No. 43, Major Head : "288- Social Security and Welfare ( Civil Supplies" (This is inclusive of a total sum of Rs.10,45,00 already voted on account in March, 1985), was then put and agreed to.

**Demand No.46**

**Major Head : 288 -Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes)**

**Dr. ASHOK MITRA :** Sir, on the recommendation of the governor, I beg to move that a sum of Rs.83,53,85,000 be granted for expenditure under Demand No. 46, Major Head : "288- Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes.)"

(This is inclusive of a total sum of Rs 13,92,31,000 already voted on account in March, 1985.)

Written speach taken as read

2. Under the Major Head of Account "288-Social Security and Welfare", the Development and Planning Department have a total budget provision of Rs.36,67,62,000 (Rupees thirty-six crores sixty seven lacs and sixty-two thousand)only, which includes the proposed expenditure on the National Rural Employment Programme, Special Areas Development programme in the Bundwan Block of Purulia

District and development of women and children Services Programe.

3. The National Rural Employment programme introduced in this State with effect from 15.12.80 replacing all previous projects taken up under the Food For Work Programme, has three basic objectives :-

a) generation of additional gainful employment for the unemployed and under-employed persons in rural areas;

b) creation of durable community assets for strengthening the rural infrastructure which will lead to growth of rural economy and rise in the income level of the rural poor. and,

c) improvement of the nutritional status and the living standard of the rural poor,

4. The Panchayati Raj Bodies select and execute different categorics of schemes under the Programme according to the local needs. The Programme is being implemented as a part of 7th Five Year Plan Programme, expenditure being shared by the Central and the State Government on 50 : 50 basis. The target for generating mandays of employment with the current year's budget provision was 332,51 lakh of mandays out of which 177.25 lakh of mandays were created upto the end of February, 1985. It is expected under that during 1985-86 about 240.00 lakh of man-days of employment will be generated with the proposed budget provision.

5. A provision of Rs.24,40,000 has been made in the budget for 1985-86 for the pilot project being implemented since 1981 in the Bundwan Block of Purilia district with voluntary assistance from the Danish International Agency for Development Assistance (DANINDA). The main objective of the Programme is to augment the durable employment and income opportunities for depressed Tribal workers/Share-croppers through Systematic implementation of labour intensive sehemes, such as construction of Bundhs, Jore-bundhs, village roads etc. afforestation of land as well as scheme for skill-training in different trades like Tinsmithy, Handloom-weaving, rope-making, bamboo and cane-works, leaf-plate making, cart-wheel making, carpentry.

6. Six-monthly work-plans for the project are formulated in consultation with the Block-level Steering Committee created for this

purpose and got approved by the ILO.

7. The schemes taken up in the first phase are scheduled to be completed by 30.6.85. In the year 1985-86 the 2nd phase of the programme will be taken up for execution. It is expected that a sum of about Rs. 1 crore will be available for the 2nd phase programme.

8. For completing the residual works of the 1st phase and to take up new schemes under the 2nd phase programme, after meting expenditure, on staff cost a provision of Rs. 21.40 lakhs has been proposed for 1985-86.

9. The expenditure incurred for the 1st phase has almost been reimbursed by the ILO and the balance amout will be available after completion of the 1st phase programme. In the second phase of the programme, following categories of schemes are to be taken up :-

i) Irrigation Schemes.

ii) Land Development Schemes.

iii) Community facility Schemes.

iv) Social Forestry Works.

v) Training Schemes for Women Workers etc.

Out of the budget provision of the current finiancial year(1984-85). Schemes of the 1st phase already completed have generated about 2 lakhs of mandays since 1981 through engaging the local workers upto the end of December, 1984.

10. For 1985-86 a sum of Rs.95,50,000 is proposed to be provided for the new schemes adopted by Judicial Deapartment, namely, 'The West Bengal State Legal Aid and Advice Scheme, 1980' for providing free legal services to the weaker sections of the community from the District level to the Block level. In the orginal scheme, provision was made for grant of legal aid to the bonafide residents of the State having an annual income not exceeding Rs.2400/- only. To meet the present day conditions and to bring larger number of people belonging to the weaker sections of the community within the purview of the scheme, the limit of annual income has since been raised to Rs.7,000/- in the Corporation or Municipal areas and to Rs.5,000/ - in rural areas. In order to popularise the scheme among the rural people district ligal aid conferences held at Bardwan Sadar, Bankura

Sadar, Midnapore Sadar, Siliguri in the district of Darjeeling and Balurghat in the district of West Dinajpur during the financial year 1984-85. Legal Aid Camps were also held at Burdwan Sadar, Kalinagore in the district of 24-Parganas, Mirik in the district of Darjeeling during the financial year 1984-85. A Legal Aid Seminar was held at Lalbagh in the district of Murshidabad on 17.2.85. Another such Seminer was held at Raghunathgunj in the same district on 21.3.85.

So far, 2518 persons have been granted legal aid in this State.

11. A provision of Rs.53.500 has been suggested for 1985-86 to meet the charges of the office of the Superintendent, Political pensions, Alipore. The Collector and District Magistrate, 24-Parganas also acts as the Superintendent, Political Pensions. The office of the Superintendent Political Pensions has to look after the interest and welfare of the political pensioners mainly belonging to the Oudh and Mysore famiiion, whose allowances were originally granted by the then British Government and are being continued by Government of India. The entire expenditure is initially borne by State Government as an Agency Functionary and ultimately re-imbursed by Government of India every year.

12. Besides, the provisions made by other Departments such as Relief & Welfare, Education, Finance, Home, Labour etc. are also included in the Demand.

13. With these few words, Sir, I request the House to approve of the Demand placed by me.

## DEMAND NO. 48

**Dr. Ashok Mitra :-**

**Mr. Speaker, Sir,**

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.3,49.11,000 (Rupees three crores forty nine lakhs and eleven thousand) only be granted for expenditure under Demand No.48, Major Heads of Account : "295 - other Social and Community Services ( Excluding Zoological and Public Gardens)", "495- Capital Outlay on other Social and Community Services" and "695- Loans for other Social and Community Services".

This is inclusive of a total sum of Rs.58,20,000 (Rupees fifty eight lakhs and twenty thousand) only, already voted on account in March, 1985.

Written spech taken as read.

2. Out of the total amount included in the Deamand, portion pertaining to the Development and Planning Department is Rs.90,00,000 (Rupees ninty lakhs) representing the provisions for loans under the Additional Employment Programme under the Major Head, "695-Loan for other Social and Community Services" during the year 1985-86. This outlay represents margin money support in different sectors, viz. industry, transport, trade and business

3. The Additional Employment programme seeks to generate opportunities of self-employment for the jobless by assisting them in setting up small and economically viable ventures through margin money from the Government and the balance of Capital from the Banks and/or other Financial Institutions. Under the programme, the State Government normally advances upto 10% of the total Project cost by way of margin money on soft terms. In the cases of entrepreneurs belonging to scheduled Castes and Scheduled Tribes, physically handicapped entrepreneurs, Ex-servicemen and industrial co-operatives such assistance is upto 20% of the Project cost. It is necessary that for every Rs.2,500/- of margin money advanced by the Government there should be employment for one person.

During 1985-86, it is proposed to continue the programme as part of the State Programme, with a provision of Rs.90.00 lakhs for generating employment of 3600 persons approximately.

Besides the Development and Planning Department, several other Departments are involved in the Demand. Under the Major Head: "295-other Social and Community Services (excluding Zoological and Public Gardens)" a total sum of Rs.2,22,61,000 (Rupees two crores twenty two lakhs and sixty one thousands) only has been provided to meet the expenditure in connection with Upkeep of Shrines, Temples, etc., donations for Charitable purposes, Grants-in-Aid/Contributions/Subsidies to different institutions, like Victoria Memorial Hall, Ramkrishna Mission, State Hoj Committee, Muhammadan Burial Board, etc. These schemes are administered by different Departments of this Government.

Under the Major Head, "495-Capital Outlay on Other Social and Community Services" a total sum of Rs.36.50,000 (Rupees thrity six lakhs and fifty thousands) only has been provided to meet the expenditure in connection with the expansion and setting up of Testing Laboratory for examination of Boilers, setting up of Model Labour Welfare Centres and Holiday homes and for Craftsmen Training.

I request the House to approve the Demand placed by me.

**DEMAND NO. 49**

**[5.30–5.40 p.m.]**

**Dr. Ashok Mitra :**

**Mr, Speaker, Sir,**

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.6,45,72.000 ( Rupees six crores forty lacs and seventy two thousand) only be granted for expecditure under Demand No.49 - Major head, "296-Secretariat-Economic Services".

This is inclusive of a sum of Rs.1,07,62.000 ( Rupees one crore seven lakhs and sixty two thousand) only already voted on account in March, 1985.

The total demand under the State Plan (Annual Plan and Seventh Plan) is Rs.1,65,16,000 (Rupees one crore sixty five lacs and sixteen thousand) only and other schemes (Non Plan) Rs.4,80,56,000 (Rupees four crores eighty lacs and fifty six thousand) only.

I request the House to approve of the Demand placed by me.

**DEMAND NO. 51**

**Dr. Ashok Mitra :**

**Mr. Speaker Sir,**

On the recommendation of the Governor, I beg to move that a sum of Rs.2.60,84,000 (Rupees two crores sixty lacs and eighty four thousands) only be granted under Demand 51 Major Head of Account "304-Other General Economic Services".

This is inclusive of a total sum of Rs.43.48,000 (Rupees forty-three lacs and forty-eight thousands) only already voted on account in March, 1985.

Written spech taken as read.

2. Under the major Head of Account "304-Other General Economic Services" the Development and Planning Department have a total Budget Provision of Rs.1,50,76,000 (Rupees one crore fifty lacs and seventy-six thousands) only for the Bureau of Applied Economics and Statistics.

3. During 1985-86 the Bureau of Applied Economics & Statistics has proposed to undertake the following schemes :

1) Strengthening of Analytical capabilities the object of which is to start specific statistical projects involving analysis and interpretation of available data.

2) Installation of Mini Computer of the Bureau of Applied Economics and Statistics. The main object of this scheme is to meet the Bureau's increased data processing requirement and to effect timely processing of data, realistic projection of trends and information and prompt indepth Statistical analysis.

3) Survey of Unorganised Sectors. The object of this scheme is to undertake comprehensive survey of small industries (Non-factory) Trading and Transport in West Bengal co vering both urban and rural areas to have a comprehensive picture of the growth in unorganised sector in the State of West Bengal.

4) Besides, the provisions made by other Departments are also included in the Demand.

5) With these few words, Sir, I request the House to approve of the Demand placed by me.

**Mr. Speaker :** There are cut motions to Demand No.46 and Demand No.49. As the cut motions are not moved they are not taken into consideration.

**শ্রীমতী মহারানী কোঙার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় আজ যে বাজেট পেশ করলেন সেই বাজেটকে আমি সমর্থন করে কয়েকটি কথা এই সভায় রাখছি। মাননীয অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস সরকার পশ্চিমবঙ্গে তাদের ৩০ বছরের রাজত্বকালের মধ্যে যে সব প্রকল্প চালু করেন নি, এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে সেইসব প্রকল্প চালু করেছেন। কংগ্রেস সরকার গ্রামের মানুষের জন্য কখনও চিন্তা ভাবনা করেন নি কিন্তু এই বামফ্রন্ট সরকার গ্রামের গরীব মানুষদের জন্য যথেষ্ট চিন্তা ভাবনা করছেন। আই.সি.ডি.এস প্রকল্প সেই চিন্তারই অঙ্গ। এই আই.সি.ডি.এস প্রকল্পের মাধ্যমে মানুষকে দুটি জিনিষ দিয়েছে যা হচ্ছে — শিক্ষা ও জীবিকা অর্জন। আই.সি.ডি.এস প্রকল্পের

মাধ্যমে বিধবা, স্বামী পরিত্যক্তা, অবিবাহিতা মেয়েদের ট্রেনিং দিয়ে তারা যাতে তাদের জীবিকা অর্জন করতে পারে সে ব্যবস্থা করা হয়েছে। তারা যাতে নিজেরা পরিশ্রম করে দুটি খাওয়ার ব্যবস্থা করে নিতে পারে সেই ব্যবস্থা করা হয়েছে। এছাড়া গ্রামীণ শিশুদের দিকেও যথেষ্ট নজর দেওয়া হয়েছে। ৬ বছর বয়স পর্যন্ত শিশুদের সেখানে শিক্ষার ব্যবস্থা করা হয়েছে। প্রসুতি মায়েদের মধ্যে যারা ভালোভাবে খেতে না পেয়ে রক্তাল্পতায় ভুগছে তাদের হাসপাতালে নিয়ে গিয়ে উপযুক্ত ফুড দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। এই আই.সি.ডি.এস প্রকল্প হচ্ছে একটা স্কুল। এই স্কুলগুলিতে পুষ্টিকর খাওয়া দেওয়া হয়। স্যার, আমি মনে করি গ্রাম গ্রামান্তরে এই আই.সি.ডি.এস প্রকল্প আরো বেশী বেশী করে ছড়িয়ে দেওয়া দরকার। তবে সঙ্গে সঙ্গে একথাও আমরা জানি, আমাদের আর্থিক অনটন আছে কাজেই ইচ্ছা থাকলেও সব কিছু করা যায় না। গোটা ৮০ ব্লকে এটা কার্যকরী হয়েছে। এর পর আমি প্রতিবন্ধীদের সম্বন্ধে কয়েকটি কথা বলব। এই প্রতিবন্ধীদের প্রতি আগে কোন নজরই দেওয়া হ'ত না, এই বামফ্রন্ট সরকার এসে প্রতিবন্ধীতের স্বীকৃতি দিয়েছেন। স্কুল করে তাদের নানান রকমের কাজকর্ম ও লেখাপড়া শেখানো হচ্ছে। এই সমস্ত স্কুল তারা জামা কাপড়ের কাটছাট শিখছে এবং কিছু কিছু রোজগার করছে। আমরা জানি, বিভিন্ন হাসপাতালের জামাকাপড় সেলাই করে তারা কিছু কিছু রোজগার করছেন। আমাদের বর্ধমান জেলার ওর গ্রামে প্রতিবন্ধীদের এরকম একটা স্কুল হয়েছে। বর্ধমান জেলাপরিষদের তত্ত্বাবধানে মেয়েরা ১৪ লক্ষ টাকার জামাকাপড় তৈরী করেছে এবং সেগুলি স্কুলে স্কুলে সাপ্লাই করা হয়েছে। বামফ্রন্ট সরকার তাদের সীমিত ক্ষমতার মধ্যে এইসব কাজ করেছে। এরপর স্যার, সমাজে যারা অবহেলিত, যারা মাতৃপিতৃহীন তাদের জন্য হোম করা হয়েছে। যাদের কোন আত্মীয়স্বজন নেই তাদের এই হোমে রাখার ব্যবস্থা করা হয়েছে। বামফ্রন্ট সরকার তার সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে আরো যে সব সমাজসেবামূলক কাজ করার চেষ্টা করছেন তারমধ্যে আছে বার্ধক্যভাতা, অন্ধদের জন্য ভাতা, বিধবাদের জন্য ভাতা ইত্যাদি। স্যার, আজকে বিরোধী বন্ধুরা এই সভায় উপস্থিত নেই তাঁরা থাকলে ভালো হ'ত, আমি তাঁদের তুলনামূলক পরিসংখ্যান দিয়ে দেখিয়ে দিতে পারতাম যে, তাঁদের আমলের চেয়ে এই বামফ্রন্ট সরকারের আমলে আমরা কি ভাবে সমাজসেবা মূলক কাজ সীমিত আর্থিক ক্ষমতার মধ্যে দিয়ে করে যাচ্ছি। স্যার, সমাজ কল্যানের কথা বলতে গেলে আমরা যে সমাজে বাস করছি সেই সমাজের কথা বলা দরকার। আজকে আমাদের মন্ত্রীমহাশয়ের কোন সমাজের কল্যান করবেন? যে সমাজ জাহান্নামে যাচ্ছে, যে সমাজ ধুঁকছে, কুঁকড়ে কুঁকড়ে মরছে সেই সমাজের কি কল্যান তিনি করবেন?

**[5.40–5.50 p.m.]**

তাই আমি বলছিলাম যখন একটা পায়ের শিরা কেটে দেওয়া হচ্ছে, সেখান দিয়ে ঝর ঝর করে রক্ত ঝরছে, তখন বলা হচ্ছে আপেল খাও রক্ত হবে। কিন্তু আমরা জানি কাটা শিরা সেলাই করা না হলে যত আপেলই খাওয়ান হোক না শরীরে রক্ত জমতে পারে না, রক্ত তৈরী হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে বলেছি যে, এই সমাজটা হচ্ছে দেশী বিদেশী কোটিপতিদের এবং জোতদার জমিদারদের নিয়ন্ত্রনে, সুতরাং আপনি আর কতটুকু সমাজের কল্যাণ করবেন। কয়েক দিন আগে লোকসভার প্রশ্নোত্তরের রিপোর্টে দেখলাম এক বছরের মধ্যে বিড়লা গোষ্ঠীর সম্পদ ২,০০০ কোটি টাকা থেকে বেড়ে ২৮০০ কোটি টাকা হয়েছে। সুতরাং কোন্ জাহান্নমে দেশকে পাঠান হচ্ছে তা এর মধ্যে দিয়েই বোঝা যাচ্ছে। যে সমাজে টাটা বিড়লার মত পুঁজিপতিদের বছরে ৮০০ কোটি টাকার'ও বেশী লাভের পরিমান বাড়ছে সমাজ-কল্যান-মন্ত্রী সে সমাজের কি কল্যান করবেন। এ-বারের রেল বাজেটের মধ্যে দিয়ে বড়লোকদের পোয়াবার হয়েছে। অথচ আমাদের দেশের কোটিপতি বড়লোকরাই কিন্তু সব চেয়ে বেশী সরকারী কর ফাঁকি দেয়,

আবার এদের জন্যই ৩৩৭ কোটি টাকার কর ছাড় দেওয়া হয়েছে। যাঁরা অফিসে চাকরি করেন, ১৬,০০ টাকা, ১৮,০০ টাকা, ২০০০ টাকা মাইনে পান ওঁরা ট্যাক্স ফাঁকি দিতে পারেন না, তাঁদের কাছ থেকে ঠিক ইনকাম ট্যাক্স আদায় করা হয়। অথচ যে সমস্ত বড় ব্যবসায়ীরা লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা আয় করে তারা লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা ট্যাক্স ফাঁকি দেয়। আমরা কেন্দ্রীয় বাজেটে দেখলাম ২০,০০০ টাকার উপর বার্ষিক আয়ের ক্ষেত্রে ৬২০ টাকা ছাড় দেওয়া হয়েছে, কিন্তু অপর পক্ষে ৫ লক্ষ টাকা আয়ের ক্ষেত্রে ৫৮,০০০ টাকা ছাড় দেবার জন্য রাজীব সরকার প্রস্তাব পেশ করছেন। এই তো হচ্ছে অবস্থা। ইন্দিরা গান্ধী মারা যাবার পর কংগ্রেসীরা বিগত লোকসভার নির্বাচনের সময়ে মানুষকে ধোঁকা দিয়েছিল, আজ তা মানুষ বুঝতে পারছে। সে সময়ে তাঁরা এমন একটা জিনিষ মানুষকে বুঝিয়েছিলেন যে, তাঁরা দেশে এমন ফুল ফোটাবেন যে, দেশে আর অভাব, অনটন, দারিদ্র থাকবে না, মানুষ সুখ-স্বাচ্ছন্দে দিন অতিবাহিত করবে। সে সময়ে দেশের মানুষ বুঝতে পারেননি তাঁদের ধোঁকাবাজী, মানুষ ভুল করেছিল, ফলে তাঁদের ভোট দিয়ে মানুষ বড় বড় পুঁজিপতিদের, কোটিপতিদের হাতকে শক্ত করেছে। অবশ্য আমরা জানি এই সমাজ ব্যবস্থায় এটা হয়, এটাই নিয়ম মানুষ ঘা খেয়ে খেয়ে কি করবে, কোন্ পথে যাবে ঠিক করতে পারে না, অসহায় হয়ে একবার এদিকে আসে, আবার ওদিকে যায়। রাজীব সরকারের আমলে এ বছর যে বাজেট লোকসভায় পেশ করা হয়েছে, সে বাজেটের মাধ্যমে সারা দেশে ইস্পাতের দাম টন প্রতি ২,০০০ টাকা বাড়িয়ে দেওয়া হয়েছে। এর ফলে স্যার, আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন যে, প্রতিটি জিনিষের দাম আজকে বাড়তে বাধ্য। ইস্পাত আজকের দিনে এমনই একটা মৌলিক জিনিষ যার সঙ্গে প্রতিটি জিনিষ অঙ্গাঅঙ্গিভাবে যুক্ত। সুতরাং ইস্পাতের দাম বাড়ার অর্থই হচ্ছে সমস্ত জিনিষের দাম বাড়া। তারপরে দেখলাম এবারের কেন্দ্রীয় বাজেটের মাধ্যমে সিমেন্টের দাম বস্তা প্রতি ৯টাকা বাড়ান হয়েছে। তারপরে টিউবওয়েল করার জন্য যে পাইপের প্রয়োজন হয় সেই পাইপের দাম ফুট প্রতি ১২ টাকা থেকে ১৮ টাকা বাড়ান হয়েছে। তাহলে আজকে কোন জায়গায় দেশটাকে নিয়ে যাওয়া হচ্ছে। বলা হচ্ছে আয় কর ছাড় দেওয়া হচ্ছে! আয় কর ছাড় দেওয়ার ফলে রাজ্যগুলির পাওনা টাকাই মারা হলো, এতে রাজ্য সরকারগুলির টাকা মার খেল। কারণ আয় করের বেশীরভাগ অংশটাই রাজ্যগুলি পায়। অপর দিকে ডিজেল, পেট্রল, কেরোসিনের উপর অতিরিক্ত কর আরোপ করে ৬১০ কোটি টাকা জনসাধারণের কাছ থেকে আদায় করার ব্যবস্থা করা হয়েছে। রেল মাশুল ৪৯৭ কোটি টাকা বাড়ান হয়েছে। সবচেয়ে আশ্চর্য হয়ে আমরা দেখলাম যে, রেলে যাঁরা রেগুলার মান্থলি টিকিট নিয়ে ঘোরাফেরা করেন তাঁদের ব্যাপারে কি বলা হয়েছে? ২৫ বার যাওয়া-আসা করতে যে ভাড়া হবে সেটাই হচ্ছে মান্থলি টিকিটের দাম। এইভাবে ধাপে ধাপে বাড়িয়ে যাচ্ছে, তারপর কমপিউটারের উপর ট্যাক্স ছাড় হলো। কেন বিদেশী কমপিউটারের উপর আমদানী ট্যাক্স ছাড় দেওয়া হলো কি দাঁড়ালো? রেলে ঐ কমপিউটার যন্ত্র বসানো হচ্ছে। ফলে হিসাব করে দেখলাম ৬ লক্ষ বেকার বাড়বে। বেকার কমানো ছাড়া বাজেটের ফলে ৬ লক্ষ বেকার আরোও বেড়ে যাবে। তারপর জনগণের দুর্বলদের জন্য খরচ কমানো হলো। শিক্ষিত বেকারদের কাজের জন্য গত বছর কেন্দ্র বরাদ্দ করেছিল ১৪৯ কোটি টাকা আর এবার হয়েছে ৬৫ কোটি টাকা। খাদি ও কুটির শিল্প ১৩৪ কোটি টাকা থেকে এবার কমিয়ে ১১৫ কোটি টাকা হয়েছে। তাই আমি বলছিলাম, আপনারা যে জনগণের কল্যাণ করবেন সেই জনগনের কল্যান করার আপনাদের পক্ষে খুবই দুরূহ ব্যাপার। যেমন একখানি কাপড় ছিড়ে ফুটো ফুটো হয়ে গেছে। সেই কাপড়টিকে ফেলে দিতে হবে। কিন্তু আপানার কাপড় কেনবার মতন পয়সা নেই। সুতরাং সেই কাপড়টিকে সেলাই করতে হবে। সেলাই করে সেই কাপড়টিকে ব্যবহার করতে হবে। তাই ছেঁড়া কাপড় সেলাই করে মানুষ যেমন পরে তেমনি আপনাদেরও জনগণের সেবার জন্য সেই ছেঁড়া কাপড় নিয়েই দেশের জন্য সেবা করে যেতে হবে। এই কথা বলে [illegible]

বাজেটকে আর একবার অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে কল্যান দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন আমি তাঁকে সর্বান্তকরণে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সমাজ কল্যাণ কথাটা খুবই ব্যাপক বলে আমি মনে করি। আমাদের পশ্চিমবাংলা বিশেষ করে স্বাধীনোত্তরযুগে দ্বিখন্ডিত বাংলায় লক্ষ লক্ষ উদ্বাস্তু আমাদের দেশে চলে এসেছেন এবং সেই উদ্বাস্তুদের পুর্নবাসন হয়নি। আজকে ভারতবর্ষে যে অর্থনৈতিক ব্যবস্থা তার থেকে পশ্চিমবাংলা কোন বিচ্ছিন্ন জায়গা নয় এবং সেই অর্থনৈতিক ভয়ঙ্কর অবস্থার মধ্য দিয়ে পশ্চিমবাংলা চলছে। সুতরাং সেখানে সমাজ-কল্যাণ কথাটা ব্যাপক। আমি মাননীয় মন্ত্রীর বাজেট দেখছিলাম, তিনি কত স্বল্প অর্থ দিয়ে সমাজ কল্যাণ করতে চান - এটা কি সম্ভব? আমরা জানি, পুঁজিবাদী ধনতান্ত্রিক রাষ্ট্রে আজকে আমাদের সমাজের সবচেয়ে বেশী যারা উপেক্ষিত, অবহেলিত তারা শিশু এবং নারী। আমি তো জানি, আমাদের সমাজে দ্বিখন্ডিত বাংলায় যে অবক্ষয় সেই অবক্ষয় আমরা দেখতে পাচ্ছি, আমাদের দেশের মেয়েরা জীবিকার জন্য পথে পথে ঘুরে বেড়াচ্ছেন, জীবিকার ক্ষেত্রে সুস্থ পরিবেশ নষ্ট হয়ে যাওয়ায় ধনবাদী অর্থনীতির স্বীকার হয়ে পতিতা-বৃত্তি করছে। এইভাবে ধনতান্ত্রিক রাষ্ট্রে স্বাধীনতার ৩৮ বছর পরেও আমাদের দেশের মেয়েরা জীবিকার জন্য এবং শিশু কল্যাণের জন্য নারীদের যেখানে পতিতা-বৃত্তি করতে হয় সেই সমাজের আপনি কতটুকু কল্যাণ করতে পারবেন?

**[5.50-6.00 p.m.]**

আপনি এখানে দেখিয়েছেন যে আপনি কল্যাণ করবার জন্য চেষ্টা করছেন। মহিলাদের বিশেষ করে যারা পতিতা বৃত্তি গ্রহণ করে দিন কাটাচ্ছেন তাদের সুন্দর সমাজব্যবস্থার মধ্যে নিয়ে যাবার চেষ্টা করছেন, কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে আমি একটা হিসাব দেখতে পাচ্ছি এবং সে হিসাবটা আমি এখানে দিচ্ছি। কতটা অর্থ আপনি এখানে বরাদ্দ করতে পারবেন? শিশুদের জন্য আপনি হোম তৈরী করেছেন এবং শিশু অপরাধীদের সুস্থ পরিবেশ তৈরী করার জন্য আপনি যে ব্যবস্থা নিতে যাচ্ছেন তার একটা হিসাব আমি দিচ্ছি। তামিলনাড়ুতে এজন্য ৮৭কোটি টাকা বরাদ্দ আছে, কিন্তু আপনি বরাদ্দ করেছেন মাত্র ২৭কোটি টাকা, তামিলনাড়ু, মহারাষ্ট্রে বিধবা এবং বার্ধক্য ভাতার পরিমাণ ৬০ টাকা করে, আপনি দিচ্ছেন ৩০ টাকা করে। আমরা দেখতে পাচ্ছি তামিলনাড়ুতে ২ থেকে ১৪ বছরের বালক বালিকাদের সুযোগ সুবিধার জন্য ৮২ লক্ষ টাকা দেওয়া হয়। আপনি এই সব সুযোগ সুবিধা দেবার জন্য চেষ্টা করছেন, খুবই আশার কথা কিন্তু তবু আমি বলব যে কতকগুলি জিনিষ আপনার দৃষ্টিতে আনা প্রয়োজন। আমাদের এক পারসেন্ট যদি বরাদ্দ থাকে এটা কি বাড়াতে পারবেন? পারবেন বলে তো মনে হচ্ছে না। সব কিছুতেই অর্থনৈতিক দুরবস্থার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গ কে চলতে হচ্ছে। একটা ধনবাদী, পুঁজিবাদী সমাজব্যবস্থায় আকন্ঠ নিমজ্জমান অগ্নিগর্ভ ভারতবর্ষের বুকের উপর আমরা দাঁড়িয়ে আছি। শিশুদের জন্য হোম তৈরী করেছেন, শিশু অপরাধীদের জন্য বারাসতে একটা আবাস তৈরী করছেন, জানিনা কতদূর সফল হবে। যখন দেখি শিশু অপরাধীরা কোর্টে গিয়ে ক্ষুধার জ্বালায় কাঁদে, তাদের কোন ব্যবস্থা নেই, তাদের জন্য কোন ব্যবস্থা করতে পেরেছেন? এই সমাজব্যবস্থায় আপনি তাদের কতটুকু রক্ষা করতে পারবেন জানিনা, চারিদিকে যখন দেখি দোকানে, কলকারখানায়, ইঁটের ভাটায় শিশুরা জীবিকার জন্য কি হাড়ভাঙ্গা পরিশ্রম করে, সেজন্য সেদিকে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আপনি যে হোমগুলি তৈরী করেছেন এখানে অনেক দুর্নীতি আছে। লিলুয়ার হোম সম্পর্কে আমি আপনাকে সচেতন করতে চাইছি। যত টাকার আপনার ব্যবস্থা আছে সেই অনুপাতে সমস্যা অনেক বেশী, বহু দরখাস্ত আসে, মহিলা ও শিশুদের জন্য, কিন্তু আমরা ভর্তি করতে পারি না। কুচবিহারে একটা হোম রয়েছে, আজ ৩ বছর চেষ্টা

করেও একটি শিশুকে আমি ভর্ত্তি করতে পারিনি। তার বাবা ছিলেন শিক্ষক, এখন মারা গেছেন, অনেক চেষ্টা করা হয়েছে কিন্তু আজও ভর্ত্তি হয় নি। কেন হয়নি এটা আপনি একটু দেখবেন। প্রশাসনিক দপ্তর ঠিকমত কাজ কর্ম করছেন কিনা আপনি নিজে একটু তদন্ত করে দেখবেন। এমনিতে সীমিত ক্ষমতা, কিন্তু জনসাধারণের আমাদের প্রতি আশা আকাঙ্খা অনেক বেশী। খবরের কাগজে লিলুয়ার হোমের কথা বেরিয়েছিল, এবং এই সব জেলাগুলিতে অপরাধী মেয়েদের বিনা বিচারে আটক করে রাখা হয়, অদ্ভুত ব্যবস্থা। আমরা জানি পুঁজিবাদী সমাজ ব্যবস্থায় সবচেয়ে বেশী অত্যাচারিত হয় নারী সমাজ এবং শিশু সমাজ। আজকে দিনের পর দিন খবরের কাগজে এই সমস্ত সংবাদ প্রকাশিত হয়। আমরা যখন এই সব কথা ভাবি তখন বেদনায় অভিভূত হয়ে যেতে হয়। কেন, আজও এই বামফ্রন্ট সরকারের আমলেও এই সমস্ত মেয়েদের দিনের পর দিন জেলে বন্দী হয়ে থাকতে হবে? তারপর শিশু অপরাধীদের যখন জুভেনাইল কোর্টে নিয়ে আসা হয় তখন তারা ক্ষুধার জ্বালায় কান্নায় ভেঙ্গে পড়ে, জানিনা এসব সংবাদ সত্য না মিথ্যা। এগুলি আপনি একটু তদন্ত করে দেখবেন। তারপর প্রতিবন্ধীদের সম্পর্কে, আপনি তাদের যে বৃত্তি ঠিক করেছেন সেগুলি সঠিকভাবে সব জেলাগুলিতে দেওয়া হচ্ছে কিনা। এ সম্বন্ধে আপনার যথেষ্ট পরিকল্পনা আছে কিন্তু জনসাধারণ সেটা ঠিকমত বুঝতে পারছেন না, কারণ কাজগুলি ঠিকমত হচ্ছে না। তারপর আর একটি জিনিষ, মূক, বধির শিশুর সংখ্যা ক্রমান্বয়ে বেড়ে চলেছে, তার কারণ অপুষ্টি জনিত অবস্থার মধ্যে দিয়ে যদি শিশুদের মায়েদের চলতে হয়, তারা যদি রক্তাল্পতায় ভোগে তাহলে তাদের শিশুরা জন্মের পরই এই রকম রোগগ্রস্ত হয়ে পড়ে। এদের জন্য কলকাতায় একটি মাত্র প্রতিষ্ঠান আছে, কিন্তু তাতে কতজন ভর্ত্তি হতে পারে? গ্রাম থেকে অপেক্ষা করে কেউ ভর্ত্তি হতে পারেনা। আমি অনুরোধ করবো, দেখুন না শিক্ষা দপ্তরের সঙ্গে যৌথ উদ্যোগে জেলাগুলোতে মূক বধিরদের জন্য স্কুল তৈরী করতে পারেন কিনা? আর একটি অনুরোধ করবো - একটা ভোকেশনাল ট্রেনিং-এর ব্যবস্থা করুন এদের জন্য। এখানে মেয়েদের হোম-এর কথা বলেছেন। আগে যিনি এই বিভাগের মন্ত্রী ছিলেন - শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী - তাঁর কাছে অনুরোধ করেছিলাম, আপনাকেও অনুরোধ করেছি - স্বাধীনতা আন্দোলনে যাঁরা জীবন অতিবাহিত করেছেন, অবিবাহিতা, বঞ্চিতা, তাঁদের থাকবার, জীবনের বাকি দিনগুলো নিশ্চিন্তে অতিবাহিত করবার জন্য কোন বাসস্থান নেই। তাঁরা এ-ব্যাপারে বার বার ইতিপূর্বে অনুরোধ করেছেন, কিন্তু এই রাষ্ট্র তাঁদের জন্য কোন ব্যবস্থাই করতে পারেনি; থাকবার জায়গা দিতে পারেনি। আপনি দেখুন না, এই সমস্ত মহিলাদের থাকবার জন্য স্থায়ী সুন্দর আবাস গড়ে তুলতে পারেন কিনা? বৃদ্ধদের সম্পর্কে যে কথা বলেছেন, তাঁদের জন্য যে ব্যবস্থা করেছেন, আমি যে সম্পর্কে বেশি কিছু বলবো না। শুধু এটুকু বলবো, আজকে এই সমাজ -যে সমাজ পঙ্কিলতায় ডুবে যাচ্ছে, যে সমাজে নারী শিশু ভেসে যাচ্ছে, সেখানে আমার কথায় আমি বলবো -

আজকের পৃথিবীতে<br>
যে শিশুটি চেয়েছিল<br>
গোলাপের কুঁড়ি হ'য়ে<br>
সূর্যের আলোর বুকে<br>
প্রস্ফুটিত হ'তে ।<br>
তারা আজ ষড়যন্ত্রর শিকার।<br>
অর্থের ভ্রুকুটিল যন্ত্রনা<br>
ধনীকের শোষণ<br>
নিষ্পাপ শিশুর হাসি

বার-বার নিয়েছে কেড়ে।
যুদ্ধরাজ ভয়ঙ্কর দৈত্যের
মদ মত্ততায়
গোলাপের কুঁড়ি আজ
রক্তের লোনা স্বাদে
খুঁজে নেয়
জীবনের আস্বাদ।

আমি আশা করবো, আপনি এদের কল্যাণের স্বার্থে আপনার কল্যাণ হস্ত প্রসারিত করবেন, অর্থ বরাদ্দ করবেন - এই বলে বাজেটকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী খারা সোরেণ :** মাননীয় স্পীকার মহাশয়, আজকে ত্রাণ ও সমাজ কল্যাণ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন, তাকে সমর্থন করে আমি দুই একটি কথা বলতে চাই। আজকে মাননীয় মন্ত্রী যে ব্যয়-বরাদ্দ এখানে পেশ করেছেন - এই বরাদ্দের মধ্যে দিয়ে যে ত্রাণ ও কল্যাণের কাজ করবেন, তাতে তিনি যে একটা খুব বেশী কাজ করতে পারবেন এটা আশা করা যায় না। গোটা পশ্চিমবাংলায় যদি ত্রাণ এবং কল্যাণের কাজ করতে হয়, তাহলে আরো বেশী করে বাজেটে টাকা ধরতে হয়। আমরা লক্ষ্য করেছি, বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর যে কাজগুলি ত্রাণ এবং কল্যাণ বিভাগ থেকে করা হয়েছে, তাতে গোটা পশ্চিমবাংলার গ্রামগঞ্জে একটা উদ্দীপনায় সৃষ্টি হয়েছে। আজ আই.সি.ডি.এস প্রকল্পের মাধ্যমে গ্রামের শিশুদের কাজ হচ্ছে। গোটা পশ্চিমবাংলা একটা কৃষিপ্রধান রাজ্য। গ্রামবাংলার যারা নিম্ন মধ্যবিত্ত, প্রান্তিক চাষী, ক্ষেতমজুর, ক্ষুদ্রচাষী এদের ছেলেমেয়েরা এপর্যন্ত লেখাপড়া করার সুযোগ পায়নি। কিন্তু আজকে আই.সি.ডি.এস প্রকল্পের মাধ্যমে গ্রামগঞ্জের সেইসব লক্ষ লক্ষ শিশুদের সাহায্য করা হচ্ছে। এই প্রকল্পের মাধ্যমে অবহেলিত, বঞ্চিত সব শিশু, যারা অপুষ্টিতে ভুগছে, তাদের যাতে আরো বেশী করে সাহায্য করা যায় সে দিকে লক্ষ্য রাখতে হবে।

**[6.00–6.10 p.m.]**

আমরা লক্ষ্য করেছি এই ত্রান এবং সমাজ কল্যান দপ্তরের মন্ত্রী মহাশয়ের ১ বছরের মধ্যে আগে যে প্রকল্প ছিল তার দ্বিগুন প্রকল্প করে ফেলেছেন। তার জন্য আমি তাঁকে স্বাগত জানাই। আমরা লক্ষ্য করেছি যে সব শিশু হোমে থাকতো তারা আগের তুলনায় এখন আরো বেশী সুযোগ সুবিধা পাচ্ছে। আগে তারা ভরণ-পোষনের জন্য ৬০ টাকা করে পেত। কিন্তু এই ৬০টাকা দিয়ে ভরণ-পোষন চালাবার মতো পরিবেশ তখন ছিল না, সেই টাকা দিয়ে কোন দিন চালানো যায় না। এই জিনিষ উপলব্ধি করতে পেরে আমাদের মন্ত্রী মহাশয় সেটা বাড়িয়ে ১২৫ টাকা করেছেন। মানুষকে যদি বাঁচাতে হয় তাহলে বাঁচার জন্য তাকে যোগ্য মর্যদা দিতে হবে। আমরা লক্ষ্য করলাম মাননীয় মন্ত্রী মহাশয় তাই দিয়েছেন। আগামী দিনে আরো নতুন প্রকল্পের মধ্যে দিয়ে আরো সুন্দর ভাবে যাতে পরিকল্পনা নেওয়া যাই তার চেষ্টা করতে হবে। এই গুলি করতে গেলে বাজেটে আরো টাকা ধরার দরকার। গোটা ভারতবর্ষে যে মানুষ আছে এবং পশ্চিমবাংলার মধ্যে আছে তার মধ্যে যারা দারিদ্রসীমার নিচে আছে তাদের যদি টেনে তুলতে হয় তাহলে তাদের এবং তাদের ছেলে-মেয়েদের আরো বেশী সুযোগ সুবিধা দিতে হবে। আমরা এই বাজেট বক্তৃতার মধ্যে দিয়ে দেখছি ১১০টি প্রকল্প চালু হলে মোট ১৪ লক্ষ শিশু, গর্ভবতী ও প্রসূতি মা উপকৃত হবেন। ইতিমধ্যে আমরা লক্ষ্য করেছি দরিদ্র মানুষের জন্য ৮০টি প্রকল্প চালু হয়েছে এবং আগামী দিনে ১১০টি প্রকল্প চালু হলে ১৪লক্ষ

শিশু এবং গর্ভবতী ও প্রসূতি মা উপকৃত হবে। আজকে এই প্রকল্পগুলি চালু করতে গেলে এবং সুষ্ঠু রূপায়ন করতে গেলে টাকা অভাব থেকে যাবে। এই ব্যাপারে যদি কেন্দ্রীয় সরকার সাহায্য দেন বা সহযোগিতা করেন তাহলে এই প্রকল্পগুলি সর্বাঙ্গীন করা যেতে পারে। একটা ব্যাপারে আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সমাজ কল্যান বিভাগ থেকে যে সমস্ত অপরাধী শিশু আছে তাদের জেলে রাখা হয়। আমরা জানি শিশু জন্মগ্রহন করা মাত্রই অপরাধমূলক প্রবনতা আসে না। তারা এমন একটা পরিবেশের মধ্যে পড়ে, এমন এমটা অভাব অনটনের মধ্যে পড়ে তখন সে অপরাধমূলক কাজের দিকে ঝুঁকে পড়ে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করতে চাই এই শিশুগুলোকে জেলের মধ্যে না রেখে হোমের মধ্যে রাখার ব্যবস্থা করুন। তারা যাতে একটা সুন্দর পরিবেশের মধ্যে দিয়ে মানুষ হতে পারে তার ব্যবস্থা করুন। আমি শুনেছি এই ব্যাপারে তামিলনাড়ু সরকার একটা সুন্দর ব্যবস্থা করেছেন। ১৪ বৎসর বয়েস পর্যন্ত যে সমস্ত বালক-বালিকা আছে তাদের নিউট্রিসান প্রগ্রামের মাধ্যমে একটা সুন্দর ব্যবস্থা তামিলনাড়ু সরকার প্রচলন করেছেন। আমি পশ্চিমবাংলার ত্রাণ ও কল্যান দপ্তরের মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করবো - পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার গরীব মানুষের সরকার - এই সমস্ত দোষী ছেলে-মেয়েদের জন্য কোন পরিকল্পনা করা যায় কিনা সেটা যেন তিনি দেখেন। আমি তাঁকে আরো অনুরোধ করবো আরো যাতে প্রকল্প চালু করা যায় যাতে করে সেই প্রকল্পের মাধ্যমে সাধারণ মানুষ, মধ্যবিত্ত মানুষ, নিম্নমধ্যবিত্ত মানুষ, অবহেলিত, বঞ্চিত এবং ছোট ছোট শিশুদের উন্নতি করা যায়। এই কথা বলে এই বাজেটকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিকল্পনা ও উন্নয়ন দপ্তরের মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ পেশ করেছেন, তারমধ্যে একটা বড় অংশ - ২৬ কোটি ৫৭ লক্ষ ১৪ হাজার টাকা - আমার বিভাগীয় দপ্তরের জন্য বরাদ্দ রয়েছে। অনেকে এই প্রশ্ন করেছেন, সাংবাদিকরাও বলে পাঠাচ্ছেন - গতবারেও অনেকে এই প্রশ্ন করেছিলেন - যে, এ তো এই অদ্ভুত ব্যাপার, একজন মন্ত্রী মুভ করেছেন এবং বরাদ্দ পাশের জন্য অন্য একজন শেষকালে বক্তব্য রাখছেন, ব্যাপারটা কি? এ প্রশ্ন অত্যন্ত ন্যায় সংগত প্রশ্ন। গতবারেও এই প্রশ্ন উঠেছিল। আমি আশা করব যে, আমাদের পরিকল্পনা ও উন্নয়ন দপ্তরের মন্ত্রী এই বিষয়টি পরিষ্কার করে দেবেন। আমার দপ্তর থেকে ২৬ কোটি ৫৭ লক্ষ ১৪ হাজার টাকা বরাদ্দের জন্য অনুমতি চাওয়া হয়েছে। আমরা সকলেই জানি - যে কথা মাননীয়া সদস্যা শ্রীমতী অপরাজিতা গোপ্পী এবং মাননীয়া কোনার তুলেছেন - যে, গোটা সমাজটাই প্রতিবন্ধী-প্রায়। আমরা প্রায়ই বলি যে দেশের এক পঞ্চমাংশ মানুষ আজ উদ্বৃত্ত জনসংখ্যায় পরিণত হয়েছে এবং প্রায় অর্দ্ধেক মানুষ দারিদ্র সীমার নীচে অবস্থান করছেন। বেশীরভাগ মানুষেরাই অবস্থা যেখানে এই রকম, সেখানে মোট বাজেটের শতকরা এক ভাগ বরাদ্দ করে তাঁদের কতটুকু কল্যান সাধন করতে পারব? এই প্রশ্নের উত্তর শ্রীমতী গোপ্পী প্রায় নিজেই দিয়ে দিয়েছেন। আমরা যে পরিবেশের মধ্যে আছি, যে রাজনৈতিক ও অর্থনৈতিক কাঠামোর মধ্যে রয়েছি তারফলে দরিদ্রতার নিষ্পেষণে ও অর্থনৈতিক চাপে দেশের একটা বড় অংশের মধ্যে ক্রমাগত ধস নেমে বিপর্যস্ত ও বিধ্বস্ত হয়ে এক চরম অবস্থায় এসে পৌঁছেছে। এই সংখ্যা ক্রমাগত বেড়ে যাচ্ছে। এই অবস্থার মধ্যে আমাদের চেষ্টা হচ্ছে কল্যাণমূলক প্রচেষ্টাকে আমরা যতটুকু বিস্তৃত করতে পারি, সেই লক্ষ্যে অগ্রসর হওয়া। সমাজের দুর্বলতর অংশের মধ্যে রয়েছেন শিশু, নারী, শারীরিক দিক দিয়ে অক্ষম মানুষ, মূক-বধির এবং বৃদ্ধ মানুষ। আমাদের এ্যামবিট হচ্ছে, এই সমস্ত মানুষকে কত বেশী সংখ্যায় আমাদের এই সমাজ কল্যাণের পরিবেশের মধ্যে আনতে পারি তা দেখা। আমাদের বিভাগ সেই ভাবেই কিছু করতে চায়। মাননীয় সদস্যগণ সেই দৃষ্টিভঙ্গীর আলোকে বিচার করবেন বলে আমি আশা রাখি। আমার বিভাগের বরাদ্দ পেশের সময়ে আপনাদের কাছে আমি চারটি বিষয়ের উপর দৃষ্টি আর্কষণ

করতে চাই - অর্থাৎ, এই বাজেটের মাধ্যমে আমরা যা করতে চাই তা। আপনারা নিশ্চয়ই লক্ষ্য করে থাকবেন যে, বাজেট বক্তব্যের মধ্যে আমি দুটি জিনিস সম্বন্ধে বলবার চেষ্টা করেছি। ১৯৮৪-৮৫ সালের বাজেট বরাদ্দ পেশের সময়েও দুদিকে লক্ষ্য রেখে বরাদ্দ পেশ করেছিলাম। তখন এখানে দাঁড়িয়ে যে সমস্ত কথাগুলো বলেছিলাম তা আমার দপ্তর কতখানি করতে পেরেছে, তা বিচারের ভার অবশ্য আপনাদের উপরে। গত বছরে এখানে দাঁড়িয়ে যে যে কথা বলেছিলাম, ঠিক সেই নিরিখে, সেই বিচারেই এবারের বরাদ্দ এখানে আমি পেশ করেছি। আপনারা নিশ্চয়ই লক্ষ্য করে থাকবেন যে, গতবারের বাজেটে যা করব বলে উল্লেখ করেছিলাম, তারমধ্যে একটা বড় অংশ আমরা চালু করতে পেরেছি। ১৯৮৫-৮৬ সালের চলতি আর্থিক বছরে আমার দপ্তর কোন কোন কাজ করবে বলে স্থির করেছে, সে সম্বন্ধে আমি মাননীয় সদস্যদের মাধ্যমে গোটা দেশের মানুষের কাছে তা তুলে ধরার চেষ্টা করছি। আমি ১, ২, ৩, ৪ করে অল্প সময়ের মধ্যে দিয়ে আপনাদের কাছে তুলে ধরার চেষ্টা করছি। আমাদের হোমগুলি সম্বন্ধে অনেকেই বলেছেন। কিন্তু আমাদের হোম' এর সংখ্যা এতবেশী নেই যে, সমস্ত ছেলেদের ওখানে রাখা হয়, তাদের চাহিদা আমরা পূরণ করতে পারছি। সংখ্যাটা ক্রমাগত বাড়তে বাড়তে এক সংকটজনক অবস্থায় এসে দাঁড়িয়েছে। আমাদের কয়েকটি প্রকল্প আছে - সুসংহত শিশু বিকাশ সেবা প্রকল্প, দুস্থদের জন্য আবাসস্থল ইত্যাদি। দুস্থদের যে আবাসগুলি রয়েছে, তার সংখ্যা হচ্ছে ৮টি। এগুলি সরকারী অনুদানে চলে। ৭৬টি স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠান যেগুলি চালাচ্ছেন তাতে মোট ৯০০০ হাজার কিশোর-কিশোরী থাকেন। এগুলিতে একটা বড় সমস্যা রয়েছে। ওখানে আবাসিকদের জন্য এই দুর্মূল্যের বাজারে প্রতি আবাসিক পিছু মাত্র ১০৮ টাকা খরচ করা হত সবকিছু মিলিয়ে। এরমধ্যে আছে সেই আবাসিকের পরিচ্ছদ, খাওয়া, মাথাপিছু ভাড়া ইত্যাদি। এই অবস্থায় আমরা কতখানি করতে পারব বলে মাননীয় সদস্যরা প্রশ্ন রেখেছেন। ১০৮ টাকায় এই দুর্মূল্যের বাজারে কখনই চালানো সম্ভব নয়।

**[6.10–6.20 p.m.]**

সেই প্রতিশ্রুতি আমাদের সরকার, আমাদের বিভাগ রক্ষা করতে পেরেছে, বহু বছর যেটা সম্ভব হয় নি, এই বছর ১০৮ থেকে বাড়িয়ে সেটা ১৯০টাকা করতে সক্ষম হয়েছে। অর্থাৎ আমাদের বিভাগ ৮১ টাকা ৫০ পয়সা বেশী দিতে সক্ষম হয়েছে। এই শিশু উন্নয়ন এবং মহিলা মঙ্গলের মধ্যে সবচেয়ে বড় প্রকল্প আই সি ডি সি অর্থাৎ ইন্টারন্যাশানাল চাইল্ড ডেভোলাপমেন্ট স্কীমস্, যার কথা মাননীয়া সদস্যা শ্রীমতী কোনার এখানে তুলে ধরেছেন যে এই বছর ইন্টারন্যাশানাল চাইল্ড ইয়ার, এদের ব্যাপারে একটু ব্যবস্থা নেওয়া হোক। আমি শ্রীমতী কোনারকে জানাই যে এই ব্যাপারে ১৯৭৫-৭৬ সালে দুটি প্রজেক্ট চালু হয়েছিল এবং বামফ্রন্ট সরকার আসার থেকে আমি বলতে পারি আমি আসার পর থেকে এমন জায়গায় এটাকে দাঁড় করাতে পেরেছি যেখানে পশ্চিমবঙ্গের স্থান আগে সারা ভারতবর্ষের মধ্যে ৮ম স্থানে ছিল সেখানে আজ দ্বিতীয় স্থান অর্জন করেছে। আমরা এক বছরে পূর্ণ ৩০টি প্রকল্প চালু করতে পেরেছি এবং আশা রাখছি আগামী বছরে ৬০টি প্রকল্প পূর্ণাঙ্গ চালু করতে পারবো। এক বছরের মধ্যে শতকরা ৯০ ভাগ কাজ আমরা করতে পেরেছি এবং ১৯৮৫-৮৬ সালের মধ্যে আরো ৩০টি প্রকল্প চালু করবো, তাহলে ১৫ লক্ষ শিশু এবং মহিলাকে এই প্রকল্পের আওতার মধ্যে আনতে পারবো। শিশু ও নারী কল্যাণ মূলক সংগঠনের মাধ্যমে পরিপূর্ণ কর্মসংস্থানের সমস্যা রয়েছে, অবশ্য আমরা এক বছরের মধ্যে প্রায় সাত, সাড়ে সাত হাজার মেয়েদের কর্মসংস্থানের ব্যবস্থা করতে পেরেছি। আগে ওঁদের ১৭৫ টাকা করে অনারারিয়াম দেওয়া হোত এবং সেটা এখন বাড়িয়ে ২৫০টাকা করা সম্ভব হয়েছে। তৃতীয় প্রশ্ন খুব সংযতভাবে শ্রীমতী অপরাজিতা গোপ্পী মহাশয়া করেছেন যে, যেসব মহিলাদের সমাজে চাকুরী দিচ্ছেন তাদের কিন্তু স্থানাভাব অত্যন্ত বেশী। আমরা

চাকুরী দেওয়ার সময়ে বলে থাকি থাকার বাবস্থা করে দেবো, কিন্তু কার্যত দেখা যায় অনেক মহিলারা বাইরে চাকুরী করতে যান তাদের স্থানাভাব খুব দেখা যায়। তবে আমি আপনাদের সামনে কথা রেখেছিলাম যে ১৯৮৫-৮৬ সালের মধ্যে ৪টি করবো এবং আরো ৪টি করার পরিকল্পনা নিয়েছি এবং এই ওয়ার্কাস গালস্ হোস্টেল আর ৪টি চালু করতে চলেছি। দ্বিতীয় কথা শ্রীমতী অপরাজিতা গোপ্পী মহাশয়া এবং শ্রীমতী কোনার সঙ্গতভাবেই বলেছেন যে যেসব ভাতাগুলি রয়েছে যথা বিধবা ভাতা, বার্দ্ধক্য ভাতা ইত্যাদি এগুলি দীর্ঘদিন ধরে ৩০টাকা করে দেওয়া হচ্ছে এটা বাড়ানোর ব্যাপারে সুপারিশ করেছেন। মহারাষ্ট্র এবং তামিলনাড়ুতে এই ভাতার পরিমাণ ৬০ টাকা করে এবং আমরাও তা বাড়াবার চেষ্টা করছি। মাননীয় সদস্যদের আশাব কথা শোনাচ্ছি যে আমাদের দপ্তর এই ব্যাপারে বিবেচনা করছে। এই বছর থেকে যাতে আমরা সেই পরিমাণ ৫০থেকে ৬০ টাকা করতে পারি তারজন্য চেষ্টা করছি। চতুর্থ প্রশ্ন হচ্ছে বিশেষ আলোচনার বিষয় এবং এই নিয়ে পর্যাপ্ত পরিমাণে আলোচনা এবং সমালোচনা হয়েছে। চতুর্থ বিষয় হচ্ছে জুভেসাইল অফেন্ডার এই বিষয় নিয়ে বহু আলোচনা এবং সমালোচনা হয়েছে। এই জুভেসাইল অফেন্ডার এদের থাকবার ব্যবস্থা জেল এবং সাব জেলগুলিতে করা হয়েছিল এবং দীর্ঘদিন ধরে এদের ওইখানেই রাখা হয়ে থাকে। এই ব্যাপারটি ইমপ্লিমেন্ট করতে গেলে দৃঢ় পদক্ষেপ নিতে হবে, তাদের জন্য ওয়েলফেয়ার হোম তৈরী করতে হবে এবং এই ব্যাপারে জেলস্ এবং সাব-জেলসগুলিতে নোটিফাই করা হয়েছে। গত বছর এই সংখ্যা ছিল ৬৫০, এবারে এই সংখ্যা হয়েছে ৮৭৮ এবং ১১৮ জন ছেলেকে স্থানান্তরিত করতে পেরেছি। এই ধরণের ছেলের সংখ্যা ৪০০জনের বেশি - যারা বিভিন্ন জেলায় আছে। আমি এই প্রতিশ্রুতি দিতে চাই যে এ বছর এটা বাড়ছে। আমরা প্রায় অর্ধেকের বেশি শিশু, শিশু অপরাধী এবং অবহেলিত শিশুদের বিভিন্ন হোমে স্থানান্তরিত করতে পারব। এ কাজের জন্য দেড় কোটি টাকা খরচ করার পরিকল্পনা নিয়েছি। আমাদের এখানে এখন মাত্র ৪টা রিসেপসান হোম রয়েছে। সেই জায়গায় এই বছরের মধ্যে আমরা সুরু করছি ৬টা নতুনভাবে কারেকসানাল কম্পেলক্স এবং সেখানে রিসেপসান রিফরমেটারীর ব্যবস্থা থাকবে। এ নিয়ে বিভিন্ন জায়গায় ৬ টি কারেকসানাল কম্পেলক্স গড়ার পরিকল্পনা নিয়েছি এবং ৪টা জায়গায় ১০টি রিসেপসান হোম গড়ার চেষ্টা করছি। এই টাকার মধ্যে এত কাজ করা সম্ভব নয়। তবুও আমরা যতটা পারি তা করবো। গত বছরের বাজেটের পরিমানের চেয়ে এবারে কিছু বাড়িয়েছি এবং আশা করছি পরিকল্পনা অনুযায়ী আমরা কাজ করতে পারবো। আশা করি আপনারা সকলে এই ব্যয় বরাদ্দ সমর্থন করবেন।

**ডঃ অশোক মিত্র :** স্যার, আমি সামান্য ব্যাখ্যা হিসেবে কিছু বলবো। আমরা যে হেডগুলো এখানে ব্যয় বরাদ্দ অনুমোদন করি সেই হেডগুলি নির্দিষ্ট করে দেন সি.এ.জি। বিভিন্ন ধরনের সামাজিক সাহায্য, বিভিন্ন বিভাগের আওতায় সামাজিক সাহায্যের ক্রিয়াকলাপ থাকে সেগুলি এক সঙ্গে আমাদের জানাতে হয় আপানারা তার ব্যয় বরাদ্দ মঞ্জুর করুন। আজকে আলোচনা হচ্ছে সামাজিক সাহায্য ইত্যাদি। উন্নয়ন এবং পরিকল্পনা বিভাগ খাতে সবচেয়ে বেশি টাকা ধরা আছে - প্রায় ৩৭কোটি টাকার মত এটা জাতীয় গ্রামীন কর্ম সংস্থান প্রকল্পের জন্য - তার অর্ধেক টাকা আমাদের, অর্ধেক টাকা কেন্দ্রের। সেজন্য দেবব্রত বাবুর বিভাগের যে বরাদ্দ ১৬ কোটি টাকা তার চেয়ে ৩৬ কোটি টাকা বেশি হওয়া আমার উপর দায়িত্ব এসে পড়েছে বলে আমাকে এখানে পোষাকীভাবে অনুরোধ জানাতে হয়। আমরা গ্রামীন কর্মসূচী নিয়ে প্রচুর আলোচনা করেছি বলে আলাদাভাবে কিছু বলার প্রয়োজন হয়না। শুধু এটুকুন মনে করিয়ে দিতে চাই যে এই প্রকল্পের উপর আমরা অনেকটা নির্ভরশীল। আমরা এই প্রকল্প অনুযায়ী অনেক গ্রামে প্রচুর কর্মসংস্থান করেছি। ১৯৮৫-৮৬ সালে আমরা প্রায় ৫০ কোটি শ্রম দিবস সৃষ্টি করেছি এই ৩৬ কোটি টাকা খরচ করার মধ্যে দিয়ে। এটা দুঃখের কথা যে কেন্দ্রীয়

সরকারের বর্তমান বাজেটে যে মানসিকতা দেখা দিয়েছে তাতে দেখা যাচ্ছে তাঁরা গ্রামের গরিব মানুষদের কর্মসংস্থানের জন্য, ত্রানের জন্য টাকার অঙ্ক ক্রমশঃ কমিয়ে দিচ্ছেন। অর্থাৎ গত বছর যে টাকা বরাদ্দ করেছিলেন তার চেয়ে এ বছরে কম টাকা বরাদ্দ করেছেন। আমি এই সুযোগে কেন্দ্রীয় সরকারের কাছে আবার আবেদন করবো এই দেশের বেশিরভাগ মানুষ গ্রামের গরিব মানুষ, ভূমিহীন মানুষ, শ্রমজীবী মানুষ তাদের দিকে দয়া করে একটু তাকাবেন। আপনাদের বড় লোকের সরকার আছে, কিন্তু মানবিকতার খাতিরে তাদের দিকে একটু দেখবেন। আমি এই সুযোগে এই কথাগুলি বললাম এবং আশা করবো এই বরাদ্দের জন্য যে আবেদন করেছি সেটা আপনারা সর্বসম্মতিক্রমে মঞ্জুর করবেন।

**[6.20–6.22 p.m.]**

## Demand No. 46

The motion of Dr. Ashok Mitra that a sum of Rs.83,53,85,000 be granted for expenditure under Demand No.46, Major Head : "288 - Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitation of Displaced Persons and Repartriates and Welfare of Scheduled Castes, Scheduled Tribes and other Backward Classes)" (This is inclusive of a total sum of Rs.13,92,31,000 already voted on account in March,1985), was then put and agreed to.

## Demand No. 48

The motion of Dr.Ashok Mitra that a sum of Rs.3,49,11,000 be granted for expenditure under Demand No.48, Major Heads :"295 - Other Social and Community Services (Excluding Zoological and Public Gardens), 495- Capital Outlay on Other Social and Community Services and 695-Loans for Other Social and Community Services" (This is inclusive of a total sum of Rs.58,20,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

## Demand No. 49

The motion of Dr. Ashok Mitra that a sum of Rs.6,45,72,000 be granted for expenditure under Demand No.49, Major Head : 296- Secretariat-Economic Services" (This is inclusive of a total sum of Rs.1,07,62,000 already voted on account in March,1985), was then put and agreed to.

## Demand No. 51

The motion of Dr. Ashok Mitra that a sum of Rs.2,60,84,000 be granted for expenditure under Demand No.51, Major Head : "304- Other General Economic Services" (This is inclusive of a total sum

of Rs.43,48,000 already voted on account in March, 1985), was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 6.22 P.M. till 1 P.M. on Tuesday, the 9th April 1985, at the Assembly House, Calcutta-1.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

**The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 9th April 1985 at 1 P.M.**

## PRESENT

**Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 14 Ministers, 7 Ministers of State and 150 Members.**

**[1.00 – 1.10 p.m.]**

## Held over Starred Questions
## (to which oral answers were given)

### গার্ডেনরীচ, হাওড়া, সুবোধ মল্লিক স্কোয়ার প্রভৃতি পানীয় জল সরবরাহের কেন্দ্রগুলি সুষ্ঠভাবে না চলার কারণ

*২৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৪২১) **শ্রী দেবপ্রসাদ সরকার :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পানীয় জল সরবরাহের সুরাহার জন্য প্রায় ৩২ কোটি টাকা ব্যয় করে গার্ডেনরীচ, হাওড়া পানীয় জল প্রকল্প এবং সুবোধ মল্লিক স্কোয়ার ও অকল্যান্ড প্লেসের যে বুসটিং কেন্দ্রগুলি নির্মিত হয়েছিল তার মধ্যে একটিও সুষ্ঠভাবে চলে নি, এবং

(খ) সত্য হলে এর কারণ কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** (ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মন্ত্রী মহাশয় জানাবেন কি যে তৈরী হবার পর থেকে এই চারিটি পানীয় জল প্রকল্প সুষ্ঠুভাবে চলে আসছে বলে সভাকে আপনি নিশ্চিত করতে পারবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আপনারা জানেন সি. ইউ ডি. পি. ওয়ান এনড টু ব্যাপারে আমরা ক্ষমতায় আসার পর সি. ইউ ডি. -২-এর জন্য আমরা ওয়ার্লড ব্যাঙ্কের সঙ্গে নেগোসিয়েসন করি। এর আগে ঐ ওয়ান এনড টু পরিকল্পনাগুলি নানা দিক দিয়ে সুবিধাজনক ছিল না। সঠিকভাবে পরিকল্পনা করা হয় নি। যেমন হাওড়ায় সুয়ারেজ ট্রিটমেন্ট প্ল্যান্ট যেটা এতে ব্যয় হয় ৪ কোটি টাকা এবং এর রক্ষণাবেক্ষণের জন্য বছরে এক লক্ষ টাকার উপর ব্যয় করতে হবে। এটা বাড়ীতে বাড়ীতে যেহেতু কানেকশান ছিল না- সুতরাং এটা অসুবিধা ছিল। এইভাবে একটা একটা করে দেখাবেন গার্ডেনরীচ ওয়াটার সাপ্লাই, হাওড়া ওয়াটার সাপ্লাই, অখল্যাণ্ড বুষ্টার ষ্টেশন এবং সুবোধ মল্লিক

স্কোয়ার বুষ্টার ষ্টেশন সবগুলিই এই রকম। এগুলি করা হলেও কিন্তু এতে ঠিক সুবিধা হোল না। সি. এম ডি এ.-র যিনি চেয়ারম্যান ছিলেন ইনডিয়ান হিউম কোম্পানীকে ডেকে আনেন এবং তাদের এই ব্যাপারে কন্ট্রাক্ট দেন। সল্ট লেকে বিরাট জমি দেওয়া হোল। কিন্তু তারা যে পাইপগুলি ব্যবহার করতে চাইলো তা ২৪ ইঞ্চিরও বেশী। ৬০/৭০/৭২ ইঞ্চি পর্যন্ত। দেখা গেল এই পরিকল্পনা করতে গেলে এর সঙ্গে হিউম পাইপ কোম্পানী যে কিছু দাবী রাখলো। আমাদের সেই অনুযায়ী কাজ করতে গেলে সাড়ে তিন কোটি টাকার আরও পাইপ নিতে হয় যার কোন প্রয়োজন নেই। তা না হলে একটা পরিকল্পনা নিতে হয়।

এই যে হিউম পাইপগুলি আমরা ব্যবহার করছি গার্ডেনরীচ ওয়াটার সাপ্লাই, এবং হাওড়া ওয়াটার সাপ্লাই এর জন্য, এটা দেখা যাচ্ছে, পূর্ব ভারতের কোথাও এই পাইপ ব্যবহৃত হয় না। সেই পাইপ আমরা ব্যবহার করছি। স্বাভাবিক ভাবে আমাদের যাঁরা ইঞ্জিনিয়ার ছিলেন, তাঁদের নিশ্চয়ই ত্রুটি বিচ্যুতি আছে, তার কারণ সেই পাইপ বসাতে গিয়ে যে সব জোড়া তাঁরা দিয়েছেন, সেখানে অনেক গলতি রয়েছে। তার ফলে দেখা যাচ্ছে প্রেসার যখন ক্রিয়েট করা হচ্ছে, সাফিসিয়েন্ট প্রেসার ক্রিয়েট করতে গেলেই সেখানে বার্সট করছে। যেমন অকল্যাণ্ড স্কোয়ার ও সুবোধ মল্লিক স্কোয়ার, এখানে যে বুস্টার ষ্টেশন করা হল, এর উদ্দেশ্য ভাল, আমাদের সেন্ট্রাল ক্যালকাটা এবং দক্ষিণ কলকাতার জল সরবরাহের জন্য করা হয়েছে, এটা ঠিকই আছে। কিন্তু কথা হলো যে আমাদের শিয়ালদহ থেকে অকল্যাণ্ড স্কোয়ার পর্যন্ত ৬০ ইঞ্চেস মেইন, সেটা খুব দুর্বল হয়ে গেছে, আগে অগ্রাধিকার দিয়ে সেই পাইপটাকে চেঞ্জ করা দরকার। সেই ব্যবস্থা না করে, তার আগেই বুষ্টার ষ্টেশন দুটো করলেন। এখন দেখা যাচ্ছে বুষ্টার ষ্টেশন থেকে যখন প্রেসার ক্রিয়েট করা হচ্ছে তখনই ৬০ ইঞ্চেস মেইন থেকে বার্সট করছে, লিকেজ দেখা যাচ্ছে। এখন যার জন্য আমরা সি. ইউ. ডি. পি. -৩ যখন করি, এই সব দুর্বলতা দূর করার জন্য ওখানে আমি কোটি কোটি টাকা বরাদ্দ করেছি, যেমন শিয়ালদহ থেকে অকল্যাণ্ড স্কোয়ার পর্যন্ত ৬০ ইঞ্চেস মেইন, এটাকে পরিবর্তন করার জন্য আমরা ৮ কোটি টাকা বরাদ্দ করেছি। শুধু তাই নয়, আমরা লণ্ডনের টেমস Waterworks যারা পৃথিবী বিখ্যাত কোম্পানী, তাদের এখানে এক্সপার্ট হিসাবে এনে তাদেরকে দিয়ে আমরা ইন্সপেকসান করাচ্ছি। তাদের রিপোর্ট কিভাবে হবে - কারণ আমরা ভাবছি, এটা ওভার সার্ফেসে যদি বসাই, তাহলে এই কলকাতা শহরে একটা সিক্সটি ইঞ্চেস মেইন ওভার সার্ফেস দিয়ে আসবে, অনেক ঘনবসতী এলাকা আছে, আবার যদি আমরা আন্ডার গ্রাউন্ড অর্থাৎ টানেলিং করে করি, সেটা করা সম্ভব কি না, কারণ এত সার্ভিস কলকাতা শহরে আছে - এই রকম নানা ধরণের অসুবিধা আমাদের সৃষ্টি হচ্ছে। আগে যে সিস্টেমগুলো অনেক টাকা ব্যয় করে করা হয়েছে, তার মধ্যে অনেক ত্রুটি ছিল এবং এখনও আছে, কিন্তু প্রশ্ন হলো বাস্তবের দিক থেকে চিন্তা করতে গেলে এই ত্রুটিগুলোকে ধীরে ধীরে দূর করে দিয়ে সাধারণ মানুষের স্বার্থে যাতে এইগুলোকে লাগাতে পারি, তার জন্য চেষ্টা করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রশ্নোত্তর থেকে জানা গেল যে অনেক ত্রুটি বিচ্যুতি এই প্রকল্প গ্রহণের মধ্যে আছে বা ছিল। এই সমস্ত ত্রুটি বিচ্যুতি যে কারণে ঘটলো - মানে রেসপনসিবল অফিসার, যারা এর জন্য দায়ী এই ব্যাপারে তাদের বিরুদ্ধে তদন্ত করার কথা ভাবছেন কি? এদের বিরুদ্ধে কোন তদন্ত কমিশন করেছেন বা করবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** প্রশ্ন হলো, যারা করেছিলেন- এই সংস্থার যিনি চেয়ারম্যান ছিলেন, তিনিও নেই এবং আর যে সব ইঞ্জিনিয়ারদের দ্বারা করানো হয়েছে, তারাও আমাদের এই এ্যাডমিনিষ্টেশনে বর্তমানে নেই। কার বিরুদ্ধে প্রয়োগ করবো আমি জানি না, সেই জন্য আমরা এই

বিষয়ে বেশী দূর অগ্রসর হইনি। তবে রিসেন্টলি আমরা আসার পরে কিছু কিছু যেখানে যেখানে ত্রুটি বিচ্যুতি আমরা দেখছি. সেইগুলো আমরা তদন্ত ইতিমধ্যেই শুরু করেছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** এই ব্যাপারটা অডিটে উঠেছে। তারা নেই কিন্তু না থাকা সত্ত্বেও ঐ টেকনিক্যাল কমিটি এইগুলো তো করেছিলেন এবং অনেক কোটি টাকা যার জন্য বর্তমানে খরচ হচ্ছে, তাদের বিরুদ্ধে আপনি কোন ব্যবস্থা নেবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি বললাম তো, যারা অর্থাৎ চীফ প্ল্যানার যারা করেছেন এবং যার নেতৃত্বে এবং নির্দেশে হয়েছে, তারা কেউই বর্তমানে এখানে নেই। সুতরাং কার বিরুদ্ধে ব্যবস্থা নেব, হাওয়ার বিরুদ্ধে তো ব্যবস্থা নেওয়া যায় না?

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দেবেন কি, পানীয় জল সরবরাহ করার ব্যাপারে পশ্চিমবাংলায় আপনি কি কোন নতুন প্রকল্প গ্রহণ করেছেন, করে থাকলে কোথায় এবং কত টাকা খরচ হবে সেই প্রকল্পের জন্য?

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন থেকে এটা ওঠে না, নট এ্যালাউড।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সুবোধ মল্লিক স্কোয়ার এবং অকল্যাণ্ড স্কোয়ারের যে প্রকল্প, এইগুলো কোন সময়ে আরম্ভ হয়েছিল এবং যিনি প্ল্যানিং এর নেতৃত্ব দিয়েছিলেন তাঁর নাম কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** অনেক আগেই শুরু হয়েছে, তবে হিউম পাইপ যেটা বললাম, ১৯৭৪ সালে প্ল্যানটটা বসেছে এবং যিনি অফিসার ছিলেন তিনি এখন ওয়ার্ল্ড ব্যাঙ্কের মস্ত বড় অফিসার, তাঁর নাম হলো পঙ্কজ চ্যাটার্জী।

### মেদিনীপুর জেলার পৌরসভাগুলিকে আর্থিক সাহায্য দান

*২৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২৭০) **শ্রী প্রশান্ত কুমার প্রধান :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) মেদিনীপুর জেলার পৌরসভাগুলিকে ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে সরকারের পক্ষ থেকে মোট কত টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে;এবং

(খ) কাঁথি পৌরসভাকে উক্ত ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে কত টাকা দেওয়া হয়েছে এবং কি কি খাতে এই টাকা খরচ হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** (ক) মেদিনীপুর জেলার পৌরসভাগুলিকে ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালে সরকারের পক্ষ থেকে যথাক্রমে মোট ১,৯৭,৪৫,০৪৪ এক কোটি সাতানব্বই লক্ষ পঁয়তাল্লিশ হাজার চুয়াল্লিশ টাকা এবং ১,২৩,৩৪,২৮৩ এক কোটি তেইশ লক্ষ চৌত্রিশ হাজার দুইশত তিরাশী টাকা আর্থিক সাহায্য দেওয়া হয়েছে।

(খ) কাঁথি পৌরসভাকে ৮৩-৮৪ এবং ৮৪-৮৫ সালে বিভিন্ন খাতে যথাক্রমে মোট ২,৩৬,৪৩,৬৮ এবং ৬,৬২,৯২২ টাকা মঞ্জুর করা হয়েছে। একটি পৃথক তালিকায় বিস্তারীত বিবরণ দেখান হল। এইসব টাকা নির্দিষ্ট খাতেই খরচ করা হয়েছে।

**মেদিনীপুর জেলার অর্ন্তগত কাঁথি পৌরসংস্থাকে ৮৩-৮৪ এবং ৮৪-৮৫ সালে বিভিন্ন খাতে খরচের জন্য দেয় অর্থের পরিমাণ**

| মহার্ঘ ভাতা বাবদ দেয় অনুদান | | উন্নয়ন বাবদ অনুদান | | চুঙ্গি কর বাবদ অনুদান | | খাটা পায়খানা আধুনিকীকরণ বাবদ অনুদান | | জল সরবরাহ বাবদ অনুদান | |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| ৮৩-৮৪ | ৮৪ ৮৫ | ৮৩-৮৪ | ৮৪-৮৫ | ৮৩-৮৪ | ৮৪-৮৫ | ৮৩-৮৪ | ৮৪-৮৫ | ৮৩-৮৪ | ৮৪-৮৫ |
| ৩,৮৯,১১৪.০০ | ২,৪৭,৯৭৯ ০০ | ২,৮৫,৩০০ ০০ | ৯৪,১০০ ০০ | ৬,৩৩,০৭৪.০০ | ৩,২০,৮৪৩.০০ | ৩,৫৬,৫৮০.০০ | x | ৭,০০,০০০.০০ | x |

**[1.10 – 1.20 p.m.]**

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ ঃ** আপনি যে যে খাতে খরচ করার জন্য টাকা দিয়েছিলেন সেই সেই খাতেই খরচ করা হয়েছে, না অন্য খাতে ডাইভারসান করা হয়েছে এটা বলবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আমার কাছে এরকম কোন খবর নেই। কারণ, তারা যে হিসাব দেখিয়েছেন সেই হিসাব অনুপাতেই খরচ করেছেন বলে বলেছেন। এখন যদি সে রকম ধরণের কোন অভিযোগ আসে তাহলে আমি তদন্ত করে দেখতে পারি।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Hon'ble Minister-in-Charge of the department be pleased to state the amount sanctioned to Kharagpur Municipality during the said period ?

**Shri Prasanta Kumar Sur :** In Kharagpore Municipality we have given towards Octroi - Rs. 24,78,755, towards Fixed Grant - Rs. 3,15,525. Additional Dearness Allowance - Rs. 64,84,777 then another A.D.A - Rs. 1,32,598 and another Grant - Rs. 91,129 and the Development Grant - Rs. 12,22,200. This is the total. Over and above that for Public Health Engineering we have given 7 lakhs of rupees.

**শ্রী কামাখ্যা চরণ ঘোষ ঃ** পশ্চিমবঙ্গের মিউনিসিপ্যালিটির জন্য আপনি যে টাকা বরাদ্দ করেছেন, এই রকম সাহায্য ইতিপূর্বে কখনও পাওয়া যায় নি। কিন্তু তাসত্ত্বেও মিউনিসিপালিটিগুলি সেই টাকার অপব্যবহার করেছে। মেদিনীপুর মিউনিসিপ্যালিটির বহু টাকা আত্মসাতের বিষয়ে আমি একটা দরখাস্ত করেছিলাম যে, এই বিষয়ে একটা এনকোয়ারি করা হোক। সে সম্বন্ধে আপনি কি ব্যবস্থা নিয়েছেন জানাবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আপনি ঠিকই বলেছেন মেদিনীপুর জেলায় আমরা বহু টাকা দিয়েছি। অকট্রয় বাবদ ১৫ লক্ষ ৮৩ হাজার ২৯৩ টাকা, এ্যানাদার এ্যাডভান্স ১ লক্ষ টাকা, ফিক্সড্ গ্রান্ট ৪ লক্ষ ১৯ হাজার ৪৬০ টাকা, এ্যাডিশানাল গ্রান্ট ৬ লক্ষ ৫৬ হাজার ২২৯ টাকা, এ্যাডিসন্যাল গ্রান্ট ১ লক্ষ ৮৭ হাজার ৬৬৭ টাকা এ্যান্ড এ্যানাদার এ্যাডিসন্যাল গ্রান্ট ১ লক্ষ ৯ হাজার ৪৩২ টাকা দিয়েছি।

মেদিনীপুরের অর্থ ব্যবহারের ব্যাপারে আপনি যেমন বলেছেন তেমনি আরো অনেক অভিযোগ আমার কাছে এসেছে। আমরা আগে কিছু তদন্ত করিয়েছিলাম। তদন্তে পদ্ধতির মধ্যে কিছু ত্রুটি দেখা গিয়েছিল সেইজন্য আমরা খুব সিনিয়ার অফিসার দিয়ে এটা এখন তদন্ত করাচ্ছি। তদন্তের রিপোর্ট আসলে নিশ্চয়ই সেটা বলতে পারবো।

**শ্রী পুলিন বেরা :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন তমলুক পৌরসভাকে ১৯৮৩/৮৪ এবং ১৯৮৪/৮৫ সালে কত টাকা সাহায্য দেওয়া হয়েছে?

**Shri Prasanta Kumar Sur :** তমলুককে আমরা দিয়েছি For Octroi Grant - Rs. 5,21,009/- ; then for advance Octroi - Rs. 2 lakhs ; for Fixed Grant - Rs. 97,856 /- ; for another additional D. A. - Rs. 1,59,138/ - ; another additional D. A. - Rs.43,908/- ; for another additional D. A. - Rs.25,653/- ; for Development Grant - Rs. 2,35,200/- ; and for water supply - Rs.2,50,000/-

**দক্ষিণ শহরতলীর পানীয় জল সরবরাহের জন্য জলাধার নির্মাণ**

*২৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২৫) **শ্রী নিরঞ্জন মুখার্জী :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কলিকাতা কর্পোরেশন কর্তৃক দক্ষিণ শহরতলীর পানীয় জল সরবরাহের জন্য কোন জলাধার নির্মাণের পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** (ক) হ্যাঁ।

(খ) বর্তমানে বলা সম্ভব নয়।

**শ্রী নিরঞ্জন মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ঐ জলাধার নির্মাণের জন্য যে জমির প্রয়োজন সেই জমি নিয়ে কোন মামলা আছে কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আপনারা জানেন, এই জলাধারটি তিনটি পর্যায়ের প্রথমটি ৬০ মিলিয়ান গ্যালনের, দ্বিতীয়টি Second phase another 60 million gallon third phase another 60 million gallon.

তার মানে টোটাল ১৮০ মিলিয়ান গ্যালনের।

It is one of the biggest project. Now, so far as the land of this phase is concerned there is practically nothing.

এখন যে জলসরবরাহ করা হচ্ছে আমি বুঝতে পারছি তাতে কিছু অসুবিধা হচ্ছে তবে এখানে জমি দখলের জন্য জলসরবরাহ কোন রকমে ব্যহত হচ্ছে না। কারণটা অন্যত্র। সেটা হচ্ছে, যে ধরণের বিস্তীর্ণ অঞ্চলে পাইপ লাইন বসানো দরকার সেই বিস্তৃর্ণ অঞ্চলে পাইপ আমরা এখনও বসাতে পারিনি। এই জলাধার থেকে বজবজ, বেহালা, গার্ডেনরীচ পৌরসভা এবং দক্ষিণ কোলকাতার একটি বিরাট অংশে জলসরবরাহ করার কথা। এখনও সমস্ত জায়গাতে পাইপ লাইন বসাতে না পারার জন্য আমরা জলসরবরাহ সম্পূর্ণ করতে পারছি না এবং প্রেসারও যথেষ্ট সৃষ্টি করতে পারছি না। হিউম পাইপ কথা আমি আগেই বলেছি। আপনারা জানেন, এই প্রেসার যখনই সৃষ্টি করছি তখনই বিভিন্ন জায়গায় বার্ষ্টিং হচ্ছে। আমরা যদি এই পাইপ লাইন বিস্তীর্ণ এলাকায় বসাতে পারি তাহলে একদিকে মানুষ জল পাবে

অন্যদিকে এই এ্যাক্সিডেন্টগুলি হয়ত বা অনেকটা কম হবে।

[1.20 – 1.30 p.m.]

**শ্রী নিরঞ্জন মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে পাইপ লাইনে জল সরবরাহ করার জন্য বেহালায় বুষ্টিং ষ্টেশান করার কোন পরিকল্পনা আছে কি না?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** বুষ্টিং ষ্টেশানের কথা তখনই ভাববো যখন যথেষ্ট পরিমাণ পাইপ লাইন পৌরসভাগুলিতে বসাতে পারবো। এখন আমরা যে জল সরবরাহ করছি তার ৬০ মিলিয়ন গ্যালনের মধ্যে ৩৫ মিলিয়ন গ্যালন আসবে সাউথ ক্যালকাটায়, আর ২৫ মিলিয়ন আসবে এই তিনটি পৌরসভায়। কাজেই পৌরসভাগুলির সমস্ত এলাকায় যখন আমরা পাইপ বসাতে পারবো তখন আমাদের বুষ্টিং ষ্টেশান বসাতে হবে এবং সেই পরিকল্পনা আছে।

**শ্রী বীরেন্দ্র নারায়ন রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ৩টি ফেজে এটা নির্মাণ করা হবে। এই স্পটগুলি কোথায় কোথায় হবে সেটা জানাবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** মাননীয় সদস্য জিনিসটা বুঝতে পারেন নি। এখন আমরা ৬০ মিলিয়ন গ্যালন জল সরবরাহ করছি। ভারতবর্ষের মধ্যে এত বেশী জল সরবরাহ আর কোন বড় শহরে নেই। আর একটি কথা আপনাদের জানা উচিত যে ওয়ার্লড হেলথ অর্গানাইজেশান ইন, ১৯৬০, তাদের যে পরিকল্পনা, সেই সময়ে কারা কর্তৃত্বে ছিলেন, সেটা আপনারা জানেন, সেই পরিকল্পনার মধ্যে তারা বলেন যে ধীরে ধীরে আনফিলটার ওয়াটার সাপ্লাই ইন ক্যালকাটা যেগুলি আসতো অর্থাৎ মল্লিক ঘাট, ওয়াটগঞ্জ থেকে আনফিল্টার ওয়াটার সাপ্লাই যেগুলি আসতো সেই ওয়াটার সাপ্লাই এলিমিনেট করে দিতে হবে। তারপরে রিসেন্টলি আর একটা ষ্টাডি হয়েছে। এই ষ্টাডি বেরিয়েছে ১৯৭৯ সালে - । এই ষ্টাডি করেছেন বি. বি. আই অর্থাৎ ব্লাক এ্যান্ড বীচ ইন্টারন্যাশানাল। তারা এটা শুরু করেন ১৯৭৫-৭৬ সালে আমাদের আসার আগে। তারা যে রিপোর্ট সাবমিট করেছেন সেটা হচ্ছে আনফিল্টার ওয়াটার সাপ্লাই টু বি ডিসকনটিনিউয়েড ফর দি সিটি। এই ভাবে কতকগুলি রিপোর্ট আছে যে আমাদের ধীরে ধীরে কলকাতা শহরে জলের পরিমাণ বাড়াতে হবে।

## Starred Questions
## (to which oral answers were given)

### বাঁকুড়া জেলার অনাথ আশ্রম

*৪০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৫) **শ্রী কাশীনাথ মিশ্র ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি — .

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া জেলার অনাথ আশ্রমটি(বালিকা) শিক্ষা দপ্তর হতে সমাজ কল্যাণ দপ্তর অধিগ্রহণ করেছে;

(খ) সত্য হলে, কবে অধিগ্রহণ করা হয়েছে; এবং

(গ) উক্ত অনাথ আশ্রমটির আবাসিক হোস্টেল সহ বিদ্যালয়টিকে সংস্কার করার জন্য সরকার কি কি পরিকল্পনা গ্রহণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** (ক) সত্য নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগ কোনও পরিকল্পনা গ্রহণ করে নাই।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয়, ঐ অনাথ আশ্রমটি বর্তমানে আপনার দপ্তরে নিয়ে আসার জন্য কোন পরিকল্পনা করেছেন কিনা জানাবেন কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আপনি বোধহয় একটু গোলমাল করে ফেলেছেন। অরফ্যানেজ হোম দুটো দপ্তরের মাধ্যমে হয়ে থাকে। একটা হচ্ছে, শিক্ষা দপ্তরের সমাজ শিক্ষা দপ্তর দেখেন এবং তার ভারপ্রাপ্ত মন্ত্রী হচ্ছেন শ্রীমতী ছায়া বেরা। আর একটা আমার দপ্তর থেকে দেখাশুনা করা হয়। আপনি যে আশ্রমটির কথা বলেছেন সেটা সমাজ শিক্ষা দপ্তরের অধীন এটা আমার দপ্তরে আনার কোন পরিকল্পনা নেই।

## দ্বিতীয় হুগলী নদী সেতু

*৪১০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মহানগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার কি অবগত আছেন যে, দ্বিতীয় হুগলী নদী সেতু প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুত যোজনা বহির্ভূত ঋণ সহায়তা হিসাবে এ পর্যন্ত (৩১শে জানুয়ারি, ১৯৮৫) কত টাকা দিয়েছেন; এবং

(খ) কবে নাগাদ সেতুটির নির্মাণ কার্য শেষ হইবে বলে আশা করা যায়?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) দ্বিতীয় হুগলী সেতু প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুত যোজনা বহির্ভূত ঋণ সহায়তা (Non-Plan Loan Assistance) হিসাবে ৩১শে জানুয়ারী, '৮৫ পর্যন্ত মোট ৭৩,৩৯,৮৪,০০০ (তিয়াত্তর কোটি উনচল্লিশ লক্ষ চুরাশি হাজার) টাকা দিয়েছেন।

(খ) ডিসেম্বর, ১৯৮৭ নাগাদ সেতুটির নির্মাণ কার্য সম্পূর্ণ হবে বলে আশা করা যায়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই সেতু নির্মাণের কাজ যখন শুরু হয়েছিল তখন কত সালে এর নির্মাণ কাজ শেষ করবার লক্ষ্য ছিল এবং তা যদি না হয়ে থাকে তাহলে এর পিছনে কি কি কারণ আছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :—** প্রয়াত প্রধান মন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ১৯৭২ সালে এই ব্রিজটির শিলান্যাস করেছিলেন, কিন্তু তখন থেকে '৭৭ সাল পর্যন্ত কাজের ধারা এবং অঙ্কের হিসাব দেখলেই বুঝতে পারবেন যে, কাজ কি রকম হচ্ছিল। প্রথমে ১৯৭২ সালে এটি ৫৭ কোটি টাকার পরিকল্পনা ছিল। কিন্তু ১৯৭২-৭৩ সালে ৫০ লক্ষ টাকা, ১৯৭৩-৭৪ সালে ৪ লক্ষ টাকা, ১৯৭৪-৭৫ সালে ২ লক্ষ টাকা ১৯৭৫-৭৬ সালে ১ লক্ষ টাকা, ১৯৭৬-৭৭ সালে ২ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছিল। কাজেই স্বল্প বরাদ্দের ফলে কাজের গতি খুবই ধীর ছিল এবং যে বিদেশী বিজ্ঞানীদের কনসালটেন্ট হিসাবে আনা হয়েছিল তাঁরা নিজেদের মধ্যে ঝগড়া লাগিয়ে দিয়েছিলেন। একজন ওয়েষ্ট জার্মানির এবং আর একজন গ্রেট ব্রিটেনের, দু'জন কনসালটেন্টকে আনা হয়েছিল, তাঁরা উভয়ে ঝগড়া-ঝাটি করছিলেন। ফলে সে সময়ে কোন কাজই এগুতে পারেনি। আমরা সরকারে আসার পর আমাদের মুখ্য

মন্ত্রী দিল্লীতে যান, আমি তাঁর সঙ্গে যাই, আমরা সমস্ত ডিপার্টমেন্টের কর্তা-ব্যক্তিদের সঙ্গে আলোচনা করি, বৈঠক করি এবং তারপরই ১৯৭৭-৭৮ সাল থেকে খুবই দ্রুত কাজ এগিয়ে যেতে থাকে। সে সময় থেকে ৩ লক্ষ, ৬ লক্ষ, ১০ লক্ষ, ১২ লক্ষ, ১৪ লক্ষ, ১৬ লক্ষ টাকা করে বরাদ্দ হতে থাকে। বর্তমান বছরের জানুয়ারী মাস পর্যন্ত ১১ লক্ষ ২৭ হাজার টাকা বরাদ্দ হয়, এবং মার্চ মাস পর্যন্ত আরো ৫ লক্ষ ৭২ হাজার টাকা আমরা পেয়েছি, অর্থাৎ এখন পর্যন্ত ৭৯ কোটি টাকার উপর পেয়েছি। মাননীয় সদস্যরা এটা নিশ্চয়ই জানেন যে এক সময়ে কেন্দ্রীয় সরকার এ বিষয়ে রাজ্য সরকারকে কোন রকম লোন না দেবার জন্য বদ্ধপরিকর হয়েছিলেন, যদিও আমাদের কোন দোষ ছিল না। তবে ১৯৭৭ সাল পর্যন্ত এ ক্ষেত্রে কোন রকম কাজই হয়নি। তারপর আমরা দরবার করেছি, তাঁদের বলেছি, লোন দিতে হবে, এটা কেন্দ্রীয় পরিকল্পনা, প্রধান মন্ত্রী শিলান্যাস করে গিয়েছেন, কেন আপনারা লোন দেবেন না। তারপরে দিল্লীতে উচ্চ পর্য্যায়ের সভা হয়, সেই সভা থেকে একটা হাই-পাওয়ার কমিটি করে দেওয়া হয়, কমিটির চেয়ারম্যান হ'ন সিপিং এ্যাণ্ড ট্রান্সপোর্ট সেক্রেটারী, অন্যান্য সদস্যদের সঙ্গে আমাদের চীফ সেক্রেটারীও সেই কমিটির সদস্য। এই কমিটি একজন টেকনিক্যাল অফিসারকে নিয়োগ করেছিলেন। ঠিক হয়েছিল ১৫০ কোটি টাকা আমাদের ঋণ হিসাবে দেওয়া হবে এবং '৮৭ সালের ডিসেম্বর মাসের মধ্যে এই ব্রিজের কাজ সম্পূর্ণ করতে হবে। বর্তমানে কাজ সে ভাবেই এগিয়ে যাচ্ছে, কোন অসুবিধা হচ্ছে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ—** আমরা লক্ষ্য করছি সম্প্রতি একজন কংগ্রেসের কেন্দ্রীয় নেতা এই রাজ্যের বিভিন্ন জায়গায় জনসভা করে দ্বিতীয় হুগলী সেতু সম্বন্ধে বিভিন্ন রকম কটাক্ষ করছেন। যাই হোক, মাননীয় মন্ত্রী মহাশয় ইহা কি সত্য যে, কেন্দ্রীয় ঋণ-সহায়তা দেওয়ার ক্ষেত্রে প্রচণ্ড টালবাহানাই এই সেতু নির্মানের কাজ বিলম্বিত হওয়ার কারণ?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ—** প্রাক্তন কেন্দ্রীয় অর্থমন্ত্রী এ বিষয়ে অনেক অপচেষ্টা চালিয়েছিলেন। অবশ্য তিনি অনেক ক্ষেত্রেই এ জিনিষ করেছিলেন। আমাদের ৮ম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী ৩২৫ কোটি টাকা দেননি এবং এই ব্রিজের জন্য যাতে কোন রকম লোন না দেওয়া হয় তার জন্যও চেষ্টা করেছিলেন। তিনি এ কথাও বলেছিলেন যে, ষ্টেট গভর্ণমেন্টকে সম্পূর্ণ ব্যয়-ভার বহন করতে হবে। আমরা তখন চ্যালেঞ্জ হিসাবে বলেছিলাম যে, কেন্দ্রীয় সরকারকে অর্থ দিতে হবে, তাঁরা দিতে বাধ্য এবং সে হিসাবেই উচ্চ পর্য্যায়ের মিটিং হয়েছিল। এ ছাড়াও তিনি শ্রীরামপুরে একটি মিটিং-এ বলেছিলেন যে, অর্থের অভাবে এই ব্রিজ নির্মাণের কাজ শেষ হবে না। আমি খুবই দুঃখের সঙ্গে এখানে উল্লেখ করছি যে, তিনি অর্থমন্ত্রী ছিলেন, তিনি কি জানতেন না যে উক্ত উচ্চ পর্যায়ের সভায় তাঁর দপ্তরের সেক্রেটারী পর্যন্ত উপস্থিত ছিলেন এবং তাঁর উপস্থিতিতেই ১৫০ কোটি টাকা দেওয়ার প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন। তা সত্ত্বেও তিনি ঘুরে ঘুরে এই ব্রিজ সম্পর্কে এবং বামফ্রন্ট সরকার সম্পর্কে নানা ধরণের অপবাদ দিচ্ছেন।

**শ্রী অশোক ঘোষ ঃ—** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে, কেন্দ্রীয় সরকারের প্রতিশ্রুতি অনুযায়ী যোজনা বহির্ভূত ঋণ-বাবদ ৩১শে জানুয়ারী ১৯৮৫, তারিখের মধ্যে ৭৩ কোটি ৪৯ লক্ষ ৪৬ হাজার টাকা পেয়েছেন। তাহলে এখন আপনি দয়া করে জানাবেন কি টার্গেট ডেট্ অনুযায়ী ৩১শে ডিসেম্বর ১৯৮৭'র মধ্যে দ্বিতীয় হুগলী সেতু নির্মাণের কাজ শেষ করার ক্ষেত্রে আর কোন অসুবিধার সৃষ্টি হবে কিনা এবং যে টাকার প্রতিশ্রুতি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পেয়েছেন তার চেয়ে বেশী টাকার আর প্রয়োজন হবে কিনা?

**[1.30 – 1.40 p.m.]**

**শ্রী প্রশান্ত কুমার শূর :—** আমার নিজের ধারণা যদি কোন বাধা না আসে কোন পক্ষ থেকে তাহলে ১৯৮৭ সালের ৩১ ডিসেম্বরের মধ্যে এই সেতু নির্মাণের কাজ আমরা শেষ করবো। আর টাকার কথা যেটা বলা হচ্ছে, তাঁরা এটা বলেছেন ঐ চিঠিতে ৩১ ডিসেম্বরের মধ্যে যদি ব্রীজ শেষ না হয় তাহলে টাকা দেব না। তবে আমি এটা মনে করি, যদি বাস্তবদিক দিয়ে বিবেচনা করি, এমন কোন পরিস্থিতির জন্য ব্রীজের কাজ অহেতুক বিলম্বিত হয় তাহলে নিশ্চয়ই কেন্দ্রীয় সরকার বিবেচনা করবেন। কেন করবেন না? যে দেড়শো কোটি টাকা দিয়েছেন সেটা তো আমাদের টাকা, সাধারণ মানুষের টাকা, যে ব্রীজটা হবে সেটা হবে সাধারণ মানুষের জন্য, যদিও বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে সমালোচনা ছিল-১৬০ ফুট উঁচু যেখানে জাহাজ চলাচল করে না, যেখানে পলিমাটি পড়ে গঙ্গা বুজে যাচ্ছে, যেখানে আমরা লড়াই করছি কেন্দ্রীয় সরকারের সাথে ৪০ হাজার কিউসেক জল দিতে হবে ফরাক্কা থেকে, সেখানে ১৬০ ফুটের কি মানে সে তা জানি না। তাসত্ত্বেও যে লিগ্যাসি সেই লিগ্যাসি বহন করে চলেছি এবং সেই কাজ আমরা করছি। আমি আশা করছি আন্তরিকতার সাথে আমরা ব্রীজটি সম্পন্ন করতে পারবো।

**শ্রী শশাঙ্ক চরণ ঘোষ ঃ** বর্তমানে এই বাজেটের পর জিনিষ পত্রের যে দাম বাড়লো-- আপনি যে টাকার পরিমাণ বললেন--তারফলে কি আপনি ১৯৮৭ সালের মধ্যে কমপ্লিট করতে পারবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** এটা আপনি ঠিকই বলেছেন। দিন দিন জিনিষ পত্রের দাম বাড়ছে। কেন বাড়ছে সেটা আপনারা সবাই জানেন। আমি আর তার মধ্যে যেতে চাই না। 12000 tons of steel is required and thousands and thousands tons of cement are required. সুতরাং এই বাস্তবদিকটা বিবেচনা করে নিশ্চয়ই কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নেবেন।

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় তার প্রশ্ন-উত্তরের সময়ে বললেন একজন প্রাক্তন মন্ত্রী টাকা দেওয়ার ক্ষেত্রে বিরোধীতা করেছেন। আপনি কি দয়া করে বললেন, কোন মিটিং-এ তিনি এই কথা বলেছেন এবং কোন চিঠিতে তিনি বিরোধিতা করেছিলেন সেই চিঠিটি হাউসের সামনে প্লেস করবেন কি? যেহেতু আপনি এখানে স্টেটমেন্ট দিলেন।

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আমি বলেছি শ্রী রামপুরে। আমি এটা জানি না, শুনিনি। একজন প্রেস রিপোর্টার প্রশ্ন করেছেন প্রণববাবু এই কথা বলেছেন শ্রী রামপুরের মিটিং-এ। এখন কথা হলো, আপনারা এখানে যা খুশি বলে বেড়াবেন আর তার প্রতিবাদ করবো না। একজন প্রেস রিপোর্টার বলেছেন এবং তারই ভিত্তিতে উত্তর দিয়েছি।

(নয়েজ)

**ডাঃ মানস ভূঞ্যা ঃ** কোন মিটিং-এ তিনি এই কথা বলেছেন এবং আপনার কাছে চিঠি দিয়েছেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** আমাকে চিঠি দেননি, আপনি শুনেছি। অসুবিধার কি আছে? বলা যাবে না? আপনারা আজে-বাজে কথা বলবেন আর চুপ করে বসে থাকবো?

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মূল প্ল্যান এসটিমেট-এ কত টাকা বরাদ্দ অনুমোদিত হয়েছিল এবং আজকে মূল্য বৃদ্ধির ফলে বিভিন্ন ক্ষেত্রে আপনি রিভাইজড প্ল্যান

এসটিমেট দিয়েছেন কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** প্রথমেই বলেছিলেন ১৯৭২ সালের আগে যখন প্ল্যান তৈরী করা হয়, যখন আপনাদের দলের সরকার ক্ষমতায় ছিল তখন আপনারা ৫৭ কোটি টাকা বলেছিলেন। আমরা এসে হিসাব করে রিভাইজড এসটিমেট দিয়েছি। এই রিভাইজড এসটিমেট একজামিন হয়েছে শিপিং এণ্ড ট্রান্সপোর্ট ডিপার্টমেন্ট। আমরা দেড়শো কোটি টাকা চেয়েছি, ১৫০ কোটি টাকা অনুমোদিত হয়েছে। যদি আবার রিভাইজড এস্টিমেটের দরকার হয় তাহলে আবার পাঠাবো এবং কেন্দ্রীয় সরকার আবার টাকা দিতে বাধ্য থাকবেন।

### পাটবীজের দর

*৪১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮১) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমানে পাটবীজের কেজি-প্রতি দর কত টাকা রাজ্য সরকার ঘোষণা করেছেন;

(খ) ইহা কি সত্য যে, সরকার নির্ধারিত দরে সরকারেরই বিভিন্ন সংস্থা (বেনফেড, পশ্চিমবঙ্গ অ্যাগ্রো ইণ্ডাস্ট্রিজ কর্পোরেশন ইত্যাদি) বিভিন্ন সমবায় পাটচাষীর নিকট পাটবীজ বিক্রয় করছেন;এবং

(গ) রাজ্যে পাটবীজ আমদানির ক্ষেত্রে চুঙ্গী কর আছে কিনা?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) পশ্চিমবঙ্গ সরকার পাট বীজের কোন দর ঘোষণা করেন না। বিভিন্ন পাটবীজ—উৎপাদক সংস্থা পাটবীজের দাম নির্দ্ধারণ করে থাকেন এবং সেই দাম সকলকে—জানিয়ে দেওয়া হয়।

(খ) সরকারের কোন নির্দ্ধারিত দাম নাই সেই জন্য সরকারী দামে বিক্রয়ের প্রশ্ন আসে না।

(গ) পাটবীজের উপর কোন চুঙ্গীকর নাই।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি—মোট কত কুইন্ট্যাল পাট বীজ এই রাজ্যে প্রয়োজন?

**শ্রী কমল কান্তি গুহ :** ৩ হাজার টন।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** তার মধ্যে কত কুইনট্যাল রাজ্যে তৈরী হয় এবং কত কুইনট্যাল বাইরে থেকে আমদানী করতে হয়?

**শ্রী কমল কান্তি গুহ :** দেড় হাজার টন বাইরে থেকে আমদানী করা হয়, বাকীটা এখানে তৈরী হয়।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, সরকার থেকে পাট বীজের দাম নির্ধারণ করা হয় না। বেনফেড বা জুট কর্পোরেশন অফ ইনডিয়া পাট বীজ বিক্রি করছে, তারা খুব বেশী দামে বিক্রি করছে কি?

**শ্রী কমল কান্তি গুহ :** জুট কর্পোরেশন অফ ইণ্ডিয়া কোন পাট বীজ বিক্রি করে না।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে বললেন অর্ধেক এখানে তৈরী হয় আর বাকী অর্ধেকটা আমদানী করতে হয়, আপনি এমন কোন ব্যবস্থা করতে পারেন না, যাতে সমস্ত

বীজটা এখানে তৈরী করা যায়?

**শ্রী কমল কান্তি গুহ :** এ প্রচেষ্টা আমরা চালিয়ে যাচ্ছি, আশা করছি কয়েক বছরের মধ্যে করতে পারব।

Dr. Zainal Abedin : Will the Hon'ble Minister-in-charge of Agriculture Department be pleased to state as to the role of the State Seed Corporation with regard to production and distribution of jute seeds within the State?

**শ্রী কমল কান্তি গুহ :** বাইরে থেকে আমরা যেটা আনছি সেটা যাতে আর আনতে না হয় তার জন্য আমরা চেষ্টা করছি, এবং আশা করছি আগামী কয়েক বছরের মধ্যে সেটা করতে পারব।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে পাট বীজের দাম বেঁধে দেবার নিয়ম সরকারের নেই, কিন্তু বেনফেড ইত্যাদি যে সব সংস্থা কত দরে বীজ দেয় এবং ব্ল্যাকে সেটা কত দরে বিক্রি হয় মাননীয় মন্ত্রী মহাশয় কি সেটা বলতে পারবেন?

**শ্রী কমল কান্তি গুহ :** ন্যাশানাল সীড কর্পোরেশন অফ ইণ্ডিয়া তিতা পাটের বীজের দাম করেছে ১৫ টাকা এবং মিঠা পাটের দাম ১৬ টাকা, মহারাষ্ট্র বীজনিগম ১৭ টাকা দাম ঠিক করে দিয়েছে। আমরা পত্রিকার মাধ্যমে কৃষকদের কাছে জানিয়ে দিয়েছি খবরটা, কিন্তু তা সত্বেও কৃষকদের অসুবিধার সুযোগ নিয়ে ডিলাররা বেশী দামে বিক্রি করছে। এর জন্য তো কোন আইন নেই, কাজেই আমরা মুখে বলে যাতে বেশী দাম না নিতে পারে তার চেষ্টা করছি।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনি বললেন যে পশ্চিমবঙ্গের যা প্রয়োজন তার অর্ধেক এখানে উৎপাদন হয়, আর বাকী অর্ধেক ৫০ পারসেন্ট বাইরে থেকে আনা হয়, এটা কি সত্য যে বীজ আমদানী করে সেটা কালোবাজারীদের হাতে তুলে দেওয়া হয়, এ সম্বন্ধে আপনি কিছু বলতে পারবেন কি?

**শ্রী কমল কান্তি গুহ :** সার্টিফায়েড বীজ যাতে পাওয়া যায় সেজন্য আমরা নাশ্যানাল সীড কর্পোরেশন বেনফেড, মহারাষ্ট্র সীড কর্পোরেশন ইত্যাদি যে সব সংস্থা আছে আমরা তাদের সাথে যোগাযোগ করে ঠিক করি যে তাঁরা কত দেবেন। তারপর আমরা সেটা ডিলারদের জানিয়ে দিই, ডিলাররা তাদের কাছ থেকে নিয়ে আসে। দামটা সরকারের নিয়ন্ত্রণে নয় বলে কালোবাজারীরা সুযোগ নিচ্ছে, তাদের তুলে দেওয়ার কোন প্রশ্ন নেই।

### আরামবাগ-ঘাটাল ২৯ নং রুটে বাস বৃদ্ধির পরিকল্পনা

*৪১২. (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৬) **শ্রী শিবপ্রসাদ মালিক :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) হুগলী জেলার আরামবাগ হইতে ঘাটাল ২৯ নং বাস রুটে বাস বৃদ্ধি করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**[1.40 - 1.50 p.m.]**

**শ্রী রবীন মুখার্জী :** ক) না। খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী শিবপ্রসাদ মালিক :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, ঐ ২৯ নম্বর বাসরুটটি খুবই গুরুত্বপূর্ণ একটি বাস রুট কিন্তু ঐ রুটে এক ঘন্টা, দেড় ঘন্টা, দুই ঘন্টা পর পর বাস ছাড়ার ফলে যাত্রীদের যাতায়াতের পক্ষে খুবই অসুবিধার সৃষ্টি হয় ; তাছাড়া ঠাকুর শ্রী শ্রী রামকৃষ্ণদেবের জন্মস্থান কামারপুকুর দর্শন করতে বহু লোক ঐ বাসে করে আসেন। আজকে সমগ্র যাত্রী সাধারণের দুর্ভোগের কথা চিন্তা করে ঐ রুটে বাস বৃদ্ধির কথা চিন্তা করবেন কিনা?

**শ্রী রবীন মুখার্জী :** আমার কাছে যা ইনফর্মেশন আছে তাতে এ ব্যাপারে যথেষ্ট দাবী নেই যাত্রী সাধারণের পক্ষ থেকে। যদি প্রয়োজন বোধ হয় তাহলে নিশ্চয়ই বাস বৃদ্ধি করা হবে। আর.টি.এ-র সঙ্গেও এ-ব্যাপারে মুভ করতে পারেন।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী এখানে বললেন যে, দাবী নেই। কিন্তু আমরা দেখছি যে, ঐ বাসে শুধু ছাদেই নয়, বাম্পারে পর্যন্ত মানুষ ঝুলতে ঝুলতে যায়। এই রকম ইনফর্মেশন আপনার কাছে আছে কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী রবীন মুখার্জী :** যথেষ্ট পরিমাণ দাবী যদি থাকে তাহলে আর.টি.এতে মুভ করতে পারেন, আমাকেও লিখতে পারেন। এখন প্রশ্ন করলে কি করে তার উত্তর পাবেন?

**শ্রী মনীন্দ্রনাথ জানা :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, বর্তমানে ঐ ২৯ নম্বর বাস রুটে কয়টি বাস চলাচল করছে?

**শ্রী রবীন মুখার্জী :** নম্বরের হিসাব বলা সম্ভব নয়।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এক্ষেত্রে ব্যারোমিটার কিভাবে নির্ধারিত হবে, জনসাধারণের চাহিদা না বাস মালিকদের চাওয়া কোন্‌টা আপনার ব্যারোমিটার?

**শ্রী রবীন মুখার্জী :** আমরা সাধারণতঃ জনসাধারণের চাহিদার দাবীটাই বিবেচনা করে থাকি এবং আর.টি.এ যেগুলো আছে তাঁরাও সেইভাবেই চিন্তা করে থাকেন। অন্যান্য যাঁরা আছেন তাঁরাও সেইভাবে চিন্তা করবেন।

**হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে কমিশনার বা কন্ট্রোলার অব ফিনান্স এবং চিফ অডিটার নিয়োগ**

*৪১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭৩) **শ্রী অশোক ঘোষ :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের এখনও অবধি কোন "কমিশনার" বা "কন্ট্রোলার অব ফিনান্স" এবং "চিফ অডিটার" নিয়োগ করা হয় নাই; এবং

(খ) সত্য হইলে ইহার কারণ কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) হ্যাঁ।

(খ) 'চিফ অডিটার' ব্যতীত অন্য পদগুলির জন্য উপযুক্ত প্রার্থী বাছাই-এর কাজ চলছে। 'চিফ অডিটার' পদের জন্য প্রার্থী বাছাই শীঘ্রই করা হবে।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি— প্রায় নয় মাস হতে চললো হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের নির্বাচন হয়েছে, কিন্তু আজকে আপনি এখানে বলছেন যে,

হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে এখন পর্যন্ত কমিশনার, কন্ট্রোলার অফ ফিনান্স, চিফ্ অডিটর-এর কোনটাই নিয়োগ হয়নি এবং বলেছেন যে, নিয়োগের চেষ্টা হচ্ছে। কোন পদ্ধতিতে আপনি চেষ্টা করছেন : এ্যাডভার্টাইজমেন্ট করেছেন কিনা, বা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে জানিয়েছেন কিনা ; এবং কবে পর্যন্ত নিতে পারবেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশন এ্যাক্টের ১৩(১) ধারা অনুযায়ী কমিশনার, কলেকটর অফ ফিনান্স, চিফ অডিটর পদগুলো রাজ্যসরকার মেয়র ইন কাউন্সিল-এর সাথে আলোচনা করে রাজ্যসরকারের কংবারত অফিসারদের মধ্যে থেকে নিয়োগ করবেন কিংবা রাজ্যসরকারের নির্দেশে পাবলিক সার্ভিস কমিশনের সঙ্গে আলোচনা করে মেয়র তাঁদের নিয়োগ করবেন। বর্তমানে কমিশনার এবং কন্ট্রোলার অফ ফিনান্স-এর জন্য যথাক্রমে স্বরাষ্ট্র এবং অর্থ বিভাগকে অনুরোধ জানানো হয়েছে।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বর্তমানে কমিশনার, কন্ট্রোলার অফ ফিনান্স এবং চিফ অডিটর নিয়োগ না হওয়াতে হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনের বিল্ডিং ডিপার্টমেন্ট যাঁরা প্ল্যান নিয়ে যান তাঁদের বিল্ডিং প্ল্যান পাস করাতে কর্পোরেশন আইনে কোন বাধা আছে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমাকে খোঁজ খবর নিয়ে বিষয়টা জানতে হবে। কাজেই, আপনি স্পেসিফিক যদি এটা জানতে চান তাহলে আমি পরে বলতে পারবো।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** হাওড়া মিউনিসিপ্যালিটিতে এর মধ্যে বেশ কিছু কর্মচারী নিয়োগ করা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই কর্মচারীদের রিকিউজিট কোয়ালিফিকেসান না থাকা সত্ত্বেও তাদের নিয়োগ করা হয়েছে এই রকম কোন অভিযোগ আপনার কাছে পৌঁছেছে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এই রকম খবর পৌঁছেছে বলে আমার স্মরণ পড়ছে না। আপনার যদি জানা থাকে তাহলে নির্দিষ্ট ভাবে আমাকে জানাবেন তাহলে নিশ্চই আমি দেখবো।

**পি এইচ ই দপ্তরের কন্টাই ডিভিশন তমলুক হইতে কাঁথিতে স্থানান্তরের পরিকল্পনা**

*৪১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৩) **শ্রী শিশির অধিকারী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (গ্রামীণ জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) পি এইচ ই দপ্তরের কন্টাই ডিভিশন তমলুক হইতে কাঁথিতে স্থানান্তরের কোন পরিকল্পনা আছে কিনা ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হাঁ" হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে প্রস্তাব এ তমলুক থেকে কাঁথিতে স্থানান্তরের কথা বলা হয়েছে এই রকম প্রস্তাব আপনার কাছে এসেছে কিনা?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** এই রকম কোন প্রস্তাব নেই।

**শ্রী প্রবোধ চন্দ্র সিন্‌হা ঃ** যেহেতু এই ডিভিসানটার নাম তমলুক ডিভিসান এবং মূলত কাঁথি মহকুমার অধীন নলবাহী জল সরবরাহের কাজগুলি করে তদারকি করে থাকে এবং অতীতে এই ডিভিসানটি কাঁথিতে অবস্থিত ছিল সেইহেতু এই ডিভিসানটিকে পুনরায় তমলুক থেকে কাঁথিতে স্থানান্তরিত করবেন কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আমি আগেই বলেছি এই রকম কোন প্রস্তাব আমার নেই। তবে আপনারা যদি বলেন তাহলে এই ব্যাপারটা আমি দেখতে পারি।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ ঃ** পি. এইচ. ই. কন্টাই ডিভিসানে অফিসারদের কাজ বেড়ে গেছে। এই ডিভিসানকে দুই ভাগে বিভক্ত করে একটা তমলুক এবং অপরটি কন্টাই করার কোন পরিকল্পনা আপনার আছে কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আমি বললাম এই রকম কোন প্রস্তাব আমার কাছে নেই। আপনারা দিলে আমি নিশ্চয় দেখবো।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** পি.এইচ.ই. দপ্তরের কন্টাই ডিভিসনের অফিস তমলুকে এবং বলা আছে যে হলদিয়ার সঙ্গে যুক্ত এবং তমলুক কাঁথির মধ্যে সীমাবদ্ধ। মাননীয় প্রবোধ সিনহা মহাশয় যে প্রশ্ন তুলেছেন সেই ব্যাপারে আমি জানতে চাই এই ব্যাপারে কোন দরখাস্ত বা আবেদন আপনার কাছে গেছে কিনা?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আমি বললাম তো না।

**শিলিগুড়ি শহরে পানীয় জল সরবরাহ**

*৪১৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩০৬) **শ্রী বীরেন বসু ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ (শহরের জল সরবরাহ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) শিলিগুড়ি শহরের জন্য পানীয় জল সরবরাহের যে ব্যবস্থা আছে, সেটিকে সম্প্রসারিত করে বাড়িবাড়ি পানীয় জল সরবরাহের কোন পরিকল্পনা করা হয়েছে কি ;

(খ) হয়ে থাকলে, সেই পরিকল্পনা কত টাকার এবং কবে থেকে কাজ শুরু হবে;

(গ) এই কাজে কেন্দ্রীয় সরকার কোন টাকা দিয়েছেন কি ; এবং

(ঘ) দিয়ে থাকলে, তার পরিমাণ কত ?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) প্রকল্পটির অনুমিত ব্যয় ১৬ কোটি ৩৫ লক্ষ টাকা। প্রকল্পটি এখন মঞ্জুর করা সম্ভব হয় নি। কাজেই কবে থেকে কাজ শুরু হবে এখনই বলা সম্ভব নয়।

(গ) না।

(ঘ) প্রশ্ন ওঠে না।

**Construction of building at 24 Dent Mission Road, Kidderpore, Calcutta**

***416.** (Admitted question No. *1086.) **Shri Habipur Rahaman :** Will the Minister-in-Charge of the Local Government and Urban Development Department be pleased to state —

(a) whether the Calcutta Municipal Corporation authorities have any information about the building under construction at 24 Dent Mission Road in Ward No. 81 (Now Ward No. 77) in Kidderpore area of Calcutta : and

(b) if so,-

(i) whether the plant for construction of the above building on 24 Dent. Mission Road has been approved by the Calcutta Municipal Corporation authorities, and

(ii) who are the owners of the plot of land on which the above building is under construction ?

**Shri Prasanta Kumar Sur :**

(a) Yes.

(b) (i) No.

(ii) Central Bank of India Ltd. is the Permanent Leasee.

**Dr. Zainal Abedin :** Will the Minister-in-Charge of the Local Government and Urban Development Department be pleased to state as to what action has been taken against this unauthorised contruction?

**Shri Prasanta Kumar Sur :** 400 notices under Calcutta Municipal Act, 1980 have been served for demolition of the buildings.

**Number of identified villages provided with safe and assured source of drinking water and health service facilities**

***418.** (Admitted question No. *914.) **Shri Somendranath Mitra :** Will the Minister-in-Charge of the Health and Family Welfare (Rural Water Supply) Department be pleased to state —

(a) whether it is fact that the target under the Sixth Five-Year Plan was to cover villages which have been identified as being without safe and assured source of drinking water and health services

facilities; and

(b) if so, –

(i) the number of such villages identified till 1st April,1980, and

(ii) the number of such identified villages which have been provided with safe and assured source of drinking water and health service facilities during the period between 1980-81 and 1984-85 (up to January,1985) ?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) চিহ্নিত সমস্ত সমস্যাসঙ্কুল গ্রামগুলিতে পানীয় জলের উৎস স্থাপন করার লক্ষ্যমাত্রা ষষ্ঠ পরিকল্পনা কালে ধার্য করা হয়নি। ষষ্ঠ পরিকল্পনায় ১৪০০০ সমস্যাসঙ্কুল গ্রামে জল-উৎস স্থাপন করাই লক্ষ্য ছিল। স্বাস্থ্য পরিসেবার ব্যবস্থার জন্য সমস্যাসঙ্কুল গ্রামগুলিকে পৃথকভাবে বিবেচনা করা হয় না। সুতরাং ঐ ক্ষেত্রে লক্ষ্য মাত্রা ধার্য করার কোন প্রশ্ন ওঠে না।

(খ) (১) ২৫,২৪৩

(২) ১৫,৩৭৩ টি সমস্যাসঙ্কুল গ্রামে প্রয়োজনীয় উৎস স্থাপন করার ব্যবস্থা করা হয়েছিল। 'ক' প্রশ্নের উত্তরের পরিপ্রেক্ষিতে সমস্যাসঙ্কুল গ্রামে স্বাস্থ্য পরিসেবা সম্বন্ধীয় ব্যবস্থা করার প্রশ্ন ওঠে না।

**[1.50 – 2.00 p.m.]**

**Dr. Manas Bhunia :** The target was 14thousand as per the reply given by the Minister and it was not covered by the department. Will the Hon'ble Minister-in-charge of the department be pleased to state was there any allotment of finance for this purpose i.e. for setting sinking drinking tubewells to supply water all those problem villages?

**শ্রী কমল কান্তি গুহ :** যে ভিলেজগুলিতে বাকী আছে, সেগুলোর অর্থ মঞ্জুরের ব্যাপারে আমাদের জানায় না। সেজন্য নোটিশ না দিলে আমার পক্ষে বলা সম্ভব নয়।

**ডাঃ মানস ভুঁইয়া :—** Was there any sanction of finance for sinking tubewells for the Problemed villeges ?

**শ্রী কমল কান্তি গুহ :—** আমি আগেই তো বললাম যে, ওঁরা আমাদের কাছে জানান না; সেজন্য নোটিশ না পেলে আগে থেকে আমার পক্ষে বলা সম্ভব নয়।

**Dr. Manas Bhunia :** Last year the Minister announced in this floor that government would install tubewells in the drought affected area particularly deep tubewell for supply of drinking water. Has he completed all these projects ?

**শ্রী কমল কান্তি গুহ :** আমি উত্তরে তো আগেই বলেছি, যে কাজগুলো আমাদের করণীয় ছিল,

সেগুলোর মধ্যে অধিকাংশই করেছি। তবে, প্রকৃতপক্ষে কতগুলো হয়েছে, তা আমাকে নোটিশ না দিলে বলতে পারব না।

**ডাঃ শুশোভন ব্যানার্জী :—** যে সমস্ত ভিলেজগুলিতে এই টিউব ওয়েলগুলো বসাচ্ছেন, তা ৫/৬ বছরের মধ্যেই নষ্ট হয়ে যাচ্ছে। আমার প্রশ্ন হচ্ছে এই যে, এগুলো বসাবার আগে কোন টেকনিক্যাল পার্সন আপনাকে জানিয়েছে কি যে, এই টিউবওয়েলগুলো বসানো উচিত বা উচিত নয়?

**শ্রী কমল কান্তি গুহ :—** এগুলো পঞ্চায়েত সমিতি থেকে করা হয়। সেখানে যে সাব-এ্যাসিস্ট্যান্ট ইনজিনিয়ারস্, মেকানিক্সরা আছেন, তাঁরা দেখে ঠিক করে থাকেন। তাঁরা আমাদের ডিপার্টমেন্টের কাছে কিছু জানায় না।

**Dr. Zainal Abedin :** Will the Hon'ble Minister-in-charge be pleased to state as to whether the State Water Board is being consulted while selecting sites for sinking tubewells in the problem villages?

**শ্রী কমল কান্তি গুহ :** স্টেট ওয়াটার বোর্ড বিজ্ঞপ্তির মাধ্যমে ভূগর্ভের কোথায় কোথায় জলের স্তর আছে তা জানিয়ে দিয়েছেন। সেগুলি দেখে পঞ্চায়েত সমিতি, জেলাপরিষদ এর পক্ষ থেকে টিউবওয়েলগুলো বসাবার ব্যবস্থা করেন। তাঁরা ডিপার্টমেন্টকে এই ব্যাপারে কিছু জানান না।

### রাজ্যের আভ্যন্তরীণ জলপথ পরিবহণ ব্যবস্থার সম্প্রসারণ

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯৬।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় :** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যের আভ্যন্তরীণ জলপথ পরিবহণ ব্যবস্থা সম্প্রসারণের কোনও পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, জলঙ্গী-ভাগীরথী আভ্যন্তরীণ জলপথ পরিবহণ ব্যবস্থা (স্টিমার সার্ভিস) চালু করার জন্য বিগত ৩০-৩ ১৯৮৪ তাং বিধানসভায় উল্লেখপর্বে দৃষ্টি আকর্ষণের পর এ সম্পর্কে কোনও উদ্যোগ/অনুসন্ধান/সিদ্ধান্ত লওয়া হইয়াছে কি?

**শ্রী রবীন মুখার্জী :**

ক) হ্যাঁ।

খ) সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রথম বৎসরে সরকারের এখানে জল পরিবহণ ব্যবস্থা চালু করার কোন পরিকল্পনা নাই, এ ব্যাপারে জেলাশাসককে একটি তথ্য সম্বলিত প্রাথমিক রিপোর্ট পেশ করতে বলা হয়েছিলো। উক্ত রিপোর্ট এখনও জেলাশাসকের কাছ থেকে পাওয়া যায় নি। তাকে এ বিষয়ে তাগাদা দেওয়া হয়েছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এখানে যে জলঙ্গী থেকে ফারাক্কা জাতীয় জলপথ তাকে সংযোজিত জলপথ হিসাবে পুনরায় বিবেচনা করে দেখবেন কি?

**শ্রী রবীন মুখার্জী :** আমি আপনাদের জানিয়েছিলাম ৭ম পঞ্চবার্ষিকী পরিকল্পনার প্রথম বর্ষে এটা গ্রহণ করা হয়নি এবং পরিকল্পনা নেওয়া হয়নি। এই ব্যাপারে আমরা জেলাশাসকের রিপোর্ট চেয়েছি, তথ্য সম্বলিত রিপোর্ট আমরা পাইনি, আপনাকেও বলছি আপনি যদি পারেন

জেলাশাসককে এই ব্যাপারে জানান এবং জেলাশাসক আমাদের চিঠি লিখে জানালে আমি আপনাদের জানাতে পারবো।

### Bustee improvement Scheme

***420.** (Admitted question No. *1323 .) **Shri Tarapada Sadhukhan and Sri Abdul Mannan :** Will the Minister-in-Charge of the Local Government and Urban Development Department be pleased to state —

(a) whether it is fact that in the State's Annual Plan Outlays for the first four years of the Sixth Five-Year Plan period provisions were made for implementation of the bustee improvement schemes for improving conditions of the bustee dwellers in Municipal towns outside CMDA : and

(b) if so, –

(i) what were the provisions and actual utilization of the provisions during the period mentioned above, and

(ii) the reasons why the provisions could not be fully utilised?

**Shri Prasanta Kumar Sur :**

(a) Yes.

(b) (i) Provisions during the period - Rs. 50,00,000

Actual utilisation - Rs. 41,57,718

(ii) The provisions could not be fully utilised due to:

(a) Delay in preparation of scheme;

(b) Heavy rain and flood in certain bustee areas;

(c) Shortage of supervising staff in the Engineering Department; and

(d) Want of adequate quantity of cement..

**শ্রী কাশীনাথ মিশ্র :—** যে যে কারণে এই গুলি হয় নি সেই কারণগুলি যাতে তাড়াতাড়ি ফুলফিল্ হতে পারে সেই ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :—** এর কারণ অনেকগুলি, যেগুলি আওতার বাইরে। আমাদের সিমেন্ট ডিসট্রিবিউশানের ব্যাপারে আমরা দেখি স্টেট গভর্ণমেন্টের যে এজেন্সি আছে তার মাধ্যমে ডিসট্রিবিউশান হয়। এই ডিসট্রিবিউশানের ক্ষেত্রে দেখা যায় আমাদের যেখানে ১৫০ টন সিমেন্ট দরকার সেখানে কেন্দ্রীয় সরকার বলে দিলেন ৫০ টন পেতে পারেন এবং তখন এই ৫০ টন নিয়ে

কাড়াকাড়ি চলে। তারপরে যখন রেকে করে মাল আসে তখন সেই রেক থেকেই আমাদের ডেলিভারি দেওয়া হয় না। আগে গোডাউনে যায়, সেই গোডাউন থেকে আমাদের সিমেন্ট আনতে হয় এবং সিমেন্ট আনতে গিয়ে দেখা যায় কোথাও ৫ কেজি সিমেন্ট কোথাও ১০ কেজি সিমেন্ট কম সিমেন্ট গোডাউনে আছে। আমি গত পরশু দিন এই সিমেন্টের ব্যাপারে ক্যালকাটা কর্পোরেশনে একটা সভা করেছিলাম। ক্যালকাটা করপোরেশান সেটা এরিয়াতে সিমেন্টের অভাবে কোন কাজ হচ্ছে না। আমি আমাদের গভর্ণমেন্টের দপ্তরের ভারপ্রাপ্ত অফিসারের সঙ্গে এই নিয়ে কথা বলেছি আমাদের কনজিউমারস গুডসের সাপ্লাইয়ের ব্যাপারে যে যে অরগ্যানাইজেশান বা সংস্থা আছে তাদেরও বলেছিলাম এই পরিস্থিতি চললে কাজ করা চলবে না। এবং ঠিকভাবে সিমেন্ট সরবরাহ করতে না পারলে কাজ হবে না। তখন তাঁরা বললেন আপনারা ডানকুনি থেকে সিমেন্ট আনতে পারেন। ডানকুনির কাছে রেলওয়ে, স্টেশানের কাছে এই সিমেন্ট পাওয়া যায় কিন্তু এখানে সেখানে গুণ্ডাদের আখরা। যার ফলে সেখান থেকে সিমেন্ট আনতে গেলে আগে ওদের টাকা দিতে হবে তবে লরি করে আনা যাবে। চিৎপুর ইয়ার্ডে সার্কুলার রেলওয়ে হচ্ছে তার জন্য কিছু সংস্কার দরকার এবং এই সংস্কার করছে বলে এখান থেকে সিমেন্ট পাওয়া যায় না। এইসব নানা কারণে গোটা ব্যাপারটাই আমাদের আওয়ার বাইরে। তারপরে ফ্লাড হয়েছে, বর্ষায় বস্তি জলে ভেসে গেছে ফলে সেখানে কাজ করা যায়নি। সুতরাং এই ডিফিকাল্টিগুলি আছে। তাছাড়া ইঞ্জিনীয়ারদের অভাব এবং যথেষ্ট ইঞ্জিনিয়ার পাবার জন্য আমরা পাবলিক সার্ভিস কমিশনকে জানিয়েছি, যাতে তারা ইঞ্জিনিয়ার রিক্রুট করেন। যত সংখ্যক ইঞ্জিনীয়ার দরকার তত সংখ্যক ইঞ্জিনীয়ার পাওয়া যাচ্ছে না কারণ অধিকাংশ ইঞ্জিনিয়ার প্রাইভেট কনসার্ণগুলিতে চলে যাচ্ছে। আমাদের মিউনিসিপ্যাল ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্টে যথেষ্ট ইঞ্জিনীয়ার নেই। তবে আমরা আমাদের এই ব্যাপারে যে রুলস আছে সেটা পাবলিক সার্ভিস কমিশনকে জানিয়েছি যাতে তাড়াতাড়ি ইঞ্জিনীয়ার রিক্রুট করতে পারি এবং আশা করি এতে তাড়াতাড়ি করতে পারবো।

[2.00 – 2.10 p.m.]

**শ্রী কাশীনাথ মিশ্র :—** বস্তি উন্নয়নের জন্য সিমেন্টের মোট কত প্রয়োজন আছে?

**শ্রী প্রশান্ত শূর :—** মোট বলতে পারবো না, এটা ৫০ লক্ষ টাকার মতো কাজ এবং এখানে খুব বেশী সিমেন্টের দরকার নেই। গভর্ণমেন্ট প্রতিষ্ঠান এবং পৌর প্রতিষ্ঠান সব মিলিয়ে যা দরকার ১।৩ থার্ড পাইনা বলে আমাদের অসুবিধা হয়।

**মিঃ স্পীকার :—** Question Hour is over. The remaining questions will be laid on the table.

## Starred Questions
## (to which answers were laid on the Table)

### পুরুলিয়া জেলায় সুসংহত শিশু বিকাশ প্রকল্প

*৪১৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৭১) **শ্রী সুধাংশুশেখর মাঝি :** ত্রাণ ও কল্যান (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৪-৮৫ সালে পুরুলিয়া জেলার কোন কোন ব্লকে সুসংহত শিশু বিকাশ প্রকল্প মঞ্জুর হয়েছে?

**Minister-in-charge for the Relief and Welfare (welfare) Department :**

১৯৮৪-৮৫ সালে পুরুলিয়া জেলার নিম্নলিখিত তিনটি ব্লকে সুসংহত শিশু বিকাশ প্রকল্প মঞ্জুর করা হয়েছে ঃ-

১। পুনচা,

২। কাশীপুর,

৩। হুড়া।

**ধানচাষে জীবাণু সার ব্যবহার**

*৪১৯। (অনুমোদিত প্রশ্ন নং * ৮৪২) **শ্রী নীরোদ রায় চৌধুরী ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) জীবাণু সার ব্যবহার ধানচাষের পক্ষে উপযোগী কি, এবং

(খ) এই বিষয়ে কৃষি বিভাগের গবেষণার ফল কি ?

**Minister-in-charge for the Agriculture Department :**

ক) হাঁ, জীবানুসার ধান চাষের পক্ষে উপযোগী। কম জল থাকে এমন ধানের জমিতে নীল সবুজ শ্যাওলা সার্থকতার সঙ্গে সার হিসাবে ব্যবহার করা হচ্ছে।

খ) গবেষণায় দেখা গেছে যে, জীবানুসার বাতাস থেকে নাইট্রোজেন সংগ্রহ করে মাটিতে সংযোজন করে এবং ফসলের উৎপাদন বৃদ্ধি করে। এই শ্যাওলার মাধ্যমে প্রতি মরশুমে প্রতি একর ধান জমিতে ১০-১২ কেজি পর্যন্ত নাইট্রোজেন সংযোজন করে। এ ছাড়া এই শ্যাওলার মাধ্যমে একরে ৪-৫ টন কাঁচা জৈব পদার্থ পাওয়া যায় যা মাটির গুণগত গঠনে উন্নতি সাধন করে।

**Insufficient street lighting in Balaram Dey Street**

***422.** (Admitted question No. *1332.) **Shri Deoki Nandan Poddar :** Will the Minister-in-charge of the Local Government and Urban Development Department be pleased to state —

(a) whether the Calcutta Municipal Corporation authorities have received complaint(s) of insufficient Street lightings in Balaram Dey Street area of Central Calcutta ; and

(b) if so,-

(i) the present position in the matter, and

(ii) the steps taken and/or comtemplated by the Calcutta Municipal Corporation authorities to improve street lighting arrangements in the area ?

**Minister-in-charge for the Local Government and Urban Development Department :**

(a) Yes.

(b) (i) At present, in all the lamp posts fitted with three fluorescent tubes of 40 watt each, only two tubes are in commission.

(ii) All the lamps in the street have since been put into commission.

**মাথাভাঙ্গা-ফালাকাটা রুটে আপ ও ডাউন বাস ট্রিপের সংখ্যা**

*৪২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩০) **শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, মাথাভাঙ্গা-ফালাকাটা যাতায়াতের জন্য সরকারী ও বেসরকারী মিলিয়ে বর্তমানে আপ ও ডাউন বাস ট্রিপের গড় সংখ্যা কত?

**Minister-in-charge for the Home ( Transport) Department :**

মাথাভাঙ্গা-ফ্যালকাটা রুটে বেসরকারী বাস আপ-ডাউনে মোট চলে ১২টি (৬টি আপ + ৬টি ডাউন)। ঐ রুটে কোন সরকারী বাস চলে না।

**হকারদের লাইসেন্স প্রদান**

*৪২৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৬০৬) **শ্রী অনিল মুখার্জী :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) ১৯৪৭ সাল থেকে ১৯৮৪ সাল পর্যন্ত মোট কতজন হকারকে লাইসেন্স দেওয়া হয়েছে,

(খ) ১৯৮৫ সালে কতজন হকারকে লাইসেন্স দেবার পরিকল্পনা সরকারের আছে, এবং

(গ) আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে কতজন হকার উচ্ছেদ হয়েছেন ?

**Minister-in-charge for the Local Government and Urban Development Department :**

ক) ১৯৪৭ সাল থেকে ১৯৭১ সাল পর্যন্ত মোট ১ লক্ষ ৩৮ হাজার হকারকে লাইসেন্স দেওয়া হয়েছে। ১৯৭১ সালের পর থেকে কলকাতা পৌর এলাকায় হকার লাইসেন্স দেওয়া বন্ধ আছে।

খ) ১৯৮৫ সালে হকারকে লাইসেন্স দেওয়া সম্পর্কে কলকাতা পৌরসংস্থার কোনও পরিকল্পনা নেই।

গ) সঠিক সংখ্যা বলা সম্ভব নয়।

**কলিকাতা-বাগদাহ রুটে সরকারী বাস বৃদ্ধির পরিকল্পনা**

*৪২৬। (অনুমোদিত প্রশ্ন নং *১২২২) **শ্রী ভূপেন্দ্রনাথ সেঠ :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) কলকাতা-বাগদাহ রুটে সরকারী বাস বৃদ্ধি করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা,

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়, এবং

(গ) বনগাঁ-কলিকাতা রুটে সরকারী বাস চালানোর কোন পরিকল্পনা আছে কি ?

**Minister-in-charge for the Home (Transport) Department :**

ক) না।

খ) প্রশ্ন উঠে না।

গ) না।

### মেদিনীপুর জেলার আমলাগোড়া মৌজাতে জল-সরবরাহ

*৪২৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১২৭) **শ্রী অনাদি মোল্লা :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীন জলসরবরাহ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) মেদিনীপুর জেলার আমলাগোড়া মৌজাতে জলসরবরাহের কি পরিকল্পনা আছে;

(খ) এ পর্যন্ত সেই পরিকল্পনা মাফিক কাজ কতটুকু হয়েছে;

(গ) এই কাজ কবে নাগাত সম্পূর্ণ হবে ?

**Minister-in-charge for the Health and Family Welfare (Rural Water Supply) Department :**

ক) - (খ) মেদিনীপুর জেলার আমলাগোড়া অঞ্চলের জন্য একটি জলসরবরাহ প্রকল্প রচনা করা যায় কিনা তা দেখার জন্য ট্রায়াল বোরিং করার কাজ হাতে নেওয়া হয়েছে। যদি ঐ খননের কাজ সাফল্যমণ্ডিত হয় এবং যদি জল উৎস সন্তোষজনক হয় তবেই প্রকল্পটি রচনার কাজে হাত দেওয়া হবে।

গ) প্রশ্ন উঠে না।

### মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমায় কোল্ড ষ্টোরেজ

*৪২৯। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩৪) **শ্রী উমাপতি চক্রবর্তী :** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমায় মোট কতগুলি কোল্ড স্টোরেজ আছে;

(খ) ঐ স্টোরেজগুলির আলু সংরক্ষণ করার ক্ষমতা কত?

(গ) উক্ত কোল্ড ষ্টোরেজগুলিতে ক্ষমতার বেশি আলু সংরক্ষণ করা হয় বলে সরকারের জানা আছে কি ;

(ঘ) "গ" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে এ বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে ?

**Minister-in-charge for the Agricultural Department :**

ক) মেদিনীপুর জেলার ঘাটাল মহকুমায় মোট ১১টি কোল্ড ষ্টোরেজ আছে।

খ) ঐ ষ্টোরেজগুলির আলু সংরক্ষণ করার ক্ষমতা ৬৬৮৫০ মেট্রিক টন।

গ) কোন কোল্ড ষ্টোরেজে কি পরিমাণ আলু রাখা হয়েছে এর চূড়ান্ত হিসাব ৩০শে এপ্রিলের পর পাওয়া যাবে। কাজেই উক্ত কোল্ড ষ্টোরেজগুলিতে ক্ষমতার বেশী আলু সংরক্ষণ করা হয়েছে কিনা এখনই বলা সম্ভব নয়।

ঘ) এ সম্পর্কে এখনই প্রশ্ন উঠেনা।

**নদীয়া জেলার করিমপুর ১নং ব্লকে ফায়ার ব্রিগেড স্টেশন চালু**

*৪৩০। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩০) **শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) নদীয়া জেলার করিমপুর ১নং ব্লকের অধীন করিমপুর নিয়ন্ত্রিত বাজার সংলগ্ন এলাকায় বর্তমান আর্থিক বছরে (১৯৮৪-৮৫) ফায়ার ব্রিগেড স্টেশন চালু করবার পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে কি ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা রূপায়িত হবে বলে আশা করা যায় ?

**Minister-in-charge for the Local Government and Urban Development Department :**

ক) না।

খ) প্রশ্নই উঠে না।

**মুর্শিদাবাদ জেলার ২নং সুতি ব্লকে জলসরবরাহ**

*৪৩১। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২৮) **শ্রী শীশ মহম্মদ :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীন পাণীয় জলসরবরাহ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) মুর্শিদাবাদ জেলার ২নং সুতি ব্লকাধীন এলাকায় পাইপ ওয়াটার মারফৎ জল সরবরাহ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কোন কোন মৌজায় উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে; এবং

(গ) কবে নাগাত উহার কাজ আরম্ভ হবে বলে আশা করা যায়?

**Minister of State for the Health and Family Welfare (Rural Water Supply) Department :**

ক) ও (খ) মুর্শিদাবাদ জেলার সুতি থানার অন্তর্গত (১) পূর্বপাড়া ও তৎসংলগ্ন মৌজায় এবং (২) নয়াবাহাদুরপুর ও তৎসংলগ্ন মৌজায় জলসরবরাহ প্রকল্পের জন্য প্রাথমিক পর্যবেক্ষণের কাজ চলছে। ঐসব মৌজায় পরিকল্পনা গ্রহণের কাজ পর্যবেক্ষণের ফলাফলের উপর নিভর করবে।

গ) এখনই বলা সম্ভব নয়।

**২৪-পরগণার ক্যানিং শহরে অগ্নি নির্বাপণ কেন্দ্র স্থাপন**

*৪৩২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৫৩) **শ্রী চিত্তরঞ্জন মৃধা :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) ২৪-পরগণার ক্যানিং শহরে অগ্নি নির্বাপক কেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ; এবং

(খ) থাকিলে কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায় ?

**Minister-in-charge for the Local Government and Urban Development Department :**

ক) হ্যাঁ।

খ) এখনই বলা সম্ভব নয়।

**২৪-পরগনা জেলার অন্তর্গত ছোটজাগুলিয়া খিলকাপুর এবং নীলগঞ্জ অঞ্চলে পানীয় জল সরবরাহ প্রকল্প**

*৪৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১৪৮) **শ্রী সরল দেব :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীন জলসরবরাহ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) ইহা কি সত্য যে, ২৪-পরগণা জেলার অন্তর্গত বারাসাত ১নং ব্লকের অধীনে "ছোটজাগুলিয়া" খিলকাপুর এবং নীলগঞ্জ অঞ্চলে পানীয় জলের প্রকল্পের জন্য জমির প্রস্তাব দেওয়া হইয়াছে, এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে এ ব্যাপারে কি ব্যবস্থা লওয়া হইয়াছে?

**Minister of State for the Health and Family Welfare (Rural Water Supply) Department :**

ক) না।

খ) প্রশ্ন ওঠে না।

**শালতোড়া পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্প**

*৪৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩০৬) **শ্রী সুভাষ গোস্বামী :** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (গ্রামীন জলসরবরাহ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি -

(ক) শালতোড়া পাইপ ওয়াটার সাপ্লাই প্রকল্পে এ পর্যন্ত কত টাকা খরচ হয়েছে; এবং

(খ) প্রকল্পটি চালু হতে আর কত সময় লাগবে বলে আশা করা যায়?

**Minister of State for the Health and Family Welfare (Rural Water Supply) Department :**

ক) ১৯৮৪ সালের ডিসেম্বর পর্যন্ত মোট ৮৫ লক্ষ ৮১ হাজার ১০০ টাকা।

খ) বন বিভাগ থেকে প্রকল্পের ৪র্থ পর্যায়ের জন্য প্রয়োজনীয় জমি পাওয়া গেলে ১৯৮৬-৮৭

আর্থিক বছরে চালু হয়ে যাবে বলে আশা করা যায়।

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To day I have received three notices of Adjourment Motion.

The First is from Shri Kashinath Misra on the subject of increase in the number of bus and truck accidents in the State, the second is from Dr. Manas Bhunia on the subject of acute scarcity of drinking water in the rural areas of Midnapur district and the third is from Asok Ghosh on the subject of devastating fire at Nimtala on 7.4.85.

The subject matters of the motion do not call for adjourment of the business of the House. The Members may attract attention of the concerned Ministers through Calling Attention, Mention, Questions.

I, therefore, withhold my consent to the motions One member of the party may, however, read out text of his motion as amended.

**শ্রী অশোক ঘোষ :—** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক কালের একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল,- গত রবিবার ৭-৪-৮৫ ভোর রাত্রে নিমতলার নিকটবর্তী এলাকাতে যে ভয়াবহ অগ্নিকাণ্ড ঘটেছিল তাতে ৩০ টি কাঠের গোলা ও ৩০টি ঘর এবং ১৫টির মত দোকান পুড়ে ছাই হয়ে যায়। এতে কয়েক কোটি টাকা ক্ষতি হয়েছে। যথাসময়ে দমকল না আসাতে এবং ওখানকার নলকূপগুলি খারাপ থাকাতে আগুন নেবাতে দুরবস্থা হয়।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received 8 notices of Calling Attention namely :-

| | | |
|---|---|---|
| 1. Alleged murder of three young men at Ramnagar under Ranaghat P.S. on 7.4.85 | - | Shri Gour Chandra Kundu and Shri Saral Deb |
| 2. Acute power crisis in Calcutta On 8.4.85. | - | Shri Jayanta Kumar Biswas. Shri Asok Ghose and Shri Kasinath Misra. |
| 3. Look-out in Basanti Cotton Mill, and consequential sufferings of its workers. | - | Shri Gopal Krishna Bhattacharyya. |
| 4. Reported dead-lock condition in Haldia Refinery. | - | Shri Anil Mukherjee and Dr. Omar Ali. |

| | |
|---|---|
| 5. Deplorable condition of the pationts in Bankura Sammilani Medical College and Hospital due to non-availability of blood. | Shri Kasinath Misra |
| 6. Decrease in production of "Aman Crops" during the last two years in vast Bil-Balli area in Swarupnagar P. S. | Shri Anisur Rahaman Biswas and Shri Kumud Ranjan Biswas. |
| 7. Alleged police firring in Parbatipur village under Basanti P.S. on 5.4.85. | Shri Subhas Naskar. Shri Saral Deb and Shri Chittaranjan Mridha. |
| 8. Devastating fire at Nimtala. | Shri Abdul Mannan, Shri Jokhilal Mondal, Shri Kasinath Misra, Shri Asok Ghosh, Dr. Manas Bhunia. |

Today I find some of the members have given more than one notices of Calling Attention. I shall not allow this from the next day.

I have selected the notice of Shri Anil Mukherjee and Dr. Omar Ali on the subject of Reported dead-lock condition in Haldia Refinary.

The Minister-in-charge will please make a statement to-day, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak :** Sir on the 22nd instant.

## 57th Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I now present the 57th Report of the Business Advisory Committee, as follows :-

Friday, 12-4-1985

(i) Demand No. 67 [334–Power Projects and 734– Loans for Power Projects]– 4 hours.

(ii) Demand No. 45 [277–Education (Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 277– Education (Excluding Sports and Youth Welfare) (Tribal Areas Sub-Plan), 280 – Medical (Tribal Areas Sub-Plan), 282– Public Health, Sanitation and Water Supply (Sewerage and Water Supply) (Tribal Areas

Sub-Plan). 288- Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes) 288- Social Security and Welfare (Excluding Civil Supplies, Relief and Rehabilitaiton of Displaced Persons and Repatriates and Welfare of Scheduled Castes, etc.) (Tribal Areas Sub-Plan). 298- Co-operation (Tribal Areas Sub-Plan), 305- Agriculture (Tribal Areas Sub-Plan), 306- Minor Irrigation (Tribal Areas Sub Plan). 307-Soil and Water Conservation (Tribal Areas Sub-Plan). 308-Area Development (Tribal Areas Subplan), 310-Animal Husbandry

(Tribal Areas Subplan), 312-Fisheries (Tribal Areas Subplan),313-Forest (Excluding Lloyd Botanic Garden, Darjeeling) (Tribal Areas Sub-Plan). 321-Village and Small Industries (Excluding Public Undertakings) (Tribal Areas Subplan), 480 -Capital Outlay on Medical (Buildings) (Tribal Areas Subplan). 488-Capital Outlay on Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes). 498 - Capital Outlay on Co-operation (Tribal Areas Subplan).505 - Capital Outlay Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Subplan).506 - Capital Outlay on Minor Irrigation, Soil Conservation and Area Development (Tribal Areas Subplan). 510 - Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Tribal Areas Subplan). 521 - Capital Outlay on Vil-

lage and Small Industries (Excluding Public Undertakings) (Building) (Tribal Areas Subplan), 537 - Capital Outlay on Roads and Bridges (Tribal Areas Subplan), 68 - Loans for Social Security and Welfare (Welfare of Scheduled Castes, Scheduled Tribes and Other Backward Classes), 698- Loans for Co-operation (Tribal Areas Sub-Plan) and 705 - Loans for Agriculture (Excluding Public Undertakings) (Tribal Areas Sub-Plan)] - 2 Hours.

Monday, 15-4-1985 (i) Demand No. 25 [259 - Public Works, 277 - Educaiton (Excluding Sports and Youth Welfare) (Buildings), 278 - Art and Culture (Buildings), 280 - Medical (Buildings), 282 - Public Health, Sanitation and Water Supply (Excluding preventions of Air and Water Pollution and Sewerage and Water Supply), 283 Housing - (Buildings), 287 - Labour and Employment (Buildings), 295 - Other Social and Community Services (Zoological and Public Gardens) (Buildings), 305 - Agriculture (Buildings), 309 - Food (Buildings), 310 - Animal Husbandry (Buildings), 311 - Dairy Development (Buildings), 320 - Industries (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 459 - Capital Outlay on Public Works, 477 - Capital Outlay on Education, Art and Culture (Sports) (Buildings), 477 - Capital Outlay on Education, Art and Culture (Youth Welfare) (Buildings), 477 - Capital Outlay on Education, Art and Culture (Exclucing Sports and Youth Welfare) (Buildings), 480 - Capital Outlay on

Medical (Buildings), 481 - Capital Outlay on Family Welfare (Buildings), 482 - Capital Outlay an Public Health, Sanitation and Water Supply (Buildings), 483 - Capital Outlay on Housing (Buildings), 485 - Capital Outlay on Information and Publicity (Buildings), 495 - Capital Outlay on Other Social and Community Services (Buildings), 509 - Capital Outlay on Food (Buildings), 510 - Capital Outlay on Animal Husbandry (Excluding Public Undertakings) (Buildings), 511 - Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) (Buildings), 514 - Capital Outlay on Community Development (Panchayat) (Buildings), 520 - Capital Outlay on Industrial Reaserch and Development (Excluding Public Undertakings and Closed and Sick Industries) (Buildings), 521 - Capital Outlay on Village and Small Industries (Excluding Public Undertakings) (Buildings)]

(ii) Demand No. 70 [337-Roads and Bridges, 537-Capital Outlay on Roads and Bridges and 737-Loans for Roads and Bridges.

(iii) Demand No. 39 [283-Housing, 483-Capital Outlay on Housing and 683-Loans for Housing.]-3 hours.

(iv) Demand No. 32 [277-Education (Sports)] 1 hour.

(v) Demand No. 33 [277-Education (Youth Welfare)]-1 hour.

Tuesday 16-4-1985 (i) Demand No. 55 [310-Animal Husbandry and 510-Capital Outlay on

Animal Husbandry (Excluding Public Undertakings)],

(ii) Demand No. 56 [311–Dairy Development, 511–Capital Outlay on Dairy Development (Excluding Public Undertakings) and 711–Loans for Dairy Development (Excluding Public Undertakings)]–2hours.

(iii) Demand No. 44 [288–Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons and Repatriates) and 688–Loans for Social Security and Welfare (Relief and Rehabilitation of Displaced Persons)]–2 hours.

(iv) Demand No. 22 [256–Jails]–1 hour.

Wednesday, 17-4-1985 (i) Demand No. 42 [287–Labour and Employment]–3 hours.

(ii) Demand No. 50 [298–Co-operation, 498–Capital Outlay on Co-operation and 698–Loans for Co-operation]–1 hour.

(iii) Demand No. 72 [339–Tourism]

(iv) Demand No. 73 [544–Capital Outlay on Other Transport and Communication Services]–1 hour

(v) Demand No. 58 [313–Forest (Excluding Lloyd Botanic Garden. Darjeeling) and 513–Capital Outlay on Forest]–1 hour.

Thursday, 18-4-1985 (i) Demand No. 21 [255–Police]–4 hours.

(ii) Demand No. 27 [265–Other Administrative Services]–1 hour.

1. There will be no Questions for Oral Answers and Mention Cases on Friday the 12th April, 1985 and Wednesday, the 17th April, 1985.

2. there will be no Mention Cases on Monday, the 15th April, 1985.

3. The House will sit at 12 noon on Tuesday, the 16th April, 1985 and Thursday, the 18th April, 1985.

Now I request the Minister-in-charge of Parliamentary Affairs to move the motion for acceptance of the House.

**Shri Patit Paban Pathak :** Sir, I beg to move that the 57th Report of the Business Advisory Committee, as presented, be agreed to by the House.

The motion was then put and agreed to.

## MENTION CASES

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে গ্রামীন পাণীয় জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকাল গ্রামীন নলবাহী জল সরবরাহের যে পরিকল্পনা আছে, বহু জায়গায় হচ্ছে, আমাদের মুর্শিদাবাদেও হচ্ছে, সেখানে যারা এগুলি তৈরী করেন তাদের মধ্যে কিছু পার্মানেন্ট স্টাফ-এর সঙ্গে কিছু টেম্পোরারি স্টাফকে নিতে হয়। আমাদের গভর্নমেন্টের নিয়ম আছে কোনো টেম্পোরারি ওয়ার্কারকে নিতে গেলে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিতে হয়। কিন্তু আমার কাছে খবর আছে কিছু অসৎ অফিসার [illegible] রাঘববোয়ালদের যোগসাজসে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বাদ দিয়ে [illegible] দেওয়া হচ্ছে। নিয়ম আছে ২৪০ দিন যদি কোন টেম্পোরারি ওয়ার্কার [illegible] তাকে পার্মানেন্ট করতে হবে। সেজন্য ওদের ২৪০ দিন কাজ করিয়ে দেওয়া হচ্ছে পার্মানেন্ট করার জন্য। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব উনি যেন এটা দেখেন এই টেম্পোরারি এ্যাপয়েন্টমেন্টগুলি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হচ্ছে, না, এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বাদ দিয়ে করা হচ্ছে এটা দুর্নীতির ব্যাপার, সরকারী এবং বে-সরকারী রাঘববোয়ালদের যোগসাজসে টাকা নিয়ে এইসব করা হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল এখানে অনেক মাননীয় সদস্য জলাভাবের কথা বলেছেন এবং সেই জলাভাব প্রকট হয়েছে বাকুড়া জেলায়, বিশেষতঃ কুষ্ঠ এলাকাগুলিতে যেখানে নেগেটিভ পেসেন্টরা থাকে। সেই নেগেটিভ পেসেন্টের এলাকাগুলি হল নবজীবনপুর, গৌরীপুর কুষ্ঠ হাসপাতাল, কল্যানপুর, এইসব জায়গায় নেগেটিভ রোগীরা থাকে, তাদের সংখ্যা প্রায় ৭/৮ হাজারের মত। সেই কুষ্ঠ রোগীরা আজকে আতঙ্কগ্রস্ত। কয়েক দিনের মধ্যে এই প্রচণ্ড গরমে কারোর হাত নেই, কারোর পা নেই, এই খোঁড়া অবস্থায় প্রায় ২৫ কিলোমিটার দূর থেকে জেলা শাসকের কাছে স্মারকলিপি দেবার জন্য আসবে। সেই অবস্থার প্রতিকার প্রয়োজন, তা না হলে কুষ্ঠ রোগীদের অপমান করা হবে। সেজন্য আমি জলসরবরাহ মন্ত্রী এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**[2.10 – 2.20 p.m.]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহোদয়, আপনি জানেন যে আমাদের ছাত্র যুব সমাজের মধ্যে গত ৫/১০ বছর ধরে দেখা যাচ্ছে, নেশাগ্রস্ত হবার একটা প্রবণতা ক্রমশ বাড়ছে। এল এস ডি, ম্যানডেক্স ইত্যাদি তারা ব্যবহার করছে। এর পিছনে সামাজিক বা অর্থনৈতিক কিংবা অন্য

যে কোন কারণ থাকুক না কেন এ জিনিস হচ্ছে। সম্প্রতি দেখা যাচ্ছে শুধু কলকাতা এবং শহরতলীর মধ্যে এটা সীমাবদ্ধ নেই। মফঃস্বল শহর গ্রামে গঞ্জে সর্বত্র এটা ছড়িয়ে পড়ছে। ব্লু ফিল্ম পশ্চিমবাংলার শহর থেকে শুরু করে গ্রামে গঞ্জে সর্বত্র প্রদর্শিত হচ্ছে। যার ফলে সামাজিক যে মূল্যবোধ সামাজিক যে চেতনা মানুষের মধ্যে নষ্ট হয়ে যাচ্ছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। পশ্চিমবাংলার মানুষের একটা সাংস্কৃতিক ঐতিহ্য আছে। এইসব জিনিস বন্ধ করার জন্য তৎপরতা দেখানো দরকার। তা না হলে প্রজন্মে সামাজিক মূল্যবোধ একেবারে নষ্ট হয়ে যাবে। এই ব্যাপারে পশ্চিমবাংলা সরকার এবং বিশেষ করে তথ্য ও সংস্কৃতিক দপ্তরের মন্ত্রী মহোদয়কে অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জি :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে আজকে এই হাউসের সমস্ত সদস্যদের এবং বিশেষ করে আমাদের মুখ্যমন্ত্রীকে জানাচ্ছি যে গত ৬ তারিখে আমাদের বোলপুরে একটা নৃশংস হত্যাকাণ্ড ঘটে গেছে। মহম্মদ রেজাক নামে একটি ২৫ বছরের ছেলেকে ওপরঘরা গ্রামে পিটিয়ে মেরে ফলা হয়। এই বোলপুর থানার নূতন রুসুলপুর গ্রামে এই সরকার তরফ থেকে ভূমিহীন চাষীদের জমি দেওয়া হয়েছে। একটি চাষী তার পাওয়া একটি তিন বিঘা জমিতে গম চাষ করে। চাষীটির নাম হচ্ছে শেখ ইউসুফ। গম চাষ করার পর যখন সে ফসল ঘরে তুলতে যায় তখন কিছু গণ্ডগোলের সৃষ্টি হয়। গত ৬ তারিখে প্রায় ২০০ লোক কিছু লোককে বিভিন্ন জায়গায় খুঁজে বেড়াতে আরম্ভ করে। তখন ঐ গ্রাম থেকে মহম্মদ রেজাক ছুটে গিয়ে টেলিফোন বুথে পুলিশকে খবর দিতে যায়। কিন্তু টেলিফোন খারাপ থাকার জন্য সে ফিরে আসে। ফিরে আসবার পথে রাস্তায় ৫/৬ জন লোক তাকে পিটিয়ে মেরেছে। তার ঘাড় এমনভাবে ঘুরিয়ে দেওয়া হয়েছে যাতে তার ইন্টারন্যাল হ্যামারেজ হয়। ছেলেটিকে সেই রকম আক্রান্ত অবস্থায় পুলিশ বোলপুর হাসপাতালে ট্রান্সফার করে আনকনসাস অবস্থায়। সেখানে ৫ ঘণ্টা বেঁচে থাকার পর সে মারা যায়। এখানে কোন পার্টি করেছে সে কথা আমি বলতে চাই না। এরা কোন পার্টিরই লোক না, এরা মানুষ নয়। আমাদের মুখ্যমন্ত্রী দুর্গাপুর কলকাতা আসানসোল এইসব জায়গার হত্যাকাণ্ডের ব্যাপারে বিবৃতি দেন। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো এই বোলপুরের এই হত্যাকাণ্ডের ব্যাপারে তিনি যেন একটি বিবৃতি দেন।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি হাউসের এবং সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, ওয়েস্ট বেঙ্গল নন-মেডিক্যাল টেকনিক্যাল এমপ্লয়ীজ এ্যাসোসিয়েশন গত তিন চার পাঁচ বছর ধরে সারা রাজ্যের জেলায় জেলায় কেন্দ্রীয় সংগঠনের সহযোগিতা নিয়ে কনভোকেসন করছে যে ২ হাজার সালে বিশ্বস্বাস্থ্য সংস্থার সিদ্ধান্ত অনুসারে আমাদের দেশে সুস্বাস্থ্য প্রতিষ্ঠা করার চেষ্টা করে চলেছে। এই কর্মসূচীকে কার্যকরী করার জন্য ভারত সরকারের কাছে তারা দাবী রেখেছে। নানা অসুবিধা সত্ত্বেও তারা এই কাজ চালিয়ে যাচ্ছে। এবং এর সাথে সাথে পশ্চিমবাংলার ১ লক্ষ শিশুকে এর আওতায় এনেছে। এবং তাদের ডবল এন্টিজেন, ট্রিপল এন্টিজেন দেবার ব্যবস্থা নিয়েছে। সারা পশ্চিমবাংলায় তারা এই কর্মসূচী নিয়েছে। এই ব্যবস্থাকে আরও জোরদার করার জন্য আমি আপনার কাছে দাবী জানাচ্ছি।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে জনস্বাস্থ্য দপ্তরের এবং গ্রামীণ জল সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সমগ্র মেদিনীপুর জেলাতে, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, ভোর চারটে থেকে গ্রামের মেয়েরা বালতি হাতে নিয়ে কয়েক মাইল দূরে গিয়ে খোঁজ করেন, কোন একটা নলকূপ থেকে যদি জল পড়ে তাহলে সেই জল তারা লাইন দিয়ে নেবার চেষ্টা করে। এই ভয়াবহ পরিস্থিতি বিশেষ করে মেদিনীপুর জেলার খড়গপুর, কেশিয়াড়ী, ঝাড়গ্রামের বেশ কিছু ব্লক এবং আমার নিজের বিধানসভা কেন্দ্র সবং-এ, পিংলায়, ভগবানপুরে, ডেবরা প্রভৃতি অঞ্চলে এই পরিস্থিতির উদ্ভব হয়েছে। জলের লেয়ার একদম

নেবে গেছে এবং একটা পরিস্থিতির সৃষ্টি হয়েছে, দূষিত জল খাওয়ার ফলে মেদিনীপুর জেলাতে ইতিমধ্যে আন্ত্রিক রোগে আক্রান্ত হয়ে ১২ জন মারা গেছে এবং আন্ত্রিক রোগ ভীষণ ভাবে ছড়িয়ে পড়েছে এবং আজকে সভার মধ্যে অত্যন্ত দুঃখের সঙ্গে শুনলাম মাননীয় জল সরবরাহ দপ্তরের মন্ত্রী মহাশয় বললেন যে ২৫ হাজার প্রবলেম ভিলেজ এর মধ্যে একটি ভিলেজেও তিনি একটি নতুন করে নলকূপ বসাতে পারেননি। এমন কি এই পবিত্র বিধানসভায় তিনি কথা দেওয়া সত্ত্বেও পানীয় জলের ব্যবস্থা, ডিপ টিউবওয়েল করার কথা তিনি যা দিয়েছিলেন, তার একটাও তিনি পালন করতে পারেন নি, এটা অত্যন্ত দুঃখের এবং লজ্জার ব্যাপার। যে দপ্তরে টাকা আছে, কারিগর আছে, ইঞ্জিনিয়ারেরা আছেন, গ্রামের মানুষ আজকে দিনের পর দিন খরাব সময় দূষিত জল খেয়ে আন্ত্রিক রোগের মহামারীতে পড়বে, এটা অত্যন্ত দুর্ভাগ্যের ব্যাপার। আপনি অবিলম্বে নির্দেশ দিন, মন্ত্রী মহাশয়কে, তিনি যেন তাঁর দপ্তরকে নির্দেশ দেন এবং মানুষকে বাঁচান এই পরিস্থিতির হাত থেকে।

**মিঃ স্পীকার :** ডাঃ ওমর আলি, আপনি কিন্তু কলিং এ্যাটেনশনও এই সাবজেক্টের উপর দিয়েছেন, একই সাবজেক্ট দু জায়গার বলা যায় না—

**ডাঃ ওমর আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টি খুব গুরুত্বপূর্ণ বলেই কলিং এ্যাটেনশন দিয়েছিলাম এবং হাউসে মেনশন করতে চাইছিলাম---

**মিঃ স্পীকার :** আপনার কলিং এ্যাটেনশন তো এ্যাকসেপ্ট হয়েছে—এই রকম ভাবে বলা যায় না, তবুও আপনাকে বলার সুযোগ দিলাম, ভবিষ্যতে এই জিনিস আমি এ্যালাও করবো না।

**ডাঃ ওমর আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হলদিয়া তৈল শোধনাগারে হঠাৎ একটা ধর্মঘট হচ্ছে। তার ফলে গত কয়েকদিন ধরে আমাদের মেদিনীপুর জেলার সর্বত্র ডিজেল, পেট্রল এবং কেরোসিন সরবরাহ হচ্ছে না। আমাদের জেলাতে ইতিমধ্যেই এর ফলে অনেকগুলো বাস ট্রাক বন্ধ হয়ে গেছে এবং কৃষকরা ডিজেল, কেরোসিন, পেট্রল চালিত পামসেট ব্যবহার করতে পারছে না। প্রচণ্ড খরা চলছে, মাঠ ফেটে যাচ্ছে, আর চাষীরা হন্যে হয়ে ঘুরছে কোথায় একটু তেল পাওয়া যায়। এর সুযোগ নিচ্ছে কিছু চোরাকারবারী। তারা কিছু তেল জোগাড় করছে এবং ১২ টাকা লিটার পেট্রল এবং ৬ টাকা লিটার ডিজেল তারা বিক্রি করছে। এই পরিস্থিতিটা খুব ভয়াবহ। খুব তাড়াতাড়ি এর সমাধান না হলে পরিস্থিতি ভযাবহ হয়ে উঠবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে সারা পশ্চিমবাংলায় বিদ্যুতের অবস্থা অত্যন্ত শোচনীয় এবং তার সঙ্গে এও জানেন যে গ্রামীণ বিদ্যুতের অবস্থা অত্যন্ত শোচনীয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গ্রামের বিভিন্ন জায়গায় যে বিদ্যুতের ব্যবস্থা করা হয়েছিল তা প্রায় শতকরা ২৫ ভাগ অকেজো হয়ে পড়েছে। ইতিমধ্যে বহু জেনারেশন/সেন্টার যেগুলো বসানো হয়েছিল, ট্রান্সমিশন সেন্টার যেগুলো বসানো হয়েছিল, সেই সেন্টারের যন্ত্রগুলো চুরি হয়ে গেছে। আর ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে সমস্ত গ্রামে খুঁটি পোঁতা হয়েছিল, এই কয়েক বছরে মেরামতের অভাবে এবং মেরামত না করার জন্য গ্রামের সেই সমস্ত বিদ্যুৎ বিচ্ছিন্ন হয়ে গেছে। আপনার কাছে অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি গ্রামের বিদ্যুতের জন্য যে টাকা এবং পরিকল্পনার দরকার ছিল, এই সরকার আজও তা করতে পারেন নি এবং গ্রামীণ বৈদ্যুতীকরণের জন্য যে টাকা বরাদ্দ ছিল তাও খরচ হয়নি। অত্যন্ত দুঃখের বিষয় যে কলকাতায় লোডশেডিং হলে কয়েক ঘণ্টার মধ্যে সারানো হয়ে যায়—

**[2.20 – 3.30 p.m.]**

নীয়াব কথা বলি। সেখানে তিন দিন আগে বিদ্যুৎ চলে গেছে, ৩ দিনের মধ্যে বিদ্যুৎ ফিরে আসেনি। কলেক্ট ডিপার্টমেন্টের লোকেরা বললেন যে বিদ্যুৎ চলে গেলে নাকি ৬/৭ দিন থাকে। কাজেই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে ৭ বছর বলে গেল, বিদ্যুতের উন্নতি হওয়া দূরের কথা ক্রমশঃ দিনের পর দিন শোচনীয় অবস্থার দিকে চলে যাচ্ছে। গ্রামীন ছোট ছোট কুটির শিল্প যেগুলি বিদ্যুতের উপর নির্ভর করে গড়ে উঠেছিল সেগুলি ধ্বংসের পথে চলে যাচ্ছে। আপনি জানেন যে নদীয়ায় যে সমস্ত পাওয়ার লুম হয়েছিল, সেগুলি বিদ্যুতের অভাবে নষ্ট হতে চলেছে। সাউথ ২৪ পরগণা, ২৪ পরগণায় বিদ্যুতের অভাবে ছোট ছোট কারখানা যেগুলি হয়েছিল সেগুলিও নষ্ট হতে বসেছে। তাই, মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে শহরের দিকে আপনি যে রকম গুরুত্ব দেন, সেই রকম ভাবে গ্রামেও বৈদ্যুতীকরণের জন্য বিদ্যুতের উন্নতির জন্য সচেষ্ট হবেন।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আমার এলাকায় মোহনা থেকে কুমারগঞ্জ খেয়াঘাট পর্যন্ত একটা পাকা রাস্তা আছে। সেই রাস্তাটি খারাপ হয়ে গেছে। গত এক বছর ধরে সেই রাস্তাটির ভিষণ খারাপ অবস্থায় রয়েছে, বহুবার বলেছি এবং এই হাউসে বারবার মেনশান করেছি যে এটা সংস্কার করা হোক। এই রাস্তা দিয়ে প্রচুর বাস যাতায়াত করে, বহু ছেলে মেয়ে যাতায়াত করে, তাদের রিক্সের মধ্যে দিয়ে যেতে হয়। কাজেই এই রাস্তাটা শীঘ্র মেরামত করা হোক। এই রাস্তাটা এত খারাপ হয়েছে যে গাড়ীওয়ালারা গাড়ী বন্ধ করে দিচ্ছে, রাস্তার উপরে অবরোধ হচ্ছে। কিন্তু আজ পর্যন্ত কিছু করা হয়নি। এই ব্যাপারে স্থানীয় প্রশাসনকেও বলা হয়েছে কিন্তু তাতেও কোন কাজ হচ্ছে না। তাই, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে রাস্তাটি তাড়াতাড়ি করা হয়।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পশ্চিমবঙ্গ সরকারে পৌর দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয় আজকে এই সভায় আছেন। আমাদের সৌভাগ্যের কথা যে তাকে আমরা পেয়েছি। সে জন্য আমি তাকে দু'একটি কথা জানাতে চাচ্ছি। হাওড়ায় জল সমস্যা অত্যন্ত প্রকট ভাবে দেখা দিয়েছে। বিশেষ করে আমার নির্বাচনী কেন্দ্রে বামনগোলা এলাকায় সম্পূর্ণ বস্তি এলাকা। এখানে সি. রোডে যে পাম্প আছে সেটা কয়েক মাস ধরে খারাপ হয়ে পড়েছে। গ্রামাঞ্চলে দুর থেকে যে ভাবে মানুষ জল আনে সেটা ঐ নিচের তলা এক টাকা, আর উপর তলায় ২ টাকা—এই রকম জলের বালতিতে পড়ছে। সমস্ত এলাকা জলশুন্য। সেখানকার মানুষ ভীষণ অবস্থার মধ্যে দিন কাটাচ্ছে। আমরা যখন পৌর দপ্তরে বলছি তখন তারা বলছেন যে বারবার চেষ্টা করছি কিন্তু কিছু হচ্ছে না। বামনগোলা এলাকার সি. রোডের যে পাম্প খারাপ হয়ে আছে সেটাকে ইমিডিয়েটলি যদি সারান না হয় তাহলে এ এলাকার মানুষ আরো দুরবস্থার মধ্যে পড়বে। সঙ্গে সঙ্গে ওখানে আন্ত্রিক রোগও দেখা দিয়েছে। আমার কাছে খবর এসেছে যে হাওড়া শহরে আন্ত্রিক রোগ দেখা দিয়েছে। আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে হাওড়ার এই জল সমস্যা কাটানোর জন্য তিনি সচেষ্ট হবেন এই অনুরোধ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগী মন্ত্রী মহাশয়ের প্রতি একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৮ সালে আমার এলাকায় সালার প্রাইমারী হেল্‌থ সেন্টারে একটি এক্সরে কলিন-এর স্যাংশান হয়। ২ বছরের মধ্যে মেসিন যায়, নার্স নিয়োগ হয়, জি. ডি. এ নিয়োগ হয় এবং ৬ মাস হল টেকনিসিয়ান গেছে। তিনি বলছেন যে ডার্ক রুম নেই অতএব খোলা হবে না, সেখানে বসে বসে তিনি মাইনা নিচ্ছেন। ৮ বছরের মধ্যে যদি একটা এক্সরে প্লান্ট

খোলা না হয় তাহলে এটা সমালোচনার বিষয় হয়। আমার এলাকার পঞ্চায়েতের মেম্বার তিনি মন্ত্রীর কাছে এবিষয়ে দরকার করেও ৮ বছরের মধ্যে এক্সরে মেশিন চালু করতে পারেন নি। কাজেই আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী যোখিলাল মণ্ডল :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, মালদহ জেলার মানিকচক কেন্দ্রের (আমার এলাকা) পুলিনটোলা, দক্ষিণ-চণ্ডীপুর কলোনী, তিলকটোলা, পশ্চিম-নারায়ণপুর, প্রাণটোলা, কালিয়াচক কেন্দ্রের কুম্ভীরা ইত্যাদি গ্রামগুলির বাড়ী-ঘর কিছুদিন হল পুড়ে গেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুম্ভীরায় ১০০ টির উপর বাড়ী পুড়ে গেছে। সেই জায়গায় ত্রাণ ব্যবস্থা খুব সামান্যই পৌঁছেছে। বাড়ী-ঘর পুড়ে যাওয়ায় লোকেরা মুক্ত আকাশের নীচে বসে আছে। ত্রাণ সামগ্রী, ত্রিপল ইত্যাদি যা গেছে তা প্রয়োজনের তুলনায় খুবই কম। লোকেরা দারুণ কষ্টের মধ্যে আছে। ডি এম ব্লক সার্মিতের মাধ্যমে সেখানে যাতে আরো ব্যাপক হারে ত্রাণ সামগ্রী পৌঁছে দেন তার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করতে মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৪ পরগণা জেলার পার্থপুর গ্রামের পার্থপুর প্রাথমিক বিদ্যালয়টি সিডিউল্ড কাষ্ট অঞ্চলের একটি স্কুল এবং এই স্কুলটি বিগত ৭ বছর ধরে সম্পূর্ণ বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। ওখানকার ৬ জন শিক্ষকের মধ্যে ৫ জন শিক্ষক ৭ বছর ধরে স্কুল যাচ্ছেন না বেতন কিছুকাল পেয়েছেন। পরে রাস্তার ধারে খুপরি করে দল পাকিয়ে সেখান থেকে ডি.আই. মারফত কিছু টাকা পেয়েছেন। একজন শিক্ষক বাইরের ক'জন বেকার যুবককে নিয়ে স্কুল চালাবার চেষ্টা করছেন, তিনিই সরকারী শিক্ষক এবং তিনি ৭ বছর ধরে বেতন পাচ্ছেন না। এই বিষয়ে প্রাথমিক দপ্তরের ডি.আই., ২৪ পরগণার সাথে বহুবার কথা হয়েছে, কিন্তু আমলাতান্ত্রিক লাল ফিতার জন্য আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। তাই আমি আজ আপনার দ্বারস্থ হয়েছি। আপনি প্রাথমিক শিক্ষা দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীকে এই বিষয়ে অবিলম্বে তদন্ত করে সুষ্ঠু মীমাংসার মাধ্যমে শিক্ষকরা যাতে বেতন পান তার ব্যবস্থা করতে বলুন।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষি ও গ্রামীণ জল সরবরাহ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিগত বেশ কিছুদিন যাবত বৃষ্টি না হবার ফলে গোটা আরামবাগ মহকুমায় খরা দেখা দিয়েছে। একদিকে পানীয় জলের সংকট দেখা দিয়েছে, অন্যদিকে আর যে সমস্ত জমিতে চাষবাস হয়েছিল সেগুলি জলের অভাবে শুকিয়ে যেতে বসেছে। খালগুলিতেও জল দেখা যাচ্ছে না। আমাদের এলাকায় ডি. ভি. সির ১৬ নং ক্যানেল দিয়ে জল দেওয়া হয়। যেহেতু আরামবাগ শেষ প্রান্তে অবস্থিত সেই জন্য ক্যানেল দিয়ে জল এসে পৌঁছাচ্ছে না। ফলে জমির ফসল শুকিয়ে যাচ্ছে। অবিলম্বে যাতে জমির ফসল রক্ষা পায় তার জন্য অতিরিক্ত টিউবওয়েল বসানোর ব্যবস্থা করা হোক। ঐ এলাকার মানুষ গভীর জল সংকটের মধ্যে রয়েছে। এই জল সংকট দূর করার জন্য অবিলম্বে অতিরিক্ত টিউবওয়েল বসানোর ব্যবস্থা করতে আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উলুবেড়িয়া গ্রাম ১৬ ঘন্টার মত অন্ধকারে রয়েছে। পরীক্ষা আরম্ভ হয়েছে, ছাত্র ছাত্রীরা পড়াশুনা করতে পারছে না। গতকাল সেই সব ছাত্র ছাত্রীরা আমার কাছে এসেছিল। আমি ইলেকট্রিক অফিসে গিয়েছিলাম। ইলেকট্রিক অফিসের ষ্টাফরা আই.এন.টি.ইউ.সি. ইউনিয়ন করে।

অফিসে কাউকে পাওয়া যায় নি। অফিসার নিজেই ঘোরা ফেরা করে। ১/২ মাস হল ওখানে বিদ্যুৎ থাকছে না। একটু বৃষ্টি হলে, ঝড় হলে মোটেই বিদ্যুৎ থাকে না। উলুবেড়িয়া শহর এবং গ্রামে যেটুকু বিদ্যুৎ পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে তাও আবার এই ইউনিয়নের কর্মচারীদের জন্যই হোক, বা অন্য কারোর জন্যই হোক সেখানে ঠিকমত বিদ্যুৎ থাকছে না, উলুবেড়িয়া শহর অন্ধকার অবস্থায় রয়েছে। এক দেড় মাস আগে উলুবেড়িয়া শহরের যেখানে সব সময় বিদ্যুৎ থাকতো, এখন কি কারণে জানি না, সেখানে কোন বিদ্যুৎ থাকছে না। সেখানে ২৪ ঘন্টার মধ্যে ৮ ঘন্টা বিদ্যুৎ থাকে কিনা সন্দেহ। কাজেই এই বিষয়ে উপযুক্ত তদন্ত করে উলুবিড়িয়া এলাকার মানুষকে অন্ধকার থেকে মুক্ত করার জন্য আপনার মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

[2.30 – 2.40 p.m.]

**শ্রী অরুন কুমার গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি এখানে শুনেছেন যে পশ্চিমবাংলার গ্রামাঞ্চলগুলিতে আবার সেই আন্ত্রিক রোগে মানুষ আক্রান্ত হচ্ছে এবং কিছু কিছু মানুষ এই আন্ত্রিক রোগে মারা যাচ্ছে। স্যার, আমার হুগলী জেলাতেও অনেক মানুষ এই আন্ত্রিক রোগে আক্রান্ত হচ্ছেন এবং মানুষের এই আন্ত্রিক রোগে মৃত্যু হয়েছে। স্যার, আমি যতদূর জানি তাতে বলতে পারি, হেলথ সেন্টারগুলিতে এবং বিভিন্ন হাসপাতালে এই আন্ত্রিক রোগের চিকিৎসার উপযুক্ত ব্যবস্থা নেই এবং উপযুক্ত ডাক্তারও নেই। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমার অনুরোধ, ১৯৮৪ সালে এই রোগে যে ১২ হাজার শিশু ও মানুষের মৃত্যু হয়েছিল সে কথা স্মরণে রেখে এখনই উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন এবং আর যাতে কোন মৃত্যুর ঘটনা না ঘটে বা সেই ১৯৮৪ সালের ঘটনার পুনরাবৃত্তি না হয় সেটা দেখুন।

**শ্রীমাধবেন্দু মোহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে ক্ষুদ্র সেচ দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়াজেলার করিমপুর ২ নং ব্লকের অধীন পিয়ারপুর মৌজা একটি গরিব মানুষ অধ্যুষিত এলাকা। ১৯৭৮ সালে এম. আই সি. এখানে একটি ডিপ টিউবওয়েলের অনুমোদন দেয়। অনুমোদনের পর সেখানে যথারীতি কিছু কিছু পাইপ লাইন বসানো হয়েছে, বৈদ্যুতিকরণও হয়েছে কিন্তু আজকে ১৯৮৫ সালেও সেই ডিপ টিউবওয়েল চালু হয়নি। এর একমাত্র কারণ নাকি সেখানে কিছু পাইপ কম পড়ে গিয়েছে। স্যার, এই ডিপ টিউবওয়েলটির বেনিফিসিয়ারী হচ্ছেন গরিব চাষী এবং মাঝারি চাষীরা। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে এই ডিপ টিউবওয়েলটি চালু করে ঐ গরিব এবং মাঝারি চাষীদের উপকার করুন।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েতমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, উত্তর ২৪ পরগণাতে রুর‍্যাল এমপ্লয়মেন্ট গ্যারান্টি প্রোগ্রামে, সেন্ট্রাল গভর্নমেন্টের প্ল্যানিং এ্যাণ্ড ডেভোলপমেন্ট থেকে আর.এল.ই.জি.পি স্কীমে কিছু টাকা দেওয়া হয়েছে গ্রামগুলিতে। যে সমস্ত স্কুলের কোন ঘর নেই, রাস্তা নেই তার জন্য এই টাকা এসেছে। আমাদের বনগাঁ মহকুমার তিনটি বিধানসভা কেন্দ্রে ৩৭টি স্কুলকে ৪ লক্ষ ৯০ হাজার টাকা দেওয়া হয়েছে। স্যার, আশ্চর্যের কথা, সেখানে যা এষ্টিমেট করা হয়েছে তাতে ইঁটের দাম ধরা হয়েছে ৩২০ টাকা হাজার। এই দরে বাজারে কোথাও ইঁট পাওয়া যাবে না, সরকারী ইঁটও নয়। অথচ স্যার, এই দরে টেণ্ডার এ্যাকসেপ্ট করে গ্রামাঞ্চলে স্কুলগুলির ঘর তৈরী করার ব্যবস্থা হচ্ছে। যেখানে বাজারে ইঁটের দাম কম করে ৭০০ টাকা হাজার সেখানে ৩২০ টাকা করে হাজার ইঁট কিনে এই স্কুল

ঘর নির্মাণ হওয়া কোনমতেই সম্ভব নয় বলে আমরা মনে করি। মাননীয় পঞ্চায়েতমন্ত্রীর কাছে আমার অনুরোধ, এখনই বাজার থেকে ইট কিনে এই সমস্ত স্কুলগুলি নির্মাণের জন্য তিনি সুপারিশ করুন।

**শ্রী গৌরহরি আদক :** মাননীয় স্পীকার মহাশয়, হাওড়া জেলার শ্যামপুর থানার কুমারপুরে একটি স্বাস্থ্য কেন্দ্র আছে। সেখানে ১৭ বছর চাকরী করার পর ডাঃ সিনহা রিটায়ার করেছেন, তিনি একসটেনসন পাননি, কিন্তু তিনি এখনো কাজ করে যাচ্ছেন। কারণ সেখানে এখন পর্যন্ত কোন ডাক্তারকে নিয়োগ করা হয়নি। আমরা জানি একটি স্বাস্থ্য কেন্দ্রে অত্যন্ত দু'জন ডাক্তারের প্রয়োজন, কিন্তু সেখানে একজনও ডাক্তারকে পাঠান হচ্ছে না। আমরা জানি পি.এস.সি. থেকে ডাক্তার নিয়োগের ব্যবস্থা আছে। কিন্তু পি.এস.সি থেকে যদি ডাক্তার না পাওয়া যায়, তাহলে আমি প্রোপোজাল দিয়েছিলাম যে, এ্যাড্‌হক্ বেসিসে অন্ততঃ একজন ডাক্তারকে সেখানে নিয়োগ করা হোক যাতে এ হসপিটলটির কাজকর্ম চলতে পারে। এখন আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর এই বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে ওখানে একজন ডাক্তারকে নিয়োগ করার ব্যবস্থা করুন।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি-রাজস্বমন্ত্রীর এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার পোলাবা পাণ্ডুয়া, ধনেখালি, মগরা অঞ্চলে গ্রাম পঞ্চায়েতের জমি, সরকারী খাস জমি এবং বিভিন্ন চাষের জমিকে ব্যাপকভাবে বেআইনী বালি খাদে পরিণত করা হচ্ছে। এর ফলে এ সমস্ত অঞ্চলের রাস্তাঘাট, ঘর-বাড়ি নষ্ট হচ্ছে। ব্যাপকভাবে বালি খাদ কাটার ফলে জলের স্তর নীচে নেমে যাচ্ছে। পানীয় জল এবং চাষের জলের অভাব দেখা দিচ্ছে, স্যালো টিউবওয়েল গুলি অকেজো হয়ে যাচ্ছে। ঐ অঞ্চল দিয়ে বে-আইনীভাবে হাজার হাজার বালি বোঝাই লরী প্রতি দিন যাতায়াত করছে। গত সপ্তাহে ৮ জন মানুষ ঐ সমস্ত লরী চাপা পড়ে মারা গিয়েছেন। বিশেষ করে সাইকেল আরোহীরা দুর্ঘটনায় মারা যাচ্ছেন। তাই আমি দাবী করছি, অবিলম্বে ঐ সমস্ত বেআইনী বালি খাদ গুলি বন্ধ করতে হবে এবং লরী চলাচল নিয়ন্ত্রণ করতে হবে। লরী চলাচলের ব্যাপারে ওখানে পুলিশের ভূমিকা অত্যন্ত দুর্নীতিগ্রস্ত। যে সমস্ত পরিবারের মানুষ লরী চাপা পড়ে মারা যাচ্ছেন সে সমস্ত পরিবারের অন্য মানুষদের পুলিশ লরীর মালিকের সঙ্গে আপোশ করে দেবার নামে ডেকে নিয়ে যাচ্ছেন এবং তাদের কাছ থেকে টাকা পয়সা নেবার চেষ্টা করছে। অবিলম্বে যদি ঐ বালি খাদ গুলি কাটা বন্ধ করে দেওয়া না হয় তাহলে হুগলী জেলার ব্যাপক অঞ্চলের চাষের জমির ক্ষতি হবে। ইতিপূর্বে পোলবা ব্লকের আমনাথ গ্রাম পঞ্চায়েতের প্রধান পঞ্চায়েতের জমিতে বেআইনীভাবে বালি খাদ কেটেছে বলে আমি মাননীয় ভূমিরাজস্ব মন্ত্রীকে জানিয়েছিলাম, কিন্তু সে বিষয়ে এখন পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। তাই আমি আবার বিষয়টির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার বীরভূম জেলায় বেশ কয়েক দিন ধরে আন্ত্রিক রোগ শুরু হয়েছে। আমি এ বিষয়ে ডিষ্ট্রিক্ট হেলথ অফিসারকে জিজ্ঞাসা করেছিলাম, তিনি আমাকে বলেছেন, 'আমাদের কাছে কোন রিপোর্ট নেই।' অথচ আমি দেখছি বীরভূম জেলার মুরারই থানার ২ নং ব্লকের ভাগাইল গ্রামে এক জন, লাভপুরের আটাইপুরে ১ জন ইতি মধ্যেই আন্ত্রিক রোগে মারা গিয়েছে। কিরনাহার বাজারে এবং দাঁড়কা অঞ্চলের নবগ্রামেও রোগ দেখা দিয়েছে। বিভিন্ন জায়গায় গত কয়েক দিনে ১০/১২ জন মানুষ এই রোগে আক্রান্ত হয়েছে। অথচ এ বিষয়ে জেলা সি. এম. এ. এইচ্ এবং ডিষ্টিক্ট হেলথ অফিসারের কাছে কোন রিপোর্ট নেই। তাঁরা বলেছেন, 'এ' সমস্ত অঞ্চলে যে সমস্ত ইনসপেক্টররা আছেন, তাঁরা

রিপোর্ট না করলে, আমরা কিছু জানি না।' এটা একটা আশ্চর্য কথা একজনের পর একজন মানুষ মারা যাচ্ছে, অথচ তাঁদের কাছে কোন রিপোর্ট হচ্ছে না, ডিষ্টিক্ট হেড কোয়াটারে কোন রিপোর্ট যাচ্ছে না। আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে, তিনি অবিলম্বে এ বিষয়ে একটা এনকোয়ারী করুন এবং রোগাক্রান্তদের জন্য উপযুক্ত চিকিৎসার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সুকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচ (ক্ষুদ্র) মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনতিবিলম্বে কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা জন্য অনুরোধ জানাচ্ছি। বিষয়টি হচ্ছে—নদীয়া জেলার বিভিন্ন ব্লকে ১৯৫২-৫৩ সালে যে সব গভীর নলকূপ গুলি বসানো হয়েছিল বর্তমানে সে গুলি সম্পূর্ণ অকেজো হয়ে গেছে। দু'একটি যদিও বা কার্যকরী আছে, তথাপি সে গুলি দিয়ে ১/৬ ভাগ জলও পাওয়া যাচ্ছে না। ওখানে কয়েক একর জমিকে সেচ এলাকাভূক্ত করা সত্ত্বেও এই অবস্থায় সে জমি গুলিতে কোন রকম সেচের ব্যবস্থা হচ্ছে না। তাই আমি মাননীয় সেচ (ক্ষুদ্র) মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, তিনি অবিলম্বে ওখানে মিনি-গভীর নলকূপ বসাবার অথবা ক্লাস্টার স্যালো বসাবার ব্যবস্থা করে ওখানে সেচের ব্যবস্থা করুন।

**[2.40 - 2.50 p.m.]**

**শ্রী অজিত কুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের স্বাস্থ্য সম্পর্কিত একটি প্রকল্পের বিষয় এখানে উল্লেখ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রকল্পের কি শোচনীয় হাল হয়েছে সেটা শুনুন। ১৯৭৭ সালের অক্টোবর মাসের ২ তারিখে চীনের অনুকরণে নগ্ন পদ ডাক্তার বা খালি পা ডাক্তার তদানীন্তন জনতা আমলের কেন্দ্রীয় সরকার এই প্রকল্পটি গ্রহণ করেন। এটা হচ্ছে সি. এইচ. জি অর্থাৎ কমিউনিটি হেলথ্ গাইড নামে পরিচিত। এই প্রকল্পের অধীন ২৪-পরগনা জেলায় ৭ হাজার থেকে ৮ হাজার নগ্ন পদ চিকিৎসক আছেন। এদের শিক্ষা দেওয়ার কালে এদেরকে ২০০ টাকা করে দেওয়া হয় এবং ২ মাস থেকে ৩ মাস ট্রেনিং দেওয়া হয়। তারপর ১ হাজার জনবসতি অঞ্চলে একজন করে হেলথ গাইড নিয়োগ করা হয়। তখন এদেরকে মাসে ৫০ টাকা করে দেওয়া হয়। কিন্তু বহুদিন যাবৎ এরা ওষুধ পাচ্ছে না এবং ওষুধ বহন করার জন্য যে ব্যাগের দরকার সেই ব্যাগ পর্যন্ত দেবার সাধ্য নেই। এরা কয়েক মাস ধরে বেতন পাচ্ছে না। এর প্রতিবাদে সারা পশ্চিমবঙ্গ ব্যাপী সংগঠিত হয়েছে এবং তারা একটি ইউনিয়ন তৈরী করেছে। এরা ২৪ পরগণা জেলার সি. এম. ও. এইচের কাছে ৩ তারিখে একটি ডেপুটেশান দিয়েছিল। এটা ২০ দফা কর্মসূচীর অন্তর্গত কিনা জানি না, প্রয়াত ইন্দিরা গান্ধী যেটা করেছিলেন, সেটার আজ শোচনীয় হাল হয়েছে। এই ব্যাপারটি আমাদের রাজ্যসরকারের মাননীয় স্বাস্থমন্ত্রীর একটু দেখার দরকার। এই প্রকল্পগুলি নিয়ে এই প্রহসন করার কি মানে আছে? তাই আমি অনুরোধ করবো, এই প্রকল্প যাতে কার্যকরী হয় তারজন্য রাজ্যসরকার উদ্যোগ নিন এবং এদের বেতন যেন একটু বেশী হয়, শিক্ষা যাতে আরোও ভাল হয় এবং এরা যাতে ওষুধপত্র পায়, এগুলি যেন তিনি দেখেন। এই কথা আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। তেহট্ট নায়েকপাড়া বাজার থেকে বাসুদেবপুর গোল পর্যন্ত বাঁধ ভেঙ্গে গেছে। এই ব্যাপারে সংশ্লিষ্ট এস.ডি.ও এবং একজিকিউটিভ ইঞ্জিনিয়ারের কাছে জানানো হয়েছে।। কিন্তু আজ পর্যন্ত এই বাঁধটি বাঁধার কোন ব্যবস্থা হয়নি। এই বাঁধ শুধু বাঁধই নয়, এই বাঁধটি গ্রামগুলিকেও রক্ষা করছে। এখানে অনেক গ্রাম আছে। নদীর জল যাতে এই গ্রামগুলিতে ঢুকে পড়ে ক্ষতি না করতে পারে তার জন্য ঐ বাঁধটি প্রোটেকশান হিসাবে কাজ করছে। এর সাথে

সাথে নায়েকপাড়া বাজার থেকে হাজার হাজার কর্মচারী, ছাত্র-ছাত্রী এবং অন্যান্য পেশার লোক ও সাধারণ মানুষেরা এই বাঁধের উপর দিয়ে যাতায়াত করেন।

অর্থাৎ এই বাঁধটা যদি বাঁধা না হয়, তাহলে ঐ কাণা নদীর জল গ্রামের মধ্যে ঢুকে গিয়ে গ্রামের ঘর বাড়ী নষ্ট করার সম্ভাবনা রয়েছে, অন্যদিকে গ্রামের লোক যাঁরা রাস্তা চলাচল করেন তাঁরা চলতে পারবেন না বর্ষার সময়ে। এই রকম একটা অসুবিধার মধ্যে তাঁদের পড়তে হবে। সেজন্য আমি বিশেষ করে সেচ মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যেন বিষয়টির উপর একটু গুরুত্ব দিয়ে বর্ষার আগে ঐ বাঁধটি বাঁধার ব্যবস্থা করেন।

**শ্রী শিবপ্রসাদ দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে খন্ডকোষ থানার চাগ্রাম এবং সুলতানপুরে এই দুটি মৌজায় ২টি ডিপ টিউবওয়েল আজ ৪/৫ বছর ধরে অকেজো হয়ে পড়ে আছে, বৈদ্যতিক লাইনের সংযোগ না থাকার জন্য কার্যকরী হচ্ছে না। তা ছাড়া খন্ডকোষ থানার বিস্তীর্ণ এলাকায় বিদ্যুতের লাইন গেছে, কিন্তু বৈদ্যুতিক সংযোগ না হওয়ার ফলে ওখান থেকে তার চুরি হয়ে যাচ্ছে। চাগ্রাম, কুলে, গয়েশপুর, লবংগা, আমগ্রাম, কৃষ্ণপুর, কুকুড়া, আছ্রাদীপুর, উখরিদ, বেড়ুগ্রাম, ধোঁয়াই, ইত্যাদি জায়গার উপর দিয়ে লাইন গেছে কিন্তু বিদ্যুতের সংযোগ এখন হয়নি। এই বিষয়টি খুবই সমালোচনার বস্তু হয়ে দাঁড়িয়েছে। তাই আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এই ডিপটিউবওয়েল দুটি চালু হয় এবং ঐ অঞ্চলে সত্বর বিদ্যুৎ সংযোগ ব্যবস্থা করেন।

**শ্রী ধীরেন্দ্র নাথ চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে খন্ডকোষ এবং রায়না এই দুটি জায়গায় যেখানে প্রায় ৪ লক্ষ চাষী অধিবাসী বাস করেন ঐ এলাকায় প্রতি বছরই কিছু না কিছু অগ্নিকাণ্ড ঘটছে এবং তার ফলে প্রচুর সম্পত্তির ক্ষয়ক্ষতি হচ্ছে। সেজন্য আমরা বর্ধমান থেকে দমকল আনবার চেষ্টা করি কিন্তু দমকল পাওয়া যায় না। সেজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে ঐ এলাকায় শেয়ারাবাজারে একটা ফায়ার ব্রিগেড ষ্টেশন বসানোর জন্য ব্যবস্থা করেন। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে উল্লেখ করতে চাই। আকাশবাণী এবং দূরদর্শন মারফত কিছুদিন যাবৎ এমন কতকগুলি সংবাদ প্রচার করা হচ্ছে যাতে পশ্চিমবঙ্গের স্বার্থ হানি হচ্ছে। কিছুদিন আগে সংবাদ সমীক্ষায় আকাশবাণী বলেছে যে দার্জিলিং নষ্ট হয়ে গেছে, নোংরা হয়ে গেছে, অতএব পশ্চিমবংগ বাসী তোমরা গ্যাংটকে চলে যাও। কি অবস্থা? ট্যুরিষ্টদের এরা অন্য রাজ্যে পাঠাতে চান। শুধু এই নয়, অন্যভাবে, রাজনীতিগতভাবে, যারা এ্যানাউন্স করে, সংবাদ প্রচার করে শিল্পী নিয়োগ করে, পার্টির দলবাজী করে কংগ্রেস (ই) সমস্ত নিজের পার্টির লোককে আকাশবানী এবং দূরদর্শনে নিয়োগ করছে, পুরো দলবাজী করছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তাই আমি আপনার মাধ্যমে একটি প্রস্তাব করছি যে অবিলম্বে এটাকে কেন্দ্রীয় সরকারের পরিবর্তে একটা কর্পোরেসানের হাতে দেওয়া হোক, তাতে পশ্চিমবঙ্গের স্বার্থ রক্ষা হবে।

**[2.50 – 3.00 p.m.]**

**শ্রী কুমুদ রঞ্জন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ এবং জলপথ বিভাগের মাননীয় মন্ত্রীর কাছে একটি বিশেষ অনুরোধ রাখছি। বিষয়টি হোল—

আপনি জানেন যে সুন্দরবন একটা দ্বীপবহুল এলাকা। ঐ এলাকায় সন্দেশখালী কয়েকটি দ্বীপের সমষ্টিমাত্র। সন্দেশখালীর অন্তর্গত কালীনগর চারটি নদীর মুখে অবস্থিত। ঐ মুখটি একটি ভয়ঙ্কর জায়গা, সেখানে নদীর বাঁধ ভেঙ্গেছে। ফলে এলাকাটা সমূহ বিপদের সম্মুখীন হয়েছে। সেই কারণে ওখানে রিং বাঁধ দেওয়ার প্রয়োজন নতুবা দুটি গ্রাম পঞ্চায়েত ভেসে যাবে। বাঁকা নদীর আগেও এই রকম একটি ভাঙ্গন জেগেছে। সেইজন্য এই দুটি জায়গাকে সমূহ বিপদের হাত থেকে বাঁচাতে ত্বরান্বিত ব্যবস্থা নেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী বিভূতিভূষণ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি খড়্গপুর থেকে দীঘা পর্যন্ত যে রাস্তাটি আছে সেই রাস্তার উপর বেনাপুর ও শ্যামপুর নামক দুটি জায়গায় দুটি কালভার্ট নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। এই নির্মাণকার্য শুরুও হয়েছে, কিন্তু সেই কাজ মাঝে মাঝে বন্ধ হয়ে যাচ্ছে। যে দুটি জায়গায় কালভার্ট নির্মাণ হচ্ছে, তার পাশ দিয়ে একটি করে রাস্তা তৈরী করে দেওয়া হয়েছে, কিন্তু ঐ কাঁচা রাস্তা দিয়ে যাত্রীবাহী বাস যাবার সময় তার চাকা বসে যাচ্ছে, ফলে যেকোন সময়ে বিপদ ঘটার সম্ভাবনা দেখা দিচ্ছে। ঐ রাস্তাটি অত্যন্ত গুরুত্বপূর্ণ রাস্তা কারণ ঐ রাস্তা দিয়ে শুধু পশ্চিমবাংলারই নয়, সারা ভারতবর্ষের পর্যটকরা দীঘায় আসেন। কাজেই ঐ গুরুত্বপূর্ণ রাস্তার উপর কালভার্টদুটির কাজ ত্বরান্বিত করবার জন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হিমাংশু কোনার ঃ** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পাটচাষীরা পাট উৎপন্ন করে ন্যায্য মূল্য পাচ্ছে না। কিন্তু পাট একটা গুরুত্বপূর্ণ শিল্পদ্রব্য। গ্রামবাংলায় যা পাট উৎপন্ন হয়, ফড়েরা গ্রামে গঞ্জে গিয়ে সেই পাট খেয়াল খুশীমত কিনে নিয়ে আসে। কিন্তু জে. সি. আই গ্রামাঞ্চলে পাট ক্রয়কেন্দ্র খোলার ব্যবস্থা করছে না। ফলে আমরা লক্ষ্য করছি যে, এই গুরুত্বপূর্ণ শিল্পদ্রব্য বিক্রী করে চাষীরা ন্যায্যমূল্য পাচ্ছে না, মার খাচ্ছে। সেইজন্য মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, জে. সি. আই গ্রামাঞ্চলে ক্রয়কেন্দ্র খুলে যাতে চাষীদের কাছ থেকে ন্যায্য দরে সরাসরি পাট ক্রয় করেন সে বিষয়ে উদ্যোগ গ্রহণ করুন।

**শ্রী অবিনাশ প্রামানিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার বলাগড় এবং মগরার মাঝখান দিয়ে কুন্তি নদী আছে। এই কুন্তি নদীর সঙ্গে বেহুলা নদী যুক্ত এবং দুর্গাপুর-ত্রিবেনী ক্যানেল যুক্ত এবং এটা ভাগীরথীর সঙ্গেও যুক্ত। ভাগিরথীর জল এই নদীতে আসে এবং সেই জল সেচের কাজে ব্যবহৃত হয়। এই বেহুলা এবং কুন্তি নদীতে ৩০।৪০টি আর এল. আই. স্কীম আছে। এই কুন্তি এবং বেহুলার মোহনাতে চড় পড়ে যাচ্ছে, ফলে এই নদী দুটি ক্রমশ বন্ধ হয়ে যাচ্ছে; ভাগীরথীর জল আর এই নদীতে আসবে না; এর ফলে আর. এল আই সেন্টারগুলো বন্ধ হয়ে যাবে, ফলে কয়েক হাজার চাষের জমি সেচের জল পাবে না। আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীকে অবিলম্বে ঐ কুন্তি এবং বেহুলা নদীদুটির মোহনায় চর কাটানোর ব্যবস্থা করতে এবং নাব্যতা বজায় রাখতে প্রয়োজনীয় ব্যবস্থা দ্রুত গ্রহণ করতে অনুরোধ রাখছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি। আজকে চৌকিদার, দফাদার এবং ট্যাক্স আদায়কারীদের কয়েক হাজার ব্যক্তি রাজভবনের পূর্ব প্রান্তে অবস্থান করছেন। গত ১৯.২.৮৫ তারিখে তাঁরা চিঠি দিয়ে সময় চেয়েছিলেন।

কিন্তু দুঃখের বিষয় তারা আজকে সেই চিঠির উত্তর পায়নি। যে সমস্ত সরকারী কর্মচারী আছে

ওরা হ'ল সব চেয়ে বেশী নিম্নস্তরের। এরা বেতন কম পায় এবং এরা পঞ্চায়েতের এবং সরকারের প্রভূত উপকার করে। তারা যে টাকা আদায় করে তার থেকে কিছু কমিশন তাদের দেওয়া হয়। ওদের কার্যকাল শেষ হয়ে গেলে বা কর্তব্যরত অবস্থায় মারা গেলে তাদের সন্তানদের চাকরী পাওয়ার কোন ব্যবস্থা নেই। তাদের যে বিভিন্ন দাবি-দাওয়া আছে সেটা দেখার জন্য তাদের সংগে দেখা করার জন্য মন্ত্রী মহাশয়কে আবেদন জানাচ্ছি।

**শ্রী সরল দেব :** মিঃ স্পীকার স্যার, গ্রীষ্মের দাপ-দাহের সঙ্গে তাল মিলিয়ে এবারও বিদ্যুৎ সংকট এগিয়ে চলেছে। গতকাল কসবা সাবস্টেশনে কিছু কর্মচারীর গাফিলতীর ফলে দেখেছি ট্রান্সমিসান সেন্টার, অল ইণ্ডিয়া রেডিও, এবং নিউজপেপারের অফিসগুলিতে এমন কি এই বিধানসভাতে কয়েক ঘন্টার জন্য বিদ্যুৎ সঙ্কট দেখা দিয়েছিল। এখন ছাত্র-ছাত্রীদের পরীক্ষা চলছে এবং এর জন্য খুবই অসুবিধা হয়েছে। আমার ধারণা কিছু কর্মচারী ইচ্ছাকৃতভাবে এই সাবটেজ করছে এবং জনগণের কাছে এই সরকারকে হেয় প্রতিপণ্য করার চেষ্টা করছে। এই সাবটেজ যে ইচ্ছাকৃতভাবে করা হচ্ছে সেটা সংবাদপত্র পড়লেই বোঝা যাবে। সংবাদপত্রে বেরিয়েছে যে এখানে যে অবস্থার সৃষ্টি হয়েছে তাতে এতো বিদ্যুৎ ঘাটতি ছিল না। স্যার, আপনি সমস্ত সংবাদপত্র দেখলেই বুঝতে পারবেন যে কসবা ট্রান্সমিশান সেন্টার কয়েক ঘন্টার জন্য ব্রেক ডাউন হয়ে পড়ে এবং এর পেছনে একটা নাশকতামূলক কার্যকলাপ চলছে। আমি আপনার মারফত বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে যারা এই নাশকতা মূলক কার্যকলাপে যুক্ত তাদের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী শান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি। পুরুলিয়া জেলা চিরদিনই খরাপ্রবন এলাকা। এই বছর এমন অবস্থা দেখা দিয়েছে যে প্রায় সমস্ত জায়গায় কুয়ো শুকিয়ে গেছে, নলকূপে জল নেই এবং এমন কিছু জায়গা আছে যেখানে পুকুরে পর্যন্ত জল নেই। তাই আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই পুরুলিয়া জেলায় বিশেষ অগ্রাধিকারের ভিত্তিতে, জরুরী ভিত্তিতে জল সরবরাহ করার ব্যবস্থা করা হোক। ভবিষ্যতে যাতে এই জিনিষ না হয় তার জন্য পুরুলিয়ার জন্য স্পেশাল কিছু চিন্তা ভাবনা করে যাতে এই সমস্যার সমাধান করা যায়, পানীয় জলের সংকট যাতে দূর করা যায় সেই ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করা দরকার। আজকে এখানে সমস্ত টিউবওয়েল শুকিয়ে গেছে, কুয়ো শুকিয়ে গেছে এবং কোন পুকুরে জল নেই। গ্রামের লোকেদের প্রায় ৫ মাইল দূর থেকে জল আনতে হচ্ছে। সেই জন্য এই ব্যাপারে আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খুচরো পয়সার অভাব দিনের পর দিন বাড়ছে। বাজারে গেলে দু এক টাকার কমে কোন জিনিষ কেনা যাচ্ছে না। সমস্ত দোকানদার বলছে, বাবু খুচরো পয়সার জিনিষ আমরা দিতে পারবো না, খুচরো পাওয়া যাচ্ছে না। গরীব মানুষ যারা চার আনা কিংবা আট আনার জিনিষ কিনতে চায় তারা তা পাচ্ছে না। তাদের সমস্ত জিনিষ টাকা দিয়ে কিনতে হচ্ছে। বাসে গেলে কুপন ছাড়া আর কোন গতি নেই। এই যে কালো টাকা আনঅ্যাকাউন্টেড মানি এটা কোথায় যাচ্ছে? পশ্চিমবাংলার উপর তো বঞ্চনা করা হচ্ছে, তার উপর এই ভাবে যে কোথায় নিয়ে যাবে তার ঠিক নেই। এই সব কাজগুলি কেন্দ্রীয় সরকার সুচতুরভাবে করছে। তাই এই জিনিষগুলি দেখার জন্য আমি আপনার মাধ্যমে অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**[3.00 – 3.30 p.m.]**

**[including adjournment]**

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করতে চাই। পশ্চিমবাংলায় দলবাজী আজ কোথায় এসে দাঁড়িয়েছে, তার একটা উদাহরণ আমি আপনার সামনে তুলে ধরছি। স্যার, আপনি জানেন যে, যাঁদের কিছু জমিজমা আছে, তাঁদের বিভিন্ন প্রকার ট্যাক্স দিতে হয় - সেচের জন্য জলকর ইত্যাদি। চৌকিদারদের ক্ষেত্রে ট্যাক্সও ধার্য করা হয়। এই ট্যাক্স বিভিন্ন লোকেদের ক্ষেত্রে বিভিন্ন ভাবে ধার্য করা হচ্ছে। কংগ্রেসী কর্মীদের ক্ষেত্রে এ্যাকসন নেওয়ার জন্য উচ্চহারে সেস্ ধার্য করা হচ্ছে। পশ্চিমদিনাজপুরের কুশমণ্ডী ব্লকের কথা এই প্রসঙ্গে বিশেষভাবে উল্লেখ করতে চাই। সেখানে কংগ্রেসের বহু কর্মী আছেন, যাঁদের গত বছরে সেস্ ছিল ১২ আনা, এই বছরে মার্চ মাসে তাঁদের ১২ টাকা পর্যন্ত ট্যাকসেসান ধরা হয়েছে। এরই পাশাপাশি সি. পি. এম সমর্থকদের ক্ষেত্রে ট্যাকসেসান বৃদ্ধি হয় নি। আমি এই ব্যাপারে বিভাগীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে যথাযথ ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার এবং আপনার মাধ্যমে এই সভা এবং বিভাগীয় মন্ত্রীমহোদয়, সবাইয়ের পক্ষে একটা আনন্দ-দায়ক সংবাদ দিতে চাই। আমাদের বয়েস হয়ে গিয়েছে। শাস্ত্রে আছে, লঙ্কা পাকলে লাল হয় যত, ঝালও হয় তত। আজ কাগজে দেখলাম, আমেরিকান ছবি ব্যবসায়ীর জনৈক কলিকাতার পরিবেশক গতকাল নিজের ঘরে ডিস্ট্রিবিউটরদের নিয়ে প্রিমিয়ার শো দেখাচ্ছিলেন। ছবিখানা নীল ছবি জাতীয়, ইংরাজীতে যাকে বলে ব্লু ফিল্ম। ব্লু ফিল্মের এজেন্ট কতটা অপরাধী, পুলিশ তা বুঝেছে, তাই তাঁকে ধরেছে। ছবিখানির পরিবেশক রাত্রে সবাইকে দেখাচ্ছিলেন। ছবিখানির বিষয়বস্তু কি, তা অবশ্য আমাদের জানা নেই, তবে ছবিটির যিনি এজেন্ট, তিনি আমাদের [* * *]। তিনি সার্বজনীনভাবে বিধানসভার বিভাগীয় মন্ত্রীর অনুমতি নিয়ে শুধুমাত্র রাত্রে না দেখিয়ে যদি দিনের বেলায় দেখাতে পারেন, তাহলে আমরা তাকে ধন্যবাদ জানাতে পারি। [* * *]। অবশ্য জানিনা পুলিশ তাঁকে ধরেছে কিনা। তবে তাঁকে যদি ধরা হয়ে থাকে তাহলে তাঁকে যেন জামিন দেওয়ার ব্যবস্থা হয়, কারণ তিনি এই ধরণের ব্লু ফিল্ম কলকাতায় যাতে আরও করতে পারবেন এবং আমরা তা দেখতে পাব। আমি আন্তরিকভাবে আপনার কাছে অনুরোধ জানাচ্ছি আপনি সেই ভাবে অনুমতির ব্যবস্থা করুন। তিনি যতবার এই রকম ছবি আমাদের দেখাবেন, আমরাও যেন ততবার আনন্দ প্রকাশ করতে পারি। [* *] আপনি সেখানে ছিলেন কি না, জানি না। যদি না থাকেন, তাহলে excuse me.

**Mr. Speaker :** Mr. Bhattacharya, in the past, I did not allow any member to raise any question against a member of the House without giving any prior notice to the member concerned. Here, you have mentioned a member of the House. I cannot allow this.

This is to be expunged.

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত কুমার শূর মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়ায় হুগলী ব্রীজ যেখানে হচ্ছে, সেখানে রোডের উপরে পিলারের কাজ চলছে। অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, গত কয়েকদিন আগে সেখানে একটা

---

***Note:*** **[* Expunged as ordered by the chair]**

রোড পিলার'এর কাজ হচ্ছিল এবং সেই কাজের জন্য রডের স্পেসিফিকেশন ছিল ২৮ এম. এম.। সেখানে থেকে ২৮ টন অন্যত্র সরিয়ে নেওয়া হয়েছে। কলকাতার জনৈক ইঞ্জিনিয়ার, শ্রী পাল এটা ডিটেক্ট করেন এবং কাজটি বন্ধ করার ব্যবস্থা করেন। ঐ ২৮ টন রডের ভ্যালু হচ্ছে ১৫০০০ হাজার টাকার মত, কিন্তু সেটাই বড় কথা নয়। এখানে বড় কথা হচ্ছে এই যে, একটা রড বিয়ারিং পিলারের উপর অনেক কিছু নির্ভর করে। এখানে যে কনট্রাক্টর কাজটি নিয়েছেন, তিনি অন্যান্য আরও জায়গায় বহু টাকার কাজ হাতে নিয়েছেন। সেইজন্য আমার অনুরোধ হচ্ছে যে, এই কাজটি তো বন্ধ করতে হবেই, সেই সঙ্গে ঐ কন্ট্রাক্টর আরও যে সমস্ত কাজ হাতে নিয়েছেন, সেগুলিও বন্ধ করার নির্দেশ দিন। নতুন করে টেস্ট না করে যাতে নতুন কোন কাজ আর না হতে পারে সেদিকে বিশেষভাবে দৃষ্টি দিতে অনুরোধ করা জানাচ্ছি। কারণ এইভাবে পিলার তৈরী করা হলে তা ধ্বসে গিয়ে বিরাট ক্যালামিটি ও ডিজাস্টার সৃষ্টি করতে পারে। এর আগেও আপনি দেখেছেন যে এই ভাবে পোস্ট ভেঙ্গে পড়েছে। আমি মাননীয় মন্ত্রীমহাশয়কে এই ব্যাপারে দায়ী ডেপুটি চীফইঞ্জিনিয়ার, কনষ্ট্রাকশন এবং তার অধীনস্থ যে সমস্ত অফিসার আছেন, তাঁদের কাছে জবাবদিহি চেয়ে পাঠানোর জন্য এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

(এই সময়ে হাউস ও ১০ মিনিট সময় পর্যন্ত বিরতি ঘোষণা করা হয়)

## [ 3.30 – 3.40 P.M. ]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার স্যার, আমার বক্তব্য হচ্ছে আজকে ২টি নিউজ দুটি সংবাদপত্রে বেরিয়েছে।

**মিঃ স্পীকার ঃ** আপনি কিসের উপর বলছেন, জিরো আওয়ার শেষ হয়ে গেছে। একবার মেনশেন আওয়ারে বললে জিরো আওয়ারে আর বলা যায়না একথা সকল সদস্য মনে রাখুন। আপনি কালকে বলবেন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পীকার স্যার, আমার প্রিভিলেজ হচ্ছে গত ২৮ তারিখে ভূপেন্দ্র নাথ শেঠ যেকথাগুলি বলেছিলেন এবং সংবাদপত্রে যা বেরিয়েছিল সেই কথাগুলি বলছি - বনগাঁয় কেশবলাল বিদ্যাপীঠে ২৩ তারিখে শান্তিপূর্ণভাবে এক্সটারনালদের পরীক্ষা চলছিল এবং সেখানে ইনভিজিলেটার থাকা সত্বেও পুলিশ ওই পরীক্ষা হলের মধ্যে ঢোকে, সেখানে ৩৩ জন ছাত্র পরীক্ষা দিচ্ছিল এবং তাদের মধ্যে কয়েকজন ক্রিমিন্যাল কেসে জড়িয়ে পুলিস কাস্টোডিতে রাখা হয়েছে। ৩০-৪০ জন ছেলে এ্যাসেম্বলীর ফ্লোরে এসে জানিয়ে গেছে পরীক্ষা হলে পুলিশ ঢুকে নির্মমভাবে লাঠি চালায় এবং দুরাউন্ড গুলি চালায় তাতে একজন আহত হয়, তাদের হাতে ব্যান্ডেজ বাঁধা আছে এবং তার কাছে ইনজিওর রিপোর্ট আছে। ভূপেনবাবু যে কথাগুলি বললেন তা সম্পূর্ণ অসত্য কারণ সেখানে খুব শান্তিপূর্ণ পরীক্ষা হচ্ছিল এবং কিছু ছেলে নকল করার জন্য তাদের এক্সপেল করা হয়েছিল। একথাটি সত্য কিন্তু সেটা নিয়ে পুলিশ গুলি চালিয়েছে, গ্রেপ্তার করেছে এইকথাগুলি যে বলেছেন এগুলি একেবারে অসত্য, হাউসকে মিসগাইড করার জন্য বলেছেন। কেশবলাল বিদ্যাপীঠের হেড মাস্টার শ্রী বলাই দাস ঘোষ এবং ওই ইস্কুলের শিক্ষক, শিক্ষাকর্মী এরা এর তীব্র প্রতিবাদ করেন এবং ভূপেনবাবুর কথাগুলির সম্পূর্ণ অসত্য একথা তারা বলেন। বনগাঁও আমার নির্বাচনী কেন্দ্র বা নির্বাচনী কেন্দ্রের কাছাকাছি, সেইজন্য আমি সেখানে গিয়ে দেখেছি যে কথাগুলি মাননীয় সদস্য বিধানসভায় বললেন সেগুলি হাউসকে মিসগাইড করতে বলেছেন সুতরাং তাঁর বক্তব্য খবরের কাগজে বেরানোর ফলে সব ছাত্র ছাত্রীরা নকল করার প্রবণতায় উৎসাহিত। এই খবর আনন্দবাজার বর্তমান, যুগান্তর, আজকাল পত্রিকাতে বেরিয়েছে।

**মিঃ স্পীকার :** হাউসের বাইরে কে কি বলেছেন সেটা র‍্যালিভেন্ট নয়।

**শ্রী ননী কর :** ... তিনি হাউসের ভিতরে বলেছেন এবং তাঁর স্টেটমেন্ট শুনে এবং তাঁর নির্দেশে কিছু ছেলে মিছিল করেছে এবং শ্লোগান দিয়েছে নকল করতে দিতে হবে। সুতরাং বিধানসভার একজন মাননীয় সদস্য এইভাবে পাবলিসিটি করে বেড়াচ্ছেন।

**মিঃ স্পীকার :** আপনি আপনার প্রিভিলেজের সঙ্গে হাউসে যে বিবৃতি দিয়েছেন সেই বিবৃতির একটা কপি দিয়েছেন কি?

**শ্রী ননী কর :** সেই কপি আমি দিয়ে দেব।

**মিঃ স্পীকার :** আগে সেই কপি সংগ্রহ করে দিন। তারপর নোটিশ দেবেন।

**শ্রী ননী কর :** আমি আপনার কাছে যে দরখাস্ত করেছি সেটাই আমি দিয়ে দিচ্ছি।

**মিঃ স্পীকার :** নিয়ম হচ্ছে প্রিভিলেজ মুভ করতে হলে হাউসে যে ষ্টেটমেন্ট করতে হয় সেটা ফাইল করতে হয়, নাহলে প্রিভিলেজ রিজেক্ট হয়ে যাবে। হাইপথেটিকালি কোন কিছু করবেন না।

## Government Business
## Financial

Budget of the Government of West Bengal for 1985-86
Voting of Demand for Grants

## Demand No.52

Major Heads : 305 - Agriculture, 505- Capital Outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705 - Loans for Agriculture (Excluding Public Undertakings)

**Shri Kamal Kanti Guha :** On the recommendations of the Governer Sir, I beg to move that sum of Rs.77,79,98,000 be granted for expenditure under Demand No.52, Major Heads : "305 - Agriculture, 505 - Capital Outlay on Agriculture (Excluding Public Undertakins) and 705 - Loans for Agriculture (Excluding Public Undertaking)"

(This is inclusive of total sum Rs.12,96,68,000 already voted on account in March, 1985)

The Speech of the Minister is taken as read

কৃষি সম্পর্কিত যেসকল প্রকল্প ও কার্যক্রম রাজ্য সরকারের অন্যান্য বিভাগ কর্তৃক রূপায়িত হয়ে থাকে, সেই বাবদ ১১,৮৮,১৮,০০০ টাকা ও (এগার কোটী অষ্টাশি লক্ষ আঠাশ হাজার টাকা) প্রস্তাবিত উপরিউক্ত সর্বমোট ব্যয় বরাদ্দের অন্তর্ভূক্ত।

**২। ষষ্ঠ যোজনাকালে পশ্চিমবঙ্গে কৃষির অগ্রগতি**

প্রায় ৮ বছর বামফ্রন্ট সরকারের কৃষক ও কৃষি উন্নয়নের যে নীতি ও কর্মধারা অনুসরণ করে

ষষ্ঠ যোজনার শেষ বছরে আমরা উপনীত হয়েছি নানা প্রতিবন্ধকতা সত্ত্বেও এই সময়ের মধ্যে কৃষি-উৎপাদন বৃদ্ধিতে আমাদের অনুসৃত কর্মপদ্ধতি কৃষিক্ষেত্রে নানা বিষয়ে উল্লেখযোগ্য অগ্রগতির সহায়ক হয়েছে, এ-বিষয়ে সন্দেহের কোন অবকাশ নেই। প্রধানত উৎপাদন বৃদ্ধির প্রতি আমাদের লক্ষ্য নিবদ্ধ থাকলেও সামাজিক ও অর্থনৈতিক বিচারে দুর্বলতর কৃষককুলের যথাসম্ভব কল্যাণসাধনে আমরা সদাসর্বদা সচেষ্ট থেকেছি। ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং বর্গাদারদের বিভিন্ন ফসলের বহুসংখ্যক মিনিকিট বিনামূল্যে বিতরণ করে কৃষক সম্প্রদায়ের এই বৃহদংশকে আমরা উৎপাদনমুখী করে তুলতে সাহায্য করেছি; বাজারদরের নিম্নগতির ফলে অসহায় প্রাথমিক উৎপাদকের স্বার্থরক্ষায় পরিপোষক মূল্যে তৈলবীজ এবং আলু আমাদের আর্থিক অবস্থার সঙ্গতি রেখে সংগ্রহ করেছি; এই রাজ্যে প্রথম শস্যবীমার প্রচলন করেছি এবং কৃষকদের বার্ধক্যভাতার প্রবর্তন করতে সক্ষম হয়েছি। আত্মসন্তোষের মানসিকতাকে আমি প্রশ্রয় দিই না; কিন্তু যাঁরা বামফ্রন্ট সরকারের কৃষিনীতি ও উন্নয়নমূলক কর্মসূচী রূপায়নের গতি-প্রকৃতি যথেষ্ট অনুধাবন না করেই বিরূপ সমালোচনা করে থাকেন, তাঁদের অবগতির জন্য যতটুকু সাফল্যলাভ আমরা করতে পেরেছি সে সম্পর্কে কিছু তথ্য আমি উপস্থাপিত করছি।

এ রাজ্যে ৮০লক্ষ টন খাদ্যশস্য উৎপাদনের সীমারেখা অতিক্রম করবার সুযোগ পঞ্চম যোজনাকালে হয়েছিল মাত্র দুটি বছরে। ষষ্ঠ যোজনাকালের মোট ৫ বছরের মধ্যে অভূতপূর্ব এবং ব্যাপক খরার বছর থাকা সত্ত্বেও খাদ্যশস্যের মোট উৎপাদনের ঐ স্তরে পৌঁছানো সম্ভব হয়েছে ৩টি বছরে। ১৯৮৩-৮৪ সালে মোট ৯০লক্ষ টন খাদ্যশস্য উৎপাদনের নির্ধারিত লক্ষ্যমাত্রার পরিপ্রেক্ষিতে প্রকৃত উৎপাদন হয়েছে ৯১লক্ষ ৭০ হাজার টন, যা এ রাজ্যের কৃষি উৎপাদনের ইতিহাসে সর্বকালীন রেকর্ড। ১৯৮৪-৮৫ সালেও অনুরূপ উৎপাদন আশা করা হচ্ছে।

ষষ্ঠ যোজনাকালের ১৯৮২-৮৩ সালের অভূতপূর্ব ও ব্যাপক খরার বছর বাদে বিগত ৫ বছরের গড় উৎপাদনের তুলনায়, ঐ যোজনার ১৯৮৩-৮৪ সালে,

| | | |
|---|---|---|
| মোট খাদ্যশস্যের উৎপাদন বেড়েছে | ...... | ১৮ শতাংশ |
| আলুর মোট উৎপাদন বেড়েছে | ...... | ৫০ শতাংশ |
| তৈলবীজের মোট উৎপাদন বেড়েছে | ...... | ৬২ শতাংশ |
| রাসায়নিক সার ব্যবহারের পরিমাণ বেড়েছে | ... | ২৪ শতাংশ |

এবং অধিকফলনশীল ফসলের চাষ বেড়েছে ৫ লক্ষ হেক্টর জমিতে।

**ধানের** গড় ফলনে পাঞ্জাব বা তামিলনাড়ুর সর্বাপেক্ষা ভাল মরসুমের তুলনায় পশ্চিমবঙ্গের বোরো খন্দের বর্তমান গড় ফলন (চালের হিসাবে হেক্টর প্রতি প্রায় ৩ টন) কিছু খারাপ নয়। খরিফ মরসুমে সমস্যাপীড়িত এলাকায় খরায়, বন্যায় বা অন্যান্য প্রাকৃতিক বিপর্যয়ের ফলে এবং মেঘলা আবহাওয়া ধানের গড় ফলন খরিফ মরসুমের বোরো ধানের তুলনায় অনেক কম, প্রায় অর্ধেক। এ সব সত্ত্বেও, সব মরসুমের উৎপাদনের হিসাবে জাতীয় স্তরে ধানের হেক্টর প্রতি গড় ফলনের যে হার, সেই তুলনায় বর্তমানে পশ্চিমবঙ্গের গড় ফলনের হার প্রায় ১০ শতাংশ বেশি।

**গমের** হেক্টর প্রতি ফলন ১৯৮৩-৮৪ সালে হয়েছিল ২৬ কুইন্টাল। পশ্চিমবঙ্গে গমের ফলনের এই হার ভারতের প্রধান গম উৎপাদক রাজ্যগুলির সমতুল্য।

ষষ্ঠ যোজনাকালে **আলুর** হেক্টর প্রতি ফলন এবং মোট উৎপাদন এ রাজ্যে সর্বকালীন রেকর্ড করেছে। বর্তমানে পশ্চিমবঙ্গে আলুর গড় ফলনের হার ভারতের যে কোনও প্রধান আলু-উৎপাদক

রাজ্যগুলির সমকক্ষতাই শুধু নয়, বিশেষ এলাকার গড় ফলনের হার শ্রেষ্ঠত্বের দাবীও রাখতে সক্ষম।

পাটের ক্ষেত্রে গড় ফলনের হার এবং মোট উৎপাদন ষষ্ঠ যোজনাকালে উল্লেখযোগ্যভাবে বেড়েছে।

রাসায়নিক সার ব্যবহারে প্রতি বছরে গড় বৃদ্ধির পরিমাণ বিশেষ অপেক্ষা রাখে। উদ্ভিদখাদ্যের হিসাবে নাইট্রোজেন, ফসফেট ও পটাশ মিলিয়ে রাসায়নিক সারের মোট ব্যবহার ১৯৭৭-৭৮ সালে হয়েছিল ১লক্ষ ৭২ হাজার টন; ৬ বছরের মধ্যে ঐ পরিমাণ দ্বিগুনেরও বেশি হয়ে ১৯৮৩-৮৪ সালে হয়েছে মোট ৩লক্ষ ৬৯ হাজার টন। এটা পশ্চিমবঙ্গের শুধু সর্বকালীন রেকর্ডই নয়, কৃষি উৎপাদন বৃদ্ধির বিচারের প্রত্যক্ষ মাপকাঠি। ১৯৮৪-৮৫ সালেও রাসায়নিক সার ব্যবহারে অগ্রগতির এই প্রবণতা বজায় আছে। ১৯৮৩-৮৪ সালের খরিফ মরসুমের তুলনায় ১৯৮৪-৮৫ সালের ঐ মরসুমে রাসায়নিক সার ব্যবহৃত হয়েছে ১৮ শতাংশেরও বেশি। পশ্চিমবঙ্গে নাইট্রোজেন-ফসফেট-পটাশ সারের সুষম ব্যবহারের বর্তমান অনুপাত ৪.৫ ঃ ১.৫ ঃ ১ ভারতের যে-কোন রাজ্যের তুলনায় অপেক্ষাকৃত ভাল এবং বিজ্ঞানসম্মত।

পশ্চিমবাংলায় শস্য উৎপাদনের ('ক্রপিং ইনটেনসিটি') গড় নিবিড়তা ১৯৪৭-৪৮ সালে ছিল ১১২ শতাংশ; ১৯৬৬-৬৭ সালে অধিকফলনশীন শস্যের জাতগুলি প্রচলনের প্রক্কালে ১২০ শতাংশ। বর্তমানে এই গড় নিবিড়তা ১৪৪ শতাংশ; সপ্তম যোজনার শেষে লক্ষ্যমাত্রা ১৫৫ শতাংশ। বহুফসলী চাষ পদ্ধতির প্রবর্তন ও সম্প্রসারণ করায় বর্তমানে কৃষি উৎপাদনে কৃষি উৎপাদনে সারা বছরে বিভিন্ন ফসলের আওতায় কৃষি জমির (নীট প্রায় ৫৫লক্ষ হেক্টর) "গ্রস" পরিমাণ প্রায় ৭৯লক্ষ হেক্টর।

পশ্চিমবঙ্গের বর্তমান জনসংখ্যার মোট চাহিদার তুলনায় ধান ও গমের মোট উৎপাদনে কিছুটা ঘাটতি আছে। ডালশস্য ও তৈলবীজ উৎপাদনে ঘাটতির পরিমাণ কিছুটা বেশি। কিন্তু অর্থকরী ফসল পাট, আলু এবং কয়েকপ্রকার সবজি উৎপাদনে পশ্চিমবঙ্গ বর্তমানে উদ্বৃত্ত; পশ্চিমবঙ্গ থেকে রপ্তানির হয়। উদ্বৃত্ত ফসল রপ্তানির এই পরিস্থিতি আগে ছিল না।

বর্তমানে উৎপাদন বৃদ্ধির অনুকূল যে কৃষি প্রযুক্তি আমাদের হাতে আছে, তার যথাযথ প্রয়োগের জন্য কৃষি-পরিসেবার সম্প্রসারণ করে উপযুক্ত পরিকাঠামো গঠনের বিশেষ প্রয়োজন। এজন্য আবশ্যক উৎপাদন সহায়ক ভূমিসংস্কার, সেচের প্রসার, উন্নত মানের বীজ, সার, কীটনাশক এবং অন্যান্য উপকরণগুলির অবিরত সরবরাহ ব্যবস্থা, চাহিদানুযায়ী এবং সময়মত কৃষিঋনের সরবরাহ এবং কৃষিজ পণ্যের সুষ্ঠু বিপণন ব্যবস্থা। পরিকাঠামোর এই ব্যবস্থাগুলি সুনিশ্চিত করতে পারলে বর্তমানলভ্য প্রযুক্তির প্রয়োগে এবং কৃষক সম্প্রদায়ের সর্বাত্মক সহযোগিতায় কৃষি উৎপাদনের বর্তমান ঘাটতিটুকু সম্পূর্ণভাবে পূরণ করা সম্ভব।

**৩। উৎপাদনের নির্দিষ্ট স্তর বজায় রাখার সমস্যা**

১৯৮৩-৮৪ সালের রেকর্ড খাদ্যশস্য উৎপাদন প্রায় ৯২ লক্ষ টন সব বছরই পাওয়া যায় না। উৎপাদনের একটা নির্দিষ্ট স্তর বজায় রাখতে হলে উপযুক্ত সেচ ব্যবস্থা অপরিহার্য। এ রাজ্যের কৃষি উৎপাদন এখনও বহুলাংশে বৃষ্টি-নির্ভর। খরা বা বন্যা, ঝড়-ঝঞ্ঝা, শিলাবৃষ্টি, রোগ-পোকার প্রাদুর্ভাব ও মহামারী ইত্যাদি নানা কারণে প্রতি বছরই ফসলের কিছু ক্ষয়ক্ষতি হয়ে থাকে। রাজ্যের মোট প্রায় ৫৫ লক্ষ হেক্টর নীট ফসলী জমির মধ্যে প্রায় ৩২ লক্ষ টন হেক্টর জমিতে উৎপাদনগত নানা ধরনের সমস্যা আছে। রাজ্যের বিভিন্ন অঞ্চলে ছড়িয়ে থাকা সমস্যাপীড়িত এই এলাকাগুলির একটা চিত্র দিলাম।

(ক) খরা-প্রবণ অঞ্চল (লাল ও কাঁকুরে মাটি প্রধান এলাকা): ১২ লক্ষ ৫০ হাজার হেক্টর,

(খ) বন্যা-প্রবণ অঞ্চল (বিভিন্ন জেলায় অনিশ্চিত খরিফ ফসলের এলাকা): ৫ লক্ষ হেক্টর,

(গ) সমুদ্র উপকূলবর্তী লবণাক্ত মাটির অঞ্চল (সেচ ও নিকাশীর অভাব): ৮ লক্ষ হেক্টর,

(ঘ) উত্তরবঙ্গের তরাই অঞ্চল (অম্ল মাটি এবং অতিবৃষ্টির সমস্যাপীড়িত): ৬ লক্ষ হেক্টর,

(ঙ) দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চল (ভূমিক্ষয় ও সেচের সমস্যাবহুল): ৯০ হাজার হেক্টর।

এ-সব সমস্যাপীড়িত অঞ্চলে ফসলের গড় ফলনের হার এবং মোট উৎপাদন সব বছরে একরকম হয় না। এ-সব এলাকা সাধারণভাবে কৃষিতে অনগ্রসর; ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক, বর্গাদার ও ক্ষেতমজুর অধ্যুষিত। এ-সব অঞ্চলের সমস্যাদির মোকাবিলায় উপযুক্তির উদ্ভাবন ও প্রয়োগ, অনুদানসহ কৃষি উপকরণাদি এবং পরিমাণমত কৃষিঋণ সরবরাহ, কৃষি বিপণনের উপযুক্ত ব্যবস্থা ইত্যাদি আমাদের সামগ্রিক কৃষি উন্নয়ন নীতির একটা প্রধান অঙ্গ। ১৯৮২-৮৩ সালের অভূতপূর্ব ও ব্যাপক খরার মোকাবিলা আমাদের কাছে মূল্যবান শিক্ষা। তাই সপ্তম যোজনায় কৃষি উন্নয়নে এলাকা উন্নয়ন প্রকল্পগুলির উপর অধিকতর গুরুত্ব আরোপিত হয়েছে।

৪। **পশ্চিমবঙ্গের কৃষি উন্নয়নে ভূমি ব্যবস্থার প্রভাব**

পশ্চিমবঙ্গের কৃষক পরিবারগুলির ৮৭ শতাংশই ক্ষুদ্র ও প্রান্তিক শ্রেণীর, এদের হাতে মোট কৃষিজমির ৫৬ শতাংশ। এদের মধ্যে ৬২ শতাংশেরই বেশি প্রান্তিক কৃষক, যাদের পরিবারপিছু জমির আয়তন এক হেক্টর অথবা তারও কম। প্রান্তিক কৃষকদের হাতে মোট কৃষিজমির ২৭ শতাংশ। নথিভুক্ত বর্গাদারের সংখ্যা প্রায় ১২ লক্ষ ৩৩ হাজার। জমি ক্ষুদ্র থেকে ক্ষুদ্রতর হতে হতে বর্তমানে এমন পর্যায়ে পৌঁছেছে যে পরিবারপিছু জমির গড় পরিমাণ এক হেক্টর অথবা তারও কম। ক্ষেত্রবিশেষে এই স্বল্প পরিমাণ জমিও ১০ অথবা ততোধিক ভাগে বিভক্ত এবং ইতস্তত বিক্ষিপ্ত।

প্রকৃত ভূমিসংস্কার সময়সাপেক্ষ, অথচ উৎপাদনের কাজে বর্গাদার ও পাট্টাদারদের সামিল করার প্রয়োজনও অনস্বীকার্য। এদের উৎপাদনের মূলধনের অভাব, তাই অনেক ক্ষেত্রেই কৃষি উৎপাদন লাভজনক হয়। এই সমস্যার আশু মোকাবিলার জন্য আপাতত আমরা একটা বিশেষ নীতি ও পদ্ধতি পরিগ্রহণের কথা ভেবেছি। অল্প খরচ অথবা বিনা খরচের উপাদানগুলির সদ্ব্যবহারের দিকে বিশেষ দৃষ্টি দিলে উৎপাদন প্রযুক্তির মাধ্যমেই এই পরিস্থিতিতেও লাভজনক কৃষি উৎপাদন সম্ভব। এই পদ্ধতিগুলোর মধ্যে উল্লেখ করা যায়—উন্নতমানের বীজ শোধন করে ব্যবহার করা, জমিতে গাছের উপযুক্ত সংখ্যা বজায় রাখা, জৈবসার ও জীবাণুসারের বেশি মাত্রায় ব্যবহার, উৎপাদন বৃদ্ধির সহায়ক নিম্নতম হারে রাসায়নিক সারের ব্যবহার, সময়মত বীজবোনা/চারা-লাগানো, প্রয়োজনভিত্তিক ফসল রক্ষা ব্যবস্থা এবং সময়মত ফসল কাটা, ঝাড়াই-মাড়াই করে গোলাজাত করা ইত্যাদি। প্রযুক্তির এই সহজ ও অনুকরণ যোগ্য দিকগুলির সার্থক ব্যবহার করতে পারলে এই পর্যায়ের বর্তমান উৎপাদন স্তর অন্তত ২৫ শতাংশ বৃদ্ধি করা সম্ভব। সপ্তম যোজনায় কৃষি উন্নয়ন পরিকল্পনা রূপায়ণে এদিকে বিশেষ দৃষ্টি দেওয়া হবে।

৫। **সপ্তম যোজনায় কৃষি উন্নয়ন**

আমাদের খাদ্যশস্যের বর্তমান গড় উৎপাদনের স্তর প্রায় ৮০লক্ষ টন। সপ্তম যোজনায় শেষ বছরে (১৯৮৯-৯০) এ-রাজ্যের খাদ্যশস্যের প্রয়োজন হবে ১ কোটি ১০লক্ষ টন, অর্থাৎ বর্তমান গড় উৎপাদনের তুলনায় প্রায় ৩৮ শতাংশ বেশি। প্রযুক্তিগত দিক থেকে ৫ বছরের মধ্যে উৎপাদনের ঐ স্তরে পৌঁছানো অসম্ভব নয়, কিন্তু রাজ্যের সীমিত আর্থিক সামর্থ্যের সঙ্গে সঙ্গতি রেখে এবং সেচ

অন্যান্য পরিকাঠামো খাতে সম্ভাব্য বিনিয়োগ ও সম্পদ ব্যবহারের সুযোগ বিচার বিশ্লেষণ করে ৭ম যোজনার শেষ বছরে খাদ্যশস্য উৎপাদনের যুক্তিগ্রাহ্য লক্ষ্যসীমা ধরা হয়েছে ১ কোটি টন। এই লক্ষ্যসীমায় পৌঁছুতে হলেও খাদ্যশস্যের বর্তমান গড় উৎপাদনের স্তরকে আগামী ৫ বছরের মধ্যে ২৫ শতাংশ বাড়াতে হবে। পাঁচ বছরের মধ্যে অতিরিক্ত এই ২০ লক্ষ টন খাদ্যশস্যের উৎপাদনের জন্য প্রয়োজন উন্নতমানের বীজ সরবরাহ অন্তত ৫ গুণ, অন্তত অতিরিক্ত ৮ লক্ষ হেক্টর জমিতে সেচের সুযোগ প্রসার, রাসায়নিক সার ব্যবহার বৃদ্ধির পরিমাণ ২ লক্ষ টন এবং কৃষিসেবার অন্যান্য প্রধান উপকরণ ও ব্যবস্থাদির যথাযথ সম্প্রসারণ। প্রযুক্তিগত দিক থেকে এই উৎপাদন বৃদ্ধির হার সম্ভব।

উৎপাদন বৃদ্ধির এই লক্ষ্যসীমায় পৌঁছুলে ১৯৮৫-৯০ সাল পর্যন্ত মোট ৫ বছরে খাদ্যশস্যের অতিরিক্ত মোট উৎপাদন পাওয়া যাবে প্রায় ৬০ লক্ষ টন, যার আর্থিক মূল্য ১,৮০০ কোটি টাকা। এই পাঁচ বছরের মধ্যে পাট, আলু ও তৈলবীজের প্রভৃতি অন্যান্য অর্থকরী ফসলের অতিরিক্ত উৎপাদনের আর্থিক মূল্য হবে কমপক্ষে আরও ৯০০ কোটি টাকা অর্থাৎ অতিরিক্ত মোট কৃষি উৎপাদন বাবদ ২,৭০০ কোটি টাকা। বিনিয়োগের এই স্তর এবং অতিরিক্ত উৎপাদনের প্রচেষ্টায় অতিরিক্ত যে কর্মসংস্থান হবে তার আর্থিক মূল্য ৯০০ কোটি টাকা। এই মজুরীর সিংহভাগ যাবে প্রান্তিক কৃষক বর্গাদার এবং ক্ষেতমজুরদের কল্যাণে।

উৎপাদন বৃদ্ধির এই হার বজায় রাখতে অনুকূল যে পরিস্থিতি ও পরিবেশের প্রয়োজন হবে তার একটা চিত্র তুলে ধরছি।

(ক) **বিনিয়োগের পরিমাণ ঃ** কৃষির উপযোগী গবেষণা, সম্প্রসারণ, বীজ, সার, কীটনাশক ইত্যাদির সরবরাহ, ভূমি ও জল সংরক্ষণ এবং সদ্ব্যবহার, কৃষিজ পণ্যের সুষ্ঠ বিপণন ইত্যাদি সেবামূলক ব্যবস্থাগুলিকে যথাযথ শক্তিশালী ও কার্যকর প্রয়োগের জন্য আর্থিক বিনিয়োগের অনুমিত পরিমাণ ৩০০ কোটি টাকা। এ-ছাড়া গ্রামীণ কর্মসংস্থান প্রকল্পগুলির মাধ্যমে অতিরিক্ত ৩৭ কোটি টাকার অর্থাৎ সাকুল্যে ৩৩৭ কোটির টাকার বিনিয়োগের সুনিশ্চিত হওয়া দরকার।

(খ) ৭ম যোজনার পাঁচ বছরে ৬লক্ষ হেক্টর জমিতে ক্ষুদ্রসেচসহ মোট ৮ লক্ষ হেক্টর অতিরিক্ত জমিতে সেচের সুযোগ বাড়াতে হবে।

(গ) সমবায় সংগঠনগুলির মাধ্যমে কৃষির উপকরণগুলির বর্তমান সরবরাহ পরিমাণের আর্থিক মূল্য ২০ শতাংশ থেকে ১৯৮৯-৯০ সাল নাগাদ ৫০ শতাংশে উন্নীত করতে হবে। এই হিসাবে ৭ম যোজনাকালে প্রতি বছর গড়ে ৪০০ কোটি টাকার উৎপাদন ঋণ এবং স্থায়ী সম্পদ সৃষ্টির জন্য ১০০ কোটি টাকার মধ্যম ও দীর্ঘমেয়াদী ঋণের সংস্থান করতে হবে। আপাতদৃষ্টিতে এই বিনিয়োগের পরিমাণ অনেক বেশি মনে হতে পারে, কিন্তু উৎপাদনমুখী অন্যান্য খাতে মূলধন বিনিয়োগ, কর্মস্থানের সুযোগ প্রসার এবং সামাজিক ন্যায়ের পরিপ্রেক্ষিতে কৃষিখাতে এই বিনিয়োগ যুক্তিগ্রাহ্য এবং প্রকৃতপক্ষে মিতব্যয়ী।

**৬। ১৯৮৫-৮৬ সালে উৎপাদনের লক্ষ্যমাত্রা**

৭ম যোজনার প্রথম বছর ১৯৮৫-৮৬ সালে বিভিন্ন প্রধান ফসলের উৎপাদনের যে লক্ষ্যমাত্রা নির্ধারিত হয়েছে তা নীচের তালিকায় দেওয়া হোল।

| ফসলের নাম | জমির পরিমাণ (লক্ষ হেক্টর) | উৎপাদন (লক্ষ টন) |
|---|---|---|
| ১। **ধান** (ক) আউশ | ৭.০০ | ৭.০০ |
| (চালের হিসাবে(খ) আমন | ৪১.০০ | ৬৩.০০ |
| উৎপাদন)(গ) বোরো | ৪.০০ | ১১.০০ |
| মোট (চালের হিসাবে) আউস+আমন+বোরো = | ৫২.০০ | ৮১.০০ |
| ২। **অন্যান্য তন্ডুলজাতীয় ফসল** | ১.৫০ | ১.৪০ |
| ৩। **গম** | ৪.০০ | ৮.৬০ |
| ৪। **ডালশস্য** | ৫.৫০ | ৩.৩০ |
| মোট খাদ্যশস্য | ৬৩.০০ | ৯৪.০০ |
| ৫। **তৈলবীজ** | ৪.১০ | ২.৩০ |
| ৬। **আলু** | ১.৫০ | ৩০.০০ |
| ৭। **সবজি** | ৪.০০ | ৪০.০০ |
| ৮। **আখ** | ০.১০ | ১৬.০০ |
| ৯। **পাট** (লক্ষ বেলের হিসাবে, এক বেল=১৮০ কেজি) | ৫.০০ | ৪৫.০০ |

সপ্তম যোজনাকালে কৃষি উন্নয়ন কার্যক্রম রূপায়ণে আমরা যে প্রধান নীতি অনুসরণ করে চলবো, সেগুলো হোল ঃ

(ক) ভূমিসংস্কার কর্মসূচীর আরব্ধ কাজ চালিয়ে যাওয়া এবং প্রকৃত কৃষক, বর্গাদার ও পাট্টাদারদের উৎপাদন বৃদ্ধিতে অধিকতর উৎসাহিত করা,

(খ) গ্রামাঞ্চলে অর্থনৈতিক বিচারে দুর্বলতর শ্রেণীর অর্থাৎ বর্গাদার, পাট্টাদার ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক এবং ক্ষেতমজুরদের সামাজিক ন্যায় ও অর্থনৈতিক অধিকার রক্ষার কার্যকরী ব্যবস্থা গ্রহণ,

(গ) স্থানীয় সম্পদের পরিকল্পিত সদ্ব্যবহার এবং শ্রম-নিবিড় প্রকল্প রূপায়ণে অগ্রাধিকার দিয়ে কর্মস্থানের সুযোগ সম্ভব মত প্রসারিত করা,

(ঘ) কৃষির প্রয়োজনীয় উপকরণগুলি সময়মত এবং উপযুক্ত পরিমাণে ও ন্যায্যমূল্যে সরবরাহের ব্যবস্থা, অভাবজনিত বিক্রী রোধ, সহায়কমূল্য প্রবর্তন, কৃষিপণ্যের সংরক্ষণ, পরিবহণ এবং সুষ্ঠু বিপণনের ব্যবস্থা ও ফসলের শস্যবীমা প্রকল্পের সম্প্রসারণ,

(ঙ) জমির উৎপাদনশীলতা এবং মোট উৎপাদন বাড়াবার সুসংহত প্রযুক্তি প্রয়োগ, সাংগঠনিক

ও প্রশাসনিক সুষ্ঠ ব্যবস্থা গ্রহণ।

আগামী ৫ বছরের প্রধান ফসলগুলির উৎপাদন বৃদ্ধির যে লক্ষ্যসীমা ধরে আমরা পরিকল্পনা রূপায়নে সচেষ্ট হবো —

| চাল | ডালশস্য | গম | তৈলবীজ | আখ |
|---|---|---|---|---|
| ৪.৫ শতাংশ | ১৪.৫ শতাংশ | ১১.৬ শতাংশ | ২৩.০০ শতাংশ | ১০.০০ শতাংশ |

(চ) জমির বিজ্ঞানসম্মত ব্যবহার এবং শস্যরক্ষায় ব্যবহৃত ওষুধগুলির প্রয়োগ নিয়ন্ত্রণসীমার মধ্যে রেখে পরিবেশের সুস্থতা ও সমতা বজায় রাখার প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ।

**৭। যে কৃষি উন্নয়ন প্রকল্পগুলিকে অগ্রাধিকার দেওয়া হবে**

(১) আঞ্চলিক মাটি-জলবায়ুভিত্তিক উপযোগী গবেষণা ও প্রযুক্তির উদ্ভাবন এবং ব্যবহারিক প্রয়োগের প্রকল্পকে জোরদার করা,

(২) কৃষি সম্প্রসারণের প্রশিক্ষণ ও প্রদর্শন কর্মসূচীকে শক্তিশালী করা,

(৩) পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগমের উন্নতমানের বীজ উৎপাদন ও সরবরাহ ব্যবস্থাকে অধিকতর শক্তিশালী করা,

(৪) জৈবসারের ও জীব-সারের উৎপাদন ও ব্যবহার বাড়ানো এবং অল্পখরচে জমির উৎপাদিকা শক্তি বৃদ্ধির জন্য সবুজসার (ধৈঞ্চা ইত্যাদি) ও নীল-সবুজ শৈবাল সার জনপ্রিয়করণের কার্যকর ব্যবস্থা গ্রহণ,

(৫) রাসায়নিক সার ব্যবহারের বার্ষিক গড়বৃদ্ধির হার ১৫ থেকে ২০ শতাংশ মধ্যে রাখার জন্য যথোপযুক্ত সরবরাহ অব্যাহত রাখা ও সদ্ব্যবহার,

(৬) মাটি, বীজ, সার ও কীটনাশক দ্রব্যাদির নমুনা পরীক্ষা ও সুপারিশ করার ব্যবস্থাগুলিকে অধিকতর উন্নত ও সম্প্রসারিত করা,

(৭) স্থানীয় সম্পদ যথাসম্ভব উৎপাদনে লাগাবার জন্য আঞ্চলিক পরিকল্পনা প্রণয়ন,

(৮) ষষ্ঠ যোজনা রূপায়ণেরও পরও এ-রাজ্যের কৃষি জমির প্রায় ৬৫ শতাংশের চাষ এখনও বৃষ্টিনির্ভর। মোট উৎপাদন বৃদ্ধি এবং এসব এলাকার কৃষকদের অর্থনৈতিক উন্নয়নের জন্য এবং রাজ্যের সমস্যাপীড়িত অঞ্চলগুলির স্থায়ী উন্নয়নের জন্য বিশেষ এলাকা উন্নয়ন প্রকল্প রচনা এবং ছোটো ছোট সেচ-প্রকল্প ও আনুসঙ্গিক উৎপাদনভিত্তিক প্রকল্পের মাধ্যমে ও অনুদানসহ অন্যান্য প্রকল্প রূপায়ণের দ্বারা প্রান্তিক কৃষক, বর্গাদার ও পাট্টাদার প্রভৃতি দুবর্লতর শ্রেণীর কৃষককে সাহায্য দেওয়া ও উৎসাহিত করা,

(৯) ভূমি ও জল সংরক্ষণ প্রকল্প রূপায়ণের সঙ্গে অববাহিকা উন্নয়ন (ওয়াটার শেড্ ম্যানেজমেন্ট) অধিকতর উৎপাদন প্রযুক্তির সংযোজন,

(১০) সমস্যাপীড়িত এলাকায় মাটির উৎপাদিকা শক্তি বৃদ্ধির জন্য ভূমিসংরক্ষণ কার্যক্রম রূপায়ণের সঙ্গে অম্ল ও ক্ষার মাটিতে শোধক দ্রব্যাদির অধিকতর ব্যবহার,

(১১) খরিফ সেচে মিতব্যয়িতা, রবিতে সেচ এলাকায় শস্যপ্রকল্প রচনা ও রূপায়ন ইত্যাদির

জন্য বৃহৎ সেচপ্রকল্প এবং ক্ষুদ্রসেচ কর্তৃপক্ষ, বাস্তুকার এবং কৃষি সম্প্রসারণ/উন্নয়ন আধিকারিকদের মধ্যে নিবিড় সম্পর্ক স্থাপন ও সমন্বয় সাধন,

(১২) পুরুলিয়া, বাঁকুড়া, ঝাড়গ্রাম, সুন্দরবন এবং উত্তরবঙ্গের অনগ্রসর এলাকার ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক, বর্গাদার ও পাট্টাদারদের বীজ ও সার-এর মিনিকট বিনামূল্যে বিতরণ,

(১৩) সমবায় ঋণ, উপকরণ সংগ্রহ এবং কৃষিজ পণ্যের সুষ্ঠু বিপণন ব্যবস্থার উন্নতিকল্পে সমবায় বিভাগ ও সংগঠনগুলির সঙ্গে নিবিড় সম্পর্কস্থাপন এবং সমন্বয় সাধন,

(১৪) ধান কেটে নেবার পর মাটির রসে দ্বিতীয় ফসলচাষ বাড়াবার জন্য খরা সহনশীল স্বল্পমেয়াদী অধিক ফলনশীল ধানের প্রসার দ্বারা এবং বর্ষার চাষ সম্ভবমত এগিয়ে নিয়ে আধুনিক প্রযুক্তি প্রয়োগ, বহুফসলী প্রথার অনুসরণ এবং পরিগ্রহণে উৎসাহিত করা,

(১৫) ডালশস্য ও তৈলবীজের চাষ, ফলন ও মোট উৎপাদন বাড়াবার জন্য আধুনিক প্রযুক্তি প্রয়োগে কয়েকটি বিশেষ প্রকল্প রূপায়ণ,

(১৬) আঞ্চলিক অর্থনীতির উন্নয়ন, অনুন্নত এলাকায় ফল ও সবজি চাষের প্রসারে বৃহদাকার উন্নয়ন প্রকল্প রূপায়ণ। কাজুবাদাম ও আদা, হলুদ, লঙ্কা ইত্যাদি রপ্তানিযোগ্য অর্থকরী ফসলের এলাকা ও উৎপাদন বৃদ্ধির কার্যকর ব্যবস্থা,

(১৭) ফসলে রোগ-পোকার আক্রমণজনিত ক্ষয়-ক্ষতির যথাসম্ভব রোধের উদ্দেশে সময় ও প্রয়োজনমত কার্যকর ও পরিবেশ দূষণের সম্ভাবনা যথাসম্ভব রোধের ব্যবস্থা গ্রহণের [illegible] ব্লকস্তর পর্যন্ত কৃষি বিভাগের শস্য সংরক্ষণ শাখাকে অধিকতর শক্তিশালী করা,

(১৮) গতিশীল আধুনিক কৃষি প্রযুক্তির সার্থক প্রয়োগ সম্পর্কিত [illegible] স্তর প্রশিক্ষণ কার্যক্রমের মাধ্যমে কৃষিবিভাগীয় কর্মীদের পেশাগত মান উন্নয়ন,

(১৯) গ্রামীণ গুদাম, হাট-বাজার, কৃষি বিপণনের নিয়ন্ত্রিত বাজার এবং যোগাযোগকারী সড়ক সংস্কার ও উন্নয়নের উপর বিশেষ গুরুত্ব আরোপ,

(২০) ফসল উঠবার অব্যবহিত পরই ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের কল্যাণে সহায়ক মূল্য প্রকল্পের কার্যকর রূপায়ণে কৃষি বিপণন শাখাকে প্রয়োজনভিত্তিক শক্তিশালী করা,

(২১) প্রাকৃতিক ও অন্যান্য অপ্রত্যাশিত কারণে ফসল উৎপাদনের ঝুঁকির হাত থেকে কৃষককে রক্ষার উদ্দেশ্যে সপ্তম যোজনাকালে সমগ্র রাজ্যে শস্যবীমা প্রকল্পের সম্প্রসারণ।

**৮। প্রধান কয়েকটি ফসলের উৎপাদন বৃদ্ধির কার্যক্রম**

**ধান:** আমাদের প্রধান ফসল ধানের আওতায় খাদ্যশস্য উৎপাদনের সমগ্র জমির ৭৫ শতাংশ। খাদ্যশস্যের মোট উৎপাদনের ৮০ শতাংশই আসে ধান থেকে। অধিকফলনশীল প্রযুক্তির প্রচলনের প্রাক্কালে ১৯৬১-৬৬ সাল পর্যন্ত পাঁচ বছরে বার্ষিক গড় উৎপাদন (চালের হিসাবে) ছিল কিছু বেশি ৫০ লক্ষ টন। পঞ্চম যোজনার শেষ বছরের এবং ষষ্ঠ যোজনার প্রথম চার বছরের অর্থাৎ ১৯৭৯-৮৪ সাল পর্যন্ত পাঁচ বছরে বার্ষিক গড় উৎপাদন (চালের হিসাবে) ছিল কিছুবেশি ৬৪ লক্ষ টন। ষষ্ঠ যোজনার চতুর্থ বছরে (১৯৮৩-৮৪) মোট উৎপাদন বেড়ে দাঁড়ায় প্রায় সাড়ে ৭৯ লক্ষ টন এবং হেক্টর প্রতি গড় ফলনের হার (চালের হিসাবে) ১,৪৭৮কেজি। ১৯৮৪-৮৫ সালে আমন ধানের হেক্টর প্রতি গড় ফলন ১,৫০৪ কেজি। এখন পর্যন্ত এটাই আমাদের সর্বাপেক্ষা বেশি ফলন।

ধানের গড় ফলন ও মোট উৎপাদন বাড়াবার জন্য ১৯৮৫-৮৬ সালে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতায় রাজ্যের ৭০টি নির্বাচিত ব্লকে নিবিড় ধান উৎপাদন কর্মসূচী চালু করা হবে। এই কর্মসূচী উপযোগিতা বর্তমান বছরে পরীক্ষামূলকভাবে চালু করে দেখা হয়েছে। উৎসাহব্যঞ্জক সাড়াও পাওয়া গেছে। এই প্রকল্পের নির্বাচিত ব্লকগুলিতে,

(ক) অধিকফলনশীল ধান বর্তমানের ৩০ শতাংশ (খরিফ ফসল) থেকে ১৯৮৯-৯০ সালে পর্যন্ত পাঁচ বছরে অন্তত ৬০ শতাংশ উন্নীত করা হবে,

(খ) রাসায়নিক সার ব্যবহারে বর্তমান স্তর হেক্টর প্রতি ৪০কেজি থেকে ঐ পাঁচ বছরের মধ্যে ৮০কেজিতে উন্নীত করা হবে, এবং

(গ) অধিকফলন পাবার প্রযুক্তিগত কৌশল প্রশিক্ষণ ও প্রদর্শনের মাধ্যমে জনপ্রিয় করা হবে।

**গম :** ১৯৮৩-৮৪ সালের পূর্ববর্তী পাঁচ বছরের (১৯৮২-৮৩র অভূতপূর্ব ও ব্যাপক খরার বছর বাদে) গম ফলন ছিল হেক্টর প্রতি ১,৮১৩ কেজি। সংশ্লিষ্ট কারণগুলি বিচার-বিশ্লেষণ করে ১৯৮৩-৮৪ সালে গম চাষে এলাকা এবং ফলন বাড়াবার জন্য বিশেষভাবে চেষ্টা করা হয়, সুফলও পাওয়া যায়। ঐ বছরে (১৯৮৩-৮৪) গম চাষ হয় ৩ লক্ষ ২৯ হাজার হেক্টরে, মোট উৎপাদন পাওয়া যায় ৮ লক্ষ ৫৪ হাজার টন। এই বছরের হেক্টর প্রতি গড় ফলন ২,৫৯৫ কেজি পশ্চিমবাংলায়ই শুধু রেকর্ড ফলন নয়, ভারতের প্রধান গম উৎপাদক রাজ্যগুলির প্রায় সমকক্ষ। গমের এলাকাও বাড়ানো সম্ভব হতো প্রতিযোগী ফসলের তুলনায় গম চাষ কিছুটাও লাভজনক করা যেতো।

**পাট :** সমগ্র ভারতের প্রায় ৬০ শতাংশ পাট পশ্চিমবঙ্গে উৎপাদিত হয়। পাটের আওতায় প্রায় ৯০ শতাংশ জমির চাষ বৃষ্টি নির্ভর হলেও এ-রাজ্যে পাটের গড় ফলন এবং উৎপাদিত আঁশের গুণমান যথেষ্ট ভাল। পাটের চাষ বেশি জমিতে হয় তাহলে আউশ ধানের চাষ আনুপাতিকভাবে কমে। সুতরাং আমাদের উদ্দেশ্য পাটের জমি না বাড়িয়ে হেক্টর প্রতি ফলন ক্রমোন্নত করা। এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহযোগিতায় পাট-উৎপাদক প্রধান ৭টি জেলায় নিবিড় পাট উৎপাদন প্রকল্প রূপায়িত হয়েছিল

১৯৮০-৮১ থেকে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত ষষ্ঠ যোজনায় প্রথম ৪ বছরে পাটের বার্ষিক গড় উৎপাদন হয়েছে ৪১ লক্ষ ৬৯ হাজার বেল (প্রতি বেল=১৮০ কেজি)। পাট উৎপাদনে পূর্ববর্তী বছরগুলির ফলাফল ও প্রবণতা দেখে এবং উৎপাদন বৃদ্ধির যুক্তিগ্রাহ্য স্তর হিসাব করে ৭ম যোজনার পাঁচ বছরে জমির পরিমাণ ৫ লক্ষ হেক্টরে সীমাবদ্ধ রেখে মোট উৎপাদনের স্তরকে ৫০ লক্ষ বেল করা সম্ভব। ১৯৮৫-৮৬ সালের লক্ষ্যমাত্রা ... লক্ষ বেল।

পাটচাষের হ্রাস বৃদ্ধি পূর্ববর্তী বছরের দামের উপর প্রত্যক্ষভাবে নির্ভর করে। প্রকৃত পাটচাষী প্রায়শই লাভজনক দাম পান না; গত বছরের অস্বাভাবিক দরবৃদ্ধি স্থায়ী কোন সংকেত নয়। পাটচাষের উন্নয়ন প্রত্যক্ষভাবে সরকারী নীতি ও সংগ্রহ-ব্যবস্থার উপর নির্ভরশীল। পরিপোষক মূল্য নির্ধারণে অনেক সময়ই বিলম্ব ঘটে। আমাদের মতে পাট বোনার মরসুম শুরু হবার আগেই পরিপোষক মূল্য নির্ধারিত এবং প্রচারিত হওয়া উচিত এবং পাট বাজারে আসবার আগেই ভারতীয় পাটনিগম এবং সমবায় সংস্থাগুলির সংগ্রহ ব্যবস্থা পাকাপাকি করে ফেলা দরকার যাতে প্রকৃত পাটচাষী উপকৃত হতে পারে। এই বিষয়টি নিয়ে আমরা কয়েক বছর ধরেই কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ-আলোচনা চালিয়ে যাচ্ছি। এ-ব্যাপারে আমরা বিশেষ সচেতন আছি এবং থাকবো।

**ডালশস্য ও তৈলবীজ ঃ** ডালশস্যের উৎপাদনে পশ্চিমবঙ্গে ঘাটতি আছে প্রায় ৫০ শতাংশের মত। বর্তমানে উৎপাদনের পরিমাণ প্রায় ৩ লক্ষ টন। সেচের প্রসারের সঙ্গে সঙ্গে ডালশস্যের এলাকা ক্রমশ সঙ্কুচিত হবার প্রবণতা দেখা যাচ্ছে। অন্যান্য প্রতিযোগী সেচ-সেবিত ফসল ডালশস্যের পরিবর্তে উৎপাদিত হচ্ছে। এই প্রবণতা রোধ করে ডালশস্যের এলাকা এবং ফলন যাতে বাড়ানো যায়, সে ব্যাপারে উন্নতমানের বীজ অনুদানসহ কয়েকটি উন্নয়নমূলক প্রকল্প রূপায়ণের পরিকল্পনা নেওয়া হয়েছে। চাষের খরচ কমিয়ে ফলনে পড়তা বেশি রাখবার জন্য ডালশস্যের চাষে জীবাণুসার ব্যবহার জনপ্রিয় করার ব্যবস্থা নেওয়া হয়েছে।

তৈলবীজের উৎপাদনেও পশ্চিমবঙ্গে ঘাটতি আছে। চাহিদার মাত্র ২০ শতাংশ পশ্চিমবঙ্গে উৎপাদিত হয়। কিছুকাল আগেও মোট চাহিদার মাত্র ১০ শতাংশ এ-রাজ্যে উৎপাদিত হতো। ষষ্ঠ যোজনার প্রথম থেকে শেষ বছরে তৈলবীজ চাষের আওতায় মোট জমির পরিমাণ, ফলনের হার এবং মোট উৎপাদনের একটা চিত্র দেওয়া হোল, যা থেকে তৈলবীজ উৎপাদনে অগ্রগতির আভাস পাওয়া যায়।

| | ১৯৭৯-৮০ | ১৯৮০-৮১ | ১৯৮২-৮৩ | ১৯৮৪-৮৫ (অনুমিত) |
|---|---|---|---|---|
| এলাকা (লক্ষ হেক্টর) | ২.৩১ | ৩.১৪ | ৩.৫৯ | ৩.৭৮ |
| গড় ফলন(কেজি/হেক্টর) | ৪২৩ | ৪৭৮ | ৪৮৮ | ৫৪০ |
| মোট উৎপাদন(লক্ষ টন) | ০.৯৮ | ১.৫০ | ১.৭৫ | ২.২০ |

ষষ্ঠ যোজনার ঠিক পূর্বে উৎপাদনের স্তর মাত্র ৯৮,০০০টন থেকে ঐ যোজনার শেষ বছরে (১৯৮৪-৮৫) ২ লক্ষের টনেরও বেশি (অনুমিত) হচ্ছে, উৎপাদন বৃদ্ধির হার ৫ বছরে ১০০ শতাংশ। ৭ম যোজনার প্রথম বছরের (১৯৮৫-৮৬) লক্ষমাত্রা — এলাকা বৃদ্ধি ৪ লক্ষ ৪০ হাজার হেক্টরে; ফলন বৃদ্ধি হেক্টরে গড়ে ৫৫০ কেজি এবং মোট উৎপাদন বৃদ্ধি ২ লক্ষ ২৬ হাজার টন।

ডালশস্যের চেয়ে তৈলবীজের চিত্র অনেক বেশি আশাব্যঞ্জক। বিভিন্ন তৈলবীজের মিনিকট বিতরণ এবং উন্নত প্রযুক্তি প্রবর্তন অগ্রগতিতে যথেষ্ট সাহায্যে করেছে। তিল ও সাবিয়ান চাষ বিগত কয়েক বছরের মধ্যে উল্লেখযোগ্যভাবে বেড়েছে। চীনাবাদামের চাষ বিভিন্ন জেলায় ক্রমশ জনপ্রিয় হচ্ছে। বর্তমান ঘাটতির পরিমাণ তৈলবীজের অধিকতর উৎপাদনের দ্বারা অনেকটাই মেটানো সম্ভব হবে বলে আশা করা যায়।

**আলু ঃ** আলুচাষে পশ্চিমবঙ্গের সাম্প্রতিক সাফল্য বিশেষ উল্লেখের অপেক্ষা রাখে। পঞ্চম যোজনায় আলুর হেক্টর প্রতি গড় ফলনের কিছু বেশি ১৫ টন। ষষ্ঠ যোজনার চতুর্থ বছরে (১৯৮৩-৮৪) আলুর ফলনের হার বেড়ে হয়েছে হেক্টর প্রতি ২১ টনেরও বেশি এবং মোট উৎপাদনের পরিমাণ ৩০.৫ লক্ষ টন। গড় ফলনের এই হার এবং মোট উৎপাদন এ-রাজ্যের সর্বকালীন রেকর্ড। প্রযুক্তি-নির্দেশ এবং আলু চাষীদের পূর্ণ সহযোগিতায় এই উল্লেখযোগ্য সাফল্য সম্ভব হয়েছে। এখন এ-রাজ্য থেকে আলু রপ্তানি হচ্ছে।

ষষ্ঠ যোজনায় আলুর উৎপাদন বৃদ্ধির যে প্রকল্প এবং কার্যক্রম চালু ছিল, ৭ম যোজনায়ও সেগুলি চালু থাকবে।

**৯। ১৯৮৫-৮৬ সালে কৃষিসেবামূলক অন্যান্য প্রধান কর্মসূচী**

৯.১। **ভূমি ও জল সংরক্ষণ :** পশ্চিমবঙ্গের প্রায় ১৬ লক্ষ হেক্টর জমিতে ভূমি ও জল সংরক্ষণের নানা ধরনের সমস্যা আছে। এ-ছাড়াও উপকূল অঞ্চলে প্রায় ৮ লক্ষ হেক্টর লবণাক্ত জমিরও নানাবিধ সমস্যা আছে। অগ্রাধিকারের ভিত্তিতে রাজ্যের বিভিন্ন অঞ্চলের সমস্যাপীড়িত এলাকাগুলির স্থায়ী উন্নয়নের মাধ্যমে উৎপাদনমুখী করে তোলবার জন্য ভূমি ও জল সংরক্ষণ শাখার পুনর্বিন্যাস করা হয়েছে। এর ফলে দার্জিলিং জেলার পার্বত্য এলাকা, তরাই অঞ্চল, পুরুলিয়া, বাঁকুড়া, ঝাড়গ্রাম ও সুন্দরবন এলাকায় কৃষি ও অর্থনৈতিক উন্নয়নের পথ সুগম হয়েছে। পঞ্চম যোজনার শেষ বছরে ১৯৭৯-৮০ পর্যন্ত ১ লক্ষ ২ হাজার হেক্টর এবং ষষ্ঠ যোজনাকালে ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত ৪ বছরে অতিরিক্ত ৪২ হাজার হেক্টর জমিতে নানাবিধ সমস্যার মোকাবিলা করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালের লক্ষ্যমাত্রা ১০ হাজার হেক্টর। কাজ এখনও চলছে। ১৯৮৫-৮৬ সালের লক্ষ্যমাত্রা ১২ হাজার হেক্টর।

এই কার্যক্রমের একটি বিশেষ অঙ্গ হোল ভূমির ব্যবহারযোগ্যতা সম্পর্কিত সমীক্ষার কাজ। ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত মোট ৭৬,০০৬ হেক্টর জমির সমীক্ষার কাজ শেষ হয়েছে। ১৯৮৪-৮৫ সালের লক্ষ্যমাত্রা ১ লক্ষ ৯৩ হাজার হেক্টর। কাজ এখনও চলছে। ১৯৮৫-৮৬ সালে এই কার্যক্রমকে আরও জোরদার করে ৩ লক্ষ ২০ হাজার হেক্টর জমিতে প্রসারিত করবার জন্য প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ২০ লক্ষ টাকা।

৯.২। **সেচবিহীন এলাকার উন্নয়নে কৃষির উপযোগী গবেষণা ও বিকাশ :** এই প্রকল্প পুরুলিয়া, বাঁকুড়া, পশ্চিম মেদিনীপুর, বীরভূম ও বর্ধমান জেলার খরাপ্রবণ এলাকায় নির্বাচিত ২৯৮টি অববাহিকা উন্নয়ন প্রকল্প রূপায়ণের কাজ হাতে নেওয়া হয়েছে। ভূমি সংরক্ষণের বিজ্ঞানসম্মত পদ্ধতির প্রয়োগ এবং সেচ-প্রসারের উদ্দেশ্যে ১,৩০৩টি জলাধার সংস্কার নির্মাণ করে মোট ২,৬৩৬ হেক্টর জমির স্থায়ী উন্নয়ন সাধন করা হয়েছে। এসব এলাকায় জোয়ার, বাজরা ইত্যাদি 'মিলেট'-শ্রেণীর দানাশস্য, ডালশস্য ও তৈলবীজের খরাসহনশীল উন্নত জাতগুলির প্রবর্তন করে মোট ৪০,৫০০ হেক্টর জমির উৎপাদনের পথ সুগম করা হয়েছে। পশ্চিমবাংলায় এ-ধরনের প্রকল্প রূপায়ণের গুরুত্ব অসীম।

৯.৩। **এলাকাভিত্তিক সুসংহত উন্নয়নের বিশেষ কার্যক্রম :** নির্দিষ্ট এলাকা বা অঞ্চলের স্থানীয় সমস্যার পরিপ্রেক্ষিতে কৃষিভিত্তিক সুসংহত কার্যক্রম রূপায়ণের কাজ চালু করা হয়েছে। সপ্তম যোজনাকালেও এই কার্যক্রমগুলি চালু রাখা হবে।

৯.৩.১। **খরাপ্রবণ এলাকা উন্নয়ন প্রকল্প :** এটি কেন্দ্রীয় সরকারের ৫০ শতাংশ আর্থিক সাহায্যভিত্তিক প্রকল্প। চতুর্থ পঞ্চবার্ষিক যোজনাকালে পুরুলিয়া জেলার ২০টি ব্লক, মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম মহকুমার ৮টি ব্লক এবং বাঁকুড়া জেলার ৭টি ব্লক অর্থাৎ মোট ৩৫টি ব্লকে এই কর্মসূচী প্রথম চালু হয়। ১৯৮২-৮৩ সাল থেকে ঐ তিনটি জেলার মোট ৬টি ব্লক বাদ দিয়ে মোট ২৯টি ব্লকে এই কর্মসূচী চালু রাখা হয়। অতিসম্প্রতি বাদ দেওয়া ঐ ৬টি ব্লকের মধ্যে ৫টির পুনর্ভুক্তির প্রস্তাব রাখা হয়েছে। কেন্দ্রীয় সরকারের অনুমোদন সাপেক্ষে ৭ম যোজনার শুরু থেকে মোট ৩৪টি ব্লক প্রকল্প এলাকায় অন্তর্ভুক্ত হবে। ১৯৮৪-৮৫ সালে প্রতিটি ব্লকের জন্য ১৫ লক্ষ টাকা হিসাবে মঞ্জুরীকৃত ব্যয়বরাদ্দ ছিল ৪ কোটি ৩৫ লক্ষ টাকা। এর মধ্যে ৪ কোটি ১ লক্ষ ৭৫ হাজার টাকা ব্যয় করে ৪,৪০০ হেক্টর জমিতে বনসৃজন, ১,২৭০ হেক্টর জমিতে ভূমিসংরক্ষণ, ৪,০০০ হেক্টর জমিতে ক্ষুদ্রসেচের প্রসার এবং ১,৪০০ হেক্টর সেচবিহীন জমির উন্নয়ন করা হবে। ৭ম যোজনার প্রথম বছর ১৯৮৫-৮৬ সালে নির্ধারিত লক্ষ্যমাত্রা, ১,৩০০ হেক্টর জমিতে ভূমি ও জলসংরক্ষণ ব্যবস্থা, ৪,৮০০

হেক্টর জমিতে বনসৃজন, ৩,০০০ হেক্টর জমিতে ক্ষুদ্রসেচের প্রসার এবং ১,৬০০ হেক্টর সেচবিহীন কৃষির উন্নয়ন; প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ৪.৯০ কোটি টাকা।

৯.৩.২। **সামগ্রিক অঞ্চল উন্নয়ন পরিকল্প ঃ** নির্দিষ্ট এলাকার সামগ্রিক উন্নয়নের এই কার্যক্রমে কৃষি, গ্রামীণ শিল্প, যৌথ শস্যগোলা, কৃষক সেবাসমিতির পরিচালনায় ছোট গুদাম ও গোলা, সমবায় ভাণ্ডার, বয়স্কশিক্ষা, স্বাস্থ্য প্রশিক্ষণ ইত্যাদি অন্তর্ভুক্ত আছে। এছাড়াও আছে গম ও আলুবীজ উৎপাদন, বাগিচা উন্নয়ন, পশুপক্ষী পালন, মৎস্যচাষ কেন্দ্র স্থাপন ইত্যাদি। পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে উপজাতি অধ্যুষিত এলাকায় ২০ লক্ষ টাকা ব্যয়ে উন্নয়নভিত্তিক একটি বিশেষ উন্নয়নের কর্মসূচী গ্রহণ করা হয়েছে। গমবীজ এবং আলুবীজ ছাড়াও ডালশস্য ও তৈলবীজ উৎপাদন বৃদ্ধির উপর বিশেষ গুরুত্ব আরোপ করা হয়েছে। পুরুলিয়া, বাঁকুড়া এবং পশ্চিম দিনাজপুর জেলায় মোট ৭০ হেক্টর জমিতে গমবীজ উৎপাদনের একটি বিশেষ কার্যক্রম ১৯৮৫-৮৬ সালে রূপায়ণের প্রস্তাব আছে। বর্তমান বছরে বৈঁচি, কালনা এবং নলহাটি প্রকল্প এলাকায় ৪৫০ মেট্রিক টন উন্নতমানের আলুবীজ উৎপাদন করা হয়েছে। এছাড়া এই পরিকল্পের অধীনে ২,৩০০টি অগভীর নলকূপ এবং ১৭৫টি গভীর নলকূপের সেচ-এলাকা সম্প্রসারিত করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ২ কোটি টাকা।

৯.৩.৩। **উপজাতি কল্যাণ বিশেষ উপপ্রকল্প ঃ** বর্ধমান জেলার কাকসা, বুদবুদ ও আউশগ্রাম থানা এবং মেদিনীপুর জেলার নয়াগ্রাম ও গোপীবল্লভপুর থানার উপজাতি অধ্যুষিত অনুন্নত এলাকা এই কর্মসূচীর অন্তর্ভুক্ত। উপজাতি সম্প্রদায়ের কৃষকদের অনুদান ও ঋণ দিয়ে জমি সংস্কার ও উন্নয়ন, অম্লমাটি ধাতুমল দিয়ে শোধন, অগভীর নলকূপ, জোড়বাঁধ এবং অন্যান্য ক্ষুদ্রসেচের প্রসার, বহুফসলী প্রদর্শন ইত্যাদি কর্মসূচী রূপায়িত হয়। ১৯৮৪-৮৫ সালে ১৮,৬৯,৬২০ টাকা মঞ্জুর করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালের প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ২৫ লক্ষ ৪২ হাজার টাকা।

৯.৩.৪। **পাহাড় এলাকায় কৃষি উন্নয়ন পরিকল্প ঃ** দার্জিলিং জেলার পাহাড় এলাকার তিনটি মহকুমায় (সদর, কার্শিয়াং ও কালিম্পং) বিশেষ ধরনের স্থানীয় সমস্যাসংকুল এলাকায় কৃষি উন্নয়নের জন্য এই বিশেষ এলাকাভিত্তিক উন্নয়ন কর্মসূচী ১৯৮৪-৮৫ সালে নেওয়া হয়েছে। বর্তমান বছরে ব্যয়বরাদ্দ ২ লক্ষ টাকা; ক্ষুদ্রসেচের মাধ্যমে উপকৃত জমির পরিমাণ ৬০ হেক্টর। ১৯৮৫-৮৬ সালে ক্ষুদ্রসেচের দ্বারা উপকৃত জমির লক্ষ্যসীমা ৬০ হেক্টর এবং ৫০ হেক্টর জমির জন্য জৈবিক সার বিতরণ; প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ২ লক্ষ টাকা।

৯.৩.৫। **উত্তরবঙ্গ কৃষি উন্নয়ন পরিকল্প ঃ** [illegible] এই পরিকল্পে কোচবিহার ও জলপাইগুড়ি জেলা এবং দার্জিলিং জেলার শিলিগুড়ি মহকুমায় ভূমিসংরক্ষণ ও ক্ষুদ্রসেচের প্রসারের উপর গুরুত্ব দিয়ে এই কার্যক্রম রূপায়ণের কাজ শুরু করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে এই পরিকল্প রূপায়ণের জন্য মোট ২৬ লক্ষ ৮০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। ভূমিসংরক্ষণের ব্যবস্থাদির মাধ্যমে উপকৃত জমির পরিমাণ ১,২০০ হেক্টর এবং ক্ষুদ্রসেচের মাধ্যমে ২,৪২০ হেক্টর। ১৯৮৫-৮৬ সালে প্রস্তাবিত ব্যয় ১ কোটি ২২ লক্ষ ৪১ হাজার টাকা। উপকৃত জমির লক্ষ্যসীমা ভূমিসংরক্ষণ ব্যবস্থাদির মাধ্যমে ৩,৫০০ হেক্টর এবং ক্ষুদ্রসেচের মাধ্যমে ৫,০০০ হেক্টর। ১৯৮৫ সাল থেকে এই প্রকল্প রূপায়ণে নেদারল্যান্ড সরকারের আর্থিক সহযোগিতা পাওয়া যাবে।

৯.৩.৬। **'আয়াকাট' উন্নয় প্রকল্প ঃ** এই প্রকল্পের মুখ্য উদ্দেশ্য মাঠে মাঠে নালা সেচের জলের সদ্ব্যবহার সম্পর্কে ব্যবহারিক প্রদর্শনের মাধ্যমে প্রশিক্ষণ। ১৯৮৪-৮৫ সালে এই প্রকল্প রূপায়ণে মঞ্জুরীকৃত ব্যয়বরাদ্দ ১০ লক্ষ টাকা; উপকৃত জমির পরিমাণ সেচ প্রসারের মাধ্যমে ৪,৭০০

হেক্টর এবং শস্য উৎপাদন প্রদর্শনের মাধ্যমে ৬০ হেক্টর। ১৯৮৫-৮৬ সালে লক্ষ্যসীমা ৮,৫০০ মিটার মাঠনালা তৈরী এবং ৪৫ হেক্টর জমিতে শস্য উৎপাদনে প্রদর্শন; প্রস্তাবিত ব্যয়-বরাদ্দ ১২ লক্ষ টাকা।

৯.৩.৭। **ফলিত পুষ্টি প্রকল্প ঃ** রাজ্যের অনুন্নত এলাকায় ৫টি ব্লকের গ্রামাঞ্চলে ফলিত পুষ্টি প্রকল্পের সংশোধিত ও সীমিত কার্যক্রম চালু করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে এজন্য ৫ লক্ষ টাকার বরাদ্দ প্রস্তাব রাখা হয়েছে।

৯.৪। **উন্নতমানের বীজ উৎপাদন ও সরবরাহ ঃ** বীজ উৎপাদন ও সরবরাহ ব্যবস্থায় রাজ্যকে স্বয়ম্ভর করার জন্য **পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম**-এর প্রতিষ্ঠা করা হয়েছে। ইতিমধ্যেই এই প্রকল্পের উপযোগিতা প্রমাণিত হয়েছে। বর্তমানে পশ্চিম দিনাজপুর, মালদা, মুর্শিদাবাদ, নদীয়া, বর্ধমান, বীরভূম, বাঁকুড়া ও মেদিনীপুর মোট ৮টি জেলা দপ্তর আছে। বর্ধমান এবং মালদায় বর্তমান বছরে বিজ্ঞানসম্মত বীজ গুদাম নির্মাণের কাজ হাতে নেওয়া হয়েছে। ক্রমে এই কেন্দ্রগুলিতে এবং অন্যান্য জেলা কেন্দ্রগুলিতে বীজ প্রসেসিং-এর উন্নত ব্যবস্থা চালু করা হবে। এই সংস্থা কৃষিবিভাগের খামারগুলিতে কৃষকের খামারে উন্নতমানের শংসিত বীজ উৎপাদন করে ন্যায্যমূল্যে কৃষকদের সরবরাহ করার কাজ শুরু করেছে। পাট, ধান, গম, ভুট্টা, ডালশস্য ও তৈলবীজ ইত্যাদি প্রধান ফসলগুলির উন্নতমানের শংসিত বীজ বর্তমানে উৎপাদন করা হচ্ছে। ভবিষ্যতে আলু ও সব্জিবীজ উৎপাদনের কাজও নেওয়া হবে। উন্নতমানের বীজের মোট চাহিদার এক-পঞ্চমাংশ ইতিমধ্যে এই সংস্থা উৎপাদন ও সরবরাহ করতে সক্ষম হয়েছে। ৭ম যোজনাকালে এই সংস্থাকে অধিকতর শক্তিশালী করবার প্রস্তাব আছে। আগামী ৫ বছরের মধ্যে এই সংস্থা রাজ্যের উন্নতমানের বীজের মোট চাহিদার অন্তত ৬০ শতাংশ উৎপাদন ও সরবরাহ করতে পারবে বলে আশা করা যায়। ১৯৮৫-৮৬ সালের প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ৫০লক্ষ টাকা।

৯.৪.১। **শংসিত বীজ উৎপাদনে কর্মসূচীর অগ্রগতি ঃ** ১৯৮৩ সালের এপ্রিল মাস থেকে **পশ্চিমবঙ্গ বীজ শংসিত সংস্থা** কাজ শুরু করেছে. প্রাথমিক পর্যায়ে এই সংস্থার ৪টি আঞ্চলিক শাখাকেন্দ্র টালীগঞ্জ, বর্ধমান, বাঁকুড়া এবং মালদায় প্রতিষ্ঠিত হয়েছে। সদর দপ্তর কলকাতায়। ১৯৮৪-৮৫ সালে এই সংস্থার মাধ্যমে ২৭০ টন মূলবীজ বা ভিত্তিকবীজ (ফাউন্ডেশান সীড) এবং ৮,৮৩২ টন শংসিত বীজ উৎপাদন করা সম্ভব হয়েছে। রাজ্যে উন্নতমানের বীজের ক্রমবর্ধমান চাহিদার সঙ্গে সামঞ্জস্য রেখে এই গুরুত্বপূর্ণ সংস্থাটিকে শক্তিশালী করার প্রয়োজন আছে।

৯.৪.২। **মিনিকিট কার্যক্রম ঃ** বিভিন্ন ফসলের উন্নতবীজ জনপ্রিয়করণ এবং স্বল্পবিত্ত কৃষকদের উৎপাদনমুখী প্রচেষ্টায় মদত দেওয়াই মিনিকিট কার্যক্রমের মূল উদ্দেশ্য। মিনিকিট কার্যক্রম রূপায়ণের সঙ্গে কৃষকদের মধ্যে উন্নতবীজের সচেতনতার একটা প্রত্যক্ষ সম্পর্ক দেখা যায়। এটা খুবই শুভলক্ষন। ১৯৮৩-৮৪ সাল থেকে কেন্দ্রীয় সরকারের সহায়তাপুষ্ট বৃহদাকার মিনিকিট কর্মসূচীর মাধ্যমে বিশেষত ডালশস্য ও তৈলবীজের উন্নত জাত কৃষকদের কাছে জনপ্রিয় করার সুযোগ এনে দিয়েছে। খরা-পীড়িত অথবা বন্যাবিধ্বস্ত এলাকার স্বল্পবিত্ত কৃষকদের, বিশেষত তপশীলী ও উপজাতি সম্প্রদায়ের প্রান্তিক কৃষকদের, কৃষির পুনর্বাসনে ত্রান হিসাবেও বিলি করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে প্রায় ৭লক্ষ ৮১ হাজার মিনিকিট বিনামূল্যে গরীব কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে। ডালশস্য ও তৈলবীজের চাষ ও উৎপাদন বাড়াবার জন্য ১৯৮৫-৮৬ সালে মোট ১ কোটি ৭০ লক্ষ ৫০ হাজার টাকা এবং নিবিড় ধান উৎপাদন কার্যক্রমে দুর্বলতর শ্রেণীর কৃষকদের সাহায্যার্থে আগামী বছরে ২ কোটি টাকা ব্যয় করবার প্রস্তাব আছে।

৯.৪.৩। **বীজব্যাঙ্ক স্থাপন ঃ** দৈব-দুর্বিপাকের সার্থক মোকাবিলা করতে হলে অসময়ের জন্য

একটি বীজভাণ্ডার গড়ে তোলা বিশেষ প্রয়োজন। বিগত কয়েক বছরের খরা বা বন্যার পর বীজের জন্য হাহাকার পড়ে যাওয়ার অভিজ্ঞতা হয়েছে। তাই ব্যাপক প্রাকৃতিক বিপর্যয় হলেও জমি যাতে বীজের অভাবে অনাবাদী পড়ে না থাকে, সেজন্য আমরা গভীরভাবে চিন্তা করে এবং তথ্যনির্ভর হয়ে পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগমের পরিচালনাধীনে একটি মজুত বীজভাণ্ডারে গড়ে তুলবার প্রস্তাব রেখেছি। কৃষিতে মরসুমী ফসল একবার হারালে কোনভাবেই তার সম্পূর্ণ ক্ষতিপূরণ করা যায় না। সুতরাং প্রস্তাবিত বীজব্যাঙ্কের প্রতিষ্টা ও সার্থক ব্যবহারের গুরুত্ব অনস্বীকার্য। এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের ৫০:৫০ ভিত্তিতে সাহায্যের আভাষ আমরা পেয়েছি। ১৯৮৫-৮৬ সালের প্রস্তাবিত ব্যযবরাদ্দ ১০ লক্ষ টাকা।

৯.৫। **বীজ, মাটি, সার ও কীটনাশক দ্রব্যাদির গুণমান পরীক্ষার ব্যবস্থা**

৯.৫.১। **বীজ পরীক্ষাগার :** কৃষকদের উন্নতমানের বীজ সরবরাহ ব্যবস্থাকে জোরদার করা এবং পশ্চিমবঙ্গ রাজ্য বীজ নিগম-এর বর্তমান ও ভবিষ্যৎ সম্প্রসারিত কার্যক্রমের পরিপেক্ষিতে বীজ পরীক্ষার উপযুক্ত ব্যবস্থার প্রয়োজনীয়তা ক্রমশ বেড়ে চলেছে। বর্তমানে টালিগঞ্জ, বর্ধমান এবং মালদায় রাজ্য সরকারের বীজ পরীক্ষাগার আছে। তিনটি কেন্দ্রের মাধ্যমে প্রতি বছর বিভিন্ন ফসলের প্রায় ১৮ হাজার বীজ-নমুনা পরীক্ষা করা সম্ভব হচ্ছে। অদূর ভবিষ্যতে মেদিনীপুরেও বীজ পরীক্ষার সুব্যবস্থা করার কাজ অনেকদূর এগিয়েছে।

৯.৫.২। **মাটি পরীক্ষাগার :** রাসায়নিক সার ব্যবহারে সুষমতা রক্ষা এবং মিতব্যয়িতার প্রশ্নে মাটির নমুনা পরীক্ষা নেবার সচেতনতা কৃষকদের মধ্যে ক্রমশ বাড়ছে। বর্তমানে পশ্চিমবঙ্গে মোট ৭টি স্থায়ী মাটি পরীক্ষাকেন্দ্র এবং ৩টি জেলায় ভ্রাম্যমান মাটি পরীক্ষাগারের মাধ্যমে বছরে ৬০ হাজার নমুনা পরীক্ষা করে বিজ্ঞানসম্মত সুপারিশ দেবার ব্যবস্থা আছে। এই পরীক্ষাগারগুলির অবস্থান কালিম্পং, কোচবিহার, মালদা, বরহমপুর, বর্ধমান, মেদিনীপুর এবং টালিগঞ্জ।

৯.৫.৩। **রাসায়নিক ও জৈবসার পরীক্ষাগার :** রাসায়নিক ও জৈবসারের গুণমান পরীক্ষার মাধ্যমে নির্ধারণ ও নিয়ন্ত্রণের জন্য বর্তমানে টালিগঞ্জ ও বহরমপুরে রাজ্য সরকারের সার পরীক্ষাগার আছে। এগুলিতে সংগৃহীত সারের নমুনা পরীক্ষার নিয়মিত ব্যবস্থা চালু আছে। এই কেন্দ্রগুলির সাজ-সরঞ্জাম বাড়িয়ে নমুনা পরীক্ষার সুযোগ-সুবিধা বৃদ্ধি করবার বিষয়টি ভাবা হয়েছে।

৯.৫.৪। **বীজ, মাটি, সার এবং কীটনাশকের যুগ্ম পরীক্ষাগার :** রোগ ও কীটনাশক ওষুধের গুণাগুন পরীক্ষা এবং মান নিয়ন্ত্রণের জন্য সবকারী ব্যবস্থা থাকা একান্ত আবশ্যক। এখন পর্যন্ত এ-ধরনের পরীক্ষা ও বিশ্লেষণী প্রতিবেদনের জন্য ওষুধের নমুনা পাঠাতে হয় ফরিদাবাদ, হায়দ্রাবাদ এবং বোম্বাইতে কেন্দ্রীয় সরকারের পরীক্ষাগারে। এই অসুবিধা দূর করবার জন্য এবং চটজলদি বিশ্লেষণী ফলাফল জানাবার উদ্দেশ্যে মেদিনীপুরে একটি যুগ্ম পরীক্ষাগারের প্রতিষ্ঠা করা হয়েছে। পরীক্ষাগারটির নির্মাণকার্য প্রায় সমাপ্তির মুখে। কীটনাশক দ্রব্যাদির পরীক্ষা ছাড়াও এই যুগ্ম পরীক্ষাগারটিতে বীজ, মাটি, সার ইত্যাদির নমুনা পরীক্ষার ব্যবস্থাও থাকবে।

৯.৬। **রাসায়নিক সারের সরবরাহ ও ব্যবহার :** রাসায়নিক সার ব্যবহারের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের পরিস্থিতি শুধু পূর্বাঞ্চলীয় রাজ্যগুলির মধ্যেই নয়, ভারতে উন্নত কৃষিরাজ্যগুলির মধ্যেও বিশেষ উল্লেখের অপেক্ষা রাখে। সত্তরের দশকের মধ্যভাগ থেকে রাসায়নিক সার ব্যবহারের মোট পরিমাণ প্রতি বছরই উল্লেখযোগ্যভাবে বাড়ছে। এমন কি ১৯৭৯-৮০, ১৯৮১-৮২ এবং ১৯৮২-৮৩ খরার বছরগুলিতেও সার ব্যবহারের মোট পরিমাণ অস্বাভাবিকভাবে কমে যায় নি। ১৯৮৩-৮৪ সালের মোট পরিমাণ পশ্চিমবঙ্গের সার-চিত্রে রেকর্ড করেছে। ১৯৮৪-৮৫ সালেও সার ব্যবহারের

গতিপ্রকৃতি প্রতিশ্রুতিপূর্ণ। সার ব্যবহারের অগ্রগতির প্রকৃতি ও মাত্রায় বিশ্লেষণ করে এবং সেচের সুযোগবৃদ্ধির সম্ভবনার কথা মনে রেখে ১৯৮৫-৮৬ এবং ৭ম যোজনার শেষ বছরে লক্ষ্যসীমা নির্ধারিত হয়েছে—

| | নাইট্রোজেন (লক্ষ টন) | ফসফেট (লক্ষ টন) | পটাশ (লক্ষ টন) |
|---|---|---|---|
| ১৯৮৫-৮৬ | ৩.২০ লক্ষ টন | ১.০০ | ০.৮০ |
| ১৯৮৯-৯০ | ৪.৫০ লক্ষ টন | ১.৫০ | ১.০০ |

রাজ্যের কয়েকটি দুর্গম এলাকার কৃষকরা যাতে চাহিদানুযায়ী ও সময়মত সার পেতে পারেন সেজন্য সার ব্যবসায়ীদের জন্য পরিবহণ ব্যয়ে সরকারী অনুদানের ব্যবস্থা করা হয়েছে। উত্তরবঙ্গের পাঁচটি জেলায় ডাই-এমোনিয়াম ফসফেট (ডি-এ-পি) এবং 'রক ফসফেট' পরিবহণেও অনুদান দেওয়া চালু করা হয়েছে। ১৯৮৪-৮৫ সালে বরাদ্দ ছিল ১লক্ষ টাকা, ১৯৮৫-৮৬ সালে প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ১ লক্ষ টাকা।

উত্তরঙ্গের জেলাগুলিতে এবং পশ্চিমাঞ্চলে সমস্যাক্লিষ্ট মাটির অম্লভাবের প্রভাব কাটিয়ে উর্বরতা বাড়াবার জন্য অনুদানসহ 'বেসিক স্লাগ', 'ডলোমাইট' ইত্যাদি মাটিশোধক দ্রব্যাদির বিতরণ ও ব্যবহারের একটি প্রকল্পের কাজ চলছে। এর ফলে মাটিতে প্রযুক্ত সারের কার্যকারিতা বাড়ে। ১৯৮৪-৮৫ সালে এই প্রকল্প রূপায়ণের জন্য ১৫ লক্ষ টাকা মঞ্জুর করা হয়েছিল। ১৯৮৫-৮৬ সালে প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ২০ লক্ষ ৩২ হাজার টাকা।

৯.৭। **জৈব ও জীবাণুসার ব্যবহার ঃ** জৈব এবং জীবাণুসার ব্যবহারের মাধ্যমে অল্প খরচে উদ্ভিদ খাদ্যের উৎপাদন ও ব্যবহার জনপ্রিয় করবার জন্য (ক) ব্লক ও জেলাস্তরে গ্রামীণ কম্পোস্ট প্রতিযোগিতা (খ) ৫০ শতাংশ অনুদানসহ পাকা সার গর্ত নির্মাণ, (গ) ৫০ শতাংশ পরিবহণ অনুদানসহ কম্পোস্ট বিতরণ প্রভৃতি বিশেষ প্রদানকারী প্রকল্প রূপায়িত হচ্ছে। ১৯৮৫-৮৬ সালের প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ২০ লক্ষ ১২ হাজার টাকা।

৯.৭.১। **নীলসবুজ শৈবাল ঃ** অতি অল্পব্যয়ে জমির উর্বরতা বাড়াবার ব্যাপারে নীলসবুজ শৈবালের ("ব্লু-গ্রীন এল্গি") অবদান বিশেষভাবে স্বীকৃত। জমিতে এই শৈবালের উপস্থিতিতে হেক্টর প্রতি ২০ থেকে ৩০ কেজি নাইট্রোজেন যুক্ত হয়, ফলে রাসায়নিক সারের মাধ্যমে নাইট্রোজেন ব্যবহারের ৩০ শতাংশ সাশ্রয় হয়।

১৯৮৪-৮৫ সালে কেন্দ্রীয় সরকারের আর্থিক সহায়তার ৯০ হাজার টাকা ব্যয়ে ৩টি উপকেন্দ্র স্থাপিত হয়েছে। ১৯৮৫-৮৬ সালে এই প্রকল্পটির ওপর অধিকতর গুরুত্ব আরোপ করা হবে। প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ১২ লক্ষ ৬৯ হাজার টাকা।

৯.৮। **উন্নত কৃষি যন্ত্রপাতি এবং সাজ-সরঞ্জামের ব্যবহার ঃ** পশ্চিমবঙ্গের উপযোগী কৃষি যন্ত্রপাতির জনপ্রিয় করবার উদ্দেশ্যে ৫০ শতাংশ অনুদানসহ লোহার লাঙল, চক্রবিদা, বীজবোনা যন্ত্র, নিড়ানী যন্ত্র, ডাস্টার, স্প্রেয়ার এবং ধাতুনির্মিত শস্যাধার ইত্যাদি বিতরণের একটি প্রকল্প চালু আছে। এই প্রকল্পের মাধ্যমে অল্পমূল্যের সহজে পরিবহণযোগ্য সেচের সরঞ্জাম "সরলা ডায়াফ্রাম পাম্প"-ও বিতরণের ব্যবস্থা করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালে এই প্রকল্পের জন্য প্রস্তাবিত ব্যয়বরাদ্দ ৮ লক্ষ টাকা।

৯.৯। **কৃষি শিক্ষা ও প্রশিক্ষন ঃ** রাজ্যের একমাত্র কৃষি বিশ্ববিদ্যালয়, বিধানচন্দ্র কৃষি

বিশ্ববিদ্যালয়ের উন্নতিকল্পে সপ্তম যোজনায় বিভিন্ন শিক্ষা-বিভাগীয় ভবন, ছাত্রাবাস ও অধ্যাপক মণ্ডলীর বাসগৃহ নির্মাণের চালু কাজ শেষ করার জন্য সবিশেষ গুরুত্ব দেওয়া হবে। ভারতীয় কৃষিগবেষণা পর্ষদের সহযোগিতায় প্রশিক্ষন খামার এবং গবেষণা ও সম্প্রসারণ কাজের উন্নতির জন্য সুযোগ-সুবিধা আরও বৃদ্ধি করা হবে। আশা করা যাচ্ছে, জাতীয় কৃষিগবেষণা প্রকল্পে এই বিশ্ববিদ্যালয় অংশগ্রহণ করতে পারবে। উত্তরবঙ্গের পুন্ডিবাড়ীতে এই বিশ্ববিদ্যালয়ের শাখাচত্বরে পঠন-পাঠনের সুযোগ বৃদ্ধি এবং একটি গবেষণা কেন্দ্র ও একটি কৃষিবিজ্ঞান কেন্দ্রের উন্নতির জন্য একটি প্রচেষ্টা চালান হবে। ১৯৮৫-৮৬ আর্থিক বছরে এই বিশ্ববিদ্যালয়ের জন্য ৩ কোটি ৩৫ লক্ষ টাকার সংস্থান রাখা হয়েছে।

রাজ্যের মোট ১৭টি কৃষিজেলার প্রত্যেকটির জন্য একটি করে কৃষক প্রশিক্ষণকেন্দ্র মঞ্জুর করা হয়েছে। ১৯৮৪-৮৫ সাল এই প্রশিক্ষনকেন্দ্রগুলির মাধ্যমে প্রায় ৪৫ হাজার কৃষককে আধুনিক কৃষি প্রযুক্তির প্রশিক্ষন দেওয়া হয়েছে। গ্রামসেবক প্রশিক্ষণ কেন্দ্রগুলির কৃষি কারিগরী শাখায় "পাম্পসেট", "পাওয়ার টিলার" এবং অন্যান্য কৃষি যন্ত্রপাতি ও সাজ-সরঞ্জাম পরিচালনা, মেরামতি ও রক্ষণাবেক্ষণ সম্পর্কে ১৯৮৪-৮৫ সালে ৫০ জন কৃষক ব্যবহারিক প্রশিক্ষন পেয়েছেন। রাজ্যের অভ্যন্তরে ও বাইরে কৃষকদের শিক্ষামূলক ভ্রমণ প্রকল্পের মাধ্যমে ১৯৮৪-৮৫ সালে মোট ৭০০ জন কৃষক বিভিন্ন বিষয়ে অভিজ্ঞতা লাভের সুযোগ পেয়েছেন।

উচ্চস্তরের প্রশিক্ষন ব্যবস্থার মাধ্যমে পেশাগত মান উন্নয়নের জন্য কল্যাণীস্থ বিভাগীয় প্রশিক্ষনকেন্দ্রে ৪৫০ জন আধিকারিক / বিশেষজ্ঞ প্রশিক্ষণ পেয়েছেন। কৃষি প্রযুক্তি সহায়কদের প্রশিক্ষণের নিয়মিত কর্মসূচী চালু আছে। দার্জিলিং জেলার পার্বত্য অঞ্চলের কৃষিকর্মীদের স্থানীয় পরিবেশে প্রশিক্ষনের জন্য কালিম্পং-এ স্থাপিত প্রশিক্ষণকেন্দ্রে ১৯৮৪-৮৫ সালে ৬০ জন কৃষি প্রযুক্তি সহায়ক এবং কৃষক প্রশিক্ষন পেয়েছেন।

৯.১০। **উপযোগী কৃষি গবেষণার অগ্রগতি :** রাজ্যের বিভিন্ন অঞ্চলের মাটি এবং কৃষি জলবায়ুর উপযোগী ফসল-সম্পর্কিত প্রযুক্তিগত গবেষণা ও পরীক্ষা-নিরীক্ষা কৃষি অধিকারের উপযোগী গবেষণা শাখার মাধ্যমে করা হয়। রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার এবং ভারতীয় কৃষি গবেষণা পর্ষদের অনুদানে এবং যোজনা ব্যয়বরাদ্দের মাধ্যমে এই শাখায় নানা ধরনের উপযোগী গবেষণার কাজ করা হয়। কৃষি বিভাগ থেকে রাজ্যের কয়েকটি বিশ্ববিদ্যালয় এবং অন্যান্য গবেষণাভিত্তিক সংস্থাকেও কৃষি-সম্পর্কীয় গবেষণাকার্য পরিচালনার জন্য অনুদান দেওয়া হয়। কয়েক বছর আগে কৃষি অধিকারের উপযোগী গবেষণা শাখাকে পুনঃসংগঠিত করে রাজ্যের ৬টি কৃষি জলবায়ুভিত্তিক অঞ্চলের প্রত্যেকটিতে একটি করে মূল গবেষণা কেন্দ্র এবং প্রধান ফসল ও প্রযুক্তিভিত্তিক অন্য ৬টি গবেষণাকেন্দ্র প্রতিষ্ঠিত হয়েছে। বাকুড়ায় সেচবিহীন এলাকার বৃষ্টি নির্ভর চাষের একটি গবেষণাকেন্দ্র স্থাপিত হয়েছে। মেদিনীপুর জেলার আনন্দপুরে আলু ও সবজির গবেষণা ও বীজ পরিবর্ধনকেন্দ্র স্থাপিত হয়েছে। এই মূলকেন্দ্রগুলি ছাড়াও মহকুমাস্তরে একটি করে উপযোগী গবেষণা খামার স্থাপিত হয়েছে। সেগুলিতে ফসলের জাত ও কৃষি-প্রযুক্তির স্থানীয় উপযোগিতা ব্যবহারিক পরীক্ষার মাধ্যমে যাচাই করবার পর ঐ অঞ্চলের কৃষকদের কাছে সুপারিশ করা হয়। বিগত কয়েক বছর কায়িক উপযোগী গবেষণাকেন্দ্রগুলিতে উদ্ভাবিত এবং অথবা পরীক্ষিত বিভিন্ন ফসলের কয়েকটি উন্নত ও অধিকফলনশীল জাত প্রচলিত করবার পর ক্রমশ জনপ্রিয় হয়েছে এবং ভারত সরকারের কৃষি অনুসন্ধান পর্ষদের স্বীকৃতিলাভ করেছে। আরও কয়েকটি অধিকফলনশীল ধান, গম, ডালশস্য ও তৈলবীজের জাত উদ্ভাবিত হতে চলেছে। এগুলির মধ্যে ধানের সি-এন ৫০৪, গমের বি-১০০৮, ছোলার এ১-৪, মসুরীর বি ১৭৭ এবং তিলের "একাঙ্গী" ইত্যাদি জাত উল্লেখযোগ্য।

রাজ্যের বিভিন্ন কৃষি জলবায়ু অঞ্চলে মোট ৮টি কেন্দ্রে ফল ও সবজি উৎপাদনে নানা ধরনের উপযোগী গবেষণার কাজ চালানো হচ্ছে। ষষ্ঠ যোজনার প্রথম ৪ বছরে উন্নতজাতের আম, পেয়ারা, লিচু, বাতাবীলেবু, কমলালেবু ও অন্যান্য লেবু, পীচ, 'প্লাম' ইত্যাদির প্রায় ২ লক্ষ কলম/গুটি/চারা বিতরণ করা হয়েছে। ৬ শতাধিক ছোট ছোট প্রদর্শনক্ষেত্র পরিচালনার মাধ্যমে পশ্চিমবঙ্গে নানা ধরনের ফলচাষ জনপ্রিয় হচ্ছে।

১৯৮৪-৮৫ সালে উপযোগী গবেষণামূলক প্রকল্পগুলির অনুমিত ব্যয় যোজনাখাতে ১৪ লক্ষ টাকা। এ-ছাড়া ফল, সবজি এবং উদ্যানবিদ্যাকেন্দ্রিক গবেষণা ও উন্নয়নের কাজে অতিরিক্ত ১৭ লক্ষ টাকা ব্যয়িত হবার সম্ভাবনা।

৯.১১। **কৃষি সম্প্রসারণ কার্যক্রমে অগ্রগতি :** কৃষি সম্প্রসারণ ব্যবস্থাকে পুনর্বিন্যাস্ত করে সমগ্র রাজ্যে "প্রশিক্ষণ ও পরিদর্শন" কর্মসূচীর মাধ্যমে উপযোগী গবেষণার ফলাফল কৃষকের কাছে পৌঁছে দেবার ব্যবস্থাকে জোরদার করা হয়েছে।

বিশ্বব্যাঙ্ক কৃষি গবেষণা ও সম্প্রসারণ উন্নয়ন পরিকল্পের বিশেষ অগ্রগতি হয়েছে। ১১টি মূলগবেষণাকেন্দ্র, ৪৫টি মহকুমাস্তরের উপযোগী কৃষি গবেষণা খামার, খামার-পরিচালক এবং কৃষিপ্রযুক্তি সহায়কদের জন্য বাসগৃহ ইত্যাদির কাজ এবং ৫টি গ্রামসেবক প্রশিক্ষণকেন্দ্রের ৩টিতে গৃহনির্মাণের সংস্থাপন/সংস্কার করা হয়। গবেষণা কেন্দ্রগুলির জন্য বিভিন্ন ধরনের সরঞ্জাম এবং মোট ৮৯টি গাড়ী কেনা হয়। প্রশাসনিক নানা ধরনের অসুবিধা সত্ত্বেও এই পরিকল্প রূপায়ণের জন্য গ্রাম/ব্লক/মহকুমা/জেলাস্তরে মোট ১,৯০০ জন কৃষি প্রযুক্তি সহায়ক, ৩৩৫ জন কৃষি উন্নয়ন আধিকারিক, ৫০ জন মহকুমা কৃষি আধিকারিক এবং ১৩০ জন কৃষিবিষয়-বিশেষজ্ঞ, ১৭ জন কৃষিবিদ ও ৯ জন কীট ও রোগতত্ত্ববিদ নিযুক্ত হয়েছেন।

এই নব-প্রবর্তিত কৃষি সম্প্রসারণ পদ্ধতির উপযোগিতা কার্যক্ষেত্রে বিশেষভাবে প্রমাণিত হয়েছে এবং কৃষক সম্প্রদায়ের নিকট গ্রহণযোগ্যও হয়েছে। ১৯৮৫ সালের মার্চ মাসে এই পরিকল্পের মেয়াদ শেষ হবার পর একটি বিকল্প পরিকল্পের রূপায়ণ বিবেচিত হবে। এ-ছাড়া জাতীয় কৃষি সম্প্রসারণ পরিকল্পে (ন্যাশনাল এগ্রিকালচারাল এক্সটেনসন প্রোজেক্ট) অংশগ্রহণ করে কৃষি সম্প্রসারণ ব্যবস্থাকে অধিকতর শক্তিশালী ও কার্যকর করার প্রস্তাব আছে। আগামী ৫ বছরে কৃষি সম্প্রসারণ ও আনুসঙ্গিক কার্যক্রম রূপায়ণে ১৫ থেকে ২০ কোটি টাকা ব্যয় হবে বলে অনুমান করা হয়েছে।

৯.১২। **কৃষিঋণ :** ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক অধ্যুষিত পশ্চিমবঙ্গে জমির উৎপাদিকা শক্তিবৃদ্ধির জন্য নানা ধরনের দীর্ঘ ও মধ্যমেয়াদী প্রকল্প রূপায়ণে এবং উপকরণসামগ্রী সংগ্রহের জন্য বিশেষত অস্বচ্ছল কৃষকদের কাছে যথাসময়ে যথাপরিমাণে কৃষিঋণ সরবরাহের ব্যবস্থা সুনিশ্চিত করার প্রয়োজন অনস্বীকার্য। দুর্ভাগ্যক্রমে রাজ্যের কৃষকদের চাহিদানুযায়ী কৃষিঋণ সরবরাহের পরিমাণ যথেষ্ট নয়। সমবায় সংস্থা এবং রাষ্ট্রায়ত্ত ও বাণিজ্যিক ব্যাঙ্কগুলি কৃষিঋণ মোট বার্ষিক চাহিদার ১৫ থেকে ২০ শতাংশ সরবরাহ করে। পশ্চিমবঙ্গে কৃষি উৎপাদনের স্তরকে ক্রমোন্নতির দিকে নিতে হলে, বিশেষ করে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক, বর্গাদার ও পাট্টাদারদের, সময়মত ও পরিমানমত কৃষিঋণ সরবরাহের বর্তমান পরিস্থিতিকে যথেষ্টভাবে উন্নত করতেই হবে। অবশ্য ঋণবিতরণ ও পরিশোধ ব্যবস্থাকেও সঙ্গে সঙ্গে উন্নত করতে হবে।

বামফ্রন্ট সরকারের ঘোষিত নীতি অনুযায়ী উদ্বৃত্ত খাসজমির পাট্টাদারদের কৃষি উৎপাদনের কাজে উৎসাহিত করবার জন্য কেন্দ্রীয় সরকারের সহায়তাপুষ্ট প্রকল্পগুলির অর্থ সদ্ব্যবহারের দিকে বিশেষ দৃষ্টি দেওয়া হয়েছে। এই প্রকল্পের আওতায় বিশেষভাবে উপকৃত হয়েছে পুরুলিয়া, বাঁকুড়া,

মেদিনীপুর, হাওড়া, বীরভূম, মুর্শিদাবাদ ও পশ্চিম দিনাজপুর জেলা। ৭ম যোজনাকালে কেন্দ্রীয় সরকারের ১ কোটি টাকা সহ মোট ২ কোটি টাকার সংস্থান এই প্রকল্পে রাখা হয়েছে।

৯.১৩। **রোগ-পোকার আক্রমণ থেকে ফসলরক্ষার কার্যক্রম ঃ** শস্যসংরক্ষণের সুযোগ কৃষক যাতে তাঁর গ্রামের দোরগোড়ায় পেতে পারেন সেজন্য কৃষি অধিকারের শস্যসংরক্ষন প্রকল্পটির পুনঃসগঠন করে অধিকতর শক্তিশালী ও কার্যকর করবার জন্য নিম্নোক্ত ব্যবস্থাগুলি নেওয়া হয়েছে।

(ক) নিয়মিত সমীক্ষার ভিত্তিতে ফসলরক্ষার উপযুক্ত ব্যবস্থা গ্রহণে যথাসময়ে পরামর্শ দেবার উদ্দেশ্যে রাজ্যে ৫০টি কৃষি মহকুমার প্রত্যেকটিতে একটি করে সমীক্ষাকেন্দ্র স্থাপন।

(খ) রাজ্যের ১৭টি কৃষিজেলার প্রত্যেকটিতে এবং রাজ্যের সদর দপ্তরে রোগ পোকার চারিত্রিক বৈশিষ্ট্য ও স্বরূপ নির্ধারণের একটি করে পরীক্ষাগার স্থাপন।

(গ) কৃষকদিগকে ব্যবহারিক শিক্ষা ও প্রদর্শনের উদ্দেশ্যে প্রতি মহকুমায় একটি করে ভ্রাম্যমাণ চিকিৎসাকেন্দ্র পরিচালনা করা। গুরুত্বপূর্ণ হাটে-গঞ্জে হাটের দিনে রোগ-পোকা দমনের এই চিকিৎসাকেন্দ্রের কাজ চালানো হয়।

(ঘ) অনুন্নত এলাকার অল্পবিত্ত ওপশীলী কৃষকদের ফসলরক্ষায় ওষুধ প্রয়োগের সাজসরঞ্জাম সরকারী অনুদানসহ সরবরাহের ব্যবস্থা।

(ঙ) জরুরী ভিত্তিতে রোগ-পোকা দমনের ব্যবস্থা নেবার জন্য রাজ্যের উত্তরাঞ্চল, দক্ষিণাঞ্চল এবং পশ্চিমাঞ্চলে একটি করে ভ্রাম্যমাণ শস্যসংরক্ষন গাড়ীর ব্যবস্থা।

(চ) রোগ ও কীটনাশক ওষুধের খুচরা ব্যবসায়ীদের শস্যসংরক্ষণের প্রশিক্ষণ ব্যবস্থা।

(ছ) প্রত্যেক ব্লকের জন্য একজন কৃষি উন্নয়ন আধিকারিক ছাড়াও যথাসম্ভব অতিরিক্ত একজন করে কৃষি সম্প্রসারণ আধিকারিক দেবার ব্যবস্থা।

(জ) রোগ-পোকা দমনের ওষুধপত্রের গুণমান বজায় রাখা এবং ভেজাল দমনের জন্য নিয়মিত সরকারী তদারকির প্রত্যেক জেলা, মহকুমা এবং ব্লকস্তরের কৃষি আধিকারিকদের কীটনাশক দ্রব্যাদির পরিদর্শকের দায়িত্ব দেওয়া হয়েছে।

(ঝ) রোগ ও কীটনাশক ওষুধের গণাগুণ পরীক্ষা ও বিশ্লেষণের জন্য মেদিনীপুরে একটি পরীক্ষাগার স্থাপন।

৯.১৪। **কৃষি বিপণন ঃ** প্রকৃত কৃষক এবং কৃষিপণ্য ব্যবহারকারীকে বিভিন্ন পর্যায়ের শোষণের হাত থেকে রক্ষা করার জন্য আধুনিক কৃষি বিপণন ব্যবস্থা খুবই জরুরী। এই লক্ষ্য সামনে রেখে গ্রামে ও গঞ্জে কৃষিপণ্য গুদামজাত করার ব্যবস্থা, গ্রাম ও হাট-বাজারের মধ্যে সংযোগকারী সড়ক উন্নয়ন, পরিবহন প্রচার এবং কৃষিপণ্যের উপযুক্ত মূল্য সুনিশ্চিত করবার জন্য নিয়ন্ত্রিত বাজার স্থাপন ইত্যাদি গুরুত্বপূর্ণ কর্মসূচীর রূপায়ণের দায়িত্ব দেওয়া হয়েছে কৃষি বিভাগের বিপণন শাখার উপর। শুধু সুষ্ঠু বিপণন ব্যবস্থাই নয়, ক্ষুদ্র ও প্রান্তিক কৃষক, বর্গাদার এবং ক্ষেতমজুরদের কল্যাণে অতিরিক্ত কর্মস্থানের সুযোগ সৃষ্টির লক্ষ্য সামনে রেখে কৃষি বিপণন অধিকার কয়েকটি বিশেষ প্রকল্প রূপায়ণের কাজ হাতে নিয়েছে।

কৃষি বিপণন অধিকারের প্রধান কর্মসূচীর একটি সংক্ষিপ্ত বিবরণ মাননীয় বিধায়কদের অবগতির জন্য পেশ করছি।

৯.১৪.১। **নিয়ন্ত্রিত বাজার ঃ** ১৯৮৫ সালের জানুয়ারী মাস পর্যন্ত মূলচত্বরসহ ৩৮টি নিয়ন্ত্রিত বাজার ও কমিটি এবং ২৮৩টি উপ-বাজার চত্বর বিজ্ঞাপিত করা হয়েছে। অতিরিক্ত ২৩টি নিয়ন্ত্রিত কমিটির সংগঠন প্রস্তাব বিবেচনাধীন আছে। রাজ্যের প্রতিটি মহকুমা বাজার নিয়ন্ত্রণ কার্যক্রমের আওতায় আনবার পরিকল্পিত কর্মসূচী অব্যাহত আছে। এখন পর্যন্ত মূল বাজার চত্বরের নির্মাণকার্য ১৪টি বাজারে পূর্ণভাবে এবং ১০টি বাজারে আংশিকভাবে শুরু করা হয়েছে। নিয়ন্ত্রিত বাজারের কাজকর্ম প্রাথমিকভাবে শুরু করার মত অবস্থায় এসেছে শিলিগুড়ি, শামসি, কালিয়াগঞ্জ, দিনহাটা, কাটোয়া, করিমপুর, বেথুয়াডহরী, পাণ্ডুয়া, শেওড়াফুলি, গোয়ালতোড়, ঝাক্‌রা, চন্দ্রকোণা এবং সিমলাপাল কেন্দ্রগুলি। শিলিগুড়ির নিয়ন্ত্রিত বাজারের কাজকর্ম পুরোদমে শুরু হয়ে গেছে। ভারতীয় পাট নিগমের কর্মসূচীর রূপায়ণে মদত দেবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়েছে ১২টি নিয়ন্ত্রিত বাজারে।

৯.১৪.২। **প্রাথমিক হাট-বাজার উন্নয়ন ঃ** প্রধানত ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের কল্যাণের কথা মনে রেখে প্রাথমিক পর্যায়ের হাট এবং বাজার উন্নয়নের পরিকল্পনা কার্যকর করা হচ্ছে। এ-পর্যন্ত এ-ধরনের মোট ১১৫টি প্রাথমিক হাট ও বাজারের উন্নয়নের ভার রাজ্য সরকার ২০টি নিয়ন্ত্রিত বাজার কমিটির উপর ন্যস্ত করেছে। কেন্দ্রীয় সরকার প্রতিটি প্রাথমিক হাট উন্নয়নে ১লক্ষ টাকা অনুদান হিসাবে ৩০টি হাটের জন্য মোট ৩০ লক্ষ টাকা মঞ্জুর করেছে এবং রাজ্য সরকার ১৯৮৩-৮৪ সাল পর্যন্ত অন্য ৫৬টি হাট উন্নয়নের মোট ১৭ লক্ষ ৪ হাজার টাকা অনুদান মঞ্জুর করেছে। তপশীলী কৃষকদের উন্নয়নে রূপায়িত বিশেষ প্রকল্পের আওতায় প্রাথমিক হাটও এগুলির মধ্যে আছে।

৯.১৪.৩। **গ্রামীণ গুদাম ঃ** অল্পবিত্ত কৃষকদের অভাবজনিত বিক্রি যথাসম্ভব রোধ করবার উদ্দেশ্য বিভিন্ন নিয়ন্ত্রিত বাজারের প্রধান এবং উপ-বাজার চত্বরে ৫০০ এবং/অথবা ১,০০০ মেট্রিক টন ক্ষমতাবিশিষ্ট গুদাম নির্মাণের কেন্দ্রীয় সরকারের প্রকল্পটি চালু রাখা হয়েছে। ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত এই কার্যক্রমের অগ্রগতির একটা চিত্র নীচে দিলাম।

| এ-পর্যন্ত মঞ্জুরীকৃত গুদামের ধারণক্ষমতা ও সংখ্যা | সমাপ্ত গুদামগুলির সংখ্যা | যতগুলি গুদামের নির্মাণকার্য শুরু করা হয়েছে অথবা প্রায়-সমাপ্তির মুখে |
|---|---|---|
| ৫০০মেট্রিক টন (৪১) | ১০ | ৬ |
| ১,০০০মেট্রিক টন (১৮) | ১০ | ৪ |

৯.১৪.৪। **খামার-বাজার সংযোগকারী সড়ক ঃ** পুরুলিয়া, বাঁকুড়া, ২৪-পরগণা, পশ্চিমদিনাজপুর, জলপাইগুড়ি এবং কোচবিহার জেলায় পূর্বনির্মিত সড়ক সংস্কারের জন্য রাজ্য সরকার ১৯৮৪-৮৫ সালে পূর্ত (সড়ক) বিভাগ অথবা জেলা পরিষদ-এর পক্ষে মোট সাড়ে ৬২ লক্ষ টাকা মঞ্জুর করেছে। বিভিন্ন জেলায় এ-ধরনের যোগাযোগকারী ২৪৪.৫ কিলোমিটার সড়ক এবং উত্তর ২৪-পরগনার বারাসাত ১নং ব্লকে সুতীখালের উপর একটি সেতু নির্মাণের প্রস্তাবের উপযোগিতা খতিয়ে দেখা হচ্ছে।

৯.১৪.৫। **গার্হস্থ্য শস্যগোলা ঃ** কৃষকদের নিজস্ব সাবেকী শস্যগোলা উন্নত করতে অনুদান দিয়ে উৎসাহিত করবার একটি কর্মসূচি ১৯৮৩-৮৪ সাল থেকে চালু করা হয়েছে। ইট-নির্মিত "পাকা কুঠি" (ধারণক্ষমতা ২ মেঃ টন) অথবা ধাতুনির্মিত শস্যাধার (ধারণক্ষমতা ৩.২ মেঃ টন) এই প্রকল্পে করা যায়, তপশীলী এবং উপজাতি সম্প্রদায়ের কৃষকদের এই প্রকল্পের সুযোগ দেবার বিশেষ ব্যবস্থা রাখা

হয়েছে। ১৯৮৪-৮৫ সালে ১৭টি করে দুই প্রকারের শস্যগোলা এই প্রকল্পে মঞ্জুর করা হয়েছে। ১৯৮৫-৮৬ সালেও এই প্রকল্প চালু থাকবে।

৯.১৪.৬। **পন্যপরিবহণে উন্নত গো-যান :** খড়্গপুরের কারিগরী শিক্ষা প্রতিষ্ঠানের সহযোগিতায় সাবেকী গরুর গাড়ী উন্নত করে সরকারী অনুদানসহ কৃষকদের বিতরণ করবার এই প্রকল্প ১৯৮৩-৮৪ সালে পরীক্ষামূলকভাবে চালু করা হয়। ঐ বছর মাত্র ৪টি উন্নত গো-যান অনুদানসহ বিতরণ করা হয়েছিল। মেদিনীপুর জেলায় কৃষকদের মধ্যে এই গো-যান যথেষ্ট উৎসাহের সঞ্চার করেছে। ১৯৮৪-৮৫ সালে তপশীলী ও উপজাতি সম্প্রদায়ের কৃষকদের জন্য পৃথক বরাদ্দসহ মোট ৮০টি উন্নত গো-যান অনুদানসহ বিতরণের ব্যবস্থা মঞ্জুর করা হয়। ১৯৮৫-৮৬ সালেও এই প্রকল্পের কর্মসূচী চালু রাখার প্রস্তাব আছে।

৯.১৪.৭। **হিমঘরের লাইসেন্স ও নিয়ন্ত্রণ ব্যবস্থা :** ১৯৮৫ সালের জানুয়ারী মাস পর্যন্ত লাইসেন্সপ্রাপ্ত হিমঘরের মোট সংখ্যা ২৪৬। যেগুলির মোট ধারণক্ষমতা ১১ লক্ষ ৬২ হাজার মেট্রিক টন। এছাড়া সমবায় খাতে অতিরিক্ত ১৭টি এবং বেসরকারী খাতে আরও ২৩টি হিমঘরে নির্মাণের কাজ চলছে। এই অতিরিক্ত ৪০টি হিমঘরের মোট ধারণক্ষমতা হবে ২ লক্ষ ৪০ হাজার টন।

বর্তমানে ২১৪টি হিমঘরের ৯৫ শতাংশ জায়গা শুধু আলুর জন্য এবং অবশিষ্ট ৩২টি হিমঘরের ক্ষেত্রে ফল, মাছ ইত্যাদি সংরক্ষণের জন্য ব্যবহৃত হয়।

৯.১৪.৮। **সহায়ক মূল্যপ্রকল্প :** বাজারে প্রধান কৃষিপণ্যের মূল্যস্তরের অবাঞ্ছিত নিম্নগতি রোধ করে প্রাথমিক উৎপাদকের স্বার্থরক্ষায় সরকার নির্ধারিত সহায়ক মূল্যে পণ্য ক্রয় করার ব্যবস্থা এই প্রকল্পে আছে। সীমিত আর্থিক স্থান অনেক সময় এই প্রকল্পের ব্যাপকতর রূপায়ণের প্রতিবন্ধক হয়। ১৯৮৪-৮৫ সাল এই প্রকল্পের আওতায় 'বেনফেড' কর্তৃক কুইন্টাল প্রতি গড় ৮০ টাকা দরে প্রায় ১০ হাজার মেট্রিক টন আলু প্রাথমিক উৎপাদকদের কাছ থেকে ক্রয় করার প্রস্তাব আছে।

৯.১৪.৯। **কৃষিজ পণ্যের গুণমান নিয়ন্ত্রণ :** 'আগমার্ক'-এর মান অনুযায়ী ডাল, তেল, ঘি, মধু ও গুড়়মশলার গুণমান ও নিয়ন্ত্রনের উদ্দেশ্যে রাজ্য সরকারের কৃষি বিপণন শাখার অধীনে ৫টি পরীক্ষাগার আছে। কাঁচা পাটের শ্রেণীবিভাগ করে পাটচাষী যাতে ভাল দাম পান সেজন্য ১৯৮৪-৮৫ সালে ১০০০ তপশীলী এবং ৫০০ সাধারণ পাট চাষীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে। আগামী বছরেও প্রকল্পটি চালু থাকবে।

৯.১৪.১০। **কৃষি বিপণন অধিকারের অন্যান্য সেবামূলক প্রকল্প :** আধুনিক কৃষি বিপণন ব্যবস্থা, নিয়ন্ত্রিত বিপণন ইত্যাদির সাংগঠনিক ও পরিচালনগত সমস্যা ও সম্ভাবনা ইত্যাদি বিষয়ে কৃষি বিপণন শাখার বিভিন্ন স্তরে আধিকারিক, বাজার সমিতির সদস্য, উৎপাদন-বিক্রেতা, ব্যবসায়ী এবং বিপণনচক্রে সংশ্লিষ্ট অন্যান্যদের প্রশিক্ষণের ব্যবস্থা করা হয়েছে। এই সাংগঠনিক ও প্রশাসনিক উন্নয়নমূলক প্রশিক্ষণ ব্যবস্থাগুলি যথেষ্ট উপকারী বলে প্রমাণিত হয়েছে। এছাড়া কৃষি বিপণন শাখার পরিচালনায় বর্তমানে রাজ্যের বিভিন্ন অঞ্চলে মোট ২২টি ফল ও সবজি সংরক্ষণে প্রশিক্ষণ-তথা-উৎপাদন কেন্দ্র আছে। এই কেন্দ্রগুলিতে বছরে সাড়ে ১৩ শত মহিলা প্রশিক্ষণের সুযোগ পাচ্ছেন। এই কেন্দ্রগুলির জনপ্রিয়তা উত্তরোত্তর বাড়ছে। এই কেন্দ্রগুলিতে উৎপাদিত সামগ্রী রাজ্যস্তর এবং সর্বভারতীয় প্রতিযোগিতায় অনেকগুলি পুরস্কার পেয়েছে। আগামী বছরেও প্রশিক্ষণমূলক এই প্রকল্পগুলি চালু থাকবে।

কৃষি বিপণন অধিকারের মোট ১০৩টি কেন্দ্র থেকে বিভিন্ন কৃষিপণ্যের বাজারদর নিয়মিত

সংগ্রহ এবং সাপ্তাহিক ও মাসিক বুলেটিন, আকাশবাণী ও অন্যান্য গণমাধ্যমের সাহায্যে প্রচারের ব্যবস্থা আছে। ৭ম যোজনাকালে কৃষি বিপণন ব্যবস্থাকে আরও সুসংহত ও কার্যকর করার বিভিন্ন প্রস্তাব রাখা হয়েছে।

৯.১৫। **কৃষি উৎপাদনে আবহাওয়া বিজ্ঞানের কার্যকর প্রয়োগ :** কৃষি উৎপাদন পরিকল্পনা রচনা ও রূপায়ণে আবহাওয়া এবং কৃষিসম্পর্কিত গবেষণা ও প্রযুক্তির যথাযথ প্রয়োগের উদ্দেশ্যে কৃষিবিভাগের অধীনে একটি আধুনিক আবহাওয়া শাখা গঠন করা হয়েছে। প্রতিটি কৃষি মহকুমায় একটি করে মোট ৫০টি আবহাওয়া পর্যবেক্ষণ কেন্দ্র এবং রাজ্যের বিভিন্ন স্থানে আরও ৮৭টি সাধারণ পর্যবেক্ষণকেন্দ্র স্থাপনের কার্যক্রম আগেই হাতে নেওয়া হয়েছে। ১৯৮৫-৮৬ সালের মধ্যে সব কেন্দ্রগুলিই চালু হয়ে যাবে বলে আশা করা যায়।

৯.১৬। **কৃষিতথ্য প্রচার :** কৃষিতথ্যের ব্যাপক প্রচার কৃষি সম্প্রসারণের অপরিহার্য অঙ্গ। কৃষি উৎপাদন ও শস্যরক্ষার উন্নত প্রযুক্তির প্রশিক্ষণ ও সম্প্রসারণ প্রচার ছাড়াও পুস্তিকা আলোচনাচক্র, কৃষি-প্রদর্শনী ও প্রশিক্ষণ, কৃষি পত্র-পত্রিকা, সংবাদপত্র, আকাশবাণী ও দূরদর্শন ইত্যাদি গণপ্রচার মাধ্যমের সাহায্যে প্রযুক্তিগত তথ্য এবং সরকারী নীতি-নির্দেশ প্রচারের ব্যবস্থা জোরদার করা হয়েছে। কৃষি অধিকারের মাসিক পত্রিকা "বসুন্ধরা"-র মাধ্যমেও প্রযুক্তিগত নানা বিষয় এবং বিভাগীয় নীতি-নির্দেশ প্রচার করা হয়।

৯.১৭। **কৃষি পরিসংখ্যান, উপদেশক ও মূল্যায়ন কার্যক্রম :** কৃষি উন্নয়ন প্রকল্প রচনা, রূপায়ণ ও মূল্যায়নের জন্য সঠিক সময়ে কৃষি পরিসংখ্যান সংগ্রহ বিশ্লেষণ ও প্রয়োজনীয় তথ্য সরবরাহের উপযোগীতা খুবই বেশি। ১৯৮০ সালে কৃষি পরিসংখ্যান ও অর্থনীতির সঙ্গে সংশ্লিষ্ট সমাজ অর্থনীতি ও মূল্যায়ন শাখার পুর্ণবিন্যাস করা হয়। রাজ্যের প্রতি জেলার প্রত্যেকটি প্লটের কৃষি উৎপাদন সম্পর্কিত এবং শস্য সমীক্ষার একটি দীর্ঘমেয়াদী সুবৃহৎ প্রকল্পের কাজ চালানো হচ্ছে। এই সর্বাত্মক সমীক্ষার মাধ্যমে কৃষিতে জমির ব্যবহার, শস্য উৎপাদনের নিবিড়তা, সেচব্যবস্থা, ফলন ও মোট উৎপাদন ইত্যাদি সম্পর্কে বিশদ তথ্যাদি পাওয়া যাবে। খামার পরিচালনার অর্থনীতিবিষয়ক তথ্যাদিও এই শাখার মাধ্যমে সংগ্রহ ও বিশ্লেষণ করা হয়। পঞ্চবার্ষিক কৃষিশুমারীও এই শাখার অন্যতম প্রধান কর্মসূচী। কৃষিবিভাগের প্রশিক্ষন ও প্রদর্শন এবং অন্যান্য গুরুত্বপূর্ণ প্রকল্পগুলির রূপায়ণ যথাযথ হচ্ছে কিনা, তার মূল্যায়নের দায়িত্বও এই শাখার উপর ন্যস্ত।

৯.১৮। **শস্যবীমা প্রকল্প :** পশ্চিমবঙ্গে সর্বপ্রথম ১৯৭৯-৮০ সালে শুধু আমন ধান এবং পরবর্তীকালে আউশ, বোরো ধান এবং আলুর শস্যবীমা চালু করা হয়। এই প্রকল্পে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের প্রদেয় প্রিমিয়ামের ৫০ শতাংশ সরকারী অনুদান হিসাবে দেওয়া হোত; এই অনুদানের মাত্রা ৬৬.৬৬ শতাংশ করার প্রস্তাব আছে। ১৯৮৫-৮৬ সালেও এই প্রকল্প চালু রাখা হবে।

৯.১৯। **কৃষক ও ক্ষেতমজুরদের বার্ধক্যভাতা প্রকল্প :** ১৯৮০-৮১ সালে এই প্রকল্পটি প্রথম চালু করা হয়েছে। ৬০ বছর বা ততোধিক বয়স্ক ক্ষেতমজুরদের, বর্গাদার অথবা অনধিক ৩ বিঘা জমির মালিক কৃষককে মাসে ৬০টাকা হিসাবে বার্ধক্যভাতা দেওয়া হয়। ৫৫ বছর বয়স্ক কৃষক, বর্গাদার বা ক্ষেতমজুর কোন দুর্ঘটনায় অথবা রোগজনিত কারণে শারীরিকভাবে অকর্মণ্য হয়ে পড়লে তিনিও এই ভাতা পাবার অধিকারী। বার্ধক্যভাতা প্রাপক কৃষকের মৃত্যুর পর তাঁর বিধবা স্ত্রী(রা) এই ভাতা পাবার অধিকারিণী হন। ১৯৮০-৮৪ সালে সর্বমোট ২২,৬৩১ জনকে বার্ধক্যভাতা দেওয়া হয়েছে। ১৯৮৫-৮৬ সালেও প্রকল্পটি চালু থাকবে।

১০। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৫-৮৬ সালে কৃষিখাতে ব্যয়বরাদ্দ প্রস্তাব উত্থাপন প্রসঙ্গে কৃষিনীতি, কৃষি পরিস্থিতির বর্তমান চিত্র, উৎপাদনের লক্ষ্যমাত্রা ও কর্মসূচী রূপায়ণের মূল পন্থা, কর্মধারার অগ্রগতি, সপ্তম যোজনার পরিপ্রেক্ষিতে আগামী বছরের কার্যক্রমের পরিচালনা ও প্রস্তাবগুলি বিধানসভায় পেশ করলাম। মাননীয় বিধায়কদের কাছে উক্ত ব্যয়বরাদ্দের প্রস্তাব বিবেচনা ও অনুমোদনের অনুরোধ জানিয়ে আমার বক্তব্য এখানেই শেষ করলাম।

।। জয়হিন্দ ।।

আমি আমার বক্তব্য পুস্তিকারে মাননীয় সদস্যদের কাছে বিতরণ করলাম। আমি সেই সম্বন্ধে বিশদ না বলে মাননীয় সদস্যদের বক্তব্য শোনার জন্য আগ্রহী। আমি এখানেই আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার :** আপনার বক্তব্যটি কি টেকেন এ্যাজ এ রেড।

**শ্রী কমল কান্তিগুহ :** হ্যাঁ।

**Mr. Speaker :** There are Cut motions from Shri Kshinath Misra (Cut motions Nos.1 to 5) and Cut motion No.6 from Shri Dhirendra Nath Sarkar. All the cut motions are in order and taken as moved.

That the Amount of the Demand be reduced by Rs. 100.

**Shri Dhirendra Nath Sarkar :** Mr. Speaker Sir, I beg to moved that the Amount of Demand be Reduced Rs.100.

**Dr. Zainal Abedin :** অধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহোদয় তাঁদের ৫২ নং মূলখাতে যে ব্যয় বরাদ্দের দাবী উপস্থাপিত করেছেন যে সম্বন্ধে আমার বক্তব্য আপনার মাধ্যমে রাখতে চাই। তাঁকে স্মরণ করিয়ে দিতে চাই বিগত বছর যা ৩১ শে মার্চ শেষ হয়েছে সেখানে আপনি এমনভাবে বিবৃতি রেখে আমাদের কাছে আপনার দপ্তরে ব্যয় বরাদ্দের দাবী করলেন যা থেকে আমরা জানতে পারলাম এবং দেখলাম যে সেই পুরো টাকা আমার দপ্তর পাইনি। আপনি যে ব্যয় বরাদ্দ নিয়েছিলেন বিগত বছরে এটা মূলত ইকনমিক সার্ভিস, ডেভলপমেন্ট সার্ভিস। এই টাকা আপনার দপ্তর ব্যয় করে, আপনি যে ব্যয় বরাদ্দ উপস্থিত করছেন এর কোন সুনিশ্চিয়তা নেই। কারণ পশ্চিমবঙ্গের সরকারের সমস্ত বাজেট সমস্ত প্রস্তাবনা শুধু অনুমোদনের ভিত্তিতে এখানে উপস্থাপনা করা হচ্ছে। এর কোন কংক্রিট বেসিস নেই। অর্থাৎ সবটাই এর হাইপোথেটিক্যাল।

**[ 3.40 – 3.50 p.m.]**

২নং অভিযোগ হচ্ছে আপনার এই ২০ পৃষ্ঠা ব্যাপি বক্তব্যে কোথাও ইঙ্গিত পেলাম না পশ্চিমবঙ্গ কৃষিতে এমন একটা পর্যায়ে পৌঁছেছে সারা ভারতবর্ষ যেখানে পৌঁছেছে তার কাছাকাছি আছে। আমি পরিষ্কার করে বলতে চাই ভারতবর্ষে After implementation of the 5th Five Year Plan successfully, during the period of 6th Five Year Plan it is self-sufficient/self-reliant/on food. It does not depend on import of foodgrains from other countries. On the other hand, India is in a position to export foodgrains to other neighbouring States and other poverty stricken countries of Africa even.

জাতীয় স্তরে যদি ভারতবর্ষ স্বয়ংসম্পূর্ণ হয়, পশ্চিমবঙ্গ অঙ্গ রাজ্য, বামফ্রন্ট শাসনে আপনারা ইনফ্রাস্ট্রাকচার তৈরী পেয়েছেন, Canal Irrigation, Deep Tubewell Irrigation, River Lift Irrigation, High quality and High yielding varieties of seeds, Non-land inputs in the form loans and monies, insecticides. better form of mechanical and orginised cultivation, research and even evaluasion.

এই ইনফ্রাস্ট্রাকচারের মধ্যে দিয়ে আপনাদের কার্যকালে পশ্চিমবঙ্গ কেন খাদ্যে স্বয়ংসম্পূর্ণ হল না? কালকে মাননীয় খাদ্য মন্ত্রী বলেছেন আমরা ৪২ লক্ষ টন কেন্দ্রের কাছে খাদ্য চাই। এই ভিক্ষাবৃত্তি কেন? কেন পশ্চিমবঙ্গ আজকে গ্রান্ট-ইন-এডের পর্যায়ে চলে গেছে? অর্থ মন্ত্রী মহাশয় দাবি করেছেন আমাদের পার ক্যাপিটাইনকাম বেড়েছে এইজন্য যে আমরা কৃষিতে সফল হয়েছি। আপনারা নাকি প্রতি বছর ২ পার্সেন্ট করে ইরিগেটেড ল্যান্ড বাড়িয়েছেন। এই বক্তব্য অসার এইজন্য যে একদিকে দাবি করেছেন উন্নতি করতে পেরেছেন, অন্যদিকে ভিক্ষার ঝুলি নিয়ে পশ্চিমবঙ্গের জন্য গ্রান্ট-ইন-এড চেয়ে বেগার স্টেট পরিণত করেছেন। কৃষি নির্ভরশীল আমাদের অর্থনীতি, জাতীয় অর্থনীতি ৫৮ পার্সেন্ট কাম ফ্রম এগ্রিকালচারাল রিসোর্সেস দি ইনফ্রাস্ট্রাকচারস বিল্ট ইন হেয়ার হ্যাভ নট বিন ফুলি ইউটিলাইজড। আজকে যে রেকর্ড প্রোডাকসান বলছেন একথা আমি দৃঢ়তার সঙ্গে বলতে চাই এটা শুধু এক বছরের প্রোডাকসান তুলে বললে হবে না, আর দুই বছর হলে আপনাদের দুটো টার্ম পূর্ণ হবে, আপনাদের ৫ বছরের গড় যদি দেখি তাহলে দেখব ইট ইজ দি লোয়েস্ট, ইট ইজ নট আপটু দি মার্ক। এর কি জবাব আছে আপনাদের? ডিমান্ড আপনারা কম করেননি, বাট ইউ ডু নট নো হাউ টু ইউটিলাইজ দি মানি। অন্যদিকে আপনি যে পরিকল্পনা কথা বলেছেন, যে টাকা চেয়েছেন তার আগে আমাদের মেমোর্যান্ডাম দিয়েছেন। এখানে বহু জায়গায় আমি দেখতে পাচ্ছি যেখানে এক পয়সা. বরাদ্দ নেই। হেডস আর দেয়ার, যেমন ইসলামপুর হ্যাপনস টু বি এ সেগরিগেটেড এরিয়া ফ্রম বিহার, আপনি বলেছেন ৩শো একর সিড ফারম্ করছেন, No money is allocated. It it then an eye wash or deception or subterfugium? The Minister must come forward and answer this question. আজকে আপনাকে তুলনা দিতে চাই - জাপানের মত একটা দেশ যার জমির পরিমান প্রায় পশ্চিমবঙ্গের সমান, একে ইনপুটস দিয়ে 1:8, one is to eight. Eight times of what West Bengal produces. Eight times per acre yield. The consumption is 8 times. আমাদের এখানে গ্রিন রেভলিউসানের কথা বলা হয়, তার কাছাকাছিও আসেনি, সবুজ ফিকে হয়ে গেল, আজকে জানি না লাল বিপ্লব হয়ে যাবে কিনা। আপনার কাছে আমার পরিষ্কার বক্তব্য ফোরটিন ব্যাঙ্কস ওয়ার ন্যাশনালাইজড, সাবসিকোয়েন্টলি সিক্স ব্যাঙ্কস/ওয়ার ন্যাশানালাইজড, ব্যাঙ্ক ক্রিডিট ফেসিলিটি এগ্রিকালচারাল সেক্টরে আগে ছিল না, শ্রীমতী ইন্দিরা গান্ধী সময়োচিত পদক্ষেপ নেওয়ার ফলে ইনস্টিটিউসন্যাল ফাইনান্স ইজ এ্যাভেলেবল টু দি ফারমারস হেয়ার। ক্রেডিট ইনপুট ইজ এ্যাভেলেবল হেয়ার। এটা এগ্রিকালচারাল রিপোর্ট এখানে টাকা ভিলোন দরকার ৩০০ কোটি টাকা। এ্যাট দি প্রাইস লেভেল আজকে What is the performance of your Co-operation department-it is less than 51 crores. আজকে during the Congress regime it achieved the target of 81 crores. যে লং লোন ইনপুটস ছিল তা বদলে গেল। কৃষি সরঞ্জাম ব্যাপারে কংগ্রেস করেছিল। কৃষি উপকরণ সরবরাহে সরকার ব্যর্থ হয়েছে। আপানারা মিনিকিটের কথা বলেন, সেটা আমরা আরম্ভ করেছিলাম। We have introduced it but you have not been able to channelise and utilise the particular process

in a rational way and as such there is a gross abuse of the distribution of the minikit. এতে আপনাদের বামফ্রন্টের পার্টির তলপিবাহদের সুবিধা হতে পারে। রাজ্যের কৃষি উৎপাদনের কিছু সুবিধা হবে না। আজকে কনজারভেটিজম উঠে গেছে। আজকে তাকে ছাড়িয়ে মর্ডান এগ্রিকালচার এসে পৌঁছেছে। কিন্তু তার বেসিক কনসেপ্ট যেটা ল্যান্ড রিফর্ম যেটা সম্বন্ধে অনেক চীৎকার করেন মারামারি করেছেন সেটা কোথায়? আপনাদের প্ল্যানিং কমিশনের রিপোর্ট দেখুন not even the communist countries which have gone in communist way.

১১টা পরিকল্পনার পর আমাদের বন্ধু দেশ রাশিয়া ধুঁকছে। There is no ceiling even in China and even in Russia - this has been withdrawn after revision of 11th five year plan.

আজকে ভারত সরকার পাঁচটি পরিকল্পনা স্বয়ংসম্পূর্ণ হয়েছে। পাঞ্জাব কি করতে পেরেছে? টোট্যাল পুল করতে পেরেছে ৬ লক্ষ মেট্রিক টন। What is the contribution of West Bengal - it is not even one lakh metric tonne. Why do you claim that you have progressed, you have achieved here, your records are bright. I think your records and your performances are not bright. নেক্সট পয়েন্ট স্যার, যদি কোন ডেভেলপমেন্ট কান্ট্রির একটা শেয়ার থাকে নেগোসিয়েটেড লোন গ্রান্ট তাহলে সে দেয় না কেন? মন্ত্রী মহাশয় তো উত্তরবঙ্গের মানুষ - তিনি তো জানেন যে উত্তরবঙ্গ মানে কুচবিহার, জলপাইগুড়ি নয়, তা ছাড়াও গঙ্গার ওপারে আরও তিনটি জেলা আছে। এটা this negotiated grants and loans they have not been equitably distributed even in North Bengal not to speak of South Bengal. আমি অশোকবাবুকে এটা বলেছিলাম তিনি বল্লেন রিভিউ করেছিলাম যে এই অবস্থা কেন হল। তিনি বল্লেন ড্রাউটের জন্য এই মেজার নিতে হয়েছে। তারপর ইরিগেসন সম্বন্ধে বলি যে যেসব মাইনর ইরিগেসন আছে এবং ক্যানেল ইরিগেসন আছে যেসব ড্রেনেজ, এবং পাইপ সিসটেম আছে — এই যে সব minor irrigation in the form cluster, shallow, deep tubewell, river lift irrigation. এগুলি সব বন্ধ লোডসেডিংয়ের জন্য। ওঁরা বলেছিলেন এইগুলি সব বাড়বে। স্থায়ীভাবে লোডসেডিং — পার্মানেন্ট ষ্টোরেজ অব পাওয়ারের অভাবে এগুলির অধিকাংশই পড়ে আছে। এই দিকে কেন দেখা হচ্ছে না? চাষীরা কি করবে? আবার দেখুন the command area is different in different zones.

এর কোন ষ্ট্যান্ডার্ড নেই। আর কোন সুপারভিসনের ব্যবস্থাও নেই। তাহলে চাষীরা কি করবে? because of the facilities extended by Indira Gandhi the nationalization of these commercial banks were possible.

যে ইনপুট পাচ্ছি সেটা built up! এতে বামফ্রন্ট সরকারের কোন কৃতিত্ব নেই। চাষীরা নিজের চেষ্টায় করছে। ওরা কোন দিনই এই পশ্চিমবাংলাকে বিল্ট আপ করতে পারবে না। বাবু জগজ্জীবন রাম বলেছিলেন যে পশ্চিমবাংলা একটা জিনিস করেছে দ্যাট ইজ wheat revolution বার লক্ষ মেট্রিক টন গম উৎপাদন হয়েছিল। আর আজকে ওঁদের আমলে সেটা দাঁড়িয়েছে ৩ লক্ষ মেট্রিক টন। আমরা গমের প্রোডাকসন বাড়িয়েছিলাম। আর এই লেফ্ট ফ্রন্ট গর্ভণমেন্ট করেছে less than 3 lakh M.T. আজকে গ্রোস প্রোডাকসন কমছে, আর ফিডিং মাউথ বাড়ছে। অল ইন্ডিয়া

বেসিসে আপনারা কোথায় নেমে যাচ্ছেন সেটা জানেন?

ইনফ্রাসেট্রাকচার আছে আপনারা তার সত্ব্যবহার করতে পারছেন না।

[ 3.50 – 4.00 p.m. ]

এখানে পার ক্যাপিটা জমির পরিমান হচ্ছে .১৮ হেক্টর। It is the figure of 1971. ১৯৮১ সালে পার ক্যাপিটা ল্যান্ড এ্যাভেলেবল হচ্ছে ১.৩ হেক্টার। Land is not elastic multiple crop and rational crop. এর সেখানে বন্দোবস্ত করতে হবে। তার জন্য ট্রেনিং এর দরকার। training of the farmers and training of the officials in charge of this. আপনি যে বাজেট এখানে উপস্থিত করেছেন, তাতে আমরা দেখলাম other than salaries and establishment cost ছাড়া ট্রেনিং ফেসিলিটি অত্যন্ত সামান্য এবং নগন্য। আ দেখেছি ট্রেনিং এবং গ্রেডেশন, এটা এক দিক। এগ্রিকালচারকে আমরা দুভাগে ভাগ করতে পারি। one is grain and the other is cash crop আমরা দুটো ক্ষেত্রে দেখতে পাচ্ছি both training and grading of these crops-grain and cash crop. এর প্রভিশন জিরো। বুঝতে পারলাম না কিসের প্রেসারে এটা হলো। আগে যে কথা বলেছি, সেই টাকা আপনি ব্যয় করেন নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, নেকস্ট, কেমিকাল ফার্টিলাইজারে আসছি, আপনারা দাবী করেছেন, এত হয়েছে, আমরা ইম্‌পোর্ট করছি. Government of India - I am proud to say প্রতি কেজি কেমিক্যাল ফার্টিলাইজারের জন্য গভর্ণমেন্ট অব ইনডিয়া সাবসিডি দেয়, We should exploit this resources as much as possible. কিন্তু তার আগে প্রথম কনডিশন যেটা দরকার, সেটা হচ্ছে There should be facility for soil testing. But in your regime of eight years, you have not been able to extend the facilities of soil testings. There are only three soil testing centres in the state and as a result of which the farmers go and come back. The farmers have been failed to use chemicals and other fertilisers appropriately without having the soil testing report.

মন্ত্রী মহাশয় একবার প্রসঙ্গক্রমে বলেছিলেন যে গোবর গ্যাস হবে। আমাদের এখানে গোবর কোথায় পাবেন, পোসচার ল্যান্ড নেই, আজকে এ্যাফরেস্টেশন নেই, দিন রাত ফ্রি গাছ কেটে নেওয়া হচ্ছে, জংগল সাফ হয়ে গেছে, ফলে রেনফলের ভ্যারিয়েশন হয়ে যাচ্ছে। এই জন্য We are to depend on assured irrigation. আর একটা ব্যাপার হচ্ছে ক্যালামিটি। কৃষকদের মনে সব সময় একটা থ্রেট অব ফ্লাড, এই ভয় রয়েছে। আপনার ডিপার্টমেন্ট ইনডিপেন্ডেন্ট নয়, Government is not itself dependant but one department is related to and dependent on other departments. আপনার সঙ্গে কাজের সমন্বয় যাও হওয়া প্রয়োজন মাইনর ইরিগেশন, আপনার সঙ্গে যা সমন্বয় হওয়া প্রয়োজন সেচ দপ্তরের, ফ্লাড প্রটেকশনে ল্যান্ড রিফর্মসের দায়িত্বে যিনি আছেন, আপনার সমন্বয় হওয়া প্রয়োজন কোঅপারেটিভের দায়িত্বে যিনি আছেন তিনি, আপনি মন্ত্রী সভার সদস্যদের জিজ্ঞাসা করুন, রিজার্ভ ব্যাঙ্ক এ্যাট দি প্রাইস লেভেল বলেছিলেন যে এক হাজার তিন শত কোটি টাকা দেওয়া দরকার, We came upto the level of 81 crores. আপনাদের শাসনকালে because of contradiction among the different constituents of Left Front Government আপনারা কোঅপারেটিভ সেক্টারে টেকাভি লোন কোন আদায় নেই, কোনও দাদন নেই। কৃষকরা ট্রাডিশন্যাল মানি লেন্ডারদের

কাছে যেতে বাধ্য হচ্ছে। অন দি আদার হ্যান্ড যাদের পাট্টা দেওয়া হয়েছে সারপ্লাস ল্যান্ড, তাদের ল্যান্ড ইনপুটস দিতে পারেন নি। আজকে ফল হয়েছে, আপনাদের Corresponding Agro Service Centre(2) বাড়েনি। কাছ থেকে মানুষ ভাড়া নিয়ে যাতে কাজ করতে পারে, সেই ব্যবস্থা হয়নি। যার ফলে Either for power tiller and other things-the farmers are depending on the money lenders. আজকে এগ্রিকালচার হয় মরিবান্ড হয়েছে নতুবা already they have been died up. আজকে এই সুযোগ মানুষের কাছে পৌঁছয়নি বলে আমি মনে করি। আজকে আর একটা প্রশ্ন, agriculture, misuse, abuse by floods and insecticides এ হয়। আজকে ইনসেক্টিসাইডের ব্যাপারে ট্রেনিং দিতে পারেন নি, because there is no observation of the field by your field workers. আমি নিজে ভুক্ত ভোগী। অন্য দিক স্টোরেজ ফেসিলিটিজ দরকার, হতে পারছে না, because of the permanent failure of power here. Cold storage are shut down and as a result of which the common ordinary potato farmers are moving from door to door, window to window for storing their products. আলুর সমস্যা সম্পর্কে এখানে একাধিকবার আলোচনা হয়েছে। আপনার গর্ভনমেন্টের এ্যাচিভমেন্ট কোথায়? আজকে কোন প্রতিকার কেউ পায়নি। মূল্যের ব্যাপারে একটা রেমুনারেশান প্রাইস হওয়া দরকার। আজকে মিনি মুখ্যমন্ত্রী এক সময়ে তিনি এগ্রিকালচারাল প্রাইস কমিশনের চেয়ারম্যান ছিলেন। একটা জিনিস আপনি ঘোষণা করেছেন যে ফেয়ার প্রাইসে ৭৮টাকা পার কুইন্টাল ডিসট্রেস সেলে কিনে নেবেন পটেটো। আজকে কতটা কিনতে পেরেছেন সেই হিসাব দিলেন না। আমরা ত্রাহি ত্রাহি চিৎকার শুনছি যে চাষী গেল। চাষীর যদি ব্যাকবোন চলে যায়, চাষী যদি না বাঁচে তাহলে সমাজে থাকলো কারা? সে জন্য একথাটা আপনাকে বলতে চাচ্ছি। নেকসট কামস ইওর মার্কেটিং অপারেশান। এখানে ইনটেগ্রেটেড মার্কেটিং সিসটেম এ্যান্ড ইমপ্রুভমেন্ট অব দি ট্রেডিশন্যাল মার্কেটস করার একটা প্রোগাম আমাদের সময়ে ছিল। আপনারা এটাকে বর্জন করেছেন বলে আমার কাছে সংবাদ নেই, কিন্তু ট্রেডিশন্যাল মার্কেটস আর নট বিইং ইউটিলাইজ। These are being led by Pharias, traders etc; and the middlemen are dominating over these. আজকে চাষী যে দামে বিক্রয় করছে কনজিউমাররা যে দামে কিনছে এর মাঝখানে একটা বিরাট ফারাক থেকে যাচ্ছে এবং এতে মিডিলম্যান এবং ট্রেডাররা মুনাফা লুটছে। এর ফলে প্রোডাকসান এক লেস প্রফিটেবল দ্যাট ট্রেড ইটসেলফ। এটা যদি আপনি বদল করতে না পারেন তাহলে গ্রো মোর ফুড কিম্বা সবুজ রেভল্যিউশান-এর বেনিফিট সব জায়গায় পৌঁছে দিতে পারবেন না। কাজেই সেদিকে আপনাকে দৃষ্টি দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় সম্প্রতি মুখ্যমন্ত্রী মহাশয়কে দিয়ে ডাচ কোলাবোরেশানে একটা - এসিডিটি এ্যান্ড আদারস যেটা ন্যাচারাল বেরিয়ার অফ্ সার্টেইন ল্যান্ড - ডাচ প্রকল্প চালু করেছেন। এখানে স্টেট ওয়াটার বোর্ড আছে। আপনার এই মেকানিজম নেই কেন? ইকুয়ালি The department itself is the senior most department. আজকে সব জায়গায় টেষ্ট করে একটা শুয়োমটো ব্যবস্থা কেন দিতে পারেন নি? এই জমির চরিত্র এ্যাসিডিক অর ইট ইজ এ্যালক্যালাইন, এই ডেসক্রিপশান কেন দিতে পারেন নি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে যে পপুলেশান আছে এর করেসপন্ডিং গ্রোথ হচ্ছে না বলে আনএমপ্লয়মেন্ট বেড়ে যাচ্ছে। আজকে আমাদের আদার দ্যান ট্রেডিশন্যাল ক্রপস, আমাদের সাফিসিয়েন্ট নাম্বার অব হর্টিকালচার যেটাকে বলে, ফুড গ্রোইং এরিয়া আছে, নর্থ বেঙ্গলে পাইন এ্যাপেল, অরেঞ্জ আছে ইন সার্টেন এরিয়াতে, ওখানে উৎকৃষ্ট তামাক হয়, এটা প্রসেসিং ইনডাষ্ট্রি, এ্যাগ্রো বেসড ইনডাষ্ট্রি হতে পারে। কিন্তু এটা নেগলেট হতে দেখছি। এটা খুব ক্যাপিটাল ইনটেনসিভ নয়। আজকে কেন অরেঞ্জ কোয়াস

এখানে তৈরী হয়না? কেন আমাদের এ.কে.জি'র উপরে নির্ভর করতে হয়? কেন আজকে টম্যাটো কোয়াস আমাদের হায়দরাবাদ থেকে আনতে হয়? আজকে মন্ত্রী মহাশয়কে খতিয়ে দেখতে অনুরোধ করি এই এরিয়াতে Whether you can set up food processing industries to utilise the raw meterials and again adequate employment potential for the unemployed with the help of institutional finance. আমাদের এখানে দু'একটা যা আছে অত্যন্ত মরিবান্ড কনডিশানে আছে। আপনি ম্যাংগো ক্রপ সম্পর্কে বক্তব্য রেখেছেন, আমরা কাগজে দেখলাম। কিন্তু এক পয়সাও এর জন্য বরাদ্দ করেন নি। মালদহের ম্যাংগো, মুর্শিদাবাদের ম্যাংগো প্রসিদ্ধ। আমরা জানি ফলের রাজা আম। কিন্তু এর জন্য কোন বরাদ্দ দেওয়া হয়নি। আজকে ম্যাংগো গ্রোভ সম্পর্কে আপনার বক্তব্য কি, তার এগেনষ্টে কি ভাবে, কতটা ব্যয় করতে চান, এই সম্পর্কে কোন উল্লেখ দেখছি না। ইট এ্যাপলায়েড টু পাইন-এ্যাপেল, অরেঞ্জ এ্যান্ড আদার টাইপস্ ফ্রুটস। আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই, আমাদের পাশের রাজ্য অন্ধ্র আজকে ওয়েষ্ট এশিয়ায় বুম চলছে পেট্রো ডলারের। এখান থেকে চার্টার্ড প্লেনে Agricultural products, cabbage, cauli flower, etc. যাচ্ছে। আমাদের একটা কথাও তো বলেন নি। We can export certainly, if not other fruits, only then certainly potato can be exported. আজকে এক্সপোর্ট অপোরচুনিটি নেওয়া সম্পর্কে আপনার বক্তব্যে কিছু পেলাম না।

**[4.00 – 4.10 p.m.]**

আজকে আমরা ধুঁকছি, ট্রাডিসন্যাল মার্কেট ধুঁকছে, কনজিউমার্সরা ধুঁকছে। We cannot advatage of the other states. The federating states of India are taking advantage of. এখানে আপনাদের বক্তব্য কি, সেটা আমাদের জানতে ইচ্ছা করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহোদয় এক জায়গায় বলেছেন ৮ লক্ষ টাকার কথা, যদি আমি এটা ঠিক পড়ে থাকি— এটা ঠিক যে, কৃষি বিশ্ববিদ্যালয়ে কৃষি শিক্ষা ব্যবস্থার জন্য আমাদের আমলে বিধান চন্দ্র কৃষি বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠিত হয়েছিল। আমরা অনেক দিন চ্যানসেলর, ভাইস-চ্যানসেলর, দুর্নীতি, ইন্টারন্যাল এ্যাডমিনিস্ট্রেসনে ক্যাওস নিয়ে অনেক কথা শুনে এসেছি। মন্ত্রীমহোদয় এখানে একাধিকবার বিবৃতি দিয়েছেন কলিং এ্যাটেনসনের উপর। আজকে কৃষি বিশ্ববিদ্যালয়ের জন্য কমিশন অব এনকোয়ারি গঠিত হয়েছে। আপনি ৮ লক্ষ টাকার বরাদ্দ চেয়েছেন। তার রিপোর্ট কি হল? What is the improvement? What is the research? What is the out come? আজকে আমরা কিছুই জানতে পারছি না। এক্সটেনসন সার্ভিসের মূল কথাই হল এই, বিশ্ববিদ্যালয়ে কিম্বা ল্যাবরেটরিতে বিজ্ঞানীরা যা আবিষ্কার করবেন এক্সটেনসন সার্ভিসের মাধ্যমে সেই জ্ঞান প্রয়োগ করে মাঠের কৃষকরা লাভবান হবেন, এতে দেশ সমৃদ্ধশালী হবে। আমরা কৃষি বিশ্ববিদ্যালয় সম্বন্ধে যে জটিলতা দেখেছি তাতে সেখানে এনকোয়রি চলছে, এই ডেডলক খুলতে পারেন নি। ওখানে সব ব্যবস্থা ঠিকঠাক চলছে কিনা, পড়াশুনা ঠিকমত হচ্ছে কিনা, প্রোগ্রাম, কারিকুলাম এ্যান্ড সিলেবাস এবং তার ইউটিলাইজেসন অব দি এক্সপার্ট সার্ভিস এখন আমরা পাচ্ছি কিনা, ফার্মার্সদের কাছে এটা পৌঁছাচ্ছে কিনা - কল্যাণীতে কি ভুট্টা আবিষ্কার হল, কি ধান আবিষ্কার হল, এটা গিয়ে কুচবিহারে পৌঁছাচ্ছে কিনা, তা আমরা দেখতে পাচ্ছি না। আপনি বরাদ্দ রেখেছেন ইনসটিটিউসন ইন নর্থ বেঙ্গল ফর ইমপার্টিং নলেজ ইন এগ্রিকালচার করবেন। নর্থ বেঙ্গলে করবেন, কি কোথায় করবেন আজ পর্যন্ত তা আমরা জানতে পারলাম না। কুচবিহারে হবে, না, জলপাইগুড়িতে হবে, না অন্য কোথাও হবে, অথবা দক্ষিন বঙ্গের কোথাও হবে, সেটা আমরা দেখছি না। এডুকেসন ফেসিলিটিজ

ইন এগ্রিকালচার, এই ব্যবস্থা আমরা দেখতে পাচ্ছি না। তারপর এ্যানাদার ট্রেনিং এ্যান্ড গ্রেডিং ফেসিলিটি, এই হেড ধরে রেখেছেন, কিন্তু অঙ্কটা ধরা নেই। ভারতবর্ষে ২২টি অঙ্গ রাজ্য ও ৮টি কেন্দ্র শাসিত অঞ্চল আছে। আমাদের ফারমারদের গ্রুপ করে ওদের টেকনোলজি মেথড দেখে আসার ব্যবস্থা করবে সরকার, আর ওদের ফারমাররা আমাদের এখানে এসে দেখে যাবে, এটাই তো আশা করি। তাতে একদিকে ন্যাশন্যাল ইনটিগ্রেসান বাড়বে, অন্যদিকে এক্সচেঞ্জ অব এক্সপার্টাইজ নলেজ, এক্সপার্টাইজ টেকনোলজি ইত্যাদি বিনিময় হবে। আমরা সেই উদ্যোগে তো বাজেটের মধ্যে দেখলাম না। দীর্ঘ ২০ পাতার ভাষণ এই অল্প সময়ে আমার পক্ষে সম্পূর্ণ করা সম্ভব হয়নি। কিন্তু এইগুলি আমরা দেখতে পাচ্ছি না বলে এটা বড়ই দুঃখের বলে মনে করছি। কেমিক্যাল ফার্টিলাইজার সম্বন্ধে অনেক দ্বিমত আছে। এ্যাট বানতোলা ইন আওয়ার রেজিম ক্যালকাটা গারবেজ, ক্যালকাটা ডাস্টের একটা ফ্যাকট্রি করেছিলাম ফর দিবস অর্গানিক ফার্টিলাইজার প্ল্যান্ট। আমাদের যেখানে ৩ লক্ষ লোক বাস করে, সেখানে প্রচুর গারবেজ স্তুপীকৃত হয়। এ দিয়ে একাধিক গারবেজ ফ্যাকট্রি অব দি টাইপ ইন বানতোলা করা যেতে পারে। হ্যাভ ইউ এভার ইভ্যালুয়েটেড? আমাদের একাধিক গারবেজ ফ্যাকট্রি হতে পারে। আমরা এটা বুঝতে পারছি না যে বর্ধমানে হবে কিনা, দুর্গাপুরে হবে কিনা। আপনারা কোন সময়ে এটা মূল্যায়ন করার চেষ্টা করেছেন, এই বানতোলা গারবেজ ফ্যাকট্রিতে অর্গানিক ম্যানিওর তৈরী করে আউট অব দি গারবেজ অব ক্যালকাটা, এর উপকারিতা কি আছে, এর প্রয়োজনীয়তা আছে কিনা? এছাড়া অন্যান্য যেসব মহানগর আছে সেখানে ৩ লক্ষ লোক বাস করে। এর মাল্টিপ্লিকেস হতে পারে। আপনারা ইভ্যালুয়েসান করেছেন? করেন নি। এর ফলে উই ডু নট নো ইট। সাফিসিয়েন্ট অর্গানিক ম্যানিওর না থাকলে কেমিক্যাল ফার্টিলাইজার বিকামস ইউজলেস। আজকে ভুট্টা আবিষ্কারে ব্যাকটেরিয়াল ফার্টিলাইজার প্রেসক্রিপসান, এ্যাট লিস্ট ইন পালসেস এ্যান্ড অয়েলসিডস - ব্যাকটেরিয়াল ফার্টিলাইজার কতটা দরকার, আপনাদের বক্তব্যের একজায়গায়ও পেলাম না আপনারা যে একটা পাইলট প্রজেক্ট নেবেন, এই কথাও দেখতে পাচ্ছিনা then the bacterial fertiliser which changes the whole world like a gallopping horse. এটা আমরা দেখতে পাচ্ছিনা। ইউ আর ডিপেনডিং অন কেমিক্যাল ফার্টিলাইজার। আপনারা একটা আত্মসন্তুষ্টির ভাব নিয়েছেন। কেমিক্যাল ফার্টিলাইজারের জন্য টাকার মাত্রা আপনাদের বেড়েছে। কিন্তু একটা জায়গাতেও বললেন না, this bacterial fertiliser is necessary for the growth of pulse and cereals এই পদ্ধতিটা কোথায় পাবে মানুষ? ইভেন ইফ রেডিও এ্যান্ড লিটারেচার এর মাধ্যমে প্রচার হচ্ছে। কিন্তু মানুষ কোথায় পাবে এই সহজ লভ্য ব্যবস্থাই আমরা দেখছি না। এই সঙ্গে আপনাকে আরো স্মরণ করিয়ে দিচ্ছি যে পিরিওডিক ডিমান্ড এ্যান্ড সাপ্লাই-এর ফলে কেমিক্যাল ফার্টিলাইজারের মূল্য বাড়া-কমা করে এবং কৃষকদের নাগালের বাইরে চলে যায়। এ ক্ষেত্রে ব্ল্যাক মার্কেটিয়াররা যে সুযোগ নেয় তার প্রতিকারের কোন ব্যবস্থা নেই। আপনি কি হিসাব দিয়ে বলতে পারবেন যে কতজন ব্ল্যাক মার্কেটিয়ারকে এই সারের কালোবাজারী করার জন্য আপনি ধরেছেন? আমরা জানি, আপনি পারবেন না, কারণ, ধরা পড়ে নি। এই যদি অবস্থা হয় তাহলে কি বুঝব বামফ্রন্ট সরকারের সঙ্গে ঐ কালোবাজারীদের একটা গোপন সম্পর্ক রয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমেরিকাতে যখন নিক্সন সাহেব প্রেসিডেন্ট ছিলেন এবং আমাদের যখন খাদ্যের জন্য আমেরিকার দ্বারস্থ হতে হ'ত তখন তিনি একটি মন্তব্য করেছিলেন যে I will become a meterarological expert in supplying food to India. কখন এখানে রেনফল হবে, কখন মনসুন আসবে, আসবে না ইত্যাদি। আজকে যেটা বেসিক জিনিষ, Apart from your irrigation channel-major irrigation, river irrigation, we depend mainly on monsoon. এখানে মেটেরলজিক্যাল ষ্টাডির জন্য কি ব্যবস্থা আছে?

What is the liaison between the department and the Alipore Metrological centre and the branches distributed elsewhere? কৃষকদের সঙ্গে এর সম্পর্ক কোথায়? কি প্রচার মাধ্যম আছে? আজকে চৈত্র মাসের ২৪ তারিখ, আমার জেলা থেকে খবর পেলাম সেখানে এক ফোঁটাও বৃষ্টি নেই। এই যে ফোরকাষ্ট Be prepared - for a drought is coming, there will be flood, there will be more than average rainfall. এ সম্বন্ধে তো কোন ফোরকাষ্ট হয়নি। There is no corresponding liaison with the Meteorological office. অথচ আপনাদের তরফ থেকে কোন মেটেরলজিক্যাল প্রজেক্টের প্রস্তাবনা নেই। আমরা আছি কোথায়? Where the rest of the Country is producing foodgrains, this State of West Bengal is running to Delhi with a bowl for 42 million tonnes of foodgrains. এর পর আমি আর একটি ব্যাপারে আসছি। আপনাদের একটি প্রস্তাব ছিল এবং এবারে কেন্দ্রে শ্রীরাজীব গান্ধীর নেতৃত্বে যে সরকার গঠিত হয়েছে তারা একটা বোল্ড ষ্টেপ নিয়েছেন ক্রস ইনস্যুরেন্সের ব্যাপারে। আমরা সেটাকে স্বাগত জানাচ্ছি। আপনারা এখানে প্রস্তাব করেছিলেন ক্রপ ইনস্যুরেন্সের কিন্তু তার বিস্তৃতি কোথায়? হোয়াট ইজ দি রেজাল্ট? কত মানুষ এতে বেনিফিটেড হচ্ছেন, এর এক্সপানসান কতখানি হয়েছে এসব কিছুই আমরা জানতে পারলাম না। আমরা এদের কাছ থেকে কিছু বই পেয়েছি। এই একটা বই - The binding of the book is very excellent but the contents are unreliable. The contents are not at all reliable. 'পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার' এই বইটা, এর উপরের ছবিটা খুব সুন্দর। This is an excellent picture. If I am a boy of ten of twelve, I will love this book but the contents are not reliable. এখানে সেচ চিত্র সম্বনয়ে কি বলছেন? বলছেন, আর্থিক ব্যয়বরাদ্দ যা ছিল তার থেকে খুব বড় কিছু একটা করতে পারেন নি। স্যালো টিউবওয়েল, ক্ষুদ্র সেচ কিম্বা সেচ প্রাপ্ত জমির পরিমানে খুব একটা মেজর ব্রেক থ্রু আপনারা করতে পারেন নি। Although the book has been extraordinarily beautiful in its binding but not its contents. স্যার, আপনি জানেন, আমাদের দেশ মূলতঃ একটা কৃষি ভিত্তিক দেশ। এখানে এর মর্ডানাইজেসানের জন্য, মেকানাইজেসানে জন্য কি করেছেন জানাবেন কি? এর পর আমি কনসোলিডেসানের কথায় আসছি। এখানে এখন ল্যান্ড রেভিনিউ মিনিষ্টার নেই, থাকলে ভালো হ'ত, কনসোলিডেসানের ব্যাপারটিকে তো রাজ্য একটা উদ্দেশ্য হিসাবে, সংকল্প হিসাবে এখনও পর্যন্ত গ্রহন করে নি। আপনাদের ল্যান্ড রেভিনিউ-এর বাজেট থেকে জানতে পারছি, কনসোলিডেসানের স্বপক্ষে আপনারা নন। কনসোলিডেসানের জন্য আপনাদের মিনিমাম প্রচেষ্টা নেই। এর সঙ্গে কো-অপারেটিভ ফার্মিং ক্যালেকটিভ ফার্মিং লাইক রাশিয়া তার বিন্দুমাত্র প্রচেষ্টা আমরা দেখতে পাচ্ছি না।

**[4.10 – 4.20 p.m.]**

তাহলে হোয়াট উইল দে ডু? এ বিষয়ে আমি আপনাকে দু'একটি কথা পড়ে শোনাচ্ছি। আজকে আমাদের সৌভাগ্য যে কমিউনিষ্ট পার্টিতে স্থান হয়েছে কাদের, না রাজা, মহারাজার ছেলেদের। আমরা সম্রাটদের তাড়িয়ে দিয়েছি, রাজাদের তাড়িয়ে দিয়েছি, কিন্তু মহারাজাকে কোথায় গ্রহণ করেছি, না মার্কসবাদী কমিউনিষ্ট পার্টিতে। মাকর্সবাদী কমিউনিষ্ট পার্টির প্রবক্তা লালগোলার মহারাজা। তাই দু'একটা কথা বলি "রিপোর্ট অফ্ দি কমিটি অফ্ দি প্যানেল অফ্ ল্যান্ড রিফর্মস" থেকে। ফলটা কি হয়েছে? আজকে বড় বড় ব্যবসায়ীরা মাকর্সবাদের ছাতার তলায় গিয়ে বলছে, 'আমরা কমিউনিষ্ট হয়ে গিয়েছি।' স্যার, এই সব ভন্ড'তে দেশ ছেয়ে গেছে। আমি আপনাকে একটু পড়ে শোনাচ্ছি,

দেখুন, " Communist China believes in rich peasantry - Mr.Rao and others in favour of low ceiling are not satisfied with acquiring land of only the big landlords who are leasing out their lands, but they want also to deprive the substantial framers of land exceeding 20 or 30 acres. Even though India has not yet adopted Communism as its pattern of society, yet in the matter of land they want to out-beat of out-do even the Chinese Communists who place no ceiling on self-cultivation". আমিও এখানে সে কথা বলবার চেষ্টা করছি। আজকে আমরা আরো দেখছি, "ceilling can have after all only two objectives namely (a) social justice and (b) increased production". আমাদের কংগ্রেস যে ব্যবস্থা গুলির সূচনা করেছিল যে পথে যদি আপনারা চলতে পারতেন তাহলেও কিছু ফল হ'ত। আমরা বলেছি এগ্রিকালচার দপ্তর ইনডিপেনডেন্ট দপ্তর হতে পারে না, এগ্রিকালচার দপ্তরের সঙ্গে সেচ দপ্তর, কো-অপারেটিভ দপ্তর, ফুড দপ্তরের লিনক্ রাখতে হবে। এই সমস্ত দপ্তর গুলি ইন্টার-ডিপেনডেন্ট এদের মধ্যে কো-অর্ডিনেশন প্রয়োজন। কিন্তু আমরা আজকে সে পরিচয় কোথাও পাচ্ছি না, দেয়ার ইজ্ নো কো-অর্ডিনেসন। ইট ইজ্ ইকনমিক্যালি এসেনসিয়াল। কিন্তু এখানে কোন কো-অর্ডিনেসন নেই। এই ল্যাক্ অফ্ কো-অর্ডিনেসন দূর করার জন্য আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, আপনি টু টেক্ ইনিসিয়েটিভ এ্যান্ড কো-অর্ডিনেট দি এ্যাকটিভিটিস অফ্ ইয়োর ডিপার্টমেন্ট ইউথ আদার ইন্টাররিলেটেড ডিপার্টমেন্টস। অবশ্য আপনারা এখানে কো-অপারেশানকে হত্যা করছেন। এ রাজ্যে কো-অপারেশন ডিপার্টমেন্টের কোন ফ্যাংসন নেই। ১৯৭০-৭১ সালে রিজার্ভ ব্যাঙ্ক পরামর্শ দিয়েছিল এই খাতে ৩০০ কোটি টাকা দেবার জন্য, আজকের বাজার মূল্যে ১০০০ কোটি টাকার প্রয়োজন। আমাদের সময়ে আমরা ৮১ কোটি টাকা দিয়েছিলাম, আপনারা ৫১ কোটি টাকার বেশী দিতে পারছেন না। অবশ্য আপনাদের মধ্যে এই নিয়ে বিবাদ আছে, একজন বলছেন টাকা দাও, আর একজন বলছেন টাকা দেব না। ফলে আপনাদের রাজত্বে কো-অপারেশনের কোন স্থান নেই। যাই হোক আমি কৃষি সম্পর্কে আমার শেষ কথা বলতে চাই, সেটা হচ্ছে কৃষি শ্রমিককে বাদ দিয়ে কৃষি হয় না। কিন্তু তাদের সম্বন্ধে আপনি কি এখানে একটাও কথা বলেছেন? আপনারা ২২,০০০ বৃদ্ধ কৃষককে ৬০ টাকা করে ভাতা দিয়েছেন। আমরা এর বিরোধিতা করছি না! কিন্তু আপনারা যে ২২ হাজারকে ভাতা দিয়েছেন তা দিয়ে আমরা মনে করি আপনাদের দলবাজীর সুবিধাই হয়েছে। যেখানে কৃষির উপর নির্ভরশীল ৭৫ শতাংশ মানুষ। সেখানে আমরা দেখছি কৃষি শ্রমিকদের মধ্যে ভূমিহীনের সংখ্যা ১৯৭১ সালে ছিল ৩২ লক্ষ সেখানে এবারে তা বেড়ে হয়েছে ৩৮ লক্ষ ইউ আর প্রিসাইডিং ওভার দি লিকুইডেসন অফ্ পেজেনট্রি। আজকে আপনাদের সময়ে ভূমিহীনদের সংখ্যা বাড়ছে এবং কৃষি মজুরদের মজুরী কমছে। আপনাদের এমন কোন অর্ডার নেই যার দ্বারা মিনিমাম ওয়েজটা এগ্রিকালচার ওয়ার্কারস এ্যান্ড লেবার, বোথ মেল্ এ্যান্ড ফিমেল ইউ উইল বি এ্যাসিয়ের্ড এবং এ বিষয়ে আপনাদের কোন মেশিনারিও নেই। একটা ভিসিয়াস সার্কেলের মধ্যে সব কিছু আবদ্ধ হয়ে গেছে। "গানার মিডল"- এর একটা বই'তে লিখেছেন লো ইনপুটস, লো এনার্জি ইউটিলাইজেসন, লো ইনকাম এ্যান্ড লো আউটপুট, এ-ই গুলি দিয়ে একটা ভিসিয়াস সার্কেল তৈরী হয়। তাই এখানে হয়েছে। সুতরাং কৃষি মজুরদের অবস্থার পরিবর্তন না করতে পারলে এগ্রিকালচারের সার্বিক উন্নতি সম্ভব নয়। Under this State of Affairs. I am sorry that I cannot accord with my consent to the budget by my friend. Shri Kamal Guha. Hence I oppose. I Support the cut motion moved by Congress (I). Thank

you.

**শ্রী উমাপতি চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় যে বাজেট বরাদ্দ উপস্থাপিত করেছেন সেই বাজেট বরাদ্দকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আজকে এই বাজেটের উপরে প্রথমে বলতে উঠে আমাদের বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব যেভাবে বক্তব্য রাখলেন তা শুনে আমি প্রথমেই চমকে উঠেছিলাম যে তিনি ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গ রাজ্যের বিধানসভায় দাঁড়িয়ে বক্তব্য রাখছেন না পার্লামেন্টে দাঁড়িয়ে বক্তব্য রাখছেন। প্রথমেই উনি রাশিয়া, চীন, জাপানের সঙ্গে তুলনা করলেন। আমার যতদূর জানা আছে এবং জয়নাল সাহেবও নিশ্চয়ই জানেন, তিনটেই হচ্ছে সার্বভৌম রাষ্ট্র, তারমধ্যে দুটি হচ্ছে সমাজতান্ত্রিক রাষ্ট্র আর একটি হচ্ছে উন্নত ধনতান্ত্রিক দেশ, সেটা হচ্ছে জাপান। পশ্চিমবঙ্গ একটা অঙ্গ রাজ্য, এবং সেই অঙ্গ রাজ্যের বাজেট। পশ্চিমবঙ্গ স্টেট, কিন্তু রাষ্ট্র বিজ্ঞানের অর্থে স্টেট নয়, এটা একটা অঙ্গ রাজ্য, ভারতবর্ষের মধ্যে একটা অঙ্গ রাজ্য। এখানে এমন কোন ক্ষমতা নেই যার সঙ্গে তুলনা করা চলে রাশিয়া, চীন এবং জাপানের সঙ্গে। আমার মনে হয়, তিনি ইচ্ছা করেই জেনে-শুনেই চেপে গেছেন বিশেষ রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে। আমাদের শাস্ত্রে আছে, সত্যং ব্রুয়াৎ, প্রিয়ং ব্রুয়াৎ। আমি প্রিয় কথা বলতে পারবো না কিন্তু সত্য কথা বলার চেষ্টা করবো। কৃষি এবং কৃষকের যে সমস্যা সেটা আমাদের দেশে সবচেয়ে গুরুত্বপূর্ণ সমস্যা এবং এটা সর্ব প্রধান জাতীয় সমস্যা। ১৯৪৭সালের পর থেকে আজ পর্যন্ত ভারতবর্ষের যারা শাসকশ্রেণী তারা গোটা ভারতবর্ষকে এখনও পর্যন্ত চালাচ্ছেন এবং তারা গোটা ভারতবর্ষের কৃষি নীতিকে পরিচালনা করছেন। তারা আমাদের দেশের কৃষি এবং কৃষকদের সমস্যাকে উল্টো পথে দেখছেন এবং তার সমাধান করার চেষ্টা করছেন উল্টো পথে। কোন লোককে যদি পায়ের উপর দাঁড়িয়ে চলতে না দেওয়া হয় তাহলে কি সে চলতে পারে? চলতে পারে না। মাথাটাকে যদি নিচের দিকে আর পাটাকে যদি উপর দিকে করে চলতে বলা হয় সে চলতে পারে না। আমাদের ভারতবর্ষে কৃষি সমস্যার যে সমাধান হয়নি, কৃষকদের সমস্যার যে সমাধান হয়নি তার একটি মাত্র কারণ হচ্ছে, শাসক শ্রেণী এই সমস্যাটাকে প্রথম থেকে আজ পর্যন্ত বিশেষ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে উল্টো পথে পরিচালিত করার চেষ্টা করেছেন। বৃটিশ আমলে যে সামন্ততান্ত্রিক সমাজ ব্যবস্থা ছিল সেটাকে পুরোপুরি না ভেঙে সেই সামন্ততান্ত্রিক অবস্থার উপর দাড়িয়ে আংশিকভাবে কৃষি নীতির পরিবর্তন করার চেষ্টা করলেন। এটা করতে গিয়ে সমগ্র কৃষি এবং কৃষকদের বাদ দিয়ে শিল্প মালিকদের প্রয়োজনীয় কাঁচামাল শিল্পে যা দরকার সেটা সাপ্লাই দেবার চেষ্টা করলেন। ঐ শিল্প এলাকার শ্রমিকদের মধ্যে খাদ্যের অভাব পাছে দেখা দিতে পারে তারজন্য কৃষি নীতি গ্রহণ করলেন। কৃষকদের রক্ষা করার জন্য নয়, কৃষি সমস্যার সমাধান করার জন্য নয়। শ্রেণী স্বার্থে প্রণোদিত শিল্প মালিকদের স্বার্থ রক্ষার করার জন্য উল্টো পথে চলতে গিয়ে ফল হয়েছে উল্টো। অবৈজ্ঞানিক কাজ করলেন অবৈজ্ঞানিক ফল পাওয়া যায়। উনি বললেন পশ্চিমবঙ্গ খাদ্যের সমস্যার সমাধান হয়নি। আমার প্রশ্ন গোটা ভারতবর্ষে কি হয়েছে? যদি তা হতো আমেরিকার কাছ থেকে পি.এল.অ্যাকাউন্টে লক্ষ-লক্ষ টন খাদ্য আনতে হতো না। স্বাধীনতার ৩৭ বছর পরেও খাদ্যের সমস্যার সমাধান এদেশে হয়নি। ফলে কৃষকদের দারিদ্রতা কমেনি, বরং বেড়েছে। ক্রয়-ক্ষমতা কমে যাওয়ায় শিল্প রুগ্ন হয়ে পড়েছে। উনি বলবেন, শিল্প রুগ্ন হয়ে পড়েছে পশ্চিমবাংলায়। গোটা ভারতবর্ষে শিল্প রুগ্ন হয়ে পড়ছে। এটার কারণ কি? ভুল কৃষি নীতি গ্রহণ করার ফলে। এছাড়া শিক্ষার দিক থেকে, সাংস্কৃতিক দিক থেকে কৃষকেরা পশ্চাৎপদ হয়ে পড়ছে।

**[4.20 – 4.30 p.m.]**

এটা হতে বাধ্য। ভারতবর্ষের একজন কৃষিবিদ বলেছিলেন যে, ভারতবর্ষের কৃষক ঋণের মধ্যে

জন্মায়, ঋণের মধ্যে বাড়ে এবং ঋণের মধ্যেই তার মৃত্যু হয়। দেশের স্বাধীনতার পর ৩৭ বছর চলে গেল, এই দীর্ঘ সময় চলে যাবার পরও এই অবস্থার কোন পরিবর্তন হয়েছে বলে আমার জানা নেই। ভারতবর্ষের এই যে সামাজিক, রাজনৈতিক, এবং অর্থনৈতিক পটভূমিকা এই পটভূমিকায় আমাদের কৃষি মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ রেখেছেন এবং বিগত দিন গুলিতে কৃষির সমস্যাগুলি সমাধান করার জন্য চেষ্টা করেছেন আমি মনে করি যে সেই পটভূমিকায় বিশ্লেষণ করতে হবে। ডাঃ জয়নাল আবেদিন মহাশয় যে পদ্ধতিতে বিশ্লেষণ করলেন সেটা বিশ্লেষণের পদ্ধতি নয়। কোন একটা অংশকে সমগ্রের সঙ্গে তুলনা করে দেখা যায় না। সমগ্রটাকে বিচার করতে হবে। গত বছর তিনি যে বাজেট বরাদ্দের অনুমোদন চেয়েছিলেন আমরা এই সভায় অনুমোদন দিয়েছিলাম, সাফল্য কতটা এসেছে আজকে আমাদের বিচার করতে হবে। উনি এই নিরিখে বিচার না করে যেভাবে সভাকে বিভ্রান্ত করতে চেয়েছিলেন একটা জিনিসকে তুলে ধরে এটা বিশ্লেষণ করার পদ্ধতি নয়। এইভাবে বাজেট বরাদ্দের অনুমোদন করা যায় না। বিরোধীদলের সদস্যের কাজ বিরোধিতা করা, এটা আমরা জানি, কিন্তু এ ধরণের বিরোধিতা করা বিরোধীদলের সদস্যের কর্ত্তব্য নয় বলে আমার মনে হয়। তাঁরা দীর্ঘদিন ধরে এখানে আছেন, তিনি মন্ত্রী ছিলেন, যে সমস্ত উন্নত দেশ আছে যেমন ইংল্যান্ড, কানাডা, ফ্রান্স, আমেরিকা সে দেশের বিরোধীরা এই ধরণের বিরোধিতা করেন না, তাঁরা গঠনমূলক সমালোচনা করেন, সরকারকে সাহায্য করেন যাতে করে কাজ সমাধান হয় সে ধরণের বক্তব্য রাখেন, কিন্তু আমাদের এখানকার সভার হালচাল আলাদা। আপনাকে এই বিষয়ে দৃষ্টি দিতে বলছি। আমাদের কৃষিমন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে চেয়েছেন যে তাঁর কাজ করার পক্ষে নানা সমস্যা রয়েছে, তার মধ্যে অন্যতম আর্থিক সমস্যা। এই আর্থিক সমস্যার ফলে ১৯৮৪-৮৫ সালের বই থেকে দেখাচ্ছি সরকারী আর্থিক সমীক্ষা- শুধু উৎপাদনের ক্ষেত্রে রাজ্য সরকার যে কোন প্রকারে প্রধানতঃ বৃদ্ধির জন্য আগ্রহী। এর মূল কারণ হল বড় চাষীদের তুলনায় ক্ষুদ্র, মাঝারি এবং প্রান্তিক চাষীদের মধ্যে দিয়ে উৎপাদনকে বাড়াতে চাইছেন। এইসব চাষীদের উৎপাদনের রেকর্ড লক্ষণীয়ভাবে বেশী। এজন্য রাজ্য স্তরে কৃষিবিভাগের পটভূমিকাকে বিশেষ স্থান দেওয়া হয়েছে। স্যার, ওনাদের দৃষ্টিভঙ্গীর থেকে আমাদের দৃষ্টিভঙ্গী সম্পূর্ণ পৃথক, কৃষির সমস্যা সমাধান করতে হলে কৃষককে কৃষি থেকে আলাদা করে দেখা যায় না। এই কৃষককে রক্ষা করা এবং কৃষি নীতির উন্নতি ঘটানোর জন্য যে প্রয়োজনীয় সাহায্য তাঁরা নিয়েছেন এবং তার ফল কতটা ফলেছে সেটা আমরা দেখব। আগামী দিনের যে তিনি কার্যসূচী নিয়েছেন সেটা আলোচনা সমালোচনার মধ্যে দিয়ে তবে অনুমোদন হওয়া উচিত হবে। ভূমি বন্টনের মধ্যে দিয়ে এই বামফ্রন্ট সরকার ২/১ লক্ষ পরিবারকে অপারেশন বর্গা কার্যসূচীর মাধ্যমে ১২.৯৬ সংখ্যক বর্গা জমি রেকর্ড করিয়ে দিয়েছেন। এটা করান দরকার, তা না হলে কৃষিতে কেউ মনোযোগ দেয় না, নিজের জমি না থাকলে কাজে উৎসাহ আসে না, তাই আজ এই জমি পাওয়ার ফলে নতুন উৎসাহে উৎপাদন বৃদ্ধির কাজে লেগেছে। কৃষির সম্প্রসারণ ঘটিয়েছে। ওঁরা ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এই দীর্ঘসময় এই দীর্ঘসময় ছিলেন এই রাজ্য পরিচালনা করেছেন, কৃষি বিভাগ, সেচ বিভাগ, ভূমি রাজস্ব বিভাগ ইত্যাদি কাজ করেছেন কিন্তু সেচের উপর কি কোনদিন গুরুত্ব দিয়েছেন? এই পশ্চিমবঙ্গের কৃষকদের জন্য আজকে তাঁদের চোখে জল আসছে। কিন্তু পশ্চিমবঙ্গের কৃষকরা যাতে জমি পেতে পারে, সেচ পেতে পারে তার জন্য কোনদিন চেষ্টা করেছিলেন কি? বিগত ৩০-৩২ বছর ধরে ওঁরা কি করেছিলেন? ওঁদের আমলে মাত্র ১৫ ভাগ জমি সেচ ভুক্ত হয়েছিলো। ক্ষুদ্র সেচের ব্যাপারে ওঁরা কোন গুরুত্ব দেন নি, আর আজকের দিনে রাজ্য সরকার ক্ষুদ্র সেচের উপর বিশেষ গুরুত্ব দিয়েছেন আপনারা সেটা জানেন এবং বৃহৎ তালিকাগুলি কেন্দ্রের অনুমোদন পেয়েছে। অনেক টাকার ব্যাপার এটা, কিন্তু আমাদের টাকা নেই বলে সমস্যা রয়ে গেছে। সাধারণতঃ ক্ষুদ্রসেচের সাহায্যে কৃষির উন্নতি করা যায়। এক্ষেত্রে ক্ষুদ্র-সেচ প্রকল্পের ক্ষমতা

বৃদ্ধি করে ১৯৮১-৮২ সালে ৩০.১৬ হাজার হেক্টর জমিকে সেচের আওতায় আনা হয়েছিল, ১৯৮২-৮৩ সালে ৫৫.৮০ হাজার হেক্টর জমিতে সেচ দেওয়া সম্ভব হয়েছে। এছাড়া জাতীয় কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমে গৃহিত প্রকল্পগুলি, যেমন - কূপ, পুষ্করিণী, জোড় বাঁধ ইত্যাদি মাধ্যমে প্রায় ৩০.৭০ হাজার হেক্টর জমিকে সেচের আওতায় আনা সম্ভব হয়েছে। সামগ্রিকভাবে বিচার করলে দেখা যায় যে, বিগত দিনে ওঁদের আমলে সেচসেবিত জমির পরিমান ছিল শতকরা হিসাবে ১৫ ভাগ মাত্র, আজ সেখানে ৪০ ভাগেরও বেশী সেচ দেওয়া সম্ভব হয়েছে। এটা কি একটা উল্লেখযোগ্য দিক নয়? বিরোধীপক্ষের সদস্যরা এখানে বলেছেন যে, তাঁরা নাকি সারের ব্যবহার বুঝতে পারছেন না। কিন্তু আমি দেখতে পাচ্ছি, এই সরকার সারের ব্যবহারের প্রয়োজনীয়তা বিচার করে ১৯৮১-৮২ সালে ২৬৭ হাজার টন সার ব্যবহার করেছেন। আজকে যদি কৃষির উন্নতি করতে হয় তাহলে দেখতে হবে কি পরিমান সার ব্যবহার করা হয়েছে, কতটা সেচের ব্যবস্থা কর হয়েছে। সবচেয়ে বড় কথা হচ্ছে - কৃষি ঋণ। ওঁদের আমলে চাষীরা টাকার অভাবে মহাজনদের কাছে যেতো এবং তাদের উৎপাদিত ফসলের বেশীরভাগ অংশটাই মহাজনের ঘরে তুলে দিতে হোত। কিন্তু আজ চাষীরা প্রয়োজনীয় ঋণের টাকা সরকারই যোগাচ্ছেন। এক্ষেত্রে মাথাপিছু ঋণ দেওয়া হয়েছে ১৯৮০। ৮১ সালে ৭৬৯ টাকা, কিন্তু সেটা বেড়ে ১৯৮৩।৮৪ সালে দাঁড়িয়েছে ২,০২৯ টাকায়। এগুলো কি কৃষির অগ্রগতি নয়? উৎপাদনের অগ্রগতির কথা বলতে গিয়ে যদি ১৯৬৯-৭০ সালের সূচক ১০০ ধরি, তাহলে ১৯৮১-৮২ সালে এই সংখ্যা গিয়ে দাঁড়াবে ১১৩.৫ এবং ১৯৮৩-৮৪ সালে এই সংখ্যা হবে ১৫০.৪। তাঁরা এটা লক্ষ্য করতে পারেন নি। ইচ্ছা করেই এদিকে তাঁরা লক্ষ্য করেননি। এছাড়া আজকে কৃষি শ্রমিকদের মজুরীও বেড়েছে এবং মন্দার সময় গ্রামীন প্রকল্পগুলির মাধ্যমে তাদের নানাভাবে সাহায্য করা হচ্ছে। ফলে বেঁচে থাকবার সুযোগ তাদের বেড়েছে। তবে আমি বলছিনা যে সব কিছু একেবারে ঠিক ঠিক আছে। আরো অনেক কিছুই করতে হবে। আজকে যেসব পরিকল্পনা বামফ্রন্ট সরকার নতুন করে গ্রহণ করেছেন সেগুলো বলবো। আজকে এই সরকার বীজব্যাঙ্ক স্থাপন করেছেন এবং এই ব্যাঙ্ক থেকে চাষীদের বীজ সরবরাহ করা হচ্ছে। কোন বছর খরা, কোন বছর বন্যায় চাষীদের অনেক ফসল নষ্ট হয়। ফলে অনেক সময় বীজের অভাবে কৃষকদের বিপদের সম্মুখীন হতে হয়। কিন্তু বামফ্রন্ট সরকার এই বীজব্যাঙ্কের মাধ্যমে যাতে চাষীদের বীজ সরবরাহ করা যায় এবং যাতে তারা ফসল বুনতে পারেন তারজন্য বিশেষ পরিকল্পনা গ্রহণ করেছেন। এছাড়া খরা এলাকা, পার্ব্বত্য এলাকা, লবনাক্ত এলাকার জমির কিভাবে উন্নতি করা যায় সেই ব্যবস্থাও এই বাজেটে আছে। এখানে কৃষি বিপণন সম্বন্ধে একটি কথা বলতে চাই। আজকে আমাদের রাজ্যে কৃষির উন্নতি হয়েছে। ফসলের উৎপাদনও বেড়েছে। তবে সবচেয়ে ফলন বেড়েছে আলুর। কিন্তু আর্থিক ক্ষমতায় দুর্বল এই বামফ্রন্ট সরকার একা সবকিছু সমাধান করতে পারবেন না। আজকে কেন্দ্রীয় সরকার যদি সত্যিই কৃষকদের ভালবেসে থাকেন তাহলে অনুরোধ করবো— আপনারা এগিয়ে আসুন, পশ্চিমবঙ্গ সরকারও এগিয়ে যাবেন। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে যেভাবে এফ.সি.আই আজকে পাট কিনছে, সেইভাবে চাষীদের কাছ থেকে ন্যায্য দরে তাঁদের উৎপাদিত শস্য সংগ্রহ করুন এবং আভ্যন্তরীণ চাহিদা মিটিয়ে তা বাইরে সরবরাহ করুন। কাজেই বিরোধী পক্ষ যে সব বক্তব্য এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন করতে পারছিনা, তাঁদের সমস্ত বক্তব্যের বিরোধীতা করে এই ব্যয়-বরাদ্দকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[4.30 – 4.40 p.m.]**

**শ্রী আনন্দ মোহন বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী ১৯৮৫-৮৬ সালে র যে ব্যয়বরাদ্দের দাবী উৎথাপন করেছেন সেই ব্যয়বরাদ্দ প্রস্তাবের উপর বিতর্কে সরকার পক্ষের

মাননীয় সদস্যের মুখে শুনলাম শাসক শ্রেণীর অবহেলা এবং বঞ্চনার ফলে এই রাজ্যে কৃষির সার্বিক সম্প্রসারণ হচ্ছে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কিনা জানি না, শাসক শ্রেণী বলতে কাকে বলেছেন সেটা আমার কাছে পরিষ্কার নয়। আমরা জানি ভারতবর্ষ কৃষি প্রধান দেশ। সারা বিশ্বে ১০৮ টি উন্নয়নশীল দেশের মধ্যে ভারতবর্ষ হচ্ছে অন্যতম। ভারতবর্ষ হচ্ছে সপ্তম বৃহত্তর দেশ, কিন্তু জনসংখ্যার হিসাবে এই ভারতবর্ষ দ্বিতীয় স্থান অধিকার করে আছে। ভারতবর্ষে গ্রামের সংখ্যা বেশী এবং ৭৫ ভাগ মানুষ কৃষিজীবী এবং কৃষির উপর সম্পূর্ণ নির্ভরশীল। আজকে শিল্প বিপ্লব সংগঠিত হওয়ার সাথে সাথে নাগরিক সভ্যতা বৃদ্ধি পেয়েছে। কিন্তু ভারতবর্ষের কৃষি আদিম ও অকৃত্রিম। ভারতবর্ষের মানুষের জীবন এবং জীবিকা, কৃষিজীবী এবং শ্রমজীবী মানুষের অর্থনৈতিক সুরাহা কৃষি সম্প্রসারণের মধ্যে দিয়ে হবে। আমরা জানি ২০০ বছর ঔপনিবেশিক অপশাসনের মধ্যে ছিলাম, যে প্রশাসন সেমি ফিউডাল অপ্রেসান এ্যাণ্ড এক্সপ্লোটেসান। আমরা জানি জমি তখন সাধারণ মানুষের হাতে ছিল না। সমাজের কতিপয় মানুষ জবরদস্ত বন্দোবস্তের মাধ্যমে ব্যক্তিগতভাবে সেই জমি বাড়িয়ে যাবার সুযোগ পেয়েছিল। স্বাধীনতা লাভের পর আমরা পরিষ্কার লক্ষ্য করেছি প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় এক দিকে শিল্প ওবং অন্য দিকে কৃষিতে ওই ধরনের অর্থনীতির মধ্যে দিয়ে ভারতবর্ষ কৃষিতে এবং শিল্পে স্বয়ংসম্পূর্ণতার দিকে এগোতে পেরেছে। আমরা লক্ষ্য করেছি ১৯৫০-৫১ সালে—যে কথা মাননীয় সদস্য বললেন—শিল্প বিকাশের উদ্দেশ্যে শিল্প এবং শিল্পজাত দ্রব্যের কাঁচা মাল সরবরাহ করার জন্য কৃষির উপর গুরুত্ব দেওয়া হয়েছে। মাননীয় সদস্য জানেন যে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কৃষির উপর গুরুত্ব দেওয়া হয়েছিল। ১৯৫০-৫১ সালে কৃষির উন্নতির জন্য ভূমিসংস্কারের মাধ্যমে তাকে বাস্তবায়িত করা হয়েছে। আজকে কৃষিতে ভারতবর্ষ; স্বয়ংসম্পূর্ণ। যে কথা জয়নাল সাহেব বললেন যে ১৯৫০-৫১ সালে সারা ভারতবর্ষে উৎপাদন ছিল ৫১ লক্ষ মেট্রিক টন। আজকে সেখানে কৃষি উৎপাদন ১৪২ লক্ষ মেট্রিক টনে গিয়ে পৌঁছেছে। বিশেষ করে বিশ্বব্যাঙ্ক এগ্রিকালচার এ্যাণ্ড ফাইনান্স কমিশন স্বীকার করে নিয়েছে যে আজকে ভারতবর্ষ খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা লাভ করেছে। একজন মাননীয় সদস্য কেন্দ্র এবং অঙ্গ রাজ্যের কথা বলেছেন। কি চিন্তাধারা নিয়ে তিনি বলেছেন আমি জানিনা। কেন্দ্রের যে কৃষিনীতি এবং ভারতবর্ষের যে কোন অঙ্গ রাজ্যের কৃষিনীতি উভয়ে উভয়ের পরিপূরক। ভারতবর্ষ যদি খাদ্যে স্বয়ংসম্পূর্ণতা লাভ করে তাহলে আমরা ভারতবাসী হিসাবে এই রকম আনডার ডেভেলপমেন্ট ইকনমিতে নিশ্চই আমরা কৃতিত্বের দাবি করতে পারি। সেখানে কৃতিত্ব দাবী একজন ওড়িয়া, বিহারী, অসমিয়া বা বাঙালী হিসাবে নয়, এ্যাজ এ হোল ইনডিয়ান একজন ভারতবাসী হিসাবে আমরা সেখানে দাবী করতে পারি। এটা আজ খুবই আনন্দের কথা, খুবই গর্বের কথা যে, কৃষিতে আমরা আজ স্বয়ংসম্পূর্ণ। স্বয়ংসম্পূর্ণতা বলতে আমি একথা বলছি না যে আমরা অপটিমাম প্রোডাকসনের লক্ষ্যে পৌঁছে গিয়েছি বা একেবারে স্যাচুরেটিং পয়েন্টে চলে গিয়েছি। আমরা নিশ্চয়ই সেখানে যাই নি। তবে একথা সত্য যে কৃষির ক্ষেত্রে আমাদের অন্য দেশের উপর নির্ভর করতে হয় না। এক্ষেত্রে শিল্পের কথা অবশ্য স্বতন্ত্র। আজ এখানে শিল্প নিয়ে যেহেতু আলোচনা হচ্ছে না, সেইজন্য আমি সে সম্বন্ধে কিছু বলতে চাই না। মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর প্রস্তাবনায় একটা নতুন কথা উল্লেখ করেছেন। গত বছরে এই রাজ্যে ১৫ লক্ষ মেট্রিক টন খাদ্যোৎপাদন হয়েছে—এরজন্য তিনি কৃতিত্ব দাবী করেছেন। আমরা মনে করি Agricultural development of India, Vis a Vis Bengal and other States is not Static, but it is a continuous process. আজকে সেদিক দিয়ে বিচার করে দেখলে— একটা অঙ্গরাজ্য হিসাবে কৃষি ক্ষেত্রে যে উন্নতি ঘটেছে—গোটা ভারতবর্ষেই কৃষির অবস্থা ভাল বলে স্বীকার করতে হয়। এর জন্য বিশেষ কোন দল বা কোন রাজ্যের কোন ক্ষমতাসীন দল তার কৃতিত্ব দাবী করতে পারে না। এটা কখনই তাদের কৃতিত্ব নয়। আজকে বহু ক্ষতি, অবক্ষয়, সংগ্রাম এবং সামাজিক বিবর্তনের

মধ্যে দিয়েই কৃষির ক্ষেত্রে গোটা ভারতবর্ষ একটা ধাপ অগ্রসর হয়েছে। এই অগ্রগতিকে কোন বিচ্ছিন্ন অগ্রগতি নয়। We are living in an era of green revolution যে কথা ডঃ জয়নাল আবেদিন তাঁর বক্তৃতাকালে উল্লেখ করেছেন—আমরা আজ বিপ্লবের যুগে বাস করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে 'উজ্জ্বল সম্ভাবনার' কথা বলেছেন। সেই ব্যাপারে তিনি বলেছেন, সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমাদের টারগেট আছে আরও বেশী উৎপাদন করার। আজকে আমরা ১ কোটি ১০ লক্ষ মেট্রিক টন খাদ্যোৎপাদন করবো—এটা নিশ্চয়ই একটা আশার কথা। এই সাথে সাথে এই ব্যাপারে একটা সমালোচনাও করার দরকার আছে। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ১ কোটি ১০ লক্ষ মেট্রিক টন খাদ্যোৎপাদনের লক্ষ্যে যদি আমাদের পৌঁছুতে হয়, তারজন্য এক্জিস্টিং ইনফ্রাস্ট্রাকচার যা আছে—ডঃ জয়নাল আবেদিন এই ব্যাপারে খুবই সঙ্গত ভাবে সমালোচনামূলকভাবে তা উৎথাপন করেছেন—ক্রিটিক্যালি, আইড় বিলিভ, তাহলেও সম্ভব হবে না। কারণ, আমরা জানি, কৃষির উন্নতি নির্ভর করে কতকগুলি উৎপাদনের উপর। ইরিগেশান হচ্ছে তার মধ্যে একটি উপাদান। ইরিগেশানের কথা মাননীয় সরকারী পক্ষের সদস্যও এখানে উল্লেখ করেছেন। তিনি এখানে স্ট্যাটিসটিক্স দিয়ে যে কথা বলেছেন, তাতে আমরা দেখছি যে, জাতীয় স্তরে আমাদের দেশে ইরিগেশান কভারেজ ইজ ৪০ পারসেন্ট। সে তুলনায় আমাদের রাজ্যে দেখছি তা মাত্র ১৩ ভাগ। ইরিগেশান কভারেজের জন্য রিভার লিফ্ট, শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল—ইরিগেশানের জন্য যে সমস্ত মেশিন আছে—ইত্যাদি যথাযথ ভাবে মেনটেন হচ্ছে বলে আমরা মনে করি না। সীডস্-এর কথা নিয়েও বলা হয়েছে। আমরা জানি, কৃষির উন্নতির জন্য সীডস্-এর উন্নতিবিধানের যথেষ্ট দরকার আছে। আমাদের যদি ১ কোটি ১০ লক্ষ মেট্রিক টন খাদ্যোৎপাদন করতে হয়, আমাদের যদি ঐ টারগেটে পৌঁছুতে হয়, তাহলে সীড্স ফার্ম, তাদের সমস্ত লায়াবিলিটিস্ ইত্যাদি মিটিয়ে দক্ষতা অর্জন করতে হবে। সারা পশ্চিমবাংলায় ৫টি সীড্স ফার্ম আছে—বর্ধমান, পশ্চিমদিনাজপুর ইত্যাদি স্থানে। আজকে তাদের অবস্থা কি পর্যায়ে এসে দাঁড়িয়েছে, তা বিবেচনার দায়িত্ব তো সরকারেরই। আজকে সেখানে they are producing end goods আমাদের এখানে যে পরিমাণ সীড্স চাষের জন্য দরকার হয়, তার মাত্র ৫ ভাগ এই সীড্স ফার্মগুলি উৎপাদন করে। বাকী ৯৫ ভাগ পশ্চিমবঙ্গকে মহারাষ্ট্র, উত্তরপ্রদেশ এবং বিহার থেকে আনতে হয়। আমাদের এই এক্জিস্টিং ফার্মগুলি রেনোভেট করে যদি আমরা রিইনফোর্স বা নবীকরণ করতে না পারি, তাহলে আমরা আমাদের মিনিমাম টারগেটেও পৌঁছুতে পারব না। এই ব্যাপারে মাননীয় মন্ত্রীমহাশয় পরিষ্কার করে তাঁর লিখিত ভাষণের মধ্যে বলেন নি। কৃষির উৎপাদন মানে কিন্তু কখনই ভূমির উৎপাদন বৃদ্ধিকে বোঝায় না, এ কথা আমরা সকলেই জানি। মাননীয় মন্ত্রীমহাশয় উত্তরবঙ্গের মানুষ। উত্তরবঙ্গে আজ কৃষির বন্ধ্যা অবস্থা চলছে। সেখানে তিস্তা নদীর ভয়ংকরী বন্যা কৃষকের ফসলকে গ্রাস করছে। সেখানে কৃষক তার মাথার ঘাম পায়ে ফেলে ফসল উৎপাদন করে, সেখানে কৃষক আজ দিনের পর দিন হতাশার অতলে ডুবে যাচ্ছে। সেখানে দিনের পর দিন ভূমির অবক্ষয় ঘটছে। অন্যান্য জায়গাতেও একই অবস্থা চলছে। হুগলী নদীর আজ জীর্ণ দশা চলছে। বর্ধমান ও মুর্শিদাবাদের কথাও আমরা জানি। গঙ্গার ভাঙন মুর্শিদাবাদ আজ আতঙ্কগ্রস্থ অবস্থায় রয়েছে। নদীর অবক্ষয়ের ফলে আজ উর্বর জমি এক কানাকড়িও বাড়ছে না, বরং নদী ভাঙনের ফলে উর্বর জমি ক্রমান্বয়ে নদীগর্ভে চলে যাচ্ছে। আজ কোথাও ল্যাণ্ডের প্রোটেকশানের ব্যবস্থা নেই বা সে ব্যাপারে কোন এ্যাসিওরেন্সও সরকারের তরফে নেই।

**[4.40 - 4.50 p.m.]**

আজকে পুরুলিয়ার অনুর্বর জমি, সেই জমিকে সুজলা সুফলা করতে পারা যায় কিন্তু তার রিসার্চের কথা এই প্রস্তাবের মধ্যে দেখতে পাচ্ছি না। দীর্ঘ সুন্দরবন এলাকা এক ফসলী জমি আজকে

এই জমিকে কে কি বহুফসলী জমিতে বাড়াতে পারি না? আজকে বৈজ্ঞানিক উপায়ে এক ফসলী জমিকে. বহু ফসলী করতে পারা যায়। ২৪ পরগণা জেলায় নোনাজলে ফসল হচ্ছে না সেখানে নোনাজলের হাত থেকে বাঁচাবার কোন পরিকল্পনা এই প্রস্তাবনার মধ্যে লক্ষ্য করতে পারছি না। সেইদিক থেকে যে সম্ভাবনার কথা বলেছেন সেই সম্ভাবনাকে আমি বিশ্বাস করতে পারছি না। তারপরে রুর‍্যাল ক্রেডিটের কথা তিনি নিজে বলেছেন এই এক কোটি ১০ লক্ষ মেট্রিক টন খাদ্যশব্য উৎপাদন করতে গেলে তার যে টাকাপয়সা দরকার সেই টাকা পয়সা কোথায়, সেই সোর্সের কথা পরিষ্কারভাবে কিছু বললেন না। আজকে সমবায়ের একটা বিশেষ ভূমিকা আছে—বিশেষ করে গ্রামীণ বিনিয়োগের ক্ষেত্রে এবং কৃষি বিনিয়োগের ক্ষেত্রে। আজকে সারা পশ্চিমবঙ্গে প্রাথমিক যে সমস্ত শিল্পসংস্থাগুলি আছে সেখানে সমবায়ের মৌলনীতি কি—সকলের তরে সকলে আমরা প্রত্যেকে আমরা পরের তরে'। সমবায়ের মৌলনীতি থেকে আমরা বিচ্ছিন্ন হয়ে গেছি। আজকে ক্রমশ মাথাভারি প্রশাসনে ঘুঘুর বাসা হয়ে দাঁড়িয়েছে। সেখানে কায়েমী স্বার্থের মানুষ জবরদস্ত জগদ্দল পাথরের মত বসে আছে। আমরা লক্ষ্য করেছি এই সরকার কো-অপারেটিভের সুন্দর এবং সংস্কারের মধ্যে গ্রামীণ অর্থনীতিকে বাম্পার হারভেস্টের মধ্যে দিয়ে চাঙ্গা করে তোলার কোন প্রশাসনিক ব্যবস্থা নিচ্ছেন না। প্রাইস পলিসি সম্বন্ধে ডাঃ জয়নাল আবেদিন সাহেব এখানে বলেছেন, কৃষিজাত উৎপাদন দ্রব্যের যখন সরবরাহ বৃদ্ধি হচ্ছে তখন গ্রামের উৎপাদনকারী কৃষক কিন্তু সেই দাম পাচ্ছে না। আজকে আলুর অবস্থা কি? আজকে আলুর বাম্পার হারভেস্ট হয়েছে কিন্তু আলুর মারকেটিং ঠিকমত হচ্ছে না, স্টোরেজ ঠিকমত হচ্ছে না। আজকে কোল্ড স্টোরেজের অভাবে আলুর এই অবস্থা হচ্ছে। মাননীয় খাদ্যমন্ত্রী বলেছেন যে ৪২ লক্ষ টন খাদ্যের আমাদের অভাব আছে। খুব দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি এই বছর বাজেটে কেন্দ্রীয় সরকার ১০০.১ হাজার কোটি টাকা খাদ্যে ভরতুকী দিয়েছেন। আমরা জানি এই টাকাও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আনতে পারবে না এবং এই সুযোগ নিয়ে নেবে হরিয়ানা এবং পাঞ্জাব, তারা এই সুযোগ গ্রহণ করবে। তাদের ইরিগেশান প্রাটেনশিয়ালিটির দ্বারা সারপ্লাস স্টেট গড়ে তুলেছে। তাদের উৎপাদিত খাদ্য আমাদের কাছে বিক্রি করবে এবং সেই খাদ্যের বিক্রি করার অর্থ তারা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে গ্রহণ করছে, কিন্তু দুঃখের বিষয় সেই সুযোগ আমরা নিতে পারছি না। আজকে প্রাইস পলিসি, ডিহোরডিং এবং প্রকিয়রমেন্ট পলিসি সম্পর্কে পরিষ্কারভাবে কিছু শুনিনি মাননীয় খাদ্যমন্ত্রীর বক্তব্যের ভেতর। ৪২ মেট্রিক টন খাদ্যের অভাব আছে, এটা আমরা সায়েন্টিফিক প্রোকিয়রমেন্টের মাধ্যমে এগিয়ে যেতে পারি কিন্তু এরমধ্যে বৈজ্ঞানিক সমস্ত ব্যবস্থা পালন করা হয় নি। এরপরে ল্যাণ্ড রিফোমর্স সম্পর্কে সরকার পক্ষের সদস্যরা বলেছেন ল্যাণ্ড রিফোমর্স সম্পর্কে যদি কৃতিত্ব আদায় করতে চান তাহলে আমি তা স্বীকার করবো না, কারণ আমরা জানি ল্যাণ্ড রিফোর্মসের ক্ষেত্রে ল্যাণ্ডের সংস্কারের একটা ধারাবাহিকতা আছে। আমরা জানি জায়গীরদারের কথা, জমিদারের কথা এবং জোতদার-জমিদারের কথা কিন্তু আজকে জোতদার-জমিদার বা জায়গারীদারের কোন অবকাশ নেই। আজকে ল্যাণ্ড এ্যাকুইজিশান পলিসি ১৯৫৩ যারমধ্যে দিয়ে জমির সীমা নির্ধারণ করা হয়েছিল সেখানে দেখলাম সেই আইনে জমিদারী এসটেট এ্যাকুইজিশান পলিসি ১৯৫৩ এতে আমাদের উদ্দেশ্য সফল হচ্ছে না। পরিবারভিত্তিক না করে ব্যক্তিভিত্তিক জমি রিটেনশান করার অধিকার থাকতে সেখানে ক্ল্যানডেসটাইন এবং ম্যালাফাইড ট্রানজাকশানের অসুবিধা হচ্ছে। তারপরে ১৯৫৫ সালে আবার নতুন করে আইন রিফোর্ম করা হয়েছিল এবং সেখানে ব্যক্তিভিত্তিক না করে পরিবার ভিত্তিক আইন করা হয়েছিল জমির সিলিং যাতে সীমাবদ্ধ করা যায়, কিন্তু আমরা দেখলাম সেটা কার্যকরী হয় নি। ১৯৬৫ সালে ওঁরা সরকারে ছিলেন না সেই সময়ে ১৯৫৫ সালের ভূমি সংস্কার আইনের সঙ্গে দ্বিতীয় অধ্যায় সংযুক্তি হয়েছিল যার ভেতরে সেকসান ৪৯ সেকসান ৫০ এবং সেকসান ৫১ যোগ হয়েছিল। এর

ভেতর দিয়ে উদ্বৃত্ত জমির পাট্টা ডিসট্রিবিউশান সেখানে হচ্ছে। উনি আইনজ্ঞ লোক, উনি জানেন ১৯৬৫ সালে দ্বিতীয় অধ্যায় সংযুক্ত হবার পরে উদ্বৃত্ত জমির পাট্টা ডিসট্রিবিউশান এবং বর্গা রেকর্ড করার ব্যবস্থা গৃহীত হয়েছিল আজকে সেই দিক থেকে আমরা দেখতে পাচ্ছি ভূমি সংস্কারের মধ্যে দিয়ে ভূমি সার্বজনীন দিকে নিয়ে আসা হচ্ছে এবং সোসাল কন্ট্রোলের মধ্যে আনা সম্ভব হচ্ছে কিন্তু ভূমি সদ্ব্যবহার করতে পারা যাচ্ছে না বলে ফ্রাগমেনটেশান বেড়ে যাচ্ছে যার ফলে ইকনমিক ভায়বেল করা যাচ্ছে না। কংগ্রেস আমলে সি.এ.ডি.পি. হয়েছিল। সেখানে কোন মালিকানার হাতে না দিয়ে একটা নির্দিষ্ট এরিয়ার ভেতরে অল্প জমির মালিক, বড় জমির মালিক, ভূমিহীন কৃষক বর্গাদার যদি না থাকে তাহলেও সেখানে জল, সার, বীজ ইত্যাদি পৌঁছে দেবার সরকারের তরফ থেকে ব্যবস্থা করা হয়েছিল। আজকে সিএ.ডি.পি. নেই অথচ আমরা সোসাল কন্ট্রোলের কথা ভাবছি, জমির ভেতর দিয়ে মানুষের কর্মসংস্থানের কথা ভাবছি। আজকে ন্যাশানাল ফার্মের কোন ব্যবস্থা নেই। আমি আর একটা কথা কো-অর্ডিনেশন সম্বন্ধে বলতে পারি। কামারের সাথে লোহার দেখা হল না অথচ কাস্তে তৈরী হয়ে গেল। আজকে ইরিগেশন, বিদ্যুৎ, সার বীজ, সয়েল ইরোশান ইত্যাদির সঙ্গে কোথাও কোন কো-অর্ডিনেশন নেই। সুতরাং কো-অর্ডিনেট যদি না করা যায় তাহলে সমস্ত ইমপিউট দিলেও উন্নতি করা যাবে না। আজকে মিনিকিটের কথা বলা হয়েছে। আমরা জানি মিনিকিট কি ভাবে ডিষ্ট্রিবিউশান হয়েছে। সেখানে আমি কোন রাজনৈতিক বিশেষ দলের কথা বলছি না। গ্রামে পঞ্চায়েতে যে দল যেখানে ক্ষমতায় আছে সেই দলগত মানুষের কাছে মিনিকিট দেওয়া হচ্ছে। যার জমি নেই তাকেও মিনিকট দেওয়া হচ্ছে। এইভাবে মিনিকিটের অপব্যবহার হচ্ছে। গ্রামের মানুষের কাছে গোচারণ ভূমির দরকার আছে। এর অভাবে গ্রামের মানুষ অসুবিধা ভোগ করছে। সুতরাং আপনারা একটা কমিউনিটি সিডলিং গ্রাউণ্ড তৈরী করুন বীজ তলা তৈরী হবে এবং সেখান থেকে বীজ নিয়ে স্বল্প জমির মালিক ধান চাষ করবে। কিন্তু সেখানে এইরকম জিনিষ আমরা দেখতে পাচ্ছি না। এখানে যে সমস্ত প্রস্তাব আনা হয়েছে সেই সমস্ত প্রস্তাবনা বাস্তব চিন্তা বর্হিভূত। এখানে কতকগুলি পরিকল্পনা দেখছি সেগুলি অনুৎপাদন খাতে খরচ হবে। আমি মনে করি এর দ্বারা একটা ড্রেনেজ অফ মানি হবে। সাইন্টিফিক এ্যাপ্রোচের মধ্যে দিয়ে কৃষিকে আরো এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করতে হবে। সর্বোপরি ৯৫ লক্ষ মেট্রিক টন খাদ্যোৎপাদন হয়েছে বলে বলা হয়েছে কিন্তু আমি মনে করি It is our agriculture–Where West Bengal still now is depending on the vagaries of the Nature গত বছর মরশুমে ভাল হবার জন্য বামপার হারভেস্ট হয়েছে। একটা নির্দিষ্ট পরিমাণ উন্নতির স্তরে না যাওয়া পর্যন্ত সেখানে আমরা কোন অবস্থায় বলতে পারব না যে কৃষি উন্নয়নের ক্ষেত্রে আমরা সার্বিক একটা উন্নয়নের স্তরে পৌঁছতে পেরেছি। আমরা যেন মনে করতে পারি ন্যাশানাল এ্যাগারেরিয়ান পলিসির সঙ্গে এটা পরিপূরক। কৃষিতে যদি স্বয়ংসম্পূর্ণতা ঘটে তাহলে সেটা কোন বিশেষ অঞ্চলের কৃতিত্ব নয়। এটা একটা ন্যাশানাল ক্রেডিট বলে মনে করি। এই কথা বলে আমাদের সমস্ত ছাঁটাই প্রস্তাবকে সমর্থন করে এই বাজেটের বিরোধিতা করে আমি শেষ করছি।

**[4.50 – 5.00 p.m.]**

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সারা ভারতবর্ষে যে প্ল্যানিং হয়েছিল সেই প্ল্যানিং-এ ভারতবর্ষের সমস্ত লোকের যে ক্ষতি করা হয়েছে সেই ক্ষতি হওয়া সত্বেও আমরা যে এইভাবে এগিয়ে যেতে পারছি এটা আমার মনে হয় যথেষ্ট। তার কারণ হচ্ছে ফিফ্‌থ ফাইভ ইয়ার প্ল্যানে যদিও কৃষির কথা বলা হয়েছিল কিন্তু পর পর যতগুলি প্লানিং হল কৃষিকে বাদ দিয়ে সমস্ত প্ল্যানিং হল, সেজন্য অবস্থা অত্যন্ত খারাপ দাঁড়াল। এই প্লানিং-এ যদি আপনারা জানতে চান তাহলে বলব ওয়ারল্ড ব্যাঙ্ক থেকে যে টাকা আসে কতকগুলি নির্দিষ্ট প্রোজেক্টের জন্য তার সুদ শতকরা ১২

আনা হলেও সেন্ট্রাল গভর্নমেন্টের থ্রুতে যখন আসে তখন সেটা স্টেট গভর্নমেন্টকে ৭।। পার্সেন্ট হতে ৯ পার্সেন্ট দিতে হয়। কাজেই সেন্ট্রাল গভর্নমেন্ট যে কত ব্ল্যাক মার্কেট করে কৃষির ব্যাপারে এটা পরিষ্কারভাবে জানা দরকার। এর ইকনমিক ব্যাক গ্রাউণ্ডটা বোঝাবার জন্য আপনাদের এই কথা বলছি। আজকে যদি কৃষির কথা বলতে হয় তাহলে কৃষিতে সবচেয়ে শ্রেষ্ঠ যে দেশগুলি আছে—যেমন ধরুন জাপান, ক্যাপিটালিস্ট কান্ট্রি, আমেরিকা ক্যাপিটালিস্ট কান্ট্রি, ওয়েষ্ট জার্মানী ক্যাপিটালিস্ট কান্ট্রি, কিন্তু এর কৃষির উন্নতি টেকনোলজির ভেতর দিয়ে অনেক বাড়িয়েছে, কেবলমাত্র সোসালিষ্ট দেশ হিসাবে নর্থ কোরিয়ার কথা যদি বলি তাহলে নর্থ কোরিয়ায় দেখেছি সেখানে কৃষির যে উন্নতি সাধন, মান উন্নয়ন করা হয়েছে এটা বোধ হয় লেটেস্ট, এমন কি রাশিয়াতে দেখেছি এই সোসালিস্ট কান্ট্রি কিন্তু কৃষির ব্যাপারে এতটা উন্নতি করতে পারেনি। চায়নাতে প্রথম দিকে তারা যে প্ল্যানিং করেছিল সেই প্ল্যানিংএ তারা দেখল যে কৃষির উন্নতি যেভাবে করা উচিত অর্থাৎ মাও সেতুং এর লিপ ফরওয়ার্ড যে কথাটা ছিল দেখা গেল সেটা করতে গিয়ে তারা ঠিকভাবে সেটা করতে পারল না। সেজন্য এখন চায়নাতে রেসপন্সিবিলিটি সিসটেম ইনট্রোডিউস করা হয়েছে। রেসপনসিবিলিটি সিসটেমকে নানা লোকে নানাভাবে ব্যাখ্যা করে, কিন্তু রেসপনবিলিটি সিসটেম অত্যন্ত কাজে আসবে সেটাতে কৃষির উন্নতি হচ্ছে এই সম্বন্ধে কোন সন্দেহ নেই। আর একটা সবচেয়ে বড় কথা কৃষির উন্নতি যদি করতে হয় তাহলে ওয়ার্লড এ্যাক্সেপটেড থিওরি যেটা হয়েছে সেটা হচ্ছে টু লেগেড থিওরি—মানুষের যেমন দুটো পা না থাকলে ভালভাবে চলতে পারে না তেমনি কৃষি এবং শিল্প এটা হচ্ছে টু লেগেড থিওরি। এই থিওরি প্রথমে চায়নাতে ইনট্রোডিউসড হয়। আজকে আমেরিকা কেন সমস্ত দেশে এই থিওরি এ্যাক্সেপটেড হয়েছে। টু লেগেড থিওরি হচ্ছে এই যেমন কনজেনিয়াল এ্যাটমোসফিয়ারের প্রয়োজন তেমনি প্রথমে দেখতে হবে এগ্রিকালচার তৈরী করতে পারছি কিনা এবং এগ্রিকালচার করার পর এগ্রিকালচারাল মেটিরিয়াল প্রোডাকসানের জন্য প্রয়োজনীয় যে শিল্প সেটা সেই দেশে হবে কিনা। এটা যদি ঠিকভাবে সিস্টেমেটিক্যালি করা যায়, টু লেগেড থিওরি যদি ঠিকভাবে করা যায়, দুটো লেগকে যদি ঠিকভাবে এগিয়ে নিয়ে যাওয়া যায় তা হলে সত্যিকারে দেশের মধ্যে উন্নতি হবে। কাজেই এই জিনিসগুলি আমাদের ব্যাকগ্রাউনডে মনে না রাখলে বাজেট সম্বন্ধে আজে-বাজে কথা বলে কোন লাভ নেই। তাই আমি বলছি কৃষি মন্ত্রী যে বাজেট এনেছেন সেটা বেস্ট বাজেট, আমি এইজন্য বলছি যে কতকগুলি জিনিস আমাদের বুঝে নিতে হবে। কৃষির ব্যাপার যদি বলতে হয় তাহলে পর ঐ কৃষকদের কথাও বলতে হবে। কারণ কৃষি ব্যাপারটি কৃষকদের থেকে বিচ্ছিন্ন ব্যাপারে নয়। তাহলে কৃষকদের যদি পারচেজিং পাওয়ার বাড়াতে হয় তাহলে কি কি জিনিস প্রয়োজন সেটা সঠিকভাবে জানতে হবে। আনন্দবাবু কতকগুলি কথা বলেছেন কো-অর্ডিনেটেড, ইনটিগ্রেটেড এই সব কথা বলেছেন। এটা কিন্তু ঠিক হয় নি। এটা আমরা এগ্রি করি না। কারণ এতগুলি ডিপার্টমেন্টের একটি মন্ত্রী—সব মেনেজড করতে পারবে কিনা সেটা আমাদের ভাবতে হবে। একজন মন্ত্রীর সব দায় দায়িত্ব এটা ভাবলে চলবে না। এটা জানা উচিত একটা ক্যাবিনেট আছে—সেখানে জয়েন্ট রেসপনসবিলিটি আছে—সবাই এক সুরে কাজ করছে। তাই একটা ডিপার্টমেন্ট করে দেওয়া বলাটা ঠিক হয় নি। কারণ It is the joint responsibility ইরিগেসন মিনিষ্টার কি করবেন এবং কি করলেন সেটা ঠিক হবে ক্যাবিনেটে। ল্যাণ্ড রিফর্ম ডিপার্টমেন্ট কেন এগিয়ে যেতে পারলেন না সে দায়িত্ব ক্যাবিনেটের। আমরা কি কি ফসল ফলাবো সেটা ক্যাবিনেট ডিসিসন নেবে। যেসব ইনটিগ্রেটেড স্কীম হয়, বা সমস্ত জিনিস কিভাবে ডিসট্রিবিউসন হবে, সেটা যদি ক্যাবিনেট ডিসিসনে হয় তাহলে কোনই ক্ষতিকর হয় না। তারপর কনষ্টিটিউসন আছে। বিনয়বাবু হাজার চেষ্টা করলেও ন্যাশন্যালাইজেসন অব ল্যাণ্ড করতে পারবেন। আমি বলছি যে ন্যাশনালাইজেসন অব ল্যাণ্ড যতক্ষণ না হয় ততক্ষণ পর্যন্ত কো-অপারেটিভ সিসটেম বা কো-

অপারেটিভ ফার্মিং ডেভেলপ করতে পারবো না। কারণ হচ্ছে কনষ্টিটিউসন আছে, হাইকোর্ট আছে সুপ্রীম কোর্ট আছে। কতকগুলি লোক যদি মনে করে আমরা কো-অপারেটিভ ফার্মিং করবো এবং সেই কতকগুলি লোকের মধ্যে যদি না করবো না তাহলে আর হোল না। শুধু তাই নয় সেই দু জন লোক হাইকোর্টে গিয়ে ইনজাংসন দিয়ে দিল ২২৬ করে দিন। অতএব আর কো-অপারেটিভ হোল না। আপনারা এটা ভেবে দেখবেন যে আণ্ডার দিস সারকামসন্যান্সেস যে বাজেট করেছেন এই বাজেট ঠিক হয়েছে বলে আমি মনে করি। ইরিগেসন দেখেছি ল্যাণ্ড রিফর্মে দেখেছি এবং আরও অন্যান্য ব্যাপারে আমি দেখবার চেষ্টা করেছি এর থেকে আর কিছু বর্তমানে হতে পারে না। তবে আমরা কয়েকটি জিনিস কৃষিতে করতে পেরেছি এবং এই নূতন এখানে করা হোল। আমরা সীড করপোরেসন করেছি। অবশ্য এটা আরও ডেভেলপ হওয়া দরকার। আমরা ক্রপ ইনসিওরেন্স করেছি এবং এই সব করে আমরা যাতে চাষের উন্নতি করা যায় তার চেষ্টা করেছি। তবে একথা ঠিক এটাকে যত ভাল করা যায় ততটা পোজিসনে আমরা এখনও যেতে পারি না। একথা বলা ভাল যে আমরা সে জায়গায় যেতে পারবো না। তবে এটা আমরা এখানে ইনট্রোডিসন করেছি। এখানে কিছু অসুবিধা আছে। আমি মন্ত্রী মহাশয়কে বলবো যে ইনসিওরেন্সে যে অসুবিধা হচ্ছে সেটা তাঁর জন্য হচ্ছে না, কারণ এটা কন্ট্রোল করে সেন্ট্রাল গভর্ণমেন্ট এবং তারা ফাইন্যান্সিং করে আবার যদি খাদ্য না হয় তাহলে কোন বেনিফিসিয়ারী যদি ইনসিওর করে তাহলে সে কিছু পাবে না।

**[5.00 – 5.10 p.m.]**

গ্রামকে গ্রাম ডুবে গেল কিন্তু যেহেতু সমস্ত থানায় হলনা সে জন্য ক্রপ ইনসিওরেন্সের বেনিফিট পাবে না। এই ডিফেক্টগুলি আছে। এটা ইন্ট্রোডিউস করছেন, ক্রপ ইনসিওরেন্স একটা নূতন জিনিস, এটা ইনট্রোডিউস করছেন। কিন্তু ইনট্রোডিউস করলেও তার ডিফেক্ট যেগুলি আছে সেগুলি দূর করা দরকার। এটা সেন্ট্রাল গভর্ণমেন্টের, তাঁরা স্যাংশান করতে পারেন বা বিবেচনা করতে পারেন। আপনারা সেন্ট্রাল গভর্ণমেন্টকে বলুন যদি গরীবের ভাল করতে চান। আপনারা বলুন যে ক্রপ ইনসিওরেন্সের এই এই ডিফেক্ট আছে, এই ডিফেক্টগুলি ঠিক করে দিন। সেন্ট্রাল গভর্ণমেন্ট আপনাদের হাতে কাজেই আপনারা সেটা বলুন। তারপরে এই যে কেমিক্যাল ফার্টিলাইজার ডিষ্ট্রিবিউশান, এই কেমিক্যাল ফার্টিলাইজার ডিষ্ট্রিবিউশানের একটা হচ্ছে ইমপোর্টেড, আর একটা আমাদের দেশে তৈরী হচ্ছে। এখানে কো-অপারেটিভ ডেভলপড হবে তাই হবে না। কারণ বলে দিয়েছে যে কো-অপারেটিভকে ৩০ পারসেন্টের বেশী দেওয়া হবে না, সব ইনডিভিজুয়াল লোককে দেওয়া হবে। এই ইনডিভিজুয়াল লোককে দেওয়ার মধ্যে অনেক কারপশান আসতে পারে। কাজেই ইণ্ডিয়া গভর্ণমেন্টের পলিসি, সেই পলিসি অনুযায়ী করতে গিয়েও করতে পারছেন না। আপনাদের কাছে এই জন্য বলছি যে সেন্ট্রাল গভর্ণমেন্টের সঙ্গে ওতপ্রোত ভাবে অন্যান্য রাজ্যগুলি জড়িত। কাজেই উনি করবো বললেও করতে পারছেন না। যেগুলি করতে পারছেন না সেখানে আপনাদের বলবো যে আপনারা বিবেচনা করে এগুলি তাদের করবার জন্য বলবেন। আর একটা বলবো সেটা হচ্ছে এগ্রিকালচারাল ইনডেটনেস। আপনাদের কাছে প্রথমে এই কথা বলতে চাই, ওয়ার্লড ব্যাঙ্ক ৭৫ পয়সা সার্ভিস চার্জ নিয়ে যে ঋণ দেন, সেগুলি যখন আমাদের এখানে আসে অন্য রাজ্যগুলিতে সেটা ৭।। টাকা, ৯ টাকা, ১০ টাকা এই রকম হয়ে যায়। আমি যখন কো-অপারেটিভের মিনিষ্টার ছিলাম তখন মোরারজী দেশাই প্রাইম মিনিষ্টার ছিলেন। আমি তাকে দিল্লীর কনফারেন্সে বলেছিলাম যে যদি কেউ ব্লাক মার্কেটিয়ার সব চেয়ে বেশী করে সেটা সেন্ট্রাল গভর্ণমেন্ট। একথা আমি দৃঢ়তার সঙ্গে বলেছিলাম। আজও রাজীব গান্ধী সেটার কোন পরিবর্তন করতে পারেন নি এবং তিনিও এক নম্বর ব্লাক মার্কেটিয়ারের মত কাজ করছেন—একথাটা মনে রাখতে হবে। লোকের ভাল করছি বললেই

হবে না। সেটা ফাক্টস এ্যাণ্ড ফিগার-এর মধ্যে দিয়ে দেখাতে হবে। আমি সেজন্য আপনাদের একথা বলছি যে এ্যাভারেজ ডেইলি ওয়েজ রেট যেটা সেটা অনেকটা বেড়েছে। প্রোপোরশনেট টু ইনডেক্স নাম্বার দেখতে গেলে হয়ত বাড়েনি, কিন্তু তাহলেও ১৩ টাকা সাম অডস ৬৩ পয়সা বেড়েছে। কাজেই আমি বলতে চাচ্ছি যে আমাদের যেটুকু ক্ষমতা আছে সেই অনুযায়ী বেশ বাজেট তৈরী করেছেন। আমি আমাদের দুটো জিনিস আমি আমাদের কৃষি মন্ত্রী মহাশয়কে দুটো জিনিস কনসিডার করতে বলবো। সেটা হচ্ছে, রাজনগর শীষল ফার্ম-এর ব্যাপারে। সেখানে একটা রোটেশান চালু করার কথা বলা হয়েছে। কিন্তু সেই রোটেশান চালু করা ঠিক নয়। কারণ তাদের যে সার্ভিস রাইট আছে, সেই সার্ভিস রাইটটা চলে যাবে। সে জন্য সেই ব্যাপারে বিবেচনা করে দেখা দরকার এবং এই যে সীড ফার্মগুলি আছে সেখানে লেবার আছে। সেই লেবারদের কি ভাবে তিনি এ্যাকোমডেট করতে পারেন, তাদের পয়সা কি আছে, সচ্ছলতা আছে কিনা, এগুলি চিন্তাকরে দেখার জন্য বলবো। এই কথা বলে এই বাজেটকে সম্পূর্ণভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় যে বাজেট আজকে এখানে পেশ করেছেন, সেই বাজেট সম্পর্কে বলতে গিয়ে আমি প্রথমে বলতে চাই যে রাজ্যের শতকরা ৭৫ জন মানুষ যাদের জীবন-জীবিকা কৃষির উপরে নির্ভরশীল, তার সঙ্গে সঙ্গতি রেখে কৃষিখাতে যে বাজেট বরাদ্দ, তা আদৌ করা হয় নি। প্রয়োজনের তুলনায় বাজেট বরাদ্দ অত্যন্ত নগণ্য এবং এটা নতুন নয়, এই দৃষ্টিভঙ্গী অতীত বাজেটগুলোর মধ্যে দিয়ে প্রতিফলিত হয়েছে এবং যার অনিবার্য্য পরিণতি পশ্চিমবাংলার কৃষি উৎপাদনের ক্ষেত্রে একটা অত্যন্ত হতাশা জনক নজীর আমরা দেখতে পাচ্ছি। একমাত্র ১৯৮৩-৮৪ সালের উৎপাদনের কথা বাদ দিলে দেখা যায় যে পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন, খাদ্যশষ্য উৎপাদন এমন কি সর্ব ভারতীয় যে উৎপাদনের সমীক্ষা আমরা পাচ্ছি, তার সঙ্গে পর্যন্ত তাল রেখে চলতে পারেনি। যদি সর্ব ভারতীয় উৎপাদন আশা ব্যঞ্জক নয়, কিন্তু পশ্চিমবাংলার উৎপাদন তার থেকেও পিছিয়ে আছে। বিগত ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনার যে বছরগুলো, সেইগুলো যদি হিসাব করে দেখি তাহলে দেখবো, পশ্চিমবাংলা সর্বভারতীয় যে হিসাব তার থেকে পিছিয়ে আছে। চতুর্থ পঞ্চবার্ষিকী পরিকল্পনার শেষ বছর ১৯৭৩-৭৪ সালে ভারতবর্ষের খাদ্যশষ্য উৎপাদনের পরিমান ১০ কোটি ৪৭ লক্ষ টন, ১৯৮৩-৮৪ সালে সেই উৎপাদন এসে দাঁড়াচ্ছে ১৫ কোটি ১০ লক্ষ টন প্রায় ৫০ পারসেন্ট এটা বেড়েছে এই ১০ বছরে। পশ্চিমবাংলার চিত্র কি, পশ্চিমবাংলায় ১৯৭৩-৭৪ সালে খাদ্য শষ্য উৎপাদনের পরিমাণ ছিল ৬৮ লক্ষ ৮০ হাজার টন, ১৯৮৩-৮৪ সালে আপনার প্রদত্ত হিসাব অনুযায়ী ৯১ লক্ষ ৭০ হাজার টন, এই যে বৃদ্ধি, এটা কিন্তু সর্ব ভারতীয় উৎপাদন বৃদ্ধির হারের তুলনায় কম। অর্থাৎ সর্বভারতীয় উৎপাদন বৃদ্ধির হারের তুলনায় কম। অর্থাৎ সর্বভারতীয় উৎপাদন বৃদ্ধির তুলনায় পশ্চিমবাংলার উৎপাদন যা হওয়া উচিত ছিল ১৯৮৩-৮৪ সালে ১ কোটি ২ লক্ষ টন। এটাই প্রমান করছে, আজকে কৃষি খাতে যে ভাবে অবহেলিত তার অনিবার্য ফলশ্রুতি কৃষি উৎপাদন, সেই কথা আজকে প্রমাণ করে দিচ্ছে এবং এই যে কৃষি খাতে বরাদ্দ দীর্ঘদিন ধরে অত্যন্ত কম, এই কথা আমার কথা নয়, স্বয়ং কৃষিমন্ত্রী মহাশয়, ইতিপূর্বে এই সম্পর্কে তাঁর চাপা ক্ষোভ প্রকাশ করেছেন। তিনি যখন ক্ষুদ্র সেচ দপ্তরে ছিলেন, বিগত সাত বছর ক্ষুদ্র সেচে কোন উদ্যোগ নেওয়া হয়নি। ফলে খরা হলেই পশ্চিম বাংলার মানুষ খরা কবলিত হয়ে পড়ে কৃষি জীবন বিপর্যাস্ত হয়, এই কথা তিনি বলেছেন। আজকের বাজেট ভাষণেও প্রচ্ছন্নভাবে ছত্রে ছত্রে তিনি তাঁর ক্ষোভ প্রকাশ করেছেন, যথার্থ ভাবেই তিনি করেছেন। তৃতীয় পৃষ্ঠায় বলেছেন, বর্তমানে উৎপাদন বৃদ্ধির অনুকূল যে কৃষি প্রযুক্তি আমাদের হাতে আছে, তার যথাযথ প্রয়োগের জন্য কৃষি পরিসেবার সম্প্রসারণ করে উপযুক্ত পরিকাঠামো গঠনের বিশেষ প্রয়োজন অর্থাৎ যথাযথ প্রয়োগের যে ব্যবস্থা নেই, তার যে প্রয়োজন আছে, সেই কথা তিনি স্বীকার করেছেন।

**[5.10 – 5.20 p.m.]**

এজন্য আবশ্যক উৎপাদন সহায়ক ভূমিসংস্কার, সেচের প্রসার, উন্নত মানে বীজ, সার, কীটনাশক এবং অন্যান্য উপকরণগুলির অবিরত সরবরাহ ব্যবস্থা, চাহিদানুযায়ী এবং সময়মত কৃষিঋণের সরবরাহ এবং কৃষিজ পণ্যের সুষ্ঠু বিপণন ব্যবস্থা। পরিকাঠামোর এই ব্যবস্থাগুলি সুনিশ্চিত করতে পারলে—"অর্থাৎ সুনিশ্চিত করা যে যায় নি, এটা তিনি অত্যন্ত সুন্দরভাবে ব্যক্ত করেছেন। এর ঠিক পরেই তৃতীয় প্যারায় তিনি বলেছেন—"উৎপাদনের একটা নির্দিষ্ট স্তর বজায় রাখতে হলে উপযুক্ত সেচ ব্যবস্থা অপরিহার্য।" অর্থাৎ উপযুক্ত সেচ ব্যবস্থা যে নেই, তিনি ব্যক্ত করেছেন। তিনি আরো বলছেন, "এ রাজ্যের কৃষি উৎপাদন এখনও বহুলাংশে বৃষ্টি নির্ভর। খরা বা বন্যা, ঝড় ঝঞ্ঝা, শিলাবৃষ্টি, রোগ-পোকার প্রাদুর্ভাব ও মহামারী ইত্যাদি নানা কারণে প্রতি বছরই ফসলের কিছু ক্ষয়ক্ষতি হয়ে থাকে" .এই রকম একটা দুরবস্থার মধ্য দিয়ে পশ্চিমবাংলার কৃষি ব্যবস্থা চলেছে এবং কৃষি খাতে যৎসামান্য যেটুকু বরাদ্দ করা হচ্ছে সেটাকেও আবার অত্যন্ত নির্মমভাবে কেটে দেওয়া হচ্ছে। ১৯৮৩-৮৪ সালে/ কৃষিখাতে বাজেট বরাদ্দ ছিল ৬৩ কোটি ৫৩ লক্ষ ৭০ হাজার টাকা। পরে সেটাকে কমিয়ে করা হল ৫৩ কোটি ২৮ লক্ষ ৫০ হাজার টাকা। ১৯৮৪-৮৫ সালে ৭২ কোটি ৭৩ লক্ষ ৪৪ হাজার টাকা করা হয়েছিল, পরে সেটাকে কমিয়ে করা হল ৫৮ কোটি ৯৯ লক্ষ ৭৩ হাজার টাকা। এইভাবে কৃষি খাতে ব্যয় বরাদ্দ হ্রাস করা হয়েছে। ফলে ইনফ্রাস্ট্রাকচার ফেসিলিটিজ কোথা থেকে গড়ে উঠবে? কোথা থেকে কৃষি উৎপাদন বৃদ্ধি হবে? তারপর একজিসটিং যেটুকু সেচ ব্যবস্থা আছে সেটাকেও প্রপারলি ইউটিলাইজ করা যায় নি। তার উপর বিদ্যুৎ সংকট রয়েছে। এই বিদ্যুৎ সংকটের জন্য বেশীর ভাগ সময়ই পাম্প মেশিনগুলি অকেজো হয়ে থাকে। ফলে যেটুকু সেচের সুযোগ সুবিধা দেওয়া যেত বিদ্যুৎ সংকটের জন্য সেটুকুও বিপর্যস্ত হয়ে যাচ্ছে, এই রকম পরিস্থিতি হয়েছে। এছাড়া খরা, বন্যার কথা বলছেন। খরা, বন্যা ইত্যাদি এই সব প্রাকৃতিক দুর্যোগ তো থাকবেই। তাহলে কি এই প্রাকৃতিক দুর্যোগের কাছে বর্তমান বিজ্ঞানের যুগে যে কোন সভ্য সরকারই কি হেল্পলেস? নিজেরা তাকে কি হেল্পলেসলি ফেস করবে কিছু করার নেই? ৮ বছর তো কম সময় নয়— কংগ্রেস সরকার কিছু করে নি, তাদের জনমুখী দৃষ্টিভঙ্গী ছিল না। তাই তারা কিছু করে নি। কিন্তু আপনারা তো কৃষকের কথা বলেন, শ্রমজীবী মানুষের কথা বলেন। তাই দেশের কৃষককুল, গরীব চাষী, ক্ষেত মজুর, খেটেখাওয়া মানুষ আপনাদের কাছে কিছু তো আশা করে। কিন্তু এই ৮ বছরের মধ্যে খরা, বন্যার হাত থেকে কৃষকদের রক্ষা করার জন্য কার্যকরী কোন ব্যবস্থা, সার্বিক কোন পরিকল্পনা, আপেক্ষিক অর্থে হলেও, আপনারা নিতে সক্ষম হয়েছেন? সক্ষম হলে, এইভাবে খরা, বন্যার জন্য কৃষি উৎপাদন বিপর্যস্ত হয়ে যেতে পারে? পিপলের দিকে তাকিয়ে এক্সপেকটেড্ কিছুই করা হয়নি। সেচ ব্যবস্থার কথায় আসুন। আজ পর্যন্ত শতকরা ৬৮ ভাগ লোক সেচ ব্যবস্থার সুযোগ থেকে বঞ্চিত।

সুন্দরবন অঞ্চল একটা গ্রেনারি অব ওয়েষ্ট বেঙ্গল হয়ে যেতে পারত, গোটা পশ্চিমবাংলার মানুষকে খাওয়াতে পারত সুন্দরবন অঞ্চল এবং তার পাবলিসিটিজও ছিল। সেখানে প্রাকৃতিক সম্পদ ছিল, তার প্রপার ইউটিলাইজেসন হয়নি। আজকের এই বিজ্ঞানের যুগে নোনা জলকে সুইট ওয়াটারে কনভার্ট করাটা এমন কিছু কঠিন একটা ব্যাপার নয়। কিন্তু সেখানে এই নোনা জলের জন্য চাষবাস নষ্ট হয়ে যাচ্ছে। জল নিকাশী ব্যবস্থা নেই। একটি মাত্র মেন ক্রপ হয়ে থাকে এবং বেশীর ভাগ জমিই এক ফসলা জমি। মাল্টিপল ক্রপ করার জন্য কোন রকম ব্যবস্থা নেই। অথচ আমরা দেখতে পাচ্ছি প্রতি বছরই ২০/৩০ লক্ষ টন খাদ্য শস্য আমদানি করতে হচ্ছে। গতকাল মন্ত্রী মহাশয় বললেন ৪২ লক্ষ টন খাদ্য শস্য বাইরে থেকে আনতে হয়েছে। এর জন্য যে টাকা খরচ হয়েছে বিগত ৮ বছরে, তার একটা অংশ যদি কৃষির অগ্রগতির জন্য প্রটেকটিভ মেজার হিসাবে খরচ করতে পারতাম উৎপাদন

বৃদ্ধির উদ্দেশ্যে তাহলে পশ্চিমবাংলার অবস্থা এই রকম একটা জায়গায় যেত না এবং খাদের জন্য কেন্দ্রের উপর নির্ভরশীল হয়ে এই রকম একটা অসহায় অবস্থার মধ্যে আমরা যেতে পারতাম না।

ফলে এগুলি বিচার করার প্রশ্ন আছে। এ ছাড়া যে সমস্ত মেজারের কথা বলেছেন যেমন বার্ধক্য-ভাতা ইত্যাদি সেগুলি নিঃসন্দেহে ভালো জিনিষ কিন্তু যে সংখ্যক লোককে দেওয়া হচ্ছে সেটা প্রয়োজনের তুলনায় খুবই নগণ্য। তা ছাড়া যাদের দেওয়ার কথা আছে তাদেরও সময়মত দেওয়া যাচ্ছে না। এই তো সেদিন আপনার কাছে শুনলাম, ৬ মাস বার্ধক্য ভাতা বাকি আছে। এগুলি এফেকটিভলি হওয়া দরকার। এরপর আমি মিনিকিটের কথায় আসছি। মিনিকিট যা বিতরণ করা হচ্ছে তা প্রয়োজনের তুলনায় খুবইচ নগণ্য তাছাড়া এই মিনিকিট যা বিতরণ করা হচ্ছেসেটাও সুষ্ঠুভাবে হচ্ছে না, সেখানে নানান রকমের দুর্নীতি হচ্ছে। এই দুর্নীতি ও দলবাজীকে রোধ করার জন্য কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। পরিশেষে আমি তাই স্যার, আপনার মাধ্যমে বলতে চাই যে, বামফ্রন্ট সরকার কৃষি ক্ষেত্রে যে নীতি গ্রহণ করেছেন, কৃষিবাজেটে যে নীতির কথা প্রতিফলিত হয়েছে, সেটা জনস্বার্থের পরিপূরক নয়। আমি স্যার, তাই এইসব কৃষি বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী দেবশরণ ঘোষ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় আজ এই সভায় কৃষিখাতের যে ব্যয়বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তা সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা এই সভায় রাখছি। স্যার, আমি অত্যন্ত মনোযোগ সহকারে বিরোধীপক্ষের মাননীয় নেতাদের কথা শুনলাম। বিরোধীপক্ষের প্রথম বক্তা ছিলেন ডাঃ জয়নাল আবেদিন সাহেব। তিনি নিঃসন্দেহে কয়েকটি ভালো কথা বলেছেন কিন্তু তিনি এত উত্তেজিত ভঙ্গিতে তাঁর কথাগুলি বললেন যেসব কিছু আমাদের বোধগম্য হলো না। যুক্তিপূর্ণ কথা যুক্তি সহকারে ভালোভাবে বললে শুনতে ভালো লাগে কিন্তু আমার মনে হয় তিনি সব সময় রেগে কথা বলেন তাই তাঁর সব কথা আমরা বুঝতে পারলাম না। অপর কংগ্রেসী সদস্য শ্রী আনন্দ মোহন বিশ্বাস মহাশয় খুব ধীর, সুস্থিরভাবে তাঁর বক্তব্য শুরু করলেন এবং শুরুতে অনেক তথ্যের কথা, ইতিহাসের কথা, ঔপনিবেশিকতার কথা ইত্যাদি বললেন কিন্তু তাঁর বক্তব্যের শেষটা ভালো হলো না। তিনি মিনিকিট বিতরণে দুর্নীতির কথা বলে তাঁর বক্তব্য শেষ করলেন এবং বললেন এই মিনিকিট বিতরণে দূর্ণীতির ফলেই নাকি পশ্চিমবাংলার কৃষি অর্থনীতি একেবারে ভেঙ্গে পড়েছে। স্যার, আমি বিরোধীপক্ষের মাননীয় সদস্যদের আমার বক্তব্য শুরু করার প্রারম্ভেই বলব যে, আজকে পশ্চিমবাংলার কৃষক শ্রেণী যে আধুনিক বৈজ্ঞানিক প্রযুক্তি বিদ্যা কৃষি ক্ষেত্রে প্রয়োগ করার ক্ষেত্রে চিন্তা ভাবনা করছেন এবং আজকে পশ্চিমবাংলার কৃষক সমাজের এক ব্যাপক অংশ যে এতে অংশ গ্রহণ করছেন এটা নিশ্চয় তাঁরা অস্বীকার করতে পারবেন না। আমি মনে করি এটা বামফ্রন্ট সরকারের একটা বিরাট কৃতিত্ব। আমাদের দেশে পুরানো যে কৃষি ব্যবস্থা ছিল তাতে কৃষকরা জমিতে অশোধিত বীজ ফেলে দিয়ে প্রকৃতির দয়ার উপর নির্ভরশীল হয়ে বসে থাকতো।

**[5.20 – 5.30 p.m.]**

কিন্তু আজকে এ কথা বলা চলে না। আজকে কৃষক শ্রেণী সমস্ত রকম প্রযুক্তি বিদ্যার সাহায্য গ্রহণ করছে এবং কৃষি উৎপাদনে তারা সমস্ত শক্তি নিয়োগ করছে সর্বক্ষেত্রেই। এটা বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা অস্বীকার করতে পারেন না। এটা বাস্তব সত্য। মাননীয় সদস্য আনন্দ-বাবুকে শুধু নদীয়া জেলার কথা একটু বলি, সারা পশ্চিমবাংলার কথা আমি বলতে চাই না বা জয়নাল সাহেবের মত সারা পৃথিবীর চেহারা আমি এখানে তুলে ধরতে চাই না। নদীয়া জেলা কংগ্রেস আমল পর্যন্ত

খাদ্যে ঘাটতি জেলা ছিল, বছরের বেশীরভাগ সময় মুর্শিদাবাদ এবং বর্ধমান জেলা থেকে খাদ্য নিয়ে আসতে হতো। কিন্তু আজকে নদীয়া জেলার চেহারা কৃষি ক্ষেত্রে সর্বতোভাবে বদলে গিয়েছে। বিরোধীরা যদি সত্যকে অস্বীকার করতে চান, তাহলে তাঁরা তা পারেন। কিন্তু একটা বছর - সাল'টা আমার মনে নেই - নদীয়া জেলা গম উৎপাদনের ক্ষেত্রে পাঞ্জাবকে পর্যন্ত ছাড়িয়ে গিয়েছিল। কাজেই কৃষি ক্ষেত্রে যে কোন পরিবর্তন হয়নি, এটা কেউ অস্বীকার করতে পারেন না। বিরোধী বন্ধুরা কনটিনিউড প্রসেসের কথা বলেছেন, নিশ্চয়ই একটা কনটিনিউড প্রসেস'এর মধ্যে দিয়ে বামফ্রন্ট সরকার কৃষি ক্ষেত্রের পরিকল্পনা গুলি গ্রহণ করেছেন এবং বাস্তবায়িত করছেন। যার ফলে আজকে বিরোধীরা পরিকল্পনার বিরুদ্ধে কোন কথা বলতে পারছেন না, এগুলিকে অবৈজ্ঞানিক বলতে পারছেন না, অবাস্তব বলতে পারছেন না, অযৌক্তিক'ও বলতে পারছেন না। শুধু ত্রুটি-বিচ্যুতির কথা এখানে বড় বড় করে তুলে ধরেছেন. বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে আজকের দিনের উপযুক্ত যে পরিকল্পনা গুলি গ্রহণ করা হচ্ছে সে পরিকল্পনাগুলির বিকল্প কোন পরিকল্পনার কথা ওঁরা এখানে রাখতে পারলেন না. ওঁরা এই পরিকল্পনাগুলির সমালোচনা দিয়ে বক্তব্য শুরু করলেন এবং শেষও করলেন। নতুন কোন পরিকল্পনার কথা এখানে বলতে পারলেন না। অবশ্য আমরা জানি সে জাতীয় কোন চিন্তা ভাবনা ওঁদের নেই, শুধুমাত্র বিরোধীতা করার জন্যই বিরোধীতা করছেন। তবে এ কথা আমরা অস্বীকার করি না এবং মন্ত্রী মহাশয়ও তাঁর বক্তব্যের মধ্যে কোথাও অস্বীকার করেননি যে, কৃষি ক্ষেত্রে যা যা প্রয়োজন তা তা সমস্ত কিছু প্রয়োগ করতে পারছি না। এটাই বাস্তব সত্য যে, তিনি স্বীকার করেছেন অনেক কিছুই করা যায়নি। তিনি স্বীকার করেছেন যে, আজও চাষযোগ্য জমির বেশীরভাগ অংশই সেচ এলাকার বাইরে আছে। এটা বাস্তব সত্য, এই সত্যকে অস্বীকার করা যায় না। কিন্তু এটা না হওয়ার কারণ হচ্ছে, আর্থিক অসুবিধা। তার সঙ্গে আবার কেন্দ্রীয় সরকারের মূল্য নীতি জড়িত আছে। আজকে কেন্দ্রীয় সরকার যেভাবে ডিজেলের দাম বাড়িয়ে দিয়েছেন তাতে ডিজেল চালিত ডিপ টিউবওয়েলগুলি বন্ধ হয়ে যাচ্ছে। সেই সঙ্গে আবার ডিজেল সাপ্লাই এতই অপ্রতুল যে চাষীরা সময় মত ডিজেল পাচ্ছে না, ফলে সেচ ক্ষতিগ্রস্ত হচ্ছে, যতটুকু সেচ এলাকা আছে ততটুকুও কভার করা সম্ভব হচ্ছে না। এটা বাস্তব সত্য, একে অস্বীকার করা যায় না এবং এ জাতীয় দাবী আমরা করছিও না। আমরা দাবী করছি না যে, সারা পশ্চিমবাংলার সমস্ত কৃষি জমিতে সেচ এলাকাভুক্ত করা হয়েছে। তবে হ্যাঁ, নিশ্চয়ই সে লক্ষ্যে যাবার জন্য বামফ্রন্ট সরকার পরিকল্পনা গ্রহণ করেছেন। এই প্রসঙ্গে ডাঃ আবেদিন যে কথা বলেছেন সেচ বিভাগের সঙ্গে কৃষি বিভাগ, কো-অপারেটিভ বিভাগ, ল্যাণ্ড এ্যণ্ড ল্যাণ্ড রেভিনিউ বিভাগ, পি. ডাব্লু. ডি. প্রভৃতির সমন্বয় দরকার - সে কথা প্রসঙ্গে আমি তাঁকে জানাচ্ছি যে, বামফ্রন্ট সরকার কি এই সমন্বয় চান না? সমন্বয়ের প্রয়োজন নেই, এ কথা কি মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর বক্তব্যের মধ্যে একবারও বলেছেন? মন্ত্রী মহাশয়ের বক্তব্যের মধ্যে সে কথা কোথাও নেই, তিনি বরঞ্চ বলেছেন সমন্বয়ের প্রয়োজন এবং সমন্বয়কে আরো দৃঢ় করতে হবে। কংগ্রেস আমলেই কোন সমন্বয় ছিল না, আমরা দেখেছি পি. ডাবল্যু. ডি. কোথাও একটা শাঁকো করেছে এবং ইরিগেসন বিভাগ একটা ক্যানেল করেছে, কিন্তু ক্যানেলের উপর দিকে শাঁকো করা হয়নি। এই রকম সমন্বয় তখন ছিল! বামফ্রন্টের আমলে সমন্বয় আছে। পরিশেষে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটা কথা বলব যে, আমাদের রাজ্যে ফল চাষ উপেক্ষিত হচ্ছে। বড় বড় বাগান গুলি সাধারণত জোতদার এবং বড় বড় ভূস্বামীদের অধীনে। যদিও আমাদের সরকারের নির্দেশ আছে, গাছ কাটা চলবে না, বাগান নষ্ট করা চলবে না, কিন্তু আমরা দেখছি, সরকারী আমলাদের ঘুষ দিয়ে অসদ উপায়ে সেই সমস্ত বাগানগুলিকে নষ্ট করা হচ্ছে। অন্যদিকে সহকারী যে ব্যবস্থা ছিল অর্থাৎ আম, নারকেল, কলা প্রভৃতি ফলের চারা বিতরণ করেই দায়িত্ব শেষ করা হচ্ছে। সুতরাং এইদিকে নজর দেওয়ার জন্য আমি অনুরোধ করবো। ফলের চাষ পশ্চিমবাংলা থেকে প্রায় শেষ হতে বসেছে। এই কথা বলে এই

বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষি মন্ত্রী যে বাজেট এখানে পেশ করেছেন সেই পরিপ্রেক্ষিতে আমি আপনার মাধ্যমে এই সভায় কিছু বক্তব্য রাখতে চাই। আমরা দেখতে পাচ্ছি, ১৯৮৪/৮৫ সালে মাননীয় মন্ত্রী মহাশয় ৭২ কোটি ৭৩ লক্ষ ৪৪ হাজার টাকার বাজেট পেশ করেছেন এবং ১৯৮৫-৮৬ সালে ৭৭ কোটি ৭৯ লক্ষ ৯৮ হাজার টাকার বাজেট পেশ করেছেন ৩০৫, ৫০৫ এবং ৭০৫ যে হেড আছে তার মাধ্যমে। কিন্তু দুঃখের বিষয়, এখানে একটা জিনিষ দেখতে পাচ্ছি, রাজ্যসরকারের ১৯৮৪/৮৫ সালের যে ধার্য বাজেট সেখানে সংশোধন করে যে রিভাইসড বাজেট করা হয়েছে সেখানে দেখতে পাই ৫৮ কোটি ৯৯ লক্ষ ৭৩ হাজার টাকা খরচ করতে পারতেন। তার মানে টোটাল বাজেটের ১৪.৫ পারসেন্ট খরচ করতে পারেননি। তাহলে আমি কি বলবো কৃষির উন্নতি হয়েছে? কি কারণে এই পারসেন্ট টাকা খরচ করতে পারলেন না? আজকে কৃষির উন্নয়ন যেখানে লক্ষ সেখানে আপনারা কেন খরচা করতে পারলেন না? গোটা ভারতবর্ষে ষষ্ঠ পরিকল্পনায় ১৫ কোটি টন খাদ্য উৎপন্ন হয়েছে এবং বিগত ১৯৫০।৫১ সালে আমরা দেখতে পাই - যখন কৃষির উপর জোর দেওয়া হয়নি - ভারতবর্ষে লক্ষ্যমাত্র ছিল ৫১২ লক্ষ টন। আজকে কৃষির উন্নতি শুধু পশ্চিমবাংলায় নয়, গোটা ভারতবর্ষে হয়েছে। ষষ্ঠ পরিকল্পনায় কৃষিকে অগ্রাধিকার দেওয়া হয়েছিল এবং সেই পরিপ্রেক্ষিতে উন্নতি হয়েছে। কিন্তু এখানে মাননীয় মন্ত্রী মহাশয় বিভিন্নভাবে যে বর্ণনা দিয়েছেন তাতে কতকগুলি ক্ষেত্রে ত্রুটিবিচ্যুতি দেখতে পাচ্ছি। ন্যাশনাল এগ্রিকালচারাল রিসার্চ প্রজেক্টে বিশ্বব্যাঙ্ক যে ৫ কোটি টাকা দিয়েছিল, এই ষষ্ঠ পরিকল্পনায় আপনি ব্যয় করতে পারেন নি কেন? আপনি সেই টাকা ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ব্যয় করতে না পারায় আগামী সপ্তম পরিকল্পনার মধ্যে ব্যয় করতে চাচ্ছেন। কৃষির উন্নতির জন্য যে টাকা বরাদ্দ ছিল সেই টাকা খরচ করতে আপনার দপ্তর ব্যর্থ হয়েছেন। সেই টাকা ব্যয় না করার জন্য দেশের সামগ্রিক ক্ষতি হয়েছে। ১৯৭৮।৭৯ সালের ইণ্ডিয়ান কাউন্সিল অফ এগ্রিকালচারাল রিসার্চের এখনও পর্যন্ত অডিট হয়নি। এখনও পর্যন্ত তার ইউটিলাইজেসান সার্টিফিকেট ঠিকমত আপনার দপ্তরে আসেনি। কৃষি বিশ্ববিদ্যালয়ের ৬০ পদ এখনও খালি আছে। সেই ৬০ টি পদ ২ বছর হয়ে গেল এখনও পর্যন্ত আপনি নিয়োগ করতে পারেননি।

**[5.30 – 5.40 p.m.]**

সেখানে কৃষিবিশ্ববিদ্যালয়ে ষ্টাফ কোয়ার্টার থেকে আরম্ভ করে বিভিন্ন জায়গায় যে কাজগুলি করার কথা সেগুলি করা হয় না, এবং বিকেল হলেই দেখা যায় যে আপনাদের কর্মচারী থেকে আরম্ভ করে কেউই ঐ চত্বরে থাকে না। কৃষিবিদ্যালয়ে যে সময় টাতে কাজ করার কথা সে সময়ে কোন কাজ হয় না। সেখানে সকলে উপস্থিত না থাকার জন্য কাজের মধ্যে একটা অসুবিধা দেখা দেয়, এবং সেখানে কতটা উন্নতি হয়েছে সেটা লক্ষ্য করার বিষয়। ১৯৮৪।৮৫ সালে দেখা যাচ্ছে যে কৃষি থেকে আরম্ভ করে কৃষির সঙ্গে যারা জড়িত যেমন, সমবায়, ক্ষুদ্র সেচ ইত্যাদি তাদের ক্ষেত্রে বাজেট কার্টেল করা হয়েছে। আজকে দেখা যাবে যে বিভিন্ন দপ্তরের সঙ্গে যে একটা কো-অর্ডিনেসন, যেমন এগ্রিকালচারের সঙ্গে - আমি গত বছর বলেছিলাম যে কো-অর্ডিনেসন নেই, আপনার সরকারী দলের সদস্যরাও বলেছেন - কৃষি বিপন্ন থেকে আরম্ভ করে ভূমি সংরক্ষণ ইত্যাদিতে যা বরাদ্দ আছে সেগুলি ঠিকমত পাওয়া যাচ্ছে না। এখানে দেখা যাবে যে ননপ্ল্যানিং ডেভালাপমেন্টের জন্য ১৯৮৪-৮৫ সালে ৩৭ লক্ষ ৯২ হাজার টাকা খরচ ধরা ছিল, সেখানে ২২ লক্ষ ৩৪ হাজার টাকা খরচ করেছেন, বাকী টাকা খরচ করতে পারেন নি। আবার এখানে ৩৪ লক্ষ ১৫ হাজার টাকার জন্য দাবী করেছেন, তাহলে খরচটা একবার বরাদ্দ করছেন, আবার বরাদ্দটা ঠিকমত খরচ হচ্ছে না, কি কারণে হচ্ছে না সেটা

দেখতে হবে। না হলে দেখা যাবে অসংগতি থেকে যাচ্ছে। এখানে একজন মাননীয় সদস্য বলেছেন নদীয়া জেলার কথা, নদীয়া ডেফিসিট এরিয়া ছিল, উন্নতি হয়েছে। আমি কি বলতে পারি যে বাঁকুড়া এবং পুরুলিয়া সারপ্লাস এরিয়া ছিল, আজকে কি বলতে পারি যে সেখানে কৃষির উন্নতি হয়েছে? তাহলে পশ্চিমবঙ্গে কৃষির উন্নতি কতটা হয়েছে এর থেকেই উপলব্ধি করা যাবে। ঝাড়গ্রামে কতটা কৃষির উন্নতি হয়েছে? এখন এই সব জেলাগুলিতে আকাশের জলের উপর নির্ভর করতে হয়, বৃষ্টির পরিমাণ কম হলে ওখানে প্রোডাকশান হয় না। আমি কি বলতে পারি না সেটা সারপ্লাস এরিয়া, আগে সেখানে থেকে খাদ্যশস্য সংগ্রহ করা হোতো। নদীয়া জেলায় গমের চাষ হয়েছিল/ ডেফিসিট এরিয়া সেখানে সুযোগ সুবিধা ছিল কিন্তু ওখানে তা নেই, ভূগর্ভস্থ জলের সন্ধান এখন পাওয়া যাচ্ছে না, তারপর রিজারবার ইত্যাদি করে বৃষ্টির জল ধরে রাখারও কোন ব্যবস্থা আপনারা করতে পারেননি। এখানে আমরা একটা সেটি মেন্টের উপরে চলছি। আমাদের উৎপাদন যে আমরা ক্রমাগত বাড়িয়ে চলেছি এই কথা বলছি। কিন্তু তার আনুপাতিক হিসাব ধরলে দেখা যাবে যে এখন পর্যন্ত তার হার বাড়েনি। তার প্রমাণ বাঁকুড়া, পুরুলিয়া, ঝাড়গ্রাম। সেই সবজায়গার কতটুকু উন্নতি হয়েছে? সেখানে এখনও পর্যন্ত ২/৩ লক্ষ লোক তপশীলি এবং আদিবাসী তারা হাওড়া, বর্ধমান এইসব কাজের জন্য - ধান রুইতে এবং ধান কাটতে- যায়। আমরা এই বাজেটে দেখছি যে - যেটা আমরা আশা করেছিলাম - আখের চাষের ব্যাপারটা একদম নেই। আমরা আশা করেছিলাম যে সেটা অন্তত একটু পরিষ্কার করে বলবেন। আজকে আখের চাষের স্বার্থে, আখ কাল্টিভেশানের স্বার্থে এর নির্দিষ্ট জমির উন্নতি করবার জন্য যে ব্যবস্থা গ্রহণ করা দরকাল ছিল সেটা হয়নি। আজেক পান চাষীরাও বিভিন্নভাবে ক্ষতিগ্রস্ত। এ ব্যাপারেও কোন রকম কথা বলেননি। পশ্চিমবাংলায় কয়েক হাজার পানচাষী আছেন এবং তাঁদের উৎপন্ন পান আজকে ফরেন মানিও নিয়ে আসছে, কিন্তু তাঁদের কোন রকম সুযোগ সুবিধা দিচ্ছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি, মাননীয় মন্ত্রী মহাশয়, বলেছেন যে, সেভেন্থ প্ল্যানে রেকর্ড অফ রাইটস-এর জন্য ৩ কোটি ৮৫ লক্ষ টাকার মতো ধরা হয়েছে। কিন্তু এগুলো কি পারপাসে ধরা হয়েছে সেটার ব্যাখ্যা করা উচিত ছিল। কিন্তু সেই ব্যাখ্যা এখানে দেখতে পাচ্ছি না।

(এইসময়ে পুনরায় লালবাতি জ্বলে ওঠে)

যা হোক, আর যখন সময় দেবেন না, তখন আমার আনিত কাট মোশানকে সমর্থন করে উত্থাপিত বাজেটের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষি মন্ত্রী মহাশয় আমাদের কৃষিমন্ত্রী মহাশয় যে বাজেট পেশ করেছেন তাকে সমর্থন করে দু-একটি কথা বলছি। আমাদের এই বাজেট হতাশাব্যঞ্জক বলে বিরোধী পক্ষের সদস্যগণ বলবার চেষ্টা করেছেন এবং ভারতবর্ষের এবং বিশ্বের অন্যান্য দেশের নজির তুলে ধরে আমাদের অযোগ্যতাটা বোঝাবার চেষ্টা করেছেন। আমাদের ভারতবর্ষের এবং পশ্চিমবঙ্গের যা অবস্থা এবং যে অর্থনৈতিক কাঠামোর মধ্যে চলতে হচ্ছে, তাতে এর চেয়ে বেশী কিছু করার মত আলাদিনের চিরাগ আমাদের হাতে নেই, এবং এর চেয়ে বেশী কিছু করা আমাদের পক্ষে সম্ভব হয়ে ওঠেনি। আজকে পশ্চিমবাংলার কৃষি ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে, সেটা অন্যান্য রাজ্যের তুলনায় কম কিছু নয়। আমাদের পশ্চিমবঙ্গে ৮০ ভাগ লোক কৃষির উপর নির্ভরশীল এটা আমরা সবাই জানি। কাজেই সেই রাজ্যের কৃষকের সার্বিক উন্নতি করতে গেলে যেটা করা দরকার - সেটা ১৯৭৭ সাল পর্যন্ত গ্রহণ করা হয়নি। ১৯৭৭ সালের পর থেকে এখানে প্রচলিত অর্থনৈতিক কাঠামোর মধ্যে দাঁড়িয়েও বামফ্রন্ট সরকার কৃষিতে বিজ্ঞানসম্মত কর্মসূচী গ্রহণ করেছেন এবং সেটা ধীরে ধীরে এগিয়ে নিয়ে যাচ্ছেন। ইচ্ছা থাকলেও আমরা যেটা চাই - সেই স্তরে নিয়ে যাওয়া সম্ভব হয়নি।

আজকের দিনেও আমাদের দেশের কৃষিব্যবস্থা অনেক অংশেই বৃষ্টি নির্ভর হয়ে আছে। আজকে গোটা পৃথিবীব্যাপী বিজ্ঞানের অগ্রগতি ঘটেছে, কিন্তু আমাদের এখানে সেই বিজ্ঞানকে বাস্তবে রূপায়িত করা যায় নি। আমরা জানি যে জুতো আবিস্কার হয়েছে, কিন্তু আজও অনেকের পায়েই জুতো ওঠেনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যের ৬০ শতাংশ মানুষের কর্মসংস্থান হয় কৃষিতে, কিন্তু চাষযোগ্য জমি অনেক কৃষিজীবীর হাতেই নেই। গত বছর এই রাজ্যে খাদ্যশস্য উৎপাদন হয়েছে ৯১ লক্ষ ৭০ হাজার টন, এটা আগের আগের বছরের তুলনায় বেশী। আমি এই প্রসঙ্গে বলবো, আমাদের এখানে সেচব্যবস্থা যেটা করা হয়েছে, আজকে সেই সেচের যদি ব্যাপক ব্যবস্থা করা যায় তাহলে আমরা কৃষির অনেক উন্নতি করতে পারবো।

**[5.40 – 5.50 p.m.]**

তিস্তা ব্যারেজ এবং অন্যান্য ব্যারেজ যে গুলি আছে সেইগুলিকে সাফল্য মন্ডিত করবার কাজ চলেছে। এই তিস্তা ব্যারেজ যদি সম্পূর্ণ সাফল্যমন্ডিত হয় তাহলে উত্তর বাংলার ৫টি জেলা বিশেষ ভাবে উপকৃত হবে। শুধু পশ্চিমদিনাজপুরের পূর্বাঞ্চলের কিছুটা অসুবিধা থেকে যাবে। উত্তরবঙ্গের উন্নতি করতে গেলে আরো ব্যাপক কর্মসূচী নেওয়া দরকার। মালদা, মুর্শিদাবাদ এলাকায় গভীর নলকূপ বসানো দরকার। যাতে সাধারণ মানুষের ব্যাপক কল্যান হতে পারে এবং কৃষির উন্নতি হতে পারে। এখন কৃষিতে সমবায়ের ভূমিকা অনেক বেড়েছে। অতীতে সমবায় ব্যাঙ্কগুলির ভূমিকা ছিল তেলা মাথায় তেল দেওয়া। সেই সময় গরীব মানুষ, সাধারণ মানুষ এই ব্যাপারে কোন সাহায্য পেত না। সেই সময়কে সেই জন্য দেঁড়িয়া দুনিয়া বলা হোত। মালিক শ্রেনী যারা ছিলেন তারা ঋণ নিত এবং সেই ঋণ তারা গরীব মানুষ, ক্ষেত মজুর এবং ভূমিহীনদের কাছে খাটাতো। আর.বি.আই. থেকে সমবায়ের মাধ্যমে তারা ঋণ গ্রহণ করতো এবং সেই টাকা তারা চড়া সুদে ভূমিহীন চাষীদের উপর খাটাতো। কিন্তু সেই ঋণ তারা পরিশোধ করতো না এবং সেই কর্মসূচী ব্যর্থ হয়ে গিয়েছিল। এখন দেখা যায় তারা সেই ঋনের টাকা পরিশোধ করছে। এই হলো সেই সময়কার খতিয়ান। কিন্তু এখন সর্বস্তরের লোক ঋণ পাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সেই অবস্থার পরিবর্তন হয়েছে এবং মধ্যবিত্ত, নিম্নমধ্যবিত্ত, এবং সর্বস্তরের মানুষ সমবায়ের মাধ্যমে ঋণ পাচ্ছে। সর্বশেষ আর একবার কৃষি মন্ত্রীর বাজেটকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

(ডেপুটি স্পীকার মহাশয় চেয়ারে আসীন ছিলেন)

**শ্রী শিশির অধিকারী :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে কৃষিমন্ত্রী ৫২ নম্বরের অর্ন্তভুক্ত ৩০৫ কৃষি, ৫০৫ কৃষিখাতে মূলধন বিনিয়োগ এবং ৭০৫ কৃষি ঋণ ইত্যাদি যে ব্যয় বরাদ্দের দাবি অনুমোদনের জন্য এনেছে স্বাভাবিক ভাবে আমি এটাকে সমর্থন করতে পারছি না। যে কটি মোশান আনা হয়েছে আমি তাকে সমর্থন করে কিছু বক্তব্য রাখছি। এতক্ষন ধরে কংগ্রেস পক্ষের সদস্যরা যা বক্তব্য রেখেছেন এবং সরকার পক্ষের সদস্যরা যা বক্তব্য রেখেছেন সেটা আমি মন দিয়ে শুনেছি। সরকার পক্ষের সদস্যরা বিধানসভায় কৃষি বাজেটের উপর যে বক্তব্য রেখেছেন সেটা শুনে আমার পরিস্কার মনে হয়েছে সেই গুলো ঠিক নয়। কতকগুলি ভ্রান্ত জিনিস এখানে পরিবেশ করা হয়েছে। একজন মাননীয় সদস্য এখানে বললেন পাঞ্জাব হয়ে নদীয়া, কি করে তিনি এই কথা বললেন আমি জানিনা। কোথায় পাঞ্জাব, কোথায় নদীয়া। ১৯৭৪ সালে আমাদের বিরোধী দলের নেতা আবদুস সাত্তার এবং আনন্দ মোহন বিশ্বাস মন্ত্রী ছিলেন, সেখানে তখন পাঞ্জাব ছাড়িয়ে গিয়েছিল। এই কথা বামফ্রন্টের সদস্যরা জানেন। কৃষিমন্ত্রী এখানে যে বাজেট বক্তৃতা রেখেছেন সেই সম্পর্কে আমি দু একটি কথা বলবো। কৃষিমন্ত্রী আগে যে প্রতিশ্রুতি এখানে দিয়েছিলেন — আগের বাজেটে তিনি বলেছিলেন ১ কোটি ২০ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন করা হবে। এই বিধানসভায় দাঁড়িয়ে তিনি এই প্রতিশ্রুতি করে গিয়েছিলেন। আজকে লক্ষ্য করে দেখলাম সেখান থেকে তিনি পেঁছিয়ে

গিয়েছেন। আজকে ৯২ লক্ষ টন খাদ্যশস্য উৎপাদন করা হয়েছে। তার রাজত্বে ৬ বছরে মাত্র ২ লক্ষ টন খাদ্য শস্য উৎপাদন বৃদ্ধি পেয়েছে। সেই সঙ্গে সঙ্গে এখানে দাঁড়িয়ে অর্থমন্ত্রী মহাশয় কত বড় অসত্য কথা বলে গিয়েছেন। আজকে আমি মাননীয় কৃষি মন্ত্রীকে প্রশ্ন করতে চাই যে গরার বছরগুলিতে এই বিধানসভায় দাঁড়িয়ে তিনি যে ভাষণ রেখেছিলেন, তা অসত্য কিনা? আজকে তার জবাবী ভাষনে এই কথার উত্তর দেবেন। আমরা দেখছি, তিনি আমাদের সামনে ২০ পৃষ্ঠা ব্যাপী বইয়ের মাধ্যমে তার বক্তব্য উৎথাপন করেছেন। কিন্তু এরমধ্যে কোথাও পশ্চিমবাংলায় কৃষির যে উৎপাদনের কথা বলেছেন, তার প্রকৃত পরিমাণের কথা উল্লেখ্য নেই। বাজেট বইয়ের মধ্যে বিরাট সমুদ্র অঞ্চলের কথা মেদিনীপুর, ২৪ পরগনার কথা এবং সেখানে কৃষির আজ কি অবস্থা, তার উল্লেখ্য নেই। এই অঞ্চলে কৃষির উৎপাদন কি পরিমান, তার কথা কোথাও নেই। আমি আশা করব, মাননীয় কৃষিমন্ত্রী তার জবাবী ভাষনে এই অবহেলিত মেদিনীপুর এ ২৪ পরগনার কৃষি সম্বন্ধে বলবেন। গত বারের ভাষনে তিনি কৃষি দপ্তরের সাথে অন্যান্য সংশ্লিষ্ট দপ্তরের সমন্বয়ের কথা বলেছিলেন। আজ সমন্বয়ের ক্ষেত্রে আমরা কি দেখছি? কৃষির ব্যাপারে অন্যান্য দপ্তরের সমন্বয়ের মাধ্যমে বিজ্ঞান ভিত্তিতে গবেষনা করে কৃষির উন্নতি করা হবে বলে মন্ত্রী মহাশয় গতবারে উল্লেখ্য করেছিলেন। কিন্তু আজ পর্যন্ত তার কিছুই হয়নি। সারা ভারতবর্ষে আজ ডিপ টিউবওয়েল ও স্যালো টিউবওয়েলের সংখ্যা প্রায় ২ লক্ষ যেখানে ১৯৭২ - ৭৭ সালের মধ্যে কংগ্রেসের রাজত্বকালে এখানে সেচ ব্যবস্থার প্রভূত প্রসার ঘটেছিল। সেখানে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারের আমলে কতখানি অগ্রসর হতে পেরেছেন? সেই সময়ে প্রতিষ্ঠিত কংগ্রেস সরকারের করে দেওয়া সার কারখানা কংগ্রেস সমর্থক চাষী, কংগ্রেস সরকারেরই কৃষি পরিকল্পনা ইত্যাদি নিয়ে সেদিন (৭৬-৭৭) ৭৯.৭০ লক্ষ মেট্রিক টন কৃষি উৎপাদন হয়েছিল, সেখানে আজ আমরা দেখছি মাত্র ৯২ লক্ষ মেট্রিক টনে আপনারা পৌঁছতে পেরেছেন। ২০ পৃষ্ঠাব্যাপী বই আপনি ছেপেছেন। কিন্তু এর মধ্যে প্রায় সবটাই ভরে রয়েছে প্রাকৃতিক ঝড়ঝাপ্টা। খরা ইত্যাদিতে। প্রাকৃতিক ঝড়ঝাপ্টা। ছাড়া আর কিছুই বলার নেই। বামফ্রন্টের রাজত্বে কৃষির ক্ষেত্রে বন্ধ্যা ও অনুৎপাদক নীতির জন্য উন্নতি কিছুই হয় নি। বাজেট বরাদ্দ কম রেখে কৃষির উন্নতি কিভাবে সম্ভব, সে সম্বন্ধে কৃষিমন্ত্রীকে তার জবাবী ভাষনে বলবার জন্য আমি অনুরোধ জানাই। মাননীয় মন্ত্রীকে, আপনার মাধ্যমে অধ্যক্ষ মহাশয়, দেওয়ালের লিখন পড়তে অনুরোধ জানাই। আশাকরি, বামফ্রন্ট সরকার দেওয়ালের লিখন একটু পড়ে দেখবেন। গ্রামবাংলা আজ ভাত, জল থেকে বঞ্চিত। মেদিনীপুর ও ২৪ পরগনা জেলা আজও অবহেলিত হয়ে রয়েছে। সেই অবহেলিত মেদিনীপুর জেলার একজন প্রতিনিধি আজ এই বিধানসভায় দাঁড়িয়ে এই বক্তৃতা রাখছি। আজ মেদিনীপুর জেলায় কাঁথি, দীঘা, এগরা ডিপ টিউবওয়েল গুলিতে বিদ্যুৎ নেই পাঁচ দিন যাবৎ। যারফলে সমগ্র মেদিনীপুর জেলা আজ বোরো ফসলের ক্ষেত্রে মার খাচ্ছে। আজ আমি কৃষি মন্ত্রীকে অনুরোধ জানাই যে, তার বাজেট শেষ হয়ে গেলে আজই যেন বিদ্যুৎ মন্ত্রীমহাশয়াকে একথা জানান। আজ তিনি রাইটার্স বিল্ডিং এ নেই, তিনি এখন চড়ড়াতে রয়েছেন। তিনি যেন বিদ্যুৎ মন্ত্রীর কাছে এই কথা জানান যে, মেদিনীপুর জেলার ব্রাহ্মণবেড়িয়ার হাই টেনশান লাইন নিয়ে নারায়ণগড় ও কাঁথি মহকুমায় বিদ্যুৎ চালু করার ব্যবস্থা করেন। এখানে আমি একথা বলতে চাই যে, এই বাজেটে বৈপ্লবিক বাজেট বলে তিনি যে ভাবে কৃতিত্ব দাবী করেছেন তা আসলে সত্য নয়। তিলে তিলে তিলোত্তমা হয়। বংশপরম্পরায় মানুষ ক্রমশঃ সভ্য হয়ে উঠছে। মানুষের বুদ্ধির বিকাশ ঘটছে। ঠিক তেমনই গ্রামের কৃষক বংশপরম্পরায় প্রকৃতির সঙ্গে লড়াই করে কৃষির উৎপাদন বৃদ্ধি করেছে। এই কৃতিত্ব কোন বামফ্রন্ট বা কোন বিশেষ দলের নয়। আজকে কৃষক সম্প্রদায় যে চাষ করছে তাদের পাশে দাড়াবার মত কোন পরিকল্পনা নেই। এই জিনিস আমরা লক্ষ্য করছি। গতবারে কৃষিমন্ত্রী অনেক প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু সবই ফেলিওর হয়েছে। কৃষিমন্ত্রী এবারের বাজেটেও অনেক গালভরা প্রতিশ্রুতির কথা উল্লেখ করেছেন। পশ্চিমবঙ্গের সরকার এখনও পর্যন্ত তার যোজনার পরিমাণ বা টাকা কত পাবে তা জানেন না। সরকার যেখানে এখনও জানেন না যে যোজনার টাকা কমবে কি বাড়বে, সেই অবস্থায় দাঁড়িয়ে কৃষিমন্ত্রী একথা উল্লেখ করার সাহস কোথা থেকে পেলেন? তিনি রঙীন বই ছাপিয়ে নানা ধরনের রঙচঙে কথাবার্তা

লিখে দিলেন কি করে? পশ্চিমবঙ্গ সরকার কৃষকদের প্রতি চরম অবহেলা দেখিয়েছেন। আমরা দেখেছি, বহু জায়গায় মজুর বয়কট হচ্ছে, কৃষকদের উপরে নানাভাবে অত্যাচার চলছে। এই যেখানে পশ্চিমবঙ্গের অবস্থা, সেখানে কৃষির উৎপাদন বাড়বে কি করে। অথচ আমরা দেখছি, মাননীয় কৃষি মন্ত্রী তার বক্তৃতা বইতে জোর করে কৃষির উৎপাদন বৃদ্ধির কথা উল্লেখ করেছেন। গ্রাম বাংলায় যেখানে কৃষক আজ জমির মালিক, কাল সকালে সেই জমির মালিক থাকবে কিনা জানে না। সেখানে এই খাতে কি অবাস্তব নয়? আমরা জানি আজ ভূমি বাজেট নয়, তবুও সম্পর্ক যুক্ত বলে ভূমির কথা এখানে সমস্ত কারণেই এসে যাচ্ছে। ডাঃ জয়নাল আবেদিন সাহেব তার বক্তৃতার সময়ে বলেছেন যে, কেবলমাত্র খরার সময়ে বিভিন্ন দপ্তরের এবং বামফ্রন্টের কর্মীদের মধ্যে কিছুটা সমন্বয় ঘটেছিল। কিন্তু তার পর থেকে আজ পর্যন্ত আছে কি সমন্বয়? আমরা আশা করব, কৃষিমন্ত্রী তার জবাবী ভাষণে এই কথার উত্তর দেবেন, আমি মনে করি, কৃষির উৎপাদন যদি বাড়াতে হয়, তাহলে কৃষি, সেচ, এবং ভূমি দপ্তরকে যুক্ত করে সমন্বয় করা দরকার। এই সমন্বয় এনে একটা যুক্ত পরিকল্পনার মাধ্যমে দৃঢ় পদক্ষেপে এগিয়ে যাওয়া দরকার। বামফ্রন্টের অন্যান্য মন্ত্রীরা যদি এই দপ্তরের সাথে তাদের দপ্তরকে সমন্বয় করার সাহস দেখাতে পারেন, তাহলেই কৃষির উন্নতি এবং কৃষির উৎপাদন বৃদ্ধি করা সম্ভব। একথা এজন্যই বলতে হচ্ছে যে, মন্ত্রী মহাশয়, ছোট একটি শরিক দলের মন্ত্রী। অন্য দপ্তরগুলির ভার বড় দলের হাতে।

**[5.50 – 6.00 p.m.]**

১৯৭৭-৭৮ সালে কংগ্রেস চলে যাবার পরে আপনারা কৃষির ক্ষেত্রে কি উন্নতি দেখাতে পেরেছেন? তারপরে ১৯৮২-৮৩ সাল তো আপনাদের খরার বছর গেছে এবং কেন্দ্র এই কয়েকবছর তিনগুন বরাদ্দ বাড়িয়ে দিয়েও কোন লাভ হয়নি, পশ্চিমবঙ্গের অন্ধকার ঘোচাতে পারেন নি। সেইজন্য মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীকে অনুরোধ করছি কৃষিকে যাতে দৃঢ় পদক্ষেপে এগিয়ে নিয়ে যেতে পারেন এবং তারজন্য পরিকল্পনা আনার প্রয়োজন ছিল কিন্তু এখানে আপনারা কোন পরিকল্পনা রাখেন নি। তারপরে সারের কথায় যদি আসি তাহলে দেখা যাবে সার যে মানুষ কিভাবে পাচ্ছে সেটা না বলারই মত। আজকে গ্রামে জৈব সার পরিকল্পনাকে আরো এগিয়ে নিয়ে যাবার প্রচেষ্টা কৃষি বাজেটের মধ্যে দেখতে পেলাম না। আজকে যদি বামফ্রন্ট সরকার মনে করেন যে পশ্চিমবঙ্গের কৃষিকে সম্পূর্ণভাবে পুনরোদ্ধার করবেন তাহলে বলি সেটা ভুল কাজ হবে। সেখানে একসময়ে প্রফুল্ল সেনকে যেমন দুই হাতে পেতে আমেরিকার গমের জন্য অপেক্ষা করে গঙ্গার ঘাটের দিকে চেয়ে থাকতে হোত সেইরূপ আপনাদের দিল্লী থেকে আগত রেল রেকের দিকে তাকিয়ে থাকতে হবে। তারপরে আজকে ভারতবর্ষে গ্রোথরেট যেখানে ৫১ পারসেন্ট, সেখানে পশ্চিমবঙ্গে গ্রোথরেট হচ্ছে ৪৪.৭ পার্সেন্ট এবং অল ইন্ডিয়া গ্রোথ যেখানে ৬০.৯ পার্শেন্ট পশ্চিমবঙ্গের ১৯৮২-৮৩ সালের খাদ্যশস্য উৎপাদন হচ্ছে ৫৬.৫৯ পার্শেন্ট, আমি এখানে কাগজপত্র দেখাতে পারি এবং মাননীয় কৃষিমন্ত্রী সেগুলি অনুগ্রহ করে দেখে এই বিধানসভায় নিশ্চয় এর জবাব দেবেন। মাননীয় কৃষিমন্ত্রী এই বিধানসভায় দাঁড়িয়ে বলেছিলেন ১ কোটি ২০ লক্ষ মেট্রিকটন খাদ্যশস্য উৎপাদন করা যাবে কিন্তু সেখানে গত দুবছরে হিসাব করে দেখা গেছে মাত্র ২ লক্ষ মেট্রিক টন বেশী খাদ্যশস্য উৎপাদন বাড়িয়েছেন। আজকে এখানে যে বাজেট রাখা হয়েছে সেই বাজেট কোন চিন্তা ভাবনা করে রাখা হয়নি। এখানে বামফ্রন্ট সরকারের বন্ধুরা বলেছেন কেন্দ্র কিছু দিচ্ছে না, এইভাবে বলে সকলের কণ্ঠরোধ করতে পারবেন না। পশ্চিমবঙ্গ প্রকৃত কৃষির উপর নির্ভরশীল। শুধুমাত্র বিধানসভায় বক্তব্য রাখার জন্য যা ইচ্ছে তাই বলবো তা হয় না। এই কথা বলে এই বাজেট বরাদ্দকে বিরোধীতা করে এবং সমস্ত যে কাট মোশান এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ বন্দেমাতরম।

**ডাঃ ওমর আলি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বাজেট উৎপাদন করেছেন তাকে সমর্থন করে আমি দুএকটি কথা বলতে চাই। স্যার,আসল কথা হল কৃষিক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এবং রাজ্যসরকারের দৃষ্টিভঙ্গী যদি লক্ষ্য করা যায় তাহলে দেখা যাবে কেন্দ্রীয় সরকার কৃষি উন্নয়ন ক্ষেত্রে একটা দৃষ্টিভঙ্গী অনুসরণ করেন। কেন্দ্রীয় সরকার দেশে আধাসামন্ততন্ত্রকে বাঁচিয়ে রেখে কৃষিক্ষেত্রে গনতান্ত্রিক ব্যবস্থায় দেশের উন্নতি করতে চাইছেন।

সেইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে কৃষক মানে তারাই যারা ধনিক চাষী, জমিদার আর বামফ্রন্ট সরকারের দৃষ্টিভঙ্গী হল যে যতটা সম্ভব সাংবিধানিক সীমাবদ্ধতার মধ্যে আধা সামন্ততান্ত্রিক যে পদ্ধতি তাকে বাতিল করে একটা গনতান্ত্রিক কৃষিনীতি গ্রহন করা এবং সেই ভাবে কৃষিউন্নয়ন ঘটানো। সেইজন্য আমাদের রাজ্য সরকার কৃষক মানে মনে করেন ক্ষুদ্রচাষী, প্রান্তিক চাষী, ভাগচাষী, পাট্টাদার এবং বর্গাদার। আমাদের রাজ্যে যত কৃষক পরিবার আছে তারা মোট পরিবারের মধ্যে প্রায় ৭৬ ভাগ। এটা শুধু বাজেট বক্তৃতার ব্যাপার নয় এটা বাস্তব যে আমাদের পশ্চিমবাংলাতে কৃষি উৎপাদন বেড়েছে এবং সেটা একটা রেকর্ড পরিমান বেড়েছে। এর উপর ভিত্তি করেই আগামী দিনে আরো উৎপাদন বাড়বে এই আশা পোষণ করতে পারি। উৎপাদন বাড়ার কারণ হল পশ্চিমবাংলায় যে ভূমি সংস্কার ব্যবস্থা চালু হয়েছে যার মধ্যে দিয়ে বেশীর ভাগ কৃষককে জমির মালিক করা হয়েছে যে কৃষিনীতি গ্রহণ করা হয়েছে তার মধ্যে দিয়ে তারা উৎপাদন বাড়িয়েছে। আমরা আর একটা কারন লক্ষ্য করছি আমাদের সরকার তাদের সীমিত আর্থিক ক্ষমতা সত্বেও সেচের প্রসার ঘটিয়েছে। অর্থাৎ মাটির তলায় যা জমে ছিল তাকে ব্যবহার করবার পরিকল্পনা নিয়েছেন এবং ব্যবহার করবার ক্ষেত্রটা বাড়িয়েছেন। আমরা উল্টো দিকে দেখছি আমাদের দেশে সামগ্রিক ভাবে সেচের প্রসার কিছুটা হয়েছে। কিন্তু সেচের জলের ব্যবহার সেই অনুপাতে বাড়েনি। সেচ ব্যবস্থায় যে পরিমাণ জমিতে জল দিতে পারা যায় এবং যে পরিমান জমিতে সেই জল ব্যবহার করা হয় ৮০ সাল তার ফারাক ছিল ৪৩ লক্ষ হেক্টর। ১৯৮৫ সালের জুন মাসে এই ব্যবধান বেড়ে দাঁড়িয়েছে ৫১ লক্ষ হেক্টর। সেচের প্রসার সত্বেও সেচের জলের ব্যবহারে উন্নতি ঘটেনি। অর্থাৎ কেন্দ্রীয় সরকার কৃষি উৎপাদন বাড়ানোর যতই প্রতিশ্রুতি দিন না কেন সেই আশা পোষণ করেন না। বাস্তবে তা কার্যকরী হওয়া এই কারনে সম্ভব নয়। আমাদের রাজ্যের যে উৎপাদন তা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের উৎপাদনের যে হার তার চাইতে অনেক কম আছে তা নয় অনেক বেশী। কংগ্রেসীরাও স্বীকার করেন সর্বাঙ্গীন ভূমিসংস্কার ছাড়া কৃষিতে উন্নতি সম্ভব নয়। কিন্তু আমরা দেখছি তারা ভূমিসংস্কারের ধারে কাছে যাচ্ছেন না। সারা ভারতবর্ষে ২ কোটি ১৬ লক্ষ একর উদ্বৃত্ত জমি আছে যার মধ্যে বিলি হয়েছে মাত্র ৪২ লক্ষ একর এবং পশ্চিমবাংলায় বিলি হয়েছে ১২ লক্ষ একর। এই কারন গুলির জন্যই আমাদের কৃষি উৎপাদন বেড়েছে। তবে এই কথা ঠিক যে এখনো পর্যন্ত আমাদের দেশে কৃষি প্রকৃতি নির্ভর। সেই নির্ভরতাকে কাটিয়ে জনগনের মধ্যে উৎসাহ সৃষ্টি করার যে পদ্ধতি আমরা করেছি ভারত সরকার তা গ্রহন করছেন না বলে তারা পিছনে আছেন। আমরা লক্ষ্য করছি কৃষক তার উৎপাদন বাড়িয়েছে এবং কেন্দ্রীয় সরকার প্রধানতঃ ধনী চাষীদের উপর ভরসা করে উৎপাদন বাড়াচ্ছেন। কিন্তু সাধারণ কৃষকদের উৎপাদন বাড়া সত্বেও তাদের অর্থনৈতিক ক্ষমতা বাড়ছে না। এর কারন হল কেন্দ্রীয় সরকারের অর্থনৈতিক নীতি। কৃষি উপকরণের মূল্য বৃদ্ধি ঘটেছে, কৃষক যে নিত্য প্রয়োজনীয় ব্যবহার করে তার মূল্য বৃদ্ধি ঘটেছে শিল্প জাত পন্যের সঙ্গে কৃষকের ফসলের মূল্যের কোন সমতা থাকছে না।

**[6.00 – 6.10 p.m.]**

এবং কৃষকরা তার ফসলের লাভজনক দাম পাচ্ছে না। এই লাভজনক দামটা কেন্দ্রীয় সরকারের ব্যাপার। কোন রাজ্য সরকারের পক্ষে এই নীতি নির্ধারণ করা সম্ভব নয় যাতে কৃষকরা লাভজনক দাম পেতে পারে। আমাদের কৃষকদের বিপদ অনেক, নানাভাবে কৃষকরা ক্ষতিগ্রস্থ হয়, প্রাকৃতিক বিপর্যয়ে

ক্ষতিগ্রস্থ হয়। এই বিপর্যয়ের হাত থেকে তাকে সুরক্ষা করার কোন ব্যবস্থা এর আগে ভারতবর্ষে চালু ছিল না। আমাদের পশ্চিমবঙ্গে প্রথম আমরা শস্য বীমা চালু করেছি এই কথাটা ভাবতে আমার আনন্দ লাগে। আমি নিজে ১৯৭১ সালে বিধান সভায় সর্বপ্রথম শস্য বীমা প্রবর্তনের দাবী করেছিলাম। ডাঃ জয়নাল আবেদিন এই সর্বাঙ্গীন শস্য বীমা প্রকল্প গ্রহনের ব্যাপারে রাজীব সরকারের খুব প্রশংসা করলেন। তিনি যে সর্বাঙ্গীন শস্য বীমা পরিকল্পনা চালু করেছেন সেই পরিকল্পনার ভেতর মাত্র ৪ টি শস্য আছে ধান, গম, ডাল, তৈলবীজ, বাকিগুলি নেই। তাছাড়া এই প্রকল্পের মধ্যে একটা নিয়ম করা আছে এই শস্য বীমা করার ব্যাপারে যত টাকা খরচ হবে তার অর্দ্ধেক দিতে হবে রাজ্য সরকারকে। কোন রাজ্য সরকার যদি তার আর্থিক দূরবস্থার জন্য সেই টাকা দিতে না পারে তাহলে কেন্দ্রীয় সরকার কোন টাকা দেবে না অর্থাৎ কোন কৃষক এই শস্য বীমার কোন সুযোগ পাবে না। এই হল সর্বাঙ্গীন শস্য বীমা পরিকল্পনা। এই পরিকল্পনার মধ্য দিয়ে কখনও কৃষি উৎপাদন বাড়তে পারে না।

সর্বশেষে একটা কথা বলি — আমাদের কাশীবাবু বললেন বাকুড়া, পুরুলিয়া, ঝাড়গ্রামে কৃষিতে অগ্রগতি হচ্ছে না। হ্যা, ঠিক কথা অগ্রগতি হচ্ছে না। এগুলি খরা প্রবন এলাকা, এই এলাকার খরা দূর করবার জন্য কংসাবতী মডার্নাইজেসান স্কীম কেন্দ্রীয় সরকারের কাছে জমা পড়ে আছে কয়েক বছর যাবৎ। এই স্কীম গৃহীত হলে ঝাড়গ্রাম সহ মেদিনীপুরের অনেক খরা প্রবন এলাকা উপকৃত হত। আমি কাশীবাবু, অন্যান্য কংগ্রেসী সদস্যদের অনুরোধ করব তারা এই কংসাবতী মডার্নাইজেসান স্কীম যাতে কেন্দ্রীয় সরকার গ্রহণ করেন তারজন্য তারা যেন দাবি জানান, এই কয়েকটি কথা বলে কৃষি বাজেটকে পুনরায় সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় কৃষি মন্ত্রী যে ব্যয় বরাদ্দ উত্থাপন করেছেন, নানা পরিকল্পনার কথা বলেছেন এবং যে সমস্ত পরিকল্পনা তার মাধ্যমে রূপায়িত হয়েছে সমস্ত কিছু আমি সম্পূর্ন সমর্থন করছি। এটা ঠিকই কংগ্রেসী বন্ধুরা বোধ হয় জানেন না যে ১৯৬৭ সালের আগে পর্যন্ত তারা এখানে ছিলেন, তারপর যুক্ত ফ্রন্ট এসেছিল। আবার ১৯৭২ সাল থেকে ১৯৭৬ পর্যন্ত তারা এখানে ছিলেন, কিন্তু সেই সময় কৃষি উৎপাদন যাতে বাড়ে সেই দিকে জোর দেননি। যুক্ত ফ্রন্ট আসার পর বোরো ধান কি করে চাষ করা যায়, হাইইল্ডিং ধান কি করে একটা জমিতে ২/৩ বার তোলা যায় সেই উদ্যোগ তার নিয়েছিলেন। কিন্তু কংগ্রেসী আমলে সেই উদ্যোগ কৃষির ক্ষেত্রে, কৃষকের ক্ষেত্রে নেওয়া হয়নি। সেই সময় দেশকে তারা দেউলিয়া করে দিয়ে গেছেন। তারা হরিয়ানা থেকে পাঞ্জাব থেকে কি করে খাদ্য এনে মুনাফা বাড়ান যায় সেই চেষ্টা করেছেন।

ওরা সমস্ত উৎপাদনের উপর জোর দেয় নি। প্রথম যখন যুক্তফ্রন্ট সরকার এলো তখন তারা প্রথমেই উৎপাদনের উপর জোর দিয়েছিলেন। তারপর আবার ঢিলে পড়ে গেল। আবার যখন বামফ্রন্ট সরকার এলো তখন তারা এই কৃষি উৎপাদনের উপর বিশেষভাবে জোর দিলেন। নূতন নূতন পরিকল্পনা করে কৃষকদের মাধ্যমে কৃষি জমি উন্নয়ন করে আজকে কৃষির উন্নতি করা হচ্ছে। এবং তার জন্য প্রভূত চেষ্টাও করা হচ্ছে। কিন্তু যুক্তফ্রন্ট সরকার এবং বামফ্রন্ট সরকারের মাঝখানে যে ফাক পড়ে গেল তাতে আমরা অনেক পিছিয়ে গিয়েছিলাম। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কৃষির উন্নতির জন্য কিছুই তেমন বিশেষ করা হয়নি। তাই কৃষিতে মন্দা পড়ে গিয়েছিল। তারপর ১৯৭৭ সাল থেকে আবার কি করে কৃষির উন্নতি করা যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে। বন্যা খরার মধ্যে থেকে যেমন ভাবে কৃষির উন্নতি করা যায় তার চেষ্টা করা হচ্ছে। কৃষকরা কংগ্রেসীদের কার্যকলাপ জানে, তাই কৃষকরা ওদের বিরুদ্ধে চলে গিয়েছে। তারা ভাল করেই জেনেছে যে এই সরকার তাদের পিছনে আছে এবং আমাদের চেষ্টাতেই তাদের অর্থনৈতিক উন্নতি ঘটেছে এবং এই সরকারের মাধ্যমেই তাদের সামাজিক পরিবর্তন ঘটছে। তাই আজকে কৃষকরা এই সরকারের পরিকল্পনা গ্রহণ করেছে। কৃষির উপর শিশির বাবু যে বক্তব্য রাখলেন তা আমি শুনেছি। আমি বুঝতে পারি

না তিনি কি করে সব কথা বললেন। তিনি লাঙল ধরেন না, এবং রোয়াও করতে জানেন না। তার গাড়ী আছে, সিনেমা ঘর আছে। উনি চাষের কি জানেন? আমি ওনাকে জানি, উনি কাঁথির লোক আর আমি তমলুকের লোক। আমি তাকে বলবো একটু বিবেচনা করে কথা বলুন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে একটি কথা বলবো আজকে আমরা পাঞ্জাব, তামিলনাড় থেকে কৃষিতে অনেক পিছিয়ে আছি। তাই আমি তাকে বলবো যে তিনি এমন একটা বৈপ্লবীক পরিবর্তন আনুন যাতে আমরা আগামী দিনে পাঞ্জাব, তামিলনাড়ুর থেকে এগিয়ে যেতে পারি এবং বিরোধী পক্ষকে দেখাতে পারি যে আমরা কৃষির উন্নতি করতে জানি। এই শিক্ষা আমরা তাদের দিতে চাই। আজকে নানা কারনে বোরো ধানের বিশেষ ক্ষতি হচ্ছে। কেন্দ্রীয় সরকারের অবৈজ্ঞানিক নীতির ফলে আজকে আমাদের বিশেষ ক্ষতি হচ্ছে। বিশেষ করে ডিজেল কেরসিন তেলের দাম বাড়ার ফলে কৃষকদের বিশেষ ক্ষতি হচ্ছে। কেন্দ্রীয় সরকার যে বাজেট পেশ করেছেন তাতে রেলের মাশুল বেড়েছে, ডিজেল কেরসিন তেলের দাম বেড়েছে এবং আরও অন্যান্য জিনিসের দাম বেড়েছে। এগুলি কিন্তু চাষ করতে গেলে দরকার হয়। তাই আজকে কৃষকরা খুবই অসুবিধার মধ্যে পড়েছে। ওরা বললেন দোকানে প্রচুর সার পাওয়া যায়। অথচ শিশিরবাবু বললেন বাজারে সার পাওয়া যাচ্ছে না। আমরা জানি ওদের সারের দোকানের সঙ্গে কোনই সংযোগ নেই। আর একটি কথা আমি এখানে বলতে চাই। আজকে ইন্দো - জার্মানী যে সংযোগ ছিল - সেটা ছয় মাস পরে আর থাকছে না। মাটি পরীক্ষা করে বিভিন্ন ভাবে সার প্রয়োগ করে যাতে চাষের উন্নতি করা যায় তার জন্য ইন্দো - জার্মানী ছাড়াও আরও অনেক ইন্টারন্যাশানাল প্রতিষ্ঠান আছে তাদের সঙ্গে আপনি যোগাযোগ করুন। এইরকম প্রতিষ্ঠান অনেক আছে। আমি কৃষি মন্ত্রীকে বলবো যে সমস্ত এলাকায় নদীর জলে বোরো চাষ হচ্ছে না সেখানে ডিপ টিউবওয়েল তাড়াতাড়ি বসিয়ে কি করে বোরো চাষের উন্নতি করা যায় তার জন্য আপনি উদ্যোগ গ্রহন করুন। আমার এলাকায় নন্দীগ্রামে বিরাট এলাকায় হলদী নদীর লবনাকৃত জলে বোরো চাষ হচ্ছে। কিন্তু সেখানে আমন ধানের প্রচুর চাষ হয়। সেখানে যদি ডিপ টিউবওয়েল করা যায় তাহলে সেখানে প্রচুর পরিমানে বোরো চাষ হতে পারে এবং চাষের সমস্ত দিক থেকে উন্নতি হতে পারে। অবিলম্বে এই ব্যাপারে উদ্যোগ নেওয়া উচিত। আর একটি কথা আমি গতবারেও বলেছিলাম এবং এবারেও বলছি। আমি ত্রিপুরায় গিয়ে দেখেছি সেকানে নারিকেল চাষের প্রচুর উন্নতি হয়েছে। আমাদের এখানে প্রচুর নদী আছে বড় বড় খাল আছে নালা আছে ক্যানেল আছে। এই সব নদী নালা খাল বিল পুকুরের পাশে প্রচুর জায়গা আছে সেখানে যদি নারিকেল চাষ করা হয় তাহলে এই চাষে আমরা বিশেষ উন্নতি লাভ করতে পারি এই দিকে বিশেষ ভাবে নজর দেওয়ার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানিয়ে এবং পুনরায় তার বাজেটকে পরিপূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[6.10 – 6.20 p.m.]**

**শ্রী যোগেন্দ্র নাথ সিংহ রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এই সভায় উৎথাপন করেছেন, এই ব্যয় বরাদ্দকে সমর্থন জানিয়ে দু একটি কথা বলতে চাই। গ্রামে গঞ্জে যা অবস্থা তাতে গ্রামের জোতদার মহাজন এবং সুদখোররা এখন শংকিত, তার কারন হচ্ছে কৃষকরা যে ভাবে কৃষির উন্নতির দিকে লক্ষ্য দিয়েছেন, তার প্রধানতম কারণ হচ্ছে এই বামফ্রন্ট সরকারের যে নীতি এবং সেই নীতির মাধ্যমে গ্রামের যে সব বর্গাদার, বর্গাচাষী আছে, সেই বর্গাগাতদের নাম রেকর্ড করা, বর্গা অপারেশন করা, এরপর ক্ষুদ্র সেচের মাধ্যমে সেচের সুষ্ঠ ব্যবস্থা করা, মিনিকীট ব্যাপক ভাবে গরীব কৃষকদের মধ্যে বিলি বন্টন করা, এই সবের জন্য পশ্চিমবঙ্গে কৃষিতে অগ্রগতি ঘটেছে, এই বিষয়ে কোন সন্দেহ নেই। আমি ক্ষুদ্র সেচ সম্পর্কে একটি কথা বলতে চাই, যদি আমাদের সরকার পক্ষের মাননীয় সদস্যারা এই বিষয়ে বলেছেন, আমি সামান্য কিছু বলবো, যতটুকু তথ্য আমি জানলাম, ১৯৮১ - ৮২ সালে ক্ষুদ্র সেচের আওতায় ৭২ হাজার একর জমি ক্ষুদ্র সেচের আওতায় ছিল, সেখানে ১৯৮৪-৮৫ সালে ক্ষুদ্র সেচের আওতায় ১ লক্ষ ৫৭ হাজার একর জমি ক্ষুদ্র সেচের আওতায় এসেছে। কাজেই কৃষির যে উন্নতি হয়েছে এটা অস্বীকার করার কোন উপায়

নেই। উদ্বৃত্ত জমি বিলি বন্টন সম্পর্কে যদি বলতে হয়, সারা ভারতবর্ষে যে জমি ভূমিহীনদের মধ্যে বিলি বন্টন করা হয়েছে, তার মধ্যে ৪০ শতাংশ উদ্বৃত্ত জমি জোতদারদের কাছ থেকে বার করে পশ্চিমবঙ্গের ভূমিহীনদের মধ্যে বিলি বন্টন করা হয়েছে। সার সম্পর্কে এর আগে আলোচনা হলো, এই সম্পর্কে বলতে চাই যে ১৯৮১-৮২ সালে সারের ব্যবহার হতো আমাদের পশ্চিমবঙ্গে ২ লক্ষ ৬৭ হাজার টন, সেখানে ১৯৮৪-৮৫ সালে ৪ লক্ষ ৬০ হাজার টন। এতে যে উন্নতি হয়েছে, এটা অনস্বীকার্য। আমি সর্ব শেষে তিস্তা ব্যারেজ সম্পর্কে বলতে চাই - উত্তরবঙ্গ সেচের দিক থেকে একটু পিছিয়ে আছে, এটা অস্বীকার করার উপায় নেই। তিস্তা ইরিগেশন যে প্রজেক্ট হবার কথা, সেই প্রজেক্টের জন্য ১৫০ কোটি টাকা খরচ হবে, এটা জানি। কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে, এই পর্যন্ত এই ইরিগেশন প্রজেক্ট এর জন্য ৫ কোটি টাকার মত কেন্দ্রীয় সরকার দিয়েছে, ফলে এই প্রকল্পের কাজ তরান্বিতভাবে এগিয়ে যাচ্ছে না। কাজেই এদিকে যাতে কেন্দ্রীয় সরকার একটু নজর দেন, সেটা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে জানাতে চাই যাতে করে এই তিস্তা ব্যারেজ প্রজেক্ট এর এই কাজটা তরান্বিত হয়। সর্বশেষে আমি আর একটা বিষয় এখানে রাখতে চাই, সেটা হচ্ছে আমাদের উত্তরবঙ্গ এর মধ্যে কিছু কিছু নিয়ন্ত্রিত বাজার হবার কথা আমাদের জলপাইগুড়ি জেলায় আলিপুর দুয়ার মহকুমার কামাক্ষাগুড়িতে, ফালাকাটায় একটা, কুচবিহার জেলার উত্তর কুচবিহারে কুন্ডিবাড়িতে একটা নিয়ন্ত্রিত বাজার হবার কথা, এইগুলো যাতে তাড়াতাড়ি করা সম্ভব হয়, সেদিকে কৃষিমন্ত্রীকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানিয়ে মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ দাবী এখানে উথ্বাপন করেছেন, তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কৃষির উন্নতি সাধনে মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় ১৯৮৫-৮৬ সালের যে বাজেট বরাদ্দ এখানে পেশ করেছেন, আমি সেই ব্যয় বরাদ্দকে সম্পূর্ন ভাবে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কৃষকের উন্নতি ছাড়া কৃষির উন্নতি সম্ভব নয়। কারণ আমাদের পশ্চিমবঙ্গের মোট জনসংখ্যার ৮০ শতাংশ মানুষ আজকে কৃষি এবং কৃষিভিত্তিক বিভিন্ন পেশার উপরে নির্ভরশীল। এই রাজ্যের মোট আয়ের ৫০শতাংশ এবং কর্মসংস্থানের ৬০ শতাংশ মানুষ কৃষির উপর নির্ভরশীল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে কৃষির উন্নতি সাধনে সচেষ্ট হয়েছেন। ১৯৭৮-৭৯ সালে পশ্চিমবঙ্গে যে বিধ্বংসী বন্যা হয়েছে এবং ১৯৮১-৮২ সালে যে প্রচন্ড খরা হয়েছে তার ফলে এই রাজ্যের ৫।। কোটি টাকার ফসল নষ্ট হয়েছে এবং কৃষি জমিগুলিও প্রচুর পরিমানে ক্ষতি হয়েছে। তাসত্ত্বেও বামফ্রন্টের রাজত্বে কৃষির উন্নতি যথেষ্ট পরিমানে বেড়েছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যখন এই রাজ্যে কংগ্রেস রাজত্ব করেছে তখন দেখা গেছে যে এই রাজ্যে আমন চালের বাৎসরিক গড় উৎপাদন ছিল ৪৬ লক্ষ টন। ১৯৭৭ - ৮২ সাল পর্যন্ত সেই পরিমান দাঁড়িয়েছে ৫২ লক্ষ টনে। ১৯৭৭-৭৮ সালের খাদ্যের মোট উৎপাদন হচ্ছে ৮৯.৭ লক্ষ টন এবং ১৯৮০-৮১ সালে শুধু আমনের মোট উৎপাদন হচ্ছে ৬০.২ লক্ষ টন। ১৯৮৩-৮৪ সালে মোট খাদ্যের উৎপাদন হচ্ছে ৯১ লক্ষ ৭০হাজার টন যা এই রাজ্যের ইতিহাসে সর্বকালের রেকর্ড ছাড়িয়ে গেছে। বর্তমানে এই রাজ্যে আলু, পাট মেস্তা, প্রভৃতি বানিজ্যিক ফসলের উৎপাদন স্বয়ং সম্পন্ন হতে পেরেছে। ১৯৮৩-৮৪ সালে পশ্চিমবঙ্গ সর্বাধিক চাল উৎপাদন করেছে। আউস, আমন, এবং বোরো মিলিয়ে ৭৯ লক্ষ ৪০ হাজার টন উৎপাদন হয়েছে। ১৯৭৭-৭৮ সালে পশ্চিমবঙ্গে আলু উৎপাদন হয়েছিল ১৯ লক্ষ ১০ হাজার মেট্রিক টন। আর ১৯৮৩-৮৪ সালে উৎপাদন হয়েছে ৩০ লক্ষ ৪০ হাজার মেট্রিক টন। পশ্চিমবঙ্গ শুধু এই রাজ্যের চাহিদা মেটাচ্ছে না, পাশ্ববর্তী রাজ্যগুলির চাহিদাও আংশিক ভাবে মেটাতে সক্ষম হয়েছে। বর্তমানে বছরে আলুর দাম কম হওয়ার আলু চাষীরা প্রচন্ড মার খেয়েছে। হিমঘরে আলু সংরক্ষণ করতেও কৃষকদের ভয়ানক অসুবিধা হয়েছে। সে জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে আরো অধিক সংখ্যক হিমঘর গড়ে তোলার জন্য চেষ্টা করবেন। এই রাজ্যে কৃষকদের চাহিদা মেটাতে ২১০ কোটি টাকার মূল্যের শস্যবীজ আমদানী করা হয়েছে। বীজ

উৎপাদন ও সরবরাহের জন্য বীজ কর্পোরেশন গঠন করা হয়েছে। গত সাত বছরে এই রাজ্যের গরীব কৃষকদের মধ্যে ৫০ লক্ষ ৩৩ হাজার ২৭৬টি মিনিকীট বিনা মূল্যে বিতরণ করা হয়েছে। ১৯৭৮ থেকে ১৯৮০ সালে এই রাজ্যে প্রথম শস্যবীমা প্রকল্প চালু করা হয়েছে। এই খাদ্য শস্যের মধ্যে আমন, আউস, বোরো ধান এবং আলুকে এর আওতাভুক্ত করা হয়েছে।

ছোট প্রান্তিকচাষী ও ভাগচাষীরা বীমা বাবদ যে প্রিমিয়াম দিচ্ছেন তার ৫০ শতাংশ সরকার ভুরতুকী হিসাবে দিয়েছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে বীমার ক্ষেত্রে বাঁধাধরা যে সব নিয়ম আছে সেগুলিকে একটু শিথিল করার জন্য আপনি সচেষ্ট হবেন। ১৯৮০-৮১ সালে এই রাজ্যে কৃষকদের স্বীকৃতি দেওয়ার জন্য বার্ধক্য ভাতা চালু করা হয়েছে। এটা সারা ভারতবর্ষের মধ্যে একটা নজির সৃষ্টি করেছে। প্রায় ১১ হাজারের মত কৃষককে এর আওতাভুক্ত করা হয়েছে। যে সব কৃষক সমাজকে, রাষ্ট্রকে তাদের জীবনের অমূল্য সময় দান করে গেছে তাদের স্বীকৃতি হিসাবে ৬০ টাকা হিসাবে বার্ধক্য পেনসন দেওয়া হয়েছে। এটা ভারতবর্ষের ক্ষেত্রে একটা নজির সৃষ্টি করেছে।

**[6.20 – 6.30 p.m.]**

এটা গোটা ভারতবর্ষের কাছে একটা নজির সৃষ্টি করেছে। কিন্তু দুর্বল শ্রেণীর কৃষকদের মধ্যে এটাকে যাতে আরো বাড়িয়ে দেওয়া যায় সেদিকে মন্ত্রী মহাশয় একটু দৃষ্টি দেবেন। পরিশেষে আমার নির্বাচন কেন্দ্র গোঘাটের একটি কথা বলে বক্তব্য শেষ করব। আমার কেন্দ্রে দলমার জলা বলে একটা বিরাট এলাকা আছে, ১৯৭৮ সালের বন্যার পর থেকে সেখানে কয়েক হাজার কৃষক চাষ করার কোন সুযোগ পাচ্ছে না। এই এলাকাটি তারা যাতে কাজে লাগাতে পারে সেদিকে আপনি একটু দৃষ্টি দেবেন। এই রাজ্যে ফল ও ফুলের বাগানের চাষ যাতে বাড়ান যায় সেদিকে দৃষ্টি দেবার দাবী জানাচ্ছি। এই কথা বলে মাননীয় মন্ত্রী মহাশয় যে ব্যয় বরাদ্দ এখানে পেশ করেছেন আমি তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী কমলকান্তি গুহ** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা একটি যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে রয়েছি। এর মূল কথাই হচ্ছে, অঙ্গ রাজ্য এবং কেন্দ্র পরস্পরের পুরপূরক এবং জাতীয় সংহতি, সার্বভৌমত্ব এবং অখন্ডতার ভেতর দিয়ে একে স্বার্থক করে তুলতে হবে। কিন্তু আমরা নানা কারনে শঙ্কিত হয়ে পড়েছি, প্রধানমন্ত্রী রাজীব গান্ধীর বক্তব্য থেকে আরম্ভ করে জয়নাল সাহেবের বক্তব্য ও অন্যান্য প্রচারের মাধ্যমে। আমাদের মনে হচ্ছে জাতীয় সংহতির কথা আজকে একটা কথার কথায় এসে দাঁড়িয়েছে। যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মূল নীতিই ওরা ভুলে গেছেন। প্রধানমন্ত্রী রাজীব গান্ধী কলকাতাকে ''মুমূর্ষু নগরী'' বলে আখ্যা দিয়েছেন। কিছুদিন আগে রেডিওতে সমীক্ষার সময় সুনীল চক্রবর্তী নামে এক ভদ্রলোক সমীক্ষা করলেন। টুরিজম্ সম্বন্ধে বলতে গিয়ে বললেন, ''দার্জিলিং'' এককালে পর্যটকদের আকর্ষন করতো। কিন্তু এখন পর্যটকরা দার্জিলিং যাচ্ছেন এবং ফিরে এসে বলছেন দার্জিলিং নোংরা হয়ে গেছে। দার্জিলিং বসবাসের উপযোগী নয়। এর প্রতিক্রিয়া সৃষ্টি হচ্ছে এই যে আপনারা হিমাচলে বা অন্যান্য জায়গায় যাবেন না, দার্জিলিং এর বদলে গ্যাংটকে আসুন। এইভাবে রেডিও থেকে সরাসরি প্রচার করা হয়েছে। আজকে আবার জয়নাল আবেদিন সাহেব এককাঠি উপরে গিয়ে বলছেন, ভিক্ষাবৃত্তি করবেন না, ভিক্ষুকের মত কেন্দ্রের কাছে খাদ্য চাইবেন না। কালকে যদি আমরা বলি আমাদের কয়লা অন্য রাজ্যকে দেব না, এই শ্লোগান যদি তুলি, ইস্পাত অন্য রাজ্যকে দেব না, চা ভারতবর্ষের অন্য লোকদের ব্যবহার করতে দেব না, তাহলে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মূল নীতি কোথায় থাকে? কাজেই এই কথা আমাদের ভাবতে হবে।

বাংলাদেশ খণ্ডিত হবার পরে পশ্চিমবঙ্গ হল। এখানে উদ্বাস্তু সমস্যা রয়েছে। আমাদের এখানে এদিক দিয়ে অনেকগুলি সমস্যা রয়েছে। যার জন্য আমরা খাদ্যে ঠিক জায়গায় পৌঁছতে পারছি না, তবে প্রচেষ্টা চালিয়ে যাচ্ছি। সেই প্রচেষ্টায় ঘাটতি আছে কিনা, আমাদের প্রচেষ্টার মধ্যে ত্রুটি আছে কিনা এটুকু লক্ষ্য

করতে হবে। যদি দেখা যায় যে আমরা আমাদের কর্তব্য পালন করছি না, খাদ্যে ঘাটতি থেকে যাচ্ছে, এই কারণে ভারতবর্ষের বোঝা হয়ে দাঁড়িয়েছে খাদ্যের দিক থেকে তাহলে এই ধরনের বক্তব্য সাজে।

দেখা যাবে ১৯৭৬/৭৭ সালে আমাদের এই পশ্চিমবঙ্গে যে খাদ্যোৎপাদন হত ১৯৮৪৮৫ সালে আমরা তার চেয়ে অনেক বেশী এগিয়ে গিয়েছি। আমাদের এখানে পাট চাষ হয় ৫ লক্ষ হেক্টর জমিতে। পশ্চিমবঙ্গে মোট চাষ জমির পরিমান হচ্ছে ৮৮ লক্ষ হেক্টর এবং তার মধ্যে একমাত্র পাটের জমিই হচ্ছে ৫ লক্ষ হেক্টর। সারা ভারতবর্ষে ৭০ লক্ষ বেল পাট উৎপাদিত হয়, সেখানে আমাদের এই পশ্চিমবঙ্গেই ৪০ লক্ষ বেল পাট উৎপাদিত হয়। অথাৎ ভারতবর্ষের অর্ধেকের বেশী পাট আমরাই উৎপাদন করি। আমরা এই পাট উৎপাদন করে সারা ভারতবর্ষের জন্য বৈদেশিক মুদ্রা অর্জনের পথ করে দিয়েছি। তাহলে কি আমরা একথা বলব যে, না আমাদের পাট আমাদের দরকার নেই, তার বদলে আমরা খাদ্য শস্য উৎপাদন করবো? একথা আমরা কখন বলতে পারি না। এরপর চায়ের কথায় আসি। চায়ের এলাকা হচ্ছে, ৯১ হাজার ৫শো হেক্টর। তামাকের এলাকা হচ্ছে ১৫ হাজার হেক্টর। এইভাবে আমাদের জমিগুলিতে সারা ভারতবর্ষের কাজে অন্য জিনিষ উৎপাদন করা হচ্ছে। এগুলি নিশ্চয় আমাদের বিচার বিবেচনা করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা এই ভারতবর্ষের মধ্যে একটা পুঁজিবাদী ব্যবস্থায় রয়েছি। কাজেই এই অবস্থায় ভারতবর্ষে খাদ্যের উৎপাদন বাড়লেও খাদ্যের জন্য আমাদের কিছুটা অন্যের উপর নির্ভর করতে হয়। এরা বলছেন, ভারতবর্ষ খাদ্যের ব্যাপারে স্বয়ংসম্পূর্ন হয়ে গিয়েছে এবং খাদ্যের দিক থেকে অনেক এগিয়ে গিয়েছে। তাই যদি হয় তাহলে দু বছর আগে প্রয়াতঃ প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধীকে বাইরে থেকে গম আমদানী করতে হয়েছিল কেন? তাঁকে গম আমদানী করতে হয়েছিল তার কারণ, তিনি বুঝেছিলেন এখানে একটা বাফার ষ্টক তাকে করতে হবে। যে ভূত দানবদের নিয়ে তিনি বাস করছেন, যে পুঁজিপতিদের তিনি পয়েছেন তারা নিজেদের মুনাফার জন্য হোড করবে, মজুত করবে তাই তাকে বাইরে থেকে খাদ্য আমদানী করতে হবে একথা তিনি বুঝেছিলেন। তাহলে এর থেকে মূল কথা যেটা বেরিয়ে আসে সেটা হচ্ছে এই কাঠামোটা যদি ভাঙ্গা না যায় তাহলে উৎপাদন বাড়লেও শাসক শ্রেণী নিশ্চিত থাকতে পারেন না। স্যার, আমরা পশ্চিমবঙ্গের মানুষকে খাদ্যের ব্যাপারে সুনিশ্চিত করার জন্য রেশনিং এর উপর নির্ভর করছি। আমরা এরজন্য কেন্দ্রর কাছে খাদ্য চাইছি। এখানে আমার লজ্জা করে। ঘেন্না হয় যখন শুনি পশ্চিমবঙ্গের একজন নাগরিক ডাঃ জয়নাল আবেদিন বলছেন, কেন্দ্রের কাছে ভিক্ষা চাইবেন না। আমি স্যার, এ প্রসঙ্গে বলি, আজকে একথা প্রধান মন্ত্রী শ্রী রাজীব গান্ধীকে পরিস্কার করে বলতে হবে, কংগ্রেস দলকে পরিস্কার করে বলতে হবে যে আমাদের যা প্রয়োজন কেন্দ্র তা দেবার জন্য উদার হস্তে এগিয়ে আসবেন। জাতীয় সংহতির কথা মায়ের মৃত্যুশয্যার পাশে দাঁড়িয়ে শুধু বললেই তা কোনদিন কার্যকরী হবে না যদি না তা বাস্তবে কার্যকরী করা যায়। উনি বলেছেন, রাজীব গান্ধীকে ধন্যবাদ, তিনি কৃষি-বীমা চালু করেছেন। স্যার, কিছুদিন আগে বড় বড় হরফে বেরুলো যে রাজীব গান্ধীর সরকার মেয়েদের হায়ারসেকেন্ডারী পর্যান্ত স্কুলের বেতন মকুব করে দিয়েছেন। আমরা তো কবেই সে আইন করে দিয়েছি। উনি বললেন, রাজীব গান্ধীর সরকার কৃষি বীমা চালু করেছেন, আমি তাকে বলব, আমরা ১৯৮১ সালেই এটা চালু করেছি। পশ্চিমবঙ্গে শস্য বীমা আমনধান ও বোরো ধানের ক্ষেত্রে থানা ভিত্তিক এবং আলুর ক্ষেত্রে মহকুমা ভিত্তিক করা হয়। ১৯৮৪/৮৫ সালে আমন ধানের ক্ষেত্রে ১৬২ টি থানায়, বোরোর ক্ষেত্রে ৫৪ টি থানায় এবং আলুর ক্ষেত্রে ২৭ টি মহকুমাতে এটা চালু ছিল। কিন্তু চালু থাকলেই হল না। একথা আমি এ হাউসে বারে বারে বলেছি যে ত্রুটিটা কোথায়। ব্যাক্তিগতভাবে কৃষিবীমা চালু করার পদ্ধতি এখানে নেই, সমষ্টিগতভাবে আছে। একটা থানাতে যদি ৬০ পারসেন্ট ক্ষতি হয় তাহলে সেখানকার কৃষকরা এই বীমার আওতায় আসবে। কিন্তু ধরুন ২৫ পারসেন্ট ক্ষতি হল, পর পর কয়েকটা গ্রামে কিছু হল না,

**[6.30 – 6.40 p.m.]**

কৃষি বীমার সুযোগ সুবিধা পেলো না। সেই জন্য কৃষকদের উদ্বুদ্ধ করতে পারছি না। আর একটা আইন আছে, কোন কৃষক ব্যাক্তিগত পয়সায় যদি চাষবাস করে, তাহলে সে কৃষি বীমার আওতায় আসবে না। যে ব্যাঙ্ক ঋণ নিয়ে চাষবাস করবে, সে কৃষি বীমার আওতায় আসবে। অর্থাৎ কৃষকদের গলা ধরে ব্যাঙ্কের দরজায় ফেলে দেওয়া হচ্ছে। আমরা এই পদ্ধতির বার বার প্রতিবাদ করেছি বামফ্রন্ট সরকারের পক্ষ থেকে। কিন্তু কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছেনা। জয়নাল সাহেব আলুর কথা বলেছেন এবং বললেন, "আলু বিদেশে রপ্তানী করার ব্যবস্থা করলেন না কেন?" উনি জাতীয় সংহতির কথা বলেন, কেন্দ্রীয় সরকারের কথা বলেন, কেন্দ্র শক্তিশালী করার কথা বলেন, তা উনি কি কেন্দ্রীয় সরকারের আইন কানুন কথা একটুও জানেন না? কেন্দ্রীয় সরকারের আইনগুলি অক্টোপাসের মত সারা ভারতবর্ষকে জড়িয়ে ধরে আছে, এটাও কি উনি জানেন না। কখনো কোন জিনিস বিদেশে একটা রাজ্য সরাসরি রপ্তানী করতে পারে না, একথা বোধ হয় উনি ভূলে গিয়েছেন। এটা কেন্দ্রীয় সরকারের মাধ্যমে করতে হয়, এ কথাটা উনি সুবিধা অনুযায়ী ভুলেগেলেন। গত ২রা ফেব্রুয়ারী আমি বুটা সিংকে চিঠি দিয়েছিলাম যে পশ্চিমবঙ্গে এত বেশী আলু উৎপন্ন হয়েছে যে, যদি তা বিদেশে রপ্তানী করা না যায় তাহলে আলু চাষীরা মরে ভূত হয়ে যাবে। উনি অনেক দিন পরে মার্চ মাসের প্রথম সপ্তাহে আমাকে চিঠি দিলেন যে, 'শিল্প বানিজ্য দপ্তরের সঙ্গে যোগযোগ করছি।' আজ এপ্রিল মাসের ৯ তারিখ হয়ে গেল, এখনো উনি যোগযোগ করতে পেরেছেন কিনা আমি জানতে পারিনি।

**মিঃ ডেপুটি স্পীকার :** মিঃ গুহ, আপনি একটু বসুন। ডিমান্ড নং ৫১র উপর আলোচনার জন্য নির্দিষ্ট সময় ৬টার সময়ে শেষ হয়ে যাবে, কিন্তু এখনো ভোটিং বাকি আছে, তারপরে আমার মনে হয় ডিভিশন ও চাওয়া হবে। সুতরাং আমি রুল ২৯০ অনুযায়ী হাউসের অনুমতি নিয়ে টাইম আরো আধঘন্টা এক্সটেন্ড করতে চাইছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** স্যার, যখন সময় বাড়াচ্ছেন তখন দি অপোজিসন ইজ্ এনটাইটেলড টু হ্যাভ দি হাফ্ অফ্ দি টাইম, কিন্তু আমরা এই সুযোগ কোন সময়েই পাই না।

**Mr. Deputy Speaker :** I am not extending the time for discussion. I am extending time because I have got very inprotant business, But it does not mean that the Hon'ble Minister Will be allowed to speak more than the alloted time. However, I think the Members are in favour of this motion.

(Voices : Ayes)

The time is extended by half an hour.

**শ্রী কমল গুহ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জয়নাল সাহেব মাত্র তিনটি পরীক্ষা কেন্দ্র করেছি বলে বক্তব্য রাখলেন। উনি আমার বাজেট বিবৃতিটি হয় ভাল করে পড়েননি না হয় ইচ্ছে করে বিকৃত তথ্য এখানে পরিবেশন করলেন। স্যার, আপনি আমার বাজেট বিবৃতির ১২ পৃষ্ঠায় একটু লক্ষ্য করলেই দেখতে পাবেন যে আমরা পরীক্ষা কেন্দ্র বাড়িয়েছি, কালিমপং, কোচবিহার, মালদা, বহরমপুর, বর্ধমান, মেদিনীপুর এবং টালিগঞ্জ। উনি বোধ হয় ৩টি জেলায় ভ্রাম্যমান মাটি পরীক্ষাগারের যেখানে উল্লেখ আছে সেখানটাই দেখেছেন, পরের লাইনটা আর দেখেননি। তারপরে একই কায়দায় গম উৎপাদনের কথা উল্লেখ করলেন। ৩ লক্ষ টন নাকি উৎপাদন হয়েছে। অবশ্য ওদের এসব কথা আমরা অনেকবার শুনেছি, বিগ্রেড প্যারেড

গ্রাউন্ডে ইন্দিরা গান্ধীও বলেছিলেন, তারপরে রাজীব গান্ধীও বলছেন, লোকসভার ইলেকসনের সময়ে বরকত সাহেব, প্রনব বাবুও বলেছেন, সারা পশ্চিমবঙ্গে বাংলা ঘুরে বলেছেন, 'পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন জাহান্নামে গিয়েছে।' আমি জয়নাল সাহেবকে জিজ্ঞাসা করি, ৩ লক্ষ টন গম উৎপাদন কবে হয়েছিল? ১৯৮১-৮২ সালে প্রচন্ড খরা হয়েছিল, ফলে সে বছর ৩ লক্ষ টন গম উৎপাদন হয়েছিল কিন্তু গত বছর ৮ লক্ষ ৫৪ হাজার টন গম উৎপাদন হয়েছে। সে কথা উনি এড়িয়ে গেলেন। এই হচ্ছে অবস্থা!

**ডাঃ জয়নাল আবেদিন :** আমাদের সময়ে ১২ লক্ষ টন হয়েছে।

**শ্রী কমলকান্তি গুহ :** আমি সে কথায় আসছি। যে ভাবে গমের সংগ্রহ মূল্য ধার্য হচ্ছে তাতে গম চাষ করে কৃষকদের খরচ পোষাচ্ছে না, কৃষকরা বিগত কয়েক বছরে ধরে গম চাষ করে মার খেয়েছে, ফলে তারা গম চাষ না করে সে জায়গায় তৈলবীজ চাষ করছে। আজকে পশ্চিমবঙ্গে তৈলবীজ উৎপাদন অনেক বেড়েছে, দু গুন, তিন গুন বেড়েছে। সুতরাং গমের জমি গুলি উড়ে যায় নি, ভেসে যায় নি, সেখানে তৈলবীজ উৎপন্ন হচ্ছে, ডালশস্য উৎপন্ন হচ্ছে। কৃষকরা আর্থিক দিক থেকে কোনটি সুবিধাজনক তা লক্ষ্য করছে, দু পয়সা যে দিকে হতে পারে সে দিকে তারা যাচ্ছে।

তারপর কাশীবাবু বলেছেন যে বাঁকুড়া পুরুলিয়ার জন্য কিছু করা হয়নি। কৃষির উন্নতির কোন ব্যবস্থা করা হয় নি। ১৯৭৬/৭৭ সালে বাঁকুড়ায় চাল হয়েছিল ৩ লক্ষ ৮২ হাজার টন, আর ১৯৮৩/৮৪ সালে বাঁকুড়াতে চাল হয়েছে ৫ লক্ষ ৩২ হাজার টন। পুরুলিয়াতে ১৯৭৬/৭৭ সালে চাল হয়েছিল ২ লক্ষ ৩৯ হাজার টন আর ১৯৮৩/৮৪ সালে ৩ লক্ষ ৯ হাজার টন চাল হয়েছে। আমরা যে সেখানে কৃষির উপর গুরুত্ব দিচ্ছি এই রেকর্ডই তার প্রমান দিচ্ছে। এখানে কাশীবাবু কাট মোসান দিয়েছেন। মিঃ স্পীকার এ্যাডমিট করেছেন, আমি মেনে নিচ্ছি। কিন্তু কৃষি দপ্তরের সাথে সম্পর্ক নেই যে ব্যাপারটি, সরাসরি সরকারের দায়িত্বে এগ্রিইরিগেসান তার উপর কাট মোসান দিয়েছেন, কৃষি আয়কর যেটা অর্থ দপ্তরের ব্যাপার তারই কাট মোশন ঢুকিয়ে দিয়েছেন। তবুও আমি উত্তর দিচ্ছি। উনি বলেছেন, কৃষি আয়কর যথাযথভাবে আদায় করতে পারেন নি, এখানে পক্ষপাতিত্ব করা হয়েছে, সেইজন্য আমি এই ছাঁটাই প্রস্তাব দিলাম, ব্যয় বরাদ্দ সমর্থন করছি না। আমি সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, ১ এপ্রিল ১৯৮৩ সালে আমরা আর্থিক সীমিত অবস্থার মধ্যেও একটা দুঃসাহসিক পদক্ষেপ নিলাম, কৃষকদের খরচ বেড়েছে, চাষীদের সেই অনুপাতে ফসলের ন্যায্য মূল্য দিচ্ছে না এবং সংসার খরচ বেড়ে গেছে সেইজন্য আগে ৩ হাজার টাকা আয় হলে কৃষি আয়কর যেখানে দিতে হতো, ১৯৮৩ সালের ১ এপ্রিল সেটা ১০ হাজার টাকা করে দিলাম। কাশীবাবু বলেছেন, কৃষি আয়কর ঠিকমত আদায় হচ্ছে না। আমি এর একটি উদাহরণ দিচ্ছি, যখন ৩ হাজার টাকা পর্যন্ত ছিল ১৯৮১/৮২ সালে সেবার আদায় হয়েছিল ১ কোটি ২২ লক্ষ টাকা। ১৯৮২/৮৩ সালে ১ কোটি ৩৫ লক্ষ টাকা আদায় হয়েছিল। ১৯৮৩/৮৪ সালে যখন আয়ের সীমা বাড়িয়ে দিলাম তখন আমাদের আয় হলো ৫ কোটি ৭৬ লক্ষ টাকা। ১৯৮৪/৮৫ সালে আমাদের আয় হলো ৯ কোটি টাকা। আর ১৯৮৫ সালে আমরা আশা করছি ১০ কোটি টাকা আয় হবে। তারপর ওরা বলেছেন আভ্যন্তরিন সম্পদ সংগ্রহের আমরা নাকি ব্যর্থ হয়ে যাচ্ছি। আমি প্রমান করে দিচ্ছি আভ্যন্তরিন সম্পদ যেখানে যা আছে পশ্চিমবাংলার কোটি কোটি মানুষের উন্নতির জন্য আমরা সেই সম্পত্তি পুরোপুরি সঞ্চয় করার চেষ্টা করেছি। আমাদের ঘাটতি নেই আমাদের কোন রকম গাফিলতি নেই। তারপর মিনিকিট সম্বন্ধে অনেক কথা বলেছেন। আমি এই সম্বন্ধে বেশী কিছু বলবো না, কেন্দ্রীয় সরকারের কৃষি বিভাগের একটি রিপোর্ট নিয়ে সকলের দৃষ্টি আর্কষন করছি। ঐ বিভাগের অধীনে বিশ্বভারতী কেন্দ্রে মিনিকিটের উপযোগী তার উপর একটি সমীক্ষা করেছেন। সেই রিপোর্টে বলছে,

১। মিনিকিটের প্রাপক বেশীরভাগই ছিলেন ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এবং এটা অত্যন্ত উৎসাহের কথা যে, মিনিকিট সত্য সত্যই ঐ শ্রেনীর চাষীদের কাছেই পৌঁছছে।

২। মিনিকিট যেসব বছর বিলি করা হয়েছে সেই সব বছরে ক্রপিং ইনটেনসিটি অনেক বেড়েছে।

৩। মিনিকিট দেওয়া বীজ চাষ করে সাধারণ বীজে চাষ অপেক্ষা উৎপাদন মাত্রা অনেক বেড়েছে।

৪। প্রায় ১/৩ অংশ চাষী মিনিকিটে দেওয়া বীজ থেকে উৎপন্ন ফসলের বীজ পরের বার চাষ করার জন্য রাখে। আরোও বেশী সংখ্যক চাষী এই বীজ রাখলে ভাল হয়।

কেন্দ্রীয় কৃষি দপ্তর এই রিপোর্ট দিয়েছেন। তারপর আমের কথা বলেছেন। আমরা নাকি আমের উপর গুরুত্ব দিইনি। ১৯৮৪/৮৫ সালে পরিকল্পনা খাতে লক্ষ্য ছিল ১২ লক্ষ টাকা এই হার্টিকালচার সম্পর্কে। তার মধ্যে আম ছিল ৪ লক্ষ টাকার। ১৯৮৫/৮৬ সালে আমের ডেভেলপমেন্টের জন্য ৬ লক্ষ টাকা বরাদ্দ করেছি। তারপর ট্রেনিংএর কথা বলেছেন। আমরা ট্রেনিং এর উপর বেশী জোর দিচ্ছি কৃষি প্রযুক্তি গ্রামবাসীদের কাছে পৌঁছে দিতে হলে কৃষি প্রযুক্তি বিদ্যায় অভিজ্ঞ করে তুলতে হবে। সেই জন্য ট্রেনিং এর উপর বেশী জোর দিয়েছি।

**[6.40 – 6.50 p.m.]**

১৯৮৪/৮৫ সালে প্রশিক্ষন বাবদ ৪৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে। ১৯৮৫/৮৬ সালে এই বাবদে ৭০ লক্ষ টাকা প্রস্তাব করা হয়েছে। আমি একটা কথা বলে শেষ করতে চাই. আমার কথা ওরা বুঝবেন কিনা জানি না. এর আগের দিন আমি আমার একটা কোয়েশ্চেনের উত্তরে বলেছিলাম উৎপাদন বেড়েছে। তাতে অনেক বলেছিলেন যে উৎপাদন যদি বেড়ে থাকে তাহলে রাধিকাবাবু বেশী করে চাল চাইছেন কেন? আমি বলেছিলাম যে আমাদের এই সমাজব্যবস্থায় উৎপাদন এবং বন্টনের মধ্যে অসংগতি রয়েছে, তাতে সুব্রত বাবু ঠাট্টা করে বলেছিলেন যে ওটা বন্টন নয়, ওটা চাহিদা হবে। ওটা ইকনমিক্সের গোড়ার দিকের পুরনো কথা. চাহিদা এবং উৎপাদনের মধ্যে যদি সূত্র না থাকে তাহলে দাম বেড়ে যায়। আজকের অর্থনীতিতে উৎপাদন এবং বন্টন যদি সুষম না হয় তাহলে দাম বাড়বে। এটা চাহিদা নয়। ওরা আমার কথা বুঝবেন কিনা জানিনা। একটা কথা আমি বলছি, পশ্চিমবঙ্গে উৎপাদন আরও কিছু বাড়ত যদি আমরা পাঞ্জাব, হরিয়ানার মত জোতদারদের হাতে আমাদের সমস্ত জমি গুলি ছেড়ে দিতাম। কিন্তু আমরা অন্য বর্গাদার, ছোট, ক্ষুদ্র ও প্রান্তিক চাষী এদের অর্থনীতির মেরুদন্ডটাকে শক্ত করতে চাই, এটা খুব তাড়াতাড়ি দেখা যাবে না। এর বাহ্যিক লক্ষনটা আমাদের কাছে খুব ধীর গতিতে আসবে, সেটা লক্ষ্য করতে হবে, অনুশীলন করতে হবে। সেই অনুশীলনের মধ্যে দিয়ে ধীরে ধীরে আগামী দিনে আমরা কৃষিতে এমন একটি সমাজ ব্যবস্থা গড়ে তুলতে চাই যাতে ঐ সব ছোট প্রান্তিক চাষীরা নিজের চেষ্টায় শক্ত হাতে মাথা তুলে দাঁড়াতে পারবে, নিজেদের একটা নিরাপত্তার জন্য মাটি খুঁজে পাবে। আমরা সেই পথে যাচ্ছি। আমাদের সাফল্যের ডিগ্রীটা অল্প দেখা গেলেও এর একটা মূল্য আছে, সেটা ওরা বুঝতে পারবেন না। ওরা পাঞ্জাব হরিয়ানার মত হতে চাইছেন, ওরা জোতদারদের হাতে জমিগুলি তুলে দিতে চাইছেন, গরীব ছোট, ক্ষুদ্র প্রান্তিক চাষী, বর্গাদারদের দাসত্বে পরিনত করতে চাইছেন, কিন্তু সে পথে পশ্চিমবঙ্গ যাবে না। আমাদের একটা লড়াই চলবে, লড়াইয়ের মধ্যে দিয়ে আমরা আমাদের নীতিকে সুপ্রতিষ্ঠিত করবার জন্য চেষ্টা করব। কৃষিতে অন্য দাবী সমন্বয় নেই, আমাদের সমন্বয় আমাদের নীতির মধ্যে রয়েছে, বামফ্রন্টের যে নীতি সেই নীতি অনুসারে বিনয় চৌধুরী মহাশয় চলেছেন, সেই নীতি অনুসারে কমলগুহ চলেছে, সেই নীতি অনুসারে আমাদের সমস্ত মন্ত্রী, সমগ্র সরকার চলছে। আমি এই কথা বলছি যে আমরা অন্য পথে যেতে চাইনা। আমি এই কথা বলে আশা করছি যে সবাই এই বাজেটকে সমর্থন করবেন এবং যে ছাঁটাই প্রস্তাবগুলি আছে সেগুলিকে নাকচ করে দিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

The cut notions (No.1 and 5) Moved by Shri Kashinath Mishra and No. 6 Moved by Shri dhirendra Nath Sarkar were then put and lost.

Cut motion nos. 2,3 &4 moved by Shri Kashinath Mishra were put and division taken with the following result :-

**NOES**

Abul Hasnat Khan, Shri

Adak, Shri Nitai charan

Atahar Rahaman Shri

Bagdi, Shri Lakhan

Barma, Shri Manindra Nath

Basu, Shri Ajit

Basu, Shri Nihar Kumar

Bera, Shri Pulin

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas, Shri Hazari

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Biswas, Shri Satish Chandra

Chakrabarty, Shri Ajit

Chakrabarty, Shri Umapati

Chakrabarty, Shri Deb Narayan

Chatterjee, Shri Dhirendra Nath

Chatterjee, Shrimati Nirupama

Chattopadhyay, Shri Sadhan

Das, Shri Banamali

Das, Shri Jagadish Chandra

Daud Khan, Shri

De, Shri Bhibhuti Bhusan

De, Shri Sunil

Deb, Shri Saral

Doloi, Shri Shiba Prasad

Ghosh, Shri Debsaran

Ghosh, Shri Kamakhya

Ghosh, Shri Satyendra Nath

Goppi, Shrimati Aparajita

Guha, Shri Kamal Kanti

Gupta, Shri Sitaram

Habib Mustafa, Shri

Hazra, Shri Sachindra Nath

Hazra, Shri Haran

Hazra, Shri Sundar

Jana, Shri Manindra nath

Khan, Shri Sukhendu

Kumar, Shri Himansu

Mahata, Shri Kamal Kanta

Maity, Shri Bankim Behari

Maity, Shri Hrishikesh

Majhi, Shri Raicharan

Majhi, Shri Surendra Nath

Majhi, Shri Pannalal

Mallick, Shri Shiba Prasad

Mandal, Shri Bhakti Bhusan

Mandal, Shri Gopal

Mandal, Shri, Rabindra Nath

Mandal, Shri Sukumar

Mazumdar, Shri Dilip Kumar

Mohanta, Shri Madhabendu

Mojumdar, Shri Hemen

Molla, Shri Anadi

Mondal, Shri Raj Kumar

Mondal, Shri Sahabuddin

Mukherjee, Shri Amritendu

Mukherjee, Shri Anil

Mukherjee, Shri Joykesh

Mukherjee, Shri Niranjan

Murmu, Shri Maheswar

Murmu, Shri Sarkar

Murmu, Shri Sufal

Nath, Shri Monoranjan

Omar Ali, Dr.

Pal, Shri Bijoy

Panda, Shri Mohini Mohan

Pathak, Shri Patit Paban

Pramanik, Shri Radhika Ranjan

Ray, Shri Birendra Narayan

Ray, Shri Dwijendra Nath

Ray, Shri Subhas Chandra

Roy, Shri Hemanta Kumar

Roy, Shri Pravas Chandra

Roy, Barman, Shri Khitibhusan

Saha, Shri Jamini Bhuson

Saha, Shri Kripa Sindhu

Santra, Shri Sunil

Saren, Shri Ananta

Sayed Md. Masih, Shri

Seth, Shri Lakshman Chandra

Singha Roy, Shri Jogendra Nath

**AYES**

Abdus Sattar, Shri

Abendin, Dr. Zainal

Adhikary, Shri Sisir

Bhunia, Dr. Manas

Biswas, Shri Ananda Mohan

Mahata, Shri Subhas Chandra

Mahato, Shri Santiram

Mandal, Shri Jokhilal

Mishra, Shri Kashinath

Roy, Shri Sukumar

Trivedi, Shri Bankim

**Abstention**

Sarkar, Shri Deba prasad

The Ayes being 11 and the Noes. 83, the cut motions were lost.

The motion of Shri Kamal Kanti Guha that a sum of Rs. 77,79,98,000 be granted for expenditure under Demand No. 52, Major Heads; "305 Agriculture, 505 Capital outlay on Agriculture (Excluding Public Undertakings) and 705 Loans for Agriculture (Excluding Public Undertakings).

(This is inclusive of a total Sum of Rs. 12,96,68,000 already voted on accounts in March, 1985), was then put and agreed to.

## Demand No. 47

Major Head : 289 - Relief on Account of Nationational Calamities.

**Shrimati Nirupama Chatterjee** : Sir, on the recommendation of the Governor I beg to move that a sum of Rs. 22,52,50,000 be granted for expenditure under Demand No. 47, Major Head: "289the Relief on account of Natural Calamities."

(This is inclusive of a total sum of Rs. 3,75, 42,000 already voted on account in March, 1985).

Written the Speech of the Minister is taken as read

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮১ সালের সেপ্টেম্বর মাস থেকে ১৯৮৩ সালের জুন মাস পর্যন্ত দীর্ঘস্থায়ী ও ব্যাপক খরার ফলে এবং ১৯৮৩-৮৪ স্বাভাবিকের তুলনায় এই রাজ্যে বৃষ্টি পাতের পরিমাণ কম হওয়ায় ১৯৮৪ সালের সূচনাতেই গ্রামাঞ্চলে খরা পরিস্থিতির উদ্ভব হয়। ১৯৮৪ সালের জানুয়ারী মাস থেকে মে মাস পর্যন্ত সমগ্র গাঙ্গেয় পশ্চিমবঙ্গে ও বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর ইত্যাদি জেলাগুলিতে বৃষ্টিপাতের পরিমাণ স্বাভাবিকের তুলনায় ৩০ শতাংশ কম থাকায় ঐ সব এলাকায় তীব্র জলসংকট দেখা দেয়। ফলে ঐ সব এলাকায় আন্ত্রিক রোগের প্রার্দুভাব ঘটে এবং ঐ রোগে আক্রান্ত হয়ে বহু লোক মারা যান। স্থানীয় অধিবাসীদের জলকষ্ট নিবারনের উদ্দেশ্যে রাজ্য সরকারের জনস্বাস্থ্য বিভাগ নলকূপ স্থাপন ও সংস্কারের জন্য অবিলম্বে বিভিন্ন জেলায় মোট ২ কোটি ৭৮ লক্ষ টাকা বরাদ্দ করেন। এর মধ্যে খরাত্রাণের জন্য বরাদ্দকৃত অর্থের পরিমাণ হল ১ কোটি ৩৮ লক্ষ ১০ হাজার টাকা। মেদিনীপুর ও বর্ধমান জেলার শহরাঞ্চলেও ট্যাংকার সহযোগে পানীয় জল সরবরাহের ব্যবস্থা করা হয়। খরা কবলিত এলাকায় দুঃস্থ জনসাধারণের ত্রাণ সাহায্য কল্পে রাজ্য সরকারের ত্রাণ বিভাগের উদ্যোগে প্রয়োজনীয় খয়রাতি সাহায্য বিতরণ ও কর্মমুখী প্রকল্প রূপায়নের ব্যবস্থা করা হয় এবং এই উদ্দেশ্যে বিভিন্ন জেলায় প্রায় ১ কোটি ২০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, কালবৈশাখীর মরশুম আরম্ভ হওয়ার সঙ্গে সঙ্গে নদীয়া, কোচবিহার, হুগলী, জলপাইগুড়ি, বর্ধমান ও পশ্চিমদিনাজপুর জেলার কিছু এলাকা ঝড় ও শিলাবৃষ্টিতে ক্ষতিগ্রস্থ হয় এবং ঠিক একই সময়ে বিভিন্ন জেলার আকস্মিক অগ্নিকাণ্ডের ফলে ক্ষতিগ্রস্থ দুঃস্থ জনসাধারণ সংকটে পড়েন। রাজ্য সরকারের ত্রাণ বিভাগের পক্ষ থেকে দুঃস্থ ক্ষতিগ্রস্থ জনসাধারণের আশু ত্রাণ সাহায্যের ব্যবস্থা গ্রহণ করা হয়। এ পর্যন্ত ঝড় ও শিলাবৃষ্টিতে ক্ষতিগ্রস্থ দুস্থঃদের খয়রাতি সাহায্য হিসাবে ২ লক্ষ ২৮ হাজার টাকা ও গৃহ নির্মাণ অনুদান হিসাবে ৩ লক্ষ ৬৫ হাজার টাকা এবং ৩,২০০ ধুতি, শাড়ী, ৩,৬০০ শিশুদের পোশাক, ১০০টি কম্বল ও ৮,৫০০ ত্রিপল বরাদ্দ করা হয়েছে। অনুরূপভাবে অগ্নিকাণ্ডে ক্ষতিগ্রস্থ দুঃস্থদের খয়রাতি সাহায্য ও গৃহ নির্মান অনুদান বিতরণের জন্য এ পর্যন্ত প্রায় ৯ লক্ষ ৫০ হাজার টাকা এবং ১০, ৬০০ ধুতি শাড়ী, ১০,০০০ শিশুদের পোশাক, ৭০০ কম্বল ও ৫,৫০০ ত্রিপল বরাদ্দ করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঠিক এই পরিস্থিতিতে জুন মাসের প্রথম সপ্তাহে মৌসুমী বায়ু আসার আগে আকস্মিক, অবিরাম ও অস্বাভাবিক বর্ষনের ফলে কলিকাতা মহানগরী সহ হুগলী, হাওড়া, মেদিনীপুর,২৪ পরগনা ও নদীয়া জেলার বেশ কিছু এলাকা প্লাবিত হয়। মহানগরীর বেশ কিছু এলাকা জলমগ্ন হওয়ায় যানবাহন, বিদ্যুৎ ও যোগাযোগ ব্যবস্থা বিচ্ছিন্ন হয় এবং নগরীর কর্মচঞ্চল ও স্বাভাবিক জীবন সাময়িকভাবে স্তব্ধ হয়ে যায়। প্রশাসনিক তৎপরতায় অবস্থা সঙ্গে সঙ্গেই আয়ত্তাধীন হয় এবং রাজ্য সরকার যথাযোগ্য ক্ষিপ্রতার সঙ্গে দুর্গত জনসাধারনের উদ্ধার ও ত্রাণকল্পে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন। দুর্গত মানুষদের সাময়িক আশ্রয়দানের জন্য শুধুমাত্র মহানগরীতে ৭১টি ও ২৪ পরগনা জেলায় ৬২৬টি ত্রাণ শিবিরে প্রায় আড়াই লক্ষ মানুষকে আশ্রয় ও ত্রাণ সাহায্য দেওয়া হয়। প্লাবিত জেলাগুলিতে অনুরূপ ব্যবস্থা গ্রহণ করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই পরিস্থিতির উপশম হতে না হতেই জুন মাসে আবার অবিরাম ও প্রবল বর্ষনের ফলে ২৪ পরগনা, হাওড়া হুগলী, বর্ধমান, মেদিনীপুর, বীরভূম, বাঁকুড়া, মুর্শিদাবাদ, নদীয়া, মালদহ, ও পশ্চিমদিনাজপুর জেলার বিস্তীর্ণ এলাকা জলমগ্ন হওয়ায় ব্যাপক বন্যা দেখা দেখা দেয়। দার্জিলিং জেলার কিছু এলাকা ধ্বংস ও বন্যায় ক্ষতিগ্রস্থ হয়। অবিরাম ও অতিরিক্ত বর্ষনের ফলে স্থানীয় নদ নদীগুলি অতিকায় হয়ে ওঠে। ফলে বহু বাঁধ ক্ষতিগ্রস্থ হওয়ায় বন্যার জলের অবাধ প্রবেশের ফলে বন্যা পরিস্থিহি গুরুতর আকার ধারণ করে। অপরদিকে বিভিন্ন জলাধার থেকে জল ছাড়া জরুরী হয়ে পড়ায় বীরভূম, মেদিনীপুর, হাওড়া ও হুগলী জেলায় বন্যা পরিস্থিতির আরো অবনতি ঘটে। এই অবস্থায় উত্তরবঙ্গের নদীগুলি প্লাবিত হওয়ায় জলপাইগুড়ি ও কোচবিহার জেলার কিছু এলাকা একাধিকবার বন্যা কবলিত হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৪ সালের জুন মাসে গাঙ্গেয় পশ্চিমবঙ্গে যে পরিমাণ বৃষ্টিপাত হয়েছে বিগত এক শতাব্দীতে তার নজির না থাকলেও মৌসুমী বায়ু পরবর্তী মাসগুলিতে মোটেই দুর্বল হয়ে পড়ে নি। জুন মাসের প্রথম সপ্তাহ থেকে সেপ্টেম্বর মাসের শেষ সপ্তাহ পর্যন্ত স্থানীয় অথবা ব্যাপকভাবে অবিরাম ও প্রবল বর্ষনে এই রাজ্যের শুধুমাত্র পুরুলিয়া জেলা ছাড়া সব কটি জেলা একাধিকবার বন্যাকবলিত হয়েছে। এই প্রাকৃতিক বিপর্যয়ের ফলে স্থানীয় ক্ষতিগ্রস্থ জনসাধারণ চরম দুর্দশার সম্মুখীন হন। মেদিনীপুর জেলার ময়না থানার অস্বাভাবিক ভৌগলিক অবস্থানের জন্য জল নিকাশন দ্রুততার সঙ্গে সম্ভব না হওয়ায় বেশ কিছু এলাকা দীর্ঘ সময় জলমগ্ন থাকায় এক অস্বাভাবিক পরিস্থিতির সৃষ্টি হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই দীর্ঘস্থায়ী ও ব্যাপক বন্যার ফলে এই রাজ্যের প্রায় ২১ হাজার ৫ শত বর্গমাইল এলাকার ৯১ লক্ষের ও অধিক মানুষ প্রত্যক্ষ বা পরোক্ষবাবে বন্যায় ক্ষতিগ্রস্থ হন। বন্যার ফলে ঘরচাপা, বিদ্যুৎ স্পৃষ্ট ও নৌকাডুবিতে ৭৩ জন মানুষের জীবনান্ত ঘটে ও সাত হাজারের অধিক গবাদি পশু মারা যায়। প্রায় ১ লক্ষ ২১ হাজার বাড়ি সম্পূর্ন বিনষ্ট ও ২ লক্ষ ৩৮ হাজার বাড়ি ক্ষতিগ্রস্থ হয়। বন্যার ফলে ৩ লক্ষ ৯ হাজার হেক্টর জমির ফসল সম্পূর্ন অথবা আংশিকভাবে বিনষ্ট হয় যার আনুমানিক মূল্য প্রায় ১০০ কোটি টাকা। এছাড়া জলমগ্ন থাকার ফলে বিভিন্ন জেলার মোট ২ লক্ষ ৫ হাজার হেক্টর জমিতে আমন ধানের চাষ সম্ভব হয় নি। বন্যার ফলে ক্ষতিগ্রস্থ সরকারী সম্পত্তির আনুমানিক মূল্য প্রায় ১৪০ কোটি টাকা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যে বন্যা পরিস্থিতির দেখা যাওয়ার সঙ্গে সঙ্গে রাজ্য সরকার অতি ক্ষিপ্রতার সঙ্গে বন্যাকবলিত দুস্থ জনসাধারণকে উদ্ধার ও ত্রাণ সাহায্যের জন্য সীমিত সম্পদের মধ্যে যতদূর সম্ভব প্রয়োজনীয় সকল ব্যবস্থা গ্রহণ করায় পরিস্থিতি গুরুতর হলেও তা কোন সময়েই আয়ত্বের বাইরে যেতে পারে নি। জুন মাসের শেষে মুখ্য মন্ত্রী নিজে বিভিন্ন বন্যাকবলিত এলাকা পরিদর্শন করে ১০টি বন্যাকবলিত জেলার জেলাশাসক ও জেলাপরিষদের সভাধিপতিদের সঙ্গে এক জরুরী বৈঠকে মিলিত হয়ে দুর্গত মানুষদের উদ্ধার এ ত্রাণকার্যের জন্য প্রয়োজনীয় নির্দেশ দেন। রাজ্যের বন্যা পরিস্থিতি দ্রুত মোকাবিলার জন্য মহাকরণে মুখ্য সচিবের নেতৃত্বে বিভিন্ন বিভাগীয় সচিব ও আধিকারিকগণ প্রতিদিন বৈঠকে মিলিত হয়ে বন্যা পরিস্থিতি বিষয়ে অবহিত হয়ে সংশ্লিষ্ট কর্তৃপক্ষকে প্রয়োজনীয় নির্দেশ ও ত্রাণসাহায্যকল্পে অর্থ ও সামগ্রী প্রেরণের ব্যবস্থা করেন। রাজ্য সরকার জরুরী ভিত্তিতে বন্য পরিস্থিতি মোকাবিলার জন্য সর্বশক্তি নিয়োগ করেন। বিভাগীয় মন্ত্রী ও আধিকারিকগণ একাধিকবার বিভিন্ন বন্যাকবলিত জেলা সফর করে বন্যা পরিস্থিতি পর্যবেক্ষণ ও ত্রাণ ব্যবস্থার তদারকি করেন। বন্যাকবলিত দুর্গত মানুষদের উদ্ধারের জন্য প্রায় ১,৭০০ দেশী নৌকা, ১৫৭টি মোটরচালিত নৌকা ও ২৯টি সেনাবাহিনীর নৌকা বিভিন্ন জেলায় ব্যবহৃত হয়। বিভিন্ন জেলায় ৮ লক্ষ ৪৩ হাজারের অধিক মানুষকে উদ্ধার করে নিরাপদ স্থানে আনা হয় এবং প্রায় ২ হাজার ত্রাণ শিবিরে ৮ লক্ষেরও অধিক মানুষকে সাময়িক আশ্রয় ও ত্রাণ সাহায্য দেওয়া হয়। হুগলী, বীরভূম, মালদহ, জলপাইগুড়ি ও কোচবিহার জেলার কিছু এলাকা বিচ্ছিন্ন হওয়ায় ঐ সব স্থানে উদ্ধার ও ত্রাণকার্যের জন্য সেনাবাহিনী নিয়োগ করা হয়। হুগলী জেলার

আরামবাগ মহকুমার কিছু বিচ্ছিন্ন এলাকায় ভারতীয় বিমানবাহিনীর হেলিকপ্টারের সাহায্যে দুদিন শুকনো খাবার নিক্ষেপ করা হয়। হুগলী, হাওড়া, বর্ধমান, ও মালদহ জেলার কিছু এলাকায় দুস্থ বন্যার্ত মানুষদের রান্না করা খাবার বিতরণ করা হয় এবং রাজ্য সরকার এই উদ্দেশ্যে রামকৃষ্ণ মিশন, ভারত সেবাশ্রম সংঘ ও ভারতীয় রেডক্রশ সোসাইটির পশ্চিমবঙ্গ শাখাকে প্রয়োজনীয় খাদ্য সামগ্রী বরাদ্দ করেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিভিন্ন জেলায় বন্যার্ত দুস্থ মানুষদের জনস্বাস্থ্য রক্ষায় ব্যাপকভাবে টিকাদান, পানীয় জল জীবানুমুক্ত করা, ঔষধ সরবরাহ, নলকূপ স্থাপন এবং সংস্কার ও রোগ সংক্রমন প্রতিরোধে যথোপযুক্ত ব্যবস্থা দ্রুততার সঙ্গে গ্রহণ করা হয়। অধিক বন্যাকবলিত জেলাগুলিতে গবাদি পশুর খাদ্য সরবরাহ ও পশুদের রোগ প্রতিষেধক ব্যবস্থা গ্রহণ করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্যাকবলিত জেলাগুলির দুঃস্থ জনসাধারণের ত্রাণ সাহায্যের জন্য রাজ্য সরকারের ত্রাণ বিভাগের পক্ষ থেকে ১ লা জুন ১৯৮৪ থেকে ১৫ই মার্চ ১৯৮৫ পর্যন্ত খয়রাতি সাহায্য বিতরণের জন্য ৩ কোটি ৮৮ লক্ষ টাকা, গৃহনির্মান অনুদান হিসাবে ২ কোটি ৯০ লক্ষ টাকা, বন্যায় ক্ষতিগ্রস্থ বাঁধ বা অনুরূপ সম্পত্তির জরুরী সংস্কারের জন্য ৬০ লক্ষ টাকা, বন্যাত্রাণের জন্য বিবিধ ব্যয় নির্বাহ বাবদ ১ কোটি ৩০ লক্ষ টাকা, ১ কোটি ৫০ লক্ষ টাকা মূল্যের ত্রিপল, ধুতি, শাড়ী, লুঙ্গি, কম্বল ও শিশুদের পোষাক ও বন্যায় ক্ষতিগ্রস্থ পুষ্টি প্রকল্প শিবির সংস্কারের জন্য ১০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এছাড়া যে সকল পরিবারের একমাত্র উপার্জনক্ষম ব্যাক্তি বন্যা ও অন্যান্য প্রাকৃতিক বিপর্যয়ে প্রাণ হারিয়েছেন সেই সব হতভাগা পরিবারদের এককালীন সাহায্য হিসাবে এ পর্যন্ত ৪০ হাজার টাকা বরাদ্দ করা হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, জুন মাসে বন্যা পরিস্থিতির উদ্ভব হওয়ার সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারকে এ বিষয়ে অবহিত করা হয়। পরে বন্যা পরিস্থিতির অবনতি ঘটায় এবং বিভিন্ন জেলা একাধিকবার বন্যাকবলিত হওয়ায় কেন্দ্রীয় সরকারকে গত আগষ্ট মাসে অবিলম্বে এই রাজ্যে কেন্দ্রীয় সমীক্ষকদল পাঠিয়ে সরেজমিনে বন্যাকবলিত এলাকার ক্ষয়ক্ষতি নির্ধারণ করার জন্য অনুরোধ করা হয়। রাজ্য সরকারের অনুরোধে গত সেপ্টেম্বর মাসে এই রাজ্যে একটি কেন্দ্রীয় সমীক্ষকদল এসে তারা বিভিন্ন বন্যাকবলিত জেলা পরিদর্শন করেন। রাজ্য সরকারের একক প্রচেষ্টায় এই প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্থ দুঃস্থ জনসাধারণের ত্রাণ ও পুনর্বাসন এবং বিনষ্ট বা ক্ষতিগ্রস্থ গ্রামীন সম্পদ পুনর্নির্মান ও সংস্কার অসম্ভব বিবেচনা করে কেন্দ্রীয় সরকারকে অবিলম্বে ১৭৩ কোটি ৬৪ লক্ষ ৬৮ হাজার টাকা অনুদান ও ১২ কোটি ৪ লক্ষ ৫০ হাজার টাকা ঋণ হিসাবে বিশেষ আর্থিক সাহায্যের অনুরোধ করা হয়। গত ডিসেম্বর মাসে কেন্দ্রীয় সরকার বন্যাত্রাণ, পুর্নবাসন ও সংস্কারের জন্য কেন্দ্রীয় সাহায্যের সর্বোচ্চ সীমা ৫৮ কোটি ৬৮ লক্ষ ১৭ হাজার টাকায় নির্দিষ্ট করেন। এই আর্থিক সীমার মধ্যে ৪৮ কোটি ৩ লক্ষ ১৭ হাজার টাকা ১৯৮৪-৮৫ আর্থিক বৎসরে ও বাকি ১০ কোটি ৬৫ লক্ষ টাকা ১৯৮৫-৮৬ সালে রাজ্য সরকার নিজ তহবিল থেকে ব্যয় করার পর প্রাকৃতিক বিপর্যয়ের ক্ষেত্রে কেন্দ্রীয় সাহায্যের নীতি অনুযায়ী কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে প্রাপ্য অর্থ মঞ্জুর করায় প্রতিশ্রুত হয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারের বিভিন্ন বিভাগ বন্যাত্রাণ ও পুনর্বাসন ও সংস্কারের জন্য রাজ্য সরকারের চরম আর্থিক অসঙ্গতি সত্ত্বেও কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্দিষ্ট ব্যয়ের সীমা অনুযায়ী বিভিন্ন খাতে অর্থ ব্যয় করেছেন ও করছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, প্রতিবেশী আসাম রাজ্যে বিশৃঙ্খলার ফলে ঐ রাজ্য থেকে ১৯৭৯, ১৯৮০, ও ১৯৮৩ সালে বিপুল সংখ্যক অসহায় মানুষ এই রাজ্যে সীমান্তবর্তী জলপাইগুড়ি ও কোচবিহার জেলায় আসেন। রাজ্য সরকার বহু অসুবিধা এবং আর্থিক অসঙ্গতি সত্ত্বেও এই সব শরণার্থীদের সাময়িক আশ্রয় ও ত্রাণ সাহায্যের ব্যবস্থা করেন এবং একই সঙ্গে এই শরণার্থীরা যাতে অবিলম্বে আসামে

প্রত্যাবর্তন করেন এবং তাদের যথাযোগ্য পুনর্বাসনের ব্যবস্থা করা হয় তার জন্যে কেন্দ্রীয় সরকার ও আসাম রাজ্য সরকারকে অনুরোধ করা হয়। এ ছাড়া এই শরণার্থীদের সাময়িক আশ্রয়দান ও ত্রাণ সাহায্যের জন্য রাজ্য সরকার যে পরিমাণ অর্থ ব্যয় করেছেন সেই অর্থ কেন্দ্রকে মঞ্জুর করার জন্য অনুরোধ করা হয়।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকার আসাম রাজ্য থেকে আগত শরণার্থীদের জন্য ৩১ শে জানুয়ারী ১৯৮৫ তারিখ অবধি যে অর্থ ব্যয় করেছেন তার পরিমান হলো ৩ কোটি ৭৫ লক্ষ ৩৮ হাজার টাকা। রাজ্য সরকারের পক্ষ থেকে বহুবার অনুরোধের পর কেন্দ্রীয় সরকার এ পর্যন্ত সর্বমোট ১ কোটি ৪০ লক্ষ ৬৪ হাজার টাকা মঞ্জুর করেছেন। এই মঞ্জুরীকৃত অর্থের মধ্যে ঋণের পরিমাণ ১ কোটি ১৩ লক্ষ ৪৪ হাজার ৮০০ টাকা এবং অনুদানের পরিমান মাত্র ২৭ লক্ষ ১৯ হাজার ২০০ টাকা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকার ৩১ শে জানুয়ারী ১৯৮৫ পর্যন্ত ১৯৭৯ ও ১৯৮০ সালে আগত শরনার্থীদের জন্য যে অর্থ ব্যয় করেছেন তার পরিমান হলো ২ কোটি ৭৫ লক্ষ টাকা। কিন্তু অত্যন্ত পরিতাপের বিষয় এই যে কেন্দ্র এ বাবদে শুধুমাত্র ৫০ লক্ষ টাকা ঋণ হিসাবে মঞ্জুর কের পুরাতন শরণার্থীদের ব্যয় বাবদ অতিরিক্ত অর্থ মঞ্জরীতে অক্ষমতা জ্ঞাপন করেছেন। এই সব শরণার্থীদের মধ্যে প্রায় এগার হাজার শরণার্থী এখনও সাময়িক আশ্রয় শিবিরে রয়েছেন এবং রাজ্য সরকার মানবিক কারনে তাদের ত্রাণ সাহায্য দিচ্ছেন। এদের আসাম রাজ্য অবিলম্বে প্রত্যাবর্তন ও পুনর্বার্সনের ব্যবস্থা করার জন্য কেন্দ্র ও আসাম রাজ্য সরকারকে বহুবার অনুরোধ করা সত্ত্বেও এ বিষয়ে উভয় সরকারের প্রতিক্রিয়া এখনও অবগত হওয়া সম্ভব হয় নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৮৩ সালে আগত ২৯ হাজার শরণার্থীদের মধ্যে রাজ্য সরকারের ঐকান্তিক ও নিরলস প্রচেষ্টার ফলে অধিকাংশ শরণার্থী স্বরাজ্যে প্রত্যাবর্তন করেছেন এবং বর্তমানে প্রায় ২,২০০ জন শরণার্থী এখন ও এই রাজ্যের সাময়িক আশ্রয় শিবিরে রয়েছেন। এদের প্রত্যাবর্তনের বিষয়ে আসাম সরকারের কাছ থেকে প্রয়োজনীয় কাগজপত্র না পাওয়ার ফলে এদের এখনও নিজ রাজ্যে প্রত্যাবর্তনের ব্যবস্থা করা সম্ভব হয় নি। এ বিষয়ে আসাম সরকারকে একাধিকবার অনুরোধ করা হয়েছে ও হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রসঙ্গতঃ উল্লেখ্যযোগ্য এই যে কেন্দ্রীয় সরকার ১৯৮৩ সালে আগত শরণার্থীদের সম্পূর্ণ ব্যয়ভার বহনে প্রতিশ্রুত হয়েও তারা কি বিবেচনায় মঞ্জুরীকৃত অর্থের অধিক অংশ ঋণ হিসাবে মঞ্জুর করেছেন তা রাজ্য সরকারের বোধগম্য নয়। রাজ্যের আর্থিক অসংগতির বিষয় সম্পূর্ন অবগত হয়েও এবং যে অর্থ বিনিয়োগের দ্বারা সরকার অসহায় জনসাধারণের সাময়িকভাবে মানবিক কারনে শুধুমাত্র দুর্গতি মোচনে প্রয়াসী হয়েছেন এবং কোন সম্পদ সৃষ্টি করতে পারেন নি সেই অর্থ কেন্দ্র ঋণ হিসাবে কেন মঞ্জুর করছেন তা অবগত হওয়ার জন্য স্বয়ং মুখ্যমন্ত্রী ও অর্থমন্ত্রী পর্যায়ে কেন্দ্রকে অনুরোধ করা সত্ত্বেও কেন্দ্র এ বিষয়ে অদ্ভূত নীরবতা পালন করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত অক্টোবর মাসের শেষে ভারতের ভূতপূর্ব প্রধান মন্ত্রীর আকস্মিক হত্যাকন্ডের পর এই রাজ্যের কিছু এলাকায় সমাজবিরোধীদের কার্যকলাপের ফলে ১১ জনের জীবনান্ত ঘটে এবং কিছু সরকারী, বেসরকারী ও ব্যাক্তিগত সম্পদ বিনষ্ট বা ক্ষতিগ্রস্থ হয়। রাজ্য সরকার অত্যন্ত ক্ষিপ্রতার সঙ্গে কঠোর হস্তে এই পরিস্থিতি মোকাবিলা করায় অবস্থা সঙ্গে সঙ্গে আয়ত্তাধীন হয়। ক্ষতিগ্রস্থ জনসাধারণকে উদ্ধার ও নিরাপদ স্থানে আশ্রয় ও সাহায্যের ব্যবস্থা করা হয়। যেসকল পরিবারের মানুষ এই ঘটনায় প্রান হারান রাজ্য সরকার মানবিক কারনে নিহত ব্যাক্তির যোগ্য উত্তরাধিকারীকে পরিবার পিছু ১০ হাজার টাকা বিশেষ সাহায্য হিসাবে মঞ্জুর করেন। এ ছাড়াযাদের ব্যাক্তিগত সম্পত্তি, ব্যাবসায়ের পণ্য দ্রব্য ইত্যাদি বিনষ্ট বা ক্ষতিগ্রস্থ হয় তারা যাতে ভারতীয় রিজার্ভ ব্যাঙ্কের নির্দেশ মত বিভিন্ন ব্যাঙ্ক থেকে সহজ কিস্তিতে প্রদেয় ঋণ পান তার জন্য প্রতি জেলাশাসক ও মহানগরীতে পুলিশ কমিশনারে নেতৃত্বে স্থানীয় ব্যাঙ্ক

প্রতিনিধিদের নিয়ে কমিটি গঠিত হয় এবং ঋনদান ব্যবস্থা ত্বরান্বিত করা হয়। গত ফেব্রুয়ারী মাসের প্রথম সপ্তাহ অবধি প্রাপ্ত সংবাদে প্রকাশ যে ঐ সময়ে পর্যন্ত ১৬৫ জনকে ৬২ লক্ষ ৫৫ হাজার টাকা ঋণ হিসাবে বিভিন্ন ব্যাঙ্ক মঞ্জুর করেছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইউরোপিয়ান ইকনমিক কমিটি প্রতিশ্রুতি আর্থিক সাহায্যে নির্মীয়মাণ ৮৫টি আশ্রয় শিবিরের মধ্যে ১৯৮৪ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ৭৮টি শিবিরের নির্মানকার্য সম্পূর্ন হয়েছে এবং বাকি ৬ টি শিবিরের কাজ আগামী জুন মাসের মধ্যে শেষ হবে বলে আশা করা যাচ্ছে। মেদিনীপুর জেলার ময়না থানায় বাকি একটি শিবিরের কাজ এখনও আরম্ভ করা সম্ভব হয় নি। ঐ শিবির নির্মানের স্থানের জমিটি শিবির নির্মানের উপযুক্ত কিনা বিষয়টি পূর্ত বিভাগের বিবেচনাধীন আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২৪ পরগনা জেলার সুন্দরবন অঞ্চলে অনুরূপ ৫০টি শিবির নির্মানের একটি প্রস্তাব কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন রয়েছে এবং প্রস্তাবটি যাতে শীঘ্র কেন্দ্র কর্তৃক অনুমোদিত হয় তার জন্য ত্রাণ বিভাগ প্রয়াস চালিয়ে যাচ্ছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান 'রিলিফ ম্যানুয়্যাল' সংশোধন করার জন্য রাজ্য সরকার যে কমিটি গঠন করেছিলেন সেই কমিটির বিভিন্ন সুপারিশগুলি রাজ্য সরকারের আর্থিক সীমাবদ্ধতার মধ্যে যতদূর সম্ভব ত্রাণ বিভাগ সেগুলি কার্যকর করতে প্রয়াসী হয়েছেন এবং চলতি আর্থিক বৎসরে কিছু কিছু কার্যকর করেছেন।

গ্রামাঞ্চলের দুঃস্থ মানুষদের স্থায়িভাবে তালিকাভুক্ত করার জন্য পরীক্ষামূলক ভাবে বর্তমানে বাঁকুড়া, পুরুলিয়া, ও কোচবিহার এই তিনটি জেলার একটি পঞ্চায়েত সমিতির অধীন এলাকায় পঞ্চায়েত সদস্য ও স্থানীয় আধিকারিকদের যৌথ উদ্যোগে এলাকার অধিবাসীদের নাম ঠিকানা, পেশা ও অন্যান্য তথ্য তালিকাভুক্ত করার জন্য একটি পাইলট প্রোজেক্ট ইতিমধ্যে চালু করা হয়েছে। এই সমীক্ষার ফল অনুধাবন করে অনুরূপ প্রকল্প অন্যান্য এলাকায় রূপায়িত করার ইচ্ছা আছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, উক্ত কমিটির সুপারিশ মতো আকস্মিক অগ্নিকান্ড বা প্রাকৃতিক বিপর্যয়ে বিনষ্ট বা ক্ষতিগ্রস্ত দুঃস্থ জনসাধারণ বিপর্যয় অনুষ্ঠিত হওয়ার তিন মাসের মধ্যে গৃহনির্মান বা সংস্কারের জন্য গৃহনির্মান অনুদানলাভে সক্ষম হন সেই উদ্দেশ্যে প্রচলিত সমস্ত বিধি বাতিল করে যথাযোগ্য নির্দেশ ইতিমধ্যে দেওয়া হয়েছে এবং এই ব্যবস্থা বাস্তবে কার্যকরী করতে প্রতি জেলায় জেলা পরিষদের সভাপতি অথবা তার প্রতিনিধি জেলা পরিষদের একজন মহিলা সদস্যা সহ দুইজন সদস্য ও জেলা পর্যায়ের সরকারী আধিকারিকদের নিয়ে কমিটি গঠন করা হয়েছে। এই কমিটি প্রতিটি আবেদনপত্র পরীক্ষা করে প্রয়োজনীয় সুপারিশ জেলাশাসককে করবেন এবং জেলাশাসক প্রাপ্ত বরাদ্দমতো অনুদান প্রদান করবেন। এ ছাড়া অগ্নিকান্ডের মতো প্রাকৃতিক বিপর্যয়ের ক্ষেত্রেও গৃহনির্মান অনুদানের সর্বোচ্চ সীমা ২০০ টাকার পরিবর্তে ৩০০ টাকায় নির্দিষ্ট করা হয়েছে। এছাড়া ত্রাণ বিভাগ কর্তৃক পরিচালিত কর্মসংস্থান প্রকল্পের দৈনিক মজুরী ৬ টাকার পরিবর্তে ৭ টাকা ৫০ পয়সা নির্দিষ্ট করা হয়েছে। অনুরূপ ভাবে অর্থনৈতিক পুনর্বাসন প্রকল্পে অনুদানের হারের সর্বোচ্চ সীমা ৩০০ টাকার পরিবর্তে ৪০০ টাকায় ও সেলাইকলের ক্ষেত্রে ৫০০ টাকার পরিবর্তে হাজার টাকায় নির্দিষ্ট করা হয়েছে। এই অনুদান লাভ যোগ্য ব্যক্তির মাসিক আয়ের সীমা অতীতে ৩০ টাকার পরিবর্তে বর্তমানে ৬০ টাকা ও পরিবারের মাসিক আয়ের সীমা ১২৫ টাকার পরিবর্তে ২৫০ টাকায় নির্ধারিত হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সামগ্রিক ত্রাণ ব্যবস্থা সুষ্ঠভাবে পরিচালনা ও তাকে অধিক গণমুখী করার উদ্দেশ্যে রাজ্য, জিলা, মহকুমা, ও ব্লকস্তরে জনপ্রতিনিধি ও আধিকারিকদের নিয়ে উপদেষ্টা কমিটি গঠন করার বিষয় বিবেচনা করা হচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি ১৯৮৪-৮৫সালে বিবিধ ত্রাণ ব্যবস্থা কার্যকর করায় মাননীয় সদস্যদের কাছ থেকে যে সাহায্য ও সহযোগিতা পেয়েছি তার জন্য আন্তরিক ধন্যবাদ ও কৃতজ্ঞতা জানিয়ে আগামী বৎসরে অনুরূপ সাহায্য ও সহযোগিতা লাভের আশা রেখে এই ব্যয় বরাদ্দ অনুমোদনের অনুরোধ করে বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Cut motions Nos. (3 & 4) standing in the name of Shri Subrata Mukherjee are not moved since he is not present in the House. The remaining Cut motions are in order and taken as moved.

**Shri Kashi nath Mishra :** Mr. Speaker Sir, I beg to move that the Amount of the Demand be Reduced by Rs. 100–

**ShriDhirendranath Sarkar :** Mr. Speaker Sir, I beg to move that the Amount of the Demand be Reduced by Rs. 100–

**[6.50 – 7.00 p.m.]**

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় ৪৭ নং ডিমান্ডের মাধ্যমে যে ব্যয় বরাদ্দ চেয়েছেন আমি এই ব্যয় বরাদ্দের বিরোধীতা করছি এবং বিরোধীতা করতে উঠে কিছু বক্তব্য এই সভার সামনে রাখছি। স্যার, আপনি জানেন যে ব্যয় বরাদ্দ চাওয়া হয়েছে সেই ব্যয় বরাদ্দ মোটামুটি তিনটি খবচ হয়। প্রথম হচ্ছে বন্যা, দ্বিতীয় হচ্ছে খরা এবং তৃতীয় হচ্ছে ন্যাচারাল ক্যালামিটি। আগুন লাগলে বা ঘর ভেঙ্গে গেলে, এই সব ব্যাপারে কিছু ত্রাণ লাগে। আমরা দেখেছি এই তিনটি জিনিস মানুষের জীবনের অভিশাপ। এখানে যে বাজেট বক্তব্য রাখা হয়েছে তাতে আমার মনে হয় মন্ত্রী মহাশয়া এই অভিশাপকে জিইয়ে রাখতে চেয়েছেন। প্রতি বছরই বন্যা হয় এবং এই বন্যার জন্য যে লং টার্ম ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যাপারে পুংখানুপুঙ্খ ভাবে কিছু বলা হয়নি। শুধু একটা কথা লেখা আছে, কোথায় কি কি করেছেন। যেখানে ফ্লাড, ড্রট, ন্যাচারাল ক্যালামিটি আমাদের জীবনের অভিশাপ যে অভিশাপকে জীবন থেকে সরিয়ে দেবার জন্য কি কি ব্যবস্থা নিয়েছেন সেই সম্পর্কে কোন কথা কোন জায়গায় লেখা নেই। আমরা দেখেছি যখন কোন বিপদ আসে বা বন্যা হয় তখন সট টার্ম কিছু ব্যবস্থা নেওয়া হয়। সর্ট টার্ম ব্যবস্থা নেওয়ার জন্য ওনারা বেশীর ভাগ উদ্‌যোগী হয়ে ওঠেন। তার কারণ এর্মাজেন্সির সময় সর্ট টার্ম ব্যবস্থা নেওয়ার জন্য ওনাদের আমলারা বোঝান। তারা বোঝান যে এই অবস্থায় সট টার্ম প্রোগ্রাম নেওয়াই ভাল। লং টার্ম নেওয়ার মানসিকতা ওনাদের নেই। লং টার্ম নেওয়ার যে একটা বৈজ্ঞানীক ভিত্তি আছে সেটা ওনারা চিন্তা করেন না। যদি কিছু চিন্তা করেনও তাহলে সেটা এই বাজেট বক্তৃতার মধ্যে প্রতিভাত হয়নি। স্যার আমরা দেখতে পাচ্ছি সর্ট টার্ম নেওয়ার জন্য সেখানে কিছু বোল্ডার ফেলে দেওয়া হল বন্যার সময়। কিন্তু সেখানে পিচিং করে বন্ধ করা হচ্ছে না। জল নিকাশীর জন্য যে ব্যবস্থা করা দরকার সেটা করা হচ্ছে না। এই কাজগুলি করতে যদি বেশী খরচ হয়ে যায় তাহলেও সেটা করা উচিত। যদিও কিছু কাজ হয়ে থাকে সেটাকে মেনটেন করার জন্য কোন ব্যবস্থা নেই। যেটা ড্রেনেজ হচ্ছে সে ড্রেনেজ বন্ধ করা এবং সেই সঙ্গে সঙ্গে একটা লং টার্ম ব্যবস্থা নেওয়া দরকার। তা না হলে টাকা শুধু খরচ হয়ে যাবে পাকাপাকি কোন বন্দোবস্ত হবে না। এই ব্যাপারে যে পরিকল্পনার দরকার সেই পরিকল্পনার কথা এখানে নেই। পরিকল্পনা যদি থাকতো তাহলে বুঝতাম আপনারা এই ব্যাপারে কোন চিন্তাভাবনা করছেন। এই অভিশাপ থেকে মুক্ত করার জন্য কিছু মানসিকতা, কোন দৃষ্টিভঙ্গি আপনারা নিয়েছেন? আমরা তো দেখতে পাচ্ছি সেই ব্যাপারে কিছু নেই। খরার প্রসঙ্গে বলি, বাঁকুড়া, পুরুলিয়া জেলা হচ্ছে খরা প্রবণ এলাকা। সেখানে খরা হলে আমরা দেখেছি কিছু কিছু ত্রাণ দেওয়া

হয়। খরার ব্যাপারে নানা রকম মানসিকতা, নানারকম দৃষ্টিভঙ্গী নিয়ে ত্রাণ দেওয়া হয়। প্রথমে ডিক্লেয়ার করা হয় এটা খরা প্রবণ এলাকা এবং তারপর সেখানে যদি কিছু দেওয়ার দরকার আছে বলে মনে করেন তাহলে দেন। কিন্তু এই খরা যাতে না হতে পারে তার জন্য যে ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যাপারে কিছু বলা নেই। এই ব্যাপারে সর্ট টার্ম এবং লং টার্ম দুই প্রকারের ব্যবস্থা নেওয়া দরকার। পুরুলিয়া এবং বাঁকুড়ায় ম্যাকসিমাম রিসোর্স থেকে জল নিয়ে একটা রির্জাভার করে প্রয়োজনে সেই জলকে কাজে লাগানো দরকার। এখানে জলকে কি ভাবে ব্যবহার করা হবে পরিস্কার ভাবে সেই কথা লেখা নেই। পার্মানেন্টলী খরা এবং বন্যা বন্ধ করার জন্য যে যে স্কীম নেওয়া দরকার এখানে এই বাজেট বক্তৃতার মধ্যে সেই ব্যাপারে কিছু লেখা নেই। সেখানে লেখা আছে আমরা এই এই ব্যবস্থা টেম্পরালি তাৎক্ষণিক নিয়েছি। এখানে কিছু কিছু তাৎক্ষণিক ব্যবস্থা নেওয়া হয়েছে। এই অভিশাপ ঘোচাবার কি ব্যবস্থা আপনারা নিয়েছেন সেই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয়া নিশ্চই কিছু বলেবেন।

আমার মনে হয় না যে, এরমধ্যে নতুন কিছু আছে। যদি নতুন কিছু এর মধ্যে থেকে থাকে, তাহলে সেকথা অবশ্যই আশা করব, মন্ত্রীমহাশয় আমাদের বুঝিয়ে বলবেন। এবং সেই সাথে সাথে আমাদের এই দিক থেকে উদ্ধার করবেন, সব কিছু পরিস্কার করে বুঝিয়ে দিয়ে । তবে আমি মনে করি, এটা ক্রিয়েটেড্। আমরা মনে করি, এটা আহ্বান করা হচ্ছে এবং বলা হচ্ছে যে, 'খরা, বন্যা — তুমি বারে বারে ফিরে এসো। তাই তো আমরা দেখছি মানুষ আজ বলছেন, খরা ত্রাণ, বন্যাত্রাণ বামফ্রন্টের পরিত্রাণ। একথা তো আজ মানুষ বলছে যে, কেন্দ্রের কাছ থেকে খরাত্রাণের জন্য কিছু টাকা পাবার জন্য তাদের ইউটিলাইজেশান সার্টিফিকেট দিতে হবে না, কোন হিসাবপত্র দরকার নেই, এই জনাই এগুলি হচ্ছে। আমরা মনে করি, মানুষের অভিশাপ আসুক এবং মানুষের সেই অভিশাপ ডেকেই কেবলমাত্র এগুতে চাইছেন এই সরকার। আর সেই জনাই দেখছি, সাধারণ মানুষের জন্য কিছুই করা হচ্ছে না। আমরা কেবলই এই জিনিস দেখছি যে, ন্যাচারাল ক্যালামিটিস বা অগ্নিকান্ড প্রায়ই কোন না কোন জায়গায় ঘটছে। অগ্নিকান্ড তো প্রায়ই ঘটতে দেখছি। আমাদের এলাকায় বরাবাজার অঞ্চলের সুকুরটু অঞ্চলে গত সপ্তাহে এক ব্যাপক অগ্নিকান্ড দেখলাম। সেখানে ৩টি গ্রাম পুড়ে গেল। গ্রামটির ২৬/২৭/২৮ টি ব্লক পুড়ে গেল। সেখানে ত্রাণের জন্য যা যা করতে আপনি লিখেছেন, তার অধিকাংশই আজও পৌঁছায়নি। এই কারনে আমি অত্যন্ত বিনীত ভাবেই বলছি যে, অগ্নিকান্ডের ফলে যেখানে ঘর ভেঙ্গে যায়, সেখানে স্থানীয়ভাবে আপনাদের লিডার যারা আছেন, তাদের বলে দিন কোন ভাবেই যেন দলবাজী না হয়। যে মানুষ বিপদে পড়ে, তার কিন্তু তখন কোন দল থাকে না। সেই বিপদাপন্ন মানুষ কোন পতাকাতলে আছেন, তা যেন না দেখা হয়। আমরা দেখলাম ২৬টি ঘর পুড়ে গেল, তারমধ্যে মাত্র ৬/৮টি ঘরের জন্য কোন ত্রিপল দেওয়া হবে না বলে ঠিক হল। তাদের জন্য ত্রাণ সামগ্রি হিসাবে ক্যাশে যেমন দেওয়া যায়, আবার চাল, গম দিয়েও সাহায্য করা যায়। কিন্তু সেখানে কোন ভাবেই কিছু দেওয়া হয় নি। তাদের লোনের জন্য ২০০/৩০০ টাকা হিসাবে ধার্য্য হয়েছে। তাও সেখানে আদৌ পৌঁছায়নি। আজ কি ভাবে সরকার চলতে চাইছেন, সেকথা মানুষ উপলব্ধি করতে পারছেন। মোটামুটি ভাবে এটুকু আমরা উপলব্ধি করতে পারছি যে, এই ন্যাচারাল ক্যালামিটিস, খরা এবং বন্যা ত্রাণের টাকা কেবলমাত্র একটা বিশেষ রাজনৈতিক উদ্দেশ্যে ব্যবহার করার জন্য লংটার্ম কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। আমরা ১৯৭২-৭৭ সালের কথা জানি। সেই সময় ইরিগেশানের উপর লক্ষ্য রেখে ডিপ টিউবওয়েল এবং শ্যালো টিউবওয়েলের উপর জোর দেওয়া হয়েছিল। আমরা দেখছি, এখানে ইরিগেশানের জন্য যে ইনফ্রাষ্ট্রাকচার, তা আছে। খরার সময়ে ডিপ টিউবওয়েল এবং শ্যালো টিউবওয়েল থেকে জল পাওয়ার জন্য যে ইনফ্রাষ্ট্রাকচার আছে, তা ঠিকমত ব্যবহার করা যাচ্ছে না — কারণ পাওয়ার সর্টেজ বা পাওয়ার নেই। এর ফলে সমস্ত জিনিস — হাজার হাজার, লাখ লাখ, কোটি কোটি টাকা আমাদের ড্রেনেজ হয়ে যাচ্ছে। কারণ এই ব্যাপারে কাজের কাজ কিছু হচ্ছে না। মন্ত্রী মহাশয় যদি এই সমস্ত কথা বিজ্ঞান ভিত্তিক চিন্তা না করেন, তাহলে দেশের সাধারণ মানুষের কষ্ট লাঘব করার ইচ্ছা থাকলেও তা করার কোন উপায় থাকবে না। এই

সমস্ত জিনিসগুলো আপনি এমন ভাবে করছেন, যারফলে আমরা দেখছি মাঠে ঘাটে এগুলো সব অকেজো হয়ে পড়ছে। এ ব্যাপারে একটু ভেবে দেখার জন্য আমি আপনাকে অনুরোধ করছি। ন্যাচারাল ক্যালামিটিস্, খরা এবং বন্যাজনিত ক্ষয়ক্ষতিতে সাধারণ মানুষকে সাহায্যের ব্যাপারে এই খাতের টাকা সুষ্ঠভাবে বন্টন যাতে হয়, তার ব্যবস্থা করবেন বলে আশা করব। আমরা আশা করব, খরা এবং বন্যায় যারা আক্রান্ত হচ্ছেন, তাদের দিকে তাকিয়ে, তাদের কাছে যাতে ত্রাণ সামগ্রি ভাল ভাবে পৌছতে পারে, সেই ভাবে আপনি ব্যবস্থা করবেন। যেহেতু এই সমস্ত ব্যবস্থার দিকে লক্ষ্য রেখে এখানে কিছু বলা হয় নি, খরা এবং বন্যা কবলিত জায়গায় লং টার্ম বাবস্থার দিকে লক্ষ্য দিয়ে কোন কাজ করা হবে এমন কিছুই এখানে লেখা নেই, সেইহেতু আমি এই বাজেট বরাদ্দের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**[7.00 – 7.10 p.m.]**

**শ্রী মোহিনী মোহন পান্ডা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণমন্ত্রী যে বাজেট বরাদ্দ পেশ করেছেন সেই বাজেট বরাদ্দকে সমর্থন করছি। আমরা লক্ষ করেছি পশ্চিমবঙ্গে গত কয়েক বছর ধরে হঠাৎ অতি বৃষ্টি এবং বন্যা হয়েছে আবার কোন বছর খরা হয়েছে। এই বন্যা এবং খরার বিপর্যয় রোধ করে মানুষকে রক্ষা এবং প্রাকৃতিক বিপর্যয়ের ফলে যে রাস্তাঘাট এবং ঘরবাড়ী ভেঙ্গে যায় সেগুলি রক্ষা করা এবং মেরামতি করার জন্য প্রচুর টাকা রাজ্য সরকার খরচ করেছেন। সেখানে এই বাজেটে যে টাকা ধরা হয়েছে তার থেকে বিভিন্ন সময়ে অনেক বেশী খরচ হয়েছে। ১৯৮৩-৮৪ সালে রিলিফ খাতে ১২ কোটি ৯১,৪৯,৭১৮ কোটি টাকা বাজেট বরাদ্দ ছিল সেখানে ১৯৮৪-৮৫ সালের বাজেট বরাদ্দে ১৩ কোটি ৭১ লক্ষ ৫৮ হাজার টাকা ধরা হয়েছে। তারমধ্যে আবার প্রলয়ঙ্কর বন্যা রয়েছে যারফলে মানুষের বিপর্যয় ঘটছে, রাস্তা ভেঙ্গে পড়ছে। বন্যা এবং প্রাকৃতিক বিপর্যয়ের জন্যে ৫২ ১১,৯১.০০০ লক্ষ টাকা খরচ হয়েছে। সেইজন্য রাজ্যের অতীতের অভিজ্ঞতার কথা মনে করে মাননীয় মন্ত্রী মহাশয় ১৯৮৫-৮৬ সালে ২২ কোটি ৫২ লক্ষ ৫০ হাজার টাকা ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন। আমরা লক্ষ্য করেছি আজকে বন্যা, খরা প্রভৃতি প্রাকৃতিক বিপর্যয়ের জন্য যে যে টাকা কেন্দ্রীয় সরকার দেন তাতে সমাধান হতে পারে না। তবে এই নিয়েও অনেক বিরোধীপক্ষ বলেছেন যে কেন্দ্র যে প্রাকৃতিক বিপর্যয়ের ক্ষয়ক্ষতির জন্য যে টাকা দেন তা রাজ্য সরকার ঠিকমত খরচ করতে পারেন না, মানুষের দুশ্চিন্তা লাঘব করতে পারেন না। আমি বিরোধীপক্ষকে বলি যে সংবিধান অনুসারে এই টাকা কেন্দ্রীয় সরকারের রাজ্য সরকারকে দেওয়ার কথা কিন্তু আমরা খুব ক্ষোভের সঙ্গে লক্ষ্য করেছি ১৯৮২-৮৩ সালে প্রলয়ঙ্কর বন্যা এবং খরার সময়ে আমাদের রাজ্য সরকার খরার অবস্থা মোকাবিলা করার জন্য কেন্দ্র সরকারের কাছে ৩৭৩ কোটি ৭৯ লক্ষ ৮৪ হাজার টাকা সাহায্য চেয়েছিলেন কিন্তু কেন্দ্রীয় সরকার জানালেন যে রাজ্যসরকার যে বাজেট দিয়েছেন অত্যন্ত তাড়াতাড়ির মধ্যে তৈরী করেছেন এবং আর্থিক সীমাবদ্ধতার মধ্যে সমস্ত টাকা তারা দিতে পারছেন না। তার আগে ১৯৭৮ সালে যে প্রলয়ংকর বন্যায় ক্ষতি হয়েছিল তারজন্য কেন্দ্রীয় সরকারের নিকট চাওয়া হয়েছিল ৩৪৯.৭৫ কোটি টাকা আর কেন্দ্র দিয়েছিল মাত্র ৬৯.৬০ কোটি টাকা। সুতরাং আমরা প্রাকৃতিক বিপর্যয় এবং ক্ষয়ক্ষতি বাবদ অনেক টাকা কেন্দ্রের কাছ থেকে পাই। ১৯৮৪-৮৫ সালে যে বন্যা হয়েছিল তাতে কেন্দ্রীয় সরকারের কাছে ১৭৩ কোটি ৬৪ লক্ষ ৬৮ হাজার সাহায্য চাওয়া হয়েছিল এবং রাজ্য সরকারে নিজস্ব ঋণ হিসাবে চাওয়া হয়েছিল ১২ কোটি ৪ লক্ষ টাকা, কিন্তু কেন্দ্রে সেখানে খরচ সীমা নির্দিষ্ট করলেন ৫৮ কোটি ৬৭ লক্ষ ১৭ হাজার টাকা অনুদান হিসাবে এবং ৬ কোটি টাকা ঋণ হিসাবে রাজ্যসরকারকে দেওয়া হোল। এই টাকা সবটা খরচ করা সম্ভব হয়নি। এখনো চলছে এবং যথাযথভাবে খরচ হচ্ছে। আমরা এইকথা বারেবারেই বলেছি যে আর্থিক সীমাবদ্ধতার মধ্যে থেকে যতটুকু ক্ষমতা আমরা খরচ করেছি। রাজ্য সরকার বাস্তবে খরচ করেছেন ১১৩ কোটি ৬০ লক্ষ টাকা। প্রাকৃতিক বিপর্যয়ই হঠাৎ আসে কিন্তু বিরোধীপক্ষের বন্ধু সুকুমারবাবু বললেন যে আমরা বন্যা, খরা রোধ করতে ব্যর্থ হয়েছি এবং এই বিষয়ে আমাদের কোন কর্মসূচী নেই। আমি

মাননীয় বিরোধীপক্ষের বন্ধুদের স্মরণ করিয়ে দিই যে আজকে যে পশ্চিমবঙ্গে প্রলয়ংকর বন্যা হচ্ছে এর জন্য কে দায়ী ? দামোদর ভ্যালি কর্পোরেশনের যে পরিকল্পনা তার যে ক্রটি তারজন্য অনেকাংশে দায়ী। এই পরিকল্পনা কি আমাদের রাজ্য সরকার বা বামফ্রন্ট সরকার করেছে? এই পরিকল্পনা কেন্দ্রীয় সরকার করেছেন এবং এই পরিকল্পনায় যে সমস্ত বাঁধ দেওয়ার কথা ছিল সেই বাঁধ দেওয়া হল না তারজন্য পশ্চিমবঙ্গ কে প্রতিবছর বন্যাকবলিত হতে হয় এবং জলে ডুবে যায়, এবং কেন্দ্রীয় সরকারের সাহায্য চাইতে হয়।

এবং তার জন্য প্রতিবছর শত শত বর্গমাইল জায়গা বন্যায় কবলিত হওয়ায় পশ্চিমবাংলাকে বিপর্যস্ত হতে হয় এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে সাহায্য চাওয়া হয় সেটা তারা দেন না। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলাকে চলতে হচ্ছে। কেন্দ্রীয় সরকারের যে কর্মপদ্ধতি তার জন্য পশ্চিমবাংলাকে দুর্ভোগ ভোগ করতে হচ্ছে। আমার সময় নেই বলে মন্ত্রী মহাশয় যে ব্যায় বরাদ্দ পেশ করেছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী শান্তি রাম মাহাতো :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়, যে ব্যয় বরাদ্দের দাবী পেশ করেছেন আমি তার বিরোধীতা করে দু চারটি কথা বলতে চাই। বিগত বছরগুলিতে আমরা ত্রাণ দপ্তরের যে কাজ দেখেছি বিশেষ করে বন্যার সময় সেখানে ত্রাণ দপ্তরকে নিরব দর্শকের ভূমিকায় দেখেছি। কিছু কিছু ক্ষেত্রে হয়ত কিছু কিছু সাহায্য দিয়েছেন কিন্তু বন্যার ক্ষেত্রে মানুষের যে সাহায্যের প্রয়োজন, ত্রাণ সামগ্রীর প্রয়োজন সে ক্ষেত্রে আমরা ত্রাণ দপ্তরকে দেখতে পাইনি। এর অর্থ একটাই। সেটা হচ্ছে আমরা জানি ত্রাণ দপ্তরের কাজে কিছুটা উদারতা থাকা দরকার। ত্রাণ দপ্তরের কাজের ক্ষেত্রে কিছুটা বৈষম্য এবং কিছুটা সংকীর্ণতার মনোভাব দেখতে পেয়েছি। ত্রাণ দপ্তরের যে ভাবে উদারতার হাত বাড়ান উচিত সেইভাবে কিন্তু ত্রাণ দপ্তর এগিয়ে যান না। আপনি ময়নার কথা বলেছেন, ময়নার জল নিকাশী ঠিক মত না হওয়ার জন্য গত বছর সেখানে দীর্ঘ সময় ধরে অনেকটা এলাকা জলমগ্ন যে ছিল এই কথা আপনারা স্বীকার করেছেন। কিন্তু আমরা সেখানে দেখেছি যে মানুষ জলের তলায় পড়ে আছে, গরু মানুষ এক সঙ্গে ভাসছে — কোন ত্রাণ সামগ্রী পৌঁছায়নি। এই দপ্তরের লোকেরা কিছু পচা চিঁড়ে নিয়ে গিয়ে হাজির হয়েছিল। আমরা দেখেছি যে সমস্ত সমাজ সেবী প্রতিষ্ঠান আছে তারা সেখানে যাবার চেষ্টা করেছিল কিন্তু তাদের যেতে দেওয়া হয়নি। যেমন — ভারত সেবাশ্রম সংঘ, রামকৃষ্ণ মিশন ইত্যাদি। শুধু ময়নাতেই ২২টি লোক মারা গেছে এবং কয়েক শ গবাদি পশু জলে ভাসছে। ত্রাণ দপ্তর সেখানে নীরব। যখন অবস্থা আয়ত্বের বাইরে তখন রামকৃষ্ণ মিশন এবং ভারত সেবাশ্রম সংঘকে সেখানে যেতে দেওয়া হয়েছে। এই সংকীর্ণ মনোভাব দূর না করলে ত্রাণ দপ্তর মানুষের সেবা করতে পারবে না এবং তাদের কাছে কোন তারা সাহায্য পৌঁছাতে পারবেন না।

**[7.10 – 7.20 p.m.]**

এই অবস্থা আমরা বিগত বছরগুলিতে দেখেছি। আমাদের পুরুলিয়া, বাকুড়ায় চিরদিন খরা হয়। এই খরার জন্য সেখানে কোন ত্রাণ সামগ্রি দেওয়া হয় না, লোকে অর্ধাহারে অনাহারে দিন কাটায়। গ্রামাঞ্চলে কোন কাজ নেই, জলের জন্য সেখানে হাহাকার পড়েছে, কোন ত্রাণ সামগ্রি মানুষের কাছে পৌঁছাচ্ছে না। যদিও বা কিছু কিছু ত্রাণ সামগ্রি পৌঁছাচ্ছে, সেখানে বেছে বেছে কিছু লোককে দেওয়া হচ্ছে। নিজের দলের লোকদের সেই ত্রাণ সামগ্রি দেওয়া হচ্ছে। পঞ্চায়েতের প্রধান, পঞ্চায়েত সদস্য, পঞ্চায়েত সমিতির সভাপতি বেছে বেছে যাকে দেন তিনিই ত্রাণ সামগ্রি পান। খয়রাতি সাহায্য দুঃস্থ, অক্ষম লোকদের পাওয়া উচিত, কিন্তু লজ্জার বিষয় সেই খয়রাতি সাহায্য পাচ্ছে কারা, না, যাদের কাজ করার ক্ষমতা আছে, যাদের খাবার সংস্থান আছে, যারা খেতে পরতে পায় তারাই এই খয়রাতি সাহায্য পাচ্ছে। ত্রাণ দপ্তরের এমনই অবস্থা যে যখন খরা ফুরিয়ে যায় তখন খরার টাকা মানুষের কাছে পৌঁছায়। আমরা দেখেছি সর্ব ক্ষেত্রে এই দপ্তর একটা ব্যর্থতার মধ্যে চলছে। আজকে জলের

জন্য হাহাকার পড়েছে, জল নেই, ২/৪ মাইল গিয়েও মানুষ জল পাচ্ছে না, ত্রাণ দপ্তর নীরব। সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব আগে তিনি নিজের দপ্তরকে দেখুন। মন্ত্রী মহাশয় বলেছেন কেন্দ্রীয় সরকারের সাহায্য আমরা ঠিকমত পাচ্ছি না বলে মানুষের কাছে ত্রাণ সামগ্রি ঠিকমত পৌঁছে দিতে পারছি না। কিন্তু যে টাকা পাচ্ছেন সেই টাকা প্রপারলি ইউটিলাইজড হচ্ছে না। সেই জিনিসটা আগে দেখতে হবে। মাননীয় সদস্য সুকুমার বাবু বলেছেন অগ্নি সংযোগ ঘটলে সেখানে ত্রিপল পৌঁছাচ্ছে না, কোন খাবার দাবার পৌঁছাচ্ছে না, শিশুদের খাদ্য পৌঁছাচ্ছে না, কোন রকম ত্রাণ সামগ্রি পৌঁছাচ্ছে না, লোকগুলি হয়রান হচ্ছে। একজন অফিসার বলছেন এখানে যান, আর একজন অফিসার বলছেন ওখানে যান, শেষ পর্যন্ত লোকগুলি হয়রান হয়ে ফিরে যাচ্ছে। তাই মন্ত্রী মহাশয়কে বলব আপনার যা ক্ষমতা আছে সেই ক্ষমতার মধ্যে যতটুকু করা যায় সেটা করার চেষ্টা করুন। আপনি যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের তরফ থেকে যে ছাটাই প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে এবং আমাদের ছাটাই প্রস্তাবগুলি গ্রহণ করার অনুরোধ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পুলিন বেরা :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার,। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি ময়নার প্রতিনিধি, মাননীয় সদস্য শান্তি রাম মাহতো যে কথা বললেন যে ময়নার গত বন্যায় ২২ জন লোক মারা গেছে এটা সম্পূর্ণ অসত্য কথা, কেউ মারা যায়নি।

**মিঃ ডেপুটি স্পীকার :** এটা পয়েন্ট অব অর্ডার নয়, আপনি বসুন।

**শ্রী সরল দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ত্রাণ দপ্তরের মন্ত্রী ৪৭নং খাতে যে ব্যয় বরাদ্দের দাবী অথাৎ ২২ কোটি ৫২ লক্ষ্য ৫০ হাজার টাকার যে ব্যয় বরাদ্দের দাবি পেশ করেছেন আমি তাকে সমর্থন করতে গিয়ে দু একটা কথা বলতে চাই। বিরোধী দলের বন্ধু ডাঃ সুকুমারবাবু দুর্নীতির কথা বললেন, কিন্তু ১৯৭১ সালের বাংলাদেশের ঘটনাগুলি তার স্মরণে আছে কিনা জানি না, সেদিন এক গাড়ী মাল দিয়ে ৫ গাড়ী বানিয়েছেন এবং কিছু লোককে লাখপতি, কোটিপতি বানিয়েছেন। আজকে ভূতের মুখে রাম নাম শুনছি।

১৯৭১ সালে বাংলাদেশের যেসব ঘটনা ঘটেছিল সেই ঘটনাগুলি ওদের স্মরণ আছে কিনা জানি না। ১৯৭১ সালে বাংলা দেশের যুদ্ধে আপনারা সব লাখপতি, কোটিপতি বানিয়ে দিয়েছিলেন। ভূতের মুখে রাম নাম। আজকে ওরা নানা কথা বলছেন। আমি এই কথা বলতে চাই উনি এখানে খরাত্রাণের কথা তুলছেন। কিছুক্ষন আগে কৃষি বাজেট হোল — সেখানে কৃষি বাজেটে ইরিগেশনের কথা, ডিপটিউবওয়েলর কথা, সেচের কথা, কৃষি বাজেট বললেন। কি করে জল নিষ্কাশন করবেন, এই সব কথা বলে গেলেন। ঠিক সেইভাবেই এখানে যে মূল কথা ত্রাণ বাজেটে অর্থাৎ যেখানে একটা প্রাকৃতিক বিপর্যয় ঘটে, বা অগ্নিকান্ড হয় অথবা অতিবৃষ্টির ফলে অথবা খরা জনিত পরিস্থিতি হয় সেই সময় কি করা উচিত সেই দিকে তিনি গেলেন না এই সব পরিস্থিতিতে কেন্দ্র থেকে যে সাহায্য আসে আমরা সেই সব ত্রাণ দ্রব্য মূলত বন্টন করি। গত বছর আমরা ১৪ কোটি টাকা পেলাম। এই গত বছর খরা হয়ে গেল। আমরা কেন্দ্রর কাছ থেকে ৫৮ কোটি টাকা পেলাম ডিসেম্বর মাসে। ওরা বলছেন সময় মত পৌঁছায় না। কি করে পৌঁছাবে? জুন জুলাই মাসে এই ঘটনা ঘটলো এবং কেন্দ্র থেকে তার জন্য সমীক্ষক দল এখানে এলেন। তারপর আমরা তাদের সঙ্গে পরামর্শ করে ১১৪ কোটি টাকা দাবী করলাম। আমরা পেলাম ১৫ কোটি টাকা এবং সেটাও কবে? গত লোকসভার নির্বাচনের পূর্বে। তাহলে বন্টন সময়মত কি করে হবে? গত ১৯৮৪ সালে ওদেরই কংগ্রেস পার্টির করুনায় আসাম থেকে প্রায় ২৯ হাজার বাংলা ভাষাভাষী মানুষ এই রাজ্যে চলে এলেন। তার দায়দায়িত্ব যাদের ছিল তারা বললেন সব কিছু করবেন। ৩ কোটি টাকার উপর আমাদের পক্ষ থেকে দাবী পেশ করা হোল। তাতে ওরা দিয়েছিল ১ কোটি ৪০ লক্ষ ২৫হাজার টাকা। আবার এখানে ওরা বড় বড়

কথা বলছেন। ওরা বলছেন বাংলাদেশ থেকে ছিন্নমূল যারা এসেছে তাদের মৌলিক দায়িত্ব কেন্দ্রীয় সরকারের। কিন্তু তাদের বিচ্ছিন্নতাবাদী দৃষ্টিভঙ্গীর ফলে কি হোল? আসাম থেকে বাংলাদেশ থেকে যেসব মানুষ প্রাণের তাগিদে পশ্চিমবাংলার মাটিতে আশ্রয় গ্রহণ করেছিল তাদের ফিরিয়ে দেবার কথা বললেন। কিন্তু যে ৩ কোটি টাকার দাবী পেশ করা হয়েছিল এই রাজ্যের ত্রাণ বিভাগের পক্ষ থেকে সেটা কোথায় গেল? এখানে প্রায় ২২ হাজারের মত উদ্বাস্তু রয়েছে এদের ভাগ্য কি হবে দেবা না জানন্তি। অথচ তার ফল পশ্চিমবাংলাকে নিতে হচ্ছে। অদ্ভুদ কথা। সুকুমারবাবু বললেন বাঁকুড়া, পুরুলিয়া খরা প্রবন এরিয়া। এটা তো বরাবরই খরা প্রবণ এলাকা। প্রাকৃতিক বিপর্যয় হলে মন্ত্রী কি করবেন? তিনি কি গিয়ে সেখানে প্রতিরোধ করবেন? এছাড়া আমাদের সীমিত ক্ষমতার মধ্যে টিউবওয়েল বিভিন্ন জায়গায় দেওয়া হচ্ছে। কিন্তু আমাদের আমলাতান্ত্রিক ব্যবস্থায় এবং তার কাঠামোর মধ্যে থেকে আমরা এর বেশী আশা করতে পরি না। আমি মন্ত্রী মহোদয়কে একটি কথা বলতে চাই। আপনি ডি এম দের হাতে ক্ষমতা না দিয়ে মহকুমা শাসকদের হাতে ক্ষমতা দেন তাহলে আমার মনে হয় কাজটা আরও ভালভাবে হতে পারে। কারণ গত ১৫/২০ দিন আগে আমাদের বারাসত এলাকার ষ্টেশন রোডে প্রায় ১৩টি দোকান পুড়ে ছাই হয়ে গেল। আমি এস.ডি.ও.এ.ডি.এম. কে বল্লাম মাননীয় মন্ত্রীকেও বল্লাম। কিন্তু আজও তারা কোন সাহায্য পেল না। আমাদের মন্ত্রী মহাশয় ডি এমকে বলেছেন কিন্তু ডি এম তো আলিপুরে থাকেন। সেই জন্য আমি মন্ত্রী মহাশয়কে বলতে চাই যে এই সব ডিসট্রিবিউসন পাওয়ার মহকুমা শাসকদের হাতে দেন তাহলে এই যেসব আগুনে পুড়ে যায়, খরায় পড়ে তাদের ইমিডিয়েট রিলিফ করতে হলে সাহায্যগুলি তাড়াতাড়ি যাতে পৌঁছে দিতে পারা যায় তার জন্য প্রশাসনিক যে ত্রুটি আছে সেটা দূর করা দরকার। তাই আমি অনুরোধ রাখছি যে ডি এম দের হাতের থেকে ক্ষমতা নিয়ে মহকুমার শাসকদের হাতে দিন তাহলে তাড়াতাড়ি ঐ সব এফেকটেড পারসনদের হাতে যে সামান্য সাহায্যটুকুর ব্যবস্থা আমরা করতে পেরেছি সেই সব সাহায্যটুকু যথা সময়ে পৌঁছে দিতে পারবো। আমি এই জিনিসের প্রশংসা না করে পারি না যে আজকে টেলারিংয়ের ব্যবস্থা করে যে সব বিধবা দুঃস্থ মহিলারা রয়েছেন তাদের আপনি সাহায্য করছেন। আপনি টিউবওয়েলের ব্যবস্থা করেছেন, এবং ত্রিপল প্রয়োজনের তুলনায় যথেষ্ট কম — কিন্তু তা সত্ত্বেও আপনি তার ব্যবস্থা করেছেন। সেইজন্য আমি মন্ত্রী মহাশয়কে আবার ধন্যবাদ জানাচ্ছি। এই বাজেট বরাদ্দকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি এবং বিরোধী পক্ষ থেকে যে সব কাটমোশন এসেছে, আমি তার বিরোধিতা করছি।

**[7.20 – 7.31 p.m.]**

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি বিরোধী দলের সদস্য এবং অন্যান্য সদস্যদের বক্তব্য গভীর মনোযোগের সঙ্গে শোনার চেষ্টা করেছি। বিরোধী দলের সদস্যরা যা বলেছেন যে আমরা যে বাজেট পেশ করেছি সেই বাজেটের মধ্যে বন্যা, খরা, ঘূর্ণি বার্তা, এই সমস্ত যে স্বল্প মেয়াদী কাজ, এই কাজের ব্যাপারে — রিলিফ দপ্তরের যে কাজ, রিলিফ দপ্তর কি কি কাজ করতে পারে সেটা ঠিক ভাবে উল্লেখ না করে, তারা অন্যান্য দপ্তর সম্পর্কে উল্লেখ করার চেষ্টা করেছেন। অথাৎ যেটা বলেছেন সেচ বিভাগ এর কথা বলেছেন, এবং আরও অন্য ধরনের স্থায়ী ব্যবস্থা নেওয়া দরকার, আমি বলি, এই কাজগুলো আমার বিভাগের দ্বারা সম্ভব নয়। আমাদের অন্যান্য বিভাগগুলো অঙ্গাঙ্গী ভাবে জড়িয়ে আছে, সেই বিভাগগুলো এই কাজ করেন। কিন্তু আমি বলতে চাই, স্বাধীনতার ৩৭ বছর পরেও এই বিরোধী দলের মাননীয় সদস্যদের আক্ষেপ করতে হচ্ছে কেন? এতগুলো পরিকল্পনা হয়ে গেছে, সেই পরিকল্পনার মধ্যে দিয়ে আমরা কি দেখতে পাই? আমরা দেখতে পাই, আমাদের পরে চীন দেশ স্বাধীন হয়েছে, সেই দেশে যেখানে বন্যা ছিল, যে দুভিক্ষ ছিল, তারা সেখানে বন্যা রোধ করেছে, তারা দুর্ভিক্ষ রোধ করেছে, সেখানে আজকে বেকার নেই, সেখানে আজকে ভিক্ষুক নেই। আর আমরা স্বাধীনতার ৩৭ বছর পরেও — আমরা গত ৭ বছর পরে কি দেখছি, আমরা দেখছি ভয়াবহ বন্যা, ভয়াবহ খরা এবং ভয়াবহ ঘূর্ণি বার্তা, যে ঘূর্ণি বার্তা আমাদের দেশের

যারা বৃদ্ধ লোক আছেন, তারাও বলেছেন যে এই রকম ধরনের ঘূর্ণিবার্তা আমরা কোন দিন দেখিনি। আজকে আমরা দেখতে পাচ্ছি যে গতবার বর্ষা যেটা হলো, সেটার মধ্যে আমরা কি দেখতে পাই — এই রকম ধরনের বর্ষা, ঐ সব বৃদ্ধ লোকেরা যারা আছেন, তারা বলেছেন যে অনেকদিন আগে এই ধরনের আমরা দেখেছি, কিন্তু এই রকম বর্ষা আমরা কখনও দেখিনি। সেই জন্য যে কোনও ঘটনাগুলো ঘটছে, বিপর্যয়গুলো ঘটছে, সেই বিপর্যয় গুলোকে যদি আমরা ভাল করে লক্ষ্য করে দেখি তাহলে আমরা দেখতে পাবো, আমাদের পরিকল্পনা ত্রুটির জন্য অনেক রকম অসুবিধা ভোগ করতে হচ্ছে। কেন না বনাঞ্চলকে আমরা শেষ করে দিয়েছি। আজকে বনাঞ্চল শেষ হয়ে গেছে। আজকে বন বিভাগের যে ধরনের পরিকল্পনার দরকার ছিল, সেই পরিকল্পনা নেই। আমরা দেখতেপাই, যে সমস্ত বড় বড় বৃক্ষ ছিল, সেইগুলো শেষ হয়ে গেছে। অপর দিকে আমরা কি দেখতে পাচ্ছি — বন্যা কেন হচ্ছে, আমরা চোখের সামনে দেখতে পাচ্ছি, বেশী দুরে যেতে হবে না, চোখের সামনে যে সমস্ত নদ নদীগুলো আছে, সেই নদনদীগুলো সমস্ত প্রায় শেষ হতে চলেছে, এমনকি গংগা পর্যন্ত, ভাগীরথীও শেষ হতে চলেছে। এই রকম যখন অবস্থা, সেই পরিকল্পনা কোথায়? সেই পরিকল্পনা যদি আজকে থাকতো তাহলে কেন আমাদের বেশী বর্ষা হলে ভাবতে হয় এবারে বোধ হয় বন্যা হবে, এবারেও বোধ হয় আমাদের ডুবে মরতে হবে, এই কথা আমাদের দেশের জনসাধারণকে চিন্তা করতে হয় কেন? সেই জন্য আমাদের বুঝতে হবে যে পরিকল্পনায় যে ত্রুটি আছে, এই ত্রুটি গুলোকে দূর করতে গেলে আসুন আমরা সকলে মিলে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করি যে আমাদের এই সমস্ত নদনদীগুলো সংস্কার করা হোক এবং ভাগীরথীকে সংস্কার করা হোক এবং আমরা যাতে বন্যাকে রোধ করতে পারি এবং আগামী দিনে যাতে করে আমাদের দেশের মানুষ বাঁচতে পারে তারা জন্য যে পরিকল্পনা নেওয়া দরকার তা নেওয়া হোক। আগামীদিনে এটা আমাদের করা দরকার। কিন্তু সেই দাবী না করে আমরা সমালোচনা করছি — আমরা বলছি যে বন্যা হচ্ছে। এই বন্যার জন্য দায়ী হচ্ছে — আমরা বলবো কেন্দ্রীয় সরকার এবং তাদের পরিকল্পনার ব্যর্থতার জন্য আজকে আমরা এই জিনিস ভোগ করছি। সেই জন্য আমি বলতে চাই, এই ধরনের পথ আমাদের নিতে হবে। আমাদের মাননীয় বিরোধী দলের সদস্য, তিনি বললেন যে আমরা নাকি ময়নাতে কিছুই করিনি। ময়নাতে ৮২ টা ত্রাণ শিবির হয়েছিল, সেখানে আমরা সমস্ত রিলিফের ব্যবস্থা করেছি এবং সেখানে আমরা যথাসাধ্য চেষ্টা করেছি। আর মাননীয় সদস্য বললেন যে সেখানে মারা গেছে, আমরা যে রিপোর্ট পেয়েছি, তাতে কেউ মারা যায় নি, শুধু পশু মারা গেছে ১৯৫ টি এবং পুরুলিয়া সম্পর্কে মাননীয় সদস্য যেটা বললেন, আমরা পুরুলিয়াতে খরার জন্য টাকা দিয়েছি।

মাননীয় সদস্য একথা বললেন যে সমাজসেবী সংস্থাকে আমরা নাকি যেতে দিইনি। আমি একথা বলতে চাই যে আমরা এটা বন্ধ করার চেষ্টা করেছি। কেন করেছি? ১৯৭৮ সালের বন্যার সময়ে আমরা তাদের কাজগুলি লক্ষ্য করেছি, খরার সময়ে যে কাজ তারা করেছেন সেগুলিকে আমরা লক্ষ্য করেছি। অনেক জায়গায় বিচ্ছিন্নতাবাদের শ্লোগান দেওয়া হয়েছে। কাজেই সঠিক ভাবে তাদের কাজকে বন্ধ করা হয়েছে। রাজ্য সরকার টাকা দেবে আর কাগজে প্রচার হবে যে সেবাসংঘ, রামকৃষ্ণ মিশন টাকা দিয়েছে — এটা হতে পারে না। আমাদের পঞ্চায়েত আছে, আমাদের সংগঠন আছে, যদি নিচের তলায় সংগঠন না থাকতো তাহলে নিশ্চয়ই সাহায্য করতাম। কিন্তু যেহেতু পঞ্চায়েত রয়েছে, জন প্রতিনিধিরা রয়েছেন সে জন্য তাদের হাতে সাহায্য তুলে দিয়েছি। সে জন্য মাননীয় সদস্য যে কথা বলেছেন তার সংগে আমি এক মত হতে পারছি না। অপর দিকে একথা বলতে চাই যে আজকে আমাদের সামনে যেমন ভয়াবহ বন্যা তেমনি খরা, অগ্নিকাণ্ড বিভিন্ন জায়গায় রয়েছে। তাছাড়াও আসাম থেকে ২৯ হাজার মানুষ চলে এসেছে। তাদের তাড়িয়ে দেওয়া হয়েছে, তারা বিপদে পড়ে আমাদের আশ্রয় নিয়েছে। কেন্দ্রীয় সরকারের কাছে আমরা দাবী করেছি যে আমাদের এত টাকা দেওয়া হোক কিন্তু তারা কত টাকা দিয়েছেন? প্রায় ৪ কোটি টাকার মত খরচ করা হয়েছে। তারা খুব কম টাকা আমাদের দিয়েছেন। তাদের দায়িত্ব এটা পালন করা। গতবার যখন বর্ষা হল, বন্যা হল

তখন আমাদের ত্রাণ শিবির করতে হয়েছিল ২ হাজার ১৪টি এবং উদ্ধার কার্য যা করা হয়েছিল তাতে ৮ লক্ষ ৪৫ হাজার ৮৫৮ জনকে উদ্ধার করা হয়েছিল এবং বিভিন্ন ব্লকে যে বন্যা হয়েছিল তাতে একটা ভীষণ অবস্থার সৃষ্টি হয়েছিল এবং তাতে ৭৩ জনের প্রাণহানী হয়েছিল সারা পশ্চিমবাংলায়। সে জন্য আমি মনে করি কেন্দ্রীয় সরকারের উচিত ছিল সাহায্যের হাত বাড়িয়ে দেওয়া কিন্তু সেই টাকা দেওয়া হয়নি। লোকসভার নির্বাচনের পরে আমাদের কিছু টাকা দেওয়া হয়েছে, তার আগে আমাদের কিছু দেওয়া হয়নি। মাননীয় বিরোধী দলের সদস্যারা বলেছেন যে বন্যা, খরা, অতিবৃষ্টি ঝড় ইত্যাদি যে সমস্ত ঘটনা ঘটেছে তার জন্য ত্রাণ দপ্তর-এর যে ভূমিকা থাকা উচিত ছিল সেটা নেই। আমি মনে করি আমাদের যথেষ্ট ভূমিকা আছে। বামফ্রন্ট সরকার বন্যার সময়ে, খরার সময়ে তাদের পাশে গিয়ে দাঁড়িয়েছে এবং তাদের উদ্ধার করেছে, চিকিৎসার ব্যবস্থা করেছে। বামফ্রন্ট সরকার এই খরার মধ্যেও শ্রমদিবস সৃষ্টি করার চেষ্টা করেছে। এবারে যে চাষ হয়েছে, চাষীরা গতবারের অভিজ্ঞতা দিয়ে বুঝেছে যে এই চাষের মাধ্যমে ৩টি ফসল তুলতে হবে এবং তার মধ্যে দিয়ে তাদের বাঁচতে হবে। মাননীয় কৃষি মন্ত্রী মহাশয় তাঁর বাজেটেও সেকথা উল্লেখ করেছেন। এই ভয়াবহ বন্যা, খরার মধ্যেও আমরা চেষ্টা করেছি মানুষকে বাঁচাবার জন্য। এই অবস্থার মধ্যে দাঁড়িয়ে আমরা কাজ করে গেছি। প্রায় ৫২ কোটি টাকার মত খরচ করা হয়েছিল। বিভিন্ন খাতে, বিভিন্ন দপ্তরে এই টাকা দেওয়া হয়েছিল। পশুপালন দপ্তর, কৃষি দপ্তর এবং বিভিন্ন দপ্তরকে যে টাকা দেওয়া হয়েছে তার মধ্যে দিয়ে আমরা দেখেছি যে পশুপালন দপ্তর বন্যার সময়ে ঐ টাকা দিয়ে পশুদের বাঁচাবার জন্য খরচ করেছেন। সে জন্য আশা করছি ত্রাণ দপ্তরের যে বাজেট এখানে পেশ করেছি সেটা মাননীয় সদস্যারা সমর্থন করবেন এবং বিরোধী দলের সদস্যারা যে বক্তব্য রেখেছেন তার বিরোধিতা করে এবং আমার বাজেটকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**The Cut motions No 1 and 2 of Shri Kashinath Misra and Cut motions No 5 of Shri Dhirendra Nath Sarkar that the Amount of the Demand be reduced by Rs. 100/- were put and lost.**

**The motions of Smt. Nirupama Chatterjee that A sum of Rs. 22,52,50,000 be granted for expenditure under Demand No. 47, Major Head : "289-Relief on account of Natural Calamities" (This is inclussive of a total sum of Rs. 3,75,42,000 already voted on account in March, 1985) was then put and agreed to.**

## ADJOURNMENT

**The House was then adjourned at 7.31 p.m. till 1 p.m. on Wednesday, the 10th April, 1985 at the Assembly House, Calcutta.**

**Index to the**

**West Bengal Legislative Assembly Proceedings**

**(Official Report)**

Vol : 83, No. : II Eighty-Third Session (March & April 1985)

(The 27th, 28th, 29th March and 1st, 2nd, 3rd, 4th, 8th & 9th April, 1985)